**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৯ বার গুলি চালাতে হয়েছে আমার প্রশ্ন হচ্ছে আমাদের রাজ্যে কংগ্রেস বিশৃঙ্খলা করেছে গন্ডোগোল করেছে বলে গুলি চালাতে বাধ্য হতে হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই হিসাব আমার কাছে নেই। একটা প্রশ্নের জবাবে আমি বলেছিলাম, এখানে আলোচনা হয়েছে যে কতজন মারা গিয়েছে, কতজন আহত হয়েছে কতগুলি চালাতে হয়েছে। আমার রিপোর্টে যা আছে তাতে বেশির ভাগ জায়গায় কংগ্রেস আক্রমণাত্মক ভূমিকা গ্রহণ করার ফলে এই জিনিস করতে হয়েছে। আমি এটাও বলেছি বামফ্রন্টের দু-একটি দলের মধ্যে সেই অভিযোগ আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বিভিন্ন জায়গায় নির্বাচনের পর গুলি চালাতে হয়েছে। ৩০ তারিখে, অর্থাৎ নির্বাচনের দিন কত জায়গায় গুলি চালাতে হয়েছে এবং সেইগুলি কোন কোন জায়গায়?

**শ্রী জ্যোতি বসু ঃ** এইরকম আলাদা করে হিসাব এখন আমার কাছে নেই। তবে আমি বলেছি ১৯ বার পুলিশকে গুলি চালাতে হয়েছে এমন ঘটনা ঘটেছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** খবরের কাগজে আমরা দেখেছি ৪টি জায়গায় নির্বাচনের দিন গুলি চালাতে হয়েছে যখন ব্যালট পেপার নিয়ে চলে যাচ্ছিল, যখন সেখানে গন্ডগোল হয়েছিল। তারমধ্যে একটা জায়গা হচ্ছে উত্তর ২৪-পরগনা। এটা আপনার রিপোর্টে আছে কিনা দেখুন।

**শ্রী জ্যোতি বসু ঃ** বিশেষভাবে সাপ্লিমেন্টারি না করলে উত্তর দেব কি করে? আমার যত দূর মনে পড়ছে আমি আগে যা বলেছিলাম যে ৪টি জায়গায় সেখানে গুলি চালাতে হয়েছিল।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে ১৯টি ক্ষেত্রে গুলি চালানো হয়েছে এবং বেশিরভাগ ক্ষেত্রে এইগুলি চালানোর কারণ কংগ্রেসিরা দলবদ্ধ ভাবে এসেছিল, তারফলেই গুলি চালানো হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, যখন সি.পি.এম. ক্যাডার এবং গুন্ডারা বুথ জ্যাম করে ভোট দিচ্ছিল তখন কংগ্রেসিরা আইনের রক্ষক পুলিশের কাছে প্রতিবাদ করতে গিয়েছিল, তারফলেই গুলি করা হয়েছিল কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** সি.পি.এম. বুথ দখল না করেই জেতে। এটা তো আর '৭২ সাল নয়।

## মুর্শিদাবাদ জেলায় থানা বিভাজন

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪) **শ্রী ইউনুস সরকার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রশাসনিক সুবিধার জন্য মুর্শিদাবাদ জেলায় থানা বিভাজন করা হচ্ছে; এবং

(খ) সত্যি হলে,—

(১) কোন কোন থানা; এবং

(২) কবে নাগাদ ঐ কাজ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ও (খ) প্রস্তাবটি খতিয়ে দেখা হচ্ছে।

**শ্রী ইউনুস সরকার ঃ** মুর্শিদাবাদের জলঙ্গী এবং ভগবানগোলা এই দুটি থানাকে ভাগ করার প্রস্তাব আগেই করা হয়েছিল, এটা ভাগ করা হচ্ছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই প্রশ্নের জবাব আমি দিতে পারি না। থানা ভাগ করা সম্বন্ধে ডি.জি. দেখছেন। এখুনি ডিটেলস আমি বলতে পারব না। কোনও সিদ্ধান্ত হয়নি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মুর্শিদাবাদ থানার ও.সি. এবং প্রশাসনের অন্য যাঁরা আছেন তাঁরা যে থানা হবে তা ভৌগলিক অবস্থান, লোকেশন অনুযায়ী দুটি থানাকে আলাদা আলাদা ভাবে ভাগ করা হবে, এটা কি সরকারের নির্দেশ থেকে করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বলেছি, প্রোপোজাল যা এসেছে সেটা বিবেচনা করা হচ্ছে, এখনও এমন অবস্থা আসেনি যাতে নির্দিষ্টভাবে বলতে পারি। তবে বিবেচনার পর সিদ্ধান্ত হলে আপনারা নিশ্চয়ই জানতে পারবেন।

**শ্রী মনোহর টিরকি ঃ** কি কি ক্রাইটেরিয়ার উপরে ভিত্তি করে থানার বিভাজন হয়?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই সাধারণ প্রশ্নের আমি কি জবাব দেব? পপুলেশন কত আছে, ক্রাইম কত হয় এইসব মাঝে মাঝে রিভিউ হয়। এইসব রিভিউ করে সাধারণভাবে ভাগ করার দরকার আছে কিনা তা ঠিক হয়।

[11-40 — 11-50 a.m.]

**তমলুক ১নং ব্লকে গ্রাম পঞ্চায়েত এলাকায় নলবাহি জলসরবরাহ প্রকল্প**

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪১২) **শ্রী মানিক ভৌমিক ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তমলুক ১নং ব্লকের শ্রীরামপুর ১নং ও অনন্তপুর ১নং গ্রাম পঞ্চায়েত এলাকায় নলবাহি পানীয় জল সরবরাহের কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকলে, ঐ পরিকল্পনাগুলি বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(গ) কবে নাগাদ ঐ পরিকল্পনাগুলি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী গৌতম দেব ঃ**

(ক) হ্যাঁ

(খ) শ্রীরামপুর ১নং গ্রাম পঞ্চায়েত এলাকার প্রকল্পটি রূপায়ণের বিস্তারিত কারিগরি

রূপরেখা (Design) তৈরি হচ্ছে। অনন্তপুর ১নং এলাকার প্রকল্পটি বর্তমানে অনুসন্ধান পর্যায়ে আছে।

(গ) এখনই বলা সম্ভব নয়।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** এই পাইপ লাইন দিয়ে জল সরবরাহের ব্যবস্থা হলে কতগুলো গ্রাম এর আওতার মধ্যে আসবে?

**শ্রী গৌতম দেব ঃ** প্রথম আমি যেটা বললাম যে ডিজাইন পর্যায়ে আছে। পরেরটা অনুসন্ধানের পর্যায়ে আছে। প্রথমে যেটা অনুসন্ধান হয়েছে তার ডিজাইন হয়েছে। সেটার ফেজ দুটো, জোন দুটো। প্রথম জোনে ১৪,৩৮০ জন, এবং দ্বিতীয় জোনে ১৩,১০৫ জন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই অনুসন্ধানের কাজ কবে নাগাদ শেষ হবে এবং জলসরবরাহ কবে নাগাদ শুরু হবে, এর নির্দিষ্ট সময় সীমার কথা ভাবছেন কিনা?

**শ্রী গৌতম দেব ঃ** এই অনুসন্ধানের কাজটা ৩ মাস কিংবা ৪ মাসের মধ্যে হয়ে যেতে পারত কিন্তু যেহেতু জলে আর্সেনিক এবং আরও অন্যান্য অনেক কিছু কোথাও কোথাও পাওয়া গেছে সেই কারণে দেরি হচ্ছে। এরপরে ডিজাইনের কাজ এবং তারপরে অ্যাডমিনিস্ট্রেশন অ্যাপ্রুভাল। তারপরে বরাদ্দের, সুতরাং এইসব স্টেজে এখনো পৌছায় নি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ২টি জায়গায় শ্রীরামপুর এবং অনন্তপুরের জন্য কত টাকা বরাদ্দ করেছেন এবং তার পরিমাণ কত?

**শ্রী গৌতম দেব ঃ** বরাদ্দের প্রশ্নই আসে না, এখন অনুসন্ধান চলছে তারপরে ডিজাইন হবে এবং তারপরে অ্যাডমিনিস্ট্রেশন অ্যাপ্রুভাল হবে, তারপরে বরাদ্দ হবে এবং সেই বরাদ্দের কাজ ডিস্ট্রিক্ট কমিটি করে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বললেন যে অনুসন্ধান চলছে, এর সময় সীমার কোনও কি ইয়ার্ক মার্ক করা আছে যে কবে নাগাদ পরীক্ষা নিরীক্ষা শেষ হয়ে কাজে হাত দেবেন?

**শ্রী গৌতম দেব ঃ** আমি আগেই প্রশ্নের উত্তর দিয়েছি যে অনুসন্ধানের কাজ ৩-৪ মাসের মধ্যেই সাধারণভাবে হয়ে যায়। কিন্তু এখানে যেহেতু জলে আর্সেনিক ক্রাইটেরিয়া ইত্যাদি পাওয়া গেছে সেই কারণে আরেক্টু বেশি সময় লাগছে। তবে অনুসন্ধান ম্যাকসিমাম ১ বছরের বেশি সময় লাগার কথা নয়।

## রাজ্যে উগ্রপন্থী সন্দেহে গ্রেপ্তার

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৪) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** গত ১.৪.৯৩ তারিখে প্রদত্ত তারকিত প্রশ্ন নং *২৭৩ (অনুমোদিত প্রশ্ন নং *২২৭)-এর উত্তর উল্লেখ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৩ সালের ফেব্রুয়ারি থেকে মে মাস পর্যন্ত সময়ে রাজ্যে কতজন লোককে

উগ্রপন্থী সন্দেহে গ্রেপ্তার করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

৭ (সাত) জন।

[11-50 — 12-00 Noon]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই উগ্রপন্থীদের প্রশ্নে আমরা দেখছি যে পাঞ্জাব পুলিশকে কলকাতায় আসতে হচ্ছে রাজ্য পুলিশকে না জানিয়ে এবং কলকাতার থেকে রাজ্য পুলিশ, রাজ্য প্রশাসনকে না জানিয়ে উগ্রপন্থীদের তারা তুলে নিয়ে চলে গেছেন। আবার কোনও কোনও ক্ষেত্রে তারা প্রাণেও মেরেছে। এইক্ষেত্রে রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রের কাছে জানানো হয়েছে কিনা এবং তার পটভূমিকায় পাঞ্জাবের পুলিশ প্রধান কে.পি.সি গিল কলকাতায় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে এসেছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই যে ৭ জনের কথা বললাম কিন্তু এটাতে ৬ জনই এখানে তারা আমাদের জেলে আছে, আমরাই এটা করেছিলাম। কিন্তু এইরকম যে ঘটনা ঘটেছে যেমন সাম্প্রতিককালে তিলজলাতে পাঞ্জাব পুলিশ এখানে এসে ২ জনকে গুলি করে মেরে তাদের দেহ নিয়ে চলে গেছে। এটা স্বাভাবিকভাবেই আমরা কেন্দ্রের কাছে জানিয়েছি এবং পাঞ্জাব সরকারকেও জানিয়েছি। আমরা কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর শ্রী চ্যবনকে লিখেছি। এটা দুঃখের বিষয় অন্য রাজ্যের পুলিশ এসে এখানে রেড চালাবে, আর আমরা সহ্য করব। যেখানে পাঞ্জাব পুলিশ এর সঙ্গে আমাদের একটা যোগযোগ আছে, তারা খবরাখবর দেন। সেখানে এই ধরনের ঘটনা হল। আশ্চর্যের ব্যাপার যে এতদিন হয়ে গেল এতটা জবাবও আমরা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছ থেকে পাইনি। আরেকবার লিখব। আমি একটা সংবাদপত্রে দেখলাম, যদিও সংবাদটি ঠিক বেরিয়েছে কিনা জানিনা, পাঞ্জাবের মুখ্যমন্ত্রী সম্বন্ধে বলেছে যে তিনি বলেছেন যে আমাদের কোনও পুলিশ এখানে থেকে যায় নি। সেটা নিয়ে নিশ্চয় আলোচনা করতে হবে, এটা তো চলতে পারে না দুটি রাজ্যের মধ্যে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে তিলজলা, হাওড়া এবং হুগলিতে ঘটল এতে পাঞ্জাব পুলিশ থেকে বারে বারে বক্তব্য রাখা হয়েছে যে পশ্চিমবঙ্গের পুলিশের অতি আধুনিক অস্ত্রশস্ত্র সেইভাবে মজুত নেই এবং যা আছে তা নিয়ে এমনিভাবে মোকাবিলা করা যায় না। যেমন পুরুলিয়াতে ৩ জন মাত্র উগ্রপন্থী গোটা রাজ্যের পুলিশ প্রশাসনকে কিভাবে রুখে দিয়েছিল আধুনিক অস্ত্রশস্ত্র দিয়ে সেটা আপনারা জানেন। আমরা দেখলাম রাজে পাইলট কলকাতায় এসে বলেছেন যে কাশ্মীর এবং পাঞ্জাব থেকে যে সমস্ত এ.কে. ৪৭ উদ্ধার করা হয়েছে এইগুলি বিভিন্ন রাজ্যে বিলি করবেন। আমার প্রশ্ন পশ্চিমবাংলার ক্ষেত্রে এই ধরনের অস্ত্র এ.কে. ৪৭ পাওয়ার ক্ষেত্রে কোনও কথা বলা হয়েছে কিনা এবং না বলে থাকলে রাজ্যের পুলিশের হাতে এ.কে. ৪৭ বা আধুনিক অস্ত্রশস্ত্র তুলে দেওয়ার কোনও প্রস্তাব আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা এ.কে. ৪৭ এর ব্যাপার নয়। আমরা ৩।৪টি জায়গায় রেড করে ধরেছি ওদের। তারা খালিস্তান, তাদের এক্সট্রিমিস্ট বলে, আমরা তিলজলায় করেছি,

উত্তর ২৪ পরগনায় করেছি, ভবানীপুরে করেছি, অন্য জায়গায় করেছি, হাওড়ায় একবার করেছিলাম। এইরকম কোনও অভিযোগ আমাদের কাছে নেই পাঞ্জাব থেকে কাশ্মীর থেকে স্বরাষ্ট্র দপ্তর থেকে আধুনিক অস্ত্র নেই বলে এইসব করতে হয়েছে। এটা অবান্তর কথাবার্তা।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি যে কথাটা বলতে চাই আপনি বললেন যে আধুনিক অস্ত্রশস্ত্রের প্রশ্নে এইরকম কোনও অভিযোগ কেউ কোথাও করেনি। বর্তমানে রাজ্য পুলিশের হাতে যে ধরনের অস্ত্রশস্ত্র আছে, সেই অস্ত্রশস্ত্রর মাধ্যমে যদি ভবিষ্যতে উগ্রপন্থীরা কলকাতাকে বিচরণ ক্ষেত্র হিসাবে বেছে নেয়, সেইক্ষেত্রে এই অস্ত্রশস্ত্র যথেষ্ট কি?

**শ্রী জ্যোতি বসু :** ডেন এখনও হয়নি, যাতে না হয় তারজন্যই এই টেরোরিস্টদের সম্বন্ধে ব্যবস্থা করা। আপনি যেটা বলেছেন আমাদের সফিসটিকেটেড আর্মস আছে কিনা এই সফিসটিকেটেড আর্মস যা প্রয়োজন তা আমরা জোগাড় করবার চেষ্টা করছি। আমি যেটা বললাম আগে কখনওই পাঞ্জাব পুলিশ বা স্বরাষ্ট্র মন্ত্রক থেকে বলেনি আপনাদের এই দুর্বলতা আছে বলে ওখান থেকে পুলিশ যেতে পারে, এটা কখনই হতে পারে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি যে ঘটনাটা জানালেন এই যে পাঞ্জাব পুলিশ আমাদের পশ্চিমবঙ্গে এসে তারা যেভাবে সব করে নিয়ে গেল, আমার জিজ্ঞাস্য হচ্ছে আমি এই প্রশ্ন তুলতে চাইনা, রাজ্য সরকারের যথেষ্ট অস্ত্রশস্ত্র আছে কিনা, উগ্রপন্থী দমন করার ব্যাপারে। আমার প্রশ্নটা হচ্ছে, একটা নিয়মকানুন তো আছে, একটা রাজ্য সরকারের থেকে আর একটা রাজ্য সরকারে এসে এইরকম করে অপারেট করে গেল, কেন্দ্রীয় সরকার কি জানিয়েছেন, পাঞ্জাব পুলিশও তো বলছেন উত্তর দেয়নি, এটা তো একটা ডিসগ্রেসফুল ব্যাপার। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের ইন্টেলিজেন্স ব্রাঞ্চ আছে বা আমাদের যে নজরদারি দপ্তর আছে তারা কি করল? আর একটা রাজ্যের পুলিশ এসে এইরকম করে ধরে নিয়ে গেল, ২ জনকে মেরে নিয়ে চলে গেল এইরকম ভাবে, ইগনোরিং দি স্টেট গভর্নমেন্ট এই ব্যাপারে আপনার সরকার কি করছেন? এই ব্যাপারে কি কৈফিয়ত চেয়েছেন এখানে গোয়েন্দা দপ্তরের ব্যর্থতা আছে কিনা এটা আমি জানতে চাইছি?

**শ্রী জ্যোতি বসু :** এই প্রশ্নের উত্তর তো আমি আগেই দিয়েছি। দিল্লিতে আমি লিখেছি, যেমন নিয়ম আছে। আমরা তো একটা অঙ্গরাজ্য, আমরা তো আলাদা কোনও রাজ্য নই। সেইজন্য তাদের সঙ্গে আমাদের কথা হবে, এখনও সেইরকম কিছু আসেনি, সেটা এলে আপনারা জানতে পারবেন।

[12-00 — 12-10 p.m.]

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the Subject of reported teargassing and lathi charging by the police on Government employees at Chinshurah on 7.7.93.

The subject matter of the Motion does not warrant adjournment of

the business of the House. Moreover, the Member may draw the attention of the Minister concerned through Question, Calling Attention, Mention, etc.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read out the text of the Motion as amended.

I now call upon Shri Saugata Roy to read out the text of the motion.

**Shri Saugata Roy :** (not present)

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention, namely :–

| | | |
|---|---|---|
| 1. Reported stalemate condition of the Government Hospitals in Calcutta due to the agitation of the Junior Doctors and Medical students | : | Shri Deba Prasad Sarkar |
| 2. Present condition of the Siddheswari-Noonbeel irrigation project of Birbhum district | : | Shri Tapan Hore |
| 3. Non-opening of the Santipur State General Hospital inspite of completion of its building about a year ago | : | Shri Ajoy De |
| 4. Reported indiscriminate lathi charge on Government employees at Chinsurah on 7.7.93 | : | Shri Saugata Roy |
| 5. Firing by the B.S.F. at Debnathpur village of Nadia district on 17.3.91 causing death of 11 persons | : | Shri Kamalendu Sanyal |

**Mr. Speaker :** I have selected the notice of Shri Kamalendu Sanyal on the subject of firing by the B.S.F. at Debanathpur village of Nadia district on 17.3.93 causing death of 11 persons.

কমলেন্দুবাবু আপনাকে অ্যাট্রাক্ট করতে চাই যে এটা পুরোনো ব্যাপার। এত পুরোনো ব্যাপার হলে সেটা কলিং অ্যাটেনশনে অ্যাডমিট হয়না যদিও আমি এবারে অ্যাডমিট করেছি,

**কিন্তু** এরপরে আমি আর অ্যাডমিট করব না।

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 15.7.93.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Labour Department to make a statement on the subject of reported lock-out in India Jute Mill at Serampur of Hooghly District. (Attention called by Shri Abdul Mannan on the 23.6.1993)

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** আপনার অনুমতি নিয়ে আমি এই বিবৃতি পড়ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় সদস্য শ্রী আব্দুল মান্নান উত্থাপিত বিধানসভার দৃষ্টি আকর্ষণী প্রস্তাব অনুযায়ী আমি নিম্নলিখিত বিবরণ দেওয়ার জন্য অনুমতি প্রার্থনা করিতেছি।

শ্রমিকপক্ষের তথাকথিত বিশৃঙ্খলা কাজকর্ম ও স্বল্প উৎপাদনের অভিযোগের ভিত্তিতে মেসার্স ইন্ডিয়া জুট অ্যান্ড ইন্ডাস্ট্রিজ লিঃ- এর কর্তৃপক্ষ (জুট মিল ডিভিসন) শ্রীরামপুর গত ১৮.৬.৯৩ তারিখে প্রদত্ত বিজ্ঞপ্তি অনুযায়ী ১৯.৬.৯৩ তারিখ হইতে মিলটিতে লক-আউট ঘোষণা করেন। বিশেষ বদলি শ্রমিক সহ কারখানাটিতে মোট শ্রমিক সংখ্যা ৫০০০। গত ২৫.৬.৯৩ তারিখে পশ্চিমবঙ্গের শ্রম অধ্যক্ষ মহাশয় একটি যৌথ আলোচনা সভা ডাকেন কিন্তু কর্তৃপক্ষের তরফে কেহই উপস্থিত হননি। তারা লক-আউট প্রত্যাহারের বিস্তারিত প্রস্তাব পেশ করার জন্য একটি দ্বিপাক্ষিক বৈঠক ডাকার অনুরোধ করেন। কর্তৃপক্ষ জানান যে তারা তাদের প্রস্তাব অনতিবিলম্বে জানাইবেন। অপরপক্ষে শ্রমিক সংগঠনের প্রতিনিধিরা জানান যে কাঁচামালের নিম্নমুখি, মান রক্ষণাবেক্ষণ কাজকর্মে অবহেলা কারখানাটিতে স্বল্প উৎপাদনের কারণ। বেঙ্গল চটকল মজদুর ইউনিয়ন জানান যে কারখানাটিতে নিম্নমানের কাঁচাপাট জোগানের প্রশ্নে তারা বিগত ১৪.৬.৯৩ তারিখের একটি নোটিশের মাধ্যমে কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করেন।

কর্তৃপক্ষের অজুহাত, তারা জুট মিল মেইন ডিভিসন-এ লক-আউট ঘোষণা করেন, কিন্তু কার্পেট ও ফাইন ইয়ার্ন ডিভিসনের কর্মিরা কর্মবিরতি পালন করেন। এ ব্যাপারটি ২০.৬.৯৩ তারিখের বিজ্ঞপ্তির মাধ্যমে জানান হয়। অপরপক্ষে ইউনিয়নের মতানুযায়ী উল্লিখিত দুটি ডিভিসনের মোট ৪০০ কর্মির কর্মবিরতির ব্যাপারটি ভিন্নভাবে বিবেচনা করা যায় না যেহেতু তারা জুট মিল ডিভিসনেরই অবিচ্ছেদ্য অঙ্গ।

যাহা হউক গত ২৮.৬.৯৩ তারিখে আমার ঘরে উভয়পক্ষের একটি বৈঠক হয় তাহাতে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী প্রবীর সেনগুপ্ত উপস্থিত ছিলেন। তিনি ঐ আলোচনায় বিশেষ অংশ নেন। মালিকপক্ষ ঐ বৈঠকে কথা দেন যে তারা লক-আউট

প্রত্যাহার ও মিলের স্বাভাবিক কাজকর্ম পুনরায় চালু করার বিষয়ে এক সপ্তাহের মধ্যে তাদের নির্দিষ্ট প্রস্তাব দেবেন। ঐ আলোচনা বৈঠকে শ্রম কমিশনার ও সকল ইউনিয়নের প্রতিনিধিগণ উপস্থিত ছিলেন।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of the Home (Police) Department to make a statement on the subject of reported death of a person due to torture in police custody under Kharagpur Local police station. (Attention called by Shri Gyan Singh Sohanpal on the 6th July, 1993).

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice of Shri Gyan Singh Sohanpal regarding the "reported death of Shri Fatik Chandra Mahato due to torture in police custody under Kharagpur (Local) P.S.".

On the 21st June, 1993, at about 20-25 hours, Constable Chandra Sekhar Chakraborty, a security guard Constable of the Additional S.P., Kharagpur, had gone to the Mela ground of Talbagicha under the Hijli T.O.P. of Kharagpur, for watch duty. He had been instructed to keep an eye on some criminals who were likely to assemble at the Mela ground with arms and ammunitions with a view to committing serious crime. The Constable informed the Additional S.P. that he had found one Fatik Chandra Mahato, moving suspiciously in the crowd. On being challenged, Fatik Chandra Mahato tried to run away after throwing something from his pocket wrapped in a piece of cloth. Some people present raised an alarm and tried to apprehend him. At this time, a scuffle took place between Fatik Chandra Mahato, the Constable and some members of the public. Fatik Chandra Mahato fell on the ground and the public pounced on him. In the ensuing minutes, Fatik Chandra Mahato and the Constable received injuries. The Constable was admitted in the Nursing Home of Dr. B.B. Chakraborty at Kharida, P.S., Kharagpur Town and was operated upon.

Fatik Chandra Mahato was arrested under section 42(2) Cr. P S. and was kept in the lock up of Kharagpur (Local) P.S.

On the 22nd June, 1993, early in the morning when Fatik Chandra Mahato was to be forwarded to Court, he complained of feeling unwell and was promptly referred to Kharagpur State General Hospital for medical treatment. The attending physician Dr. Santosh Pradhan exam-

ined him and noted as follows :

"Admitted for observation. History of injury tenderness at left thigh no other external injury noted, pain all on the body, age fresh, natur requires surgical opinion, may be caused by fall on hard surface, patien conscious, pulse 80 per min."

On the 22nd June, 1993, at about 21-30 hours the accused Fatil Chandra Mahato was shifted to Midnapore Sadar Hospital for treat ment. As his condition deteriorated, he was shifted to S.S.K.M. Hos pital, Calcutta, on the 26th June, 1993, where he expired on the 30tl June, 1993.

Shri S. Chakraborty, Executive Magistrate, Sadar, Midnapore helc inquest of the dead body and is holding an Enquiry under section 17( Cr. P.C. The enquiry is in progress.

Fatik Chandra Mahato son of Late Bhuban Chandra Mahato wa: a temporary helper khalasi of the Railways in Electrical Workshop No.12 Kharagpur. The Additional S.P., Kharagpur, ascertained from the Chie Project Manager, South Eastern Railway, Kharagpur, that he had beer absenting from duty on being sick from the 17th January, 1993. He hac been earlier arrested in a case on the 20th March, 1993 under sectior 42 Cr. P.C./290 I.P.C.

Investigation in the case is proceeding.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Report of the Select Committee

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to present the Report ol the Select Committee on the West Bengal Municipal Bill, 1993.

## Laying of Reports and Accounts

### Twenty-fifth Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Limited for the year 1991-92

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Twenty-fifth Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Limited for the year 1991-92.

## Laying of Rules

### Amendments to the West Bengal Panchayat (Constitution) Rules, 1975

**Shri Surya Kanta Mishra :** Sir, I beg to lay the Amendments to

the West Bengal Panchayat (Constitution) Rules. 1975, published under Notification No.19325/Panch, dated the 24th November, 1975.

[12-10 — 12-20 p.m.]

## RESOLUTION UNDER RULE 169

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা পশ্চিমবাংলা এবং ভারতবর্ষের মানুষ অত্যন্ত উদ্বেগের সঙ্গে এবং ক্ষোভের সঙ্গে আমরা লক্ষ্য করলাম মণিপুরের মৈরাঙে নেতাজী সুভাষচন্দ্র বসুর যে মর্মর মূর্তি, যে মূর্তিটা আমাদের এই পশ্চিমবাংলা সরকার মণিপুর সরকারকে দিয়েছিলেন তৈরি করে, সেটা সেখানে প্রতিষ্ঠিত ছিল, যেখানে আই.এন.এ'র হেড কোয়াটার ছিল এবং আমরা সকলেই জানি যে ভারতবর্ষের মাটিতে ভারতের প্রথম রাষ্ট্রপতি নেতাজী সুভাষচন্দ্র বসু যখন আই.এন.এ'র লোকেদের নিয়ে দেশের স্বাধীনতার পতাকা উত্তোলিত করেছিল যে মাটিতে এবং যেখানে তার স্মারকলিপি এবং আজাদ হিন্দ ফৌজের স্মারক সৌধ যেখানে নির্মিত হয়েছিল এবং মর্মর মূর্তি একটা প্রতিষ্ঠিত ছিল, সেই জায়গায় আজকের খবরের কাগজে দেখলাম যে মণিপুরের যারা সন্ত্রাসবাদী, তারা সেখানে বোমা বিস্ফোরণে সমস্ত উড়িয়ে দিয়েছে। সারা ভারতবর্ষের মানুষ আজকে এই ঘটনাকে ধিক্কার জানাচ্ছে, নিন্দা করছে এবং আমি আমাদের মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যে যাতে করে পুনরায় সেই জায়গায় আবার সেইরকম তার স্মৃতি রক্ষিত হয় এবং পুরো অঞ্চলটাকে ঘিরে যাতে সুরক্ষিত করার ব্যবস্থা করা হয় তারজন্য তিনি কেন্দ্রীয় সরকারের মাধ্যমে অথবা মণিপুর সরকারের মাধ্যমে ব্যবস্থা গ্রহণ করবেন এবং সেদিক থেকে আমি প্রস্তাব রাখছি যে এই সন্ত্রাসবাদিদের এইরকম জঘন্য কার্যকলাপের জন্য এই সভা থেকে আমরা একটা তীব্র নিন্দা প্রস্তাব গ্রহণ করি এবং এই সন্ত্রাসবাদি, যারা আজকে আমাদের ভারতবর্ষের, পৃথিবীতে এবং ভারতবর্ষের ঐসব জায়গায় দেশের যে ক্ষতি করছে এবং যে সম্মান হানি করছে, সেই সম্পর্কে আমরা নিন্দা করছি এবং সবচেয়ে আমাদের মহান দেশের মহান নেতা নেতাজী সুভাষচন্দ্র বসুর প্রতিষ্ঠিত মূর্তি, সেখানে তার যে স্মৃতি, সেটাকে ধ্বংস করাতে আমরা পশ্চিমবাংলার মানুষ ভারতবর্ষের মানুষ আমরা অত্যন্ত ক্ষুব্ধ এবং এর প্রতিবাদ আমরা জানাচ্ছি, আমরা এর নিন্দা করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মিঃ স্পিকার স্যার, ডেপুটি স্পিকার যে বক্তব্য রাখলেন, আমি তার সঙ্গে সম্পূর্ণ একমত। আজকে আমরা খবরের কাগজে দেখেছি নেতাজী সুভাষচন্দ্র বসুর মূর্তি সন্ত্রাসবাদিরা নষ্ট করে দিয়েছে এবং এটা মণিপুরের মধ্যে ঘটে... এইরকম যে ... তে পারে আমরা আশা করিনি। সন্ত্রাসবাদিরা বিভিন্ন জায়গায় বিভিন্ন কার্যকলাপ করছে ... র্ষকে ভাংবার জন্য, আমরা তার বিরোধিতা করছি এবং সমস্ত শুভ বুদ্ধি সম্পন্ন মানুষ তার বিরোধিতা করছেন। এবং আমরা ভারতবর্ষকে কখনও ভাতে দেব না, ঐক্য যাতে বজায় রাখতে পারি সেটা আমরা দেখব, এই বিষয়ে আমরা প্রতিজ্ঞাবদ্ধ স্বাধীনতার পর থেকে। এইরকম একটা ঘটনা যে ঘটতে পারে, নেতাজী সুভাষচন্দ্র বসু, যার স্থান আমরা ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামে, আন্দোলনে, যুদ্ধ, আমরা তার ভূমিকা সম্পর্কে জানি, তিনি ভারতবর্ষকে মুক্ত করার জন্য বাইরে থেকে আই.এন. সংগঠিত করেছিলেন। আমার মনে হয় না মণিপুরের শতকরা ৯৯ ভাগ মানুষ এই গর্হিত কাজকে সমর্থন করেন। হঠাৎ তার মূর্তির উপর কেন

আক্রমণ হল আমি জানি না। আমি একমত হয়ে বলছি এটা অত্যন্ত নিন্দনীয় ব্যাপার, এটা ক্ষোভ এবং লজ্জার ব্যাপার। এটা নিয়ে নিশ্চয়ই আজকালের মধ্যে মণিপুর সরকারকে লিখতে হবে। আমরা মনে হয় মণিপুর সরকার নিশ্চয়ই এই সম্পর্কে একমত হবেন যে এটা অত্যন্ত গর্হিত কাজ হয়েছে। আবার যাতে নেতাজী সুভাষচন্দ্র বসুর মূর্তি বসাতে পারি তার ব্যবস্থা আমরা করব। অবশ্যই কেন্দ্রীয় সরকারকে আমাদের জানাতে হবে। কিন্তু আসল হচ্ছে মণিপুর সরকার, তাদের প্রথমে এগিয়ে আসতে হবে মূর্তিটি পুনর্নির্মাণ করার জন্য। এটাই আমার মনে হচ্ছে। সেজন্য আমি সম্পূর্ণ একমত হয়ে বলছি, এরকম একটা ভয়ঙ্কর ঘটনা এটা শুধু পশ্চিমবাংলার ব্যাপার নয়, নেতাজী বাঙালি ছিলেন, শুধু এই ব্যাপারই নয়, পরবর্তীকালে নেতাজী সমস্ত ভারতবর্ষের স্বীকৃতি পেয়েছিলেন এবং ওর মৃত্যুর পর উনি সমস্ত পৃথিবীর স্বীকৃতি পেয়েছেন। আমরা ঐ ঘটনায় আমাদের ক্ষোভ প্রকাশ করছি। আমাদের বিধানসভার পক্ষ থেকে এবং আমাদের সরকারের পক্ষ থেকে আমাদের যা করণীয় তা নিশ্চয়ই আমরা করব।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, মণিপুরে নেতাজীর মূর্তির ওপর যে আঘাত হানা হয়েছে তার আমি নিন্দা করছি এবং এবিষয়ে মুখ্যমন্ত্রী যা বললেন তার সঙ্গে আমি সম্পূর্ণ একমত। আমি মৈরাঙে গিয়ে মূর্তিটি দেখেছি। আমার মনে হয়েছিল মার্বেল পেডেস্টালের ওপর ব্রোঞ্জের মূর্তি। মাননীয় মুখ্যমন্ত্রী যে ভাষায় ঐ কাজের নিন্দা করলেন তাতে আমি তাকে সাধুবাদ জানাচ্ছি। দেরিতে হলেও আমরা সবাই নেতাজীর স্মৃতি রক্ষার জন্য সচেতন হয়েছি। আমি শুধু সংযোজন করতে চাই, শুধু আই.এন.এ. গঠনই নয়, ব্রিটিশের বিরুদ্ধে ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামে নেতাজী গোটা বিশ্ববাসীকে দেখিয়েছিলেন নিরস্ত্র ভারতবাসীও তরবারি হাতে ব্রিটিশের বিরুদ্ধে স্বাধীনতার জন্য সংগ্রাম করতে পারে। সুতরাং কেবল মাত্র জিরো আওয়ারের আলোচনার মধ্যে এই বিষয়টাকে সীমাবদ্ধ না রেখে মাননীয় মুখ্যমন্ত্রী যদি এগ্রি করেন তাহলে আমরা ১৬৯-এ আমাদের বিধানসভার পক্ষ থেকে সাবসটেনটিভ মোশনের মাধ্যমে একটা রেজলিউশন গ্রহণ করে আমাদের রাজ্য সরকার, মণিপুর রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারকে আমাদের ঐ কাজের প্রতি প্রতিবাদ এবং প্রতিকারের দাবি জানাতে পারি। বিধিবদ্ধভাবে আমরা মূর্তিটি মেরামত করার বা পুনর্নির্মাণ করার দাবি জানাতে পারি। যে আঘাত ওখানে নেতাজীর মূর্তির ওপর নামিয়ে আনা হয়েছে আমরা কাগজে দেখলাম অনুরূপ আঘাত নাকি আগেও ওখানে করা হয়েছিল। সুতরাং এবিষয়ে শুধু দেশের মধ্যেই নয় একটা আন্তর্জাতিক প্রচারের দরকার আছে। কারা এই কাজ করছে তা আমাদের জানা দরকার এবং তা জানার জন্য আমাদের যে ইন্টালিজেন্স সার্ভিস আছে তাকে যেমন আমাদের কাজে লাগানো দরকার তেমন আমার মনে হয় প্রেস ইন্টু সার্ভিস'ও করা দরকার। কারা এই কাজ করছে, তাদের চিহ্নিত করা দরকার। কাদের উস্কানিতে এইসব হচ্ছে তা আমাদের জানতে হবে। এক সময় আমরা পশ্চিমবাংলায়ও দেখেছি গান্ধীজীর মূর্তিতে ডাঃ বিধানচন্দ্র রায়ের মূর্তিতে কালি লেপন করা হয়েছে বা ভেঙে দেওয়া হয়েছে। আমাদের জানা দরকার এই কাজে কারা প্রবণতা যোগাচ্ছে, কাদের উস্কানিতে এইসব হচ্ছে। শুধু ঐ কাজের নিন্দা করলেই হবে না। আমাদের প্রতিকারের দাবি যেমন জানাতে হবে তেমন কারা প্রকৃত দোষি তা জানবার জন্য উদ্যোগ গ্রহণ করতে হবে। অপরাধিদের চিহ্নিত করে তাদের শাস্তি দিতে হবে। সেই দাবিও আমাদের এখান থেকে

হবে [illegible] আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি, আমরা এবিষয়ে এটা সাবসটেনটিভ মোশন অল পার্টি রেজলিউশন আনতে পারি কিনা তা তিনি ভেবে দেখুন।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আগেই বলেছি যে, আমাদের জানাতে হবে। তাহলে স্পিকারের হাতে বিষয়টা ছেড়ে দেওয়া হোক, উনি একটা প্রস্তাব দিন বিধানসভার পক্ষ থেকে, আমরা সেটা পাঠিয়ে দেব। আর আমাদের সরকারের পক্ষ থেকে আমরা আমাদের বক্তব্য কাল পরশুর মধ্যেই পাঠিয়ে দেব।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** স্পিকার স্যার, যে ঘটনাটি ঘটেছে সেটা নিশ্চয়ই নিন্দনীয়। আমি ওখানে অনেকবার গিয়েছি। ওখানে শুধু যে নেতাজীর মূর্তিই রয়েছে, তা নয়। সেখানে একটা বিরাট বাড়ি আছে। সেই বাড়িতে নেতাজীর সমস্ত জিনিসগুলি রাখা হয় এবং দেখা হয়। সেই বাড়িটির অনেক জায়গায় ক্রাক হয়ে গেছে। আমার বক্তব্য হচ্ছে, সেই জিনিসগুলি এবং মূর্তিটি এখান থেকে পাঠানো হয়েছিল রাজ্য সরকারের মাধ্যমে। কিন্তু অন্যান্য সমস্ত খরচ সেটা সেন্ট্রাল গভর্নমেন্ট দিয়েছিল এবং এটা শীলভদ্র জাজি করেছিল। সেইজন্য অনুরোধ করছি, এটা অনেক টাকার ব্যাপার, আমাদের রাজ্য সরকার সব হয়তো পারবে না। আমাদের রেজোলিউশনে এই জিনিস থাকা দরকার তার যে মেমোরিয়াল হল আছে, তার যে বিল্ডিং আছে সেটা সম্পূর্ণভাবে যাতে আবার ঠিক করা যায় সেইজন্য যে খরচা হবে সেই খরচার টাকা যাতে সেন্ট্রাল গভর্নমেন্ট অচিরে দেয় এই একটা অনুরোধ করে পাঠানো দরকার। কারণ এটা একটা বিরাট ব্যাপার। মৈরাং-এ তিনি লেক দিয়ে সত্যিকারের এসেছিলেন, সেইজন্য হিসটোরিকাল ব্যাপার আছে। সেইজন্য আমি আবার বলছি, কেন্দ্র এবং ঐ রাজ্য যাতে ব্যবস্থা করে তারজন্য চেষ্টা করতে হবে এবং কৈরাং সিং আগেকার মুখ্যমন্ত্রী এটার তত্ত্বাবধান করত, তাকেও একটু বলা দরকার বলে আমি মনেকরি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের আপোষহীন যোদ্ধা, ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের গৌরব নেতাজীর যে ব্রোঞ্জ মূর্তিটি মণিপুরের মৈরাং শহরে রয়েছে, সেই আই.এন.এ মেমোরিয়াল বিল্ডিং-এ যারা বিস্ফোরণ ঘটালো সেই হামলার ঘটনাকে নিন্দা করার ভাষা আমাদের জানা নেই। ভারতবর্ষের সমস্ত স্বাধীনতা প্রেমী মানুষের কাছে এটা অত্যন্ত মর্মান্তিক। ফলে স্বভাবতঃই আমরা দলমত নির্বিশেষে এই রাজ্যবাসী তথা দেশবাসীর পক্ষ থেকে, এই বিধানসভার পক্ষ থেকে এই ঘটনার নিন্দা জানাচ্ছি এবং সাথে সাথে মূর্তির যাতে পুননির্মাণ হয় এবং যে আই.এন.এ মেমোরিয়াল বিল্ডিং-এর যে ক্ষতিগ্রস্ত হয়েছে সেটা যাতে আবার পুনর্নির্মাণ হয় তারজন্য আমরা প্রস্তাব নিই এবং দোষিদের যাতে উপযুক্ত শাস্তি বিধান হয় সেই দাবি রেখে এবং এখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে প্রস্তাব দিয়েছেন তারসঙ্গে সহমত পোষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্বাভাবতই সর্বদলীয় প্রস্তাব আনছি নেতাজী সুভাষচন্দ্র বসুর মূর্তি যেভাবে উগ্রপন্থীরা উড়িয়ে দিয়েছে মণিপুরের মৈরাং-এ। এখানে ইন্ডিয়ান ন্যাশনাল আর্মি [illegible] এই মূর্তি [illegible] আমি খুশি, [illegible]

[8th July, 1993]

এই দেশের কমিউনিস্টরা স্বাধীনতা সংগ্রামি নেতাজী সুভাষচন্দ্র বসু'কে তোজর কুকুর বলেছিলেন, তারাই আজকে অতীতের মানসিকতার পরিবর্তন করে নেতাজীর পুনর্মূল্যায়নের কথা নিয়ে ভাবনা-চিন্তা করছেন। অর্থাৎ অতীত থেকে যে শিক্ষা নিয়েছেন সেটা আনন্দের কথা এবং মূর্তি ভাঙার রাজনীতি যে কোনও সমস্যার সমাধান হয়না এটা পশ্চিমবাংলায় আমরা দেখছি বারবার করে প্রমাণিত হয়েছে। আমরা আজকে আনন্দিত যে, এই ধরনের একটা প্রস্তাব রাখা হল এবং আমাদের মাননীয় বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিনের প্রস্তাবটি মেনে নিয়ে হাউসে এবং সর্বসম্মত প্রস্তাব আকারে পাঠাবার এবং সমস্ত জাতীয় নেতাদের প্রতি সম্মান প্রদর্শনে আমরা যেন সব সময়ে আমাদের মনের অবস্থাকে পরিষ্কার রাখতে পারি এবং যারা দুষ্কৃতকারি তাদেরকে যথাযথ শাস্তি দেওয়ার ক্ষেত্রে শুধু মণিপুরে নয় কেন্দ্রীয় সরকারের কাছে বিধানসভায় সর্বদলীয় গৃহীত প্রস্তাব আমরা দ্রুত পাঠাতে পারি। স্বাধীনতা সংগ্রামে নেতাজীর অবদান এবং নেতাজীর মূর্তি পুনর্নির্মাণের ব্যাপারে কমিউনিস্টদের বোধোদয় হয়েছে দেখে আমরা খুবই খুশি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দেশের স্বাধীনতা সংগ্রামের পুরোধা নেতাজীর মর্মর মূর্তি মণিপুরে সন্ত্রাসবাদিরা ভেঙে ফেলেছে আজকে কাগজে আমরা এই সংবাদ দেখে খুবই মর্মাহত। যাকে গোটা দেশের মানুষ শ্রদ্ধা, সম্মান করে যাকে নিয়ে আমাদের এত গর্ব তাকে সন্ত্রাসবাদিরা টার্গেট করে এটা ভেঙে দিল আমরা একটা তীব্র ধিক্কার জানাই। সরকারের কাছে আমরা প্রস্তাব রাখছি যে অবিলম্বে এ ব্যাপারে মণিপুর সরকার এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করা হয়, তার মূর্তি যাতে পুনরায় সংস্থাপিত করা হয় আপনার মাধ্যমে এই দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় আজকে বিধানসভায় যে প্রস্তাব রেখেছেন এবং আমরা সংবাদপত্রে পড়েও খুবই মর্মাহত হয়েছি কারণ আমরা একটা কমিটি মিটিং করতে গিয়ে ওখানে নেতাজীর মূর্তি ও তার জিনিসপত্র দেখার সুযোগ হয়েছিল। যে শহীদবেদিগুলি তৈরি করা হয় সেগুলিও দেখার সৌভাগ্য হয়েছিল। এটা ঠিক যে নেতাজীর জীবদ্দশায় আমরা অতটা মূল্য দিতে পারিনি। নেতাজী জীবন দিয়ে প্রমাণ করে গেছেন স্বাধীনতার সংগ্রামের তিনি একজন বীর সৈনিক ছিলেন এবং স্বাধীনতা অর্জনে তার দান অকৃপন। তিনি আই.এন.এর মাধ্যমে ব্রিটিশের চোখের ঘুম কেড়ে নিয়েছিলেন এবং ওরাই তার সেই স্মৃতি বহন্ করে আসছিল। মণিপুরে সন্ত্রাসবাদিরা যারা এই কাজ করেছে তাদের আমি ঠিক মানুষ বলে ভাবতে পারছি না। তাদেরকে চিহ্নিত করে তাদের বিরুদ্ধে যাতে কঠোর ব্যবস্থা নেওয়া হয়, কারণ আজকে মণিপুরে তারা যদি নেতাজীর মূর্তি ধ্বংস করতে পারে তাহলে তারা আরও অনেক কিছু অন্যায় করতে পারে এবং তারা ভারতবাসী বলে আমি বিশ্বাস করতে পারছি না। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী ছিলেন তিনি সরকারের পক্ষ থেকে বিধানসভায় একটা সাবটেনটিভ মোশন নিয়ে এসে আলোচনা করে পাঠাবার সিদ্ধান্ত নিয়েছেন, শুধু এটা করলেই হবে না, যাতে ভবিষ্যতে আর এরকম কাজ না হয় সেটাও সংরক্ষিত করতে হবে কারণ সমস্ত রাজনৈতিক দলই নেতাজিকে শ্রদ্ধা করেন। মার্কসবাদি কমিউনিস্টরা আগে করতেন না, এখন করছেন। যে খারাপ কাজটা হয়েছে সেটা গোটা ভারতবর্ষের কলঙ্ক, শুধু মণিপুর সরকার নয়, এই প্রতিবাদের মধ্যে দিয়ে

বিধানসভায় শুধু সাবট্যানটিভ মোশন, সরকারি প্রতিবাদ নয়, আমাদের প্রত্যেকের সক্রিয় ভূমিকার মাধ্যমে আমরা যেন প্রমাণ করতে পারি যে, এটা সত্যই গর্হিত কাজ হয়েছে। একজন ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামীকে অপমান করা হয়েছে। আপনি ব্যাপারটিকে সাবট্যানটিভ মোশন আনবার সুযোগ করে দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এবং সকলকে আলোচনা করার সুযোগ করে দিয়েছেন বলেও আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[12-30 — 2-00 p.m.] (including adjournment)

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে যে প্রস্তাব মাননীয় ডেপুটি স্পিকার এনেছেন এবং মুখ্যমন্ত্রী যে প্রস্তাবকে সমর্থন করেছেন আমি তাকে সমর্থন করছি। আমি মণিপুরে গিয়েছিলাম. সেখানে দেখেছি মণিপুরের পিপলদের আমাদের এই মহান নেতার প্রতি প্রগাঢ় ভক্তি রয়েছে। কে বা কারা ঐ কাজটা করেছে জানি না, তবে নিশ্চয়ই ওখানে তারা নিন্দিত হচ্ছে। আমি মনেকরি এ-সম্বন্ধে ব্যবস্থা নেওয়া উচিত। আবার সেখানে নেতাজীর ব্রোঞ্জের মূর্তি স্থাপন করতে হবে এই বক্তব্য আমাদের জানাবার প্রয়োজন আছে। এই বলে মাননীয় ডেপুটি স্পিকার এবং মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্যকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় যে বিষয়টা উত্থাপন করে এখানে উদ্বেগ প্রকাশ করেছেন আমি সেই ঘটনার নিন্দা করছি। ইতিপূর্বে এখানে লিডার অফ দি হাউস, লিডার অফ দি অপোজিশন এবং অন্যান্য মাননীয় সদস্যগণ এ-সম্পর্কে উদ্বেগ প্রকাশ করে নিজ নিজ বক্তব্য রেখেছেন। তবে এটা সত্য, এটা আমাদের দুর্ভাগ্য আমরা রাজনীতি করতে চাই না কিন্তু ইতিহাসকে তো অস্বীকার করা যায় না, কাজেই অপ্রিয় হলেও সত্য কথাটা গোপন করবার উপায় নেই। নেতাজীর মতো স্বাধীনতা সংগ্রামের একজন বীর পুরুষ, আজ তিনি মৃত কিনা সেটাও সন্দেহের মধ্যে রয়েছে। কিছু কম পঞ্চাশ বছর ধরে তার কোনও খোঁজ পাওয়া যাচ্ছে না। এইরকম একজন বীর পুরুষকে অতীতে অনেক কটাক্ষ শুনতে হয়েছে, বর্তমানে আবার তার মর্মর মূর্তির উপর এইভাবে আক্রমণ করা হল। এটা নিন্দনীয়। শুধু এই রাজ্যের মানুষের কাছে নয়, সারা ভারতবর্ষে তথা সারা পৃথিবীর মুক্তিকামি মানুষের কাছে নেতাজী এক আদর্শ। এইভাবে বীর পুরুষদের প্রতি অবমাননাকর কাজ প্রায়ই ঘটতে দেখছি। জাতীয় স্বাধীনতা আন্দোলনের ইতিহাসকে অস্বীকার করবার মানসিকতাও অনেকের মধ্যে দেখতে পাচ্ছি। জাতীয়তাবাদী দৃষ্টিভঙ্গি না থাকবার ফলে, দেশপ্রেমের অভাবের কারণেই এইরকম ঘটনা আজকে ঘটছে। শুধু নেতাজীর উপরই নয়, সত্তরের দশকে গান্ধীজির মূর্তি, বিদ্যাসাগরের মূর্তির উপরও এইভাবে আক্রমণ করা হয়েছে। সেইরকম ঘটনাই আবার মণিপুরে ঘটেছে। সেজন্য বলব, মানুষের মনে যাতে জাতীয়তাবোধ জাগ্রত হয় তারজন্য সরকারের ভূমিকা গ্রহণ করা উচিত। মানুষকে আমরা যদি জাতীয়তাবোধে উদ্বুদ্ধ না করতে পারি তাহলে এইরকম ঘটনা ঘটবে। মণিপুরে ঐ ঘটনা যারা ঘটিয়েছে তাতে ধিক্কার জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মণিপুরের মৈনাংয়ে যে ঘটনা ঘটেছে এবং তার উপর মাননীয় ডেপুটি স্পিকার যে প্রস্তাব এনেছেন, আমি সেই ঘটনার নিন্দা করছি।

মুখ্যমন্ত্রী যেভাবে বলেছেন এবং যেভাবে আমরা নিন্দা প্রস্তাব পাঠাচ্ছি তার মূর্তি পুনর্গঠনের কথা বলে, এটা খুবই সুখের কথা। কংগ্রেসি বন্ধুরা এই প্রস্তাব সমর্থন করেছেন। কিন্তু ওরা অনেকে রাজনীতিতে নতুন, বয়সও কম, ওরা জানেনা যে ভারতবর্ষের মুক্তির আন্দোলন, স্বাধীনতার আন্দোলন, যা বামপন্থী আন্দোলন বলে পরিচিত হয়েছিল। কংগ্রেসের মধ্যে যারা দক্ষিণ পন্থী নেতা ছিলেন তারা চিরকাল সুভাষচন্দ্র বসুর বিরোধিতা করেছেন। সেজন্য যখন নেতাজী সুভাষচন্দ্র বসু কংগ্রেস প্রেসিডেন্ট নির্বাচিত হয়েছিলেন তখন গান্ধীজির মতো মানুষও বলেছিলেন যে ইট ইজ মাই ডিফিট। নেতাজী সুভাষচন্দ্র বসুর জয়কে তারা গ্রহণ করতে পারেনি। ঠিক একইভাবে পরাধীন ভারতের যে জায়গায় নেতাজী সুভাষচন্দ্র বসু প্রথম এসেছিলেন, তখন ইংরেজের প্রচার হচ্ছিল। সেই সময়ে পন্ডিত নেহেরু বলেছিলেন যে খোলা তরোয়াল নিয়ে আমি এর মোকাবিলা করব। এসব ইতিহাসের কথা। আজকে ওরা এইসব জিনিসকে অন্যভাবে হাজির করছেন। সেজন্য আমি একথা বলতে চাই যে আজকে নেতাজির পুনর্মূল্যায়ন করা হোক। আজকে নেতাজীকে আমরা যে শ্রদ্ধা জ্ঞাপন করি, সম্মান দেই, সেই সম্মান কেন্দ্রীয় সরকার এখনও দেননা। ২৩শে জানুয়ারি নেতাজীর জন্মদিনে আমাদের এখানে ছুটি দেওয়া হয় কিন্তু ভারত সরকার সেই কাজ করেন না। ভারতবর্ষের রাজনীতিতে নেতাজীর ভূমিকা একটা গৌরবোজ্জ্বল ভূমিকা ছিল। আমরা সেজন্য সকলেই গর্বিত। দুষ্কৃতকারিদের এই কাজের জন্য আমরা বিধান সভার পক্ষ থেকে সকলেই চিন্তা করছি এবং সমবেত ভাবে এই দাবি করছি যে নুতন ভাবে ঐ মূর্তি যাতে করা হয় এবং ওখানে যে মিউজিয়াম আছে তাকে জাতীয় স্মারক হিসাবে চিহ্নিত করা হয়, মনুমেন্ট হিসাবে চিহ্নিত করা হয়। আশাকরি এই প্রস্তাব সকলেই সমর্থন করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডঃ আবেদিন, এই রেজলিউশনের একটা ড্রাফট হোক, তারপরে এটা নিয়ে রিসেসের পরে বসব। এখন বিরতি, আমরা আবার দুটোর সময়ে বসব।

(At this stage the House was adjourned till 2 p.m.)

**(After Recess)**

[2-00 — 2-10 p.m.]

**Mr. Speaker :** I have received a non-official motion under rule 169, signed by Shri Lakshmi Dey, Dr. Zainal Abedin, Shri Kripasindhu Saha, Shri Subhas Goswami, Shri Kamakshya Ghosh Shri Deba Prasad Sarkar and Shri Sunirmal Paik.

I will request Shri Lakshmi Dey to move the motion.

**Shri Lakshmi Kanta Dey :** This Assembly strongly and unequivocally condemns the heinous and ghastly attack with powerful explosives by the terrorist on the Bronze statue of Netaji Subhas Chandra Bose and the I.N.A. Buildings, located at Mairang, Manipur, resulting in total demolition of the Statue of Netaji Subhas Chandra Bose the great revolutionary, the noble and illustrious soul and symbol of Humanism and Nationalism—who made supreme sacrifice for the emancipation of

all from the bondage of colonialism and imperialism.

This Assembly demands that the Statue of our beloved Netaji be rebuilt and reinstalled with full honour—without delay at the same site.

This Assembly, further, demands that the Government of India and the Government of Manipur will adopt appropriate measures for immediate installation of the Statue and also will ensure adequate steps for protection of the same.

Further, this House demands that the offenders be identified and necessary appropriate action be taken against them.

(The motion was then put and adopted nem con.)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

### Demand No.44

**Mr. Speaker :** Now discussion on Demand No.44.

(The Printed Budget speech of Smt. Chhaya Ghosh on Demand No. 44 was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশ অনুযায়ী আমি ১৯৯৩-৯৪ আর্থিক বৎসরে ৪৪নং অনুদানের অন্তর্গত "২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয় জনিত" ত্রাণ খাতে মোট ৮০,০০,০০,০০০ (আশি কোটি) টাকার ব্যয় মঞ্জুরির দাবি পেশ করছি। এরমধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৪৮,০০,০০,০০০ (আটচল্লিশ কোটি) টাকাও ধরা আছে।

২। প্রসঙ্গত বলি, প্রস্তাবিত ব্যয় মঞ্জুরির মধ্যে ত্রাণ দপ্তর ছাড়াও ত্রাণ কার্যের সঙ্গে সংশ্লিষ্ট অন্যান্য কয়েকটি দপ্তরের অংশও আছে। এ সম্পর্কে বিস্তারিত বিবরণ ১৯৯৩-৯৪ আর্থিক বৎসরের ১৯ সংখ্যক বাজেট-সংক্রান্ত প্রকাশনের যে বাজেট বই সভার কাছে পেশ করা হয়েছে তাতে লিপিবদ্ধ আছে।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ কথা সকলেরই জানা যে প্রাকৃতিক শক্তিগুলির মত্ততার কারণে এই রাজ্য প্রায় প্রত্যেক বছরই প্রভূত ক্ষয়-ক্ষতির শিকার হয়ে থাকে। বিভিন্ন জেলার দরিদ্র জনসাধারণই এরফলে বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়।

একদিকে যেমন অতিবৃষ্টিতে ক্ষেতখামার, ঘরবাড়ি, বন্যাকবলিত হয়ে ধ্বংসপ্রাপ্ত হয়, অন্যদিকে অনাবৃষ্টিতে খাদ্যশস্য উৎপাদন চূড়ান্ত বিপর্যয় ঘটে। পানীয় জলের অভাব জনজীবনে তীব্র দুর্দশা ডেকে আনে। এমত পরিস্থিতিতে বিভিন্নভাবে ক্ষতিগ্রস্ত জনসমষ্টিকে সাহায্যদানের জন্য এই দপ্তরকে ব্যাপক ত্রাণ ব্যবস্থা গ্রহণ করতে হয়। সুতরাং ত্রাণ ব্যবস্থার অপরিহার্যতা অনস্বীকার্য।

৪। অন্যান্য রাজ্যের সঙ্গে এই রাজ্যেও জনসাধারণের একটা বিশাল অংশ দারিদ্রের নিদারুণ অভিশাপ বহন করে চলেছে। নিত্য ব্যবহার্য জিনিসপত্রের ক্রমবর্দ্ধমান মূল্যবৃদ্ধি

তাদের জীবনধারণের সংগ্রাম তীব্রতর করে তুলেছে। দারিদ্রসীমার নিচে বসবাসকারি সেই বিপুল জনসমষ্টির জন্য এই রাজ্যের বামফ্রন্ট সরকার আর্থিক অপ্রতুলতার মধ্যেও এই দপ্তরের মাধ্যমে যথাসাধ্য চেষ্টা চালিয়ে যাচ্ছে।

৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সৌভাগ্যবশত এ বছর পুরুলিয়া ব্যাতিত পশ্চিমবঙ্গের অন্য কোনও জেলা কোনও বিধ্বংসী বন্যার কবলে পড়েনি। গত সেপ্টেম্বর মাসের ২৫ ও ২৬ তারিখে একটানা বর্ষণের ফলে পুরুলিয়া জেলার কংসাবতী, কুমারি, বান্ধু, সহরজোর প্রভৃতি ছোট ছোট নদীতে জলস্ফীতি ঘটে এবং এরফলে এক বিধ্বংসী বন্যা ঐ জেলার ২০টি ব্লকে ছড়িয়ে পড়ে। প্রায় ৮০,০০০ (আশি হাজার) মানুষ বন্যা-কবলিত হয়ে পড়েন ও ১৫ জন প্রাণ হারান। এছাড়া ৫১৯টি গবাদি পশুও মারা যায়। ১২১৯টি বাড়ি বন্যার করাল গ্রাসে তলিয়ে যায় এবং ১০৫১টি বাড়ি ক্ষতিগ্রস্ত হয়। ৪০৭৬ হেক্টর জমির ফসল আংশিক ক্ষতিগ্রস্ত হয় ও ২৩৭৭ হেক্টর জমির ফসল সম্পূর্ণ বিনষ্ট হয়। এছাড়াও রাস্তাঘাট, সেতু, নালা, পানীয় জল সরবরাহ ব্যবস্থা বিপর্যস্ত হয়। সেচ প্রকল্পেরও ব্যাপক ক্ষতিসাধন হয়।

পুরুলিয়া জেলা বরাবরই খরাপ্রবণ জেলা হিসাবে পরিচিত। তাই এই জেলার হঠাৎ বন্যা যা প্রায় গত একশত বছরে নজির বিহীন তা স্থানীয় প্রশাসনের কাছে বিহ্বলতার উদ্রেক করে। কিন্তু সেটা অচিরেই কাটিয়ে উঠে জেলা প্রশাসন সমস্ত শক্তিকে সংহত করে যুদ্ধকালীন তৎপরতার সঙ্গে বন্যার মোকাবিলায় ঝাঁপিয়ে পড়েন। পাশাপাশি ত্রাণ দপ্তরও অত্যন্ত ক্ষিপ্রতার সঙ্গে সতত যোগাযোগ রক্ষা করে ও ত্রাণ ও উদ্ধার কার্য তদারকি করে। প্রায় ২০০০ (দু হাজার) জলমগ্ন মানুষকে উদ্ধার করে ১৪টি ত্রাণ শিবিরে আশ্রয় দেওয়া হয় ও তাদের রান্না করা খাবার দেওয়া হয়। বন্যাদুর্গত এলাকায় পানীয় জল সরবরাহ ব্যবস্থা অক্ষুন্ন রাখতে পার্শ্ববর্তী জেলা থেকে টাঙ্কারের সাহায্য নেওয়া হয়। এছাড়া ত্রাণ দপ্তর থেকে বন্যাক্লিষ্ট মানুষদের মধ্যে বিলি করার জন্য নিম্নলিখিত ত্রাণ সামগ্রী আবন্টন করা হয় ঃ

ত্রিপল—৪৪৫০টি, ধুতি—৬৭৫০টি, শাড়ি—৬৭৫০টি, লুঙ্গি—১০০০টি, শিশুপোষাক—৬৭৫০টি, তুলোর কম্বল—৭০০০টি, বিশেষ খয়রাতি সাহায্য হিসাবে গম—৫০ মেট্রিক টন, চাল—১৫০ মেট্রিক টন, গুঁড়ো দুধ—৫ মেট্রিক টন। এ ছাড়া ত্রাণ সাহায্য হিসাবে বন্যাদুর্গত মানুষদের বাড়িঘর তৈরি করার জন্য ৭,৯৯,২০০ (সাত লক্ষ নিরানব্বই হাজার দুশত) টাকা অনুদান দেওয়া হয়। আনুষঙ্গিত খরচা বাবদও এই দপ্তর থেকে ৮,০৫,০০০ (আট লক্ষ পাঁচ হাজার) টাকা আবন্টন করা হয়।

জেলার বন্যা পরিস্থিতির খবর যাতে প্রতি মুহূর্তে পাওয়া যায় সেজন্য মহাকরণে ত্রাণ দপ্তরে দিবারাত্র কন্ট্রোল রুম খোলা হয়েছিল। সংশ্লিষ্ট বিভাগের কর্মচারিরা অক্লান্ত পরিশ্রম করে দুর্গত মানুষদের সেবা করেছেন।

বন্যা পরবর্তী ক্ষয়ক্ষতির পূরণের জন্য বিভিন্ন সংশ্লিষ্ট দপ্তরকে 'প্রাকৃতিক দুর্যোগ ত্রাণ তহবিল' থেকে ২ কোটি ২২ লক্ষ ১৭ হাজার টাকা আবন্টন করা হয়েছে।

বন্যার পরে পরেই জনস্বাস্থ্য কারিগরি বিভাগ আপতকালীন তৎপরতার সঙ্গে বিপর্যস্ত জল সরবরাহ ব্যবস্থার মেরামতি করেন ও উহা পুনরায় অতি সত্ত্বর চালু করেন। পূর্ত বিভাগ ক্ষতিগ্রস্ত রাস্তাঘাটে ও কালভার্ট প্রভৃতির মেরামতি জরুরিভিত্তিক শুরু করেন এবং অচিরেই

যোগাযোগ ব্যবস্থা পুনরায় প্রতিষ্ঠিত হয়। এই জেলার ক্ষতিগ্রস্ত মানুষদের জন্য রামকৃষ্ণ মিশন আনুমানিক ১০০টি বাড়ি নির্মাণ করার পরিকল্পনা নিয়েছেন। এজন্য তারা ধন্যবাদার্হ।

৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সকলেই অবগত আছেন যে, গত ডিসেম্বর অযোধ্যার বাবরি মসজিদ ধ্বংস হওয়ার পর সারা দেশে সাম্প্রদায়িক দাবানল জ্বলে ওঠে। পশ্চিমবঙ্গ সাম্প্রদায়িক ঐক্য রক্ষার ক্ষেত্রে সারা দেশে অনন্য নজির স্থাপন করেছে। তা সত্ত্বেও এই রাজ্যে অল্প হলেও সেই দাবানলের তাপ লাগে। উপযুক্ত প্রশাসনিক ব্যবস্থা নেওয়ার ফলে দাঙ্গা কলকাতা ও কয়েকটি মাত্র জেলার মধ্যে সীমাবদ্ধ ছিল। যাইহোক, প্রশাসনের সঙ্গে শুভবুদ্ধি সম্পন্ন মানুষের সহযোগিতার ফলে দাঙ্গাক্লিষ্ট এলাকাগুলিতে দ্রুত শান্তি পুনঃ প্রতিষ্ঠিত হয়।

তাৎক্ষণিক ত্রাণসামগ্রি হিসাবে ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের মধ্যে গৃহনির্মাণ উপকরণ, যথেষ্ট সংখ্যক ধুতি, শাড়ি, শিশু পোষাক, ত্রিপল, তুলোর কম্বল, চাল, ডাল ও গুঁড়ো দুধ বিলি করা হয়। দাঙ্গাক্লিষ্ট এলাকায় প্রশাসনের পক্ষ থেকে প্রাথমিক ত্রাণ ও উদ্ধার কার্য করা হয়।

রাজ্য সরকারের ত্রাণ দপ্তরের পক্ষ থেকে নিহত প্রত্যেক ব্যক্তির নিকটাত্মীয়কে নগদ ২০,০০০ (কুড়ি হাজার) টাকা হিসাবে ৫ লক্ষ ৪০ হাজার টাকা এককালীন সাহায্য হিসাবে দেওয়া হয়। আহত ব্যক্তিপিছু ৫০০ (পাঁচশত) টাকা হিসাবে ৫০ হাজার টাকা আবন্টন করা হয়। এছাড়া ক্ষতিগ্রস্ত দোকান পিছু ২০০০ (দু হাজার) টাকা হিসাবে ৭ লক্ষ ৭৪ হাজার টাকা, ক্ষতিগ্রস্ত প্রতিটি বাড়ির জন্য ২০০০ (দু হাজার) টাকা হিসাবে ২৭ লক্ষ ৬২ হাজার টাকা আবন্টন করা হয়। এছাড়া আর্থিক পুনর্বাসন অনুদান হিসাবে ১৯,৫০০ (উনিশ হাজার পাঁচশত) টাকা ও আনুষঙ্গিক খরচা হিসাবে ১৬,২৯,৮৮৪ (ষোল লক্ষ উনত্রিশ হাজার আট শত চুরাশি) টাকাও আবন্টন করা হয়।

তাছাড়া বিভিন্ন বেসরকারি সংস্থাও দাঙ্গা পরবর্তী অধ্যায়ে সাহায্যের হাত বাড়িয়ে দেন। এজন্য আমি তাদের আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করছি।

প্রধানমন্ত্রী জাতীয় ত্রাণ তহবিল থেকেও নিহত ব্যক্তি পিছু ১ (এক) লক্ষ টাকা হিসাবে ২৭ (সাতাশ) লক্ষ টাকা ও ক্ষতিগ্রস্ত দোকান পিছু ২০০০ (দুই) হাজার টাকা হিসাবে ৭ (সাত) লক্ষ ৭৪ (চুয়াত্তর) হাজার টাকা মোট ৩৪ (চৌত্রিশ) লক্ষ ৭৪ (চুয়াত্তর) হাজার টাকা আবন্টন করা হয়েছে।

দাঙ্গার খবর যাতে প্রতিনিয়ত পাওয়া যায় ও যথাযথ নির্দেশ দেওয়া যায় সেজন্য মহাকরণে ত্রাণ দপ্তরে সঙ্গে সঙ্গেই দিবারাত্র কন্ট্রোলরুম খোলা হয়। সংশ্লিষ্ট সকলের সঙ্গে যোগাযোগের ব্যবস্থাও করা হয়।

দাঙ্গায় ক্ষতিগ্রস্ত ব্যবসায়িদের অর্থনৈতিক পুনর্বাসনের জন্য সহজ পদ্ধতিতে ব্যাঙ্ক মারফত ঋণ দানের বিষয়টি খতিয়ে দেখার জন্য একটি 'টাস্ক ফোর্স' গঠন করা হয়েছে।

৭। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে নবম অর্থকমিশনের সুপারিশক্রমে এ রাজ্যে "প্রাকৃতিক দুর্যোগ ত্রাণ তহবিল" গঠন করা হয়েছে এবং তা গত ১৯৯০-৯১ আর্থিক বছর থেকে কার্যকর হয়েছে। এই তহবিলে বার্ষিক মোট ধার্য ৪০ কোটি টাকার মধ্যে ৭৫ শতাংশ

**কেন্দ্রীয় সরকার** ও অবশিষ্ট ২৫ শতাংশ রাজ্য সরকারের দেয়। বর্তমান আর্থিক বছরে এই তহবিল থেকে এ পর্যন্ত মোট ৯,৫০,৮৯,০০০ (নয় কোটি পঞ্চাশ লক্ষ উননব্বই হাজার) টাকার আবন্টন দেওয়া হয়েছে। যে সমস্ত দপ্তরকে আবন্টন দেওয়া হয়েছে সেগুলি হল ঃ—

| | | | | (লক্ষ টাকার হিসাবে) |
|---|---|---|---|---|
| (ক) | কৃষি দপ্তর | — | — | ২১৫.০০ |
| (খ) | জনস্বাস্থ্য কারিগরি দপ্তর | — | — | ৯২.২৭ |
| (গ) | পূর্ত ও পূর্ত (সড়ক) দপ্তর | | — | ৪০.০০ |
| (ঘ) | স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তর | | — | ৭.০০ |
| (ঙ) | সেচ ও জলপথ দপ্তর | — | — | ১৩০.০০ |
| (চ) | পৌর বিষয়ক দপ্তর | — | — | ৫.৯০ |
| (ছ) | ত্রাণ দপ্তর | — | — | ৪৫৮.৭২ |
| (জ) | প্রাণী সম্পদ উন্নয়ন বিকাশ দপ্তর | | — | ২.০০ |

৮। সমগ্র রাজ্যে অন্ধ, পঙ্গু, অনাথ, কুষ্ঠরোগগ্রস্ত এবং রুজিরোজগারহীন মানুষদের খয়রাতি সাহায্য বাবদ এই আর্থিক বছরে এখনও পর্যন্ত ৫,৭৪,৭৩,৬৮০ (পাঁচ কোটি চুয়াত্তর লক্ষ তিয়াত্তর হাজার ছয়শত আশি) টাকা ত্রাণ দপ্তর থেকে আবন্টন করা হয়েছে।

৯। দুর্ঘটনাজনিত অগ্নিকান্ড ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের ক্ষতিপূরণের ব্যবস্থা এই দপ্তর থেকে করা হয়। ১৯৯২-৯৩ আর্থিক বছরে এ পর্যন্ত ১,০৫,২৭২ (এক লক্ষ পাঁচ হাজার দু'শত বাহাত্তর) টাকা আবন্টন করা হয়েছে।

১০। প্রাকৃতিক দুর্যোগ ও দুর্ঘটনাজনিত কারণে ১০টি জেলার ক্ষতিগ্রস্ত পরিবারবর্গকে এক-কালীন ৫০০০ টাকা হিসাবে ৩ লক্ষ টাকা আবন্টন করা হয়।

১১। দুঃস্থ জনসাধারণের আর্থ-সামাজিক পুনর্বাসনকল্পে পরিকল্পনা ও পরিকল্পনা বহির্ভূত খাতে এ পর্যন্ত চলতি আর্থিক বছরে মোট ১২,৪৫,৫২০ (বারো লক্ষ পঁয়তাল্লিশ হাজার পাঁচশত কুড়ি) টাকা আবন্টন করা হয়েছে। এছাড়া ক্ষমা রোগমুক্ত দুঃস্থ ব্যক্তিবর্গের সাহায্যে চলতি আর্থিক বছরে মোট ১,৪৫,৩০০ (এক লক্ষ পঁয়তাল্লিশ হাজার তিনশত) টাকা আবন্টন করা হয়েছে।

১২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত কয়েক বছর ধরে এ রাজ্যে নদীর ভাঁঙন প্রাকৃতিক দুযোগের ক্ষেত্রে একটি নূতন মাত্রা যেমন যোগ করেছে তেমনি দারুণ উদ্বেগেরও সৃষ্টি করেছে। মুর্শিদাবাদ জেলায় গঙ্গার ভাঙনে ইতিমধ্যেই বেশ কয়েক হাজার পরিবার গৃহহীন হয়ে পড়েছেন। রাজ্য সরকারের পক্ষ থেকে আক্রান্ত মানুষদের ত্রাণ ও পুনর্বাসনের কাজ নেওয়া হয়েছে। এই কাজে বিগত আর্থিক বছরে মালদহ জেলায় জমি অধিগ্রহণ-এর জন্য ক্ষতিপূরণ বাবদ প্রায় ১১ লক্ষ ৬২ হাজার টাকার আবন্টন দেওয়া হয়েছে।

১৩। গ্রামের দুঃস্থ মানুষের ঘরবাড়ি অগ্নিকান্ডে ক্ষতিগ্রস্ত হলে ন্যাশনাল ইনসিওরেন্স কোম্পানি তাদের 'কুটির বীমা' প্রকল্পের আওতায় ক্ষতিপূরণ বাবদ অর্থ প্রদান করে এবং তা এই দপ্তরের তত্বাবধানে ক্ষতিগ্রস্ত মানুষের মধ্যে বন্টন করা হয়। এই প্রকল্প শুরু হওয়া থেকে এখনও পর্যন্ত প্রায় ৩০,০০০ দাবির মীমাংসা করা হয়েছে।

১৪। বেহালার ভেজাল রেপসীড তেল খেয়ে যে সমস্ত ব্যক্তি এবং তাদের পরিবারবর্গ শারীরিক অকর্মণ্যতার শিকার হয়েছেন, এই দপ্তর থেকে তাদের খয়রাতি সাহায্য এখনও দেওয়া হচ্ছে। এ বাবদ এই আর্থিক বছরে এ পর্যন্ত মোট ৩,৪৬,৭৮৫ (তিন লক্ষ ছেচল্লিশ হাজার সাত শত পঁচাশি) টাকা আবন্টন করা হয়েছে।

১৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাণধারণের অধিকার মানুষের মৌলিক অধিকারগুলির মধ্যে সর্বপ্রধান। একথা রাজ্যের বামফ্রন্ট সরকার সততই মনে রাখেন। তাই অনাহারজনিত মৃত্যুরোধে ১৯৯২-৯৩ আর্থিক বছরে এ পর্যন্ত মোট ৩,৫০,০০০ (তিন লক্ষ পঞ্চাশ হাজার) টাকা আবন্টন এই দপ্তর থেকে করা হয়েছে।

১৬। ত্রাণ দপ্তরের বাজেট মূলতঃ পরিকল্পনা বহির্ভূত খাতেই ধরা হয়। তবে বিগত আর্থিক বছরের ন্যায় ১৯৯৩-৯৪ আর্থিক বছরেও নিম্নলিখিত পাঁচটি প্রকল্প পরিকল্পনা খাতে গ্রহণ করার প্রস্তাব আছে।

ক) রিলিফ কমপ্লেক্স নির্মাণ,

খ) বন্যা ও ঘূর্ণিপ্রবণ এলাকায় বন্যাশ্রয় নির্মাণ,

গ) ঘূর্ণিঝড় ও বন্যাপ্রবণ এলাকায় ত্রাণ ভাণ্ডার নির্মাণ,

ঘ) আর্থ সামাজিক কারণে বিপর্যস্ত দুঃস্থ পরিবারের পুনর্বাসন নিমিত্ত এককালীন আর্থিক অনুদান প্রদান ও

ঙ) "প্রাকৃতিক দুর্যোগ সতর্কীকরণ ব্যবস্থা (ডি.ডব্লিউ.এস.)" এই পাঁচটি প্রকল্প রূপায়ণের জন্য ১৯৯৩-৯৪ আর্থিক বছরে ৭.৭০ (সাত লক্ষ সত্তর হাজার) টাকার ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

১৭। এই সরকারের আর্থিক সামর্থ্যের সঙ্গে, বিভিন্ন ত্রাণ প্রকল্প যথাযথ রূপায়ণের জন্য এখানে আমি যে ব্যয় মঞ্জুরির প্রস্তাব মাননীয় সদস্যদের কাছে রাখছি, তা ১৯৯৩-৯৪ আর্থিক বছরে বিভিন্ন ধরনের ত্রাণ কার্যের জন্য ব্যয়িত হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত আর্থিক বছরে এ রাজ্যে ত্রাণের কাজে সমস্ত মাননীয় সদস্যদের কাছ থেকে আমি যে অকুণ্ঠ সাহায্য ও অকৃপণ সহযোগিতা পেয়েছি, সেই একই সাহায্য ও সহযোগিতার আশা রেখে ১৯৯৩-৯৪ আর্থিক বছরে ৪৪নং অনুদানের খাতে ব্যয়-বরাদ্দের প্রস্তাব গ্রহণের জন্য আমি সবিশেষ অনুরোধ করছি।

**Mr. Speaker :** There is one cut motion to Demand No.44. The cut motion is in order.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount

of the Demand be reduced by Rs.100/-.

[2-10 — 2-20 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ত্রাণমন্ত্রী মহোদয়া, শ্রীমতী ছায়া ঘোষ তার দপ্তরের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি সেই দাবির বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন এসেছে সেই সমস্ত কাট মোশনের সমর্থনে আমার বক্তব্য রাখছি। মন্ত্রী মহোদয়া ত্রাণ দপ্তরের অনেক কৃতিত্বের দাবি করেছেন। যে কোনও সরকারের পক্ষে ত্রাণ দিয়ে সমস্যার সমাধান করা যায় না। এটা নন-প্ল্যান এক্সপেন্ডিচার। নন-প্ল্যান এক্সপেন্ডিচারের খরচটা যত কম করা যায় ততই সরকারের পক্ষে গৌরবের। মন্ত্রী মহোদয়া বলতে পারেন, তাহলে মানুষের বিপদের দিনে তিনি কি সাহায্য করবেন না? নিশ্চয়ই সাহায্য করবেন। কিন্তু বিপদ যাতে না হয়, প্রিভেনটিভ মেজার্স যদি নেওয়া হয়, যেটা আসল কাজ, তাহলে অনেক কাজ হতে পারে। যে দুর্ঘটনাগুলো ঘটে, যে প্রাকৃতিক দুর্যোগ ঘটে সেগুলো মোকাবিলার জন্য ত্রাণ দপ্তরকে ভূমিকা নিতে হয়। আমাদের দেশে ত্রাণের ব্যাপারটা আসে খরা এবং বন্যা হলে। আমরা দেখব যে আর কিছুদিন পরে শুরু হয়ে যাবে বন্যা। কোন কোন জায়গায় বন্যা হতে পারে সেগুলো আমরা এখুনি বলে দিতে পারি। প্রতি বছরই সেই সমস্ত জায়গায় বন্যা হচ্ছে এবং সরকারকে রিলিফ দিতে হয়। কিন্তু বন্যার জন্য প্রিভেনটিভ মেজার্স আগে থেকে নিলে রিলিফ দিতে হত না। আপনাদের সেদিকে লক্ষ্য নেই। কারণ আপনারা দেখছেন রিলিফের টাকা আত্মসাৎ করা যায়। রিলিফের জন্য কেন্দ্রীয় সরকার দেন ৭৫ ভাগ টাকা আর আপনারা দেন ২৫ ভাগ। এছাড়া প্রধানমন্ত্রীর তহবিল থেকে, বিভিন্ন জায়গা থেকে, আন্তর্জাতিক বিভিন্ন সংস্থা থেকে রিলিফ দেবার জন্য জিনিসপত্র আসে। রিলিফের ম্যানুয়াল যেটা আছে সেটা খুব আউট-ডেটেড, এটাকে আপ-টু-ডেট করতে হবে। মিনিস্টারের পক্ষে অ্যাডমিনিস্ট্রেটিভ মেজার্স নিয়ে এগুলোকে আপ-টু-ডেট করা সম্ভব নয়। এরজন্য দরকার হচ্ছে বিভিন্ন সেবামূলক প্রতিষ্ঠান, রাজনৈতিক দলের সঙ্গে আলোচনা করা। মন্ত্রী মহোদয়ার সেদিকে ভ্রুক্ষেপ নেই। সেজন্য তিনি বুঝতে পারছেন না। ১৬ বছর ক্ষমতায় থাকার পর আপ-টু-ডেট করার কোনওরকম চেষ্টা সেজন্য করছেন না। রিলিফ দেবার ক্ষেত্রে তিনটি ফ্যাক্টর আমরা দেখতে পাই। রিলিফটা দেরিতে আসে, ত্রাণের পরিমাণটা অপ্রতুল এবং আর যেটা দেখতে পাই তা হচ্ছে পক্ষপাতিত্ব। মন্ত্রী মহোদয়া এটা স্বীকার করেছেন। তিনি যখন ঐ চেয়ারে বসার আগে এদিকে বসতেন তখন তিনি এটা বলেছেন। প্রতি বছর গ্রাম বাংলায় কি হচ্ছে তা আমরা লক্ষ্য করছি। কেন লেট অ্যারাইভ্যাল হবে বন্যার আগে তো মাস্টার প্ল্যান করা হয় -এবং সেইভাবে রিলিফ দেওয়া হয়। যেমন নর্থ বেঙ্গলের কিছু জায়গা আছে, দক্ষিণ বঙ্গের বিশেষ করে মেদিনীপুর, হুগলি, আরামবাগ, ঘাটাল, ময়না এবং সবংয়ে প্রতিবছর বন্যা হয় এবং এরজন্য প্রতিবারই মাস্টার প্ল্যান তৈরি হয়। কিন্তু তা সত্ত্বেও এত দেরিতে রিলিফ পৌঁছায় কেন? আরেকটা জিনিস দেখা যাচ্ছে যে, রিলিফ পৌঁছাতে গিয়ে সেখানে রিলিফ যেগুলো দেওয়া হয় সেটা বন্যা ক্ষতিগ্রস্ত সর্বস্ব হারিয়ে একটা স্কুল বাড়িতে এসে আশ্রয় নিয়েছে তাদেরকে সেই সময়ে দেওয়া হচ্ছে গম, চাল ইত্যাদি। যারা সবকিছু হারিয়ে এসেছে তারা কিনা গম ভাঙাবে, আটা তৈরি করবে তারপরে সেটা আগুনে তৈরি করে রুটি করে খাবে, এটা কি সম্ভব? তাদের টাকা পয়সা থাকলেও খাবার দেওয়ার বেশি প্রয়োজন, ড্রাই ফুড। এখন তো ড্রাই ফুডের সেরকম অভাব নেই, সারা

পৃথিবীতে, ভারতবর্ষে এমন কি পশ্চিমবঙ্গেও তো ড্রাই ফুডের অভাব নেই। আসলে আপনাদের তো কোনও দায় দায়িত্ব নেই, দিতে হয় তাই দেন। আরেকটা হচ্ছে আপনার দপ্তরের অভিজ্ঞতার দরকার। একটা এলাকায় বাইরের থেকে তো আর লোক আসে না, ওখানকার যে পপুলেশন সেটাই থাকে এবং সেক্ষেত্রে আপনার যে মাস্টার প্ল্যান করেন তাতে কুলোয় না কেন? এত এডিকোয়েট সাপাই কেন হবে? যারজন্য আপনাদের ডিস্ট্রিক্ট হেড কোয়াটার থেকে আনতে হয় এবং এতে সময় লেগে যায়। আপনাদের কোনও প্ল্যান থাকবে না কেন, আসলে আপনারা যে প্ল্যান নিয়েছেন সেটা ইমপ্লিমেন্ট করার ক্ষেত্রে আপনার দপ্তরের বুদ্ধির অভাবের ফলে অনেক দেরি হয়ে যাচ্ছে। আপনার এই রিলিফ দপ্তরের কাজই তো হচ্ছে ক্ষুধার্থ, এবং বিপদগ্রস্ত মানুষকে সাহায্য করা। অন্য দপ্তরের কাজ পরে থাকলেও হবে কিন্তু আপনার দপ্তরের কাজ হচ্ছে মানুষের বিপদের সময়ে, বন্যার সময়ে মানুষ বিপদগ্রস্ত হলে তাকে সাহায্য করা। আমরা দেখেছি বন্যার সময়ে হিংস্র সাপ আর মানুষ একই সাথে থাকতে পারে। কিন্তু সেইদিক থেকে আপনার দপ্তরের কোনও চেষ্টা নেই। এমন কি রিলিফ দেওয়ার ক্ষেত্রেও রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে চলেন। সেখানে দেখেন কাদের দিলে তাদের স্বার্থ চরিতার্থ হবে, কতটা স্বার্থ সিদ্ধি হবে এই কথাই চিন্তা করেন। আমরা কিন্তু রিলিফের সময়ে আপনাদের পাশে এসে কাজ করি এবং সেখানে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি দিয়ে বিষয়টাকে দেখি না। আপনারা এই রিলিফ সিস্টেমটাকে একটা শর্ট টার্ম এবং লং টার্মের স্কীম হিসাবে করেন না কেন আপনারা রিলিফ প্রন জায়গাগুলো বেছে নিয়ে প্রবলেমগুলো আইডেনটিফাই করেন না কেন এবং এটা না করার ফলে আপনার দপ্তর থেকে যে ডিস্ট্রিবিউশন হচ্ছে সেখানে মিসইউজ অফ মানি হচ্ছে। ফুডের মিস ইউজ হচ্ছে এবং টাকাটার ইউট্রিলাইজ করার যে দরকার ছিল সেটা করতে পারেন নি। আসলে আপনারা ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পারেন নি। আমরা দেখেছি এই বিপদের দিনে শুধু সরকারি প্রতিষ্ঠান নয়, বেসরকারি প্রতিষ্ঠানগুলিও এগিয়ে আসতে চায়। কিন্তু এই এগিয়ে আসার ক্ষেত্রে সরকারি অনেক বাধা বিপত্তি আছে, ইচ্ছা থাকলেও তারা কাজ করতে পারেন না। সরকারি অনুমোদন নিতে হয়। ক্ষুধার্ত লোকেরা যেখানে খাদ্যের জন্য হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছে তখন ওই বেসরকারি সংস্থাগুলিকে সরকারি অনুমোদন নিয়ে কাজ করতে হয়। এতে যে খাবার তাদের কাছে কত দেরিতে গিয়ে পৌছচ্ছে সেটা আপনারা বুঝতে পারছেন না, আসলে আপনাদের কো-অর্ডিনেশনের অভাব আছে এমন কি বন্যার সময়ে দেখি রেডিওতে বলা হল যে আর্মি নামানো হয়েছে। কাগজেও এই জিনিস দেখা যায় যে রিলিফের জন্য সেনাবাহিনী নামানো হয়েছে। ক্যাম্প থেকে তারা চলে আসে কিন্তু ব্যারাকে গিয়ে সাব ডিভিসন্যাল হেড কোয়াটার আর ডিস্ট্রিক্ট হেড কোয়াটার করে বেরায়, স্পটে নেমে কাজ করতে সময় লেগে যায় এরফলে কমিউনিকেশন গ্যাপ থেকে যায়। সিভিল অ্যাডমিনিস্ট্রেশনকে মিলিটারি অ্যাডমিনিস্ট্রেশনের হেল্প করতে অসুবিধা হয়ে যায় এবং এই অসুবিধা দূর করার ক্ষেত্রে আপনাদের কোনও ব্যবস্থা নেই বলেই এই অবস্থা আজকে তৈরি হচ্ছে। স্যার, আমাদের মন্ত্রী মহোদয়া এখানে কতকগুলি বিষয় এর উপর দাবি করেছেন, উনি দাঙ্গাটাঙ্গার সময় খুব কৃতিত্বের দাবি করেছেন। কিন্তু ওনার তো জানা উচিত একটা কৃতজ্ঞতা বোধ থাকা উচিত। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রীদের প্রায়ই দেখি, আমি গতকালও বলেছিলাম, এর আগেও বলেছিলাম, আমরা ছাত্রাবস্থায় দেখতাম ভাল বামপন্থী ছাত্রনেতা হয়ে গেলে কতকগুলি শব্দ শিখে রাখতে হত। আমাদের বামফ্রন্টের মন্ত্রীদেরও

কতকগুলি শব্দ শিখে রাখতে হয়, কেন্দ্রবিরোধী কিছু কথা বলার জন্য। কিন্তু কেন্দ্র যখন টাকা দেয় তখন তার প্রশংসা করতে লজ্জা বোধ করে, অথচ যে টাকা দাঙ্গার সময় খরচ করেছেন সেটাতো প্রধানমন্ত্রী ত্রাণ তহবিল থেকে দিয়েছে। আপনারা তো সেই চুঁনো পুঁটি থেকে আরম্ভ করে মুখ্যমন্ত্রী পর্যন্ত সকলেই কেন্দ্র বিরোধী কথা সব সময় বলেন। আপনারা তো দেখেছেন মহারাষ্ট্রের দাঙ্গায় সেখানে নিহতদের ২ লক্ষ টাকা করে দিয়েছে, আর সেখানে আপনারা দিয়েছেন ২০ হাজার টাকা করে, আর প্রধানমন্ত্রীর তহবিল থেকে দিয়েছেন ১ লক্ষ টাকা। যে টাকা দিয়েছেন সেটা তো প্রধানমন্ত্রীর তহবিল থেকেই দিয়েছেন। তিনটি ফেজে এই টাকা দেওয়া হবে। আপনি এরজন্য বাজেট বক্তৃতায় প্রধানমন্ত্রীকে কৃতজ্ঞতা জানিয়েছেন? আপনি বলেছেন যে ১ লক্ষ টাকা দিয়েছে, কিন্তু কত টাকা দিয়েছে সেটা বলেননি। প্রধানমন্ত্রীর কাছ থেকে কত টাকা পেয়েছেন সেটার ব্যাপারে কিন্তু আপনি স্বীকার করলেন না। দাঙ্গায় যারা ক্ষতিগ্রস্ত হয়েছেন তারা নিরপরাধ মানুষ, তারা সমাজবিরোধী নয়, তারা সমাজবিরোধীদের আক্রমণে আক্রান্ত। প্রশাসন নিশ্চয় সেখানে দেখবে, আমরাও রাজনৈতিক পরিচয় ভুলে গিয়ে, রাজনৈতিক সংকীর্ণতার মধ্যে না ঢুকে আমরা ত্রাণে সাহায্য করি, কিন্তু এই যে লোকগুলি যারা আক্রান্ত হল তাদেরকে সাহায্য করতে গিয়ে যে অসুবিধাটা হয়, ধরুন রাজ্যে সরকার কারুর বাড়ির জন্য যে বাড়ির দাম হয়ত ১ লাখ কি দেড় লাখ টাকা সেখানে আপনি ৫০০ কি ৭০০ টাকা দিয়ে দিলেন, কারুর হয়ত একটা দোকান নষ্ট হয়ে গেছে ৫০।৬০ হাজার টাকার জিনিস চলে গেছে সেখানে আপনি তাকে দিয়ে দিলেন ২ হাজার টাকা; কিন্তু সেই লোকটা যখন ব্যাঙ্ক থেকে লোন নিতে যাবে তখন সে আর টাকা পাচ্ছে না। পুলিশ থেকে এই ব্যাপারে যদি একটা সার্টিফিকেট দেয় তাহলে ভাল হয়, কিন্তু সেটাও সে পাচ্ছে না। ত্রাণ দপ্তর এখানে অনেকটা পোস্টম্যানের কাজ করছে। ত্রাণ দপ্তরের যে এই ব্যাপারে একটা দৃষ্টিভঙ্গি থাকা দরকার এবং ডিস্ট্রিবিউশনের ব্যাপারে যে নজর দেওয়ার দরকার সেটার ক্ষেত্রেও কিন্তু আপনি ঠিকমতন করতে পারছেন না। এটা হচ্ছে আপনার ব্যর্থতা, এই ব্যাপারে আপনি কি কোনও চিন্তা-ভাবনা করেছেন? ধরুন একটা পরিবারের দাঙ্গায় একটি রোজগেরে ছেলে মারা গেল, সেখানে তারজন্য আপনি কিছু টাকা দিয়ে দিলেন, কিন্তু আপনি কি এই ব্যাপারে কোনও প্রস্তাব রেখেছেন নিহত পরিবারের থেকে একটি ছেলেকে চাকরি দেওয়া হোক। এটা তো আপনি করেননি, যদি করতেন তাহলে তো আমি বুঝতাম যে আপনি ঠিক কাজটা করেছেন। উনি এখানে শাড়িধুতির কথা বলেছেন, এই ব্যাপারে গতকাল সাবিত্রী মিত্র শাড়ি আর ধুতি এনে দেখিয়েছিলেন যে কি ধরনের আপনারা শাড়ি আর ধুতি দিয়েছেন।

[2-20 — 2-30 p.m.]

স্যার, আপনি তো কোটা পান, আপনিও তো মাল তোলেন, আপনি দেখবেন যে কাপড় দেওয়া হয়, বাচ্চা ছেলে-মেয়েদের যে জামা-কাপড় দেওয়া হয় তার মান সত্যিই খুব খারাপ। আমি যারজন্য ঐসব মাল তুলিনি। মন্ত্রী মহাশয়, আপনি দেখবেন এটা এবং আপনি যেগুলো দেবেন, সেগুলো অন্তত ভালো দেবেন। গরিব বলে তাদের অবহেলা করা উচিত নয়। তাদের দারিদ্র আপনার অপরাধ, আমার অপরাধ। যারা রিলিফ নেয়, তারা কেউ ইচ্ছা করে রিলিফ নেয় না। আজকের সমাজ তাদের দারিদ্র অবস্থার মধ্যে রেখেছে বলে তারা

আজকে রিলিফ নিতে বাধ্য হন। আপনি মহিলাদের যে কাপড় দেন তারা সেই শাড়ি পড়ে আসবেন তো? হাউসের মার্কসবাদি কমিউনিস্ট পার্টি বা ফরোয়ার্ড ব্লকের যে সমস্ত এম.এল.এ-রা আছেন তারা যদি সবাই ঐ শাড়ি পরে হাউসে আসেন তাহলে আমি পদত্যাগ করব। আমি জানি আপনারা ঐ শাড়ি পরতে পারবেন না। আর মহিলারাতো ঐ শাড়ি পরতেই পারবে না। আপনারা কি এই ব্যাপারটা চিন্তা করেন। বাচ্চাদের যে জামা-কাপড় দেওয়া সেগুলো তাদের দিতে গেলে তারা হাসে। আপনি ত্রাণমন্ত্রী, আপনার কাজ খুব কম, আপনি এইগুলো একটু দেখুন। মালদহে দেখলাম অসীমবাবু, বুদ্ধদেব বাবু গেলেন, আপনাকে সেখানে পেলাম না। আবার শুনলাম ডি.এম. আপনার কথা শুনছে না। আমরা বললাম, ত্রাণমন্ত্রীর সঙ্গে কথা বলব, উনি বললেন না, দরকার নেই। অসীম দাশগুপ্ত আপনাকে কতটা গুরুত্ব দেন, আপনাকে কতটা মর্যাদা দেন, আপনার দপ্তরকে কতটা মানে জানিনা, সেইজন্য আপনাকে আমি বেশি জোর দিতে চাই না। আপনার অবস্থাটা আমরা বাইরে থেকে অনুমান করতে পারি। কিন্তু আমরা যেটা বলছি, আপনার যে টাকা টুকু আছে, অর্থমন্ত্রীর বদান্যতার ও প্রভাবের ফলে, অর্থমন্ত্রীর বিমাতৃসুলভ আচরণের ফলে, আপনি যাই পাননা কেন সেটা দিয়ে আপনি ভালো জিনিস কিনুন, আপনি ভালো কাজ করে দেখান। শরিক দলের অনেক মন্ত্রী আছেন, তাদের অবস্থাও আপনার মতো, অসহায় অবস্থার মধ্যে দিয়ে তারা দিন কাটাচ্ছে। তাই আপনাকে বলছি, রিলিফের যেসব শাড়িগুলি আপনি দেন, সেইগুলোকে একটু ভালো দিন। আমি সেইজন্য আপনার বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী কৃষ্ণধন হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া ত্রাণমন্ত্রী মহোদয়া আজ এই সভায় তার দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। ত্রাণ দপ্তরের বাজেটের উপর বক্তব্য রাখতে গিয়ে কংগ্রেস দলের মাননীয় সদস্য শ্রী আব্দুল মান্নান যা বললেন তা শুনে মনে হল তিনি বোধহয় জন্মাবার ৪০ বছর পরে এই পশ্চিমবাংলায় ঢুকেছেন। কেন স্যার, একথা বলছি সেটা আমি একটু ব্যাখ্যা করতে চাই। কংগ্রেসের সময় এখানে বন্যা হলে কি অবস্থা হত সে অভিজ্ঞতা ওর নেই বা সেটা ওর মনে নেই। আমরা কিন্তু ছাত্রাবস্থা থেকে দেখে এসেছি যে কংগ্রেসের আমলে বন্যা হলে গ্রাম থেকে কাতারে কাতারে মানুষ শহরে এসে হাজির হত এবং লোকের বাড়িতে বাড়িতে গলায় ছবি ঝুলিয়ে ভাত দাও, ফ্যান দাও বলে ভিক্ষা করত। এই অবস্থাটা উনি কোনওদিন দেখেন নি। উনি দেখেছেন যে মানুষ আর বন্যা হলে গ্রাম থেকে শহরে এসে ভীড় করে না এবং ভিক্ষা করে না। তবে সব জায়গাতে উনি আত্মসাৎ হতে দেখেছেন বলে বললেন। ঐ আত্মসাৎ ছাড়া আর কিছুই তিনি দেখতে পেলেন না। তা ছাড়া উনি আর যেটা বললেন সেটা হচ্ছে ত্রাণ দেরিতে আসে, অপ্রতুল ত্রাণ এবং সর্বদলীয় কমিটি না হওয়া ইত্যাদি তা ছাড়া উনি বললেন ত্রাণের ব্যাপারে ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়নি [illegible] ইত্যাদি। এই প্রসঙ্গে ওকে জানাই, কংগ্রেস আমলে পঞ্চায়েত নির্বাচন হত না। বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে ক্ষমতায় প্রতিষ্ঠিত হবার পর আমরা দেখেছি যে ১৯৭৮ সালে পশ্চিমবাংলায় প্রচন্ড বন্যা হল। সেই বন্যার পর পঞ্চায়েত প্রতিনিধি এবং সরকারি কর্মচারিরা এবং তার সঙ্গে সর্বস্তরের গণ

সংগঠনের কর্মিরা কাঁধে কাঁধে মিলিয়ে মানুষের পাশে দাঁড়িয়ে নতুন করে পশ্চিমবাংলাকে গড়ে তুললেন। এসব অভিজ্ঞতা ওর নেই কাজেই উনি আত্মসাতের কথা ছাড়া আর কিছু বলতে পারলেন না। ওকে বলি, এখন প্রতি গ্রামে পঞ্চায়েত প্রতিষ্ঠিত হয়েছে কাজেই ইনফ্রাস্ট্রাকচারের কথা যেটা বললেন সেটা সেখানে আছে। পঞ্চায়েত এবং তার সঙ্গে গণ সংগঠনের লোকরা একসঙ্গে মিলে সেখানে কাজ করছেন। কংগ্রেস আমলের মতন লোকে আর আজ না খেয়ে মরে না। তারপর উনি সর্বদলীয় কমিটির কথা বলেছেন কিন্তু আমাদের বাস্তব অভিজ্ঞতা কি? প্রাকৃতিক দুর্যোগ বা বন্যা হলে কংগ্রেস সদস্যদের টিকি দেখা যায় না। জল নেমে যাবার ২/৩ দিন পরে সিল্কের পাঞ্জাবি গায়ে দিয়ে সিগারেট টানতে টানতে তারা গিয়ে হাজির হন ভাগ নেবার জন্য এই তো গত ৯.৪.৯৪ তারিখে মুর্শিদাবাদে যে ভয়ঙ্কর টর্নেডো হয়ে গেল, সেখানকার এম. এল. এ বোধহয় অতীশ সিনহা মহাশয়, সেই টর্নডো হবার তিন দিনের মধ্যে তাকে সেখানে খুঁজে পাওয়া গেল না অথচ খবর পাবার এক ঘণ্টার মধ্যে সেখানে মাননীয়া মন্ত্রী, ডি. এম. এস. পি. সকলে পৌঁছে গেলেন। তিনদিন পরে সিল্কের পাঞ্জাবি গায়ে দিয়ে তাতে সেন্ট লাগিয়ে উনি সেখানে গিয়ে হাজির হলেন। এই হচ্ছে কংগ্রেস। মাননীয় কংগ্রেসি সদস্য প্রধানমন্ত্রীর ত্রাণ তহবিল সম্পর্কে বললেন। উনি মাননীয়া মন্ত্রীর বাজেট ভাষণটি ভালোভাবে পড়েন নি। সেখানে ৪-এর পাতায় পরিষ্কার ভাবে লেখা আছে যে ৩৪ লক্ষ ৭৪ হাজার টাকা স্যাংশন করা হয়েছে এবং বিলি করা হয়েছে। উনি বোধহয় রাজ্যসভার ভোটের ব্যাপারে ব্যস্ত ছিলেন তাই এটা দেখতে পান নি। স্যার, আমরা সকলেই জানি যে পুরুলিয়া জেলা একটি খরাপ্রবণ জেলা, এখানে বন্যা হয় না কিন্তু গত সেপ্টেম্বর মাসের ২৫/২৬ তারিখে সেখানে প্রবল বন্যা হয়ে যায়। বন্যা হবার পর সঙ্গে সঙ্গে সেখানে ব্যবস্থা নেওয়া হয়। সেখানে একটানা বর্ষণের ফলে কংসাবতী, কুমারি, বান্ধু, সহরজোর প্রভৃতি ছোট ছোট নদীতে জলস্ফীতি ঘটে এবং এরফলে এক বিধ্বংসী বন্যা ঐ জেলার ২০টি ব্লকে ছড়িয়ে পড়ে। সেখানে আমরা সঙ্গে সঙ্গে ঝাঁপিয়ে পড়ে দুর্গতদের জন্য রান্না করা খাবার দেবার ব্যবস্থা করলাম। সেখানে কিচেন করা হল, ১৪টা রিলিফ ক্যাম্প করা হল। এসব খবর ওরা কিছুই রাখেন না। পুরুলিয়া জেলার মধ্যে তাদের কোনও সদস্য নেই, এইসব খবর রাখবেন কি করে, সেখানে রান্না খাবার দেওয়া হয়েছে। দু হাজার ওয়াটার লগড পিপল ওয়ার রেসকিউড অ্যান্ড প্লেসড ইন ১৪ রিলিফ ক্যাম্পস, হয়্যার দে হ্যাড বিন সার্ভড উইথ কুকড ফুড। এটা উনি বললেন না। এখানে ২ কোটি ২২ লক্ষ ১৭ হাজার টাকা বিভিন্ন ডিপার্টমেন্টকে দেওয়া হল, আর এক ক্ষেপে দেওয়া হল ৭ লক্ষ ৫৩ হাজার টাকা ক্যালামিটি ফান্ড থেকে। তাছাড়া তেরপর, ধুতি, শাড়ি, লুঙ্গি, বাচ্চাদের জামা, কম্বল দেওয়া হল। এ ছাড়া চাল, গম, মিল্ক পাউডার দেওয়া হল। ভারতবর্ষের কোনও জায়গায় এত তাড়াতাড়ি ত্রাণ ব্যবস্থা পৌঁছয় না। বম্বের দাঙ্গায় আমরা দেখেছি, দিল্লির মতো জায়গাতেও দেখি কি অবস্থা, সেখানে মানুষ মরে যাচ্ছে, সেখানে কোনও মন্ত্রী নেই, এম. এল. এ. নেই। কিন্তু এখানে দাঙ্গা হবার সঙ্গে সঙ্গে সমস্ত জন সংগঠন সেই দাঙ্গা বিদ্ধস্ত এলাকায় ঘুরেছে এবং তাদের সর্বতো ভাবে সাহায্য করেছে। এখানে ২০ হাজার টাকা করে ডেথ কেসে দেওয়া হয়েছে। ৫ লক্ষ ৪০ হাজার টাকা এরজন্য দেওয়া হয়েছে। আবার কিছু কেস এখনও দেওয়া যাচ্ছে না, বাস্তব অসুবিধা রয়েছে, অনেকের আত্মীয় স্বজন কে, তা আইডেন্টিফাই করা যাচ্ছে না। ইনডিয়োর্ড পার্সনদের ১৫০ জনকে ৭৬ হাজার টাকা দেওয়া হয়েছে। প্রত্যেককে ২

জার টাকা করে দেওয়া হয়েছে। ৪১৫টি দোকান ঘর যেগুলো ক্ষতিগ্রস্থ হয়েছিল, তাদের ত্যেককে ঘর করার জন্য দু হাজার টাকা করে দেওয়া হয়েছে। তাতে লেগেছে ৮ লক্ষ ২০ জার টাকা। জন প্রতিনিধি, সরকারি কর্মচারী, তারা কাঁধে কাঁধ মিলিয়ে বন্যা, খরা, দাঙ্গা ইসবরে মোকাবিলা করেছে। উনি বলছেন আমাদের কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। আমরা লছি জেলা পরিষদ থেকে রাইটার্স বিল্ডিংসে পর্যন্ত আমাদের কন্ট্রোল রুম করা হয়েছে। নি বলছেন স্থায়ীভাবে করার জন্য। ৯ কোটি ৫০ লক্ষ ৮৯ হাজার টাকা ব্যবস্থা করা হয়েছে ভিন্ন ডিপার্টমেন্টকে দেবার জন্য যেমন এগ্রিকালচার, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং, পি. ব্লিউ. ডি. হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার, ইরিগেশন অ্যান্ড ওয়াটার ওয়েজ, মিউনিসিপ্যাল ্যাফেয়ার্স, রিলিফ, অ্যানিম্যাল রিসোর্সস ডেভেলপমেন্ট, এই সমস্ত ডিপার্টমেন্টকে দেওয়া হয়। ইগুলো উনি পড়েননি। প্রতিবন্ধীদের জন্য বাজেটে ৫ কোটি ৭৪ লক্ষ ৭৩ হাজার ৬৮০ কা রাখা হয়েছে ওরা মানুষের মধ্যে দাঙ্গা বাধাচ্ছেন, তারফলে আমাদের ভোগ করতে চ্ছে। ফুড কেস হল বেহালায় তারজন্য আমাদের ভুগতে হয়েছে। অ্যাক্সিডেন্টাল ফায়ারের ন্য ২ লক্ষ ৫ হাজার ২৭২ টাকার ব্যবস্থা করা হয়েছে। টি. বি. পেশেন্টদের জন্য ব্যবস্থা রে দেওয়া হয়েছে। যেখানে ভাবতে পারি না যে পুরুলিয়ার মতো জায়গায় বন্যা হবে খানেও বন্যার মোকাবিলা করেছি। স্থায়ীভাবে যেগুলো হয় সেখানে রিহ্যাবিলিটেশনের ব্যবস্থা রছি, যেমন মালদহ, মুর্শিদাবাদ জেলা, সেখানকার মানুষকে রিহ্যাবিলিটেট করতে হয়, মন্ত্রী হাশয়কে অনুরোধ করব, এছাড়া সাউথ ২৪ পরগনার কাকদ্বীপ থেকে বজবজ পর্যন্ত এবং নদিয়ার ওপারে ভাঙছে। ৮/১০টি থানা সংলগ্ন এলাকার ২/১টা করে গ্রাম প্রতি বছর নদী র্ভে চলে যাচ্ছে। মাননীয়া মন্ত্রী মহোদয়কে এবিষয়ে ভাবতে অনুরোধ করে, আমি তার জেট বরাদ্দকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের ত্রাণ বিভাগের রপ্রাপ্ত মন্ত্রী মহোদয়া শ্রীমতী ছায়া ঘোষ তার দপ্তরের বাজেটের যে টাকা বরাদ্দের অনুমোদন ই হাউসের কাছে চেয়েছেন তা আমরা অনুমোদন করতে পারছি না। সুতরাং তার ব্যয়-াদ্দের দাবিকে আমার বিরোধিতা করতে হচ্ছে এবং আমার ছাঁটাই প্রস্তাবকে আমার সমর্থন রতে হচ্ছে। যদি ওর ব্যয়-বরাদ্দের দাবিকে আমি অনুমোদন করতে পারতাম তাহলে আমি ই খুশি হতাম। কারণ উনি আমার জেলার মানুষ, আমরা পাশাপাশি বাস করি এবং ওতে মাতে দিদি ভাই সম্পর্ক। কিন্তু কেন অনুমোদন করতে পারছি না তার কয়েকটা উজ্জ্বল ান্ত একের পর এক আমি এখানে রাখব। সেসব কথায় আমি পরে আসছি। আমি থমেই বলি যে, অতি সম্প্রতি যে টর্নেডো নজরুলের ভাষায় বলতে হয় টর্পেটো ভীম সমান মাইনের মতো আমাদের জেলার ওপর এসে পড়েছিল যা আজ পর্যন্ত কখনো শ্চমবঙ্গে হয়নি, এমন কি ভারতবর্ষের কোথাও আজ পর্যন্ত এই ধরনের বীভৎস কান্ড নি।

**(সরকার পক্ষ থেকে একটি ধ্বনি ঃ কে বলল?)**

চামচারা কে বলল, কে বলল, বলছে। ওরা এসব জানে না এবং যা হয়েছে তা দেখেও । ঐসব চামচিকেগুলো শুধুই চিৎকারই করতে পারে, আসল মুরদ ওদের কিছু নেই।

[8th July, 1993]

সেখানে আমি নিজে গিয়েছিলাম। সেখানে কি বীভৎস জিনিস হয়েছে তা আমি দেখে এসেছি। খবরের কাগজে যতই দিক না কেন স্বচক্ষে না দেখলে তা বোঝা যাবে না, অনুমানের বাইরে থেকে যাবে। একটা টিউবওয়েলকে তুলে নিয়ে চলে গেছে। একটা ইলেক্ট্রিকের স্ট্যান্ডকে মুচড়ে দিয়েছে। একটা বাসকে ছুড়ে ফেলে দিয়েছে। একটা পাকুড় গাছ, যা কোনওদিন ওপড়ায়না, তাকেও উপড়ে ফেলে দিয়েছে। তিনদিন সেখানে কাশি বিশ্বনাথ রিলিফ সোসাইটি বিপন্ন মানুষদের বড় বড় গামলায় খিচুড়ি খাইয়েছে। অথচ তাদের কাছ থেকে আমি অভিযোগ পেয়েছি যে, তাদের সেই রিলিফের কাজে মাননীয়া মন্ত্রী মহোদয়ার ডিপার্টমেন্ট বা সরকারের পক্ষ থেকে কোনওরকম সাহায্য সহযোগিতা করা হয়নি। আমি একথা তাদের বক্তব্য শুনেই বলছি। সরকারিভবে কোনও রিলিফ ৩ দিনেও পৌঁছে দিতে পারেননি। আমি যেদিন গেছি, তখনও পর্যন্ত যে রিলিফ এসেছিল সেটা হচ্ছে, সমস্ত দেশের মানুষ আত্মীয়-স্বজন, প্রতিবেশি বড়লোক তাদের কাছ থেকে এসেছিল। আপনি জানেন, একটা মসজিদের ছাদ পর্যন্ত উড়ে চলে গেছে। পুকুরের যে জল ছিল তা খাবার মতন অবস্থা নয়। তখনও পর্যন্ত আপনারা সাহায্য দিতে পারলেন না। এখনও সরকারি অনুদান দেব দেব বলেই চলেছেন। যেটুকু আপনি কাগজে-কলমে মঞ্জুর করলেন তাও সেখানে পৌঁছে দিতে পারেননি। আপনার ডিপার্টমেন্টের কাজই সব এইরকম ধরনের। কেন জানেন? শীতের কাপড় অর্থাৎ মাঘ মাসের কাপড় বৈশাখ মাসে দেন। এইভাবে সরকারি রিলিফের ধারাবাহিকতা চলে আসছে, আপনি সেটা পরিবর্তন করতে পারেননি। আপনার সঙ্গেও আমি আলাপ-আলোচনা করে দেখেছি। আপনার চেষ্টা আছে, কিন্তু প্রতিবন্ধকতা কোথায় সেটা আপনিও জানেন এবং আমরাও জানি। আপনি হচ্ছেন তলপেটো মন্ত্রী, যোগান দেওয়ার মন্ত্রী ছাড়া আর কিছু নয়, সেইজন্য আপনি যথাযথ পয়সা পাচ্ছেন না। আপনারা তো সেন্ট্রাল গভর্নমেন্টের সমালোচনা করেন, সেন্ট্রাল গভর্নমেন্টের বিরোধিতা করেন আপনার জবাবি ভাষণে শুনব খবরের কাগজে দেখলাম —১৯৯২-৯৩ সালে সেন্ট্রাল গভর্নমেন্ট কত কোটি টাকা রিলিফের জন্য দিয়েছিল? এবং সেই রিলিফের টাকা অন্য খাতে ব্যায় করা হয়েছিল কেন? ডাইভার্ট করা হয়েছিল সেই রিলিফের টাকা। আপনার দপ্তরের জন্য টাকা এসেছিল, সেটা অন্য দপ্তরে চলে যায়, বুঝুন আপনার প্রতি কিরকম সদয়? আপনি জানেন, পঞ্চায়েত সমিতি এখন সবার উপরে। এম.এল.এদের আর ক্ষমতা নেই। রিলিফের অধিকাংশ জিনিস পঞ্চায়েত সমিতির মাধ্যমে পাঠানো হয়। আপনি জানেন, শুধু টিপ দিয়ে ডাই ডোল পর্যন্ত বিলি হয়ে যায়। ব্লক সমিতি যে দলের হাতে সেই দলের যারা সমর্থক তাদের আগে রিলিফ পৌঁছানোর পর যেটুকু অবশিষ্ট ছেঁড়া রুটি থাকবে সেটা তখন অন্যরা পাবে। তারা কারা? সি.পি.এম দলের লোকই সব মাল আত্মসাৎ করে। এটা আপনি ভালই জানেন, সুতরাং এ ব্যাপারে আপনার কিছু করার নেই। আপনি দেখবেন যদি কিছু করা সম্ভবপর হয়। কাপড় থেকে আরম্ভ করে সমস্ত কিছু যেটা একটু আগে মান্নান সাহেব শোনালেন। মাননীয়া সদস্যা সাবিত্রী মিত্র এখানে কাপড় দাখিল করেছেন দেখাবার জন্য এটা আপনাদের দেখা উচিত এবং লজ্জা পাওয়া উচিত। এই কাপড় কোনও মানুষ পড়তে পারে কিনা? আপনারা জনতা কাপড়ের জন্য গর্ব অনুভব করেন, কিন্তু সেই কাপড় পরার যোগ্য নয়। শায়া ছাড়া সেই কাপড় পড়া যায় না। সেটা দু-ছোট করেও পরা যায় না। সাধারণ ঘরের মানুষ দু-ছোট কাপড় পরতে পারে না। সুতরাং এই কাপড় দেওয়া আর না দেওয়া সমান কথা। আপনি চেষ্টা করুন যে জনতা কাপড়কে

পরার মতো যোগ্য করে তোলা যায় কিনা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ব্লক রিলিফের কথা একে একে বলব। আপনার বাজেট বক্তব্যের প্রথম পাতায় দেখবেন সেখানে বলা আছে যে, অন্যান্য রাজ্যের মতো এই রাজ্যের জনসাধারণের একটা বিশাল অংশ দারিদ্রের নিদারুণ অভিশাপ বহন করছে। আপনি ধান ভানতে শিবের গীত গাইছেন কেন? আপনি অন্যান্য রাজ্যের ব্যাপার টেনে আনছেন কেন? দেখাতে চাইছেন আমাদের আশেপাশে রাজ্যগুলি যেখানে জনতা সরকার আছে, কংগ্রেস গভর্নমেন্ট আছে তাদেরও এইরকম দুঃখ আছে, কিন্তু আপনি স্পেসিফিক কিছুই দিতে পারেন নি। শুধু বলে গেলেন অন্যান্য রাজ্যের মতো এখানেও দুঃখ দুর্দশা আছে, এই কথা বলার অর্থ কি? আপনি বোধহয় আপনার বাজেট বক্তব্য নিজেও পড়ে দেখেন না, এই বক্তব্য বাংলা ভাষাও ভুল লেখা আছে, ৪ পাতায় দেখুন ৭ এর প্রথমে কি বলছে? 'হাজার টাকা অবন্টন করা হয়েছে, বন্টন করা হয়েছে হবে তো, অবন্টন কোথা থেকে এল?' মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া রিলিফ মন্ত্রী মহাশয়া তার বক্তব্যে গরিবের জন্য এত কান্না আছে, তাই বলছি যে মানুষের ঘর বাড়ি ক্ষতিগ্রস্ত হল, সব জায়গায় দারিদ্র সীমার নিচের মানুষের কথা বলেছেন, আপনি অবশ্য বরাবরের জন্য এই সরকারের ত্রাণমন্ত্রী ছিলেন না, ১৯৭৮ সাল থেকে যদি এই সরকারের বাজেট বক্তব্য আপনি দেখে থাকেন তাহলে দেখবেন যে আপনি তারই খানিকটা অনুকরণ করেছেন, প্রভূত উন্নতি সাধন কিছু করতে পারেন নি, ট্র্যাডিশন্যাল জিনিস করছেন, নূতন কিছু করতে পারছেন না। মূল কথা আপনি টাকা যতটুকুই পান না কেন, সেই টাকাটা যথা সময়ে সেই কাজে নিতে পারছেন কিনা এবং টাকাটা দেওয়ার জন্য যে সরকারি ব্যবস্থাপনা হওয়া উচিত সেগুলি যথাযথ করতে পারছেন কিনা। আমি জানি আপনি পারেন নি, আপনার ইচ্ছা থাকলেও পারছেন না, আর এই কারণেই পারছেন না যে আপনি পূর্ণ রিলিফমন্ত্রী হওয়া সত্ত্বেও আইনের কিছুই পরিবর্তন করতে পারেন নি। সুতরাং আমি আপনাকে আইনটার একটু পরিবর্তন করার জন্য অনুরোধ করব যাতে আপনাদের সাহায্য যথা সময়ে মানুষের কাছে পৌঁছাতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয় প্রথমে আমাকে এটা ওটা বলে বেশ কিছুটা সময় নষ্ট করে দিলেও যথা সময়ে লালবাতিটি ঠিক জেলে দিয়েছেন, তাই আমি আর সময় দিতে পারছি না, সুতরাং আমি আপনার ব্যয় বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া ত্রাণমন্ত্রী মহাশয়া ১৯৯৩-৯৪ সালের জন্য যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সম্পূর্ণভাবে সমর্থন করে দুই-চারটি কথা বলতে চাই। আমার পূর্বে দুইজন মাননীয় কংগ্রেস সদস্য বলছিলেন এই বাজেটের বিরোধিতা করে। দুস্থদের টাকা না দেবার জন্য তারা এই বাজেটকে অনুমোদন করলেন না। সত্যি আমি তারজন্য দুঃখিত। আমি বলতে চাই, কোথায়ও বিপর্যয় ঘটলে সেখানে ত্রাণ যায়। আমি পুরুলিয়া জেলার বিধায়ক, আমরা কল্পনাও করতে পারতাম না বন্যা কি রকম হয়। আমরা জানতাম, সারা পশ্চিমবঙ্গে বন্যা হতে পারে, কিন্তু কোনওদিন পুরুলিয়ায় বন্যা হবে না। কিন্তু গত বছর সেপ্টেম্বর মাসের ২৫-২৬ তারিখে, আমি মাদ্রাজে ছিলাম, সেখান থেকে শুনলাম পুরুলিয়া জেলায় বন্যা হয়েছে। পুরুলিয়া জেলায় বন্যা হয়েছে শুনে আমরা অবাক

হয়ে গিয়েছিলাম। সঙ্গে সঙ্গে মাদ্রাজ থেকে সেখানে ছুটে গিয়েছিলাম। গিয়ে দেখলাম, সেখানকার মানুষ বন্যায় অসহায় হয়ে পড়েছেন। সেই সময় আমাদের ত্রাণমন্ত্রী মহোদয়া কষ্ট করে সর্বপ্রথম সেখানে হাজির হয়েছিলেন। সেজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। অপর দিকে মাননীয় অর্থমন্ত্রীও সেই সময় ওখানে গিয়েছিলেন এবং বন্যা বিধ্বস্ত এলাকা পরিদর্শন করেছিলেন। অতি বৃষ্টির ফলে পুরুলিয়া জেলার কাঁসাই, বাঁদু, সাহাজোর প্রভৃতি নদীতে জলস্ফীতির ফলে সেখানে বন্যা হয়েছিল। ঐ বন্যায় সেখানে যে ক্ষয়-ক্ষতি হয়েছিল সেটা অভূতপূর্ব। পুরুলিয়া জেলায় ২০টি ব্লক, সেই ২০টি ব্লকই বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছিল। ঐ বন্যায় সেখানকার ১০ হাজার মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছিলেন, ১৫ জন মারা গিয়েছিলেন, ৫২৯টি গবাদি পশু মারা গিয়েছিল ১২১৯টি বাড়ি সম্পূর্ণভাবে ধ্বংস হয়েছিল, আংশিক ক্ষতিগ্রস্ত হয়েছিল ১১৫১টি বাড়ি। সর্বমোট ২২৭০টি বাড়ি ক্ষতিগ্রস্ত হয়েছিল, জলস্ফীতির ফলে প্রায় ২৩৭৭ হেক্টর জমির শস্য সম্পূর্ণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছিল এবং প্রচুর জমি বালি চাপা পড়ে নষ্ট হয়ে গিয়েছিল। আমার মনে হয়, ঐ বালি চাপা পড়া জমি ভবিষ্যতেও আর উদ্ধার করা যাবে না। এছাড়া সেখানে ৪০৭৬ হেক্টর জমি আংশিকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে রাস্তাঘাট ব্রিজ কালভার্ট ইত্যাদিও অনেক ক্ষতিগ্রস্ত হয়েছে। সেই সময় বাঘমুন্ডি এবং আসরা অঞ্চল যেভাবে বিচ্ছিন্ন হয়ে পড়েছিল তাতে সেখানে যেভাবে দ্রুতগতিতে ত্রাণের কাজ করা হয়েছিল সেটা প্রশংসার যোগ্য বন্যার পর সেখানে কি করে পৌঁছেছিলাম সেটা কল্পনার বাইরে। আজকে এখনও সেখানকার মানুষ বিপর্যস্ত। বন্যার পর ক্ষতিপূরণ হিসাবে ত্রাণ দপ্তর জনস্বাস্থ্য কারিগরি দপ্তরকে ৯২.২৭ লক্ষ টাকা, সেচ বিভাগকে ৬০ লক্ষ টাকা, পূর্ত বিভাগকে ৪০ লক্ষ টাকা, কৃষি বিভাগকে ১৫ লক্ষ টাকা, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগকে ৭ লক্ষ টাকা, প্রাণীসম্পদ বিকাশ বিভাগকে ২ লক্ষ টাকা এবং পৌর বিভাগকে ৫.৯০ লক্ষ টাকা দিয়েছে। মোট ২ কোটি ২২ লক্ষ ১৭ হাজার টাকা বিতরণ করা হয়েছে বিভিন্ন বিভাগের মাধ্যমে। যেভাবে বাড়িগুলি নষ্ট হয়েছে, আমার পুরুলিয়া জেলা একেবারে চূর্ণ-বিচূর্ণ হয়েছে। আমাদের সরকারের পক্ষ থেকে, ত্রাণ দপ্তরের পক্ষ থেকে বিভিন্নভাবে সাহায্য করা হয়েছে। অপর দিকে বিভিন্ন সমাজসেবী সংস্থা, রামকৃষ্ণ মিশন, তারা এগিয়ে এসেছে। তারা সেখানে শত শত বাড়ি ঘর নির্মাণ করেছে। ঐ এলাকার যেসব মানুষের বাড়িঘর নেই সেগুলি তারা তৈরি করে দিয়েছে। আমি সেজন্য প্রথমেই ত্রাণমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু এখনও অনেক বাড়ি পড়ে আছে। আমার বিধানসভা কেন্দ্রে সালদহা নদীর উপরের পুলটা কাত হয়ে পড়েছে। সেটা যদি এখনই মেরামত না করা হয় তাহলে পুলটা ভেঙে গিয়ে বাগমুন্ডি, ঝালদা বিচ্ছিন্ন হয়ে যাবে। আমাদের ওখানে যে বন্যা হয়েছে তার কারণ হিসাবে অনেকে মনে করেন যে প্রচন্ড বৃষ্টি। যখন প্রচন্ড বৃষ্টি হয় তখন বৃষ্টির জলে গাছের গুড়ি ভেসে গিয়ে প্রথম পুলে আটকে যায়। তারপরে ফলে জল জমতে থাকে এবং এক সময়ে পুলটা ভেঙে যায় এবং দ্বিতীয় পুলে গিয়ে ধাক্কা খায়। এইভাবে ব্রীজগুলিকে নষ্ট করে দেয়। কাজেই প্রচন্ড বৃষ্টির জন্য এই বন্যা হয়েছে। এছাড়াও আমরা দেখেছি যে যখন অযোধ্যায় সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছিল, সেই সময়েও অনেক ক্ষতি হয়েছিল এবং ত্রাণ দপ্তর থেকে সাহায্যের জন্য এগিয়ে এসেছিলেন। এছাড়াও বিভিন্ন সময়ে যখন আগুন লেগে যায় তখন বিভিন্ন বিভাগ থেকে সাহায্যের জন্য এগিয়ে আসেন। এইভাবে আমাদের ত্রাণ দপ্তর বিভিন্ন সময়ে সাহায্য করে থাকে। কিন্তু কংগ্রেসের বন্ধুরা এখানে বলছেন যে ত্রাণ দপ্তর নাকি পক্ষপাতিত্ব করেন, দলবাজি করেন।

ভুতের মুখে আমরা রামনাম শুনছি। আমরা দেখেছি যে ওদের যেখানে পঞ্চায়েত রয়েছে, সেখানে যখন বিতরণ করা হয় তখন ওরাই দলবাজি করেন। ঐ এলাকার যারা বামপন্থী সমর্থন করেন তাদের ওরা সাহায্য করেন না। অথচ এখানে এসে ওরা বড়বড় কথা বলছেন। আমি এখানে একটি কথা বলতে চাই। আমাদের পুরুলিয়া জেলায় বন্যার সময়ে মাননীয় ত্রাণমন্ত্রী এম.এল.এ কোটা থেকে যে সাহায্য করেছেন তার একটা হিসাব দিচ্ছি। তিনি ত্রিপল দিয়েছিলেন ৪,৪৫০টি, ধুতি দিয়েছেন, ৬,৭৫০টি, শাড়ি দিয়েছিলেন ৬,৭৫০টি, লুঙ্গি দিয়েছিলেন এক হাজারটি, শিশুর পোশাক দিয়েছিলেন ৬,৭৫০টি, তুলোর কম্বল দিয়েছিলেন সাত হাজার এবং বিশেষ খয়রাতি সাহায্য হিসাবে গম দিয়েছেন ৫০ মেট্রিক টন, চাল দিয়েছেন ১৫০ মেট্রিক টন, গুড়ো দুধ দিয়েছেন ৫ মেট্রিক টন, বন্যায় দুর্গত মানুষদের বাড়ি ঘর তৈরির জন্য ৭,৯৯,২০০ টাকা অনুদান হিসাবে দিয়েছেন। এই সম্পর্কে আনুমানিক খরচ বাবদ প্রায় ৮ লক্ষ ৫০ হাজার টাকা বন্টন করা হয়েছে। এই কথা বলে মাননীয় ত্রাণ মন্ত্রীর বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধী পক্ষ থেকে যে কাটমোশন আনা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমাদের মাননীয়া ত্রাণমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তা ৮০ কোটি টাকার। এই ৮০ কোটি টাকার মধ্যে ভোট অন অ্যাকাউন্ট ৪৮ কোটি টাকা নেওয়া হয়ে গেছে। এই বাজেটের টাকা দিয়ে পশ্চিমবাংলার দুস্থ মানুষের কিছু সাহায্য করতে পারবেন এই কথা বলতে পারবেন? এই যে বাজেট তারপর যে রিভাইজড বাজেট হবে তাতে তিনি কত পারসেন্ট টাকা পাবেন সেটা তিনি বলতে পারবেন ঠিক করে? এটা হল আমার প্রথম প্রশ্ন। আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করছি। তিনি তার বাজেট বক্তৃতা কাগজে কলমে বেশ ভাল করে সাজিয়ে-গুছিয়ে দিয়েছেন। আগামী দিনে মানুষ যদি দুরবস্থায় পড়ে, বন্যা ঝড় খরা অতিবৃষ্টি, শিলাবৃষ্টি হয় তাহলে সাধারণ মানুষকে তিনি সাহায্য করতে পারবেন? রাইটার্স বিল্ডিং-এ তিনি একটা রিলিফ কন্ট্রোল রুম করেছেন, জেলায় এবং সাব-ডিভিসনে কোথাও এই কন্ট্রোল রুম আছে কিনা জানাবেন। আপনি যখন জবাবি ভাষণ দেবেন তখন এই কথা বলবেন। মাননীয়া ত্রাণমন্ত্রীর কাছে জানতে চাই অতিবৃষ্টি বা ফ্লাড হলে, এখন জুন-জুলাই মাস চলছে, অনেক জায়গায় ফ্লাড হতে পারে, জেলায় বা সাব-ডিভিসনে তার প্রস্তুতিপর্ব কি? কত টাকা ওই সমস্ত এলাকার জন্য রেখেছেন সেটা জানাবেন। আমি একটা প্রশ্ন করেছিলাম, তার রিটিন উত্তর দিয়েছেন। আমি প্রশ্ন করেছিলাম প্রতিটি সাব ডিভিশনে বিশেষ করে বনগাঁয় কত টাকা আপনি রেখেছেন। উনি উত্তর দিয়েছেন ৪ হাজার টাকা। যেখানে ৭০ লক্ষ লোক বাস করে সেখানে তিনি ৪ হাজার টাকা রেখেছেন। কোনও প্রস্তুতি নেই, কোনও ত্রিপল নেই, কোনও শাড়ি নেই, অন্য কোনও জিনিস নেই। এটার নাম কি রিলিফ, এটার নাম কি রিলিফ বাজেট? কোনও জি.আর নেই। আমি প্রশ্ন করেছিলাম তার উত্তরে উনি বলেছেন ৪ হাজার টাকা রাখা হয়েছে। যেখানে ৭০ ভাগ মানুষ কৃষিজীবী, যেখানে ৫০ পারসেন্ট লোক দারিদ্র সীমার নিচে বাস করে, এখানে প্রতি বছর ঝড়, অতিবৃষ্টি হচ্ছে, সাধারণ কৃষকদের সমস্ত ফসল নষ্ট হয়ে যাচ্ছে, সেখানে রাখা হয়েছে মাত্র ৪ হাজার টাকা। এই বিষয়ে মাননীয়া

ত্রাণমন্ত্রীর লজ্জিত হওয়া উচিত। তিনি সাধারণ মানুষের রিলিফের জন্য মাত্র ৪ হাজার টাকা রেখেছেন। এই বিষয়ে ওনার কাছে উত্তর আশা করছি। উনি বলছেন জল সাপ্লাই-এর জন্য রিলিফ ফান্ডের মাধ্যমে টিউবওয়েল করছেন। কোন জেলায় আপনি করেছেন? কোথায় যাচ্ছে সেই টাকা? আপনার রিলিফ স্টক আছে কোন জেলায়, কোন সাব-ডিভিসনে, কোন ব্লকে? মানুষের ঘরে আগুন লাগলে দরখাস্ত করবে বি.ডি.ও-র কাছে, সেখানে তাকে ৫ কে.জি. গম দেবে এবং একটা ত্রিপল দেবে। কিন্তু দেখা যাবে আবার ত্রিপল নেই। ঘর পুড়ে যাওয়ার জন্য কোনও জামা কাপড় নেই, সকলে উলঙ্গ হয়ে রয়েছে। তারা জামা-কাপড় চাইলে বলবেন জামা-কাপড় নেই। এই হচ্ছে রিলিফ মিনিস্টার, আর তার বাজেট হচ্ছে টোটাল ৮০ কোটি টাকা। আপনি কি জানেন, টোটাল বাজেটের কত পারসেন্ট আপনাকে দিয়েছেন, কত পারসেন্ট পেয়েছেন রিলিফের জন্য? ২০ পারসেন্ট অসীম দাশগুপ্ত, অর্থমন্ত্রী আপনাকে দেবেন না। আপনি শুধু মাইনে দেবার জন্য মন্ত্রী। আপনার ডিপার্টমেন্ট চালাবার জন্য আপনি টাকা নেন। খরার সময়ে মানুষের জলকষ্টে কতগুলো টিউবওয়েল করে দিতে পেরেছেন পঞ্চায়েতের মাধ্যমে? আপনি জওহর রোজগার যোজনার উপরে নির্ভর করে দপ্তর চালাচ্ছেন আর এখানে মুখরোচক বক্তব্য রেখেছেন দেখছি। ঘর পড়ে গেলে প্রত্যেককে দশ হাজার করে টাকা দেবার কথা বলেন। আপনি বলুন তো, কোন এলাকায়, কোন জেলায় এটা দিয়েছেন? পুলিশের গুলিতে লোক মারছেন। বলছেন, তাদের দশ হাজার করে টাকা দেন। আমার ওখানে পাঁচজন মারা গেছে, রিলিফের টাকা তারা কেউ পেয়েছে? বলেন টাকা নেই, ফান্ড নেই। তাহলে কিসের জন্য এই বাজেট? আপনি বামফ্রন্টের এই ভাঁওতাবাজির শরিক হয়েছেন। রিলিফের নামে আপনি একবার গ্রামেগঞ্জে যান না সাধারণ মানুষের কাছে, দেখবেন কি অবস্থা সেখানে। আমি জানি, ১৯৮৩-৮৪ সালে ঠাকুরনগরে যখন ঘূর্ণীঝড় টর্নেডো হয়েছিল, তখন ওখানে দোতলা বাড়ি ভেঙে গিয়েছিল, নারকেল গাছের মাথা ভেঙে গিয়েছিল অথচ রিলিফের ডিপার্টমেন্টের কোনও খোঁজ ছিল না। তখন কান্তিবাবু ওখানকার এম.এল.এ. ছিলেন। ২৬ জন মানুষ মাটির নিচে চাপা পড়ে মারা গিয়েছিল। ৫০০ লোককে হাসপাতালে ভর্তি করা হয়েছিল। কিন্তু হাসপাতালে কোনও ওষুধ ছিল না, তারা বলেছে যে ওষুধ কেনার পয়সা তাদের নেই। কোনও কন্ট্রোল রুম করেছিলেন তখন? ডি.এম. বলেন যে জেলায় ২৫টি ত্রিপল আছে। রাইটার্স বিল্ডিংসে রিলিফ সেক্রেটারি বলেন যে তিনি জানেন না। কোনও কন্ট্রোল রুমের ব্যবস্থা করেছিলেন সেখানে? কোনও কন্ট্রোল ছিল না। আপনার কথা কেউ শোনে না। এখানে আপনাকে দিয়ে অসত্য ভাষণ বলাবার জন্য মন্ত্রী করেছেন। সাধারণ মানুষের কাছে হেয় প্রতিপন্ন করার জন্য আপনাকে দাঁড় করানো হয়েছে, ফলস স্টেটমেন্ট করানোর জন্য আপনাকে ওরা রেখেছেন। রিলিফের জন্য যদি কাজ করতে চান তাহলে জেলায় যান। আর কিছু দিনের মধ্যেই দেখা যাবে ফ্লাড হবে, শিলাবৃষ্টিতে ফসল নষ্ট হবে, তারজন্য জেলায় জেলায়, মহকুমার একটা করে রিলিফ ফান্ড তৈরি করুন, কন্ট্রোল রুম করুন। এটা করলে তবেই মানুষের প্রশংসা পাবেন। আমি এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** ভূপেনবাবু, আপনি কাট মোশনের কথা বললেন। কিন্তু আপনার তো কোনও কাট মোশন নেই। আপনি তো কাগজপত্র কিছুই পড়েন না। আপনার দলের পক্ষে কোনও কাট মোশন নেই, কোনও খোঁজ খবর রাখেন না। আমি দেখতে পাচ্ছি একমাত্র

এস.ইউ.সি.আই.'এর কাট মোশন আছে। তাহলে আপনি কি এস.ইউ.সি.আই.'এর দেব প্রসাদবাবুকে সমর্থন করছেন?

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ** ঃ স্যার, আমি বলেছি যে আমাদের দলের কাট মোশন যদি এসে থাকে, তাকে সমর্থন করছি।

**মিঃ স্পিকার** ঃ কি ডিবেট করলেন, কি বিরোধিতা করলেন? কিছু পড়েও আসেন না, ডিমান্ড কি তাও পড়েন না, কিছু বোঝেন না। না বুঝে বক্তৃতা করে যান।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী ঈদ মহম্মদ** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া মন্ত্রী মন্ত্রী শ্রীমতী ছায়া ঘোষ মহাশয়া যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করছি এবং এস ইউ সি আই জসেক আনীত কাটমোশনের বিরোধিতা করছি। আমি অনেকক্ষণ ধরে কংগ্রেস বন্ধুদের বক্তৃতা শুনলাম, তাদের একটাই সুর যে বামফ্রন্ট সরকারের আমলে কোনও ত্রাণের সুষ্ঠভাবে বিলি বন্টন করা হয়নি। ত্রাণ ব্যবস্থার অপ্রতুলতায় এটাই বোঝা যাচ্ছে। বামফ্রন্ট সরকারের আমলে বিরাট প্রাকৃতিক দুর্যোগ উপরে থেকে এই সরকার বিশাল সংখ্যক মানুষের আর্থিক সঙ্কট থাকা সত্ত্বেও খাবারের ব্যবস্থা করেছেন। আমরা দেখেছি কংগ্রেস আমলে বহু জায়গায় বন্যা হত খরা হত মানুষ খেতে পেত না। খাবারের নাম করে যত অখাদ্য, কুখাদ্য খাওয়ানো হত যারফলে লোকেরা গ্রাম ছেড়ে চলে যেত এবং মহামারি দেখা দিত। মানুষ মারা যেত। এই সরকারের আমলে ত্রাণ ব্যবস্থা বিলি বন্টনের ক্ষেত্রে সুষ্ঠভাবে পরিচালিত হয়েছে। কংগ্রেসের আমলে যেটুকু ত্রাণের ব্যবস্থা হত তা কংগ্রেসি লোকেরাই পেত এবং মাঝপথেই সেগুলো শেষ হয়ে যেতো। ত্রাণের মানুষের কাছে পৌঁছাত না। বামফ্রন্ট সরকার ১৯৭৮ সালে যে বিধ্বংসী বন্যা হয়ে গেল সেই বন্যাতে এই সরকার বন্যা কবলিত, পীড়িত এবং দুর্দশাগ্রস্ত মানুষের পাশে এসে দাঁড়িয়েছে একথা বলা অনস্বীকার্য। আমরা দেখেছি পঞ্চায়েতি ব্যবস্থার মধ্যে দিয়ে এই রিলিফ ব্যবস্থাকে আমরা বিলি বন্টন করতে সক্ষম হয়েছি। আমরা বন্যার সময়ে গ্রামের আর্ত মানুষকে তুলে এনে তাদের স্কুলে রেখে তাদের রান্নার খাওয়ার ব্যবস্থা করা হয়েছে এবং তারজন্য ফ্লাড সেন্টার খুলে লঙর খানা খুলে তাদের রাখার এবং খাওয়ানোর ব্যবস্থা করা হয়। তারফলে জল নেমে যাওয়ার পরে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হয়। সেখানে তাদের কাউকে ৫০০ টাকা, কারুকে ২০০ টাকা এবং যার লোন পরিশোধ করতে পারবেন তাদের লোন পর্যন্ত দেওয়া হয়। সুতরাং এই আর্থিক সঙ্কটের মধ্যে থেকেও আমরা এটা করতে পেরেছি। শুধু বন্যার সময়ে নয়, খরার সময়েও আমরা ত্রাণ দিয়ে থাকি। বন্যার পরে মহামারি বা রোগ যাতে না হতে পারে তার জন্য জনস্বাস্থ্য দপ্তরের পক্ষ থেকে চিকিৎসা ব্যবস্থা করা হয়, পানীয় জলের ব্যবস্থা করা হয়। রাস্তা ঘাটের মেরামতি করা হয় এবং হাসপাতালের থেকে টিম পাঠিয়ে মানুষের চিকিৎসার ব্যবস্থা করা হয়। আমরা দীর্ঘ কয়েক বছর ধরেই এই কাজ করে আসছি। আমরা 'তাদের নিরপেক্ষভাবে ত্রাণ দিয়ে থাকি। শুধু বন্যা বা খরা নয় যখন বাবরি মসজিদ ধ্বংস হয়েছিল সেই সময়ে যে একটা দাঙ্গা শুরু হয়েছিল তার জোয়ার পশ্চিমবঙ্গেও কিছুটা আসে। কিন্তু আমাদের এই সরকার তা অল্প সময়ের মধ্যে তার মোকাবিলা করেন এবং সেখানে ত্রাণের মানুষের পুনর্বাসনের

ব্যবস্থা করে এবং তাদের ত্রাণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছিল। তাদের ত্রাণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে এবং সুষ্ঠ বসবাসের ব্যবস্থা করা হয়েছে। যারা ব্যবসায়ী লোক তাদেরকেও কিছু সাহায্য করা হয়েছে ব্যাঙ্ক থেকে লোন নিয়ে তাদেরকে সাহায্য করার ব্যবস্থা করা হয়েছে। কংগ্রেসি আমলে এইসব আমরা দেখিনি, যেসব ঘরবাড়ি পড়ে গিয়েছে সেখানেও আমরা পঞ্চায়েতি ব্যবস্থার মাধ্যমে টাকা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। ইন্সিওরেন্স কোম্পানি থেকেও টাকা পয়সা পাইয়ে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। কংগ্রেসি আমলে আমরা দেখেছি, এখনও দেখছি, এখন মানুষ না খেয়ে মারা যায়না, অখাদ্য, কুখাদ্য খেয়ে মানুষ মরে না। আমরা যুদ্ধকালীন ভিত্তিতে পরিস্থিতির মোকাবিলা করার জন্য কন্ট্রোল রুম খুলি, রাইটার্স বিল্ডিংয়ে খোলা হয়, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের অফিসে খোলা হয়, ব্লক অফিসে খোলা হয়, সেখান থেকে মানুষকে সাহায্য দেওয়ার ব্যবস্থা করা হয়। আমরা জানি যে কিছু মানুষের জন্য কাপড় দেওয়ার ব্যবস্থা করা হয়, এম.এল.এ.দের মাধ্যমেও কাপড় দেওয়ার ব্যবস্থা করা হয়। যে কাপড় দেওয়া হয় সেই কাপড়ের মান নিম্ন মানের, এই কাপড়ের মানটা বাড়ানো দরকার। এম.এল.এ.রা অনেক সময়ই তারা নিজেরা কাপড় বিলি করতে যেতে পারে না, তাদের এজেন্ট মারফত এই কাপড় বিলি করতে হয়, সেইজন্য এই ব্যাপারে যদি মাস্টার রোল দেওয়ার ব্যবস্থা করা হয় তাহলে ভাল হয়। আর এম.এল.এ. দের সার্টিফিকেটের ভিত্তিতে এটা দেওয়া যেতে পারে, এই ব্যাপারে ব্যবস্থা নিলে ভাল হয়। বর্তমানে জনসংখ্যা বাড়ছে, সেইজন্য জনসংখ্যার ভিত্তিতে যদি আপনারা কাপড় চোপড় দেওয়ার কোটাটা বাড়ান তাহলে ভাল হয়। আজকে গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে যে রিলিফ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে তারজন্য ধন্যবাদ জানিয়ে এই ত্রাণ দপ্তরের ব্যয়বরাদ্দকে পুনরায় সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ নিয়ে দু-একটি কথা বলতেই হচ্ছে, যদিও ওরা বিলি করেন সেই নিয়ে বিতর্ক করার কিছু নেই, তবুও বাজেটের বিরোধিতা করে কিছু বলতেই হচ্ছে। ওরা এবারে দেখিয়েছেন ৮০ কোটি টাকা রিলিফ দিয়েছেন, এটা ৯১-৯২তে হয়েছিল ৮২ কোটি টাকা। আপনারা জানেন ৮০ কোটি টাকার মধ্যে ৪০ কোটি টাকা হচ্ছে ন্যাচারাল ক্যালামিটি ফান্ডের জন্য মন্ত্রী এখানে একটা স্টেটমেন্ট করেছেন তার মাথামুন্ডু আমি কিছু বুঝলাম না। উনি বললেন রিলিফের টাকা সাধারণত নন-প্ল্যানে হয়, এবারে প্ল্যানে কিছু ইনক্লুড করেছে। উনি বললেন We propose to take up the following five schemes under plan budget : (a) Construction of Relief complex, (b) Construction of flood shelters in the flood and cyclone-prone areas, (c) Construction of Relief godowns in the flood and cyclone-prone areas, (d) Economic Rehabilitation grant to the people who are rendered helpless and destitute due to socioeconomic reasons, and (e) 'Disaster Warning System. এটা হচ্ছে মন্ত্রীর স্টেটমেন্ট। এই বাজেটের একটা পয়সাও প্ল্যানের রিলিফ হেডে নেই, ৪০ কোটি টাকা হচ্ছে ক্যালামিটি রিলিফ ফান্ড আর ৪০ কোটি টাকা আছে আদারওয়াইজের জন্য, মন্ত্রী এটা জেনে বলেছেন না বুঝে বলেছেন, আমি জানি না। আশাকরি উনি এটা ক্লিয়ার করে দেবেন। আমি যেটা মন্ত্রী মহাশয়কে বলতে চাই, যে

অভিযোগটা এখানে বারবার এসেছে এর আগে একটা সিস্টেম ছিল, যখন একবার বন্যা হত তখন সেন্ট্রাল টিম এসে ড্যামেজ অ্যাসেসমেন্ট করতে, স্টেট গভর্নমেন্ট একটা ডিমান্ড করত, সেন্ট্রাল টিম দেখে গিয়ে একটা ফাইনাল ডিসিসন নিতেন এবং তারই ভিত্তিতে রিলিফ দেওয়া হত। কিন্তু নাইন্থ ফিনান্স কমিশন এর বিরোধিতা করে বলেছে, স্টেট সব সময় একটা বিরাট অ্যামাউন্ট চাইবে, সেন্টার সেটা স্যাংশন করবে না, সেইজন্য তারা বলেছেন একটা ন্যাচারাল ক্যালামিটি ফান্ড করতে হবে। এই ন্যাচারাল ক্যালামিটি ফান্ডের ক্ষেত্রে ৭৫ পারসেন্ট সেন্ট্রাল গভর্নমেন্ট দেবে, আর ২৫ পারসেন্ট স্টেট গভর্নমেন্ট দেবে। এই যে ২৫ পারসেন্ট স্টেট গভর্নমেন্ট দেবে এতে স্টেটের একটা দায়িত্ব থাকবে। আগে এই বামফ্রন্ট সরকার বলত আল্লা মেঘ দে, বন্যা দে, বন্যা ত্রাণে টাকা দে এবং সেই টাকা ওরা লুঠপাট করে খেত। রাজীব গান্ধী একটা ন্যাচারাল ক্যালামিটি ফান্ড করে গেছেন, তাতে ৪০ কোটি টাকা স্যাংশন হয়েছে তার মধ্যে ৩০ কোটি টাকা দেবেন সেন্ট্রাল গভর্নমেন্ট এবং ১০ কোটি টাকা দেবে রাজ্য সরকার। কিন্তু গত বছর ফান্ডের ঐ টাকাটা ইউটিলাইজড হয়নি, সৌভাগ্যবশত কোনও বন্যা হয়নি, তাই ৪০ কোটি টাকার মধ্যে মাত্র ৯ কোটি ৫০ লক্ষ টাকা খরচ হয়েছে এবং বিভিন্ন ডিপার্টমেন্টকে ভাগ করে দেওয়া হয়েছে। মাত্র একটি জায়গাতে, পুরুলিয়াতে ফ্লাস ফ্লাড হয়েছিল। একটা জায়গায় একটা ব্রিজ ভেঙে গিয়েছিল, তাতেই এলাকাটি জলমগ্ন হয়ে যায় এবং সেই একটিমাত্র ব্লকে এফেকটেড হয়ে যায়। সরকারি হিসাবমতো ৮০ হাজার লোক সেখানে এফেকটেড হয়েছে। এই পুরুলিয়ার একটা ব্লক ছাড়া গত বছর আর কোনও জায়গায় বন্যা হয়নি। আমি জানি বর্তমান মন্ত্রী খুব অ্যাকটিভ, উনি স্পটে যাওয়ার চেষ্টা করেন। এর আগে অসীমবাবুর সাথে ওনার ঝগড়া হয়েছিল, অর্থমন্ত্রী এই বন্যার ব্যাপারে বিবৃতি দিতেন। উনি ঝগড়া করেছিলেন এই ব্যাপারে, উনি বলেছিলেন, আমি বিবৃতি দেব, এটা রিলিফের ব্যাপার। আমরা দেখি কোনও জায়গায় ফ্লাড হলে সরকারি রিলিফ পৌছাতে সব সময় ছয়-সাত দিন দেরি হয়ে যায়। কেন এইরকম হবে? ভারত সেবাশ্রম সংঘ যেখানে ফ্লাডের পরের দিন পৌছে যাচ্ছে, সেখানে সরকারি রিলিফ পৌছাতে কেন এতদিন সময় লেগে যাবে? আপনার কর্মচারিরা তাহলে কি করে। এখানে তো অনেক এম.এল.এ আছেন, তাদের অভিজ্ঞা কি বলে? আপনারা বুক হাত দিয়ে বলুন তো প্রাইভেট অর্গানাইজেশনের রিলিফ আগে পৌছে যায় কিনা এবং সরকারি রিলিফ কবে পৌছায়? জেলায় জেলায় রিলিফ স্টক করার ব্যাপারে আপনি কি ব্যবস্থা করেছেন। এই ব্যাপারে আপনি একটা কথাও বলেননি। এইতো বৃষ্টি শুরু হয়ে গেছে টার্পোলিন, ড্রাই ফুডের আপনি কি ব্যবস্থা করেছেন? রান্না করার খাবার দেবার কোনও ব্যবস্থা নেই। আপনি গম দিচ্ছেন, কিন্তু লোকে গম ভাঙিয়ে কি করে খাবে। বন্যার সময় লোকে বিভিন্ন জায়গায় বাঁধের উপর এসে আশ্রয় নেয়। এই সময় টর্পোলিন বা কভার বিশেষ দরকার। কিন্তু আপনার কোনও স্টক জেলাগুলিতে নেই। রাইটার্সে আপনি একটা কন্ট্রোল রুম খুলেছেন, কিন্তু ফ্লাডের সময় জেলায় জেলায় কন্ট্রোল রুম এবং এমার্জেন্সি ফোর্স যাতে পৌছাতে পারে তারজন্য কোনও ব্যবস্থা কি আপনি নিয়েছেন। এই সমস্ত ব্যবস্থা করতে আপনার অনেক সময় লেগে যায়। সুতরাং আমি এই মেকানিজমটা তৈরি করতে বলছি। দ্বিতীয়ত, মন্ত্রী এবারের বাজেটের স্পীচে আরও দুটি ঘটনার উল্লেখ করেন নি। কারণ স্যার, আপনি এমন সিস্টেম করেছেন যে ৪ মাস আগের দেওয়া বাজেট স্পীচ নিয়ে আমাদের ডিবেট করতে হচ্ছে। এটা অলরেডি আউটডেটেড হয়ে

গিয়েছে। মার্চ মাসে দেওয়া বাজেট বিবৃতি কিন্তু তারপরে যে দুটি ঘটনা ঘটেছে সেই দুটির ব্যাপার স্বভাবতই মেনশন করা হয়নি। এর একটা হচ্ছে গোকর্নের ঘটনা। মন্ত্রী তার বক্তৃতায় গোকর্নের টর্নোডোর কথা বলেন নি। এই গোকর্নের টর্নোডোর নিয়ে অনেক রকমের অভিযোগ মানুষের আছে। নাসিরুদ্দিন সাহেব বলছিলেন যে গোকর্নে ছায়াদেবী পৌছে গিয়েছেন কিন্তু সেখানে তখনও সরকারি রিলিফ পৌছায়নি। সেখানে এখনও পর্যন্ত ক্ষতিগ্রস্থদের কোনও লিস্ট ডি.এম. দিতে পারেন নি। সুতরাং গোকর্ন নিয়ে একটা বড় প্রবলেম রয়ে গিয়েছে। আর একটা বড় প্রবলেম আছে রশিদের বাড়ি ভাঙা নিয়ে। তাতে ৮৭ জন মানুষ মারা গেলেন, বহু মানুষ ক্ষতিগ্রস্থ হলেন কিন্তু মার্চ মাসের সেই ঘটনার কথা স্বভাবতই মন্ত্রীর ভাষণের মধ্যে আসে নি। সেখানে ক্ষতিগ্রস্থ মানুষদের সেন্টারের জন্য কি ব্যবস্থা করেছেন, তাদের কত রিলিফ দিয়েছেন, ডি. আর., জি. আর. কত দিয়েছেন সেটা এরমধ্যে নেই। এবারে আমি যে কথায় আসছি সেটা হল কলকাতায় সাম্প্রতিক যে দাঙ্গা হয়ে গেল সে বিষয়ে। সেখানে সরকারি রিলিফের ব্যাপারটা আমার নিজের চোখে দেখার সুযোগ হয়েছে। আমি দেখেছি দাঙ্গা থেকে যাবার ৭ দিন পরেও সেখানে সরকারি রিলিফ পৌছায়নি ট্যাংরায় গিয়ে আমি দেখেছি যে সেখানে প্রাইভেট সংস্থাগুলি এত রিলিফ নিয়ে গিয়েছেন যে তাদের রিলিফের গাড়িতে রাস্তা জ্যাম হয়ে গিয়েছে। ছায়াদেবী শ্যামল চক্রবর্তীকে সঙ্গে নিয়ে ট্যাংরা এবং গার্ডেনরীচে গিয়েছিলেন কিন্তু উভয় জায়গাতেই উনি বিক্ষোভ দেখে পালিয়ে এসেছেন। ওকে আমি দোষ দিই না। সেখানে লোক উত্তেজিত ছিল, সরকার কিছু করে নি কাজেই ওকে বিক্ষোভের মুখে পড়তে হয়েছে। আমি দেখেছি সেখানে সরকারি রিলিফ পৌছতে দেরি হয়েছে। গার্ডেনরীচে আমি নিজের চোখে দেখেছি যে উনি ঢুকতে পারেন নি। ট্যাংরার ক্যাম্পে উনি ঢুকতে পারেন নি। এসব আমার নিজের চোখে দেখা কাজেই অন্যের কথা শুনে আমি বলছি না। তারপর দেখুন কি রিডিকুলাস ফিগার রাজ্য সরকারের। আপনারা বলছেন যে আপনারা রিলিফ দিয়েছেন। কত দিয়েছেন? ৫ লক্ষ ৪০ হাজার টাকার। যারা মারা গিয়েছে তাদের ক্ষেত্রে ২০ হাজার টাকা করে তাদের নেক্সড টু কিন। সেখানে প্রধানমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে কত এসেছে? ১ লক্ষ টাকা করে নেক্সড টু কিন। তাহলে পশ্চিমবঙ্গে দাঙ্গা হল, আপনাদের পুলিশ সেই দাঙ্গা সামলাতে পারল না, সেখানে আপনাদের মোট খরচ হচ্ছে ৫ লক্ষ ৪০ হাজার টাকা আর কেন্দ্র দিলেন ২৭ লক্ষ টাকা। আপনাদের ৫ গুণ টাকা কেন্দ্র দিলেন। সেখানে যারা মারা গিয়েছে প্রধানমন্ত্রী ত্রাণ তহবিল থেকে এক লক্ষ টাকা করে তাদের পরিবারবর্গকে দেওয়া হয়েছে। তাছাড়া যারা আহত হয়েছে তাদেরও টাকা দেওয়া হয়েছে। আর রাজ্য সরকারের এক্ষেত্রে ফেলিওরটা কিরকম দেখুন। মেটিয়াবুরুজের দাঙ্গাতে অনেক লোকের দোকান নষ্ট হয়ে গিয়েছে আর আপনাদের সরকার থেকে তাদের তাদের দিচ্ছেন মাত্র দু হাজার টাকা করে। এক্ষেত্রে তো আমি মনেকরি যে আপনারা ইনিসিয়েটিভ নিয়ে ব্যাঙ্কের সঙ্গে কথা বলা উচিত ছিল তাদের ইকনমিক রিহ্যাবিলিটেশনের জন্য। সেখানে সেই প্রোগ্রাম আপনারা নিতে পারেন নি। অনেক লোকের বহুদিনের ব্যবস্থা নষ্ট হয়ে গিয়েছে। সেখানে আপনি কি বলছেন? বলছেন, দু হাজার টাকা ফর ইচ ড্যামেজ শপ অ্যান্ড গোডাউন। এই দু'হাজার টাকা দেবার মানে কি what is the meaning of this relief? সেখানে ব্যাঙ্কের সাথে বসে আপনি তো একটা স্কীম করতে পারতেন। অবশ্য আপনি একা আর কি করবেন? অর্থমন্ত্রী আপনাকে সাহায্য করেন না, একা মহিলা আপনি করতে পারলেন না

ফলে যেখানে ইকনমিক রিহ্যালিটেশন দেবার ব্যাপার ছিল সেটা আপনি করতে পারলেন না। পুরুলিয়ায় রামকৃষ্ণ মিশন দয়া করে ১০০টা বাড়ি করে দিয়েছে, তা না হলে সেই বাড়িও তৈরি হত না। এর আগের বন্যায় লুথেরান, তারা বাড়ি বানিয়ে দিয়েছিল। আগে আমরা দেখতাম ঐ বন্যা ইত্যাদি হলে যে, নৌকাতে লাল ফ্ল্যাগ লাগিয়ে আপনারা রিলিফ করতে যেতেন। আর সেখানে বাইরের প্রতিষ্ঠানগুলি রিলিফ দিতে গেলে তাদের রিলিফ কেড়ে নিয়ে সেখানে লাল ফ্লাগ লাগিয়ে আপনারা নিয়ে যেতেন। এখন অন্তত এটা বুঝেছেন যে আপনাদের ক্ষমতা নেই। সেইজন্য আপনারা রামকৃষ্ণ মিশনকে পুরুলিয়ায় বাড়ি করতে দিচ্ছেন, লুথেরানকে ডাকছেন। কারণ এরা অনেক ভালভাবে, এফিসিয়েন্টলি গ্রুয়েল কিচেনগুলি চালায়, বাড়ি তৈরি করে। আপনাদের সরকার সেই কাজটা পারে না your Government does not have that capacity. সুতরাং আমি বলব, এই রিলিফের ব্যাপারে একটা সুস্পষ্ট পলিসি থাকা দরকার। কোনও প্রাকৃতিক বিপর্যয় হলে সেখানে প্রাইভেট অর্গানাইজেশনগুলিকে কতটা রোল আপনারা প্লে করতে দেবেন বা তাদের কতটা অ্যালাউ করবেন সে সম্পর্কে যদি সুস্পষ্ট পলিসি অ্যানাউন্স করতে না পারেন তাহলে প্রতিবারই আপনাকে সি.পি.এমের ধমক খেয়ে চলতে হবে। এটা দুর্ভাগ্যজনক।

[3-30 — 3-40 p.m.]

স্যার, আর একটা গুরুত্বপূর্ণ কথা বলি, উনি বলেছেন State Government acknowledges fundamental right of every man to live কি বড় কথা, তারপর বলছেন in order to prevent death from starvation a sum of Rs.3 lakh 50 thousand has been sanctioned. এই রাজ্যে যাতে অনাহারে কেউ মারা না যায় তারজন্য ৩।। লক্ষ টাকা স্যাংশন করেছেন, এটা মানুষকে নিয়ে ছলনা নয়? ৩।। লক্ষ টাকা দিয়ে স্টারভেশন ডেথ আটকাবেন? এটা বড় বড় কথা বলছেন কি? fundamental right of people to live আপনি স্টারভেশন ডেথ তারজন্য কোনও অ্যাসেসমেন্ট করেননি। ঝাড়গ্রামে কিছু লোকের স্টারভেশন ডেথ হয়েছে, সেই সম্পর্কে কি হিসাব আছে কি তারজন্য করছেন, সেটা বলেছেন কি? এখনও বেহালায় দিচ্ছেন, বেহালার রিলিফ কমপ্লিট হয়নি। তাদের ইকনমিক রিহ্যাবিলিটেশন প্যাকেজ দিতে পারেন নি। এখন কেন্দ্রীয় সরকার জেনারেল ইনসিয়োরেন্সের মাধ্যমে হাট ইনসিয়োরেন্স স্কীম করেছে, গ্রামের লোকের বাড়িটা জ্বলে গেলে, বাড়ি তৈরি করার টাকা যাতে পায়। মন্ত্রী মহাশয় নিজের একটু সাহস আছে, উদ্যোগ আছে, আপনাকে ফাইনান্স মিনিস্টার টাকা দেয় না, আপনার সরকারি শাসন যন্ত্র আস্তে আস্তে চলে, নিজে পৌঁছান, কিন্তু সরকারি সাহায্য পৌঁছয় না, ইন অ্যাডিকোয়েট রিলিফ নিয়ে সি.পি.এম. এর লোকেরা দলবাজি করছে তার ফলে আপনার কাজ ঠিকমতো হচ্ছে না। যেমন সরকারি রিলিফ ঠিক সময় পৌঁছয় না, কোনও প্রাইভেট সংস্থা যদি রিলিফ নিয়ে পৌঁছয়, তাকে সমস্ত রকম সাহায্য করা আপনারা প্রধান কাজ। এ সরকারের কর্ম নয় মানুষের সাহায্য করার। আপনার সাহায্য না করতে পারেন করবেন না, কিন্তু রাজনৈতিক বাধা সৃষ্টি করবেন না। তাহলে আপনি সকলের ধন্যবাদের পাত্রী হবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অঙ্গদ বাউড়ি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ত্রাণমন্ত্রী আজকে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা

করে কিছু কথা বলছি। আমরা জানি যে যখন বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় এসেছিল, তার আগে যখন আমাদের পশ্চিমবাংলায় কংগ্রেস আই দল তারা এই রাজ্য পরিচালনা করেছেন, তাদের আমলে এই ত্রাণ দপ্তর এর কি ছিল না ছিল, আমাদের জানা নেই। কিন্তু দেখেছি খরা এবং বন্যা হলে সেই সময় মানুষকে বিভিন্ন দুর্ভোগ ভোগ করতে হয়েছে এবং খরা হলে মানুষকে না খেয়ে মরতে হয়েছে। আজকে যখন এই বামফ্রন্ট সরকার এসেছে তারপরে যদি কোনও প্রাকৃতিক দুর্যোগ বন্যা বা খরা হয়, তখন সেখানে পৌঁছে গিয়ে ত্রাণ দপ্তর থেকে তাদের সামগ্রী নিয়ে গিয়ে মানুষের মধ্যে বিতরণ করা হয়। আমরা দেখেছি যে ত্রাণ দপ্তর আজকে যে ভাবে আমাদের এই পশ্চিমবাংলায় যে ত্রাণ সাহায্য করা হয় অন্যান্য রাজ্যে এই ত্রাণ ব্যবস্থা সেইরকম নেই। আমরা দেখেছি, যখন গত ৬ই ডিসেম্বর ভারতবর্ষ সাম্প্রদায়িক দাঙ্গায় অনেক মানুষ ঘর ছাড়া হলেন এবং অনেক ঘরবাড়ি ক্ষতিগ্রস্ত হল তখন আমাদের সরকারের পক্ষ থেকে সেই ক্ষতিগ্রস্ত মানুষের জন্য ত্রাণের ব্যবস্থা করলেন। আমাদের ত্রাণ দপ্তর যেভাবে উদ্যোগ নিয়ে বিপন্ন মানুষদের কাছে পঞ্চায়েতের মাধ্যমে ত্রাণ পৌঁছে দিচ্ছে তাতে কেন্দ্রীয় সরকার যদি আমাদের রাজ্য সরকারকে অগ্রিম কিছু টাকা ত্রাণ বাবদ দিতেন তাহলে সেই কাজ আরও দ্রুততার সঙ্গে রাজ্য সরকারের পক্ষে করা সম্ভব হত। বিরোধী দলের মাননীয় সদস্যরা আজকে এখানে অনেক কথাই বললেন। মান্নান সাহেব মেদিনীপুর জেলার ময়নার বন্যার কথা এখানে উল্লেখ করলেন। আমার মনে পড়ে ছোটবেলায় যখন আমরা স্কুলে পড়তাম তখনো শুনতাম মেদিনীপুর জেলার ময়না প্রতি বছরই বন্যা কবলিত হত। আমরা দেখতাম প্রতি বছর ময়নার বন্যা পীড়িত মানুষরা বন্যার ছবি নিয়ে আমাদের বাঁকুড়া, পুরুলিয়া জেলার সাধারণ মানুষদের কাছে ত্রাণ সাহায্যের জন্য যেতেন। কিন্তু আজকে আর সে জিনিস দেখা যায় না। আজকে বিভিন্ন ক্ষেত্রে আমাদের যে ত্রাণের ব্যবস্থা আছে সব সময় পশ্চিমবাংলার মানুষরা তা গ্রহণ করতে চায় না। কারণ পশ্চিমবঙ্গে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর থেকে ভূমি সংস্কারের মাধ্যমে গ্রামের গরিব মানুষের যে কিছুটা অর্থনৈতিক উন্নতি ঘটেছে তারফলে তারা আজ আর ত্রাণের ওপর খুব বেশি নির্ভরশীল নেই। কংগ্রেস আমলে আমরা দেখেছি যখনই কোথাও কোনও ঘটনা ঘটত এবং মানুষের রিলিফের প্রয়োজন হত তখন তাদের ৫/৬ মাইল দূরে ব্লক অফিসে গিয়ে ধর্না দিয়ে থাকতে হত সারা দিন এবং ব্লক অফিসারের কাছ থেকে সন্ধ্যাবেলা ২ কে.জি. গম নিয়ে ফিরে আসতে হত। আজকে আর গ্রাম বাংলায় সে অবস্থা নেই। সুতরাং আজকে মাননীয়া মন্ত্রী মহোদয়ার পেশ করা ব্যয়-বরাদ্দের দাবিকে কংগ্রেস দলের পক্ষ থেকে সমর্থন করা উচিত। আমরা দেখি ওরা এখানে বিরোধিতা করেন, তারপর আবার সাহায্যের দাবি জানান। স্যার, এই প্রসঙ্গে আমি মন্ত্রী মহোদয়ার কাছে কয়েকটা কথা বলতে চাই। যখনই হঠাৎ কোথাও কোনও দুর্ঘটনা ঘটে হঠাৎ করে ঝড়-টড় হয়, বাড়ি ঘর ভেঙে-টেঙে যায়, সে সময় সঙ্গে সঙ্গে যাতে মানুষজনকে বাঁচাবার বা আশ্রয় দেবার জন্য কিছু ত্রিপল সরবরাহ করা যায় তারজন্য আগে থাকতে সব সময় ব্লক অফিসগুলিতে কিছু ত্রিপল মজুদ করে রাখার ব্যবস্থা করলে ভাল হয়। তাহলে দুর্গত মানুষদের তাড়াতাড়ি রক্ষা করা সম্ভব হবে। প্রতিবন্ধীদের আমরা জানি ত্রাণ দপ্তর এবং সমাজ কল্যাণ দপ্তর থেকে বিভিন্নরকম সাহায্য করা হয়। এই সাহায্য করার দায়িত্ব যদি বিভিন্ন দপ্তরের মধ্যে ভাগ করে দেওয়া হয় তাহলে আমার মনে হয় সাহায্য-দান পদ্ধতিটা আরও সহজ সরল হবে। কয়েকদিন আগে এই হাউসে মাননীয়া মন্ত্রী

মহোদয়া একটি প্রশ্নের উত্তরে বললেন যে, টি.বি. রুগিরা রোগ মুক্ত হবার পরেও তাদের সাহায্য করা হচ্ছে। এইরকম সাহায্য যদি কুষ্ঠ রুগিদের ক্ষেত্রেও করা হয় তাহলে ভাল হয়। যে সমস্ত কুষ্ঠ রুগিরা ডাক্তারদের কাছ থেকে রোগ-মুক্ত সার্টিফিকেট পাচ্ছেন তাদের যদি টাকা পয়সা দিয়ে সাহায্য করা হয় বা স্বনিযুক্ত প্রকল্প অনুসারে তাদের সাহায্য দেওয়ার ব্যবস্থা করা হয় তাহলে সমাজে তাদের আর্থিক পুনর্বাসনের একটা ব্যবস্থা হয়। এই বিষয়টা একটু গুরুত্ব দিয়ে বিবেচনা করার জন্য আমি মাননীয়া মন্ত্রী মহোদয়াকে অনুরোধ করছি। এবং পুনরায় আমি এই ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করে, বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বাজেট বরাদ্দ পেশ করা হয়েছে তার স্বপক্ষে কয়েকটি কথা বলতে চাই আর আমাদের বিরোধী দলের মাননীয় সদস্যরা যে কথাগুলি বলেছেন আমি সাধ্যমতো তার জবাব দেবার চেষ্টা করব আর আমাদের মাননীয় সদস্য সরকার মহাশয় যে কাটমোশন নিয়ে এসেছেন আমি তার বিরোধিতা করছি। আপনারা জানেন, গোটা দেশ আজকে রাজনৈতিক এবং অর্থনৈতিক একটা সঙ্কটের জায়গায় দাঁড়িয়ে। আমি আজকে এই বিধানসভায় যে বাজেট পেশ করেছিলাম স্বভাবতই আজকের দিনে যে পরিস্থিতি সৃষ্টি হয়েছে প্রাকৃতিক দিক থেকে এবং রাজনৈতিক দিক থেকে তার গুরুত্ব আপনারা অনুভব করবেন। আমি বিরোধী দলের সদস্যদের উদ্দেশ্যে বলি, আপনারা সেই গুরুত্ব দিয়ে আপনাদের বক্তব্য রাখবেন এটা আমি আশা করেছিলাম। কিন্তু দুর্ভাগ্যবশত আপনাদের কাছ থেকে যে ধরনের বক্তব্য আমি আশা করেছিলাম এবং আমাদের সরকারি দলের মাননীয় সদস্যরা যা আশা করেছিলেন যে আপনারা কিছু সাজেশন রাখবেন, সেটা কিন্তু আপনারা রাখলেন না, শুধু বিরোধিতা করতে হবে বলেই বিরোধিতা করলেন। যার গুরুত্ব মোটেও নেই এবং সবকিছু মিথ্যা। আমরা সবাই পশ্চিমবাংলার মানুষ। আমরা যারা জনপ্রতিনিধিত্ব করি আমরা হয়তো সরকার পক্ষে আছি, আপনারা বিরোধীপক্ষে আছেন আমাদের দায়িত্ব কেউই অস্বীকার করতে পারবেন না। বিরোধী দলের সদস্য মান্নান সাহেব একটি কথা বলেছেন, উনি নদীর ভাঙনের কথা বলেছেন। এটা কিন্তু আজকে বিরাট সমস্যা। যদি আজকে এই সমস্যার কথা আমরা আলোচনা না করি, কাদের দায়িত্ব সেটা যদি আমরা না বুঝতে পারি তাহলে কিন্তু বছরের পর বছর ত্রাণ দপ্তরের বাজেট বরাদ্দ ক্রমাগত বাড়াতে হবে, আপনারা তা বাতিল করতে পারবেন না। এই দায়িত্ব কাদের নিশ্চয়ই আপনারা তা বুঝবেন। কারণ এখানে বহু পুরানো সদস্য অনেকদিন ধরে এই বিধানসভায় আছেন। আপনারা নিশ্চয়ই লক্ষ্য করেছেন, এটা শুধু পশ্চিমবাংলার সমস্যা নয়, এটা শুধু মালদার সমস্যা নয়, মুর্শিদাবাদের সমস্যা নয়, নদীয়ার সমস্যা নয়। যদি এই দিকটায় আমরা গুরুত্ব না দিই তাহলে আগামী দিনে মুর্শিদাবাদ, নদীয়া মানচিত্র থেকে মুছে যাবে। অনেক রাজ্য এইরকম আছে যে রাজ্যগুলির সাংঘাতিক অবস্থার মধ্যে আছে। নিশ্চয়ই আপনারা লক্ষ্য করেছেন, সামান্য বৃষ্টিপাত হলেই সমস্ত নদীগুলিতে ফ্লাড সৃষ্টি হয়, কারণ গভীর করা হয়নি। আপনারা কি মনে করেন পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বা যেগুলি কংগ্রেস পরিচালিত সরকার সেই সরকারগুলির একার ক্ষমতা আছে তাদের পক্ষে নদীগুলিকে গভীর করা যাবে? এই দায়িত্ব কাদের?

আপনারা যে দলে আছেন সেই দল সবচেয়ে বড় দল এবং কেন্দ্রীয় সরকার আপনাদেরই সরকার। আপনারাই বলেন, কোনও কিছু হলে কেন্দ্রীয় সরকারকে দোষ দেওয়াই নাকি আমাদের অভ্যাস। কিন্তু কেউ বলতে পারেন একথা, কোথাও কোনও রাজ্য সরকারের পক্ষে সম্ভব নদীর গভিরতা ঠিক করা? আজকে মুর্শিদাবাদ জেলায় প্রতি বছর এক হাজার একর জমি নদীর তলায় চলে যাচ্ছে, হাজার হাজার মানুষ মালদা, মুর্শিদাবাদ, নদীয়া পশ্চিম এবং উত্তর দিনাজপুরের বাস্তুচ্যুত হয়ে যাচ্ছে এটা কাদের দোষে? এটাতো একটু দেখবেন, না শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা করবেন? আপনারা, আমরা কেউ টিকব না যদি এর মূল উৎস কোথায় এবং কারা এরজন্য দায়ী এটা বুঝতে না পারি। তাই আমার অনুরোধ শুধু বিরোধিতা না করে আপনারা আপনাদের কেন্দ্রীয় সরকারকে বলুন যাতে এদিকে একটু গুরুত্ব দেন, এ ব্যাপারে একটা পরিকল্পনা গ্রহণ করেন। আজকে আমরা গ্রামে গঞ্জে মিটিংয়ে শুনতে পাচ্ছি যে মাননীয় প্রধানমন্ত্রী এত এত টাকা, লক্ষ লক্ষ টাকা পশ্চিমবঙ্গে দিচ্ছেন, কিসে দিচ্ছেন না, বাবরি মসজিদের ঘটনাকে কেন্দ্র করে সারা পশ্চিমবঙ্গের মানুষের মনে যে ক্ষোভের সৃষ্টি হয়েছিল, এতগুলি মানুষের প্রাণ গেল, সেইসব মৃত মানুষের পরিবারের জন্য এত এত টাকা দিচ্ছেন। আপনারা আমাকে বারে বারে জিজ্ঞাসা করেন কত টাকা এল, কবে দেওয়া হবে, এখনও কেন দেওয়া হচ্ছে না, কত টাকা বাঁচল ইত্যাদি, এগুলি মাননীয় প্রধানমন্ত্রীর কৃতিত্ব লক্ষ লক্ষ টাকা দিচ্ছেন। গ্রামে গঞ্জে মানুষে বলছেন প্রধানমন্ত্রী মহাশয় আমাদের কত টাকা দিচ্ছেন। আমি বলব যে আপনাদের লজ্জা হওয়া উচিত। আপনারা যদি বাবরি মসজিদকে ধ্বংস না করতেন, সারা পশ্চিমবাংলার মানুষের মনে ক্ষোভের সৃষ্টি না হত তাহলে দাঙ্গা বাধত না ...

(গোলমাল)

**(এ ভয়েস... কলকাতায় কত লুঠ করেছেন?)**

আমি যদি বলি আপনাদের মাননীয় প্রধানমন্ত্রী পশ্চিমবাংলায় বাবরি মেথড চালাচ্ছেন। আমি হিসাব দিচ্ছি। বাবরি মেথড বোঝেন, সেটা হল উনুনের তলা দিয়ে আগুন দেওয়া আর উপরে হাওয়া দেওয়া। তাই বলি আজকে মসজিদ ভাঙা হচ্ছে, মানুষের মনে ক্ষোভ সৃষ্টি হচ্ছে, এইভাবে প্রধানমন্ত্রী মহাশয় লক্ষ লক্ষ টাকা দিয়ে গ্রামে গঞ্জে সস্তায় রাজনীতি করার সুযোগ পেয়ে গেছেন। মাননীয় প্রধানমন্ত্রী আজকে লক্ষ লক্ষ টাকা সেইসব পরিবারকে দিচ্ছেন, সেই টাকা দিয়ে যদি আজকে নদীগুলি কাটানো হত তাহলে অনেক ভাল কাজ হত....

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** বসুন, বলতে দিন।

[3-50 — 4-00 p.m.]

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, ওনাদের মতো পুরুষ সিংহদের আমার জানা আছে। গতকাল আমাদের এই বিধানসভায় একটা থিয়েটার হয়ে গেছে, মাননীয়া সদস্যা শ্রীমতী সাবিত্রী মিত্র আমার আমার ছোট বোনের মতো, আমি তারজন্য খুবই চিন্তিত। আমি

খুবই দুঃখিত এবং শঙ্কিত। শ্রীমতী সাবিত্রী মিত্র একটি ধুতি এবং একটি শাড়ি এনে মাননীয় অধ্যক্ষকে দিয়েছেন। কিন্তু মাস্টার রোল না হলে তো আগামী দিনে তাকে শাড়ি দিতে পারব না, কিন্তু ইনি মাস্টার রোল দেবেন কি করে? যদি আগামী দিনে শাড়ি নিতে চান তাহলে বিধানসভায় এসব তুলবেন না দয়া করে। আপনারা জানেন যে, সারা ভারতবর্ষ জুড়ে তন্তুজের জনতা শাড়ি অত্যন্ত জনপ্রিয়। গ্রামে-গঞ্জে, পাহাড়ে-পর্বতে মেয়েরা লাইন দিয়ে জনতা শাড়ি নেন, তাই এর নাম জনতা শাড়ি। আমার বোন সাবিত্রী মিত্র সভায় থাকলে তাকে বলতাম একটা দৃশ্যের কথা। এই শাড়ির জন্য গ্রামের আদিবাসী মেয়েদের কি আনন্দ দেখেছি। ঐ আদিবাসী মেয়েরা টান টান করে চুল বেঁধে, খোঁপায় ফুল গুঁজে ডোরাকাটা জনতা শাড়ি পরে যখন ঘুরে বেড়ায় তখন সেই মেয়েদের মুখে যে তৃপ্তি সেটা উনি দেখেননি। আমরা গ্রামের প্রতিনিধি, আমরা সেটা দেখেছি। যদি তিনি সেটা দেখতেন তাহলে এই অভিযোগ করতেন না যে এটা খারাপ শাড়ি। গ্রামের মানুষ, তারা আমাদের কাছ থেকে এই ধুতি এবং শাড়ি আনন্দের সঙ্গে নিয়ে যান। তাই বলি, বিরোধিতা করতে হবে বলেই বিরোধিতা করবেন না, কারণ আপনারা বিবেকবান। ইংরেজদের কাছ থেকে ওরা কিছু শিখেছেন কিনা জানি না, তবে একটা জিনিস শিখেছেন এবং তারজন্য গোটা দেশকে ওরা টুকরো টুকরো করে দিচ্ছেন, আরও টুকরো করবার চেষ্টা করছেন। তবে যতই চক্রান্ত করুন না কেন, আমরা সমস্ত বামপন্থীরা ঐক্যবদ্ধ হয়েছি, সেখানে বিভেদ সৃষ্টি করতে পারবেন না, কারণ পশ্চিমবাংলার মানুষদের আপনাদের হাত থেকে বাঁচাবার জন্য আমাদের একটা দায়িত্ববোধ আছে। সেজন্য সমস্ত বামপন্থীরা ঐক্যবদ্ধ হয়েছি। পশ্চিমবঙ্গের মানুষদের আপনাদের দমন-পীড়নের হাত থেকে রক্ষা করবার জন্য আমরা ঐক্যবদ্ধ হয়েছি। আমরা আলাদা আলাদা দল করি এবং কেউ কারো করুনায় বেঁচে নেই। আমাদের দায়িত্ববোধ আছে, তাই ঐক্যবদ্ধ হয়েছি পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে। কাজেই আমাদের মধ্যে বিভেদ সৃষ্টি করতে কোনওদিন পারবেন না। যতদিন প্রয়োজন মনে করব ততদিন ঐক্যবদ্ধ থেকে আপনাদের বিরুদ্ধে লড়ব। রিসেন্টলি যেসব ঘটনা ঘটে গেছে সেগুলি নিয়ে ভাববেন না? আজকে গোটা ভারতবর্ষের অর্থনীতি ধ্বংস করে দিয়েছেন, রাজনীতি ধ্বংস করে দিয়েছেন এবং ভারতবর্ষকে খন্ড খন্ড করবার জন্য এগিয়ে যাচ্ছেন। এবারের ত্রাণ দপ্তরের বাজেট বরাদ্দকে আপনারা অনুমোদন করতে পারছেন না, কারণ আপনারা চান ত্রাণ দপ্তর না থাকুক তারজন্যই এটা বলছেন। কিন্তু আজকে ত্রাণ দপ্তরের গুরুত্ব দিনের পর দিন বাড়ছে। তাই বলি, যে বাজেট বরাদ্দের দাবি রেখেছি তার বিরোধিতা করবেন না। কিন্তু যেহেতু বিরোধী বেঞ্চে বসেছেন তারজন্য বিরোধিতা করছেন।

[4-00 — 4-10 p.m.]

নাসিরুদ্দিন খান আমাদের বন্ধু লোক। আমরা এই জেলায় একসঙ্গে প্রতিনিধিত্ব করি, আমার সহকর্মিও বটে। উনি অনেকগুলি কথা বলেছেন। কিন্তু টর্নেডোর সময়ে আপনারা যদি না যেতেন তাহলে ঐ মানুষগুলি জল পেত। আমরা যে জলের ব্যবস্থা করেছিলাম, সেইসব জল আপনারা খেয়ে এসেছেন, আপনাদের পার্টির লোকেরা খেয়ে এসেছেন। আমি নিজে যখন খাবার বিলি করছিলাম তখন আমি দেখেছি যে আপনাদের লোকেরা সেই পাউরুটি নিয়েছে। আমি একজনকে পাঠালে সে তাকে ধরে আনলো। আমি তাকে জিজ্ঞাসা করেছিলাম যে তুমি কোথায় থাক? সে আমাকে উত্তরে বলেছিল, আমি নওদায় থাকি। এই হচ্ছে ঘটনা। জল

আপনারা খেয়েছেন, খাবার আপনারা খেয়েছেন। বিরোধী বন্ধুরা বললেন যে এত বন্যা হয়েছে, এত খরা হচ্ছে, কিন্তু মাত্র এই কয়টি টাকা রাখা হয়েছে। আপনারা জানেন যে স্টার্ভেশনের জন্য বেশি টাকা রাখার প্রয়োজন নেই কারণ এখানে কেউ উপোষ করে থাকেনা। যে কয়টা টাকা রাখা হয়েছে সেটা শুধু মাত্র আপনাদের অত্যাচারে যারা নিঃশেষ হয়েছে, অত্যাচারিত হয়েছে তাদের বাঁচানোর জন্য অন্য কোনও মানুষকে উপবাস করে এখন থাকতে হয়না। পশ্চিমবঙ্গে উপবাশের জন্য ব্যয় করার প্রয়োজন হয়না, এটা আপনারা মনে রাখবেন। আর একটা কথা এখানে বলব। এটাও দুঃখজনক ব্যাপার। আপনারা এখানে আছেন। অনেকের বয়স কম, বয়সে ছোট। তাদের বক্তব্য শুনে ভাল লাগে, অনেকের ম্যাটিরিটি আছে, মানুষের জন্য দরদ আছে বলে আমি মনে করি। আপনারা বিরোধিতা করার জন্য বিরোধিতা করুন, সেটা অন্য দপ্তরের ক্ষেত্রে করুন। কিন্তু ত্রাণ দপ্তর নিয়ে এটা করবেন না। এই যে বন্যা হয়েছে তাতে আপনারা বলেছেন যে ত্রিপল নাকি পাওয়া যায়নি, জামা-কাপড় নাকি পাওয়া যায়নি, ড্রাই ফুড নাকি দেওয়া হয়নি, এইসব কথাগুলি বলেছেন। এগুলি কি আপনারা জেনে বলেছেন? আপনারা কি সাব-ডিভিসন অফিস, ব্লক অফিসে গেছেন, খোঁজ নিয়ে দেখেছেন? আপনারা কোথাও যান নি। এস.ইউ.সি'র সদস্য মাননীয় দেবপ্রসাদ সরকার কাট মোশন দিয়েছেন। উনি নেই, কাজেই বলে লাভ নেই। তবু আপনারা আছেন, আপনারা শুনে রাখুন। উনি নানারকম দুর্নীতির কথা বলেছেন। এই বন্যা হয়েছে, খরা হচ্ছে, ম্যানমেড ক্যালামিটি হচ্ছে, উনি কোথায় গেছেন? কোথাও যাননি। পার্টি অফিসে বসে দুরবীন চোখে দিয়ে দেখেছেন, আর এখানে এসে একটা কাট দিয়ে বিরোধিতা করে চলে গেলেন। তাই বলছি যে এই ধরনের অজুহাত দেখিয়ে বিরোধিতা করবেন না। নাসিরুদ্দিন ভাইয়ের ভাঙনের ধারে বাড়ি, ভূপেনবাবুর বনগাঁয় বাড়ি, কয়দিন বাদেই হয়ত আমার কাছে রেডিওগ্রাম করে বলতে হবে যে রিলিফ পাঠান। তাই বলি যে এইভাবে বিরোধিতা করবেন না। আপনাদের স্বার্থে, মানুষের স্বার্থে এটাকে সমর্থন করুন, সহযোগিতা করুন। গত বছরের বাজেটে আপনারা আমাকে সহযোগিতা করেছেন, তারজন্য আপনাদের ধন্যবাদ এবং অভিনন্দন জানাচ্ছি। গত বছরের মতো এই বছর আমার বাজেটকে সমর্থন করে আপনারা আমাকে সহযোগিতা করবেন। এই আশা প্রত্যাশা রেখে এবং কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** The motion that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 80,00,00.000/- be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on account of Natural calamities" (This is inclusive of a total sum of Rs. 48,00,00,000/- already voted on account in March, 1993) was then put and agreed to.

**Mr. Speaker :** Now discussion on Demand No.54 and 86

(The Printed Budget speech on Demand Nos. 54 & 86 of Shri Narandra Nath Dey was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৪ সংখ্যক দাবির অন্তর্গত মুখ্যখাত "২৪০৮-খাদ্য, গুদামজাতকরণ ও পণ্যসঞ্চয়করণ" এবং "৪৪০৮-খাদ্যখাতে মূলধন বিনিয়োগ, গুদামজাতকরণ ও পণ্যসঞ্চয়করণ (পাবলিক আণ্ডারটেকিং ব্যতীত)"-এ ১৯৯৩-৯৪ সালের ব্যয় নির্বাহের জন্য ৮৮,৪৩,১৫,০০০ (অষ্টআশি কোটি তেতাল্লিশ লক্ষ পনেরো হাজার) টাকা মঞ্জুর করা হোক। [২৯,৪৮,০০,০০০ (উনত্রিশ কোটি আটচল্লিশ লক্ষ) টাকা উপরোক্ত পরিমাণ অর্থের অন্তর্ভুক্ত। ইহা ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে উত্থাপিত।]

২। মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৮৬ সংখ্যক দাবির অন্তর্গত মুখ্যখাত "৩৪৫৬-অসামরিক সরবরাহ"-এ ১৯৯৩-৯৪ সালের ব্যয় নির্বাহের জন্য ১,৯৫,৮৫,০০০ (এক কোটি পঁচানব্বই লক্ষ পঁচাশি হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৬৬,০০,০০০ (ছেষট্টি লক্ষ) টাকা উপরোক্ত পরিমাণ অর্থের অন্তর্ভুক্ত। ইহা ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে উত্থাপিত।]

৩। আমি আমার বাজেট বিবৃতির সঙ্গে খাদ্য ও সরবরাহ বিভাগের কাজ সম্পর্কে একটি পৃথক প্রতিবেদন মাননীয় সদস্যদের নিকট পেশ করছি। যে-সব অসুবিধার মধ্যে এই বিভাগকে কাজ করতে হচ্ছে, আগের বছর এবং এ-বছর এই বিভাগ কি কি সাফল্য অর্জন করেছে, কর্মসূচিই বা কি গ্রহণ করা হয়েছে, সে-সব তত্য সম্বলিত এই প্রতিবেদনটি মাননীয় সদস্যদের সামনে আমার বাজেট বিবৃতির মুখবন্ধ হিসেবে পেশ করা হল। মাননীয় সদস্যদের নিকট আমার অনুরোধ, এই বিভাগের কাজের সামগ্রিক মূল্যায়ন করার সময় অনুগ্রহ করে এই প্রতিবেদনটিকেও বিবেচনার জন্য গ্রহণ করবেন।

৪। খাদ্য ও সরবরাহের ক্ষেত্রে প্রধান যে-সব বিষয় গুরুত্ব অর্জন করেছে, আমার বিবৃতিতে সে-রকম কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

৫। সপ্তম পরিকল্পনার দলিলে স্পষ্টই বলা হয়েছে যে, "মূল্য নিয়ন্ত্রণ, মূল্যের হ্রাস-বৃদ্ধি লাঘব ও অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রির ন্যায্য বণ্টনের লক্ষ্যে উপনীত হওয়ার পদ্ধতির স্থায়ী বৈশিষ্ট্যরূপে গণবণ্টন ব্যবস্থাকে স্বীকৃতি দেওয়া হয়।" কেন্দ্রীয় সরকারের বর্তমান কার্যকলাপ কিন্তু গণবণ্টন ব্যবস্থার দৃঢ়ীকরণের বিরুদ্ধেই গেছে ; বরং নিয়ন্ত্রিত মূল্যের ব্যাপক বৃদ্ধি পি.ডি.এস.-কে সাধারণ মানুষের নাগালের বাইরে নিতে সাহায্য করেছে এবং উহার ক্রম-বিলপ্তির পথ সুগম করেছে। ১৯৯৩ সালের ১১ই জানুয়ারি থেকে কেন্দ্রীয় সরকার গমের কেন্দ্র-নির্দ্ধারিত দর কুইন্টাল প্রতি ৫০ টাকা ও সকল প্রকার চালের কেন্দ্র-নির্দ্ধারিত দর কুইন্টাল প্রতি ৬০ টাকা বৃদ্ধি করেন। ১৯৯০ সালের ১লা জানুয়ারির দর অপেক্ষা বর্তমানে কেন্দ্র-নির্দ্ধারিত গমের দর ৬১.৭৬ শতাংশ, সাধারণ চাল ৭৯.১ শতাংশ, মিহি চাল ৬৩.৪৯ শতাংশ ও অতি-মিহি চাল ৫৯.৩৮ শতাংশ বেশি। পূর্বতন আই.টি.ডি.পি. ও বর্তমানে দৃঢ়ীকৃত অঞ্চলের ক্ষেত্রে এই চিত্র এখন আরও ম্লান। এই সকল অঞ্চলে ঐ একই সময়ে বৃদ্ধির পরিমাণ গম, সাধারণ চাল, মিহি চাল ও অতি-মিহি চালের ক্ষেত্রে যথাক্রমে ৮১.৮২, ৯.৪৮, ৭৫.৯৮ ও ৭০.১৮ শতাংশ। জনসংখ্যার প্রায় ৪০ শতাংশ অস্তিত্বরক্ষা-স্তরের নিচে থাকায় ঐ দরে পি.ডি.এস. থেকে গম ও চাল কেনার ক্ষমতা সমাজের দুর্বলতর শ্রেণীর

ক্রেতাদের মধ্যে আশা করাকে আমার অলীক কল্পনা বলে মনেকরি। দ্রব্যমূল্যের এরকম বৃদ্ধির বিরুদ্ধে আমরা প্রতিবাদ জানিয়েছি এবং পি.ডি.এস.-এ কেন্দ্র-নির্দ্ধারিত গম ও চালের দাম যাতে না বাড়ে, তা নিশ্চিত করার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছি। গম ও চালের সংগ্রহমূল্য বৃদ্ধিজনিত কেন্দ্র-নির্দ্ধারিত সরবরাহ মূল্যের বর্দ্ধিতাংশ ভরতুকির মাধ্যমে সমন্বয়সাধন করার জন্য অনুরোধ করা হয়েছে। আমাদের এই প্রতিবাদের ফল হল, এক্ষেত্রে সম্পূর্ণ বিপরীত। ১৯৯৩ সালের ১০ই ফেব্রুয়ারি কেন্দ্রীয় সরকার লেভি-চিনির খুচরা দর কিলো প্রতি ৬.৯০ টাকা থেকে ৮.৩০ টাকা বৃদ্ধি করেন। দু' বছরের কম সময়ের মধ্যে কেন্দ্রীয় সরকার লেভি-চিনির খুচরা দর কিলো প্রতি ৫.২৫ টাকা থেকে কিলো প্রতি ৮.২৫ টাকায়, অর্থাৎ ৫৮.১ শতাংশ বৃদ্ধি করেন। এই সিদ্ধান্তেরই পাশাপাশি অপর যে সিদ্ধান্ত হয় তা হল, চিনিকলের উৎপাদনের ক্ষেত্রে লেভি-চিনির শতকরা পরিমাণ ৪৫ শতাংশ থেকে কমিয়ে ৪০ শতাংশ করা। একই দিনে আমরা কেরোসিন তেল ও তরল পেট্রোলিয়াম গ্যাস সরবরাহ ব্যবস্থা বেসরকারিকরণ এবং এগুলির দ্বৈত দর-ব্যবস্থা সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত অবগত হই। এই সকল কার্যকলাপ আই.এম.এফ.-এর শর্তাবলির নিকট জাতীয় স্বার্থকে বিকিয়ে দেওয়াই নির্দেশ করে। আমাদের মতে, কেরোসিন বা গ্যাস-সিলিন্ডারের বর্ণ যা-ই হোক না কেন, ভরতুকিপ্রাপ্ত কেরোসিন ও তরল পেট্রোলিয়াম গ্যাস দ্বৈত দর-ব্যবস্থার ফলে খোলা বাজারে ব্যাপকরূপে ছড়িয়ে পড়বে। এরই একদিন পরে কেন্দ্রীয় সরকার কয়লার দর ১২ শতাংশ বৃদ্ধি করেন, যদিও গৃহস্থলী কাজে ব্যবহৃত জ্বালানি কয়লাকে এর আওতার বাইরে রাখা হয়। সংসদে বাজেট অধিবেশনের প্রাক্কালে এইসব সিদ্ধান্তই নেওয়া হয় এবং অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রীর এরূপ ব্যাপক দর বৃদ্ধির পূর্বে রাজ্য সরকারগুলির সঙ্গে কোনওরকম আলোচনা করা হয়নি। আমরা মনেকরি, এই সকল সিদ্ধান্তের ফলে খোলাবাজারে প্রতিক্রিয়াস্বরূপ মূল্যবৃদ্ধি হবে— যার ফলে দাঁড়াবে ব্যবসায় অতিরিক্ত মুনাফা, সাধারণ মানুষের দুর্দশা বৃদ্ধি ও অর্থনৈতিক ক্ষেত্রে মুদ্রাস্ফীতির হারের ক্রমবৃদ্ধি।

গত ২৪শে ফেব্রুয়ারি অত্যাবশ্যকীয় দ্রব্যসামগ্রীর আরও এক প্রস্থ শুল্কবৃদ্ধি ঘটিয়ে প্রকাশিত হয় রেল বাজেট। রেল মন্ত্রক কয়েকটি প্রয়োজনীয় দ্রব্যের ওপর উহার নিম্নরূপ প্রভাব অনুমান করেন ঃ

| | | | |
|---|---|---|---|
| কয়লা | ..... | ৩৩ | টাকা প্রতি টন |
| পেট্রোল | .... | ৫ | পয়সা প্রতি লিটার |
| ডিজেল | ..... | ১৩ | পয়সা প্রতি লিটার |
| কেরোসিন | ..... | ৩ | পয়সা প্রতি লিটার |
| লৌহ ও ইস্পাত | ..... | ৯৭ | টাকা প্রতি টন |
| চিনি | ..... | ২০ | পয়সা প্রতি কিলো |

অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রীর এরকম জনবিরোধী মূল্য নির্দ্ধারণের পরিপ্রেক্ষিতে পি.ডি.এস.-কে আর কতদিন তার বর্তমান রূপ ও আঙ্গিকে দেখা যাবে, সে বিষয়ে আমরা নিশ্চিত নই। সাধারণ চালের খুচরা দর বর্তমানে পি.ডি.এস.-এ ৪.৮৬ টাকা প্রতি কিলো, এই দর সারা

ফেব্রুয়ারি মাসব্যাপী বেশ কয়েকটি জেলায় খোলাবাজারে ন্যূনতম দর অপেক্ষা বেশি ছিল। ফলে, সংশোধিত রেশনিং এলাকায় রেশনে চালের চাহিদার ক্ষেত্রে ব্যাপক হ্রাস পরিলক্ষিত হয়। সর্বদাই যখন পি.ডি.এস.-এর দৃঢ়ীকরণের কথা বলা হচ্ছে, তখন উহাকে ধ্বংস করার জন্য পরোক্ষ উপায়ে কেন্দ্রীয় সরকারের এরূপ প্রচেষ্টা আমাদের অভিপ্রেত নয়।

১৯৯২ সালের ৭ই ডিসেম্বর থেকে যে সপ্তাহ আরম্ভ হয়, সে সময় কলকাতা ও হাওড়ায় উপদ্রুত অবস্থার ফলে খোলাবাজারে জিনিসপত্রের অভাব ও মূল্যবৃদ্ধির পরিবেশ সৃষ্টি হয়। কলকাতা ও হাওড়ার বিধিবদ্ধ রেশনিং এলাকায় ন্যায্য দামে চাল সরবরাহের জন্য এই সকল অঞ্চলের কয়েকটি নির্দিষ্ট বাজারে লেভিমুক্ত বেঙ্গল রাইস (চাল) বিক্রির ব্যবস্থা করা হয়। ১৯৯২-এর ১৩ই ডিসেম্বর থেকে ৫.৫০ টাকা কিলো দরে সাধারণ ও ৫.৭০ টাকা কিলো দরে মিহি চাল কলকাতা ও হাওড়ার ৭১টি বণ্টন কেন্দ্র থেকে ৩৭ ট্রাক, অর্থ প্রায় ৩৭০ মেট্রিক টন বণ্টন করা হয়। জোগানসাপেক্ষে, আগে এলে আগে পাওয়া যাবে ভিত্তিতে ক্রেতাপিছু বণ্টিত চালের পরিমাণ ছিল ৪ কিলো। কলকাতা ও দক্ষিণ ২৪ পরগনায় ত্রাণের জন্য বিনামূল্যে আরও দু'ট্রাক, অর্থাৎ প্রায় ২০ মেট্রিক টন চাল বণ্টন করা হয়। ৭১টি কেন্দ্র থেকে চাল বণ্টন সম্ভব হয় শুধুমাত্র খাদ্য ও সরবরাহ দপ্তরের বহুসংখ্যক কর্মির স্বাভাবিক কাজের সময় অপেক্ষা অনেক বেশি সময় ধরে নিঃস্বার্থ কাজ ও সকল সম্প্রদায়ের মানুষের অবিমিশ্র সহযোগিতার জন্যই।

৬। খাদ্যশস্য ও চিনিসহ প্রায় সব অত্যাবশ্যক পণ্যের ক্ষেত্রেই পশ্চিমবঙ্গ একটি ঘাটতি রাজ্য। আর সেইজন্য চাল, গম, চিনি, তৈলবীজ ও ভোজ্যতেল, লবণ, ডাল, পেট্রোলিয়ামজাত দ্রব্য প্রভৃতির জন্য এ-রাজ্যের বাইরে থেকে কোনও না কোনভাবে আমদানির ওপর আমাদের নির্ভর করতে হয়।

৭। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে খাদ্যশস্যের (চাল ও গম) মোট উৎপাদনের পরিমাণ যেখানে ছিল ৭১.০১ লক্ষ মেট্রিক টন, ১৯৯২ সলে সেই উৎপাদনের পরিমাণ হল ১২৪.৭৩ লক্ষ মেট্রিক টন (চাল ১১৯.১৬ লক্ষ মেট্রিক টন এবং গম ৫.৫৭ লক্ষ মেট্রিক টন)। ঘাটতি কিন্তু এখনো বিদ্যমান। ১৯৯১ সালের জনগণনা অনুযায়ী পশ্চিমবঙ্গের জনসংখ্যা ৬৭৯.৮ লক্ষ। ১-৩-৯৩ তারিখে পশ্চিমবঙ্গের আনুমানিক জনসংখ্যা ৭১০ লক্ষ ধরা যেতে পারে শতকরা ২.২ ভাগ বার্ষিক মিশ্র-বৃদ্ধির হার-এর ভিত্তিতে)। খাদ্যশস্যের (চাল ও গম) বাৎসরিক চাহিদা হিসাব করার সময় দৈনিক মাথাপিছু ৪৫৩.৬ গ্রাম ভিত্তি হিসেবে ধরা ঠিক হবে না। এই পরিমাণ খাদ্যশস্য খাওয়া বলতে বোঝায় দুগ্ধ/দুগ্ধজাত দ্রব্য, মাছ ও সব্জি খাওয়ার মধ্য দিয়ে প্রোটিন, কার্বোহাইড্রেড ও ভিটামিন গ্রহণ করা, যা গড়পড়তা ভারতীয়দের পক্ষে (এদের ৪০ শতাংশ দারিদ্র সীমার নিচে বাস করেন) এ-সব খাবার সংগ্রহ করা দুঃসাধ্য। অতিরিক্ত খাদ্য গ্রহণ করা হয় তণ্ডুলজাতীয় শস্যের আকারে। সুতরাং, গড় দৈনিক খাদ্য গ্রহণের আরও বেশি বাস্তবসম্মত পরিমাণ ৫০০ গ্রাম করেই ধরতে হবে। এই নিরিখে তণ্ডুলজাতীয় শস্যের বাৎসরিক চাহিদার মোট পরিমাণ ১২৯.৫৭ লক্ষ মেট্রিক টন চাল ও গম উৎপাদন ধরলে এ রাজ্যে খাওয়ার জন্য মোট চাল-গম পাওয়া যাবে ৯৯.৭৮ লক্ষ মেট্রিক টন। দারিদ্র্য-দূরীকরণ কর্মসূচিগুলি বাবদ ভারত সরকারের কাছে থেকে বছরে আমরা ১ লক্ষ মেট্রিক গম পাই ; এটা ধরে নিলে রাজ্যে মোট ঘাটতির পরিমাণ দাঁড়ায় ২৮.৭৯ লক্ষ

মেট্রিক টন বা (১২৯.৫৭ লক্ষ মেট্রিক টন—৯৯.৭৮ লক্ষ মেট্রিক টন—১ লক্ষ মেট্রিক টন) আশা করা যায়, ভূমি-সংস্কার কর্মসূচির সার্থক রূপায়ণ ও রাজ্যের কৃষকদের নিরবচ্ছিন্ন সহযোগিতা ও পরিশ্রমের ফলে খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ আগামী কয়েক বছরের মধ্যে স্বনির্ভর হয়ে উঠতে পারবে।

৮। কার্যত, একটি সঠিক জাতীয় উৎপাদন ও বণ্টন নীতি নির্দ্ধারণ করতে হবে, যাতে আন্তঃরাজ্য অসমতা দূর করা যায়।

৯। পশ্চিমবঙ্গের সমগ্র জনসাধারণ এক ব্যাপক গণবণ্টন ব্যবস্থার অন্তর্ভুক্ত। এই বিতরণ ব্যবস্থার আরও কিছু সংযোজিত হতে পারে কিনা, তা সর্বদা খতিয়ে দেখা হচ্ছে। বৃহত্তর কলকাতা, হাওড়া, হুগলি ও উত্তর ২৪ পরগনা জেলার শিল্পাঞ্চল এবং দুর্গাপুর-আসানসোল এলাকা নিয়ে যে বিধিবদ্ধ রেশন ব্যবস্থা আছে সেখানে ১ কোটিরও বেশি মানুষ ২,৭৬২টি ন্যায্যমূল্যের দোকানের মাধ্যমে তাদের রেশন-দ্রব্য সংগ্রহ করেন। আর রাজ্যের বাকি এলাকায়—যে সংশোধিত রেশন ব্যবস্থা আছে, সেখানে পাঁচ কোটিরও বেশি মানুষ ১৭,৪৫৬টি ন্যায্যমূল্যের দোকানের মাধ্যমে তাদের রেশন-দ্রব্য সংগ্রহ করেন। বিধিবদ্ধ রেশন এলাকায়, বিশেষত বৃহত্তর কলকাতা অঞ্চলে অনেকগুলি জিনিস যেমন—(১) চাল, (২) গম, (৩) লেভি-চিনি, (৪) ভোজ্যতেল, (৫) গয়েমাখা সাবান, (৬) বিস্কুট, (৭) গুঁড়ো মশলা, (৮) আয়োডিনযুক্ত লবণ, (৯) ঘি, (১০) খাতা, (১১) দেশলাই, (১২) কাপড়কাচা সাবান এবং (১৩) ডাল রেশন দোকানের মাধ্যমে বণ্টন করা হয়। এছাড়া কলকাতাসহ রাজ্যের ৩০,৮৯৬টি খুচরা বিক্রয় কেন্দ্রের মাধ্যমে কেরোসিন তেলও দেওয়া হয়। গণবণ্টন ব্যবস্থার এই ব্যাপক আয়োজনের ফলে সমাজের দরিদ্র শ্রেণীর মানুষ তাদের অনেকগুলি নিত্যব্যবহার্য অত্যাবশ্যক দ্রব্য কম দামে ন্যায্যমূল্যের দোকান থেকে পাচ্ছেন।

১০। সংহত উপজাতি উন্নয়ন প্রকল্প খরাপ্রবণ ও চিহ্নিত পার্বত্য অঞ্চলের দরিদ্রতম পরিবারের মানুষ যাতে স্থায়ীভাবে সাধ্যদরের মধ্যে অত্যাবশ্যক পণ্যসামগ্রী পেতে পারেন, তারজন্য গণবণ্টন ব্যবস্থার দৃঢ়ীকরণের (রিভ্যাম্পিং) উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত ১৯৯২ সালের সেপ্টেম্বর থেকে রাজ্যে কার্যকর করা হয়েছে। যেহেতু কেন্দ্রীয় সরকার উল্লেখ করেছেন যে, শহরাঞ্চলে বসবাসকারি মানুষদের বিশেষভাবে ভরতুকি-দত্ত দরে দৃঢ়ীকৃত (রিভ্যাম্পড) পি.ডি.এস.-এর মাধ্যমে রেশন দেওয়া যাবে না, সেজন্য রাজ্যে ১১৯টি আই.টি.ডি.পি., ৩৪টি ডি.পি.এ.পি. ও ৯টি ডি.এইচ.এ. ব্লকে এই প্রকল্পের অন্তর্ভুক্ত মোট জনসংখ্যার পরিমাণ নির্দ্ধারণ করা হয়েছে ৬৮,২৬,৯৬৬ জন। আমাদের পূর্ব-নির্ধারিত জনসংখ্যার মোট পরিমাণ ছিল ৭০,৩৬,৭৮৩ জন। তার মধ্যে শহরের মানুষও অন্তর্ভুক্ত ছিলেন, কিন্তু বর্তমানে ভারত সরকারের নির্দেশে ঐ সংখ্যা বাদ দেওয়া হয়েছে দৃঢ়ীকৃত (রিভ্যাম্পড) পি.ডি.এস.-এ বণ্টনের জন্য রাজ্য সরকারকে প্রতি মাসে ভরতুকি দিতে হত '৪৯ লক্ষ টাকা, কিন্তু ১৯৯৩ সালের ১১ই জানুয়ারি থেকে চাল ও গমের কেন্দ্র-নির্ধারিত সরবরাহ মূল্যের বৃদ্ধির ফলে প্রতি মাসে ভরতুকির পরিমাণ ৭.২৫ লক্ষ টাকা বেড়ে যায়। আমাদের যেখানে ১১,১৩২ মেট্রিক টন চাল এবং ২২,৪৬৭ মেট্রিক টন গম অতিরিক্ত প্রয়োজন, কেন্দ্রীয় সরকার সেখানে ১০,৫৮০ মেট্রিক টন চাল অতিরিক্ত বরাদ্দ করেছেন। গমের কোনও অতিরিক্ত বরাদ্দ পাওয়া যায়নি। ফলে, আমরা প্রতি সপ্তাহে প্রাপ্তবয়স্কের ক্ষেত্রে মাথাপিছু ৫০০ গ্রাম গম ও ১ কিলো চাল

দূঢ়াকৃত এলাকায় বরাদ্দ করতে বাধ্য হয়েছি। এরকম বরাদ্দের ফলশ্রুতিস্বরূপ দূটীকৃত হয়নি এরূপ অঞ্চলে গম বন্টনের প্রকৃত হার দাঁড়ায় প্রতি মাসে প্রাপ্ত বয়স্কের ক্ষেত্রে মাথাপিছু ৭৮০ গ্রাম। রাজ্যের দূটীকৃত অঞ্চলের জন্য কেন্দ্রীয় সরকার গমের অতিরিক্ত বরাদ্দ না দেওয়া পর্যন্ত এই অবস্থার উন্নতিসাধন সম্ভব নয়।

রি.ডি.এস.-এ বন্টনের জন্য ভোজ্যতেলের বাৎসরিক প্রয়োজনের পরিমাণ হল প্রায় ১,৮০,০০০ মেট্রিক টন। রেশন দোকানের মাধ্যমে আমদানিকৃত ভোজ্যতেল বন্টনের বিষয়টি পরিবর্তনশীল কেন্দ্রীয় বরাদ্দ ও সরবরাহের ওপর নির্ভরশীল। গত বছরে ভোজ্যতেল বিক্রয়ের পরিমাণ যেখানে ছিল ৫,০৫৬.০৪ মেট্রিক টন, বর্তমান বছরে ১৯৯২ সালের ডিসেম্বর পর্যন্ত ৮,১৫০.৫৬ মেট্রিক টন পরিমাণ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম বিক্রয় করে। এই পরিমাণের মধ্যে ভারত সরকার কর্তৃক অনুমোদিত রাজ্য সরকারের মনোনীত অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম কর্তৃক মালয়েশিয়া থেকে আমদানিকৃত ৮,০০০ মেট্রিক টন আর.বি.ডি. পামোলিনও রয়েছে। সরাসরি আমদানির ফলে পি.ডি.এস.-এর মাধ্যমে বিক্রিত খুচরা তেলের দাম কিলো প্রতি ১ টাকা কমানো সম্ভব হয়।

১১। জ্বালানি কয়লার ক্ষেত্রে গত পাঁচ বছরে কেন্দ্রীয় বরাদ্দের পরিমাণ ছিল বাৎসরিক ৭.৮০ লক্ষ মেট্রিক টন। অথচ আমাদের বার্ষিক প্রয়োজন প্রায় ১২ লক্ষ মেট্রিক টন। আর প্রকৃত সরবরাহের পরিমাণ ছিল ১৯৯০, ১৯৯১ ও ১৯৯২ সালে যথাক্রমে মাত্র ২,৫৮,৬৭৯ মেট্রিক টন (৩৩.৬ শতাং), ২,৫০,৪২৯ মেট্রিক টন (৩২ শতাংশ) এবং ১,৫৪,৩১৯ (১৯.৮ শতাংশ)। এর থেকে সরবরাহের ক্ষেত্রে নিশ্চিত ক্রম-অবনতি পরিলক্ষ্যিত হয়। পশ্চিমবঙ্গে এইরকম স্বল্প সরবরাহের ফলে জ্বালানি সঙ্কট রাজ্যে তীব্র হয়েছে এবং এল.পি.জি. ও কেরোসিন তেলের অপ্রতুল সরবরাহের ফলে এই অবস্থার আরও অবনতি ঘটেছে। ফলে জনসাধারণ জ্বালানি-কাঠ ব্যবহার করতে বাধ্য হচ্ছেন, আর এর ফলশ্রুতিস্বরূপ সামান্য বনভূমি যা এখনও বেঁচে আছে তা-ও নিঃশেষিত হতে চলেছে এবং স্বাভাবিকভাবেই পরিবেশগত ভারসাম্য বিঘ্নিত হচ্ছে যেখানে গৃহস্থলী, প্রতিরক্ষা ও অন্যান্য অনুমোদিত উদ্দেশ্যে মাসিক ৯৭ হাজার ৩০০ মেট্রিক টন (অর্থাৎ, প্রায় ১,২৫,০০০ কিলোলিটার) কোরোসিন তেলের বরাদ্দ প্রয়োজন, সেখানে রাজ্য পেয়েছে ১৯৯২ সালে মাসিক ৭৮,৫৭৫ কিলোলিটার হিসাবে। ১৯৯৩ সালের জানুয়ারি, ফেব্রুয়ারি ও মার্চ-এ কেন্দ্রীয় সরকার কর্তৃক মাসিক বরাদ্দ নির্দিষ্ট হয়েছে। ৭৮,৫৭৫ কিলোলিটার।

বরাদ্দ ও সরবরাহের ঘাটতির ফলে যে অভাব সৃষ্টি হয়, তার প্রভাব প্রায় সারা বছর অনুভূত হয়।

১-৩-৮৯ তারিখ থেকে সিমেন্টের নিয়ন্ত্রণ ব্যবস্থা উঠে যাওয়ার ফলে খোলাবাজারে এর মূল্যবৃদ্ধি উদ্বেগজনক অবস্থায় গিয়ে পৌঁছেছে। ১৯৮৯ সালের মার্চ মাসে যেখানে ১,০৯১.১৭ টাকায় ১ মেট্রিক টন সিমেন্ট পাওয়া যেত, সেখানে এখন খোলাবাজারে ১ টন সিমেন্টের দাম দাঁড়ে ২,২০০ টাকা থেকে ২,৫২০ টাকা। কেন্দ্রীয় সরকারের নিকট সিমেন্টের ওপর নিয়ন্ত্রণ পুনঃস্থাপনের কথা বিবেচনার জন্য আমাদের বারবার অনুরোধ নিষ্ফল প্রতিপন্ন হয়েছে।

১২। ১৯৮৮ সালের ফেব্রুয়ারি মাস থেকে পশ্চিমবঙ্গের গম ও চাল বরাদ্দের

ক্রমহ্রাসমানতা সম্পর্কে এখানে আর আলোচনা সম্ভবতঃ নিষ্প্রয়োজন। ১৯৯২-এর জুন থেকে দৃঢ়ীকৃত অঞ্চলের জন্যে ১০,৫৮০ মেট্রিক টন সহ মোট চালের বরাদ্দ ৮০,৫৮০ মেট্রিক টন। ১৯৯২-এর নভেম্বরে কেন্দ্রীয় বরাদ্দের এই পরিমাণ হঠাৎ ৭,০০০ মেট্রিক টন কমে যায়। বর্তমানে দৃঢ়ীকৃত পি.ডি.এস.-এর ১০,৫৮০ মেট্রিক টন সহ মাসিক কেন্দ্রীয় বরাদ্দের পরিমাণ হল ৮০,৬০০ মেট্রিক টন। ১৯৯২-এর এপ্রিলে গমের বরাদ্দের পরিমাণ ছিল ৯০,০০০ মেট্রিক টন। মে মাস পর্যন্ত এই বরাদ্দের পরিমাণ অপরিবর্তিত ছিল। এরপর ঐ বরাদ্দ কমে দাঁড়ায় মাসিক ৮০,০০০ মেট্রিক টন এবং আজ পর্যন্ত হারই বহাল আছে। দৃঢ়ীকৃত অঞ্চলের বিশেষ প্রয়োজনের অতিরিক্ত গমের চাহিদা কিন্তু এখনো রয়েছে এবং রেশনের বরাদ্দের পরিমাণমতো রাজ্য সরকারকে দিতে হলে আমাদের ন্যূনতম ১,০৮,০০০ মেট্রিক টন গম প্রয়োজন। ১৯৯২-এর ৩১শে ডিসেম্বর রাজ্য সরকার কিলো প্রতি গমের খুচরা দাম ৮ পয়সা, সাধারণ চাল ১১ পয়সা, মিহি চাল ৯ পয়সা ও অতি-মিহি চাল ১০ পয়সা হ্রাস করেন। এই সংশোধিত দাম ১৯-১-৯৩ থেকে কার্যকর হবে বলে ঘোষণা করা হয়। কিন্তু ১১-১-৯৩ তারিখ থেকে কেন্দ্রীয় সরকারের চাল ও গমের মূল্যবৃদ্ধির ঘোষণার ফলে পশ্চিমবঙ্গ সরকারে সিদ্ধান্ত অনুযায়ী মূল্য তো কমলই না, বরং বাড়ল। তৎসত্ত্বেও ১১-১-৯৩ তারিখ থেকে কার্যকর সংশোধিত মূল্য অনুয়ায়ী পূর্ব-ঘোষিত ভরতুকি বজায় রাখা হয়েছে এবং এই ভরতুকির মাসিক পরিমাণ হল প্রায় ৯১ লক্ষ টাকা।

উৎসবেরর মরশুমে বরাদ্দ ৭,৭৯৬ মেট্রিক টন বাদ দিলে, লেভি-চিনির বরাদ্দ ২৫,৮৮৮ মেট্রিক টন এবং ১৯৯১-র আগস্ট মাস থেকে অ্যাড-হক ভিত্তিতে বৃদ্ধিপ্রাপ্ত শতকরা ৫ ভাগ পরিমাণ স্থির আছে। বর্তমান বরাদ্দের ভিত্তিতে আমরা বিধিবদ্ধ সংভাগ এলাকায় মাথাপিছু মাসিক ৫০০ গ্রাম ও সংশোধিত সংভাগ এলাকায় মাথাপিছু মাসিক ৪০০ গ্রাম মজুত জোগান সাপেক্ষে সরবরাহ করতে পারি। দিল্লি ও চণ্ডিগড়ে মাসিক এই পরিমাণ কিন্তু ৮০০ গ্রাম বলে জানা গেছে। পশ্চিমবঙ্গে ক্রেতাদের যাতে মাসে অন্তত ৬০০ গ্রাম চিনি দেওয়া হয়, সেজন্য আমরা কেন্দ্রীয় সরকারকে মাসিক বরাদ্দের পরিমাণ ৪০,০০০ মেট্রিক টনে বৃদ্ধি করার অনুরোধ জানিয়েছিলাম, কিন্তু এই অনুরোধ রাখা হয়নি। আমরা কিন্তু যা পেলাম, তা হল, ১৯৯৩-র ১৭ই ফেব্রুয়ারি থেকে কিলো প্রতি ১.৪০ টাকা মূল্যবৃদ্ধি ও একই সঙ্গে চিনিকলের লেভি ৪৫ শতাংশ থেকে ৪০ শতাংশে হ্রাস করার সিদ্ধান্ত।

১৩। ২ লক্ষ মেট্রিক টন লক্ষ্যমাত্রার স্থলে ১৯৯১-৯২ ৭৯,৭৯৪ মেট্রিক টন চাল সংগ্রহ হয় বর্তমানে চালু চাল কলের সংখ্যা ৩৯৮টি এবং ১৯৯২-৯৩ সালে চালকল থেকে লেভির লক্ষ্যমাত্রা স্থির হয়েছে ২.৪০ লক্ষ মেট্রিক টন। লেভি সংগ্রহ হয়েছে ১,৩৫,৭৯১ মেট্রিক টন (২৭-২-৯৩ পর্যন্ত), অর্থাৎ লক্ষ্যমাত্রার ৫৬.৫৮ শতাংশ। ধান থেকে আরও বেশি চাল প্রাপ্তি, অপচয় দূরীকরণ, চালের মানোন্নয়ন, আধুনিক প্রযুক্তিবিদ্যা গ্রহণের মাধ্যমে চালের তুষ থেকে তেল উৎপাদনের ন্যায় ব্যবহারযোগ্য উপ-উৎপাদিত বস্তুর প্রাপ্তি নিশ্চিত করার জন্য এবং অনুজ্ঞাপত্রহীন হাস্কিং মিলের ক্রমবৃদ্ধিরোধ ও পি.ডি.এস.-কে শক্তিশালী করে তোলার জন্য লেভি চালের সংগ্রহ বৃদ্ধি করার জন্য পশ্চিমবঙ্গে বাণিজ্যিক উদ্দেশ্যে আধুনিকীকৃত ছোট চালকল গড়ে ওঠার পথ সুগম করার উদ্দেশ্যে আমরা ব্যবস্থা নিয়েছি। ঘণ্টায় সর্বাধিক ১০ কুইন্টাল ধান ভাঙার ক্ষমতাসম্পন্ন এরকম ছোট চালকলগুলিকে বাণিজ্যিক ধান-পেষাইয়ের

ক্ষমতার ওপর নির্ভর করে লেভি প্রদানের চুক্তি অনুযায়ী এই সকল ছোট চালকলগুলি বাৎসরিক ১০ মেট্রিক টন থেকে ১৫ মেট্রিক টন পর্যন্ত লেভি চাল সরবরাহ করতে পারবে বলে আশা করা যায়। এ বিষয়ে আবেদনপত্রগুলি বিবেচনা করা হচ্ছে এবং ১৯৯৩-র মার্চ থেকে ছোট চালকলগুলি কাজ শুরু করতে পারবে ও লেভি চাল যোগান দিতে পারবে বলে আশা করা যায়। মজুত স্থলের অভাবজনিত প্রাথমিক অসুবিধাগুলি নিয়ে ভারতীয় খাদ্য নিগমের সঙ্গে আলোচনা হয়েছে। কিন্তু যা বাস্তব, তা হল, কেন্দ্রীয় সরকারের সাম্প্রতিক দর বৃদ্ধির ফলে সংগ্রহের ওপর ভারত সরকারের গুরুত্ব আরোপ নিরর্থক হয়ে পড়েছে।

১৪। ১৯৮৬ সালের ক্রেতা সংরক্ষণ আইনের ধারা অনুযায়ী রাজ্য কমিশন ও ১৭টি জেলার প্রতিটিতে জেলা-ফোরাম স্থাপিত হয়েছে এবং ৩০-৮-৯০ তারিখ থেকে কাজ শুরু করেছে। ৪-১০-৯১ তারিখে সুপ্রীম কোর্টের নির্দেশের পরিপ্রেক্ষিতে শুধুমাত্র কলকাতায় পশ্চিমবঙ্গ উচ্চতর বিচার কর্তৃক থেকে একজনকে পূর্ণ সময়ের জন্য সভাপতি করে একটি রিড্রোসাল ফোরাম গঠিত হয়। অন্যান্য সব জেলাতে কোনও কর্মরত জেলা/সেশন বিচারককে সভাপতি করে আংশিক সময়ের অর্থাৎ সপ্তাহে দুদিনের জন্য ফোরাম কাজ করে চলেছে। সম্প্রতি ভারতের সুপ্রীম কোর্ট ৭-১-৯৩ তারিখে নির্দেশ দিয়েছেন যে, আদেশ দানের তারিখ থেকে এক বছর অতিক্রান্ত হলে সংশ্লিষ্ট হাইকোর্টগুলি অ্যাড-হক ভিত্তিতে জেলা ফোরামের সভাপতি হিসেবে কর্মরত জেলা বিচারকের সাময়িক শ্রম গ্রহণ ব্যবস্থার অবসান ঘটাবেন এবং আইনের উদ্দেশ্য পূরণের জন্য রাজ্য সরকারকে প্রতিটি জেলার জন্য স্বয়ংসম্পন্ন জেলা ফোরাম গঠন করতে হবে। সুপ্রীম কোর্টের নির্দেশগুলিকে রূপদানের জন্য রাজ্য সরকার বর্তমানে উদ্যোগ গ্রহণ করেছেন।

১৫। ভূমিহীন কৃষি-শ্রমিক ও তাদের পরিবারবর্গকে ভরতুকিতে চাল বণ্টনের যে পরিকল্পনা ১৯৮৯ সালে গ্রহণ করা হয়, ১৯৯২ সালেও তা কার্যকর থাকে। এই প্রকল্প অনুযায়ী ১,৪৫,৪৪,২৮৮ জন ব্যক্তি (১,৩৪,২১,৯৯১ প্রাপ্তবয়স্ক একক) চার সপ্তাহ ধরে ৩ টাকা কিলো দরে প্রাপ্তবয়স্ক ব্যক্তি পিছু সপ্তাহে ১ কিলো করে চাল পান। ভারতীয় খাদ্য সরবরাহ নিগমের কাছ থেকে প্রাপ্ত ৪৪,০৬০.৫ মেট্রিক টন চাল এই প্রকল্পে বণ্টন করা হয়। পঞ্চায়েত, কৃষক সংগঠন ও জেলা প্রশাসনের কাছ থেকে এই বিভাগ এই প্রকল্প রূপায়ণে উৎসাহব্যঞ্জক সহযোগিতা লাভ করে।

১৬। ন্যায্যমূল্যে ক্রেতাদের মধ্যে বণ্টনের জন্য কিছু অত্যাবশ্যক পণ্য সংগ্রহের উদ্দেশ্যে ১৯৭৪ সালে গঠিত পশ্চিমবঙ্গ অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগম অব্যাহত গতিতে বিকাশ লাভ করেছে এবং উহার কাজের মানও ভাল। ১৯৯১-৯২ সালে উহার বার্ষিক বিনিয়োগ ছিল ৬৬.৩০ কোটি টাকা। আয়কর ও অন্যান্য কর প্রদানের পর উহার মোট আয় ছিল ১৯৯১-৯২ সালে ১.৮৬ কোটি টাকা। ১৯৯০-৯১ সালের একই সময় এই পরিমাণ ছিল ৩.৬২ কোটি টাকা। ১৯৯২-৯৩ সালে এই নিগম ভোজ্য তেল, সিমেন্ট, সরষের বীজ, ডাল ইত্যাদি নিয়ে কারবার করে।

১৭। ভারতীয় খাদ্য নিগমের কাছ থেকে খাদ্যশস্যের রাজ্যব্যাপী অভ্যন্তরীণ বণ্টনের দায়িত্ব অধিগ্রহণের কাজ ১৯৯২ সালে সম্পূর্ণ হয়।

[8th July, 1993]

১৮। সাধারণ অত্যাবশ্যকীয় পণ্যের বিবেকহীন তথা দুর্নীতিপরায়ণ ব্যবসায়ীদের বিরুদ্ধে এই বিভাগ কঠোর ব্যবস্থা নিয়ে চলেছে। অত্যাবশ্যকীয় পণ্য আইন, ১৯৫৫-র বিভিন্ন ধারা লঙ্ঘনের জন্য ১৯৯২ সালে সারা রাজ্যে ২,৩৩৫টি অভিযান করা হয়। উক্ত সময়ে ৬৯৫ জনের বিরুদ্ধে অভিযোগ দায়ের করা হয় ও ৫৬ জন দোষী সাব্যস্ত হয়। এই সময়ে পুলিশ ৬,০০,৯৯,০৭.৮৮ টাকা মূল্যের পণ্যসামগ্রী আটক করে। ভুয়ো রেশন কার্ড বাতিল করার কাজের ওপর সরকার সর্বাধিক গুরুত্ব আরোপ করেন। ১৯৯২ সালে মোট ১১,৭৮,০৯০টি ভুয়ো রেশন কার্ড বাতিল করা হয়েছে। মূল্য ও সরবরাহের ওপর নিয়মিত নজর রাখা হচ্ছে। সরকার স্পষ্টভাবে জানাতে চান যে, অত্যাবশ্যকীয় পণ্যের ক্ষেত্রে কৃত্রিম অভাব সৃষ্টি সরকার কখনোই বরদাস্ত করবেন না এবং যে সকল ব্যক্তি মানুষের দুর্দশাকে মূলধন করে ব্যবসা করতে চান, তাঁদের দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়া হবে।

১৯। খাদ্যদ্রব্য ও অন্যান্য অত্যাবশ্যকীয় পণ্যের চোরাচালানের ব্যাপার এনফোর্সমেন্ট শাখা ও সীমান্তরক্ষী বাহিনী প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছে। ত্রুটি-বিচ্যুতি দূর করার জন্য পরিস্থিতির পর্যাক্রমে পর্যালোচনার নীতি গ্রহণ করা হয়েছে। এই উদ্দেশ্যে সংশ্লিষ্ট এনফোর্সমেন্ট বাহিনী, সীমান্তরক্ষী বাহিনী ও শুল্ক বিভাগের আধিকারিকগণের সঙ্গে প্রয়োজনবোধে অলোচনা সভা অনুষ্ঠিত হচ্ছে। ওইসব প্রতিষ্ঠানসমূহের উপযুক্ত আধিকারিকদের সঙ্গে জেলাসমূহে আলোচনায় বসে থাকেন জেলাশাসকগণ। সীমান্তবর্তী জেলাসমূহে দৈনিক ভিত্তিতে অত্যাবশ্যক সামগ্রীর মূল্যের প্রতি নজর রাখা হচ্ছে এবং জেলা আধিকারিদের চোরাচালানের বিরোধী কাজকর্মের ওপর সাপ্তাহিক প্রতিবেদন পাঠাতে নির্দেশ দেওয়া হয়েছে।

২০। ন্যায্যমূল্য এবং অন্তত খোলাবাজারে প্রচলিত মূল্য অপেক্ষা যথেষ্ট কম দরে সাধারণ মানুষের নাগালের মধ্যে অত্যাবশ্যকীয় পণ্য পৌঁছে দেবার উদ্দেশ্যে গণবণ্টন ব্যবস্থা গড়ে তোলা হয়েছে। জনসংখ্যার প্রায় ৪০ শতাংশ অস্তিত্ব বজায় রাখার স্তরের নিচে বাস করার পরিপ্রেক্ষিতে গণবণ্টন ব্যবস্থার নিরবিচ্ছিন্ন অগ্রগতির জন্যই অর্থনৈতিক দিক থেকে দুর্বলতর শ্রেণীর মানুষ জীবন ধারণের জন্য অত্যাবশ্যকীয় সামগ্রী পেয়ে থাকেন। উপরন্তু দৈনন্দিন ব্যবহার্য অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রীর মূল্যবৃদ্ধি রোধের জন্যও এই ব্যবস্থার কার্যকর ভূমিকা রয়েছে। গণবণ্টন ব্যবস্থার মাধ্যমে অত্যাবশ্যকীয় পণ্যের সরবরাহ যথাযথ রাখা সম্ভব হলে খোলাবাজারে চাহিদা কমে যাওয়ার জন্য পণ্যসামগ্রীর মূল্যের নিম্নগতির প্রবণতা পরিলক্ষিত হয়। রাজ্যের ন্যূনতম চাহিদা যদি যথাযত বরাদ্দ ও সরবরাহের দ্বারা পূরণ করার হয়, তাহলে গণবণ্টন ব্যবস্থাকে যথার্থরূপে শক্তিশালী করা যেতে পারে। মূল্যস্তরকে নিয়ন্ত্রণ রাখার জন্য খাদ্যশস্য, চিনি ও ভোজ্যতেল ছাড়াও অন্য কয়েকটি অত্যাবশ্যকীয় সামগ্রিকেও এই ব্যবস্থায় স্থান দিতে হবে। পশ্চিমবঙ্গ সরকার বিগত অতীতে বহুবার কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব ও প্রতিনিধিত্বের মাধ্যমে ১৪ (চৌদ্দ)-টি অত্যাবশ্যকীয় সামগ্রিক ন্যায্যমূল্যে গণবণ্টন ব্যবস্থার মাধ্যমে বিক্রি করার জন্য দাবি জানিয়েছেন। এই সামগ্রিগুলি হল ঃ খাদ্যশস্য (চাল ও গম), চিনি, ভোজ্যতেল, লবণ, দেশলাই, সস্তা দামের কাপড়, ডাল, চা, শিশুখাদ্য, কাপড়কাচা সাবান, জ্বালানি (জ্বালানি কয়লা ও কেরোসিন তেল) সিমেন্ট, কাগজ ও ঔষধ। প্রকল্পটি হবে এইরকম ঃ কেন্দ্রীয় সরকার চাল, গম ও চিনির মতো এই জিনিসগুলো সংগ্রহ করবেন এবং সারা দেশে গণবণ্টন ব্যবস্থার মাধ্যমে এক দরে সেগুলি বিক্রি করার ব্যবস্থা করবেন।

খোলাবাজারে সাধারণ মূল্যস্তরে এর উজ্জ্বল প্রভাব পড়তে বাধ্য। দুঃখের বিষয় এই যে, পরপর কয়েকটি কেন্দ্রীয় সরকার "গণবণ্টন ব্যবস্থা জোরদার করতে হবে"—মুখে একথা বললেও গণবণ্টন ব্যবস্থার গুরুত্ব যথার্থ উপলব্ধি করতে পারেননি।

২১। আমি এই সুযোগে মাননীয় সদস্যগণ ও তাদের মাধ্যমে রাজ্যের জনগণের আবেদন জানাতে চাই, জনস্বার্থ খাদ্যশস্য সহ সমস্ত অত্যাবশ্যকীয় পণ্য সুষ্ঠু বণ্টনের জন্য রাজ্য সরকারকে সাহায্য করুন। অসৎ ব্যবসা ও মুনাফাবাজি যা আর্থিক ব্যবস্থায় মূল্যবৃদ্ধি ঘটায় এমন সবকিছুর বিরুদ্ধে আমাদের সতর্ক থাকতে হবে, যাতে সাধারণ মানুষের দুর্দশা আর না বাড়ে। একই সঙ্গে এব্যাপারে কেন্দ্রীয় সরকার, বিভিন্ন শ্রমিক সংগঠন, কেন্দ্র ও রাজ্য সরকার কর্তৃক অধিগৃহীত সংস্থা এবং খাদ্য ব্যবস্থার সঙ্গে জড়িত বিভিন্ন সংগঠনের সহযোগিতা আমাদের পেতে হবে।

**Mr. Speaker :** There is one cut motion to Demand No.54 which is in order. There is one cut motion to Demand No.86. The cut motion is in order. The moitons may be taken as moved.

**Demand No.54**

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**Demand No.86**

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

[4-10 — 4-20 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় স্পিকার স্যার, আজকে এখানে খাদ্য দপ্তরের ব্যয়-বরাদ্দের প্রশ্নে প্রথমেই বরাত অনুমোদন নিয়ে দু-একটি কথা বলতে চাই। আপনি ১৯৯৩-৯৪ সালের জন্য এই দপ্তরের বাজেট ধরেছেন দুটি হেড অফ অ্যাকাউন্টে, একটা হচ্ছে ২৪০৮, তাতে ধরেছেন ৩২ কোটি ৪৩ লক্ষ ৫ হাজার টাকা এবং আর একটি হেড অফ অ্যাকাউন্ট হচ্ছে ৪৪০৮, তাতে ধরেছেন ৫৬ কোটি ১৯ লক্ষ টাকা। অর্থাৎ ১৯৯৩-৯৪ সালের টোটাল বাজেট হচ্ছে ৮৮ কোটি ৪৩ লক্ষ ১৫ হাজার টাকা। ১৯৯২-৯৩ সালে আপনার বাজেট এসটিমেটস ছিল ৮৯ কোটি ৬৬ লক্ষ ১৯ হাজার টাকা। ১৯৯২-৯৩ সালে যে বাজেট বরাদ্দ ছিল ১৯৯৩-৯৪ সালে আপনার বাজেট বরাদ্দ কমে গেল। ১ কোটি ১৩ লক্ষ টাকা গত বছরের তুলনায় কমে গেল আপনার বাজেট বরাদ্দে। আপনার দপ্তরের বাজেট বরাদ্দ কমে যাওয়ার মধ্যে দিয়ে আরও একটা ভয়ঙ্কর চিত্র আমরা দেখতে পাচ্ছি। সেটা হল দুটি হেডে প্ল্যান আউটলের কি চেহারা। আপনার ৪৪০৮ হেড অফ অ্যাকাউন্ট প্ল্যান আউটলে নিল। অর্থাৎ আপনার যেখানে বাজেট এস্টিমেটস ৫৬ কোটি ১০ লক্ষ টাকার সেখানে প্ল্যান আউটলে নিল। আর একটা ২৪০৮ হেড অফ অ্যাকাউন্টে যেখানে আপনার বাজেট এস্টিমেটস ৩২ কোটি ৪৩ লক্ষ ৫ হাজার টাকা সেখানে আপনার প্ল্যান আউটলে হচ্ছে ৯২ লক্ষ ৬১ হাজার টাকা। অর্থাৎ ৩২ কোটি ৪৩ লক্ষ ৫ হাজার টাকার বাজেটে আপনি এক কোটি

টাকাও প্ল্যান আউটলে করতে পারছেন না। এই টাকা পারসেন্টেজেও আসছে না। এই ফুড ডিপার্টমেন্টটা সারা বছর ধরে চালাবেন কি করে? কোনও পারসেন্টেজই নেই প্ল্যানে। আপনার গোটা দপ্তরটা শুধু মাইনে দেবার দপ্তর? কোন পরিকল্পনা নেই? সবটাই নন-প্ল্যান এক্সপেন্ডিচার? যারা এই খাদ্য দপ্তরের বইটা তৈরি করেছেন। যারা এই পুস্তিকাটা আমাদের বিলি করেছেন তারা মাথা মুন্ড কিছু বোঝেন কিনা জানিনা। কিন্তু তা থেকে যে চিত্র প্রকাশিত হচ্ছে সেটা ভয়ঙ্কর। এই ভাবে দপ্তর চলতে পারবে বলে আমি বিশ্বাস করি না। আমি আপনাকে আর একটু পিছিয়ে নিয়ে যাই। ১৯৮৯-৯০ সালে আপনি বাজেট এস্টিমেটস ধরেছিলেন ৩৮ কোটি ১০ লক্ষ টাকা। অ্যাকচুয়ালি খরচ হয়েছিল ১৪ কোটি ১৩ লক্ষ টাকা। কেন এত ঘাটতি খাদ্য দপ্তরের মতো বাজেটে? ১৯৯০-৯১ সালে আবার অদ্ভুত চিত্র, বাজেট এস্টিমেটস ছিল ৩৮ কোটি টাকা, তাকে রিভাইজড করে করেছিলেন ৫২ কোটি, আর অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার হয়েছিল ৫৩ কোটি টাকা। এটা কেন করেছিলেন, না নির্বাচনের বছর এসেছিল। তখন একটা স্কীম তৈরি করেছিলেন, যার মধ্যে দিয়ে ভূমিহীন কৃষি শ্রমিক আর তাদের পরিবারবর্গকে গত চার বছর ধরে চার সপ্তাহ ধরে ভর্তুকিতে চাল দেবেন, তারজন্য এটা করেছিলেন এবং চার বছরে খরচ করেছিলেন ৩৩ কোটি টাকা। তৎকালীন খাদ্যমন্ত্রী, খাদ্য সচিব বললেন যে এতে বহু বাইরের মানুষ ঢুকে পড়ছে। কিন্তু এই টাকা দিয়ে যদি গ্রামে দু'আড়াই লক্ষ শ্যালো টিউবওয়েল কিনে বসাতেন, তাহলে গ্রামের বেসিক ইকনোমি অনেকখানি ডেভেলপ হতে পারত। সেটা আপনি করতে পারলেন না। কেবলমাত্র নির্বাচনের আগে কি করে ভোটগুলোকে আপনাদের পক্ষে আনা যায় তারজন্য চার সপ্তাহের জন্য একটা ভর্তুকি দিয়ে ৩৩ কোটি টাকা খরচ করলেন, রাজ্য সরকারের কোষাগার থেকে এই টাকা নিলেন। এটা নন-প্রোডাকটিভ জব, এরজন্য এই টাকা খরচ করলেন। এই টাকা দিয়ে যদি সত্যি সত্যি খাদ্য দপ্তরের ডেভেলপমেন্ট ওয়ার্কে লাগাতেন তাহলে বেসিক ডেভেলপমেন্ট হতে পারত। সেটা করতে পারলেন না। আপনি বাজেটের বক্তৃতার সঙ্গে সঙ্গে একটা করে প্রতিবেদন দেন। খাদ্য দপ্তরের প্রতিবেদনে প্রতি বছরই চাল গমের বরাদ্দ নিয়ে মানুষকে বিভ্রান্ত করা একটা হ্যাবিটে দাঁড়িয়ে গেছে। আমি '৯০-৯১' সালের পার্লামেন্টের জানুয়ারি থেকে ডিসেম্বর পর্যন্ত হিসাব কোয়েশ্চেনের রিপ্লাই থেকে বলছি যে বরাদ্দকৃত চাল গম আপনি তুলতে পারছেন না। ঐ সময়ে পশ্চিমবাংলার জন্য অ্যালটমেন্ট অব হুইট ছিল ১১ লক্ষ হাজার মেট্রিক টন, কিন্তু আপনি সংগ্রহ করেছিলেন ৯ লক্ষ ১০ হাজার মেট্রিক টন। অর্থাৎ ২ লক্ষ মেট্রিক টন কম তুলেছিলেন ১৯৯১ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর মাস পর্যন্ত চালের বরাদ্দ ছিল ৮ লক্ষ ৫৩ হাজার মেট্রিক টন, কিন্তু লিফট করেছিলেন ৬ লক্ষ ৯২ হাজার মেট্রিক টন। অর্থাৎ ৩ লক্ষ মেট্রিক টন লিফট করতে পারেননি। এক বছর পিছিয়ে '৯০ সালে গেলে দেখতে পাব যে চালের বরাদ্দ ছিল ৮ লক্ষ ৫৪ হাজার মেট্রিক টন আমি পার্লামেন্টে খাদ্যমন্ত্রীর রিপ্লাই থেকে বলছি সেখানে রাজ্য তুলেছিল ৫ লক্ষ ৫২ হাজার ৫০০ টন। অর্থাৎ প্রতি স্টেজে কেন্দ্রীয় সরকার রাজ্যের জন্য যে গম ও চালের বরাদ্দ দিচ্ছেন তা আপনি লিফট করতে পারছেন না। প্রকৃত সত্যটা তুলে না ধরে মানুষের কাছে আপনি বোঝাতে চাইছেন যে কেন্দ্রীয় সরকার আমাদের চাল-গম দিচ্ছে না। এবারে আমি আসব প্রোকিওরমেন্টের ব্যর্থতার কথায়। প্রোকিউরমেন্টের ব্যর্থতা একটা ভয়াবহ জায়গায় গিয়ে পৌঁছেছে। আপনারা উৎপাদন বেশি করেছেন বলে খুব বড়াই করছেন কিন্তু উৎপাদিত চালের টোটাল প্রোডাকশনের ১

পারসেন্টও প্রকিউরমেন্ট হচ্ছে না। আপনাদের প্রোকিউরমেন্টের যে হিসাব দিয়েছেন তাতে ১৯৮৬-৮৭ সালে ১ লক্ষ মেট্রিক টন টারগেট ছিল কিন্তু তাতে প্রোকিউরড হয়েছে ৫২ হাজার মেট্রিক টন। ১৯৮৭-৮৮ সালে টারগেট ছিল ১ লক্ষ ৬০ হাজার সেখানে প্রোকিউরমেন্ট হয়েছে ১ লক্ষ মেট্রিক টন অর্থাৎ এটা ফুল ফিল করেছেন। ১৯৮৯-৯০ সালে টারগেট ছিল ২ লক্ষ মেট্রিক টন সেখানে কেবলমাত্র ৬৯ হাজার মেট্রিক টন প্রোকিউরমেন্ট করেছেন। ১৯৯০-৯১ সালে ২ লক্ষ মেট্রিক টন ছিল টারগেট সেখানে ১ লক্ষের কিছু বেশি করেছেন। আর ১৯৯১-৯২ সালে যে হিসাব এখানে, দিয়েছেন তাতে টারগেট ছিল ২ লক্ষ মেট্রিকটন সেখানে সংগ্রহ হয়েছে ৭৯ হাজার ৭৯৪ মেট্রিক টন। সুতরাং আপনি যে বলছেন এখানে প্রচুর প্রোকিউরমেন্ট হয়েছে উই স্ট্রংলি ডিফার উইথ ইউ। আপনারা কংগ্রেস আমলের কথা তুলছেন, কংগ্রেস আমলে ১৯৭৬-৭৭ সালে গড়ে ৭১ হাজার মেট্রিক টন চাল উৎপাদন হয়েছিল সেখানে আপনারা ১৯৯১-৯২ সালে ৭৯ হাজার মেট্রিক টন চাল উৎপাদন করেছেন। আপনি তো বেশি কিছু উন্নতি করতে পারেন নি, বরং আমি বলব ট্রিমেনডাস ফেলিওর। আপনারা এই যে বিরাট ফেলিওর হচ্ছে এর প্রধান কারণ হচ্ছে আপনারা চালকল মালিকদের সঙ্গে কোনও কনফ্রনটেশন লাইনে যেতে চাইছেন না। আপনারা এ চালকল মালিকদের কাছ থেকে কোনও লেভি আদায় করতে পারছেন না। তারজন্য কোনও প্রেসারও দিচ্ছেন না কেন আপনারা জানেন গ্রামের ভোট তাহলে আপনারা পাবেন না। ওই জায়গাটায় আপনারা হাত দিতে পারছেন না। এরফলে স্ট্রাকচারটাই বদলে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ভুয়ো কার্ড বাতিল করেছেন তাহলে এই এত বছর ধরে এই ফলস রেশন কার্ড চলেছে, আর আজকে ৯২ সালে সেগুলো বাতিল হয়েছে। তাহলে এতদিন দপ্তর কি করছিল? তারপরে মাননীয় মন্ত্রী মহাশয় একটি পলিসি নিয়েছেন যে ধনীক শ্রেণীদের রেশন ব্যবস্থা তুলে দেওয়া হবে, কেবল গরিবদের দেওয়া হবে। এক্ষেত্রে আপনাদের পলিসিটা কি? কোন স্টেজকে দেবেন আর কোন স্টেজকে দেবেন না তার একটা ক্রাইটেরিয়া আমাদের জবাবি ভাষণে জানাতে হবে। মাননীয় স্পিকার মহাশয় সভাতেই একটি গুরুত্বপূর্ণ কথা বলেছেন যে এম.এল.এ যে সিটিজিয়েন সার্টিফিকেট ইস্যু করেন সেটা আর করার দরকার নেই। এম.এল.এদের ক্ষেত্রে এই যে বাধ্যবাধকতা করে দেওয়া হয়েছে সেখানে এম.এল.এরা সই করলে এবং তাদের স্ট্যাম্প ভ্যালিড হবে কিনা সেটা দেখার দরকার আছে। সেক্ষেত্রে এম.এল.এদেরে রেশন কার্ড দেওয়ার ক্ষেত্রে সইয়ের ক্ষমতা কতটা সেটা আমাদের কাছে সঠিকভাবে জানাবেন। এরপরে আমি আসছি চোরা চালানের ব্যাপারে-এই চোরা চালান আপনারা বন্ধ করতে পারছেন না। বর্ডার এলাকা দিয়ে চাল, অয়েল সিড ইত্যাদি বাংলাদেশে, নেপালে চলে যাচ্ছে। প্রোডাকশনের ২০ পারসেন্ট বর্ডার ক্রশ করে ওপাড়ে চলে যাচ্ছে। সেখানে বি.এস.এফের সঙ্গে আপনাদের প্রপার কো-অর্ডিনেশনের দরকার। সেখানে সমন্বয় সাধন না করতে পারলে খাদ্য দপ্তরের কাজ এগোবে না। সেখানে ফুড ডিপার্টমেন্ট থেকে যতই হুমকি বা হুঁসিয়ারি দেওয়া হোক না কেন কোনও কাজই হবে না। আনটিল এ কো-অর্ডিনেশন ইজ সেট আপ আপনারা কিছু করতে পারবেন না। আপনাদের মেশিনারিটাকে আগে ঠিক করতে হবে এবং এরজন্য অ্যাডমিনিস্ট্রেশনকে আরও জোরদার করতে হবে। এই ব্যাপারে আপনারা একটা নীতি অনুসরণ করুন এবং বর্ডার এলাকাকে সীল করতে হবে। তাহলে আপনাদের ভিক্ষার ঝুলি দিল্লির মুখপাত্র হয়ে বসে থাকতে হবে না। আপনারা বর্ডার এলাকা থেকে ২০ পারসেন্ট

মতো উৎপাদন বাঁচাতে পারবেন।

আপনাদের আমলে তো মজুত উদ্ধার কোথাও দেখতে পাইনা। গৌতমবাবুরা যখন ছাত্র যুব ফেডারেশনের নেতৃত্ব দিতেন ডি.ওয়াই.এফ.আই. মিছিল করতেন সেই সময় বলতেন কালোবাজারিদের হাত ভেঙে দাও। কিন্তু মজুমদাররা তারা কেউ গ্রেপ্তারও হচ্ছে না, মজুতদারের গ্রেপ্তারের ব্যাপারে যে ড্রামা গভর্নমেন্ট করছে সেটা নিয়ে আমি পরে বলছি। মজুত উদ্ধার হচ্ছে না, মজুত উদ্ধারের নামে আপনারা যা বলতে চাচ্ছেন সেটা হচ্ছে মজুতদারকে আপনারা ধরছেন, মজুতদার ভেতরে যাচ্ছে, সকালে তাকে ধরছেন বিকালে সে কোর্ট থেকে জামিন নিয়ে চলে যাচ্ছে। কোনও কিছু সিরিয়াসনেস নেই। যারা হোর্ডার যারা ব্লাক মার্কেটিয়ার তাদের সঙ্গে কে কনফ্রন্টেশন করবে, এই ব্যাপারে খাদ্য দপ্তরের সঙ্গে বিচার দপ্তরের যে জবরদস্ত একটা কিছু নিয়ম করবে সেটা তো কিছু নেই। এই কালোবাজারিদের ব্যাপারে ৮৬ থেকে ৯২ পর্যন্ত আমি একটা হিসাব দিচ্ছি, এটা আমি আপনাদের ৭ বছরের বাজেট বিবৃতি থেকে পেয়েছি, আপনারা কালোবাজারি মজুতদারদের খাবারে ভেজাল দেওয়ার জন্য গ্রেপ্তার করেছেন ১১ হাজার ২১৩ জনকে। আর পানিশমেন্ট বা কনভিকশন কত জনের হয়েছে, এটা তো পারসেন্টেজেই আসে না, এটা হচ্ছে বিলো হানড্রেড। এইক্ষেত্রে আপনারা কালোবাজারিদের সঙ্গে আর মজুতদারদের সঙ্গে কি লড়াই করবেন। আপনি দেখবেন মজুতদারদের যে মালটা পুলিশ তুলে নিয়ে যাচ্ছে সেখানে পুলিশের সঙ্গে মজুতদারদের একটা অশুভ আঁতাতের ফলে আনহোলি নেকসাসের জন্য মালটা পুলিশের হাত ঘুরে মজুতদারের মালটা আবার মজুতদারের গোডাউনে চলে যাচ্ছে। এখানে একটা প্রপার ভিজিলেন্স আপনাদের নেই। প্রপার ভিজিলেন্স থাকবে কি করে, আপনারা তো ৯৩ সালেতে ৮৪ সালের ভিজিলেন্স রিপোর্ট পেশ করছেন। তার মানে আপনারা ল্যাগিং বিহাইন্ড টেন ইয়ারস। ৯ বছর পরে আপনারা ৮৪ সালের ভিজিলেন্স রিপোর্টটা '৯৩ সালে পেশ করলেন। এতেও দেখা যাচ্ছে খাদ্য দপ্তরের কিছু অফিসার রয়েছে, তাদের ব্যাপারে কি কোনও প্রপার পানিশমেন্ট এর অর্ডার কিছু হয়েছে? আপনি বলেছেন ৪০ কোটি টাকারও বেশি দ্রব্যাদি এই গত ৭ বছরে আপনারা সিজ করেছেন, মোর দ্যান ৪০ কোটি টাকার মাল আপনারা বাজেয়াপ্ত করেছেন, তাহলে কত টাকার মাল সিজ করতে পেরেছেন, এই হিসাবটা যদি সঠিক না রাখতে পারেন তাহলে শুধু এত রেড করলাম কিন্তু সেখানে কতজনকে কনভিকশন দেখাতে পারছেন, এটা যদি না হয় তাহলে তো এইসব রেড করার কোনও মূল্য থাকবে না। এরপরে আমি আসছি ওয়েস্টবেঙ্গল এসেনসিয়াল কমডিটিস সাপ্লাই কর্পোরেশনের সিমেন্ট নিয়ে কি হচ্ছে সেই ব্যাপারে। আমার দুর্ভাগ্য যে আমি কোরাপশন চার্জ আনার ব্যাপারে একটা নোটিশ দিয়েছিলাম, কিন্তু আমাদের জনৈক বিধায়ক মারা যাওয়ায় সেদিন ডিসকাশন হয়নি, এই ব্যাপারে হাউসের সিদ্ধান্ত আছে কোরাপশন চার্জ আনতে গেলে নোটিশ দিতে হয়, সেই অনুযায়ী নোটিশও দিয়েছিলাম। ঘটনাটি হচ্ছে মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানের নাম করে বাজার থেকে ছাপা খানায় প্যাড ছাপিয়ে কতকগুলি মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানের নামে সই করে সরকারি ভর্তুকিতে যে সিমেন্ট দেয় সেই সিমেন্ট ১ থেকে দেড় লক্ষ টন লেভি সিমেন্ট তুলে কালোবাজারিতে বিক্রি করছে। সেদিন এই আলোচনাটা হল না। এই ব্যাপারে তো সেদিন আপনার একটা সৌজন্যবোধ থাকা উচিত ছিল, আপনার তো এটা মেনে নেওয়া উচিত ছিল, সিমেন্ট নিয়ে যে স্ক্যান্ডলটা

এটা জাস্টিফাই হয়নি। ওয়েস্ট বেঙ্গল এসেনসিয়াল কমডিটিস সাপ্লাই কর্পোরেশনের মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানের নামে যে লেটার হেড দিয়ে রাবার স্ট্যাম্প ইউজ করা হয়েছে, এটা ঠিক হয়নি।

[4-20 — 4-30 p.m.]

সব আপনাদের বামফ্রন্টের লোক এবং সেই চেয়ারম্যানরা অস্বীকার করেছে, এই প্যাড আমাদের নয় এবং সইটাও আমাদের নয়। সবকিছু জাল করে এই লক্ষ লক্ষ টাকার সিমেন্ট এদিক, ওদিক হয়ে গেছে। আরও একটা মারাত্মক ব্যাপার দেখছি এসেনসিয়াল কমোডিটিসের ব্যাপারে। দেখলাম এসেনসিয়াল কমোডিটিস ৯,৬০০ টন মুসুর ডাল কিনেছে। তারমধ্যে অর্ধেক বিক্রি হয়েছে, আর অর্ধেক বিক্রি হয়নি। সেই দু কোটি টাকার মুসুর ডাল আপনার গুদামগুলোতে পচছে। ডিপার্টমেন্ট এখন সার্কুলার দিচ্ছে ঐ ডাল বিক্রি করার জন্য। ১,০৩০ টাকা করে কুইন্টালে কেনা ডাল এখন ৯৫০ টাকা কুইন্টালে বিক্রি করার সার্কুলার দেওয়া হয়েছে। কিন্তু সেই ডাল লোকে নিচ্ছে না, খারাপ হয়ে গেছে বলে। আর আপনার ওয়েস্ট বেঙ্গল এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন কি ব্যবসা করে আমি বুঝি না! ১৯৮৭-৮৮ সালে আপনি ব্যবসা করেছিলেন ২৩৪.৬২ কোটি টাকা, আর লাভ দেখিয়েছেন ২.৫৯ কোটি টাকা। আর ১৯৯০-৯১ সালে ব্যবসা করেছেন ১০৭.২৬ কোটি টাকার, আর আপনি লাভ দেখিয়েছেন ৩.৬২ কোটি টাকা। যখন ২৩৪.৬২ কোটি টাকার ব্যবসা করেছেন তখন আপনার লাভ কম হয়েছে, আর যখন ১০৭.২৬ কোটি টাকার ব্যবসা করছেন তখন আপনার লাভ বাড়ছে। এটা কিরকম ব্যবসা? আমরা জানি বেশি টাকার ব্যবসা করলে বেশি লাভ হয়। আপনার প্রতিবেদন থেকে আমি এটা পেয়েছি। বেশি টাকা বরাদ্দ করলে তো রিটার্ন বেশি হবে। আপনার এসেনসিয়াল কমোডিটিসের ব্যাপারে যেটা বলেছেন সেই ব্যাপারে আমার কোনও বিশ্বাসযোগ্যতা নেই, শুধু আপনার বাজেট ছাড়া। যারা এইসব ছেপেছে তারা কি তাহলে ভুল করেছে? আবার আপনি দেখুন সব চাইতে কম লাভ হয়েছে ১.৮৬, ১৯৯১-৯২ সালে, যেখানে আপনার ১৯৯০-৯১ সালে লাভ হয়েছে, ৩.৬৪ কোটি টাকা। এই যে ট্রিমেনডাস ডেফিসিট এটা কি আপনার দপ্তরের যোগ্যতার কথা প্রমাণ করছে। এটা কোনও যোগ্যতার ব্যাপার প্রমাণ করছে না। ওয়েস্ট বেঙ্গল এসেনসিয়াল কমোডিটি সাপ্লাই কর্পোরেশন যে উদ্দেশ্য নিয়ে তৈরি হয়েছিল, সেটা কিন্তু হচ্ছে না। একটা অযোগ্যতার মধ্যে দিয়ে সেটা চলছে। আপনার প্রাক্তন খাদ্যমন্ত্রীকে দলের সমস্যা মেটানোর জন্য সেখানে চেয়ারম্যান করে রেখে দিয়েছেন। এ সার্টেন পারসেন্টেজ রিজেকটেড বাই দি পিপল ইন দি ভোট, তাকে আপনি সেখানকার চেয়ারম্যান করে রেখে দিয়েছেন। আল্টিমেটলি সেটা একটা দুর্নীতির আখড়া। আপনার রেমিডি করার কিছু নেই। তিনি আপনার থেকে বড় নেতা এবং তার ভুল, দোষ, ত্রুটি হলে আপনার বলার কিছু নেই। আপনার পক্ষে প্রতিবাদ করাও সম্ভব নয়। আপনাকে তারপর আমি বলব ফেয়ার প্রাইস শপ সম্বন্ধে। এই ফেয়ার প্রাইস শপের সংখ্যা বাড়ছে না কেন? ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় আপনার পজিশন এখন এইটথ প্লেসের পরে নাইন্থ প্লেসে। আমি আরও বলব ফেয়ার প্রাইস কো-অপারেটিভ শপস ইন দি রুর‍্যাল এরিয়াস সম্বন্ধে। এখানে আমরা দেখছি ভারতবর্ষের মধ্যে আপনার পজিশন ফিফটিন্থে এসে দাঁড়িয়েছে। আপনার উপরে আরও ১৪টা রাজ্য আছে। তারপর আপনি অথবা আপনার

আগের মন্ত্রীকে বলেছিলেন ঠিক মনে নেই, কনজিউমারস প্রটেকশন অ্যাক্টের কথা এই সভায় দাঁড়িয়ে বলেছিলেন কিন্তু সেই কনজিউমারস প্রটেকশন অ্যাক্ট কিভাবে ইমপ্লিমেন্ট করবেন ঠিক করেছেন আমরা জানতে পারছি না। এটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলি চালু করে দিয়েছে কিন্তু পশ্চিমবাংলায় কনজিউমার প্রটেকশন অ্যাক্ট চালু করার প্রশ্নে আপনাদের সাফল্য এখনও আমাদের কাছে প্রতিফলিত হলনা। সেইজন্যই বলছি. খাদ্যদপ্তরের কাছে মানুষের যে প্রত্যাশা তা আপনারা পুরণ করতে পারেন নি। আপনি প্রডাকশনের কথা বলেছেন কিন্তু আপনার সিসটেম, আপনার অ্যাডমিনিস্ট্রেটিভ চেক আপ, অ্যাডমিনিস্ট্রেশন সেগুলি যদি ঠিক ঠিক ভাবে থরোলি কাজ করে তাহলেই আপনার দপ্তর সফল হতে পারে। দ্রব্যমূল্য নিয়ে একটা প্রবলেম আছে। দিনের পর দিন দ্রব্যমূল্য বাড়ছে এবং আমরা জানি আপনারা কথায় কথায় এই দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য কেন্দ্রকে বিভিন্ন সময় গালাগাল দেন এবং আমরাও বিভিন্ন সময় এরজন্য আপনাদের দিকে অঙ্গুলি নির্দেশ করি কারণ অনেক জিনিস আছে যেগুলির জন্য কেন্দ্র দায়ী নয়। এক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে, চাহিদা এবং সরবরাহের মধ্যে যদি সমতা না থাকে তাহলে জিনিসপত্রের দাম বাড়তে পারে। এই ঘাটতি কমানোর জন্য আপনাদের একটা প্রবণতা থাকা দরকার। আপনাদের অবশ্য প্ল্যান আউট লে শূন্য, উন্নয়নের দাবি যেটা করেন তার ফলো আপ মেজার্স নিতে পারছেন না। সংগ্রহের দিক থেকে যার ফলে সেটা সাকসেসফুল হচ্ছে না। আগে আপনারা একটা দাবি করতেন যে ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিস রেশনের মাধ্যমে বিলি করার ব্যবস্থা করতে হবে। সেই ব্যাপারটা এবার দেখতে পাচ্ছি না। তবে জানবেন যে শুধু সাবসিডি দিয়ে একটা ইকনমিকে বাঁচিয়ে রাখা যায় না। তাহলে সোভিয়েত ইউনিয়নের মতন অবস্থা হবে। কাজেই শুধু ভরতুকির কথা ভাববেন না। দৃষ্টি প্রসারিত করতে হবে। সেদিক থেকে মনে হয়েছে খাদ্য দপ্তরের ব্যাপারে যে সম্ভাবনা আছে সেদিকে আপনি সঠিকভাবে নজর দিতে পারছেন না। এক্ষেত্রে দৃষ্টির অভাব আছে। ব্যুরোক্রাসি আপনার সঙ্গে সহযোগিতা করছে না। প্ল্যান বাজেটের টাকা আপনি পাচ্ছেন না। কতকগুলি বস্তাপচা কথা দিয়ে আপনি আপনার বিবৃতি রচনা করেছেন। কালোবাজারি, মুনাফাখোরদের ঠিকমতন ধরা হচ্ছে না। কোনও ভিজিলেন্স নেই, রেড হচ্ছে না। এইসব কারণে আপনার বাজেটের বিরোধিতা করে আমি শেষ করলাম।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী আজ এই সভায় তার দপ্তরের যে বরাদ্দ উপস্থিত করেছেন তা সমর্থন করে এবং বিরোধীদের কাটমোশনগুলির বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, কংগ্রেসের মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ভূমিহীন কৃষি শ্রমিকদের তিন টাকা কে.জি. দরে ৪ সপ্তাহ ধরে যে চাল দেওয়া হচ্ছে তার বিরোধিতা করেছেন। স্যার, কেন্দ্রীয় সরকারের বঞ্চনা সত্ত্বেও আমাদের সরকার এখানকার ১ কোটি ৩৪ লক্ষ ২৩ হাজার ৯৯১ জন কৃষি শ্রমিককে শস্তা দরে ৪ সপ্তাহ ধরে চাল দিচ্ছেন। আমি প্রথমেই এরজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। তারপর ওরা প্রকিওরমেন্টের কথা বলেছেন। বলেছেন, প্রফুল্ল সেনের আমলে ৪ লক্ষ মেট্রিক টন সংগ্রহ হয়েছিল, বামফ্রন্ট তা করতে পারেন নি। স্যার, একথা ঠিকই যে স্বাধীনতার পর থেকেই আমাদের পশ্চিমবাংলা খাদ্যে ঘাটতি রাজ্য। এখানে প্রথম খাদ্যমন্ত্রী হয়েছিলেন ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ। এবং তিনি এই

যে বললেন যে মজুতদারকে বা কেন দুর্নীতিপরায়ন অফিসারকে শাস্তি দেওয়া হয়নি, দেওয়া হয়েছে কিন্তু এটা প্রয়োজনের তুলনায় কম হয়েছে। কিন্তু ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষ যখন মুখ্যমন্ত্রী ছিলেন, তখন তিনি দুর্নীতিবাজ ব্যবসায়ীদের ধর পাকড় করছিলেন, তখন সেই দুর্নীতিবাজ ব্যবসায়ীরা সকলে মহাত্মা গান্ধীর কাছে গিয়ে বললেন, আমরা কি কংগ্রেসকে এই জন্য নিয়ে এসেছি? এর ফলে ডঃ ঘোষের চাকরি গেল, ডাঃ বিধানচন্দ্র রায় মুখ্যমন্ত্রী হয়ে এলেন। প্রফুল্লচন্দ্র সেন তখন উপ মুখ্যমন্ত্রী এবং খাদ্যমন্ত্রী হলেন, তিনি ১৯ বছর ছিলেন, এই সম্পর্কে আপনারা সকলেই জানেন যে তিনি কি কি খাবার উপদেশ দিয়েছিলেন। যে সমস্ত খাদ্য তিনি খেতে বলেছিলেন তা এখনকার আমলে কোনও ক্ষেত মজুরও খায় না। বাঁকুড়া, পুরুলিয়া, পশ্চিম দিনাজপুর এলাকায় ঘাসের বীজ পর্যন্ত চাষ করিয়েছিলেন। এখানকার একজন এম.এল.এ. হরিপদ চ্যাটার্জি তিনি স্পিকারের কাছে একটা চিঠি লিখেছিলেন, সরকার যে কন্ট্রোলে কাপড় দিচ্ছে, তার প্রতিবাদে তিনি হাউসে গামছা পরে আসার অনুমতি চেয়েছিলেন। গতকাল মাননীয়া সদস্য সাবিত্রী মিত্র দু খানা রিলিফের কাপড় এনে দেখিয়েছেন। আমার এই সম্পর্কে একটা গল্পের কথা মনে পড়ে। আমার দাদুর কাছ থেকে এটা শোনা। দাদু বলেছিলেন "আমাদের জাতে ছোট বেলায় বিয়ে হত। তখন ম্যাক্সি, মিডি, এইসব ছিল না। ছোট ছোট মেয়েরা গামছা পরে থাকতো। দাদু যখন গিয়েছিলেন, বিয়ে করতে, তখন দিদিমা রাস্তার ধারে গামছা পরে বন্ধুদের সঙ্গে খেলা করছিলেন। দিদিমাকে শেখানো হয়েছিল গুরুজনদের দেখলেই মাথায় ঘোমটা দিতে, বন্ধুরা দাদুকে দেখে বলল ঐ তোর বর এসেছে, তখন দিদিমা সেই গামছা খুলে মাথায় দিয়েছিল। একদিকে লজ্জা ঢাকতে গিয়ে আর এক দিকে নিরাবরণ হয়ে গেলেন। স্বাধীনতার ৪৭/৪৮ বছর পরেও আজকে রিলিফের কাপড় দিতে হচ্ছে। শাসন ব্যবস্থাকে আপনারা এমন জায়গায় নিয়ে গেছে, যেটা এটাকে রুখতে পারছে না। আপনারা বলছেন, আমরা কেবল বলি কেন্দ্রের বঞ্চনার কথা, কেন্দ্র দেয় না। আপনাদের শাসন ব্যবস্থার বিরুদ্ধে আমাদের লড়াই করতে হয়, এই সমস্ত গ্রামের মানুষকে আপনাদের শাসন ব্যবস্থার বিরুদ্ধে লড়াই করতে হবে। রিলিফ দিতে যাতে না হয়, এই সমস্ত গ্রামের মানুষকে তারজন্য ব্যবস্থা করা হচ্ছে। কিন্তু কেন্দ্রের বঞ্চনা, আমাদের বারবার অন্য জায়গায় নিয়ে যাচ্ছে। চিনির ক্ষেত্রে আমরা পাই বিধি বদ্ধ রেশন এলাকার এবং এম.আর. এলাকার জন্য ৪০০ থেকে ৫০০ গ্রাম। যেখানে চন্ডীগড়, দিল্লি ৮০০ গ্রাম করে পায়। কিন্তু আমাদের সেখানে বরাদ্দ হচ্ছে মাত্র ৪০০/৫০০ গ্রাম। মাসিক বরাদ্দ ২৭ হাজার ১৮২ মেট্রিক টন, কিন্তু প্রয়োজন আমাদের ৪০ হাজার মেট্রিক টন। কেরোসিনের কথা বললেন, কেরোসিন নাকি পাচার হয়ে যাচ্ছে। আমাদের রাজ্যে মাসিক চাহিদা হচ্ছে ৯৭ হাজার ৫০০ কিলো লিটার। ৯২ সালে বরাদ্দ ছিল ৭৮.৫৭ কিলোলিটার। চাহিদার তুলনায় শতকরা ৬৩ ভাগ কম।

[4-40 — 4-50 p.m.]

আমাদের এ রাজ্যে বার্ষিক জ্বালানি কয়লার চাহিদার পরিমাণ যেখানে ১২ লক্ষ মেট্রিক টন, সেখানে ১৯৯২ সালে কেন্দ্রীয় বরাদ্দের পরিমাণ ছিল মাত্র ৭.৮ লক্ষ মেট্রিক টন। দুর্ভাগ্যবশত কোল ইন্ডিয়া লিমিটেড থেকে প্রাপ্ত প্রকৃত সরবরাহের পরিমাণ ছিল ১,৫৪,৩১৯ মেট্রিক টন। অর্থাৎ প্রায় ১৯.৮ শতাংশ মাত্র। আমার যা চাইছি তা পাচ্ছি না। আমাদের

বঞ্চিত করা হচ্ছে। বার বার এই জিনিস হচ্ছে। আমাদের খরা প্রবণ পার্বত্য এলাকার দরিদ্র অঞ্চলে ১৯টি আই.টি.ডি.পি সেন্টার আছে। সেখানে অল্প দামে চাল গম দেবার জন্য '৮৭ সালে সেন্ট্রাল গভর্নমেন্ট একটা আইন করেছিল। ঐ ১৯টি সেন্টারের এবং আরও ৩৪টি ডি.পি.এ.পি. সেন্টারের মাধ্যমে ৩৮,২৬,৯৯৬ জন ব্যক্তিকে রাজ্য সরকার প্রতি বছর ৪৯ লক্ষ টাকা করে ভরতুকি দিয়ে চাল গম সরবরাহ করছে এবং '৯৩ সালে ট্রেনের ভাড়া বৃদ্ধির দরুন আরও ২২ লক্ষ টাকা অতিরিক্ত ভরতুকি দিতে হচ্ছে। সুতরাং বিরোধী সদস্যরা যে কথা বলছেন সে কথা মোটেই ঠিক নয়। মাননীয় বিরোধী সদস্য এখানে অসত্য ভাষণ পরিবেশন করলেন। উনি খাদ্য শস্য উৎপাদনের কথা বললেন। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে যেখানে মোট ৭১ লক্ষ মেট্রিক টন খাদ্য শস্য উৎপন্ন হয়েছিল, সেখানে ১৯৯২ সালে ১ কোটি ২৮ লক্ষ মেট্রিক টন খাদ্য শস্য উৎপন্ন হয়েছে। তথাপি আমাদের ২৪ লক্ষ মেট্রিক টন খাদ্য শস্যের ঘাটতি থেকে যাচ্ছে। আমাদের খাদ্য শস্যের ঘাটতি পূরণ করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের এবং এফ.সি.আই.-র মাধ্যমে তাদের এই কাজ করার কথা। তারা কোনও সময়ই রাজ্যকে তার ন্যায্য বরাদ্দ সরবরাহ তো করছেই না, উপরন্তু সময়ে মাল আসছে না। এফ.সি.আই.-কে রাজ্য সরকার সঠিক সময় টাকা পয়সা দেওয়া সত্ত্বেও তারা মাল সরবরাহ করতে পারছে না। অনেক সময়ে ওয়াগনের অভাবে এই মাল তারা সরবরাহ করতে পারছে না। এই ওয়াগন সরবরাহের দায়িত্বও কেন্দ্রীয় সরকারের। আমাদের অফিসাররা তদন্ত করতে গিয়ে শুনছেন—সেন্ট্রাল থেকে এবিষয়ে তদন্ত করার জন্য টিম আসবে, রেলওয়ে বোর্ড থেকে টিম আসবে, তারা সেটা দেখবেন। ওয়াগনের যে মাল পাঠাবার কথা, তার চেয়ে কম মাল পাঠানো হচ্ছে। বিরোধী সদস্যরা নিশ্চয়ই জানেন আমাদের বিধিবদ্ধ রেশনিং এলাকায়—বৃহত্তর কলকাতা এবং কয়লা খনি অঞ্চল সহ বিভিন্ন শিল্পাঞ্চল মিলিয়ে—দেড় কোটির ওপর বিভিন্ন প্রদেশের মানুষের বাস। আমরা বার বার বলছি, এই সমস্ত মানুষদের জন্য কেন্দ্রকে অতিরিক্ত খাদ্যশস্য বরাদ্দ করতে হবে। এছাড়া আমাদের রাজ্যে আগে যে কৃষি জমি ছিল সেই জমির একটা বৃহৎ অংশে কেন্দ্রীয় সরকারের অনুরোধে পাট এবং চা-এর চাষ হচ্ছে। তারা আমাদের বলেছিলেন ঐ সমস্ত জমিতে দেশের বৃহত্তর স্বার্থে চা এবং পাট চাষ করতে হবে। তার দ্বারা আমাদের দেশ বৈদেশিক মুদ্রা অর্জন করবে। পরিবর্তে তারা আমাদের চাল ও গম সরবরাহ করবেন। আমরা দেশের স্বার্থে চা এবং পাটের চাষ করছি। কিন্তু কেন্দ্রীয় সরকার তাদের প্রতিশ্রুতি মতো আমাদের চাল গম কখনওই সরবরাহ করছেন না। এখন আমরা যদি আমাদের রাজ্যের কৃষকদের বলি যে, তোমাদের ঐ জমিতে চা বা পাটের চাষ করতে হবে না, তোমরা চাল গমের চাষ করো। তাহলে সেটা অন্যরকম চিন্তা-ধারার পরিচয় দেওয়া হবে। সেজন্য আমরা তা বলছি না। কেন না আমরা জানি সেটা ঠিক নয়। সেইজন্য আমরা কেন্দ্রের কাছে বার বার চাল গমের দাবি জানাচ্ছি। আমরা কেন্দ্রকে বলেছিলাম ১৪টি নিত্য প্রয়োজনীয় দ্রব্য ন্যায্য দামে সারা ভারতবর্ষে (এক মূল্যে) সরবরাহ করার ব্যবস্থা করা হোক। কিন্তু আমাদের সে কথায় ওরা কর্ণপাত করলেন না। এরজন্য ৫ হাজার কোটি টাকার ভরতুকি দিতে হত। ভারতবর্ষের সমস্ত মানুষ এই সুযোগ পেত। এরমধ্যে প্রাদেশিকতা বা পশ্চিমবঙ্গের কোনও ব্যাপার ছিল না। একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থ রক্ষা করার জন্য এটা করা হল না। আমরা জানি রাজনীতিগতভাবে আমাদের দেশের একচেটিয়া পুঁজিপতিরা কংগ্রেসের সমর্থক। সুতরাং তাদের স্বার্থ দেখার জন্যই ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস সারা দেশে

ভরতুকি দিয়ে একই দামে সরবরাহ করার ব্যবস্থা ওরা করলেন না। মাননীয় মন্ত্রী মহাশয় গাঁয়ে-গঞ্জে রেশন দোকানের মাধ্যমে দেশলাই, মোমবাতি, বিস্কুট, খাতা, সাবান প্রভৃতি কিছু কিছু সরবরাহ করার ব্যবস্থা করেছেন। এই প্রসঙ্গে আমি তাকে অনুরোধ করব, তিনি রেশন দোকানের মাধ্যমে পোস্ত সরবরাহ করার ব্যবস্থা করুন। আমরা জানি আমাদের রাজ্যের কিছু কিছু জেলার মানুষরা, গরিব মানুষরা পোস্ত খেতে খুব ভালবাসে। এই প্রসঙ্গে আমি সরকারের কাছে আরও অনুরোধ করব যে, সরকারের পক্ষ থেকে পশ্চিমবঙ্গের কৃষকদের পোস্ত চাষ করতে বলা হোক। বিভিন্ন জায়গায় পোস্ত চাষ করার বিশেষ সম্ভাবনা আছে। আজকের দিনে এটা একটা খুব ভাল অর্থকরি ফসল। এক বিঘা জমিতে ধান চাষ করে যা আয় হয় তার চেয়ে অনেক বেশি আয় করতে পারবে কৃষকরা এক বিঘা জমিতে পোস্ত চাষ করে। পোস্ত চাষ করে এক বিঘা জমিতে থেকে প্রায় ১ লক্ষ টাকা আয় করা সম্ভব। তবে এক্ষেত্রে সেন্ট্রাল গভর্নমেন্টের অনুমতির প্রয়োজন আছে। এটার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের অনুমতির প্রয়োজন আছে। আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, কৃষকরা যাতে এখানে পোস্ত চাষ করতে পারে তারজন্য আপনি সেন্ট্রাল গভর্নমেন্টের অনুমতি নিন। গরিব মানুষেরা এই পোস্ত কিনে খেতে পারছে না। এই পোস্ত যদি রেশনের মাধ্যমে সরবরাহ করা হয় তাহলে গরিব মানুষরা খেতে পায়। আপনি পোস্ত চাষের ব্যবস্থা করুন। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## POINT OF INFORMATION

**শ্রী ননী কর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, অন এ পয়েন্ট অফ ইনফরমেশন। আমি আপনাকে জানাতে চাই, আজকে অসংগঠিত শিল্পের হাজার হাজার শ্রমিক সিটুর নেতৃত্বে এসপ্লানেড ইস্টে জমা হয়েছে। আপনি জানেন, ভারতবর্ষ শ্রমজীবী মানুষের শতকরা ৯০ ভাগই হচ্ছে অসংগঠিত শিল্প শ্রমিক। তারা আগামী ১৪ তারিখে সারা ভারতবর্ষে ধর্মঘট করবেন। তাদের দাবি হচ্ছে শ্রমিক হিসাবে স্বীকৃতি চাই। শ্রমিকদের জন্য আইন কম আছে। যেটুকু আইন আছে সেই আইনের সুবিধা যাতে অসংগঠিত শিল্পের শ্রমিকরা পায় শিক্ষা, চিকিৎসা ইত্যাদির ক্ষেত্রে তারজন্য হকার্স, রিক্সা চালক থেকে আরম্ভ করে অন্যান্যরা এই দাবি করছে। এটা আমি আপনাকে জানাতে চাইছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমারও একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে। মাননীয় সদস্য শ্রী ননীকর মহাশয় শ্রমিকদের দাবি-দাওয়ার বিষয়ে বললেন। আমি আপনাকে একটি ইনফরমেশন দিচ্ছি। আপনি জানেন, সংবাদপত্রে বেরিয়েছে, গতকাল চুঁচুড়া শহরে সরকারি কর্মচারী ফেডারেশনের লোকেরা অতিরিক্ত পাওনা ডি.এর জন্য যেটা থেকে তাদের বঞ্চিত করা হয়েছে তারজন্য প্রশাসনের বিরুদ্ধে বিক্ষোভ দেখাচ্ছিল, তখন পুলিশ প্রশাসন তাদের উপর নির্মমভাবে মারধোর করেন, লাঠি চালায়, টিয়ারগ্যাস ছোঁড়ে এবং গুলি চালায়। এতে সমস্ত কর্মচারিরা হতভম্ব হয়ে যায়। আগামীকাল তারা সারারাজ্য জুড়ে এর বিরুদ্ধে প্রতিবাদ জানাবেন কালোব্যাজ পড়ে।

**শ্রী ডেপুটি স্পিকার ঃ** এটা বলা যাবে না, এটা অ্যাডজোর্নমেন্ট মোশনে ছিল. সুতরাং

নো পয়েন্ট অফ ইনফরমেশন। আপনি ডিমান্ডের উপর আপনার বক্তব্য রাখুন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী শ্রী নরেন দে মহাশয় তার দপ্তরের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি সেই দাবির বিরোধিতা করছি। কারণ সরকারি মন্ত্রীরা প্রায়ই বলেন, আমরা নাকি বিরোধিতা করার জন্য বিরোধিতা করছি। কিন্তু আমি যে প্রশ্নগুলি, যে অভিযোগগুলি আপনাকে বলব সেটা একটাও মনগড়া নয়। মন্ত্রী যেটুকু বলেছেন তার ভিত্তিতে, তার দপ্তরের যে তথ্য আছে সেই তথ্যের ভিত্তিতে বলব। মন্ত্রী যদি সাটিসফাই করতে পারেন বা নিজে যদি সাটিসফায়েড হোন তাহলে বুঝব মন্ত্রী মহাশয়ের সাহস আছে। রিপোর্ট অফ দি ওয়ার্কিং অফ দি ডিপার্টমেন্ট অফ ফুড অ্যান্ড সাপ্লাইজ তার অ্যানেক্সচার টু দি বাজেট স্পীচ অফ শ্রী নরেন্দ্র নাথ দে, এ বছরে যেটা দিয়েছেন তাতে প্রথম পাতায় দেখছি, চাল ও গম কেন্দ্রীয় সরকার রাজ্যের যোগান অনুযায়ী খাদ্য সামগ্রি বরাদ্দ করছেন না। এই যে বরাদ্দ করছেন না বলেছেন কোথা থেকে এই তথ্য পেলেন? আপনি ১২ মাসের যে মান্থলি রিপোর্ট দিয়েছেন সেটা পড়তে গেলে সময় লাগবে। আমি ১ মাসের রিপোর্ট পড়ছি, গত এপ্রিল মাসের, ১৯৯৩, অ্যালটমেন্ট অ্যান্ড ডিস্ট্রিবিউশন অফ রাইস অ্যান্ড হুইট আন্ডার পি.ডি.সিস্টেম এম.টি.চ্যানেলে, তাতে বলেছেন, তাতে অ্যালটমেন্ট কত ছিল? রাইস অ্যালটমেন্ট ছিল ৪৬৫৮০ মেট্রিক টন, তুলেছেন কত? তুলেছেন ২১৯০৪ মেট্রিক টন, আর উনি বলছেন কেন্দ্রীয় সরকার চাল দিচ্ছেন না। গম দিচ্ছে না, কেন্দ্রীয় সরকার চাল অ্যালট করেছেন ৪৬৫৮৩ মেট্রিক টন, আর উনি তুলেছেন মাত্র ২১৯০৪ অর্থাৎ তুলতে পারেন নি ৫২.০৮ পারসেন্ট, আর বলছেন কেন্দ্রীয় সরকার দেন নি। কেন্দ্রীয় সরকারের গম অ্যালটমেন্ট ছিল ৪৮ হাজার ১৮ মেট্রিক টন, অবটেক করলেন কত, ২৮১৭৯, বলছেন কেন্দ্রীয় সরকার দেয়নি। সেখানে তুললেন মাত্র ৫৭.৪৮২ পারসেন্ট। তুলতে পারেন নি ৪২.৫২ পারসেন্ট। ১২টা মাসের যদি পড়ে শোনাই দেখা যাবে একই অবস্থা। বলছেন কেন্দ্রীয় সরকারের চাল, গমের বরাদ্দ কম যারজন্য মানুষকে রেশনে ঠিক দিতে পারছেন না। মাননীয় মন্ত্রী নিজের ব্যর্থতা ঢাকবার জন্য কেন্দ্রীয় সরকারের উপর দোষ চাপাবেন আর আমাদের তা বিশ্বাস করতে হবে এতবড় মূর্খ আমরা নই। তারপর লেভির চিনির মাসিক কেন্দ্রীয় বরাদ্দ অনেক কম, তাই উনি দিতে পারেন নি, চিনির ক্ষেত্রে বরাদ্দ কম, উনি বলছেন, এপ্রিল মাসে চিনির বরাদ্দ ২১ হাজার ৮৯৫ মেট্রিক টন, কিন্তু উনি তুলেছেন কত, ২০ হাজার ২৪২ মেট্রিক টন। ২১৮৯৫ মেট্রিক টন বরাদ্দ করার পরে মাত্র ২০২০০ মেট্রিক টন তুলেছেন, এপ্রিল মাসে। এইরকম ১২টা মাসের হিসাব আমি দিতে চাই না, তবে দিলে সব দিতে পারি। উনি বলছেন আমি চিনি দিতে পারছি না চাল, গম দিতে পারছি না, কেন্দ্র দিচ্ছে, উনি তুলতে পারবেন না আর নিজের ব্যর্থতা ঢাকবার জন্য কেন্দ্রের উপর দোষ চাপাচ্ছেন। উনি যে বইটা দিয়েছেন ওটা থেকে একটু পড়ে শোনাই, সবই কেন্দ্র দেবে, পশ্চিমবঙ্গকে চাল, গম খাওয়াবে এটা হবে কেন? আপনাদের কৃষি দপ্তরের চাল, গম আপনারা কালেকশন করতে পারেননি, ঐ যে আপনাদের কৃষিমন্ত্রী মহাশয় ওনার বাজেটে বলেছেন চাল বেড়ে যাচ্ছে, তা এইসব বেড়ে যাওয়ার কৃতিত্ব আপনারা দাবি করবেন কিন্তু কৃতিত্বের ফসল পশ্চিমবঙ্গের মানুষকে দিতে পারবেন না কেন? ১৯৯০-৯১ সালের বইটা পড়ে শোনাই, সেই রিপোর্টে বলা হয়েছে আপনারা চাল কল মালিকদের কাছ থেকে কালেকশন

লক্ষ্যমাত্রা স্থির করেছিলেন ১ লক্ষ ৩ হাজার ৫৮ টন, চাল কল মালিকদের কাছ থেকে আদায় করতে পারেন নি। ১৯৯১-৯২ লক্ষ মাত্রা ছিল ২ লক্ষ টন, সেখানে তুলেছেন কত, মাত্র ৭৯ হাজার ৭৯৪ টন। ১৯৯২-৯৩ সালে লক্ষ্যমাত্রা কত ছিল? ২ লক্ষ ৪০ হাজার মেট্রিক টন, করেছেন ১ লক্ষ ২৮ হাজার ৬৩ ২০.২.৯৩ পর্যন্ত। এখন হয়ত একটু বাড়তে পারে। সেখানে চাল কলের মালিকদের কাছ থেকে কালেকশন করবেন ১৬০ হাজার মেট্রিক টন, ওনার বইতে বলছেন এখন শুরু হয়নি।

[5-00 — 5-10 p.m.]

কালেকশন করতে পারছেন না, আপনার লজ্জা করে না? লক্ষ্য মাত্রা পূরণ করতে পারেন না কেন্দ্রের উপর দোষ চাপাচ্ছেন, কোন অধিকারে আপনি বাজেট প্লেস করতে এসেছেন? ধান ভানতে শিবের গীত গাইছেন, কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বলতে আরম্ভ করেছেন। তারপর কেরোসিন তেলের ব্যাপারে এক জায়গায় বলেছেন একই কথা। উনি কেরোসিন তেল দিতে পারছেন না, যেটুকু পেয়েছেন তা বন্টনের ক্ষেত্রে এত বৈষম্য কেন? আপনারা গ্রাম উন্নয়নের জন্য কাজ করেন, গ্রামীণ অর্থনীতির কথা বলেন, গ্রামের মানুষের কথা চিন্তা করেন। গ্রামের জন্য কি করেছেন? গ্রামে কেরোসিন তেলের ব্যাপারে কি করেছেন? যেখানে শহরাঞ্চলে ২.৫ থেকে ৩ লিটার পার ইউনিট পার মান্থ দিচ্ছেন সেখানে গ্রাম্য এলাকায় দিচ্ছেন ১ লিটার পার ইউনিট পার মান্থ। কিন্তু শহরে গ্যাস আছে, ইলেক্ট্রিসিটি আছে এবং শহরে লোডশেডিং কম হয়, সেখানে দিচ্ছেন এতটা করে। আর গ্রাম, যেখানে ছেলেমেয়েরা পড়াশুনা করে কেরোসিনের উপর নির্ভর করে সেখানে দিচ্ছেন পার ইউনিট এক লিটার করে মাসে! এইভাবে শহরের সঙ্গে গ্রামে বৈষম্য রেখে দিয়েছেন, আবার বড় বড় কথা বলেন আপনারা। মন্ত্রী মহাশয় রান্নার গ্যাসের ব্যাপারে উদ্বেগ প্রকাশ করেছেন। রান্নার গ্যাসের ব্যাপারে গত ১৩ই মে, ১৯৯৩ উনি একটি টেলেক্স মেসেজ পাঠিয়েছিলেন, মেসেজ নম্বর ২৮৮-এম.আই.সি। ফুড অ্যান্ড সাপ্লাই, ডেটেড ১৩.৫.৯৩, কেন্দ্রের সতীশ শর্মার কাছে। সতীশ শর্মা তার সেই প্রপোজাল কিছুদিনের মধ্যেই অ্যাকসেপ্ট করেছিলেন, কিন্তু লেনদেনের ব্যাপারটা ঠিক করতে পারেননি বলে, কোনও প্রাইভেট কোম্পানিকে দায়িত্বটা দেবেন সেটার ফয়শালা করতে পারেননি বলে সতীশ শর্মা কো-অপারেশন করতে এগিয়ে এলেও আপনি সেটা গ্রহণ করতে পারেননি। মিঃ ডেপুটি স্পিকার স্যার, ই.সি.এস.সি. ১৯৭৪ সালে স্থাপিত হয়েছিল। এটা একটা লাভজনক সংস্থা। আগে ওখানে চেয়ারম্যান হিসাবে মন্ত্রী থাকতেন বরাবর। কিন্তু একজন মন্ত্রী, যিনি নির্বাচনে হেরে গেছেন, তাকে ঐ সংস্থার চেয়ারম্যান করে বসিয়ে দিলেন। আজকে সেখানে ব্যবসা কমে আসছে। যেখানে ১৯৮৭-৮৮ সালে ব্যবসা হয়েছিল ২৩৪.৬২ কোটি টাকার সেখানে ১৯৮৮-৮৯ সালে ব্যবসা হয়েছে ১৭৮.৬৪ কোটি, ১৯৮৯-৯০ সালে ১১৯.১২ কোটি, ১৯৯০-৯১ সালে ১০৭.২৬ কোটি, ১৯৯১-৯২ সালে ৬৬.৩০ কোটি টাকার। দেখা যাচ্ছে প্রতি বছর ব্যবসা কমে আসছে। আর লাভ, সেটা কিভাবে কমছে? যেখানে ১৯৯০-৯১ সালে ৩.৬২ কোটি টাকা লাভ হয়েছিল সেখানে ১৯৯১-৯২ সালে লাভ হয়েছে ১.৮৬ কোটি টাকা। এই রিপোর্ট আপনি আপনার বইয়েতে দিয়েছেন। আপনার দেওয়া তথ্য থেকে দেখা যাচ্ছে, প্রতি বছর লাভটা কমে যাচ্ছে। আজকে লাভটা কমছে কেন? কারণটা আপনি বলতে পারবেন না। নির্মলবাবু হেরে গেছেন বলে

আপনি মন্ত্রী হয়েছেন, কিন্তু নির্মলবাবু জিতলে আপনি মন্ত্রী হতেন না, কারণ নির্মলবাবু সঙ্গে সি.পি.এমের সম্পর্ক ক্লোজড এবং তারজন্য তাকে চেয়ারম্যান করে আজকে ওখানে খরচ বাড়িয়েছে। তারজন্য ৪নং হো-চি-মিন সরণীতে মাসিক ২৩ হাজার টাকা ভাড়ায় ই.সি.এস.সির জন্য অফিস ভাড়া করে অতিরিক্ত খরচ বাড়িয়েছেন। শুধু তাই নয়, তারজন্য ৩ লক্ষ টাকা সেলামি দিতে হল কাগজে-কলমে। আজকে ই.সি.এস.সির চেয়ারম্যান ঐ সংস্থার গাড়ি নিয়ে পুরুলিয়ার রামকৃষ্ণ মিশনে তার ছেলেকে দেখতে যাচ্ছেন, তার স্ত্রী ই.সি.এস.সির গাড়ি নিয়ে স্কুলে যচ্ছেন। আজকে কি করে ই.সি.এস.সির চেয়ারম্যান সরকারি গাড়ি চেপে পুরুলিয়ায় রামকৃষ্ণ মিশনে যান বা তার স্ত্রী স্কুলে যান?

এই আনহোলি অ্যালায়েন্সের জন্য, আপনি চিন্তা করে দেখুন, আপনার পি.ডি.এস-এ যে বরাদ্দ আছে টাকা সেই টাকাগুলি আপনি ট্রান্সপোর্ট কনট্রাক্টরদের পেমেন্ট করে দিচ্ছেন। এবং এটা সমস্ত জেলাতে হচ্ছে হুগলি জেলার ক্ষেত্রে অভিযোগ এসেছে আপনার কাছে, আপনি কোনও ব্যবস্থা করতে পারছেন না। তারপর এই যে এফ.সি.আই. টেক ওভার করলেন, এটা করার পর কি হল? রেশনের দোকানের মালিক তো আর টাকা বা বিড়লা নয়, সাধারণ মধ্যবৃত্ত ঘরের লোক। এখন অবশ্য কমরেডরা পাচ্ছে। পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ থেকে তাদের দেওয়া হচ্ছে এবং ছোট ছোট ব্যবসাদারদের থেকে মাল নিয়ে তাদের ৫ হাজার, ১০ হাজার টাকা দিচ্ছেন। আপনারা রেশনের দোকানের জন্য মাল দেন, সেই একটা সপ্তাহের মাল তুলতে আগে টাকা দিতে হয়। একটা সপ্তাহের মাল তুলতে প্রায় ২০ হাজার টাকা লাগে। আগাম ৪-৫ উইকের টাকা জমা দিয়ে দিচ্ছে কিন্তু মাল পাচ্ছে না। এই টাকাগুলি দেবে কে? কেন ৪-৫ উইকের টাকা দিয়ে মাল পাচ্ছে না? এই সমস্ত ব্যাপারে আপনি কিছু বলতে পারছেন না। শুধু কেন্দ্রীয় সরকারের উপর দোষারোপ করে যাচ্ছেন, বড় বড় কথা শুধু বলে যাচ্ছেন। মুসুর ডাসেব ব্যাপারে মাননীয় সদস্যরা বলেছেন। ই.সি.এস.সি-র ব্যাপারে বললে আ[illegible] বলবেন নির্মলবা[illegible]কে ১ টাকা রেমুনারেশন দিচ্ছি। এইরকম সুযোগ সুবিধা পেলে আমি ৫ [illegible] দিয়ে এই ই.সি.এস.সি.-তে কাজ করতে রাজি আছি, আমার রেমুনারেশন চাই না। আমার জানা অনেক রিটেয়ার্ড আই.এ.এস অফিসার আছেন, রিটেয়ার্ড আই.পি.এস অফিসার আছেন যারা বিনা রেমুনারেশনে এই ই.সি.এস.সি-তে কাজ করতে রাজি আছেন। আপনি যদি চান তাদের অমি দিতে রাজি আছি। নির্মলবাবুকে ১ টাকা মাইনে দিয়ে উপকার নিতে হবে না। আপনি সিদ্ধান্ত নিন, লোক দরকার হলে আমাকে বলবেন, আমি দিয়ে দেব। নির্মলবাবুকে এই মাইনে দিচ্ছেন, এইসব বলবেন, আপনার খুব উপকার করছেন এইসব দেখাবার চেষ্টা করবেন না। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে আজকে এক্সপোর্টের কি অবস্থা। আপনার ছোট দল, আপনাদের দলের খরচ আছে, আপনাদের বামফ্রন্টের আশ্রয় নিয়ে আশ্রিত হিসাবে কাজ চালাতে হচ্ছে। পার্টি চালাতে হবে তাই বিভিন্ন দপ্তর থেকে কিছু না দিলে পার্টি চলবে কি করে? আবার সি.পি.এম-কেও টাকা দিতে হচ্ছে। আপনি তো সবটা নিতে পারছেন না, টাকা ভাগ করে নিতে হচ্ছে। আপনারাও ভাগে টাকা পেয়েছেন আমরা জানি। আপনি আমার জেলার লোক, আপনাকে ব্যক্তিগত আক্রমণ করতে চাই না। আপনি বলুন আপনার গাড়ি নিয়ে কেন আপনি পান্ডুয়ায় গিয়েছিলেন? আপনার গাড়ি অ্যাটাক হল। আপনি মন্ত্রী হিসাবে কোনও কাজে গিয়েছিলেন পান্ডুয়ায়? সেখানে আপনার গাড়ি অ্যাক্সিডেন্ট হল, কোথায় ঘুরতে গিয়েছিলেন আপনি? আপনার ট্যুর প্রোগ্রাম

কি ছিল? লক বুকে কি আছে বলুন। আপনি যদি বলেন আমি হাউস চলাকালীন আমি বলতে পারি আপনার কোন গাড়ি কোথায় ছিল, কোন সময় কি করছিল। লক বুকে আপনি প্রমাণ করতে পারবেন যে গাড়িগুলি সেই সব জায়গায় ছিল? সেইজন্য আপনার বাজেটের বিরোধিতা করছি। আপনার লজ্জা না থাকতে পারে, কিন্তু পশ্চিমবাংলার মানুষের বিবেক আছে। আপনার মতো দুর্নীতিগ্রস্ত দপ্তরের, দলবাজি করা দপ্তরের বাজেটের বিরোধিতা না করলে বিবেকের জ্বালা মেটে না। সেইজন্য আমি বাজেটের বিরোধিতা করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে খাদ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করে এবং বিরোধীপক্ষের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। সুদীপবাবুর কৃষি শ্রমিকদের ভর্তুকিতে চাল দেবার ব্যাপারে খুব আপত্তি। স্বাভাবিক, এটা আমাদের বোঝা উচিত। তারা যে রাজনীতি করেন তারসঙ্গে আমাদের পার্থক্য আছে। গ্রামের গরিব মানুষ ভাদ্র আশ্বিন মাসে যদি শস্তা দরে চাল পায় তাহলে মার্কেটে চালের দরটা স্থিতিশীল থাকবে। এই দৃষ্টিভঙ্গি ওদের নেই। সুতরাং এই ৩৩ কোটি টাকা যা ব্যয় হল তা ওরা কি করে বুঝবেন? ওরা গ্রামের বর্গাদার, মজুরদের কথা বুঝতে পারবেন না। সুতরাং আমাদের গভর্নমেন্ট যেটা করছেন তা খুব ভাল কাজ। এখানে শ্যালো টিউবওয়েলের কথা হয়েছে। শ্যালো টিউবওয়েল তো হচ্ছে, তারজন্য মাইনর ইরিগেশন দপ্তর আছে। সুদীপবাবু এখানে অনেক কথা বলে গেলেন। আমি একটা পরিসংখ্যান দিচ্ছি তা থেকে বুঝতে পারবেন চালের সংগ্রহের পরিমাণটা কি ছিল। ১৯৯১-৯২ সালে সংগ্রহ ছিল .৭৯ মেট্রিক টন। আর এই বছরে, ৭।৭।৯৩ পর্যন্ত হয়েছে ১.৬২ মেট্রিক টন। এটা থেকে নিশ্চয়ই বুঝতে পারছেন যে সংগ্রহ অনেক বেড়ে গেছে। আপনারা যেটা বলছেন, আপনাদের মতো লোকদের অত্যাচার উৎপীড়ন করে আমরা লেভি আদায় করছি না। তবুও আমরা যেভাবেই হোক মিট আপ করছি। আর আপনারা বলে গেলেন যে এই এই করছি না। আমি পরিসংখ্যান দিয়ে বুঝিয়ে দিচ্ছি যে সেন্ট্রাল গভর্নমেন্ট হচ্ছে এর মূলে। মন্ত্রী মহাশয় তো বলেই দিয়েছেন যে, কেন্দ্রীয় সরকার যেভাবে চলছে তা গণবন্টন ব্যবস্থার বিরুদ্ধে চলে যাচ্ছে। যেমন দেখুন চিনি, আমাদের প্রয়োজন ৪৩ হাজার মেট্রিক টন, সেখানে পাচ্ছি ২৫,৫৮৮ মেট্রিক টন, আর স্পেশ্যাল খাতে পাই ফাইভ পারসেন্ট। তাহলে দেখুন কি করছেন ওরা। অথচ উনি এখানে বললেন যে আমরা নাকি বরাদ্দকৃত জিনিস তুলতে পারছি না। আসল জিনিসটা একটু বুঝুন। আজকে এখানে গোডাউন নেই। এফ.সি.আইয়ের যে গোডাউন আছে, সেখানে কেন্দ্রের পচা চাল, আতপ চাল জমা করছে। যেখানে মানুষ সিদ্ধ চাল খায় সেখানে জমা করছে আতপ চাল, আর যেখানে আতপ চাল খায় সেখানে জমা করছে সিদ্ধ চাল। গম কি করে পাবে, গম রাখার জায়গা নেই। যেখানে দরকার সেখানে না রেখে গম চলে যাচ্ছে অন্য জায়গায়। যেমন, প্রয়োজন কলকাতায়, স্টক হচ্ছে নর্থ বেঙ্গলে। আসলে এতে এফ.সি.আইয়ের দু'পয়সা আমদানি হয়। এইভাবে কেন্দ্রীয় সরকার বন্দোবস্ত করছেন। স্বাভাবিক ভাবেই কিছু শর্টেজ হয়। এরপরে কেরোসিন তেলের কথা বলি। আমাদের রিকোয়ারমেন্ট যেখানে এক লক্ষ পঁচিশ হাজার কে.এল. পার মান্থ, সেখানে পাচ্ছি আটাত্তর হাজার পাঁচশো পঁচাত্তর কে.এল.। অর্থাৎ মাত্র ৬৩ পারসেন্ট পাচ্ছি। তাহলে আমরা কেরোসিন তেল মানুষকে

কি করে দেব? আমাদের মন্ত্রী বারবার করে এই কথা বলছেন, এবারেও বলেছেন। তার উপরে এই কেরোসিন তেল থেকে আবার আমাদের পাম্প চালাতে চাষিদের দিতে হয়। তাছাড়া হাসপাতাল ইত্যাদি জায়গায় বিলি বন্টন করতে হয়। অথচ আমরা পুরোটা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাচ্ছি না। আমরা ওঠাতে পারছি না, এগুলো হচ্ছে সব বাজে কথা। আমাদের না দেবার কেন্দ্রীয় সরকার বিভিন্নভাবে চক্রান্ত করছে। ইন্দিরা গান্ধী কয়লা খনি ন্যাশনালাইজ করেছিলেন। শুনেছিলাম যে ঘরে ঘরে কয়লা পৌঁছে যাবে। কিন্তু ই.সি.এল. তো সফট কোক প্রোডাকশনই করতে পারছে না। আমাদের যেখানে প্রয়োজন ৬৫ হাজার মেট্রিক টন ছিল ১৯৮৮-৮৯ সালে, সেখানে আমরা পেয়েছিলাম ৫২.৬ পারসেন্ট। ১৯৯২-৯৩ সালে ৫ মাসে ৫ হাজার ৬২৬ পেয়েছে। তাহলে গ্রামের লোকেরা কয়লা পাবেন কি করে? সেখানে কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতির ফলে ঠিকমতো ডিস্ট্রিবিউশন করতে পারছেন না। কেন্দ্রীয় সরকারের মনোভাব যদি খাদ্য না দেবার থাকে তাহলে আমরা কি করব এবং সেক্ষেত্রে জিনিসের দাম বাড়তে বাধ্য। রেলের বাজেটে যে ভাড়া বাড়ল, ট্রান্সপোর্টের ভাড়া তারফলে বাড়তে বাধ্য এবং সেখানে পশ্চিমবঙ্গে সরকারের কিছু করবার নেই। আমরা চাল তুলতে পারছি না, সেখানে হাওড়া, ডানকুনি এবং কল্যাণীতে আতপ চাল ফুল হয়ে রয়েছে কিন্তু পশ্চিমবঙ্গের লোকেরা আতপ চাল খায় না, ফলে আমরা নিতে চাই না। এরফলে গম স্টোর করে রাখা যাচ্ছে না। তারপরে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া এখান থেকে এফ সি আইয়ের গুদামগুলো তুলে নিয়ে যাচ্ছেন। যেকটা গোডাউন ছিল তার অর্দ্ধেক তুলে নিয়েছেন। আপনারা পলিসি মেকিংয়ের কথা বলেছেন, দুর্নীতির কথা বলেছেন। আপনাদের মুর্খে দুর্নীতির কথা শোভা পায় না। আপনারা হর্ষদ মেহেতার মতো লোককে নিয়ে থাকেন, আপনাদের আমলে ভূষি কেলেঙ্কারির কথা সবাই জানে। সুতরাং আপনাদের মুখে বড় বড় কথা শোভা পায় না। আমরা যেখানে স্বয়ং সম্পূর্ণ হতে চলেছি সেখানে এই ধরনের উক্তি চলে না। আপনাদের আমলে প্রফুল্ল সেন কাঁচকলা খাইয়ে রেখেছিল। সেই সময়ে প্যারেড গ্রাউন্ডে, কাঁচকলার কাটলেট করে খাওয়ানোর কথা বলেছিলেন। সেদিনের কথা আমরা কেউ ভুলিনি। সেখানে আমাদের সরকার রেশন ব্যবস্থা যেটুকু সরবরাহ করতে পারছি সেটা গরিব মানুষের মধ্যে বিলি করতে চাইছি। আমাদের খাদ্যে প্রোকিউর মেন্ট হচ্ছে এবং আমাদের মন্ত্রী কেন্দ্রের কাছে বারে বারে বলছে চাল, গম, চিনি দিতে। সেখানে সেন্ট্রালকে বিবেচনা করতে হবে। চোরা চালানের কথায় আমি বলছি, এখন অনেক অনেক বর্ডার চেকড হয়েছে এবং লেভি আদায় করা গেছে। মিল মালিকদের কাছ থেকে অনেক লেভি পাওয়া গেছে। আমাদের মন্ত্রী কেন্দ্রের কাছে বারে বারে চাল, গম চাইছেন কিন্তু ওদের কোনও দেওয়ার ইচ্ছা নেই। এই গণ বন্টন ব্যবস্থাটাকে কেন্দ্রীয় সরকার সহানুভূতির সঙ্গে দেখছেন না। আপনারা তো রয়েছেন, আপনারা একটু কেন্দ্রে গিয়ে বলুন না যাতে উৎপাদন বাড়ান। কেন্দ্রের দৃষ্টিভঙ্গি যাতে একটু পাল্টায় তারজন্য আপনারা চেষ্টা করুন। তা করবেন না, তাহলে তো আপনাদের ক্ষতি হয়ে যাবে। কাল বাদে পরশু তো নির্বাচন তখন কোথায় বসেন গিয়ে দেখুন, সুতরাং এইসব কথা বলে কোনও লাভ নেই আগে নিজের দিকে দেখুন। এইকথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 p.m.]

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, খাদ্যমন্ত্রীর ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। স্যার, চোরের মায়ের বড় গলা। স্যার, বিধিবদ্ধ রেশন এলাকায় রেশন সরবরাহের দায়িত্ব সরকারের। খাদ্যমন্ত্রী খুব অহঙ্কার করে বলেছিলেন ১ কোটি মানুষকে বিধিবদ্ধ রেশন ব্যবস্থার মাধ্যমে ২৭৬২টি রেশন দোকানের মাধ্যমে রেশন সরবরাহ করবেন। আমরা দেখেছি এই বামপন্থীরা '৬২-৬৭ সালে খাদ্য আন্দোলনের সময় বিধিবদ্ধ রেশন এলাকায় কিছু চাল কম হলে একটার পর একটা আন্দোলন করতেন। তখন প্রফুল্ল সেন প্রায় ৩ লক্ষ টন লেভি আদায় করতেন। আজকে যখন এরা কৃষি ব্যবস্থায় উন্নতি করছেন বলে অহঙ্কার দেখান, যখন এরা বলছেন '৯১ সালেতে চালের উৎপাদন করেছেন ১ কোটি ৯ লক্ষ ২২ হাজার টন, আবার ৯২ সালে যে চালের উৎপাদন বেড়ে হয়ে গিয়েছে ১ কোটি ১৯ লক্ষ টন। চালের উৎপাদন বেড়েছে, গমের উৎপাদন বেড়েছে আর খাদ্যমন্ত্রী বিধিবদ্ধ রেশন এলাকায় চাল গম চিনি কোনওটাই সরবরাহ করছেন না বলে চোরাচালান বেড়েছে। শুধু চোরাচালান বাংলাদেশে নয়, বিহারে নয়, কলকাতা হাওড়ার বিধিবদ্ধ রেশন এলাকাতেও হচ্ছে। বিধিবদ্ধ এলাকায় কোনওভাবেই চাল, গম বিক্রি হওয়া উচিত নয়। কিন্তু পাশাপাশি দেখা যাচ্ছে এরা চোরকে চুরি করতে বলে আর গৃহস্থকে সাবধান হতে বলে। যেখানে বিধিবদ্ধ এলাকায় চাল গম সরবরাহের দায়িত্ব সরকারের, সেই দায়িত্ব সরকার পালন না করে এরা কেন্দ্রীয় সরকারের ঘাড়ে দোষ চাপিয়ে বলছে, যত দোষ নন্দ ঘোষ। খাদ্যমন্ত্রীর দেওয়া হিসাবটা দেখুন দেখলেই বুঝতে পারবেন কি অবস্থা। প্রতি বছর জনসংখ্যা ২.২ হারে বৃদ্ধি পাচ্ছে, গরিব মানুষেরা নাকি খাদ্য প্রোটিন পাচ্ছে না, তাই চাল গম এর পরিমাণ আজকে সাড়ে ৪০০ থেকে ৫০০ গ্রাম উনি দেখাচ্ছেন। আমাদের মূল কথা হচ্ছে খাদ্যশস্যের ব্যাপারে যে পরিমাণ আমরা দাবি করি কেন্দ্রীয় সরকারের কাছে সেই পরিমাণ খাদ্য দেবার যে অ্যাবিলিটি সেটা খাদ্য দপ্তরের নেই। এই দপ্তরকে খাদ্য দপ্তর নাম না দিয়ে পাচার দপ্তর নাম দেওয়া উচিত। উনি বলেছেন খাদ্য দপ্তরের উৎপাদনের ১০ শতাংশ চলে যাচ্ছে বীজ রাখার জন্য, অপচয়ের জন্য। আবার বলছেন ১০ শতাংশ পাচার হয়ে যাচ্ছে বাংলাদেশে। খাদ্যমন্ত্রী গতবারে বলেছিলেন চোরাচালান এবং খাদ্য পাচার যাতে না হয় তারজন্য উনি যথাযথ ব্যবস্থা নেবেন, আইনগত ব্যবস্থা নেবেন। যদি ব্যবস্থাই নেবেন তাহলে খাদ্য দপ্তরের উৎপাদন যখন ১ কোটি ৯ লক্ষ টন থেকে বেড়ে ১ কোটি ২৫ লক্ষ টন হচ্ছে তখনও কেন তাহলে ১০ শতাংশ এই পাচার বা অপচয় হবে? অথচ খাদ্য উৎপাদন বেড়েছে। একদিকে আমরা দেখছি চালের উৎপাদন বেড়েছে, গমের উৎপাদন বেড়েছে, অথচ বিধিবদ্ধ এলাকায় বলুন, আংশিক রেশন এলাকায় বলুন, কোনও জায়গাতেই রেশনে চাল গম চিনি পাওয়া যাচ্ছে না। খাদ্যমন্ত্রী বলেছেন কেন্দ্র আমাদের যা চিনি দেয় অন্যান্য রাজ্যে নাকি এর থেকে বেশি দেয়, যখন উনি স্বীকার করেছেন ওনার বক্তব্যের মধ্যে কেন্দ্র যে চিনি দিচ্ছে তাতে আমরা মাসিক ৫০০ গ্রাম করে চিনি দিতে পারি, এই কথা উনি নিজে বাজেট বক্তৃতায় স্বীকার করেছেন। একথা উনি নিজের বাজেট বক্তৃতায় স্বীকার করেছেন। অনেকে বলেন যে হাওড়া এবং কলকাতা শহরে বিগত ছয় মাসের মধ্যে যে ৫০০ গ্রাম করে চিনি দেওয়ার কথা মাসে সেটা কোথায় গেল। সেইসব চিনি চোরাপথে বাজারে চলে গিয়েছে। সেইসব চিনি চোরাপথে বাংলাদেশে, বিহারে চলে গিয়েছে। চোরাপথে আজকে গ্রামের চাল বাজারে নিয়ে

আসছে। সেইসব চিনি আজকে চোরাপথে বাজারে চলে যাচ্ছে এবং দোকানের কর্মিরা যারা আজকে এইসব জিনিস বিক্রি করে সংসার চালাচ্ছে তাদের অবস্থা আজকে খারাপ হয়ে পড়ছে। বিশেষ করে যারা সমবায় ভিত্তিতে রেশন দোকান চালায় তাদের আজকে নাভিশ্বাস উঠছে। ভীষণভাবে লোকসান হওয়ার ফলে শুধু কনজিউমাররা ক্ষতিগ্রস্ত হচ্ছে না, শেয়ার হোল্ডাররাও ক্ষতিগ্রস্ত হচ্ছে। এই সমস্ত সমবায় রেশন দোকানের কর্মচারিরা আজকে মাইনে পাচ্ছে না। আজকে এই কথা বলে আমি বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোহর তিরকী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য বাজেট নিয়ে আলোচনা করতে উঠে আমি কয়েকটা কথা বলছি। বিরোধী বন্ধুরা অনেক কথা এখানে বললেন, অনেক দুর্নীতির কথা বললেন। যাইহোক স্যার, আমাদের গ্রামের পিছিয়ে পড়া গরিব লোকেদের জন্য আমাদের সরকার ভালো কিছু করতে চায়, সেই দৃষ্টিভঙ্গি নিয়ে আমাদের সরকার কাজকর্ম করছে। আমরা গরিব লোক এবং ক্ষেত-মজুরদের আমরা কিছু দেওয়ার চেষ্টা করি। কেন্দ্রীয় সরকার পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম তুলে দেওয়ার চেষ্টা করছেন। গরিব লোকেরা যাতে কম পয়সা বেতন না পায়, এই সিস্টেমটাকে উঠিয়ে দেওয়ার চেষ্টা করছেন। বড়লোক ব্যবসায়িদের সুবিধা করে দেওয়ার জন্য এই আইন-টাইন করার চেষ্টা হচ্ছে। কিন্তু এই গণবন্টন ব্যবস্থা পশ্চিমবাংলা সরকারকে রাখতে হবে এবং গরিব লোকেদের উপকারে আসতে হবে। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, পাবলিক ডিস্ট্রিবিউশনের অনেক কিছু অসুবিধার কথা আমাদের কয়েকজন বন্ধু বললেন। কিন্তু কেন্দ্রীয় নীতির ফলে যেসব অসুবিধা হচ্ছে তার ব্যাখ্যা তারা করলেন না। আমরা গ্রামেগঞ্জের লোকেরা এই সরকারি রেশন ব্যবস্থাটার সব সঠিক বলে বলছি না। অনেক অসুবিধা আছে। অনেক সময় রেশন ব্যবস্থা ভেঙে পড়ে। এই স্ট্যাটুইটারি রেশনিং এরিয়া, মডিফায়েড রেশনিং এরিয়ার ব্যাপারে আমরা গ্রামের লোকেরা বলব, কলকাতা শহরে বা অন্যান্য শহরে তারা যা পায়, আমরা গ্রামের লোকেরা সেই তুলনায় কম পাই। এটা বাড়াতে হবে। কারণ গ্রামে গরিব শ্রেণী সংখ্যায় বেশি। এরজন্য সরকারের এই দৃষ্টিভঙ্গি পাল্টাতে হবে এবং মডিফায়েড এরিয়ার লোকেদের একটা বিশেষ সুযোগ দেবার ব্যবস্থা করতে হবে। আমরা সকলেই জানি যে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে চাল, গম, চিনি, কয়লা প্রভৃতি নানান জিনিসের দাম বৃদ্ধি পাচ্ছে কাজেই গণ বন্টন ব্যবস্থাকে এই অবস্থায় আমরা মনেকরি আরও মজবুত করা দরকার। বামফ্রন্টের পক্ষ থেকে আমরা আগেই বলেছি এবং আমাদের নির্বাচনী ইস্তাহারেও আছে যে ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিস রেশনের মাধ্যমে ন্যায্য মূল্যে সরবরাহ করতে হবে। কাজেই প্রয়োজন হলেও অন্যান্য জায়গা থেকে টাকা এনে গণ বন্টন ব্যবস্থাকে শক্তিশালী করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। সরকার অনেকগুলি ভাল কাজ করেছেন সেটা আমরা সকলেই জানি। এরপর আমি কনজিউমার প্রটেকশন অ্যাক্ট সম্বন্ধে কয়েকটি কথা বলব। এই অ্যাক্ট সম্বন্ধে আমার প্রথম এবং প্রধান কথা এর ব্যাপক প্রচার দরকার। শহরে টি.ভি. এবং অন্যান্য প্রচার মাধ্যমের মধ্যে দিয়ে এর প্রচার কিছুটা হলেও গ্রামাঞ্চলে এর প্রচার নেই। কোনও যোগ্যতার ভিত্তিতে কাদের মেম্বার করা হয়, এর কাজকর্মই বা কি সে সম্পর্কে মানুষকে সচেতন করতে হবে। প্রয়োজন হলে হেলথের ঐ ফ্যামিলি প্ল্যানিং-এর ব্যাপারে যেরকম প্রচার করা হয় তেমনি এই অ্যাক্ট সম্বন্ধে প্রচার করতে হবে। কারণ গ্রামের মানুষ তাদের অনেক সময় দোকানদাররা ঠকিয়ে ডবল

পয়সা নেয়, স্টক থাকলেও বলে যে স্টক নেই এইসব সমস্যা দেখা দেয়। কাজেই এই অ্যাক্ট সম্বন্ধে সাধারণ মানুষকে সচেতন করার জন্য সর্বাগ্রে জোরদার প্রচার করা দরকার। সরকারের লক্ষ্য হল সাধারণ মানুষকে শস্তা এবং ন্যায্য দামে জিনিসপত্র সরবরাহ করা, সেই লক্ষ্য পুরণের জন্য এর ব্যাপক প্রচার দরকার। শুধু একটা আইন করে রাখলেই হবে না, একে কার্য ক্ষেত্রে যাতে ব্যাপকভাবে প্রয়োগ করা যায় তা দেখার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। আপনারা সকলেই জানেন যে আমাদের এই রাজ্যটি সীমান্তবর্তী রাজ্য। আসাম, বাংলাদেশ, ভুটান, সিকিমের সঙ্গে আমাদের সীমান্ত রয়েছে। এরফলে এখান থেকে কিছু কিছু মালপত্র চোরাপথে চলে যায়। বি.এস.এফের সঙ্গে কথা বলে বা সরকারি ব্যবস্থার মাধ্যমে চাল, গম, চিনি, কেরোসিন, নুন ইত্যাদি পাচার বন্ধ করতে হবে। এছাড়া আপনারা জানেন যে পশ্চিমবাংলায় শান্তিশৃঙ্খলার অবস্থা ভালো থাকায় এবং লোকে কাজ পাওয়ায় অন্যান্য রাজ্য থেকে বহু মানুষ এখানে এই রাজ্যে চলে আসেন। এ ব্যাপারটাও কেন্দ্রীয় সরকারকে বলা দরকার। গ্যাসের কথা মান্নান সাহেব এবং অন্যান্যরা বলেছেন, এটা খুব ভাইট্যাল পয়েন্ট, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এম.এল.এ.রা যাতে কোটা পেতে পারেন তার ব্যবস্থা করার চেষ্টা করুন। পরিশেষে আমি চা বাগানের কথায় আসছি। আমার উত্তরবঙ্গে ২৫০/৩০০ টি চা বাগান আছে কিন্তু সেখানকার শ্রমিকরা এই গণ বন্টন ব্যবস্থার বাইরে আছেন। এমন কি তাদের রেশন কার্ড পর্যন্ত নেই। সেখানকার শ্রমিকরা চাল, গম তাদের মজুরির একটা অংশ হিসাবে পেয়ে থাকেন। রেশনকার্ড আজকের দিনে একটা অত্যন্ত প্রয়োজনীয় জিনিস, সব ব্যাপারেই এই রেশন কার্ডের প্রয়োজন হয়। আমার অনুরোধ, চা বাগানের শ্রমিকদের রেশন কার্ড দিন এবং চাল ও গম ছাড়া অন্যান্য জিনিস রেশনের মাধ্যমে সরবরাহ করার ব্যবস্থা করুন। আর একটি কথা আমি বলব, আপনারা জানেন যে আজকাল ঢেঁকি উঠে গিয়েছে ফলে গ্রামাঞ্চলে মানুষকে ধান ভাঙানোর জন্য হাসকিং মিলে যেতে হয়। হাসকিং মিলের ব্যাপারে হাইকোর্টের অর্ডার ইত্যাদি কারণে অনেক হাসকিং মিল বন্ধ হয়ে যাচ্ছে আবার নতুন করে হাসকিং মিলও হচ্ছে না। আমার অনুরোধ, সরকারের যাতে লোকসান না হয় এবং অপর পক্ষে সাধারণ মানুষের যাতে সুবিধা হয় সেরকম একটা ব্যবস্থা রাজ্য সরকার করুন। এই বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় দেবপ্রসাদ সরকার কর্তৃক আনীত কাট মোশনকে সমর্থন করে এবং খাদ্য ও সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ দাবি এখানে রেখেছেন তার উপর কয়েকটি কথা বলতে চাই। এই দপ্তরের দায়িত্ব নেবার পর থেকে মন্ত্রী মহাশয়, তিনি যে সমস্ত বক্তব্য এখানে রাখছেন আমরা দেখছি, বর্তমান যে গণ বন্টন ব্যবস্থা, সেই গণ বন্টন ব্যবস্থা আজকে বিপর্যস্ত হয়ে পড়েছে। এই যে রেশন দোকান, যার মধ্যে দিয়ে সাধারণ মানুষের কাছে, গ্রামবাংলা এবং শহরের মানুষের কাছে যে চিনি, গম বা অন্যান্য যে দ্রব্য সামগ্রী সরবরাহ করার কথা, সেইগুলো যথাযথভাবে গ্রামের মানুষের কাছে পৌঁছাচ্ছে না। তার একটা কারণ হচ্ছে রেশন শপের মালিকের সঙ্গে রেশনিং অফিসার—এক শ্রেণীর রেশনিং অফিসারের একটা অসাধু সম্পর্ক গড়ে উঠেছে। এই সম্পর্কে খাদ্য সরবরাহ দপ্তরের রেশনিং ডিরেক্টার তিনি একটি সার্কুলার

দিতে বাধ্য হয়েছেন, তাতে দেখা যাচ্ছে কিভাবে সেখানে একটা অসাধু সম্পর্ক গড়ে উঠেছে, সেই সম্পর্কে তদন্ত করবার নির্দেশ তিনি দিয়েছেন, তাতে এই জিনিসগুলো ধরা পড়েছে। যেমন ধরুন রেশন শপে চিনি, গম বা অন্যান্য যে সামগ্রী সরবরাহ করা হয়, সেইগুলো সরবরাহ করার জন্য যে স্টক থাকবার কথা, সেই স্টক বুক রাখার কোনও ব্যবস্থা করা হচ্ছে না, তারফলে অনেক জিনিস বাইরে বেরিয়ে যাচ্ছে, এবং খোলা বাজারে কালোবাজারি দরে বিক্রি হচ্ছে। বলা হচ্ছে ভুয়া রেশন কার্ড বাতিল করা হয়েছে কিন্তু আমরা দেখতে পাচ্ছি বহু ভুয়া রেশন কার্ড রেশন দোকানের মালিকরা নিজেদের কাছে রেখে দিয়েছে ঐ সমস্ত রেশনিং অফিসারদের যোগসাজসে। এইসব অসাধু অফিসারদের যোগসাজসে এই সমস্ত কাজ হচ্ছে। অপর দিকে যে ক্যাশ মেমো দেওয়া হয়, ক্যাশ মেমো রেশন কার্ড হোল্ডারদের দেওয়া হয়, পরবর্তীকালে সেইসব কাউন্টার পার্ট পুড়িয়ে দিয়ে নূতন করে ক্যাশ মেমো করা হয়, সেইগুলো জাল থাকে। তাই মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে এই যে জিনিসটা চলছে রেশনিং অফিসারদের অসাধুতা এবং যারজন্য রেশনিং ডিরেক্টার সেই সার্কুলার দিয়েছেন। একদিকে রেশনে দ্রব্য সামগ্রীর অপ্রতুলতা, অপর দিকে এফ.সি.আই.এর কাছ থেকে যে দায়িত্ব রাজ্য সরকার নিয়েছেন, এই অভ্যন্তরীণ সরবরাহের দায়িত্ব নেবার পর থেকে সরবরাহে যে চূড়ান্ত অব্যবস্থা, এইগুলো পৌঁছে দেবার ক্ষেত্রে আপনাদের অভ্যন্তরীণ সংগ্রহের ক্ষেত্রে আমরা দেখছি খাদ্যমন্ত্রী আপনি দাবি করছেন, কৃষিমন্ত্রী দাবি করছেন যে উৎপাদন বাড়ছে, সেখানে অভ্যন্তরীণ সংগ্রহ করতে আপনি ব্যর্থ কেন? অভ্যন্তরীণ সংগ্রহটা বেশি জমির মালিক এবং মিল মালিকদের ওপর ছেড়ে দিয়েছেন এবং লক্ষ্য মাত্রা নির্দিষ্ট করে দেননি, যারফলে অভ্যন্তরীণ সংগ্রহের ক্ষেত্রে আপনারা সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। অপর দিকে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি অস্ট্রেলিয়া থেকে ২ হাজার মেট্রিক টন গম আনছেন। সেই গম গ্রাইন্ড করার জন্য মিলকে দিচ্ছেন ২ টাকা ৮০ পয়সা কে.জি. হিসাবে, তারপর সেটা মিলের কাছ থেকে নিচ্ছেন ৩ টাকা ৬০ পয়সা কে.জি. হিসাবে এবং ৩ টাকা ৮০ পয়সা কে.জি. দামে বিক্রি করার জন্য রেশন দোকানে দিচ্ছেন। অথচ আমরা খবর পাচ্ছি সেই গম অন্য জায়গায় অন্যভাবে চলে যাচ্ছে। এবিষয়ে নানা প্রশ্ন উঠছে। এমন কি কর্মচারিরাও এবিষয়ে তদন্তের দাবি জানিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি এবিষয়ে প্রকৃত ঘটনা কি তা জানতে চাইছি। আশাকরি আপনি আপনার জবাবি ভাষণে এটা বলবেন। অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের ব্যয় প্রতি বছর বেড়ে চলেছে। অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের একটা বার্ষিক রিপোর্ট বিধায়করা পেয়ে থাকেন। তাতে আমি দেখছি, ১৯৮৯-৯০ সালের তুলনায় ১৯৯০-৯১ সালে ব্যয় বৃদ্ধি পেয়েছে। ১৯৮৯-৯০ সালে যেখানে ট্রান্সপোর্ট চার্জ ছিল ১ কোটি ৯২ লক্ষ ৪১০.২১ হাজার টাকা, ১৯৯০-৯১ সালে তা বেড়ে হয়েছিল ৬ কোটি ২০ লক্ষ ২২৬.২১ হাজার টাকা। আর এন্টারটেনমেন্টের ক্ষেত্রে ১৯৮৯-৯০ সালে ৩,৬৭০.৫০ টাকা ব্যয় হয়েছিল, ১৯৯০-৯১ সালে সেটা বেড়ে ৩১,৫২৩ টাকা ৩৬ পয়সা হয়েছিল। ট্রাভেলিং অ্যান্ড কনভিয়েন্স বাবদ ১৯৮৯-৯০ সালে ২ কোটি ৫৫ লক্ষ ৫৩.৫০ টাকা ব্যয় হয়েছিল ১৯৯০-৯১ সালে বেড়ে সেটা হয়ে গেল ৪ কোটি ৪৮ লক্ষ ৫৮৪ টাকা ৭০ পয়সা। এটা কেন হল? এর প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে প্রতি বছর ভয়ানকভাবে ব্যয় বৃদ্ধি ঘটছে। এর কারণ কি? এরমধ্যে দুর্নীতি আছে, না অপচয়, অপব্যয় হচ্ছে, সেটা আপনি বলবেন। অপর দিকে আমি বলছি, আপনি ক্ষেতমজুরদের

সস্তায় রেশন দেবার কথা বলেছিলেন। কিন্তু সেটা আপনি দিতে পারেন নি। সমস্ত ক্ষেতমজুরদের কাছে এই সুযোগ আপনি পৌঁছে দিতে পারেন নি। এমন কি যাদের দিচ্ছেন তারাও এটা সময় মতো পাচ্ছে না। আপনাকে আমি অনুরোধ করছি, আপনি ঠিক সময় সমস্ত ক্ষেতমজুরদের সস্তায় রেশন দেবার ব্যবস্থাটুকু অন্তত করুন। আমি আবার শ্রীদেবপ্রসাদ সরকার আনীত কাট মোশনকে সমর্থন করে আপনার বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 p.m.]

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি মাননীয় খাদ্যমন্ত্রীর বাজেট বরাদ্দকে সমর্থন করে দু'চারটে কথা বলতে চাই। মাননীয় বিরোধী সদস্য মান্নান সাহেব হুগলি জেলার মানুষ, উনি বক্তব্য রাখার সময় বললেন যে, বামফ্রন্ট সরকার নাকি গ্রাম শহরের মধ্যে বৈষম্য করছে! বিশেষ করে কেরোসিন তেল বন্টনের ক্ষেত্রে। আমি ওকে মনে করিয়ে দিই, উনি বোধ হয় ভুলে গেছেন — ১৯৬৬ সালে বসিরহাটের গ্রামের ক্লাস সিক্স-এর ছাত্র নুরুল ইসলাম বি.ডি.ও. অফিসে তেল চাইতে গিয়েছিল পড়ার জন্য। প্রতিদানে পেয়েছিল কংগ্রেস সরকারের বুলেট। প্রাণ দিয়েছিল ছাত্র নুরুল ইসলাম কংগ্রেস সরকারের আমলে। উনি আজ সেই ইতিহাস ভুলে গেছেন। উনি ভুলে গেলেন যে কেন্দ্রীয় সরকারের আমাদের জ্বালানি হিসাবে যে কয়লা এবং কেরসিন সরবরাহ করার কথা তা প্রতিনিয়ত তারা আমাদের কম দিচ্ছেন। ফলে পশ্চিমবাংলায় জ্বালানি সঙ্কট সৃষ্টি হয়েছে। উনি ইতিহাস ভুলে যাচ্ছেন। খাদ্য চাইবার জন্য আমাদের অন্নদাতা কৃষকরা ১৯৫৯ সালে এসেছিল এই কলকাতা শহরে।

সেদিনের ইতিহাস ওরা ভুলে গেছেন। অনাহারে, অভাব, দারিদ্র বন্টনের অব্যবস্থা এটাই ছিল সেদিন স্বাভাবিক। আজকে কিন্তু সেই অবস্থা নেই। ওরা বলছেন, কেন কেন্দ্র দেবে? রাজ্যের উৎপাদন অনেক বেড়ে গেছে। এমনভাবে বলছেন যেন কেন্দ্র পশ্চিমবাংলাকে দয়া করছে। সেই ইতিহাস ওরা ভুলে গেছেন, ১৯৪৭ সালে দেশ ভাগ হবার সময় যখন বেশিরভাগ শস্য-শ্যামলা অঞ্চল চলে গেল পূর্ববঙ্গে, পাটের জমিগুলি যখন ঐদিকে আর চটকলগুলি পশ্চিমবাংলায় তখন কেন্দ্রীয় সরকার বলল, তোমরা ধানের জমিতে পাটের চাষ করো, আমরা তারজন্য কেন্দ্র থেকে ঘাটতি রাজ্যকে সাহায্য দেব, খাদ্যশস্য সরবরাহ করব। আবার অন্যদিকে পূর্ববাংলার উদ্বাস্তু এদেশে ভর্তি হয়ে গেল। জনসংখ্যা বৃদ্ধি হল। সেদিন কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রী পন্ডিত নেহেরু দিল্লিতে প্রতিশ্রুতি দিয়েছিলেন ঘাটতি রাজ্য হিসাবে তিনি পূরণ করার দায়িত্ব পালন করবেন। এটা দয়া নয়? মাননীয় সভাপতি মহাশয়, আজকে দেশে কি ঘটছে? আই.এম.এফের নিঃশর্ত শর্তাবলির কাছে কেন্দ্রীয় সরকার দেশকে বিকিয়ে দিয়েছে। সংসদের বাজেটে অধিবেশনের ঠিক আগেই, এ বছর, প্রশাসনিক নির্দেশে সমস্ত জিনিসের দাম বাড়িয়ে দিল। গমের দাম ১১ জানুয়ারি, ১৯৯৩ সালে কুইন্টাল প্রতি ৫০ টাকা বাড়িয়ে দিল। চালের দর কুইন্টাল প্রতি ৬০ টাকা বাড়িয়ে দিল। আর লেভি চিনির দর গত ২ বছরের হিসাব যদি দেখেন যেখানে ৫ টাকা ২৫ পয়সা ছিল, সেটা এখন ৮ টাকা ৩০ পয়সা করা হল। ১০ ফেব্রুয়ারি, ১৯৯৩ সালে আবার দাম বাড়ল। চিনি কলের মালিকদের কাছ থেকে শতকরা ৪৫ ভাগ লেভি নেওয়া হত। সেটাকে কমিয়ে দিয়ে ৪০ ভাগ করে দিয়েছে। ওরা বেসরকারিকরণ করে রেশন ব্যবস্থা, গণ-বন্টন ব্যবস্থা ভেঙে দেওয়ার নীতি

নিয়েছেন আই.এম.এফের নির্দেশে। সেইজন্য কেরোসিন, পেট্রোলিয়াম গ্যাস সরবরাহের ক্ষেত্রে দুইরকম দ্বৈত দর বাজেটে বলা আছে এবং কয়লার দাম ১২ পারসেন্ট বাড়িয়েছে। এখানেই শেষ নয়। ২৪ ফেব্রুয়ারি, ১৯৯৩ সালে রেল বাজেট কি হয়েছিল, সেখানে সমস্ত জিনিসের উপর যেমন, কয়লা, ডিজেল, লৌহ, ইস্পাত, কেরোসিন প্রভৃতি নিত্য প্রয়োজনীয় জিনিসের উপর ভাড়া বাড়িয়েছেন। কয়লা ৩৩ টাকা, পেট্রোল লিটার প্রতি ৫ পয়সা, ডিজেল লিটার প্রতি ১৩ পয়সা, কেরোসিন লিটার প্রতি ৩ পয়সা, লৌহ এবং ইস্পাত টন প্রতি ৯৪ টাকা চিনি কিলো প্রতি ২০ পয়সা এইরকমভাবে ওরা ভাড়া বাড়িয়েছেন এবং এরফলে জিনিসপত্রের দাম বাড়ছে আর এখানে বসে ওরা বড় বড় কথা বলছেন। কেন দাম বাড়ছে? কার স্বার্থে বাড়ানো হচ্ছে? পশ্চিমবঙ্গবাসীর স্বার্থে? তা তো নয়। কেন একই দামে কয়লা বিক্রি হবে না? সরবরাহ হবে না? একই দামে কেন চিনি সরবরাহ হবে না, একই দামে লোহা সরবরাহ হবে না? একজন সদস্য বললেন ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিস কম দামে সারা ভারতবর্ষে রেশন দোকানের মারফত বিলি করতে পারলে যারা দারিদ্রসীমার নিচে বাস করে, যাদের কিনে খাবার ক্ষমতা নেই তারা বাঁচতে পারে আর অন্যদিকে জিনিসপত্রের দাম বাড়বে না সেই দাবি কেন্দ্রীয় সরকার মেনে নিচ্ছেন না। আজ পর্যন্ত ওরা যা বরাদ্দ করেন পশ্চিমবাংলার জন্য, তাও নানা টাল-বাহানার মধ্য দিয়ে কম সরবরাহ করেন। রেকের অভাব, নানারকম অভাব দেখিয়ে সরবরাহ কম করা হয়। আমি আর একটা কথা বলি, ইন্ডিয়ান স্ট্যাটিস্টিক্যাল অ্যাবসট্রাক্ট বইটিতে ৪০০ পৃষ্ঠায় আছে কনজিউমার্স প্রাইস ইনডেক্স, হাউসে আপনারা দেখেছেন। ভারতবর্ষের মেন শহরগুলির মধ্যে কলকাতায় জিনিসপত্রের দাম সব থেকে কম। সেই বইটা সারা ভারতের সূচক হিসাবে ১৩.৪ পারসেন্ট। বোম্বাইতে ১৪.৮ দিল্লিতে ১২.৮, মাদ্রাজে ১৫.৯, সেই জায়গায় কলকাতায় ১১.১ পারসেন্ট। বইটা পশ্চিমবঙ্গের বই নয়। যেখানে সারা ভারতবর্ষে জিনিসপত্রের দাম বাড়ছে এবং তার সঙ্গে অর্থনৈতিক সঙ্কট সেখানে তার মধ্যে থেকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের গণমুখি নেতৃত্বের ফলে এই কলকাতায় জিনিসপত্রের দাম বাড়ার হারটা অনেক কম। তাই আমাদের বামফ্রন্ট সরকারের যে সাফল্য সেই সাফল্যের কথাই বলব, সাফল্য আছে বলেই পঞ্চায়েত, বিধানসভা এবং লোকসভার নির্বাচনে কংগ্রেস পর্যুদস্ত হচ্ছে। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের সামনে বিকল্প খাদ্যনীতি এবং অর্থনীতির রাস্তা দেখাচ্ছে। প্রফুল্ল সেনের খাদ্যনীতি কিরকম ছিল? ভূমিসংস্কারের সাফল্যের ফলে কৃষি দপ্তর সাফল্য লাভ করছে এবং তারফলে খাদ্য উৎপাদন বাড়ছে, এবং উৎপাদন বাড়ার ফলে আজকে খাদ্য সঙ্কটের সে অবস্থা নেই। কেন্দ্রের যে অসহযোগিতা ও বিমাতৃসুলভ আচরণ পশ্চিমবঙ্গের প্রতি সেটা নূতন নয়, তারজন্য পাল্টা হিসাব করে সব অসুবিধা সত্ত্বেও জনগণের সহযোগিতা নিয়ে বামফ্রন্ট সরকারের খাদ্য দপ্তর কাজ চালিয়ে যাচ্ছে। তবে এই দপ্তর যে ষোল আনা সাফল্য লাভ করছে আমরা সেটা বলতে পারি না, রেশন দোকানে দুর্নীতি ঢুকছে, সেই দুর্নীতি ধরবার জন্য আপনার তো বিরোধী দলে রয়েছেন—আপনারা কেউ তো তাতে বাধা দিচ্ছেন না। কেন্দ্রের যে বিভিন্ন অসহযোগিতা রয়েছে, দিল্লির মাননীয় অর্থমন্ত্রী যেভাবে বাজেট তৈরি করছেন তা সমস্ত আই.এম.এফের ধারা বলে চলছে, তাতে দেশের অর্থনীতি বিকিয়ে যাবার জোগাড় হয়েছে এবং তারফলে ভারতবর্ষের সামনে একটা দারুণ অর্থ সঙ্কট আসছে, এবং তার প্রতিচ্ছবি যা পড়বে পশ্চিমবঙ্গ তার থেকে বাইরে থাকতে পারবে না, কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবঙ্গের সাফল্য আজকে ঐতিহাসিক সাফল্য এই কথা বলে আমি এই ব্যয় বরাদ্দকে

সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় খাদ্য এবং সরবরাহ মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব গুলি আনা হয়েছে তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমার আগে মাননীয় সদস্য শ্রী ব্রজগোপাল নিয়োগী মহাশয় ৬০এর দশকের কথা বলেছেন, তখন আমরা ছাত্র আন্দোলন করতাম সেই সময়ে খাদ্য আন্দোলনে নুরুল ইসলাম আনন্দ হাইত মারা যায়, এটা বাস্তব ঘটনা, কিন্তু গত ১৪ তারিখে এসপ্ল্যানেড ইস্টে মাননীয়া মমতা ব্যানার্জির সভাতে নুরুল ইসলামের মা কি বলেছিলেন? ক্ষমতায় আসার পর নুরুল ইসলামের মাকে ছুঁড়ে ফেলে দিয়েছেন, কোনও খোঁজ করেন নি। লজ্জা করেনা? আমি তাই আজকে এই কথা বলতে চাই, মাননীয় খাদ্যমন্ত্রী তার বাজেট বরাদ্দের মধ্যে যে কথা বলবার চেষ্টা করেছেন এরমধ্যে তন্ন তন্ন করে খুঁজে দেখবার চেষ্টা করেছি কোনও নূতন পরিকল্পনা, বা পশ্চিমবঙ্গের জন্য কোনও নূতন পথের সিদ্ধান্ত দিতে চাননি, শুধু কেন্দ্রের বিরুদ্ধে বিষোদ্গার করেছেন। কেন্দ্র অসহযোগিতা করছে, ঠিকমতো চাল, গম, চিনি, কেরোসিন দিচ্ছে না বলে বিষোদ্গার করেছেন। আপনাদের কি অধিকার আছে? শুধু ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ যদি দেখা যায়, গত ১৬ বছরের মধ্যে কটা বছরে আপনারা খাদ্য সংগ্রহের টার্গেটে পৌঁছতে পেরেছেন? শুধু কেন্দ্র দিল না বলেছেন। আই.এম.এফের কথা তুলেছেন। মাননীয় প্রফুল্ল সেন খাদ্যমন্ত্রী থাকাকালীন তার বিরুদ্ধে আন্দোলন করতে করতে তো পশ্চিমবঙ্গে যুক্তফ্রন্ট সরকার তৈরি হয়েছিল। শ্রী পি.সি. সেন আজ নেই। তিনি ১৯৬৫-৬৬ সালে ৫ লক্ষ মেট্রিক টন চাল সংগ্রহ করে কেন্দ্রীয় ভান্ডারে দিয়েছিলেন। আপনারা বামফ্রন্ট সরকারের ১৬ বছরের ইতিহাসে একটি বছরের নাম করুন যে বছর চাল সংগ্রহের টার্গেটে পৌঁছাতে পেরেছেন! বরং আমরা এই কথাই বলি যতই বিষ উদ্গার করুন না কেন স্বয়ংভরতার প্রশ্নে যে স্বাধীন ভারতের যাত্রা শুরু হয়েছিল ৩৭ কোটি মানুষকে নিয়ে আমেরিকা থেকে গম চাল ধার করে, আজকে সেই ভারতবর্ষ ৮৫ কোটি মানুষকে নিয়ে কংগ্রেসি পরিকল্পনায় খাদ্যে স্বয়ংভরতা লাভ করতে পেরেছে, এমন কি পাশের দেশকে পর্যন্ত খাদ্য ধার দিতে পারছে। এরজন্য আপনাদের কোনও কৃতিত্ব নেই। সুদীপ ব্যানার্জি বলেছেন, ভূমিহীন ক্ষেত মজুরদের আপনারা চার সপ্তাহ ন্যায্য মূল্যে খাদ্য দেবার চেষ্টা করে থাকেন। আমরা মনেকরি, এটা একটা রাজনৈতিক চমক। যদি সত্যিই তাদের সাহায্য করতে চান তাহলে ছয় মাসের জন্য ব্যবস্থাটা করুন। এক্ষেত্রে যে তালিকা তৈরি করা হয়, আমরা দেখেছি তাতে দলবাজি করা হয়। আমরা এর তীব্র বিরোধিতা করছি। আর যে উদ্দেশ্যে আপনারা এই সিদ্ধান্ত ঘোষণা করেছিলেন সেই উদ্দেশ্য সাধনে আপনারা সফলকাম হননি। সেজন্যই সুদীপ ব্যানার্জি তার বিরোধিতা করে বক্তব্য রেখেছিলেন। আজকে অত্যাবশ্যক পণ্য নিগমের মধ্যে দুর্নীতি বেড়েছে, সেখানে দিনের পর দিন খরচ বাড়ছে এবং সেটা একটা মুনাফা লুটবার আখড়ায় পরিণত হয়েছে। রাজীব গান্ধী যখন ভারতের প্রধানমন্ত্রী সেই সময় ভারতবর্ষের প্রতিটি রাজ্যকে তিনি ক্রেতা সুরক্ষা ফোরাম তৈরি করতে বলেছিলেন। তার নির্দেশ মেনে নিয়ে সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্য ঐ ফোরাম তৈরি করেছিলেন। আজকে সেই ক্রেতা সুরক্ষা ফোরাম কি এই রাজ্যে

চলছে? সেই ফোরামের মাধ্যমে এই রাজ্যের ক্রেতাদের অভিযোগগুলির সুরাহা করবার কোনও চেষ্টা করেছেন আপনারা? তবুও আপনি বলবেন খাদ্য দপ্তর সুন্দরভাবে চলছে? আজকে দেখতে পাওয়া যাচ্ছে যে, প্রতিটি রাজ্য এই কনজিউমার প্রটেকশন ফোরামের মাধ্যমে কনজিউমারদের রিলিফ দেওয়া হচ্ছে। প্রতিটি রাজ্যের জেলায় জেলায় এই ফোরাম তৈরি হয়েছে এবং তা সুন্দরভাবে কাজ করছে, কিন্তু পশ্চিমবঙ্গে এই ফোরামের কাজের কোনও নমুনা দেখতে পাচ্ছি না। কারা সেই কমিটির মধ্যে আছেন, তার কোনও মিটিং হয় কিনা। নিয়ম আছে, ক্রেতা সাধারণের কাছ থেকে কোনও অভিযোগ এলে ৯০ দিনের মধ্যে তার প্রতিকার করতে হবে, কিন্তু তার কোনও নমুনা এখানে দেখতে পাচ্ছি না। আজকে মন্ত্রী মহাশয় নিশ্চয়ই বিষদভাবে বলবেন যে, রেশন কার্ডের বর্তমানে কি অবস্থা। আজকে সাপ্লাই অফিসে রেশন কার্ডের ব্যাপারে গেলেই বলে দেওয়া হচ্ছে না, রেশন কার্ড নেই। এরফলে মানুষকে দিনের পর দিন ঘুরতে হচ্ছে। শুধু তাই নয়, পুরানো রেশন কার্ড বা যাদের কার্ড ছিঁড়ে গেছে বা হারিয়ে গেছে, সেসব ক্ষেত্রেও নতুনভাবে রেশন কার্ড দেবার কোনও ব্যবস্থা নেই। সেখানে কি হচ্ছে? যারা রেশন কার্ড হোল্ডার তারা রেশনে মাল পাচ্ছে না, চিনি, গম ইত্যাদি পাচ্ছেন, এই হচ্ছে অবস্থা। সরকার থেকে বলা হয়েছিল যে নুতন রেশন কার্ড করতে গেলে এম.এল.এ-দের কাছ থেকে রেসিডেনসিয়াল সার্টিফিকেট বা সিটিজেনশিপ সার্টিফিকেট নিতে হবে। সেই প্রসঙ্গে আর একটা কথা বলতে চাই। সেটা হচ্ছে, এল.পি.জি গ্যাসের ব্যাপারে এম.এল.এ-দের যে কোটা আছে, তারা কিভাবে সে সম্পর্কে রেকমেন্ড করতে পারেন, সেটা যদি মন্ত্রী মহাশয় আমাদের কাছে বলেন তাহলে ভাল হয়। এই কথা বলে এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 p.m.]

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী এখানে যে ব্যয়-বরাদ্দের দাবি রেখেছেন, আমি সেই দাবিকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে এই সম্পর্কে দু'একটি কথা বলছি। আমরা জানি যে অনেক অসুবিধা থাকা সত্ত্বেও আমাদের সরকার এখানে সরবরাহ ব্যবস্থা টিকিয়ে রেখেছেন। আজকে কেন্দ্রীয় সরকার যে খাদ্যনীতি গ্রহণ করেছেন তার মধ্যে দিয়ে গোটা ভারতবর্ষে তারা এটা নিয়ে ছিনিমিনি খেলছেন এবং যেভাবে খাদ্যের দাম বাড়িয়ে তুলেছেন তাতে নানারকম সমস্যার সৃষ্টি হচ্ছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের খাদ্য দপ্তর বিভিন্ন এলাকায় খাদ্য সরবরাহ অব্যাহত রেখেছেন এবং বিশেষ করে আমাদের দেশের গরিব মানুষ যারা এই খাদ্যের উপরে নির্ভরশীল, যারা সংশোধিত রেশন এলাকায় থাকে তাদের খাদ্য সরবরাহ করে চলেছেন। আমরা জানি নানারকম সমস্যা আছে, নানা বাধা আছে। তবুও আমাদের এখানকার সরকার ভরতুকি দিয়ে গরিব মানুষদের চাল সরবরাহ করছেন, যখন তাদের কাজ থাকেনা, লিন পিরিয়ড বলা হয়, সেই সময়ে এই সমস্ত মানুষকে খাদ্য সরবরাহ করছেন এবং দেশের উৎপাদন বাড়িয়ে চলেছেন। সেইসঙ্গে সমাজের একটা অংশের মানুষ, যারা গরিব তাদের কাছে নিত্য প্রয়োজনীয় যেসব জিনিস সেগুলি সঠিক সময়ে পৌঁছে দিচ্ছেন যাতে তাদের উপকার সাধন করা যায়। কিন্তু এটা করতে গিয়ে দেখা যাচ্ছে কেন্দ্রীয় সরকারের যে নীতি, যে বিষয়বস্তু আছে সেগুলির জন্য নানা অসুবিধার সৃষ্টি হচ্ছে, নানারকম বাধার সম্মুখীন হতে হচ্ছে। আমি খাদ্য মন্ত্রীকে বলব

যে নিত্যপ্রয়োজনীয় যে সমস্ত জিনিস আছে সেগুলি যাতে গ্রামাঞ্চলে ঠিক সময়ে পৌঁছে দেওয়া যায় সেইদিকে বিশেষভাবে আপনি নজর রাখবেন। আজকে এই যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে খাদ্য সঠিকভাবে সঠিক সময়ে সরবরাহ করতে গিয়ে দেখা যাচ্ছে যে দাম বাড়িয়ে দেওয়া হচ্ছে। আজকে আমাদের দেশের যে অবস্থা সেই অবস্থার সামনে দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকার যেভাবে ঋণ গ্রহণ করছেন তাতে দেশ দুর্বল হয়ে পড়ছে। ঋণের জালে ক্রমশ জড়িয়ে পড়ছে। আমরা লক্ষ্য করছি যে তারা বিভিন্ন সংস্থা থেকে ঋণ গ্রহণ করছেন এবং তাদের বিভিন্ন শর্ত মেনে নিচ্ছেন এবং তার ফলে আমাদের দেশের সাধারণ মানুষের উপরে নানারকম চাপের সৃষ্টি এসে পড়ছে। আমরা জানি যে ভরতুকি তুলে দেবার জন্য একটা পরিকল্পনা নেওয়া হয়েছে। আজকে গণবন্টন ব্যবস্থা তুলে দেবার জন্য বিভিন্ন প্রচেষ্টা তারা চালিয়ে যাচ্ছে। এই সমস্ত বাধা সত্ত্বেও আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার খাদ্য সরবরাহের যেটুকু ব্যবস্থা আছে তাকে বজায় রাখার চেষ্টা করছেন। এছাড়াও আর একটা কাজ হচ্ছে, মানুষের কাছে কি ভাবে খাদ্য পৌঁছে দেওয়া যায়, সুষ্ঠ বন্টন ব্যবস্থা কিভাবে করা যায় তার চেষ্টা করা। আর একটা কথা হচ্ছে, বর্তমানে ভারতবর্ষের খাদ্যের মূল্য নিয়ন্ত্রণের ব্যাপারে কেন্দ্রীয় সরকার দুই দিন আগে ঘোষণা করেছিলেন যে সপ্তম পরিকল্পনায় বিভিন্ন ভাবে খাদ্য পৌঁছে দেওয়া হবে। আজকে খাদ্যের মূল্যের যে উর্ধ্বগতি দেখা দিয়েছে, নিত্য প্রয়োজনীয় জিনিসের মূল্য যেভাবে বাড়ছে তাকে নিয়ন্ত্রণ করা যাবে, একথা তারা স্বীকার করেছিলেন। কিন্তু দুঃখের বিষয় হলেও এই কথা সত্য, তারা নিজেরা এই কথা বললেও কার্যত এই কাজ পরিচালনা করার ক্ষেত্রে কোনও ব্যবস্থা করছেন না। এই সমস্ত বিষয়গুলি যেভাবে তারা করছেন তা অত্যন্ত দুঃখজনক এবং বেদনা দায়ক বলে আমি মনেকরি। কংগ্রেস বিভিন্ন ধরনের সমালোচনা করলেন, কিন্তু একজনও বললেন না সপ্তম পরিকল্পনায় তারা কি ব্যবস্থা গ্রহণ করলেন। সেই সম্পর্কে তাদের বক্তব্য এখানে তারা হাজির করলেন না। কেন করলেন না আমরা সেটা জানি। ওনারা আজকে এখানে অনেক কথা বলেছেন। প্রফুল্ল সেনের কথা বলেছেন, তিনি কি ভাবে খাদ্য সংগ্রহ করেছেন সে কথা বলেছেন। কিভাবে খাদ্য সংগ্রহ করেছেন সেটা ওনারা জানেন না, আমাদের বয়স হয়েছে আমরা সেটা ভাল ভাবে জানি। কোনও লোক খাবার জন্য গোলায় বিশ-তিরিশ মন ধান রেখেছে, তার গোলা সিজ করে কিভাবে ধান নিয়ে যাবে সেই কাজ তারা করেছেন। আমাদের খাদ্য আন্দোলনের কথা মনে আছে। সেই সময় ৮০ জন মানুষ শহিদ হয়েছিল। তারা খাদ্য জোগাড় করতে এসেছিল, তার উত্তরে তারা কি পেয়েছিল ইতিহাসের পাতায় তা লেখা আছে। এখানে সেই কথার বড়াই করে কোনও লাভ হবে না। খাদ্যের ব্যাপারে আপনাদের দল আমাদের এই রাজ্যে যা করেছে তা সকলেই জানে। আপনারা মাইলো এনে খাইয়েছেন। দেশের মানুষকে আপনারা কোনও পরিস্থিতির দিকে নিয়ে যেতে চেয়েছিলেন সেটা আমরা জানি। আমাদের বক্তারা অনেকে অনেক কিছু কথা বলেছেন। আমি যে কথা বলতে চাই সেটা হল বর্তমান পরিস্থিতিতে আমাদের খাদ্যের প্রয়োজন আছে, সেই খাদ্য সঠিকভাবে সরবরাহ করা হচ্ছেনা। আমাদের এই রাজ্যে পেট্রল, চিনি, কেরোসিন, কয়লা যে পরিমাণ দেবার কথা বলা হচ্ছে তা সঠিকভাবে সরবরাহ করা হচ্ছে না। যারফলে আরও একটা অসুবিধার সৃষ্টি হচ্ছে। এইরকম পরিস্থিতির মধ্যে দাঁড়িয়েও আমাদের এখানে সরবরাহ ব্যবস্থা ভাল রাখার চেষ্টা করা হয়েছে। মূল্য নিয়ন্ত্রণও এই দপ্তরের কাজ। মাননীয় ডেপুটি স্পিকার

স্যার, আমরা দেখতে পাচ্ছি তারা যা ঘোষণা করেছিলেন সেটা তারা রক্ষা করেননি। আপনাদের কোনও আন্তরিকতা নেই, আন্তরিকতা থাকলে এই ব্যাপার নিয়ে আপনারা ভাবতেন। চাল, গম, চিনি, কেরোসিন এবং কয়লার দাম বাড়িয়ে দিয়ে বলছেন নিয়ন্ত্রণ করবেন। ইতিমধ্যে আমাদের কয়েক জন্য বক্তা বলেছেন যে প্রশাসনিক কায়দায় কয়লা, চিনি, কেরোসিন, চাল, গম দাম বাড়ানো হয়েছে। দাম এমন ভাবে বাড়িয়েছেন তাতে একমাত্র খেটে খাওয়া মানুষের উপর আঘাত এসেছে তাই নয়, সংশোধিত রেশন ব্যবস্থার উপর আঘাত নেমে এসেছে। চালের দাম কিভাবে বাড়ানো হয়েছে সেটা আমি এবারে বলার চেষ্টা করছি। হিসাব যা আছে তার থেকে আমি বলছি ১৯৯০ সালে ১লা জানুয়ারি গমের দাম বাড়ানো হল ৬১.৭৬ শতাংশ। চালের দাম বাড়ানো হল,' মোটা চালের ক্ষেত্রে দাম বাড়ানো হল বেশি। মোটা চালের দাম বাড়ানো হল ৭৯.০১ পারসেন্ট, তার থেকে মিহি চালের দাম বাড়ানো হল ৬৩.৪৯ পারসেন্ট এবং আরও মিহি চালের দাম বাড়ানো হল ৫৯.৩৮ পারসেন্ট। এইগুলি কিসের লক্ষ্যণ, দাম কমিয়ে দেওয়া হল? ভারতবর্ষ আই.এম.এফ-এর কাছ থেকে ঋণ নেওয়ার যে শর্ত সেই শর্ত পুরণ করার জন্য এটা করা হল। আই.টি.ডি.পি স্কীমে খাদ্য সরবরাহ করা হয়। সেখানে কি ভাবে দাম বাড়ানো হয়েছে দেখুন। সেখানে চালের দাম ৯৯.৪৮ পারসেন্ট বাড়ানো হয়েছে। লজ্জা জনক ঘটনা। আদর্শের কথা কোন মুখে ওনারা বলছেন? কেন এই দাম বাড়ানো হল কেন্দ্রীয় সরকারকে বলুন না? আই.এম.এফ-এর শর্ত অনুযায়ী ভর্তুকি তুলে দিয়ে গণ বন্টন ব্যবস্থা তুলে দেবার পদক্ষেপ গ্রহণ করেছেন। এই কথা বললেন ওনাদের রাগ হচ্ছে, হতাশায় ভুগছেন। এই রাজ্যে চাল দেওয়া হচ্ছে না বলে নানাভাবে সোচ্চার হচ্ছেন। এই রাজ্যে এই দপ্তর সঠিক পদক্ষেপ গ্রহণ করে এগিয়েছে চলছে বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 p.m.]

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় উ[illegible]ক মহাশয়, আজকে খাদ্য এবং সরবরাহ দপ্তরের মাননীয় মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীরা যে কাট মোশন এনেছেন তার বিরোধিতা করে আমি আমার সংক্ষিপ্ত বক্তব্য রাখতে চাই। বিরোধী দলের একজন বন্ধু জটু লাহিড়ী মহাশয় তার বক্তব্য রাখতে গিয়ে বললেন যে এটাকে বাজার টাজার বললে ভাল হয়। 'বাজারি অর্থনীতি বললে বোধহয় ভাল হত ওর মতে। ঐ দিকেই তো ঝুঁকছেন। আমরা তো জানি এটা জীবনের অর্থনীতি, এটা বাঁচার দপ্তর, এটা জীবনের দপ্তর। এটাকে আপনারা বোঝেন না। আর সেজন্যই পশ্চিমবাংলায় আপনাদের খবর হয়েছে। খবরটা ভাল করে বোঝার চেষ্টা করুন। হাজার হাজার বছর ধরে আমরা যেটা জানি, ক্ষুধার রাজ্য এই দেশ। আমি আজকের কথা বলতে পারি, এরই মধ্যে ষোল বছর এটা একটা মরুদ্যান এটা মনে রাখবেন। 'হাড়িত ভাত নহি, নীতি আবেসী' মঙ্গল কাব্যে ষোড়শ শতাব্দীতে এটা লেখা হয়েছে। চন্ডী মঙ্গলে 'ফুল্লরার বারমাস্যায়' বলেছে, 'আমানী খাবার গর্ত, দেখ বিদ্যমান।' অষ্টাদশ শতাব্দীতে বলেছে, 'আমার সন্তান যেন থাকে দুধে ভাতে।' কী আর্তি। তারপরে আমরা যাদের পেয়েছি, পরবর্তীকালে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের বাবা ঠাকুর দাস কলকাতায় এসে রাইমনির কাছে দুটো মুড়ি মুড়কি খেয়ে বেঁচে থাকতেন। জানি মোঘল আমল, জানি ব্রিটিশ আমল, জানি কংগ্রেস আমল। রবীন্দ্রনাথ ঠাকুর যৌবনের

কল্পনায়। 'শুধু দু'টি অন্ন খুঁটি কোনও মতে কষ্ট ক্লিষ্ট প্রাণ রেখে দেয় বাঁচাইয়া, সে অন্ন যখন কেহ কাড়ে, সে প্রাণে আঘাত দেয়' এটা তিনি লিখেছিলেন। রবীন্দ্রনাথ লিখেছিলেন, ক্ষুধার যে জ্বালা, 'শাস্তি' গল্পে প্রতিফলিত হয়েছে 'গর্বান্ধ নিষ্ঠুর অত্যাচারে নাহি জানে কার দ্বারে দাঁড়াইবে বিচারের আশে। রবীন্দ্র সাহিত্যের অনেক জায়গাতেই এই চিত্র আছে। শরৎ সাহিত্যের 'পল্লী সমাজে'র সেই শ্রাদ্ধের কথা আপনাদের মনে পড়ে না, মহেশ কি করে মারা গেল খাবারের অভাবে? শুধু তাই নয়, আমিনা তার সেই ফেন'এর কথা ভুলতে পারে না। সুকান্ত নাটকে 'অন্ন চায়, প্রাণ চায়...।' এর পরে এলেন সুকান্ত। মন্বন্তরটা বারেবারে আসে নজরুল তার আগে লিখেছিলেন। ক্ষুধার যন্ত্রণা আপনারা কোনওদিন বোঝেন নি। আপনারা বোঝেন ডোমিনিয়ন স্ট্যাটাস। আমাদের স্বরাজ কি হবে? নজরুল লিখেছেন, 'ক্ষুধাতুর শিশু চায় না স্বরাজ, চায় দুটো ভাত একটু নুন। বেলা বয়ে যায়, খায়নি কো বাছা, কচি পেটে তার জ্বলে আগুন।' এইসব আপনাদের মাথায় ঢোকে না। আপনারা বোঝেন না। আমি কোনও তথ্যে যাব না। গাঁয়ের কথায় আসুন। পঞ্চায়েতের ভোট হয়ে গেল কয়েকদিন আগে। আপনারা গ্রামে থাকেন না? গ্রাম থেকে যারা নির্বাচিত হয়ে এসেছেন তারা তো এখন জানেন যে গ্রামে এখন কাঙাল ভোজন দিতে হয় না। মানুষ আজকে মর্যাদা পেয়েছে, ভিক্ষুক আর নেই, এখন ভিক্ষুক রবিবার বেরোয় যারা ধর্ম মানেন তারাই শুধু বেরোন। আপনারা গোটা জাতিটাকে ভিক্ষুকে পরিণত করেছিলেন সেই জায়গার থেকে ফিরিয়ে নিয়ে এসেছি। সেই ফিরিয়ে আসার পেছনে দিল্লির খাদ্য সরবরাহ দপ্তরের উপরে বসে থাকতে হয় না। আসল জায়গায় আমরা হাত দিয়েছি, জমিদার-জোতদারদের জমি কেড়ে নেওয়া হয়েছে। এই জমিদার এবং জোতদারদের কেন্দ্র করে এবং মহাজনদের কেন্দ্র করে আপনারা বেঁচে ছিলেন তাকে আমরা চুরমার করে দিয়েছি। আমরা সেখানে মানুষের ভেতরে জমি বিলি বন্টন করে দিয়েছি। এই জিনিসটা বুঝতে হবে। আজকে ঘরে ঘরে আমরা খাদ্যের ব্যবস্থা করতে পেরেছি কিন্তু তারজন্য আমরা আত্মসন্তুষ্ট হতে পারিনি। এতেও আমরা খুব পরিতৃপ্ত মনে করতে পারি না। সেখানে যে বঞ্চনা, লাঞ্ছনা আত্ম মর্যাদাহীনতার যে লজ্জা সেটা আমরা জানি। সেই যন্ত্রণা আমরা ভোগ করেছি। আজকে আপনাদের লজ্জা করে না আপনাদের আমলেই যখন ২ কোটি ১৮ লক্ষ টন খাদ্যশস্য মজুত আছে বলে জোরে ঘোষণা করছেন তখন কালাহান্ডিতে মানুষরা না খেতে পেয়ে মরছে। আপনারা ২ কোটি ১৮ লক্ষ টন খাদ্যশস্য মজুত করে রেখেছিলেন আর ত্রিপুরার মানুষেরা জঙ্গলে গিয়ে জুম চাষ করছিলেন, আপনাদের লজ্জা করে না। আপনাদের গ্রামের মানুষেরা জীবন থেকে মুছে ফেলেছে। সেখানে আপনারা এই বাজেটকে সমর্থন না করে কাট মোশন দিতে চেয়েছেন। আপনাদের বাংলার মানুষের কাছে নির্বিকল্প সমাধি হয়ে গেছে। বালক ব্রহ্মচারিকে যেমন ৫৬ দিন নির্বিকল্প সমাধি হয়েছিল ঠিক তেমনি আপনাদেরও শেষ হয়ে গেছে। তাই যতই সমালোচনা করুন আপনাদের আর ফিরে আসার কোনও উপায় নেই। আপনারাই এই বাজেটকে সমর্থন করতেন যদি এরমধ্যে একটু মাইলোর গন্ধ থাকত বা ভুট্টার গন্ধ থাকত কিংবা কাঁচাকলার গন্ধ থাকত। ১৯৫৯ সালে যে ৮০ জন শহিদ হল তার কথা ভুলে গেছেন। তখন কালি মুখার্জি মহাশয় মন্ত্রী ছিলেন। সেই সময়ে বসুমতিতে বিরাট করে ফলাও করে ছবি বেরিয়েছিল একদিকে ৮০র শহিদ আরেকদিকে কালি মুখার্জি মহাশয় দাঁত বার করে রসগোল্লা খাচ্ছেন আর উল্লাসে ফেটে পড়ছেন, সুতরাং এই তো অবস্থা ছিল আপনাদের সময়ে। তারপরে ১৯৬৬ সালে নুরুলকে দিয়ে শুরু হয়েছিল

এবং তার মাকে দিয়ে আপনাদের মৃত্যুর ঘন্টা বাজাবে। সুতরাং আপনারা আজকে খাদ্য বাজেট নিয়ে কথা বলতে আসেন, লজ্জা করে না আপনাদের। মমতার মমতাময়ী ক্ষমতা আজকে ফুরিয়েছে, আজকে আপনাদের মৃত্যু ঘন্টা বাজছে। আপনাদের সমাধি হয়েছে, আপনাদের মৃত্যু ঘন্টা বাজছে শুনতে পারছেন না। সুতরাং মমতাময়ীর ক্ষমতা কমে এসেছে তাকে দিয়ে আর কাজ হবে না। আপনাদের এই বাজেটের সম্বন্ধে বলতে তথ্য লাগে না, গ্রামের মানুষের জীবনের যে অভিজ্ঞতা সেটাই আমি তুলে ধরব। আপনারা তো গাঁয়ে যান না, গাঁয়ের মানুষের দুঃখ কষ্ট আপনারা বুঝবেন কি করে? আমরা জানি বাঙালিরা মাছে আর ভাতে থাকে। সেইদিক থেকে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ চাল উৎপাদনে প্রথম এবং মাছ উৎপাদনে প্রথম। আমরা বাঙালির অন্ন এবং মাছ দিতে পেরেছি। অন্যদিকে আজকে ঘরে আলো যাচ্ছে ঘরের ছেলে, মেয়েরা পড়ছে, এর বেশি আমাদের চাই না। সুতরাং এই বাজেট বরাদ্দকে সমর্থন করে সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা আজকের খাদ্যমন্ত্রীর বাজেটের উপরে যদিও কোনও কাটমোশন দিইনি তবুও শ্রী দেবপ্রসাদ সরকার আনীত কাটমোশনকে সমর্থন করছি। এর আগে আমরা কাটমোশন দিয়েছিলাম কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয় তামিলনাড়ুতে চলে যান এবং ওই সময়ে অধিবেশন চলে না সেই কারণে কাটমোশনগুলি ল্যাপ্স করে দেওয়া হয়। কিন্তু তার মানে এই নয় যে আমরা খাদ্যমন্ত্রীর বাজেট বরাদ্দ সমর্থন করছি। আমরা এবারে দেখলাম যে রাজ্যসভার নির্বাচন আসছে, ফরওয়ার্ড ব্লকের মন্ত্রীকে কাটমোশন না দেওয়াই ভাল, কম ট্রাবল দেওয়াই ভাল, তাই কাটমোশন দিইনি, তার মানে এই নয়, আমরা এই বাজেটের বিরোধিতা করছি না, এটা বুঝতে হবে। স্যার, আমি প্রথমে দু-একটি কথা এই দপ্তর সম্বন্ধে বলতে চাই, এই দপ্তরের পুরো কাজটা কি আমি দুটো ভাগে বলব। একটা হচ্ছে অ্যাকচুয়ালি ফুড ডিপার্টমেন্ট মানে এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন নিয়ে কি করছেন এবং তারপরে এসেনসিয়াল কমডিটিস সাপ্লাই কর্পোরেশন বলে একটা সংস্থা তাতে কি পরিমাণে দুর্নীতি চলছে সেটা নিয়ে দুইটি পার্টে বলব। আমি এর আগে বলব যাত্রা বিশারদ কমলেন্দুবাবু বক্তৃতা দিচ্ছিলেন, উনি বিধানসভায় না এসে যদি যাত্রা করতেন তাহলে ভাল হত। স্যার, বাংলায় একটা কথা আমরা বলি, যাত্রা করে ফাত্রা লোকে' - .সুতরাং আমরা যাত্রা করতে চাইনা। স্যার, এবারে আমি যে কথাটা বলতে চাই, আপনি জানেন কিনা জানিনা, পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম এদের আমলে সম্পূর্ণভাবে ভেঙে পড়েছে এবং নরেন বাবুর আমলে আরও বেশি ফেল করেছে। উনি মানুষ হিসাবে ভাল, উনি নরম স্বভাবের মানুষ উনি চুঁচুড়ায় মাস্টারি করতে পারতেন, কেন এটা নিলেন জানিনা। আমি কলকাতার রেশন দোকান সম্বন্ধে জানি, আমি আজকে ১০টি রেশন দোকান-এর খবর নিলাম কোনওটাতেই চাল গম নেই, কলকাতায় যে সমস্ত রেশন দোকান আছে, সেইগুলি ফুড কর্পোরেশনের হাত থেকে এরা নিয়েছে, কিন্তু এই ব্যাপারে আমরা বিধানসভায় প্রশ্ন তুলেছিলাম যে মাসের পর মাস রেশন দোকানে চাল ও গম থাকেনা, এই নিয়ে নরেন বাবু আগে উত্তর দিয়েছিলেন, আজকেও উত্তর দেবেন। এই যে রেশনের ব্যাপারে গত ১৫। ১৬ বছর ধরে বামফ্রন্ট সরকার যে পলিসি ফলো করছে এটা হচ্ছে একটা স্মাগলার আর

বিগ জোতদারদের ফেবারে পলিসি। পলিসি হচ্ছে, এই রাজ্যে ওরা বলছে, এগ্রিকালচারাল প্রোডাকশন বেড়েছে, অন্যদিকে লেভি কম করছে। ওনারা নিজেরা স্বীকার করছেন এই রাজ্য থেকে চোরাপথে চাল চলে যাচ্ছে, বাংলাদেশে বিহারে চলে যাচ্ছে। নরেনবাবু আপনি একটা হিসাব দিয়েছেন, এত ফলস হিসাব, এত ট্রিপিকাল একটা হিসাব দিয়েছেন, সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে বেশি আদায় করার জন্য এই রকম ফলস হিসাব হয়না। ওনার হিসাব পশ্চিমবাংলায় ১২৪ লক্ষ টন উৎপাদন হয়, টোটাল ফুড গ্রেনস চাল গম নিয়ে, তার থেকে ১০ শতাংশ নাকি ওয়েস্টেজ হয় সিড, ফডার ইত্যাদির জন্য; আর ১০ শতাংশ উনি নিজে স্বীকার করেছেন মন্ত্রী হিসাবে স্পিলেস হয়ে যাচ্ছে বাংলাদেশে আর বিহারে। তারফলে একদিকে দেখছি উনি দাবি করছেন কৃষি বাড়ছে, আর অন্যদিকে বলছেন ২০ শতাংশ যা বাড়ছে তা লস হয়ে যাচ্ছে, তারপরে উনি হিসাব করেছেন যে ৫০০ গ্রাম করে সিরিয়াল পার হেডে দরকার, উনি এখানে একস্ট্রাপোলেট হিসাব করেছেন, হিসাবটা তে কত চতুরালিতে ভরা, একটু লক্ষ্য করলেই বোঝা যাবে। সেনসাস ফিগার যেখানে ৬ কোটি ৭৯ লক্ষ সেখানে উনি চাইছেন ৭ কোটি ১০ লক্ষ লোকের জন্য। তাও আবার এক পাউন্ড করে নয়, ৪৫৫ গ্রাম করে নয়, ৫০০ গ্রাম করে সিরিয়াল চাইছেন, এই হিসাবে উনি ফুড রিকোয়ারমেন্ট এর দাবি করেছেন। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে চাইলেই সবই পাওয়া যায়না, কিছুটা কম পাওয়া যায়। এই সরকার হচ্ছে দিস গভর্নমেন্ট ইজ এ ফ্রেন্ড অফ রাইস স্মাগলার অ্যান্ড বিগ জোতদারস। যারা বাংলাদেশে প্রতিদিন চাল চলে যেতে দিচ্ছে, বিহারে চাল চলে যাচ্ছে। এটা খুব সহজভাবেই বোঝা যাবে যে রাইস প্রকিউরমেন্ট '৯২-'৯৩তে কি অবস্থা, এরপরও উনি মন্ত্রী থাকতে চান। এরপরেও কি উনি মন্ত্রী থাকতে চান? গতবার আপনি ২ লক্ষ ৪০ হাজার টন চাল পেয়েছিলেন, এ বছরে আপনি ১ লক্ষ ৬০ হাজার টন চাল মিলগুলো থেকে পাবেন। আপনার বাজেট বক্তৃতা অনুযায়ী চার লক্ষের মধ্যে আপনি রিয়েলাইজড করেছেন ১ লক্ষ ২৮ হাজার টন। আপনি বলেছেন চালের উৎপাদন প্যালট্রি, আবার এদিকে চার লক্ষের মধ্যে ১ লক্ষ ২৮ হাজার আপনি প্রকিওর করেছেন। এরপরেও কি আমরা বলব না, সরকারের সঙ্গে রাইস মিলদের চুক্তি হয়েছে, তারা যত ইচ্ছা প্রফিট করতে পারে? আপনার সরকারের সঙ্গে বিহারের যারা চালের স্মাগলার তাদের সঙ্গে যোগাযোগ আছে, আপনারা তাদের বন্ধু, তাহলে কি আমি অন্যায় কথা বলব? প্রফুল্ল সেন সঠিক রাজনীতি অবলম্বন করেছিলেন। কিন্তু মূলতঃ তার কিছুটা ভুল হয়েছিল, জুলুম হয়েছিল। ১৯৬৬ সালে কর্ডনিং-এর ফলে লোকেরা বিরক্ত হয়েছিল। তখন উনি বলেছিলেন বাংলা থেকে চালের প্রকিওর করব ১০ লক্ষ টন। ইউ হ্যাভ গিভেন ফ্রি লিজ টু দি জোতদার রাইল মিলারস। তাদের সঙ্গে বন্ধুত্ব করে. রিয়েল পাওয়ার বেস করেছেন। আপনারা সবটাই সেন্ট্রালের কাছ থেকে আদায় করবেন। উনি একটা হিসাব করেছেন ২৯ লক্ষ মেট্রিক টন চাল আমাদের শর্টেজ আছে। আমাদের মাসে ৯০ হাজার টন গম দরকার। আর ৬০ থেকে ৮০ হাজার টন চাল দরকার। যদি স্মাগল্ড বন্ধ করা যায় তাহলে যেটা শর্ট পড়ে সেটা পূরণ হয়ে যায়। কিন্তু উনি স্মাগল্ড, বন্ধ করবেন না। কারণ ওনাদের সঙ্গে রাইস মিলদের বন্ধুত্ব। স্ট্যাটুটারি রেশন এলাকার বাইরে রেশন ব্যবস্থা একেবারে ভেঙে পড়েছে। অনেকে এখানে বলেছেন সেন্টার ইস্যু প্রাইস বাড়িয়েছে। কিন্তু সেন্টারতো ফুড সাবসিডি কমাননি। এই বছর মনমোহন সিং বাজেট স্পীচে বলেছেন, আমরা ৩,০০০ কোটি টাকা ফুড সাবসিডি দিয়েছি, যেটা গত বছর

ছিল ২,৮০০ কোটি টাকা। কেন্দ্রীয় সরকার সাবসিডি ২,৮০০ কোটি টাকার থেকে ৩,০০০ কোটি টাকাতে নিয়ে গেছেন, আর এরা বলছেন, সেন্টার সাবসিডি দিচ্ছে না। এরা কি অর্থনীতি বোঝে না? সেন্টারকে একদিকে প্রোকিওরমেন্ট প্রাইস বেশি দিতে হচ্ছে, তারপর বেশি দাম দিয়ে কিনে সাবসিডাইজড করে রেশনিং সিস্টেমে দিতে হচ্ছে। এর উপরে আবার সরকারকে ফার্টিলাইজারে সাবসিডি দিতে হচ্ছে। কেন্দ্রকে ট্রিপল সাবসিডি দিতে হচ্ছে। এই ট্রিপল সাবসিডি দিতে হলে কি হবে? ইনফ্লেশন হবে। আল্টিমেটলি এই ইনফ্লেশন গরিব লোকেদের হিট করে। পুয়োরেস্ট অফ দি পুয়োররা যাতে এফেকটেড না হয় তারজন্য পি.ডি.এস কে শক্তিশালী করতে হবে। ইনফ্লেশন কমে এখন ৫.৮ পারসেন্ট হয়েছে, এটা একটা অভূতপূর্ব সাফল্য। সুতরাং পি.ডি.এসকে আমাদের শক্তিশালী করতে হবে। আমরা দেখি গ্রামের লোকেদের থেকে কলকাতার লোকেদের এবং ইন্ডাস্ট্রিয়াল এলাকার লোকেদের ক্রয়-ক্ষমতা অনেক বেশি। সেইজন্য গ্রামের থেকে চালটা শহরে আসা বন্ধ করতে হবে। আজকে আমাদের সিস্টেমটাকে চেঞ্জ করতে হবে। মন্ত্রী মহাশয় আজকে কেন বলতে পারছেন না, যারা ইনকাম ট্যাক্স পেয়ারস তাদেরকে আমরা রেশনিং ব্যবস্থার বাইরে রাখতে চাই। Statutory rationing or public distribution system should be basically to protect those who have no purchasing power. যারা সত্যি গরিব, কেনার ক্ষমতা কম তাদের জন্য করুন। আমি কলেজে পড়াই মাহিনা পাই, আমার স্ট্যাটুটরি রেশনিং-এর দরকার নেই। আপনি যদি মার্কেট সোর্সকে ফ্রি করে দেন তাহলে আমি বাজার থেকে কিনতে পারি। স্ট্যাটুটরি রেশনিং দিয়ে আপনি প্রোটেক্ট করুন তাদের যারা কিনতে পারে না। কিন্তু এই ফিলোজফি আপনি নেবেন না। তার কারণ আমি আপনাকে বলছি, আপনাদের ফুড পলিসি ফর ১৬ বছর যা তাতে একদিকে আপনারা স্মাগলারদের চটাননি, রাইস মিলারসদের চটান নি আবার অপর দিকে আপার ইনকাম গ্রুপের লোকদের চটান নি, জোতদারদের চটাননি। তারফলে এই পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম ফেল করেছে। স্ট্যাটুটরি রেশনিং এলাকায় এক কোটি লোককে আপনাকে দেখতে হচ্ছে এবং তারজন্য আপনি এনটায়ারলি সেন্টারের উপর নির্ভরশীল। আপনার কোনও ইন্টারন্যাল প্রকিওরমেন্ট নেই এবং একটা রাজ্যে ১৬ বছর ধরে একটা সরকার রয়েছে এবং সরকারের মন্ত্রী বিবৃতি দিয়ে স্বীকার করছেন যে আমরা একটাও-নট ওয়ান এসেনসিয়াল কমডিটিতে আমরা সেল্ফ সাফিসিয়েন্ট নই। চালে নই, গমে নই, শরষে, চিনিতে নই এবং কোনওরকম এডিবল অয়েলে আমরা সেল্ফ সাফিসিয়েন্ট নই। তার ফলে যে অবস্থা এসেছে তাতে এই রেশনিং ব্যবস্থাকে আজকে নতুনভাবে একটা মোড় দেওয়া যায় কিনা, একটা ফিলোজফি দেওয়া যায় কিনা, একটা এড্জ দেওয়া যায় কিনা দেখতে হবে। সেখানে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমটাকে গরিবদের জন্য অরিয়েন্ট করা যায় কিনা সেটা দেখতে হবে। আপনারা জানেন যে রেশনের দোকানগুলি সব রেশনকার্ড রেখে দেয়। এই রেশনকার্ডের ব্যাপারে আপনারা জানেন যে সেখানে তাদের কাছে কিছু ফলস রেশনকার্ড থাকে এবং কিছু এমনিই রেশনকার্ড থাকে যারা রেশন নেয়না বা ড্র করে না। সেইসব রেশনটা তুলে দোকানদাররা সেটা ব্ল্যাকে বিক্রি করে দেয়। সো ইন ফ্যাক্ট বেশি ইনকামের লোকেরা যারা রেশন দোকান থেকে রেশন নিচ্ছে না তাদের রেশন দিয়ে সেখানে ব্ল্যাক মার্কেটিংকেই আপনি এনকারেজ করছেন। কাপল্ড উইথ দিস এখানে এই [illegible] তো ডিহোর্ডি বন্ধ হয়ে গিয়েছে। আপনারা ঠিক করেছেন যে তাদের গায়ে আপনারা

হাত দেবেন না। সুদীপবাবু এ সম্বন্ধে বিস্তৃতভাবে বলেছেন। আপনি বলুন, আপনি বড়বাজারের কোনও ব্যবসাদারের কোমরে দড়ি দিয়ে নিয়ে গিয়েছেন, কত স্টক সিজ করেছেন, ক'টা জায়গা থেকে আপনি স্টক উদ্ধার করেছেন। তাতে আপনি যে হিসাব দিয়েছেন এনফোর্সমেন্টের দিস অ্যাকাউন্ট ইজ নট সাফিসিয়েন্ট। আপনাকে তাই আমি বলব, বামফ্রন্টের মধ্যে এ নিয়ে আপনাদের আলোচনা করা উচিত। আজকে ফুড পলিসির নামে আপনারা যেটা করছেন সেটা হচ্ছে আপার ক্লাস অব রুর‍্যাল পিপল এবং আপার ক্লাস অব আরবান পিপল তাদের সুবিধার জন্য এবং ব্ল্যাক মার্কেটিয়ারদের সুবিধার জন্য। This food policy should be jettisoned lock, stock and barrel. এটা তুলে দিয়ে একটা নতুন ফুড পলিসি নিন। নরেনবাবু, আপনি মাস্টারমশাই লোক, আপনাকে আমি বলব, এ নিয়ে চিন্তাভাবনা করুন। এবারে আমি এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনের কথায় আসছি। এই সংস্থাটি আজকে পশ্চিমবঙ্গে একটা ইতিহাস রচনা করেছে। আমাদের প্রাক্তন খাদ্যমন্ত্রী, নামটা আমি করতে চাই না, উনি অসুস্থ, এখন শুনছি একটু ভাল আছেন, উনি এখানে যা করেছেন তাতে এতবড় দুর্নীতি আর কোন জায়গায় থাকতে পারে না। উনি মন্ত্রী ছিলেন, হেরে গেলেন এবং তারপর উনি এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনের চেয়ারম্যান হলেন। হয়ে কি করলেন? উনি নন একজিকিউটিভ চেয়ারম্যান। ওনার কাজ হচ্ছে বোর্ডের মিটিং-এ প্রিসাইড করা। তারজন্য একটা অফিস নেওয়া হ্যারিংটন স্ট্রীটে এবং সেখানে তিন লক্ষ টাকা সেলামি দিয়ে ও ২৩ হাজার টাকা মাসে ভাড়া দিয়ে সেই অফিসটি নেওয়া হল। তার আগে উনি বাড়ি থেকে অফিসের কাজ চালাতেন। তারপর হ্যারিংটন স্ট্রীটে, প্রেজেন্টলি হো চি মিন সরণীতে ১৩৫০ স্কোয়ার ফিট জায়গা নিয়ে সেই চেয়ারম্যানের জন্য অফিস করা হল। পৃথিবীর কোনও জায়গায় নন একজিকিউটিভ চেয়ারম্যানের জন্য এইভাবে অফিস হয়? বামফ্রন্টের মধ্যে নির্মলবাবু খুব পাওয়ারফুল, উনি মুখ্যমন্ত্রীর ঘনিষ্ঠ—এরজন্যই কি এই জিনিস করা হল? এই তো এখানে গৌতমবাবু বসে আছেন, উনি হাউসিং বোর্ডের চেয়ারম্যান, ওকে জিজ্ঞাসা করে দেখুন না ব্যাপারটা কি করে হয়। তাহলে আপনি কেন বলতে পারছেন না পার্টির মধ্যে যে এর কোনও দরকার নেই। আজকে এই এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনে যে ব্যাপক হারে দুর্নীতি চলছে সে কথা কিছু বলি। এখানে দেখুন যে কিরকম অস্বাভাবিকভাবে ব্যয় বেড়েছে এক বছরের ব্যবধানের মধ্যে। ১৯৮৯/৯০ সালে এদের ট্রান্সপোর্ট কস্ট ছিল ১ লক্ষ ৯২ হাজার টাকা, এক বছরের মধ্যে সেটা বেড়ে হল ৬ লক্ষ ২৫ হাজার টাকা। অফিসারদের বেড়ানো এবং বেতন বাবদও খরচ বেড়েছে আগের বছরের তুলনায় ৯ লক্ষ। প্রত্যেক বছর লাফিয়ে লাফিয়ে খরচ বাড়ছে। এখন আমি মেজর দুটি দুর্নীতির কথা বলি।

[6-30 — 6-40 p.m.]

আপনার দপ্তরে যদি এই ধরনের দুর্নীতি হয় তাহলে আপনি কি করে বলতে পারেন না, আজকের দিনে আপনি সঠিকভাবে দপ্তর চালাচ্ছেন! আমি আপনাকে বলছি, আর কিছু না পারুন আপনি ইমিডিয়েটলি বিকাম দি চেয়ারম্যান অফ এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন ইয়োরসেল্ফ। আজকে অখাদ্য মুসুর ডাল গুদামে তুলতে কর্মিরা বাধা দিচ্ছে, লেক ডিপোয়, আমার বাড়ির কাছে। সেখানে কর্মিরা বাধা দিচ্ছে। কন্ট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল

বলছে, এসেনসিয়াল কমোডিটিস মিস-ইউজ ফান্ড। অথচ আপনি আবার বিজ্ঞাপন দিয়েছেন শো রুমের জন্য এবং স্টোরেজ স্পেস চাই বলে। কোথায়? না, চুঁচুড়া, জেলা হুগলি। বারাসাত, উত্তর এবং মধ্য কলকাতায় স্টোরেজ স্পেস চাই। ১৬.৪.৯৩ তারিখে আপনি এই বিজ্ঞাপন দিয়েছেন। যে এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন আমাদের আমলে লাভ করেছিল সেখানে আজ আপনি প্রচন্ডভাবে লোকসান করছেন। আমি আপনার কাছে দুটো জিনিস দাবি করছি। পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম সম্পর্কে আপনাদের সরকারের কি বক্তব্য? ডিহোর্ডিং বন্ধ করার জন্য, স্মাগলিং বন্ধ করার জন্য এবং গরিবদের মধ্যে রেশন কনসেনট্রেট করার কি পলিসি আপনাদের আছে বলুন? আর দ্বিতীয় হচ্ছে, এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনের দুর্নীতির তদন্তের জন্য একটা সর্বদলীয় কমিটি নিয়োগ করতে রাজি আছেন কিনা? আমরা সবাই মিলে তদন্ত করে দেখতে চাই তাতে হয়ত আপনার পার্টির কিছু অসুবিধা হবে এব্যাপারে ঐ ভদ্রলোকের নাম উঠছে কেন? এটা যদি আপনি না করেন তাহলে আপনি ভবিষ্যতের কাছে চিরকাল দায়ী থাকবেন। এই ক'টি কথা বলে আমি বাজেটের বিরোধিতা করছি।

[6-40 — 6-50 p.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জানি না আমি একটু বেশি আশা করছি কিনা! হয়ত সেল্ফ-অ্যাসেসমেন্টে ভুল হয়েছে, আমি একটু বেশি আশা করেছি, সেজন্য আমি বিরোধী পক্ষের বক্তব্য শুনে চূড়ান্তভাবে হতাশ হয়েছি। আমি আশা করেছিলাম আর একটু বেশি কিছু তারা খাদ্যের মতো গুরুত্বপূর্ণ বিষয়ে বক্তব্য রাখবেন। যে বক্তব্য এই সভায় রাখবেন সে বক্তব্যের মধ্যে দিয়ে জনসেবামূলক এই কাজে ভবিষ্যতে আমরা চলার পথ পাব এবং সেই পথ ধরে আমরা কিছুটা এগিয়ে যেতে পারব। সমালোচনাকে আমরা সব সময়ই ওয়েলকাম করি। সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থায় বিরোধী পক্ষের সমালোচনাকে নিশ্চয়ই আমরা মাথা পেতে নেব। কিন্তু সেই সমালোচনার মধ্যে কিছু সুস্পষ্ট বক্তব্য থাকা দরকার, সেই সমালোচনা কিছুটা তথ্য ভিত্তিক হওয়া দরকার। আর যদি শুধু মাত্র সমালোচনা করার জন্যই সমালোচনা করা হয়, বিরোধিতা করার জন্যই বিরোধিতা করা হয় তাহলে বিরোধীদের দেউলিয়া অবস্থাটাই প্রকাশিত হয়ে পড়ে। আজকে এখানে আমাদের বিরোধী পক্ষের বক্তব্যের মধ্যে দিয়ে তাই প্রকাশ পেয়েছে। কেন্দ্রীয় সরকারের সেভেন্থ প্ল্যান ডকুমেন্টে একথা পরিষ্কারভাবে বলা হয়েছে যে, গণবন্টন ব্যবস্থার মধ্যে দিয়ে গণবন্টন ব্যবস্থা একটা হাতিয়ার, যেটার দ্বারা বাজারে জিনিসপত্রের দামের উর্ধ্বগতি রোধ করা যায় এবং সম-বন্টন ব্যবস্থাকে বজায় রাখা যায়। শুধু এখানেই নয়, দিল্লিতে যখন খাদ্যমন্ত্রীদের সভা হয়েছে সেখানেও তখন আমরা একথা বলেছি যে, একতরফাভাবে প্রশাসনিক কায়দায় পার্লামেন্টকে এড়িয়ে রেশনে চাল, গম, চিনির দাম বাড়িয়ে দেওয়া হচ্ছে। এই যদি হয় তাহলে আমাদের যে লক্ষ্য বাজারে জিনিসের দামের উর্ধ্বগতি রোধ করা সেই মূল লক্ষ্য থেকে আমরা সরে যাচ্ছি। আমরা এটাও দাবি করেছি যে, যদি দর বৃদ্ধির কোনও প্রয়োজন হয় তাহলে সমস্ত রাজ্য সরকারের খাদ্যমন্ত্রীদের সাথে একটা আলোচনা হওয়া দরকার। আর তা নাহলে যেটা আমাদের মনে হচ্ছে, যে কথা আমরা দিল্লির মিটিং-এ গিয়ে বলেছি, আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে ঋণ নেওয়ার যে শর্ত, সেই শর্তের কাছে নিজেদের বিকিয়ে দেওয়া হচ্ছে। কন্ডিশনালিটিস-

এর কাছে কমপ্লিট সারেন্ডার করা হচ্ছে এই ধরনের দর বৃদ্ধির মধ্যে দিয়ে। আমরা এর বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছি। আমি আজ বলছি, আমাদের এখানে যেভাবে চাল গমের দাম বেড়েছে—আজকে আমাদের এই পশ্চিমবাংলায় এবং বেশ কয়েকটা রাজ্যে চালের খোলাবাজারে যে দাম, সাধারণ চাল যেটাকে বলা হয়, সেটার যে দাম রেশনের চালের দাম প্রায় তার কাছাকাছি। ফলে শুধু পশ্চিমবাংলায় নয়, ভারতবর্ষের সমস্ত রাজ্যে চালের অফ-টেক কমে গেছে, গমেরও অফ-টেক কমে গেছে। আমাদের এখানে গম বেশি উৎপন্ন হয়না। যখন গম হারভেসটিং হল, তখন গমের অফ-টেক কমে গিয়েছিল। গণ-বন্টন ব্যবস্থার যে মূল লক্ষ্য সেই মূল লক্ষ্য থেকে কেন্দ্রীয় সরকারের নীতির জন্য সরে যেতে হচ্ছে। আজকে সেক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা তীব্র প্রতিবাদ করেছি। শুধু গম, চালের কিরকম দর বৃদ্ধি হয়েছে সৌগতবাবু বললেন রিভাম্প হয়েছে আমাদের এখানে ৭০ লক্ষ মানুষ রিভাম্প এরিয়ার মধ্যে আছে। তারা কিছু বেশি পরিমাণ চাল গম কম দরে পাচ্ছেন, অন্য এরিয়া বাদ দিলেও রিভাম্প এরিয়ায় গমের দাম শতকরা ৮১ ভাগ বাড়ানো হয়েছে। চালের দাম ৯৯ ভাগ বাড়ানো হয়েছে ১৯৯০ সালের পর থেকে। আজকে এই জায়গায় গণ-বন্টন ব্যবস্থা পৌঁছে গেছে। আজকে প্রাইভেটাইজেশনের কথা ঘোষণা করা হয়েছে। আমরা এটার বিরোধিতা করি। আমরা বলি, রাষ্ট্রীয়করণ করা দরকার। কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের উল্টোদিকে হাঁটছেন। তারা বলছেন, কেরোসিন তেল, গ্যাস তারা প্রাইভেট চ্যানেল করে দেবেন এবং এটা পাশা-পাশি চলবে। এই ঘোষণার কথা যখন কাগজে দেখলাম সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় মন্ত্রীকে লিখিতভাবে প্রতিবাদ জানিয়েছি। আজকে আমাদের কেরোসিন তেলের যে অবস্থা হয়েছে আমাদের কেরোসিন তেলের কোটা হচ্ছে, ৭৮ হাজার ৫৭৫ কিলোলিটার। বারবার বলা হচ্ছে কোটা বাড়াতে। সম্প্রতি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে একটি চিঠি পেয়েছি, শিল্প এবং কৃষিতে গণ-বন্টন ব্যবস্থায় কেরোসিন তেল ব্যবহার করা যাবে না। কি অবস্থা বুঝুন, ছোট-ছোট শিল্পগুলি মুদ্রণ শিল্প ও অন্যান্য শিল্পগুলি কেরোসিনের অভাবে চলে না, তাসত্ত্বেও কেরোসিনের পারমিট দেবার ব্যবস্থা করছে না, অথচ আমাদের হাত-পা বাঁধা। কৃষির জন্য বিভিন্ন জেলা থেকে সভাধিপতিরা দিনের পর দিন ফোন করছে, চিঠি দিচ্ছে যে কেরোসিনের অভাবে পাম্পসেট চলছে না। পাম্পসেট না চললে আবাদ হচ্ছে না, ইরিগেশন বন্ধ হয়ে যাচ্ছে। আমি এই অবস্থায় মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী মহাশয়কে চিঠি লিখলাম যে কেরোসিন তেলের কোটা বাড়ানো দরকার। কিন্তু তিনি চিঠি দিয়ে জানিয়ে দিয়েছেন আর বাড়ানোর সম্ভব নয়। আমি আবার চিঠি লিখলাম, ফসল উৎপাদন বন্ধ হয়ে যাচ্ছে, ছোট-ছোট শিল্পগুলি বন্ধ হয়ে যাচ্ছে সেইজন্য আরও বেশি করে তেল দেওয়া হোক, অন্তত ৫ হাজার কিলোলিটার তেল বেশি দেওয়া হোক। সেই চিঠির উত্তর এখনও পাইনি। সুতরাং এই পরিস্থিতির মধ্য দিয়ে চলেছি। আমরা সিদ্ধান্ত নিয়েছি রাজ্য সরকারের পক্ষ থেকে যে আমরা মাসে অন্তত ৩০ লিটার করে পারমিট ছোট-ছোট শিল্পগুলিকে দেব। এই সিদ্ধান্ত রাজ্য সরকারের পক্ষ থেকে এক-তরফাভাবে নিয়েছি। একজন সদস্য গ্যাসের কথা বললেন। ৫ লক্ষ ৪০ হাজার গ্যাস লাইনে রয়েছে, ওয়েটিং লিস্টে রয়েছে। গত বছর অর্থাৎ ১৯৯২ সালে, মাত্র ২৮ হাজার ২১০ জন গ্যাস কানেকশন পেয়েছে। আমরা দিল্লিকে বলেছিলাম অন্তত ২৫ পারসেন্ট রিলিজ করুন। ওয়েটিং লিস্টের এক-একজন ৪ বছর পরে যাতে অন্তত পায়। আজকে ৫ লক্ষ ৪০ হাজার সেখানে কানেকশন এনলিস্ট হয়ে রয়েছে, পাচ্ছেন না,

কবে পাবেন ঠিক নেই। এইরকম একটা পরিস্থিতির মধ্য দিয়ে চলেছে। কয়লার ব্যাপারটা আরও সাংঘাতিক অবস্থা। ৬৫ হাজার টন অ্যালটমেন্ট, আমরা পাচ্ছি মাত্র ১৯৯২ সালে প্রায় শতকরা ২০ ভাগ। তারপর ১৯৯২ সালের পর মাে ৭.৭ ভাগ পাচ্ছি, অর্থাৎ ক্রমশ কমছে। আপনারা লেভির কথা বলেছেন। গত কয়েক বছর আমাদের লেভি আদায় কম হয়েছে। আমাদের গত বছর এবং তার আগের বছর ২ লক্ষ টন লেভি আদায় হয়েছে। বামফ্রন্ট সরকার আসবার পর কৃষককের উপর লেভি আদায় বন্ধ করে দিয়েছে। এটা জেনে রাখা দরকার যে, পশ্চিমবাংলাই একমাত্র রাজ্য যেখানে শতকরা ৮০ ভাগ জমি মার্জিনাল ফার্মারদের কাছে আছে। এখানে বড় ফার্মার নেই। যারজন্য এখানে আমরা ফার্মারদের কাছ থেকে লেভি আদায় বন্ধ করে দিয়েছি। আমরা মিল মালিকদের কাছ থেকে লেভি আদায় করছি। গত বছর আমাদের লেভি আদায় কম হয়েছিল। ২ লক্ষ টন টার্গেট করা হয়েছিল, আদায় করা হয়েছিল ৮০ হাজার টন। এবারে আমরা ঠিক করেছি রাইস মিল মালিকদের কাছ থেকে ২ লক্ষ ৪০ হাজার টন লেভি আদায় করব। এটা আমাদের এ বছরের টার্গেট। ইতিমধ্যেই ১ লক্ষ ৬৫ হাজার টন লেভি আদায় করা হয়ে গেছে। আশা করছি এটা আরও কিছু বাড়বে।

(গোলমাল)

**(বিরোধী পক্ষ থেকে একটি ধ্বনি ঃ এসেনসিয়াল কমোডিটি সাপ্লাই কর্পোরেশনের সেলামি দিয়ে বাড়ি নেওয়া হয়েছে।)**

হ্যাঁ, এসেনসিয়াল কমোডিটি সাপ্লাই কর্পোরেশনের হো-চি-মিন সরনির অফিস বিল্ডিং নিয়ে আলোচনা হয়েছে। এখানে ইতিপূর্বেই ওই বিষয়ে আলোচনা হয়ে গেছে, আমি এর আগেই ওই বিষয়ে এই বিধানসভায় উত্তর দিয়েছি। ওখানে কোনও সেলামি দেওয়া হয়নি। একটা অফিস বিল্ডিং ওখানে নেওয়া হয়েছে এবং প্রয়োজন ছিল বলেই নেওয়া হয়েছে।

(গোলমাল)

**(বিরোধী পক্ষ থেকে একটি ধ্বনি ঃ মুসুর ডালের ব্যাপারটা বলুন।)**

মুসুর ডাল গত তিন বছর ধরে নেওয়া হচ্ছে। গত বছর সরষে এবং মুসুর ডালে আমাদের যথেষ্ট লাভ হয়েছে। এ বছরও যখন সরষে এবং মুসুর ডাল কেনা হয় তখন বাজারের চেয়ে কম দামেই কেনা হয়।

(প্রচন্ড গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা যখন বক্তব্য রেখেছেন তখন উনি কিছু বলেন নি। কেউ আপনাদের বাধা দেন নি, আপনারা আনইন্টারেপটেড বলেছেন। এখন মন্ত্রী বলছেন, আপনারা ইন্টারেপশন করছেন, এই সিস্টেম চলতে পারে না। মন্ত্রীকে বলতে দিন, আপনারা শুনুন।

[6-50 — 7-00 p.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** সরষে এবং মুসুর ডাল ডাব্লু.বি.ই.সি.এস.সি. কিনেছে। এর আগের বছরও কিনেছিল, এ বছরও কিনেছে। আগের বছর আমাদের বিক্রি করে কিছু লাভ হয়েছিল। এবারে সরষে এবং মুসুর ডাল কিনে কিছু লস হয়েছে। এবিষয়ে আমাদের ডাব্লু.বি.ই.সি.এস.সি-র একটা নীতি হচ্ছে, তারা কোনও প্রাইভেট বিজনেসম্যানের কাছ থেকে এসব জিনিস কিনতে পারে না। যে সমস্ত কো-অপারেটিভ সংস্থা আছে, তাদের কাছ থেকেই শুধু কিনতে পারে। সে অনুয়ায়ী তারা সরষে এবং মুসুর ডাল গত বছর কিনেছিল এবং এবছরও কিনেছে। বিভিন্ন কো-অপারেটিভ সংস্থা, যেমন ও.সি.সি.এল., বেনফেড, কনফেড, পি.সি.এফ., এন.সি.সি.এফ., এরা হচ্ছে সাপ্লায়ার্স। ওরা যে দর দিয়েছে, সেই দর অনুযায়ী কেনা হয়েছে। এবং বিক্রির ক্ষেত্রে—এটা জেনে রাখা দরকার যে, এবারে আমাদের অর্থনীতিতে একটা অদ্ভুত পরিস্থিতি দেখা দিয়েছে, রিজার্ভ ব্যাঙ্ক হঠাৎ ব্যাঙ্ক ইন্টারেস্ট বাড়িয়ে দিয়েছিল।

(প্রচন্ড গোলমাল)

(এই সময় কংগ্রেস(ই) সদস্যগণ সভা কক্ষ ত্যাগ করেন।)

মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি বলছি, এবারে ভারতবর্ষের অর্থনীতিতে একটা অদ্ভুত পরিস্থিতি দেখা দিয়েছে, এটা একটা টোটাল রিসেসন নেমে এসেছে। নিয়ম অনুযায়ী ব্যাঙ্কগুলি যখন টাকা লগ্নি করতে যায় তখন তার একটা প্রোপোরশন রিজার্ভ ব্যাঙ্কের কাছে গচ্ছিত বা জমা রাখতে হয় সেই রিজার্ভের পরিমাণটা বাড়িয়ে দিয়েছে। সর্বোপরি স্যাক্স বা শেয়ার কেলেঙ্কারির জন্য মানির ভেলোসিটি অফ সার্কুলেশন একদম কমে গেছে। যারফলে সেই সময় জিনিসপত্রে দাম কমে যায়, জিনিস কেনার লোক খুঁজে পাওয়া যায় না, টাকার অভাব দেখা দেয়। এটা শুধু ই.সি.এস.সিতেই নয়, বড় বড় সংস্থা টিসকো, টোলকো, এন.ডি.ডি.বি., এ.সি.সি. প্রভৃতি সমস্ত সংস্থাতেই এবারে লাভটা কম হয়েছে। এর থেকে কোনও অর্গানাইজেশনই রেহাই পায়নি। মনমোহন সিং বলেছেন এর থেকে আস্তে আস্তে আমরা রিভাইভ করছি। আজকে ই.সি.এস.সির ডাল কেনার ফলে যে ক্ষতি হয়েছে তারমধ্যে ২.৯০ কোটি টাকা ইন্টারেস্ট বাবদ ক্ষতি হয়েছে। আমাদের ডাল পচে গেছে বলে যা বলছিলেন সেটা ঠিক নয়। এখনও আমরা কম দামে রেশনের মাধ্যমে ডাল দিচ্ছি। তেল আনতে ২ পারসেন্ট লস আমরা দিয়েছি। এর আগে অ্যাসেম্বলিতে আমি উত্তর দিয়েছি যে, আমরা ২ পারসেন্ট লস দিলেও গুজরাট এবং অন্যান্য রাজ্যের যে কোম্পানিগুলি ২ পারসেন্ট লস দিতে চায়নি তারা কিন্তু তেল আনতে পারেননি। আমরা সেখানে কোন ইন্টারেস্ট দেখব? আমরা মালয়েশিয়া থেকে তেল আনিয়েছি রাজ্যের মানুষের স্বার্থে। সেই ১৭ লক্ষ টাকা বাঁচাতে গিয়ে তেল আনব না? অন্য রাজ্যের ক্ষেত্রে এটাই হয়েছে, ২ পারসেন্ট লস বাঁচাতে গিয়ে তারা তেল আনতে পারেন নি। তারজন্য আমরা তাদের তেল আনবার জন্য দায়িত্ব দিয়েছিলাম এবং সেইমত তারা তেল এনেছেন। সেই তেল থেকে আমরা বেশকিছু লাভও করেছি। কেন্দ্রীয় সরকারের সংস্থা এস.টি.সি. যে তেল আনেন তার একটা ডলার-রুপি রেট আছে রিজার্ভ ব্যাঙ্কের এবং মার্কেটের একটা রেট আছে। সেটা ৫ টাকা তফাত। কিন্তু রিজার্ভ ব্যাঙ্কের রেট হচ্ছে ২৫ টাকা। আমরা বলেছিলাম, এস.টি.সির মতো একটা অর্গানাইজেশন যদি সেই সুবিধা

পায় তাহলে ই.সি.এস.সির মতো একটা সংস্থা, যেটা জনস্বার্থে পরিচালিত হয়, প্রাইভেট কোনও অর্গানাইজেশন নয়, তাদের ক্ষেত্রে কেন সেই সুযোগ দেওয়া হবে না? আমরা বেশি দামে পামোলিন আনিয়েছি মালয়েশিয়া থেকে। তারপর এস.টি.সি. যে দাম দিয়েছে সেটা এক টাকা কম রেট দিয়েছে। তা সত্ত্বেও ঐ তেল থেকে আমরা বেশ কিছু লাভ করেছি। আমরা মুসুর ডালও কিনেছি। এবারে সমস্ত অর্গানাইজেশন লস করেছে, কিন্তু ই.সি.এস. একটা প্রাইভেট সংস্থা নয়, এর অন্য একটা লক্ষ্য আছে এবং তা হল পিপলকে সার্ভ করা। আর আমরা এটা বলতে পারি যে, সর্ষে এবং ডাল কেনার জন্য বাজারে তেল এবং ডালের দাম বাড়তে পারেনি, কারণ আমরা পিপলকে সার্ভ করে গেছি। এই ব্যাপারটা আপনারা বুঝবেন না? ৬ই ডিসেম্বর যখন ঐ ঘটনা ঘটে গেলো তারপর দেখা গেলো বাজারে চাল ১০-১২ টাকা কেজি দরে বিক্রি হচ্ছে, জিনিসপত্রের দামও বেড়ে যাচ্ছে, অসাধু ব্যবসায়ীরা জিনিসপত্রে দাম বাড়িয়ে দিয়ে ঘোলা জলে মাছ ধরবার চেষ্টা করছেন। আমরা জানতাম স্ট্যাটুটরি এলাকায় চাল বিক্রি করা বেআইনি, কিন্তু আমরা দেখলাম মানুষের স্বার্থের চেয়ে আইন বড় নয়। তাই আমরা ট্রাকে করে বর্ধমান থেকে চাল আনিয়ে শহরের ৭১টি সেন্টার থেকে চাল বিক্রি করবার ব্যবস্থা করেছিলাম। তারফলে সঙ্গে সঙ্গে চালের দাম নেমে গিয়েছিল। তাই বলছি, আমরা চুপ করে বসে নেই। অনেকে প্রশ্ন করেছেন যে রাস্তায় দাঁড়িয়ে, খোলা মার্কেটে দাঁড়িয়ে চাল বিক্রয় করছেন, লক্ষ লক্ষ টাকা নিচ্ছেন, পুলিশ ছাড়া ব্যবস্থা নিচ্ছেন, যে কোনও সময়ে কিছু ঘটতে পারে। আমি বলেছি যে হোক, জনগণের প্রতি আমাদের আস্থা আছে, জনগণই আমাদের মূলধন, সেটাই আমাদের বড় নিরাপত্তা এবং সেইভাবে আমরা কাজ করেছি। এবারে যখন ধান উঠছে, বিভিন্ন জেলা থেকে খবর আসছে যে সাপোর্ট প্রাইজ ৭০ টাকা, তার থেকেও কোনও কোনও জায়গায় ধানের দাম নেমে গেছে, যে সমস্ত জেলায় এইভাবে ধান বিক্রয় হচ্ছে, আমরা সেই সব জেলাতে ম্যাজিস্ট্রেটের কাছে ৬২ লক্ষ টাকা দিয়েছি এবং বলেছি যে আপনারা দেখবেন যে অভাবের জন্য যে সব কৃষক ধান ডিসট্রেস সেল করছে সেগুলি সমবায়ের মাধ্যমে কিনে নেবেন যাতে কৃষকের ক্ষতি না হয়। এই ব্যবস্থাগুলি আমরা নিয়েছি। এগুলি বিরোধী দলের সদস্যরা উল্লেখ করলেন না। এখানে কোরাপশনের কথা বলা হয়েছে। যে সমাজ ব্যবস্থায় আমরা বাস করছি সেখানে দুর্নীতি নেই, কোরাপশন নেই, এটা বলা সম্ভব নয়। গত এক বছরে ৭৬ লক্ষ ১৬ হাজার ৭৯৫ টাকার জিনিস সীজ করা হয়েছে। আমরা যখন কোনও দুর্নীতির অভিযোগ পাই সঙ্গে সঙ্গে সেই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করি। এই প্রসঙ্গে আমি বলি যে এইরকম ৩৭টি দোকান আমরা সীজ করেছি, ৫৭০টি সাসপেন্ড করেছি। আমার মনে আছে, একদিন একটি ছেলে আমাকে বলেছিল যে তার ওখানে একটা দোকানে দুর্নীতিমূলক কাজ হচ্ছে। আমি তাকে বলেছিলাম, তুমি সকাল ১০টার সময়ে থাকবে, আমাদের ইন্সপেক্টর যাবে। সে সকালে সেখানে গিয়ে দাঁড়িয়ে ছিল এবং আমাদের ইন্সপেক্টর যাবার পরে সেটা ধরা পড়েছিল এবং সঙ্গে সঙ্গে তাকে সাসপেন্ড করা হয়েছিল। কেরোসিন তেলের ক্ষেত্রেও এই ধরনের অভিযোগ পেলে সেই অভিযোগের পরিপ্রেক্ষিতে তদন্ত করা হয় এবং ধরা পড়লে কঠোর ব্যবস্থা গ্রহণ করা হয়। তবে এটা ঠিক এত বড় একটা ব্যবস্থায় জনগণের সহযোগিতা ছাড়া সুষ্ঠুভাবে চালানো সম্ভব নয়। কাজেই মানুষের সহযোগিতা, মানুষের সাহায্য নিয়ে এই দপ্তর চলছে এবং এই দপ্তরকে আরও সুষ্ঠুভাবে চালানোর জন্য সকলের সহযোগিতা প্রয়োজন। কনজিউমার ফোরামের কথা

বলা হয়েছে। কনজিউমার প্রোটেকশন অ্যাক্ট ভারতবর্ষে চালু হয়েছিল ১৯৮৬ সালে। আমাদের রাজ্যের সব জেলাতে কনজিউমার রিড্রেসেল ফোরাম আমরা গঠন করেছি। বেশকিছু কেসও হয়েছে। কিন্তু সুপ্রিম কোর্টের রায় সম্প্রতি বের হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** এটা নির্দ্ধারিত সময়ের মধ্যে শেষ হবেনা, কাজেই আমি আরও ১৫ মিনিট সময় বাড়িয়ে দিচ্ছি। আশাকরি আপনাদের সমর্থন আছে। (সকলের সমর্থন জ্ঞাপন) আরও ১৫ মিনিট সময় বাড়ানো হল।

[7-00 — 7-08 p.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** সুপ্রিম কোর্ট বলেছে যে এখন যেগুলি পার্ট টাইমে সপ্তাহে দুই দিন, সেগুলি ফুল টাইম করার জন্য প্রস্তাব দেওয়া হয়েছে। তবে আস্তে আস্তে সমস্ত জেলায় এই ফোরাম করা হবে। শুধুমাত্র কলকাতায় এটা ফুল টাইম করতে পেরেছি। তবে বাকি জেলাগুলিতেও উদ্যোগ নেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছে একটা প্রোজেক্ট আছে, কনজিউমার এডুকেশন ইন্সটিটিউট, আমরা কলকাতায় এটা তৈরি করতে চাই। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করেছিলাম, তিনি প্রধানমন্ত্রীর কাছে চিঠি লিখেছেন যে কনজিউমার এডুকেশন ইন্সটিটিউট কলকাতায় করা হোক। আমি বুদ্ধদেববাবুর সঙ্গে কথা বলেছি, তিনি জমি দেবেন বলেছেন। এই উদ্যোগ আমরা গ্রহণ করেছি, ২৫ কোটি টাকার প্রজেক্ট। এতে কেন্দ্রীয় সরকার দেবে ২০ কোটি টাকার একটা প্রোজেক্ট পাঠিয়েছি কেন্দ্রীয় সরকারের কাছে আমরা চেষ্টা করছি যাতে এটা হয়। আমাদের বামফ্রন্ট সরকারের দীর্ঘ দিনের শ্লোগান, ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস এক দামে ভারতবর্ষের সমস্ত রাজ্যের রেশনের দোকানের মারফত দিতে হবে। এই শ্লোগানের যথেষ্ট গুরুত্ব আছে তাৎপর্য আছে। এই বিষয়ে আমরা দিল্লির কেন্দ্রীয় সরকারকে বলেছি যে আপনারা এই বিষয়ে উদ্যোগ গ্রহণ করুন। তারা কিন্তু উদ্যোগ গ্রহণ করেন নি। আমাদের রাজ্যে আমরা জানি সর্বত্র পৌঁছাতে পারিনি, আমরা জানি এর মধ্যে অনেক দুর্বলতা আছে, তা সত্ত্বেও আমরা চেষ্টা করছি নুন, কাপড়, মসলা, সাবান, মোমবাতি, দেশলাই, খাতা ভেষজ তেল এইগুলি দেবার এবং নিয়মিত যাতে দেওয়া যায় তার সমস্ত ব্যবস্থা করেছি। যাতে সঠিকভাবে এইগুলি পাওয়া যায় তারজন্য উদ্যোগ গ্রহণ করছি। মোটামুটি ভাবে আমরা যেটা বলতে চাই তা হল এই গণবন্টন ব্যবস্থার গুরুত্ব অনেক খানি। সম্প্রতি কেন্দ্রীয় সরকার একটা নীতি গ্রহণ করার উদ্যোগ গ্রহণ করেছেন। দিল্লিতে খাদ্যমন্ত্রীদের সভায় একটা প্রশ্ন উঠেছিল যে লেট...

পরবর্তীকালে তিনটি রাজ্যের খাদ্যমন্ত্রীদের নিয়ে একটা কমিটি গঠন করা হয়েছে, তামিলনাড়ু, হরিয়ানা এবং পশ্চিমবঙ্গের উপর দায়িত্ব দেওয়া হয়েছে খাদ্যনীতি সম্পর্কিত একটা রূপরেখা তৈরি করতে। এটা দিল্লিতে যে কাউন্সিল বসে সেই কাউন্সিলের মিটিং-এ প্লেস করতে হবে। সেই কাজ এগিয়ে চলেছে, এই মাসের মধ্যেই কাজ শেষ হবে বলে মনেকরি এবং কেন্দ্রীয় খাদ্যনীতি ঘোষণা করা হবে। আমাদের রাজ্যে যে অবস্থা তাতে আমাদের রাজ্যে একটা ইউনিক কন্ডিশন, এটা অন্য রাজ্যে নেই। তারা এটা ভাবতে পারে না। আমরা যখন দিল্লিতে যাই তখন সকলে আমাদের দিকে তাকায় যে আমাদের ইন্ডিভিজুয়াল রেশন কার্ড আছে। রেশন কার্ড নিয়ে অনেক প্রবলেম আছে। আমরা জানি ভুয়া রেশন কার্ড আছে। গত বছর

আমরা ৬ লক্ষ রেশন কার্ড আমরা বাতিল করেছি। আমরা ঘোষণা করেছি যাদের ভুয়া রেশন কার্ড আছে তারা সেটা জমা দিক, কারণ আমরা যখন চেক করব তখন ধরা পড়লে শাস্তি হবে। ৬ লক্ষ আমরা খুঁজে পেয়েছি এবং সেইগুলি বাতিল করেছি। এই কাজ চলছে। আবার নূতন রেশনকার্ড দেওয়ারও কাজ চলছে। সেখানে কিছু ত্রুটি-বিচ্যুতি আছে। এই প্রসঙ্গে বলি একজন বিধায়ক সিটিজিয়ান সার্টিফিকেট দেন দপ্তরকে, এই সিটিজিয়ান সার্টিফিকেট যেটা বিধায়ক দিচ্ছে এটা বলা যায় না যে এটা সরকারি সার্টিফিকেট। তার নলেজে যদি থাকে, ওই বিধায়কের নলেজে যদি থাকে যে সে সেখানকার বাসিন্দা এবং ভারতবাসী তাহলে তিনি তাকে লিখে দিতে পারেন যে সে এখানে জন্মগ্রহণ করেছেন এবং তার এটা পারমানেন্ট রেসিডেন্ট। স্কুলের ক্ষেত্রে আমরা করি সেইগুলি, আমরা বলেছি ইন্সপেক্টরদের যদি কোনও সার্টিফিকেট না থাকে তাহলে এনকুয়ারি করে দেবেন। আর যদি নবজাতক হয় বা কার্ড স্যারেন্ডার আছে তাদের দিয়ে দেবেন। কেবল প্রবলেম হয় যাদের বয়স হয়ে গিয়েছে অথচ রেশনকার্ড নেই। অন্য কোথাও ছিল না তাদের ক্ষেত্রে রিয়েলি ইন্ডিয়ান সিটিজিয়ান কিনা, সে সেখানকার স্থায়ী বাসিন্দা কিনা সেটা সঠিক ভাবে প্রমাণ করার ক্ষেত্রে এনকুয়ারি করার দরকার আছে। পাশাপাশি মানুষকে জিজ্ঞাসা করতে হয়, এই ক্ষেত্রে জনপ্রতিনিধিদের যদি সার্টিফিকেট থাকে তাহলে সেটা কাজে লাগে, সেটা এনকুয়ারি করার ক্ষেত্রে সহায়ক হয়। রেশন কার্ডের জন্য আমরা উদ্যোগ গ্রহণ করেছি, আমরা চাচ্ছি সকলের রেশন কার্ড থাকে। আবার সঙ্গে সঙ্গে যাচ্ছি এমন রেশন কার্ড থাকবে না যার নামে কোনও মানুষ নেই। এই দুটি কাজ একসঙ্গে এগিয়ে যাচ্ছে। আমাদের যে রেশন ব্যবস্থা তাতে প্রচুর নেটওয়ার্ক, এখানে ২০ হাজারের বেশি দোকান আছে, তা সত্ত্বেও এই যে একটা ব্যবস্থা এই ব্যবস্থা এখানে যারা বাস করে তাদের অনুকূলে। এখানে আবার চাল হয়, গমের উৎপাদন কম হয়, গমের ক্রাইসিস আছে। আমাদের আবার ফুড হ্যাবিটস আগের থেকে চেঞ্জ হয়ে গেছে, আমরা এখন রুটি খাওয়াতে অভ্যস্ত হয়ে গেছি। আমাদের গমের প্রয়োজনীয়তা আগের চেয়ে বেশি হয়ে গেছে, এগুলো আমাদের মাথায় রাখতে হবে। এখানে গমের উৎপাদন কম, চালের উৎপাদন বেশি। সবকিছু ভেবে নতুন একটা খাদ্যনীতি আমরা সবাই মিলে করব। এই খাদ্যনীতিটা আসার পরে সেখানে কতটা বাদ দেওয়া যাবে সেটা আমাদের সিদ্ধান্ত করে ঠিক করতে হবে। পরিশেষে আমি আপনাদের কাছে বলছি, আমাদের এই যে খাদ্য দপ্তরের গণবন্টন ব্যবস্থা, এটা পরিচালনা করার জন্য সকলের সাহায্য প্রয়োজন। সেজন্য যে ব্যয় বরাদ্দ আনা হয়েছে তার প্রতি আপনাদের সকলের সমর্থন আমি আশা করছি এবং সেই সঙ্গে সঙ্গে যে কাট মোশনগুলো এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No.54**

The motion of Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March, 1993 that a sum of Rs.88,43,15,000/- be granted for expenditure under Demand No.54, Major Heads : "2408-Food, Storage and Warehousing and 4408-Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding

Public Undertakings)''.

(The is inclusive of a total sum of Rs.29,48,00,000/- already voted on account in March, 1993.) - was then put and agreed to.

## Demand No.86

The motion of Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March, 1993 that a sum of Rs.1,95,85,000 be granted for expenditure under Demand No.86, Major Head : ''3456-Civil Supplies''.

(This is inclusive of a total sum of Rs.66,00,000/- already voted on account in March, 1993.)—was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7-08 p.m. till 11-00 a.m. on Friday, the 9th July 1993, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 9th July, 1993 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 7 Ministers of State and 142 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which Oral Answers were given)

**উত্তরবঙ্গে কনডাক্টেড ট্যুরের ব্যবস্থা**

*৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *২১) **শ্রী আবদুল মান্নান ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শিলিগুড়িকে কেন্দ্র করে দার্জিলিং, জলপাইগুড়ি জেলাসহ পাশাপাশি পর্যটন কেন্দ্রগুলিতে ভ্রমণের জন্য এই বিভাগ কর্তৃক কনডাক্টেড ট্যুর-এর কি কি ব্যবস্থা আছে ; এবং

(খ) ইহার জন্য খরচের হার কিরূপ?

**Mr. Speaker :** PWD and Food and Supplies Department's questions are held over today as Ministers sought leave of absence. They are out of Calcutta. They have given notice.

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) শিলিগুড়ি থেকে পর্যটক বিভাগের দ্বারা পরিচালিত কনডাক্টেড ট্যুরে জলপাইগুড়ির জলদাপাড়া অভয়ারণ্য জলপেশ মন্দির ও ভুটানের ফুন্টসিলিং প্রতি সপ্তাহে বেড়াবার ব্যবস্থা রয়েছে। এছাড়া মাঝে মাঝে উত্তরবঙ্গের মহানন্দী, গরুমারা, চাপরামারি, জলদাপাড়া ভ্রমণেরও ব্যবস্থা করা হয়।

পর্যটক উন্নয়ন নিগমও শিলিগুড়ি থেকে কনডাক্টেড ট্যুরের ব্যবস্থা করে থাকে।

(খ) জলদাপাড়া, জলপেশ ও ঝালংলালিঙ ভ্রমণের দুই দিন ও এক রাত্রির জন্য খরচের হার জনপ্রতি ৪৪০/৫৪০্ টাকা।

এছাড়া উত্তরবঙ্গের মহানদী, গরুমারা, চাপরামারি, জলদাপাড়া ভ্রমণের জন্য ৪ দিন ও ৪ রাত্রির ভাড়া জনপ্রতি ১৫৭৫্ টাকা।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই ট্যুরিস্টদের কনডাক্টেড ট্যুরের যে ব্যবস্থা করা হয়েছে তাতে নর্থ বেঙ্গলের একদিকে পাহাড় এবং আরেকদিকে ফরেস্ট, সেখানে ট্যুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশন যদি ব্যবস্থা নেন তাহলে ভাল হয় কারণ একমাত্র শিলিগুড়ির মৈনাক ছাড়া আর কোনও থাকার অ্যারেঞ্জমেন্ট করেছেন কিনা আপনার ডিপার্টমেন্ট থেকে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** শিলিগুড়িতে আরেকটি ট্যুরিস্ট লজের জন্য অনুমোদন হয়েছে এবং এতে আর্থিক সঙ্গতিরও ব্যবস্থা করা হয়েছে এবং দ্বিতীয় ট্যুরিস্ট লজটি তৈরি হতে চলেছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** এটা যদিও ডাইরেক্ট আপনার মধ্যে পড়ছে না তবুও দুধিয়াতে হিল কাউন্সিল কর্পোরেশন থেকে ট্যুরিস্টদের জন্য একটা মটেল করেছেন এর সঙ্গে রাজ্য সরকারের তথা আপনার ডিপার্টমেন্টের কোনও যোগাযোগ আছে কিনা এবং সম্পর্কটা কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** প্রত্যক্ষ বাণিজ্যিক সম্পর্ক তৈরি হয়নি। কিন্তু আমাদের যে ইনফরমেশন সেন্টার আছে সেখান থেকে ওইসব জায়গায় যাওয়ার ব্যাপারে উৎসাহিত করা হচ্ছে। শিলিগুড়ির কাছে একটা বড় প্রকল্প হাতে নিয়েছি। তিস্তা ব্যারেজ বৈকুণ্ঠপুর বনাঞ্চলের প্রোজেক্ট রিপোর্ট তৈরি হয়েছে, পরীক্ষা-নিরীক্ষা চলছে। শিলিগুড়ি পৌরসভা এরজন্য ২৯ একর জমি পর্যটন বিভাগের হাতে হস্তান্তর করেছে, সেখানে এখন পর্যটন কেন্দ্র তৈরি করা হবে।

তাছাড়াও তিস্তা রিভার র‍্যাফটিং ইন্সটিটিউশন একটা হচ্ছে, সেই সাথে ট্রেকিং এবং অ্যাডভেঞ্চার স্পোর্টস বলতে যা বোঝায় এইগুলির জন্য আমরা একটা জমি পি. ডাব্লিউ. ডির কাছে চেয়েছি কালিজোড়া বাংলোয় সেখানে ৫২ একর জমি আছে, মন্ত্রীর সঙ্গে আলোচনা হয়েছে, পি ডব্লিউ ডির সংশ্লিষ্ট অফিসারদের সঙ্গেও কথা হয়েছে, তারা সম্মতি জানিয়েছেন, এটা পি. ডাব্লিউ. ডির কোনও কাজে লাগছে না, সেই জমি অ্যাডভেঞ্চার স্পোর্টস এর জন্য তারা দিচ্ছেন। সুতরাং শিলিগুড়ি ডুয়ার্স অঞ্চলে এটা একটা বড় পর্যটন কেন্দ্র হিসাবে রূপান্তরিত হবে।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি অবগত আছেন, মুকুটমণিপুরে যে ট্যুরিস্ট লজটি আপনাদের আছে, সেই ট্যুরিস্ট লজটিতে যেতে গেলে গোড়াবাড়ি দিয়ে এক

কি. মি. এর মতো রাস্তা অতিক্রম করে যেতে হয়। ওখানে গাড়িঘোড়া ঠিকমতো পাওয়া যায় না ফলে ওখানে ভ্রমণ পিপাষুরা তারা ঠিকমতোন যেতে পারে না, তাই ওখানে যাওয়ার জন্য যদি কমিউনিকেশনের ব্যবস্থা করা যায় তাহলে ভাল হয়, এই ব্যাপারে কি জানাবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী:** মুকুটমণিপুরে যেখানে ট্যুরিস্ট লজ নির্মাণ করা হয়েছে, সেখানে বহু পরীক্ষা-নিরীক্ষা করে পূর্বতন অভিজ্ঞ এবং বিশেষজ্ঞরা এটা নির্ধারন করেছেন। মুকুটমণিপুরের ঐ লজে যাওয়ার জন্য যে পাহাড়ি পথে যেতে হয় সেখানকার দৃশ্য এবং বাঁধের দৃশ্য এত মনোরম যে ভীষণভাবে তা আকৃষ্ট করে, সেইজন্য ওখানে যে জায়গাটা হয়েছে এটা সবচেয়ে উৎকৃষ্ট জায়গা। তবে এটা ঠিক অনেকটা ঘুরে পাহাড়ি পথে ওখানে যেতে হয়, ওখানে সিঁড়ি করলে সেটা অনেক উঁচু, খাঁড়া হয়ে যাবে, সেটা যেমন ব্যয়সাধ্য ব্যাপার হবে, তেমনি শ্রমসাধ্যও হবে। এই ব্যাপারে আমরা আগে ভাবিনি। ওখানে যেহেতু আবাসনের সংখ্যা কম সেইজন্য ওখানে নিজে থেকে ব্যক্তিগত উদ্যোগে যে ট্রান্সপোর্টের ব্যবস্থা করবে, এই ব্যবস্থা আমরা সন্ধান করেছি, কিন্তু পাইনি।

**শ্রী প্রভাত আচার্য:** মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি, ট্যুরিস্টলজগুলিতে থাকা-খাওয়ার জন্য যে পয়সা লাগে সেই পয়সা দেওয়ার ক্ষেত্রে মধ্যবিত্তদের আয়ত্বের বাইরে, তাদের সুবিধার জন্য এবং সরকারের এই ট্যুরিস্ট লজগুলিতে থাকার নির্দ্ধারণের কথা ভেবে এই খরচ কমাবার ব্যবস্থা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী:** পর্যটন নিগম একটি বাণিজ্যিক সংস্থা, এমনিতে সারা ভারতবর্ষে যে পর্যটন নিগম আবাসনগুলি আছে তাতে যে থাকা-খাওয়ার জন্য মূল্য দিতে হয় সেই তুলনায় পশ্চিমবঙ্গে হচ্ছে সর্বনিম্ন আমরা এটা বাড়াবার কথা ভাবছি।

**শ্রী শৈলজাকুমার দাস:** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি, দীঘার পর্যটনকেন্দ্রকে আরও বেশি আকর্ষনীয় করার জন্য দীঘা থেকে শঙ্করপুর পর্যন্ত একটা রোপওয়ে করার পরিকল্পনা হয়েছিল, এটা এখন কোন পর্যায়ে আছে, বা কতদিনের মধ্যে বাস্তবায়িত হতে পারে?

**মিঃ স্পিকার:** এটা হবে না।

**শ্রী রবীন দেব:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, শিলিগুড়ি থেকে মংপু এবং জয়ন্তী পর্যন্ত কোনও কন্ডাক্টেড ট্যুরের ব্যবস্থা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী:** শিলিগুড়ি থেকে মংপু পর্যন্ত কন্ডাক্টেড ট্যুরের সরাসরি কোনও ব্যবস্থা নেই। কিন্তু জয়ন্তীর আশপাশ থেকে কন্ডাক্টেড ট্যুরের ব্যবস্থা করা যায়, এতে জয়ন্তী সহ অনেক জায়গাতে যাওয়া যায়। শিলিগুড়ি থেকে মংপুতে যাওয়ার কোনও ব্যবস্থা সরাসরি না থাকলেও অন্যান্য জায়গার সাথে মংপুর কন্ডাক্টেড ট্যুরের ব্যবস্থা আছে।

**শ্রী তপন হোড় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে শান্তিনিকেতনে বহু দেশি এবং বিদেশি পর্যটকরা আসেন এবং শান্তিনিকেতন সাধারণভাবে ট্যুরিস্টদের আকর্ষনের জায়গা। শান্তিনিকেতনের সঙ্গে তারাপীঠ, বক্রেশ্বর এবং ম্যাসেঞ্জরকে যুক্ত করে একটা কন্ডাক্টেড ট্যুরের ব্যবস্থা করলে শান্তি নিকেতনে লোকের যাতায়াতের সুযোগ বাড়ে এবং জায়গাটি আরও আকর্ষনীয় হতে পারে। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কিছু ভাবছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** কলকাতা থেকে শান্তিনিকেতন, তারাপীঠ, বক্রেশ্বরকে নিয়ে একটা কন্ডাক্টেড ট্যুরের ব্যবস্থা আছে।

*৯০, *৯১ হেল্ড ওভার।

*৯২ নট কল্ড

*৯৩, *৯৪ হেল্ড ওভার

## Qualifications for the post of Surgeon Superintendent

***95.** (Admitted Question No.*235) **Shri Sougata Roy :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) what qualifications are mandatory for appointment of a person as Surgeon Superintendent of SSKM Hospital ;

(b) whether the present incumbent of the post meets these requirements ; and

(c) if not, reasons for such appointment ?

**Shri Prasanta Kumar Sur :**

a) At present any Officer of WBMES or West Bengal health Service having MBBS degree can be appointed as the Surgeon Superintendent of SSKM Hospital.,

b) Yes.

(c) Question does not arise.

**Shri Saugata Roy :** Sir, We always knew that post graduate qualification are necessary for appointment as surgeon superintendent of SSKM Hospital since it is a super speciality hospital. May I know from the Hon'ble Minister since when the rules for appointment as surgeon

superintendent or superintendent of teaching hospital have been amended? It seems it has been done recently because previously person having post graduate qualifications became the Surgeon Superintendent of SSKM Hospital.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই মেডিক্যাল এডুকেশন সার্ভিস অ্যাক্ট, ওয়েস্ট বেঙ্গল হেল্‌থ সার্ভিস অ্যাক্ট '৯০ এটা ইনট্রোডিউস হবার আগেই— ২৫শে মে এটা পাশ হবার আগেই উনি অ্যাপয়েন্টেড হয়েছিলেন এবং উনি ডেপুটি সুপারইনটেনডেন্ট হিসাবে সেখানে ফাংশন করছিলেন। সুতরাং যথেষ্ট অ্যাডমিনিস্ট্রেটিভ ক্যাপাসিটি ওর আছে এবং এমন কোনও নিয়ম নেই যেটা উনি বললেন যে কোনও মেডিক্যাল কলেজে আমাদের সুপারইনটেন্ডেন্ট হবে তাদের পোস্ট গ্র্যাজুয়েট ডিগ্রি থাকতে হবে। এ ধরনের কোনও নিয়ম নেই।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় নিজেই নিজেকে কন্ট্রাডিক্ট করেছেন। এর আগে এই হাউসে একটা রিটিন কোয়েশ্চেনের জবাবে উনি বলেছিলেন যে এস. এস. কে. এম হাসপাতালে সুপারইনটেনডেন্টের পোস্ট খালি ছিল এবং বর্তমানে যিনি সার্জেন সুপারইনটেনডেন্ট আছেন তখন তিনি অ্যাক্টিং করছিলেন। আমি তখন এই হাউসে কোয়েশ্চেন দিয়েছিলাম যে সার্জেন সুপারইনটেন্ডেন্ট অ্যাপয়েন্টেড হচ্ছেন না কেন, অসুবিধা কোথায়? মাননীয় মন্ত্রী মহাশয় জানিয়েছিলেন, সার্জেন সুপারইনটেনডেন্টের জন্য পোস্ট গ্র্যাজুয়েট কোয়ালিফিকেশন আছে এমন একজন মানুষ দরকার এবং সেইজন্য বর্তমান লোককে করা যাচ্ছে না। এখন যেটা দেখা যাচ্ছে সেটা হল এই অ্যাপয়েন্টমেন্টটা উনি করে দিয়েছেন। মেডিক্যাল এডুকেশন অ্যাক্টের আগেও যে নিয়মটা তখন চালু ছিল সেটাকেও মাননীয় মন্ত্রী মহাশয় ভঙ্গ করেছেন। আমি জানতে চাই, আপনি হঠাৎ করে যেটা বলছেন যে এরকম কোনও নিয়ম নেই যে পোস্ট গ্র্যাজুয়েট কোয়ালিফিকেশনের লোক লাগে এর কারণ কি? একটা টিচিং হাসপাতাল, সেখানে সব post graduate qualification লোক রয়েছেন। তাদেরকে নিয়ন্ত্রণ করার জন্য আপনি এমন একটা লোককে রেখেছেন যার পোস্ট গ্র্যাজুয়েট কোয়ালিফিকেশন নেই। অভিয়াসলি তাই মনে হয় যেহেতু পি. জি. একটা ইমপর্টেন্ট হাসপাতাল সেইহেতু সেখানে পলিটিক্যাল কন্ট্রোল রাখার জন্য এটা রেখেছেন।

মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, এটা কী সত্য নয়, এর আগে আপনি এই হাউসে একটা রিটিন অ্যানসারে বলেছেন, অ্যাক্টিং সুপারিন্টেন্ডেন্ট করা যাচ্ছে না, তার কারণ প্রেজেন্ট যিনি রয়েছেন তার পোস্ট গ্র্যাজুয়েট কোয়ালিফিকেশন নেই। আপনি এমন একজন লোক খুঁজছেন, যার পোস্ট গ্র্যাজুয়েট কোয়ালিফিকেশন আছে। কিন্তু আজকে রাতারাতি এই রকম কথা বলছেন। আমি জানতে চাই, মন্ত্রী মহাশয় এই ব্যাপারে কবে সার্জেন সুপারিন্টেডেন্ট অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন, কী বেসিসে দিয়েছেন, এই ব্যাপারে ডিটেল্‌স হাউসে প্লেস করবেন কী?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি যে অ্যাক্টের কথা বলছি, ওয়েস্ট বেঙ্গল মেডিক্যাল সার্ভিস ইনট্রোডিউস হয়েছে, ওয়েস্ট বেঙ্গল হেল্‌থ সার্ভিস অ্যাক্টে যেটা পাশ হয়েছে ২৫ মে, ৯০, সেটা এখন সুপ্রীম কোর্টে পেন্ডিং আছে, এখনও হিয়ারিং কমপ্লিট হয়নি। আগের উত্তরে বলেছি অঞ্জন চক্রবর্তী যিনি ছিলেন, হঠাৎ তিনি চলে গেলেন, পার্মানেন্টলি চলে গেলেন কী না জানতে পারলাম না। মাননীয় সদস্য যদি এই প্রশ্ন সম্পর্কে একটু পরিষ্কার করে বলেন তাহলে আমি তার উত্তর দিয়ে দেব।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, এস. এস. কে. এম. হাসপাতালের সার্জেন সুপারিন্টেন্ডেন্ট, তার অ্যাকাডেমিক কোয়ালিফিকেশন কী এবং তিনি কবে অ্যাপয়েন্টেড হয়েছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** অ্যাকাডেমিক কোয়ালিফিকেশন হচ্ছে এম. বি. বি. এস., হি হ্যাজ পাস্‌ড এম. বি. বি. এস. এছাড়া নাথিং ইজ রিকয়্যার্ড। দি একজিস্টিং ইনকামবেন্ট ওয়াজ অ্যাপয়েন্টেড বিফোর ২৫.৫.৯০।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, এই হাসপাতালের সার্জেন সুপারিন্টেন্ডেন্ট ম্যানডেটারি কোয়ালিফিকেশন কী এবং আপনার ডিপার্টমেন্টের জি. ও. নং কত বলবেন কী?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** জি. ও. নং রাইটার্সে যাবেন বলে দেব।

**মিঃ স্পিকার ঃ** জি. ও. নং এই ভাবে কী করে উনি দেবেন, আপনার যদি দরকার থাকে, আপনি রাইটার্সে যাবেন, উনি আপনাকে দিয়ে দেবেন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে পশ্চিমবাংলার একটা শীর্ষ স্থানীয় হাসপাতাল যেখানে কেবল মাত্র এম. বি. বি. এস. কোয়ালিফিকেশনের একজন ডাক্তারকে সার্জেন সুপারিনটেন্ডেন্ট করা হল। এম. এম., এম. আর. সি. পি. এই রকম ডাক্তারও তো ছিল, একে কেন নেওয়া হল, এর কারণ কী?

[11-20 – 11-30 a.m.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** একটু আগেই শুনলেন যে, তিনি অ্যাক্ট করছিলেন অ্যাজ সুপারিন্টেন্ডেন্ট এবং তাঁর এক্সপিরিয়েন্স আছে। He is well conversant with Hospital administration. এরপর তাঁর চেয়ে ভাল লোকের যদি আমাদের প্রয়োজন হয়, পোস্ট গ্র্যাজুয়েট ডিগ্রির যদি দরকার হয়, তাহলে সে জন্য আমরা বলেছি The Act is now challenged in the Supreme Côurt and it is pending. Unless it is heard, we cannot take a definite decission in the matter. Now, I cannot say any thing here.

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি জানতে চাইছি, আমাদের রাজ্যে যে সমস্ত মেডিক্যাল কলেজগুলি আছে সেই মেডিক্যাল কলেজগুলির সুপারিন্টেন্ডেন্ট-এর পোস্টে এবং জেলায় জেলায় সি. এম. ও. এইচ.-এর পোস্টে সাধারণভাবে ডাক্তাররা যেতে ইচ্ছুক হচ্ছে না, এটা কি সত্য?

**মিঃ স্পিকার ঃ** না, হবে না। এর সঙ্গে ওঠে না। ছেড়ে দিন।

**স্টেডিয়াম-নির্মাণ**

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৩) **শ্রী আবদুল মান্নান ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ বছর থেকে এ পর্যন্ত কতগুলি স্টেডিয়াম নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে? এবং

(খ) ঐ সময়ের মধ্যে কতগুলি স্টেডিয়াম-নির্মাণ সম্পূর্ণ হয়েছে (জেলাওয়ারি)?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) ১৩টি।

(খ) ৯টি।

| | | |
|---|---|---|
| কুচবিহার জেলা | - | ১ |
| দার্জিলিং | - | ১ |
| দক্ষিণ ২৪ পরগনা | - | ১ |
| মুর্শিদাবাদ | - | ১ |
| উত্তর ২৪ পরগনা | - | ১ |
| হাওড়া | - | ১ |
| হুগলি | - | ২ |
| বর্ধমান | - | ২ |
| মোট | - | ৯ |

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, অনুগ্রহ করে জানাবেন কি, ১৩টি স্টেডিয়াম নির্মাণের পরিকল্পনা ছিল, তার মধ্যে ৯টি হয়েছে। বাকি যে চারটি রয়েছে সেগুলি কোনও কোনও জেলায় এবং সেগুলি কি পজিশনে রয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মূলত আর্থিক কারণে চারটির কাজ আমরা শেষ করতে পারি নি। হুগলি জেলার চুঁচুড়ায় কাজ শুরু করতে পারিনি। দক্ষিণ ২৪ পরগনা ডায়মন্ড হার্বারে প্রাথমিক স্তরের কাজ শুরু করেছি। মুর্শিদাবাদের কাজ হাফ-ডান মতো হয়ে আছে। হাওড়ায় আরও একটা কমপ্লেক্স আমরা করতে চাই। সেটার বিস্তারিত নকশা তৈরি হচ্ছে। সেটার কাজ প্রাথমিক পর্যায়ে আছে। এই হচ্ছে বাকি চারটের অবস্থা।

**শ্রী আবদুল মান্নান ঃ** ১৩টার মধ্যে ৯টা স্টেডিয়াম নির্মাণের কাজ আপনি কমপ্লিট করেছেন, তাতে কত টাকা খরচ হয়েছে এবং তার মধ্যে কেন্দ্রীয় সরকার কত টাকা দিয়েছে, রাজ্য সরকারই বা কত টাকা দিয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** কেন্দ্রীয় সরকার তাঁদের সাধারণ গাইড লাইন অনুসারে জেলা স্তরে বা সাব-ডিভিশন স্তরে একটা স্টেডিয়াম নির্মাণের জন্য সর্বোচ্চ ৫ লক্ষ টাকা দেন। আর রাজ্য স্তরের কোনও প্রোজেক্ট হলে ২ কোটি টাকার উপরের প্রোজেক্ট হলে ওঁরা ১ কোটি টাকা দেন। আমি যে স্টেডিয়ামগুলোর উল্লেখ করলাম সেগুলোর সব গুলোকেই কেন্দ্রীয় সরকার ৫ লক্ষ টাকা করে দেবেন বলে স্বীকার করেছিলেন, কিন্তু এখনও পর্যন্ত আড়াই লক্ষ টাকা করে দিয়েছেন। এখন ওঁরা অদ্ভুত কথা বলছেন, কমপ্লিশন সার্টিফিকেট নাহলে বাকি আড়াই লক্ষ টাকা দেবেন না বলছেন। এ বিষয়ে আপনারা আপনাদের মহল থেকে একটু বলুন। আমি দৃষ্টান্ত হিসাবে এখানে বলছি, শিলিগুড়ির "কাঞ্চনজঙ্ঘা স্টেডিয়াম" তৈরি করতে রাজ্য সরকারের এখনও পর্যন্ত খরচ হয়েছে ২ কোটি ২০ লক্ষ টাকা। এর মধ্যে আড়াই লক্ষ টাকা সেন্ট্রাল গভর্নমেন্ট দিয়েছেন। ৫ লক্ষ টাকা দেবেন কথা দিয়েছিলেন। কিন্তু এখনও পর্যন্ত বাকি আড়াই লক্ষ টাকা দিচ্ছেন না।

স্টেডিয়াম কমপ্লিট হয়ে গেছে এই কথা ঘোষণা করতে পারছি না কারণ কিছু অ্যানশিলারি কাজ বাকি আছে। সবগুলি স্টেডিয়ামের কথা বলেছি। আড়াই লক্ষ টাকা পেয়েছি। তখন স্টান্ডার্ড ইয়ারমার্ক ছিল। ১৯৮০ সালের পর থেকে স্টান্ডার্ড ছিল সাব-ডিভিশন স্টেডিয়াম হবে ২০ লক্ষ টাকার মধ্যে আর ডিস্ট্রিক্ট স্টেডিয়াম হবে ৩০ লক্ষ টাকার মধ্যে। স্বাভাবিকভাবেই ১৯৮০ সালের ইয়ারমার্ক যে ২০ লক্ষ টাকা বা ৩০ লক্ষ টাকা ছিল সেটা এখন ১ কোটি, দেড় কোটি, ২ কোটি টাকায় গিয়ে দাঁড়িয়েছে। আর সেই ৫ লক্ষ টাকা ৫ লক্ষ টাকাই আছে, এটার কোনও পরিবর্তন হয়নি।

**শ্রী আবদুল মান্নান ঃ** কমপ্লিশন সার্টিফিকেট দিতে পারছেন না কেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ৩০ লক্ষ টাকার স্কীম ছিল, নানা কারণে বাজেটের জন্য এটা হয়নি। ১৯৮০ থেকে ১৯৯৩ সালের মধ্যে লোহার দাম ১১ বার বেড়েছে, কয়লার দাম ৬ বার বেড়েছে, পেট্রোল-ডিজেলের দাম ১৭ বার বেড়েছে। তার রেজাল্ট্যান্ট এফেক্ট হচ্ছে ৩০ লক্ষ টাকাটা ৩ কোটি টাকায় গিয়ে দাঁড়িয়েছে। আর আপনাদের সেই একই কথা ৫ লক্ষ

টাকাটা ৫ লক্ষ টাকাই আছে। আড়াই লক্ষ টাকা দিয়ে বাকি আড়াই লক্ষ টাকা দিচ্ছেন না, কমপ্লিট না হলে দেবেন না, এটা তো লাগবেই কমপ্লিট করার জন্য।

**শ্রী ইউনুস সরকার :** আর্থিক কারণে ৪টি স্টেডিয়ামের কাজ অসম্পূর্ণ আছে। তারমধ্যে মুর্শিদাবাদের একটি। মুর্শিদাবাদ জেলায় স্টেডিয়ামের কাজ শুরু হয়েছিল কবে এবং এটার শেষ হওয়ার সম্ভাবনা আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** ১৯৮৪ সালে শুরু হয়েছিল। শেষ হওয়ার সম্ভাবনা নিশ্চয়ই আছে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** এই হাউসে আমার প্রশ্নের উত্তরে আপনি বলেছিলেন বনগাঁয় একটা স্টেডিয়ামের জন্য কিছু টাকা সাংসন্ড হয়েছে। আজ পর্যন্ত কত টাকা ঐ স্টেডিয়াম তৈরি করার জন্য আপনি বরাদ্দ করেছেন এবং কাজের জন্য কত টাকা দিয়েছেন এবং কাজের কি অগ্রগতি হয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** বনগাঁয় কাজ শুরু হয়েছে ঠিকই, কিছু টাকা অনুমোদন করেছি, সাংশনও পেয়েছে ঠিকই, তবে নির্দিষ্টভাবে জানতে চাইলে নোটিশ দেবেন, আমি বলে দেব।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** আপনি অসমাপ্ত স্টেডিয়ামের কথা বলেছেন। তারমধ্যে চুঁচুড়াতে একটি আছে। চুঁচুড়া স্টেডিয়ামের বর্তমান কি অবস্থা এবং কবে নাগাদ শেষ হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** অসমাপ্ত নয়, শুরু করা যায়নি, জমি অধিগ্রহণ করা হয়েছে, এবার কাজকর্ম শুরু হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** এই সমস্ত অসমাপ্ত স্টেডিয়ামগুলি আজ ৯।১০ বছর অসমাপ্ত অবস্থায় পড়ে আছে। ফলে ভগ্নদশায় এসে পড়েছে। সুতরাং অসমাপ্ত কাজ ত্বরান্বিত না করতে পারলে এগুলিকে রক্ষা করা যাবে না, যেমন শুনলাম মুর্শিদাবাদের ক্ষেত্রে এইরকম হয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** ভগ্নদশা কম বেশি নির্দিষ্টভাবে আমি জানি না, তবে সব জায়গায় কিছু না কিছু কাজ হচ্ছে এবং রাজ্য সরকার তার সঙ্গতিমতো দিচ্ছে। আড়াই লক্ষ টাকা কেন্দ্রের পেয়েছি, বাকিটা পাইনি। এই কারণে ৬ বছর ধরে আমরা চিৎকার করছি পাবার জন্য, কিন্তু দিচ্ছে না।

**শ্রী নটবর বাগদি :** যে সমস্ত স্টেডিয়ামগুলির নির্মাণকার্য শেষ হয়েছে সেগুলির রক্ষণা-বেক্ষণের দায়িত্ব স্টেট স্পোর্টস কাউন্সিল নেবার কোনও পরিকল্পনা আছে কিনা? কারণ যেখানে শেষ হয়েছে তার সংরক্ষণের দায়িত্ব বা মেরামতির কাজ এটা একা করে উঠতে পারা যাচ্ছে না। এই পরিকল্পনার অভাব দেখা যাচ্ছে। বিভিন্ন জেলা এবং সাবসিডিনশনাল

শহরে মফস্বল জেলাগুলিতে খেলাধূলার চাহিদা বাড়ছে, যুবকরা মাঠে আসছে। অপ্রতুলতা আছে, কোনও সংগঠন বা ক্লাব এটা করতে পারছে না, এটাকে করার জন্য কোনও পরিকল্পনা এবং স্টেডিয়াম শেষ করার পরে জোয়ারসৃষ্টি করে আপনার দপ্তর জেলা স্তরে যারা প্রতিনিধিত্ব করছে তাদের সরকারি কোটায় চাকরি দেবার কোনও পরিকল্পনা খেলাধূলার স্বার্থে করছেন কিনা?

[11-30 – 11-40 a.m.]

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** প্রথমত স্টেডিয়াম নির্মাণ এবং রক্ষণাবেক্ষণ এটার দায়-দায়িত্ব আমাদের যে নির্দিষ্ট স্টেডিয়াম কমিটি আছে তাদের, দুই হচ্ছে এই পর্যায়ে জমি এবং তার ভৌগোলিক অবস্থান কি হবে। আমরা উৎসাহিত করার চেষ্টা করছি যাতে রক্ষণাবেক্ষণের ব্যয়ভার সাধারণভাবে আমাদের পি. ডবলিউ. ডি. কে দেওয়া হয়, নিজস্ব উদ্যোগে কিছু রিসোর্স সংগ্রহের ব্যাপারে করতে পারলে তার চেষ্টা করা প্রয়োজন এবং তৃতীয়ত জেলা স্তরে খেলাধূলার আগ্রহ বাড়ছে, সম্প্রসারিত হচ্ছে। এটা ঠিক যে খেলাধূলার বিষয়টা স্টেডিয়ামের কর্মকান্ডের সঙ্গে সংযুক্ত নয়, তার বিভিন্ন ধারা আই. এফ. এ., সি. এ. এফ. ডি. এস. এ. যাতে স্বয়ং সম্পূর্ণভাবে নিয়ন্ত্রিত হয়, সরকারের পরামর্শ তার পরিচালনার ক্ষেত্রে প্রয়োজন আছে। একমাত্র সেই ধরনের উদ্যোগ ফুটবল সংস্থা বা অন্য কোনও খেলাধূলার সংস্থাই হোক সরকারের কাছে এলে আমরা তাকে স্বাগত জানাব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন মাননীয় সদস্য মান্নান সাহেবের প্রশ্নের উত্তরে কিন্তু তা থেকে স্টেডিয়ামের ফান্ডিং প্যাটার্নটা ক্লিয়ার হলনা। উনি বললেন যে স্টেডিয়ামগুলি হচ্ছে তাতে কেন্দ্রীয় সরকার মাত্র আড়াই লক্ষ টাকা দিচ্ছেন, বাকি সবটা দিচ্ছেন রাজ্য সরকার। সমস্ত স্টেডিয়াম পশ্চিমবঙ্গের এক একটা সপোর্টস অ্যাসোসিয়েশন করছি, স্টেডিয়াম করার জন্য ফাংশন করছে। মন্ত্রী মহাশয় নিজেও তা জানেন। সল্টলেক স্টেডিয়ামের যে ক্যাপিট্যাল তা কেন্দ্রীয় সরকার ১০ কোটি টাকা দিয়েছেন, তা উনি জানেন। কেন্দ্রীয় সরকারের ১০ কোটি টাকায় ঐ যুবভারতী ক্রীড়াঙ্গন তৈরি হয়েছে। ১০টি স্টেডিয়ামের ফান্ডিং প্যাটার্ন এর কথায় উনি বলছেন কেন্দ্রীয় সরকার মাত্র আড়াই লক্ষ টাকা দিচ্ছেন বাকিটা কে দিচ্ছেন, স্টেডিয়াম কমিটি, ডিস্ট্রিক্ট স্পোর্টস অ্যাসোসিয়েশন না রাজ্য সরকার কে দিচ্ছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যের প্রশ্নটা প্রাসঙ্গিক। আমি যেটা বলছি কেন্দ্রীয় সরকারের অ্যাসিসটেন্স দেওয়ার ঘোষিত নীতিটা হচ্ছে এইরকম—সল্টলেক স্টেডিয়াম ব্যতিক্রম ওটাকে রাজ্য সরকারের প্রোজেক্ট হিসাবে দেখানো হয় নি। আমরা গোড়া থেকে দাবি করেছিলাম যে ক্রীড়া ও সংস্কৃতির ক্ষেত্রে কলকাতা হচ্ছে রাজধানী বৃহত্তম ক্ষেত্র, ফুটবল এবং অন্যান্য খেলাধূলার আকর্ষন অন্য রাজ্যের চেয়ে তুলনামূলকভাবে অনেক বেশি, সেজন্য জাতীয় প্রোজেক্ট হিসাবে আমরা এটাকে উপস্থিত করেছিলাম। দেরিতে হলেও কেন্দ্রীয় সরকার এটাকে জাতীয়

প্রোজেক্টের মর্যাদা দিয়েছেন এবং অংশগ্রহণ করেছেন। অন্য স্টেডিয়ামগুলির ক্ষেত্রে আপনি রিসোর্সের ধারাটার কথা জিজ্ঞাসা করছেন, দুই তৃতীয়াংশ কেন্দ্রীয় সরকার, এক তৃতীয়াংশ আমরা বলি যে নিজস্ব উদ্যোগে লোকাল কনট্রিবিউশন করতে হবে।

বিভিন্ন ক্ষেত্রে দেখতে পাচ্ছি যে, লোকাল কনট্রিবিউশন এক-তৃতীয়াংশ না হলেও বহু জায়গায় লোকাল কনট্রিবিউশন হিসাবে একটা ভাল টাকা তারা তুলে দিচ্ছেন।

**শ্রী তপন হোড় :** বোলপুর স্টেডিয়াম এখনও পর্যন্ত পূর্ণাঙ্গভাবে করা যায়নি। এটাকে পূর্ণাঙ্গ স্টেডিয়াম হিসাবে চালু করতে আর কতদিন সময় লাগতে পারে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** ঐ বোলপুর স্টেডিয়াম অনেক কারণে দ্রুত সম্পন্ন করা যাচ্ছে না। এরজন্য কেন্দ্রীয় সরকারের ২.৫ লক্ষ টাকা আমরা পেয়েছি, রাজ্য সরকার থেকেও সামান্য কিছু দিয়েছি, কিন্তু স্থানীয় উদ্যোগে সংগ্রহ সেটা এখনও পর্যন্ত হয়নি। আমরা আর্থিক সঙ্গতির চেষ্টা করছি, তবে নানা সমস্যা আছে। আমাদের অগ্রাধিকার বলতে যা বোঝায় তা জেলা এবং মহকুমা স্থলে এখন নেই। আমরা তিনটি জায়গার উপর জোর দিচ্ছি, কারণ এর সঙ্গে প্রশিক্ষণ যুক্ত রয়েছে। স্টেডিয়াম যেমন দরকার তেমনি উন্নতমানের খেলোয়াড় গড়ার দিকটাও দেখতে হবে। সেজন্য কলকাতা বাদে দুটি জায়গায় আমরা অগ্রাধিকার দিচ্ছি, তার একটি হচ্ছে বর্ধমান দক্ষিণ বঙ্গের জন্য এবং উত্তরবঙ্গের জন্য শিলিগুড়ি। সেজন্য অগ্রাধিকারের প্রশ্নটা আসে না। জেলা স্তরে শিউড়ি স্টেডিয়াম এখনও আসেনি। আমাদের দরকার হলে শিউড়ির উপর প্রথম জোর দিতে হবে। এটা মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি।

**শ্রী ধীরেন সেন :** স্থানীয়ভাবে যদি টাকা তোলা হয় তাহলে সরকার স্টেডিয়ামের জন্য কত অংশ দেবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আমরা এক-তৃতীয়াংশ লোকাল কনট্রিবিউশন চাই এটা আগেই বলেছি। মোট খরচের মধ্যে কেন্দ্রীয় সরকারের অংশ বাদে দুই-তৃতীয়াংশ রাজ্য সরকার এবং এক-তৃতীয়াংশ লোকাল কনট্রিবিউশন হবে। কিন্তু অনেক ক্ষেত্রে এই লোকাল কনট্রিবিউশন আমরা বেশিও পাই, যেমন শিলিগুড়ির ক্ষেত্রে পেয়েছি।

**শ্রী ভন্দু মাঝি :** **সল্টলেক** স্টেডিয়াম তৈরি করতে কত খরচ হয়েছে; তার মধ্যে কেন্দ্রীয় সরকার কত টাকা দিয়েছেন এবং রাজ্য সরকারই বা কত দিয়েছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আমি জানি এটা প্রাসঙ্গিক প্রশ্ন নয়, তবুও বলছি, এখনও পর্যন্ত খরচ হয়েছে ৩৬ কোটি টাকা এবং তারমধ্যে কেন্দ্রীয় সরকার দিয়েছেন ১১ কোটি ৯ লক্ষ টাকা।

## Admission to the MBBS course

***99.** (Admitted Question No.*16) **Shri Gyan Singh Sohanpal :**

Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) the number of candidates admitted to the MBBS Course for the academic session—1992-93 on the recommendations of the Chief Minister;

(b) the position in this regard in the academic session of 1990-91 and 1991-92; and

(c) the names of the candidates mentioned in (a) and (b) along with the marks obtained by each one of them in the Joint Entrance Examination?

**Shri Prasanta Kumar Sur :**

a) + b)

In 1992-93 Nine candidates have been admitted in the M.B.B.S. Course under state quota after obtaining approval of Chief Minister. The admission positions in 1990-91 and 1991-92 are as follows :-

For 1990-91 - 10 (Ten)

For 1991-92 - 10 (Ten)

c) A list containing names of students for 1992-93. 1991-92 and 1990-91 is placed below.

For consideration in the State Government nomination the stipulated marks for eligibility is 50% of the total marks obtained in English, Biology, Physics & Chemistry together in the 10 + 2 examination.

[11-40 – 11-50 a.m.]

**শ্রী জ্ঞান সিং সোহানপাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যদি অনুগ্রহ করে লিস্টটা পড়ে দেন।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি লিস্টটা পড়ুন। আমরা চাই আপনি লিস্টটা পড়ুন। আমরা দেখব যে ওতে আপনাদের কয়জন আছেন, আর আমাদের কয়জন আছেন।

**শ্রী প্রশান্তকুমার সুর ঃ** সৌগতবাবু, আগের প্রশ্নে আমি আপনাকে হিউমিলেট করতে পারতাম, কিন্তু করিনি।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি আমাকে কোনভাবেই হিউমিলেট করতে পারেন না, হিউমিলেট করার কোনও প্রভিশন আপনার নেই।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**মিঃ স্পিকার ঃ** প্রশান্তবাবু, আপনি লিস্টটা পড়ে দিন।

**Shri Prasanta Kumar Sur :** For 1992-93 Session—(1) Shri Sanju Dewan, (2) Shri Chiranjib Bapuli, (3) Smt. Sonali Tarafdar, (4) Shri Gourabdeep Bhattacharyya, (5) Smt. Neetu Shrestha, (6) Smt. Mandeep Bedi, (7) Shri Krishnendu Pal, (8) Smt. Luna Adhikari and (9) Smt. Sarmistha Saha, For 1991-92 Session—(1) Smt. Lazuli Islam, (2) Shri Soumyadeep Basu, (3) Shri Sk. Golam Mortoza, (4) Shri Joydeep Chowdhury, (5) Shri Sanjan Holme Chowdhury, (6) Shri Anindya Roy (7) Shri Shibsankar Kuiri, (8) Shri Santanu Chattopadhyay, (9) Shri Kaustav Dakua and (10) Shri Samir Sharma. For 1990-91 Session—(1) Md. Shafi Koka, (2) Smt. Mandira Banerjee, (3) Shri Prem Dorji Bhutia, (4) Shri Narottam Prodhan, (5) Shri Sabarjit Mazumdar, (6) Shri Sanat Kumar Ankura, (7) Smt. Nilufar Aftabi, (8) Smt. Soma Roy, (9) Shri Ashim Kumar Singh and (10) Shri Trinanjan Sarangi.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, in reply to question (c) part two, the Hon'ble Minister has said

'for consideration in the State Government nomination the stipulated marks for eligibility is 50% of the total marks obtained in English, Biology, Physics and Chemistry altogether in the 10+2 examination'. Sir, thousands of boys and girls pass every year obtaining more than 50% marks. If all of them apply to the Government for nomination to the MBBS course you will appreciate it would be difficult for the Government to select. So, my supplementary to the Hon'ble Minister is what are the other factors that are taken into consideration for selecting candidates to the MBBS course ?

**Shri Prasanta Kumar Sur :** There is no other factor. It is done by the administration. We give admission under this quota to those students obtaining 50% of the total marks obtained in English, Biology. Physics, Chemistry in 10+2 examination.

**Shri Gyan Singh Sohanpal :** Is it the answer to my question ?

**Mr. Speaker :** He has given his reply.

**Shri Gyan Singh Sohanpal :** Are you satisfied ? If you are satisfied—

**Mr. Speaker :** I cannot tell him what should be the reply.

**Shri Gyan Singh Sohanpal :** The minister is supposed to satisfy the Presiding Officer. The Presiding Officer should be satisfied with the replies given by the Minister

**Mr. Speaker :** Is there any rule that the Minister should satisfy the Presiding Officer ? Under what rule ? Where it is written that it has to be the satisfaction of the Presiding Officer ? There is no such rule. When an information is sought the Minister given his information. The Minister is bound to reply your question.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, my question was regarding the basis of selection under quota.

**Mr. Speaker :** Mr. Sur, the reply should have been that this is a matter of quota where decision is made on selective basis. The Chief Minister takes decision on matter of selection. This is his discretion. He uses his discretion on the basis of those candiates obtaining 50% marks. That should be the reply.

(noise)

**Shri Prasanta Kumar Sur :** I told in my reply that it is done administratively. The administrative position is that selection is done by the Government and approved by the Chief Minister. That is the point.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I would like to draw your attention to question(c) the names of the candidates mentioned in and (b) along with the marks obtained by each one of them in the Joint Entrance Examination. The Hon'ble Minister is silent about the second part.

**Mr. Speaker :** Have got the marks with you ?

**Shri Prasanta Kumar Sur :** The point is that I have stated the names of the students year-wise. They obtained 50% marks in all these four subjects in 10+2 examinations.

**Shri Saugata Roy :** What is the marks obtained by these students in Joint Entrance Examination ?

**Shri Prasanta Kumar Sur :** Try to understand. It is the administrative order. If a candidate gets 50% of the total marks in all these four subjects he or she is eligible for admission.

**Mr. Speaker :** The question should be put by Mr. Gyan Singh Sohanpal. He is competent enough to put questions.

[11-50 - 12-00 Noon.]

**Mr. Speaker :** Mr. Sur, is there any hard and fast rule in this regard. Is it a fact that one has to appear in the Joint Entrance Examination for consideration of the Chief Minister's quota ?

**Shri Prasanta Kumar Sur :** No. Sir.

**Mr. Speaker :** That's all.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, that is exactly what I was telling. You are always rescueing the Ministers when they are in trouble. Now, he is in trouble and you are rescueing him.

**Mr. Speaker :** I rescue you also

**Shri Gyan Singh Sohanpal :** Sir, you have stated that it is the discretion of the Chief Minister. But the reply of the Health Minister was otherwise. Hon'ble Health Minister stated that it had been done after obtaining the approval of the Chief Minister. The list was prepared by the Department. They had obtained the approval only. So, it is not a question of discretion.

**Mr. Speaker :** It is known as the Chief Minster's Quota. It is formally drawn up by the Chief Minister's Secretariat. This practice was also followed in the past when you were also a Minister. You also know it.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, he stated it as 'state quota'. He is misleading the House.

**Mr. Speaker :** Nobody is misleading the House. This is formally done by the Chief Minister's secretariat. In those days when you were

the Minister it was done. It is being done now also.

**Shri Gyan Singh Sohanpal :** He stated that it is a state quota. You are saying that it is upto the discretion of the Chief Minister. Hon'ble Health Minister stated that they have done it and they have obtained the approval of the Chief Minister. Sir, these are two different things.

**Shri Prasanta Kumar Sur :** The quota is the state quota. But the procedure is that it is approved by the Chief Minister in his own discretion.

**Mr. Speaker :** Mr. Sur, for enlighting the House I would like to state that in the MBBS course there is a Joint Entrance Examination held by the Central Board and another Joint Entrance Examination is held by the State Board. 25% seats are filled up by the Central Board of Joint Entrance Examination and 75% seats are filled up by the State Board known as state quota. 25% seats which are filled up by the Central Board is known as Central Quota and the 75% seats are the state quota. In the state the Chief Minister is the authority of discretionary allotment of 10 seats. In the central quota there will be discretionary allotment of President nominates on the recommendation of the Prime Minister at the national level. On that system, the state quota would mean 75 per cent seats for which Joint Entrance Examination are held to be filled in by the State Examination Board.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সাপ্লিমেন্টারি স্যার। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে ২৯ জনের নাম পড়ে দিলেন তাতে দেখলাম যে আপনি নিজেই পড়তে পড়তে এদের বায়ো-ডাটা বা পরিচয় সম্পর্কে যথেষ্ট ওয়াকিবহাল। আমার জিজ্ঞাস্য হচ্ছে, এদের গার্জেনের পলিটিক্যাল আইডেনটিটি এবং অফিসিয়াল স্ট্যাটাস কি, এটা সম্পর্কে আপনি হাউসকে ওয়াকিবহাল করবেন কি?

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে কোটায় ছাত্র-ছাত্রী ভর্তি করা হচ্ছে এতে পলিটিক্যালি আইডিনটিফাই করে কি অফিসিয়াল স্ট্যাটাসে এই ভর্তি করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনার কাছে অনেক অভিযোগ থাকে আমি সেটা জানি কিন্তু এখানে কাউকে পলিটিক্যালে স্ট্যাটাসে নিয়েছে কিনা আমার জানা নেই, চিফ মিনিস্টারের অ্যাপ্রুভালে নেওয়া হয়ে থাকে এবং আপনিও মে নো ইট।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে রিপ্লাই দিয়েছেন তাতে তিনি হাউসকে

মিসলিড করছেন কারণ আমার কাছে দুটি অর্ডার আছে সেন্ট বাই দি জয়েন্ট সেক্রেটারি, অসিত রায়। একটি হচ্ছে ২৮শে অক্টোবর, ৯২ এবং আরেকটি ১৯শে অক্টোবর ৯২তে চিফ মিনিস্টারের কোটাতে ভর্তি করা হয়েছে।

In continuation of this Department Memo. Number such and such, dated such and such the undersigned is directed by order of the governor to say that the governor has been pleased to nominate the marginally noted six students for admission to the 1st professional M.B.B.S. course in the Medical College etc. etc.

এতে স্টেট গভর্নমেন্টের যে কোটা যেটা চিফ মিনিস্টারের কোটা বলে লেখা থাকে তাতে মন্ত্রী বলছেন যে ৯ জনকে ভর্তি করা হয়েছে। কিন্তু আমার কাছে ২টি অর্ডার আছে তার একটি হচ্ছে ১৯শে অক্টোবর, ৯২ এবং ২৮শে অক্টোবর, ৯২ এতে সব মিলিয়ে ১৪ জনকে ভর্তি করা হয়েছে। ১৯শে অক্টোবর ৮টি স্টুডেন্টকে ভর্তি করা হয়েছে এবং ২৮শে অক্টোবর ৬জন স্টুডেন্টকে ভর্তি করা হয়েছে। এর মধ্যে একটি স্টুডেন্ট তার নাম জয়া মায়েশনাম ডি/ও, জিতেন্দ্র সিং, মনিপুর, এই মেয়েটি মণিপুরের, আরেকটি মেয়ে Sm. Mary Zochungnungi এও মিজোরামের মেয়ে। অর্থাৎ অন্য রাজ্যের থেকে ২টি মেয়ে বাদ দিয়ে ১২টি এই রাজ্যের। এই ২টি অন্য রাজ্যের স্টেট কোটাতে পড়ছে। এই যে ১২টি হল তার মধ্যে ৩টির একজন রাজশ্রী হালদার D/o Rishi Kr. Haldar, Sarisha, South 24 Prgs এই মেয়েটি বাঁকুড়া সম্মিলনী মেডিকেল কলেজে স্টেট গভর্নমেন্ট কোটাতে ভর্তি হয়েছে। তারপরে ন্যাশনাল মেডিক্যাল কলেজে ভর্তি হয়েছে শ্রী অয়ন চৌধুরী C/o Shri Leela Parakayastha, 42, Beni Banerjee Avenue, Cal আরেকজন অর্ঘ্য বাগচি ; S/o, N.C. Bagchi, 19A, Dum Dum road, Calcutta সেও আর. জি. কর মেডিক্যাল কলেজে ভর্তি হয়েছে। অথচ মন্ত্রী বলছেন যে স্পেশাল কোটাতে মাত্র ৯ জন ভর্তি হয়েছে সেখানে তার এই স্পেশাল কোটাতে মনিপুর এবং মিজোরাম বাদ দিয়ে মোট ১২ জন ভর্তি হয়েছে চিফ মিনিস্টারের কোটাতে। সেখানে স্টেট কোটাতে যে ভর্তি হয়েছে তার অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার আছে গভর্নমেন্ট অর্ডার আছে অথচ মাননীয় মন্ত্রী ৩ জনের নাম মেনশন করলেন না। এই যে চিফ মিনিস্টারের কোটাতে ভর্তি করা হয়েছে এবং স্বজন পোষণ করছেন এই ব্যাপারে আপনি সঠিক উত্তর দিন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই প্রশ্নের সঙ্গে মাননীয় বিধায়ক সৌগত রায়ের প্রশ্ন ওঠে না। আপনি যে চিফ মিনিস্টারের কোটার কথা বলেছেন এবং সেখানে যে অর্ডার কোট করলেন তাতে আন্ডার দি অর্ডার অব দি গভর্নর এটা পড়ুন। সেখানে আমি যে কথা বলেছি সেটা ঠিক কিনা দেখুন। সেখানে গভর্নরের অর্ডার আছে, চিফ মিনিস্টারের কোটাতে দ্যাট গোজ আন্ডার দি অর্ডার অব দি গভর্নর।

তাছাড়াও একটা কোটা আছে, অ্যানাদার কোটা আছে, তিনটে হল থ্রি ফর ইস্টার্ন স্টেট্স, আরও ৫টা আছে। এটা রেকমেন্ড করি আমি, অ্যাজ এ হেলথ মিনিস্টার, এটা আমি করি। এটা নিয়ে তো প্রশ্ন করেননি, প্রশ্নটা করা উচিত ছিল। আপনি প্রশ্নটা করেছিলেন চিফ মিনিস্টারের কোটা নিয়ে, সেখানে তিনটে আছে ফর ইস্টার্ন স্টেটস। আর দুটো হচ্ছে ফর হেলথ মিনিস্টার, আর তিনটে হল ইস্টার্ন স্টেটস, আর দুইটি হল হেলথ মিনিস্টারের ডিসক্রিয়েশনে।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** এটা অন্য স্টেট নয়, পশ্চিমবাংলায় যে তিনটি নাম বললাম সেইগুলি কি মানে এই তিনটি কি আপনার ডিসক্রিয়েশনে হয়ে গেছে? আপনি বললেন চিফ মিনিস্টারস্ কোটা প্লাস ইস্টার্ন স্টেট্স, তাহলে আর ২টি কোথা থেকে এল?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ৫টার মধ্যে তিনটি হল ইস্টার্ন স্টেট্স আর ২টি হল হেলথ মিনিস্টারের ডিসক্রিয়েশনে হয়।

**শ্রী সৌগত রায় ঃ** ৫টার মধ্যে আপনি বলছেন ৩টি ইস্টার্ন স্টেট্স, আমি তো দেখালাম মনিপুরে একটা আর একটা মিজোরামে, তাহলে কি এক্ষেত্রে আপনার কোটা বেড়ে যায়?

**শ্রী মনীন্দ্রনাথ জানা ঃ** '৯১-'৯২ সালে এই যে ছাত্রদের নাম বলা হল ভর্তি হয়েছে তাদের মধ্যে কতজন কংগ্রেসের এম. এল. এ.র আত্মীয় আছে বা কতজন কংগ্রেসের এম. এল. এ.-র সুপারিশ হয়েছে বলবেন কি?

## Starred Question
## (to which written Answers were laid on the Table)

### নন্দীগ্রাম এলাকায় চালু না-হওয়া হাসপাতাল

***৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৪) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নন্দীগ্রাম এলাকায় 'আমদাবাদ' ও মহেশপুর হাসপাতাল দুটির গৃহনির্মাণ হওয়া সত্ত্বেও ঐ দুটি চালু না হওয়ার কারণ কি ; এবং

(খ) কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) ঐ স্বাস্থ্য কেন্দ্র দুটিতে প্রয়োজনীয় ডাক্তার ও কর্মীর পদ মঞ্জুর করা

হয়েছে। তাঁদের নিয়োগের জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। নিয়োগের পর তাঁরা কাজে যোগ দিলে স্বাস্থ্যকেন্দ্র দুটি চালু হবে।

**Mr. Speaker :** Not allowed. Question Hour is over.

### Privilege Notice

I have privileges Notice under rule 226 of the Rules and Procedure and Conduct of Business of the West Bengal Legislative Assembly. It relates to a publication of a news in the newspaper daily 'Ajjkal' dated 8th of July, 1993. Now, Dr. Abedin, please make your submission on this notice.

[12-10 – 12-20 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের হাউসটা নিয়মে চলে, আপনি আজকাল পত্রিকার কালকের সংস্করণটি দেখবেন, হোমপারের বাজেট বিতর্কের সময় এখানে উত্তপ্ত আলোচনা হয়েছিল এবং আপনি লক্ষ্য করবেন কিছু মন্তব্যও রেখেছেন। আমি জানি স্পিকার আইনের শাসনে থাকতে বলেছেন অ্যাজ মাচ অ্যাজ মেম্বার, আপনি এখানে গল্প করবেন, আর আপনার সদস্যরা গল্প করবে এইত অবস্থা। এখানে হেডিং দিয়েছে "হালিমের তীব্র তিরস্কার" দে হ্যাভ নট এ রাইট

(নয়েজ)

**(শ্রী সুব্রত মুখার্জি : স্যার, ওদেরকে চুপ করতে বলুন, রশিদের লোকদের থামান স্যার, ওদেরকে থামতে বলুন)**

(নয়েজ)

**Mr. Speaker :** Please, Please, Sit down, I am sorry. You control your members. How can they behave ? your members behave in the same way. You control your members first. You have no right আপনি তো কালকে ছিলেন না, আপনি আরও খারাপ করেন, নাচনকোদন করেন। মিঃ মুখার্জি, You behave yourself first then they will all behave properly.

**ডাঃ জয়নাল আবেদিন :** আমি আপনার কাছে জানাতে চাই, আপনি ট্রেজারি বেঞ্চের সদস্যদের সন্তুষ্ট করার জন্য ওদের লেলিয়ে দেন। আজকে আপনার ঐ চেয়ারে বসে এই অধিকার আছে কি?

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি বসুন। ডাক্তার আবেদিনকে বলতে দিন। ডাক্তার আবেদিন একজন সিনিয়ার মেম্বার।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি আপনার কাছে সরাসরি প্রশ্ন রাখতে চাই, হাউসের প্রসিডিওর যেটা, হাউসে স্পিকার has the right, the house has the right to reprimand, But there is a procedure to it. আজকে এই হাউসের প্রসিডিংস যদি ডিসট্রেস্টড ওয়েতে পাবলিস্‌ড হয়, যদি মেম্বাররা ইনভলভড্ হয়, in the rightful discharge of his participating in the debate of the important demand being prevented from doing his duty. সেটা একটা খারাপ দৃষ্টান্ত হবে। আমি মনে করি, বহু রুলিং আছে, আপনি যদি বলেন তাহলে আমি দেখাতে পারি, হাউস অব কমনস্ থেকে, ইন্ডিয়া থেকে এবং এই হাউসেরও বহু নজির আছে। আমাদের তীব্র আপত্তি এটাই। এইভাবে রিফ্লেকশন এবং লিবেরাল পাবলিকেশন হতে পারে না। এটা হচ্ছে একটা দিক। আরেকটা দিক হচ্ছে, এখানে হাউসের পাবলিকেশনের জন্য আপনি এক্রিডেশন কার্ড দেন। কিন্তু আজ পর্যন্ত আমরা দেখলাম না—এখানে কালকে এবং আগের দিনও ডিবেট হয়েছে—এখানকার হাউসের কোনও খবর আমরা পাইনা এখানকার কাগজগুলোতে, আমাদের দিল্লির কাগজগুলো ফলো করতে হয়। কলকাতার যে কাগজগুলো They are [illegible]king the course to yellow journalism. আমাদের অবজারভেশন ডিবেট তার [illegible]চ্ছে না। তারা শুধু অবসীন খবরই দিচেছ না, but certain other gestures or triffles or trivialities তারা সেইগুলি করছে। এতে ফল যা হওয়ার তাই হচ্ছে এবং আশ্চর্যের কথা I have written a letter to the Broadcasting Minister Government of India. এখানে সরকারের কিছু মিডিয়া আছে, তারা নট ইয়েট কভার্ড বাই প্রসার ভারতী। আমরা দেখলাম তারা সব একপেশে, তারা মোটিভেটেড। এই ব্যাপারে I have written a letter, I will take it u/o......। আপনি অনেকগুলো পার্লামেন্ট এবং অ্যাসেম্বলি দেখেছেন। আমিও ১০-১২টার প্রসিডিংস দেখতে পেরেছি, ইনক্লুডিং প্রসিডিংস অব ইউ. এন. আই। আমি এই জিনিস কোনও জায়গায় দেখতে পাইনি। আপনার কাছে আমাদের আবেদন, আপনি for the sake of prevention of the decline of the parliamentary Standard এম. এল. এ-দের দায়িত্ব সম্বন্ধে, মন্ত্রী মহাশয়দের দায়িত্ব সম্বন্ধে, আপনি সচেতন করে দেবেন। We should try to follow it, we should try to up hold the dignity and decorum and we should speak to each other from the plains of dignity......। কেউ যদি বলে শালার বেটা শালা, বোথ বোথ আর ইক্যুয়ালি কনটেম্পটেড। আজকে আপনার অ্যাটিচুডের জন্য, আই এম থ্যাঙ্কফুল টু ইউ। দিস ইজ দি প্রপার কোর্স। অন্য দিকে আমরা পাচ্ছি, আপনি এখানে যে ৩৪৭ ও ৩৪৮ ধারা রেখেছেন সেটা কি শুধু আমাদের জন্য। সেটা কি শুধু....সুব্রত মুখার্জি এবং জয়নাল আবেদিনের জন্য? আমি আপনাকে এলাবোরেট কেস রেকর্ড দিতে পারি, অনেকগুলো কেস আছে, বাট দি হেডিং ইটস্ সেলফ্ ইজ সাফিসিয়েন্ট। ক্যাপসানটা আছে 'হালিমের তীব্র তিরস্কার'। You'have not the might to reprimand

without the permission of the house. আপনাকে আমি বললাম, আপনি একটা এমেন্ডমেন্ট আনলেন why should I put for the 348 ? why should I obtain the permission of the House ?

[12-20 – 1-05 p.m.](including adjournment)

আমরা আপত্তি করেছিলাম যে এরকম কনসেনট্রেশন অব পাওয়ার এবং সামারি অথরিটি টু দি স্পিকার এমনিই আছে, এর পর অ্যাডিশনাল পাওয়ারের দরকার নেই and you have been nice enough to drop that proceeding যে না, এটার আর দরকার নেই আপনারা যখন একমত হননি। আর একটা কথা স্যার, আমরা বারবার শুনি, অবজারভেশন আজকেও আছে, হাউসের বাইরে আমাদের তো বলতেই হবে কারণ আমরা সরকারের বিরুদ্ধে আছি, আমরা কিছু কিছু জায়গায় দেখতে পাচ্ছি যে আপনিও হাউসের বাইরে কিছু মন্তব্য করেছেন। আমাদের স্পিকার হাউসের বাইরে মন্তব্য করবেন এটা আর কোনও অ্যাসেম্বলিতে দেখিনি, পার্লামেন্টেও দেখি নি। We are erring, the chair is there to cerrect us. আমি আপনার কাছে আনতে চাইছি, আপনি নিজে মনে করেন কিনা এটা যে by publication. সেটার রুলিং আপনি দেবেন। আমি সেক্রেটারি মহাশয়কে বলেছি, ডায়লগ কি বলা হয়েছে সেটা আমি পাই নি, আপনার সেক্রেটারিয়েট সব সময় ওভার ওয়ার্কড, আমি সেটা পাইনি, আমি চিঠি দিয়েছি আশা করি পাব। আমি জেরক্স কপি আপনার কাছে দিয়েছি। I will beseech upon you, I will adore the Honourable Members of the House to uphold the dignity as you have been firm now. Sir, the House of Commons is the Mother of parliament—where the evolution of parliament was there and where the office of the Speaker was designated. The speaker is to moderate the views, observations, statements and the speeches of the one side and also the other side the Treasury side and the Opposition side. The Speaker is to moderate. That is why the august name of the Speaker is assigned to the Chair. Subsequently, it has been hold by the world parliaments including the House of Commons and U.N.O that the Speaker will preside over and maintain order in the House. স্যার, আমি এটাও আপনার কাছে জানাচ্ছি, আমাদের এখানে এটা হচ্ছে কিনা You will make your observation. আপনি যদি কেস রেফারেন্স চান আমি দিতে পারি আমার কাছে আছে। I have firm belief that the caption itself is sufficient. আপনি স্যার, এ ব্যাপারে বলবেন।

**মিঃ স্পিকার ঃ** আজকে আমাদের সময়ের অভাব আছে, আজকে শুক্রবার, এখনই আমাদের হাউসের বিরতি দিতে হবে। আমি একটা দিন রাখব এবং এ ব্যাপারে আরও ডিটেলসে শুনব। আজকে এটা থাক। এখনই বন্ধ করতে হবে। অ্যাট দিস পয়েন্ট এখন এটা ছেড়ে দিন, অন্য দিন এটা টেক আপ করব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, চেয়ার থেকে সামারি যেন না হয়। আমি অন্য কেসে শুনেছি Because the editor has regretted the error. চেয়ারকে এরকম একটা চিঠি দিয়ে দিল রিগ্রেট করে, এটাতেই যেন ডিসপোজ অব না হয়।

**মিঃ স্পিকার ঃ** এটা আমি ডিটেলসে শুনব। আমি এখন শুধু এইটুকু বলছি, যেটা আমি বারেবারে বলি That parliament generally belongs to the opposition. In common parliament.

এই অ্যাকাউন্টিবিলিটিটা নেবে কারা? এটা নেয় opposition from the Government through—questions, answers, calling attention adjournment motions, debates. গভর্নমেন্টকে অনেকগুলি কৈফিয়ত দিতে হয়, হিসাব দিতে হয়, কমিটি ইত্যাদি আছে। কিন্তু তার মানে এটা নয় যে রুলিং পার্টির কোনও রাইটস নেই। রুলিং পার্টি গভর্নমেন্টে আছে আবার সে মেম্বার। প্রতিটি মেম্বারের ইকোয়াল রাইটস আছে The leader of the opposition hold exalted position in the house. The Chief Minister holds a very exalted position in the House. এম. এল. এ. রা যখন বক্তব্য রাখেন, দেয়ার শুড বি পিন ড্রপ সাইলেন্স, বিকজ দে আর দি ভয়েস অব দি পিপ্‌ল। তাদের কথা শুনতে হয়। চিফ মিনিস্টার, লিডার অব দি অপোজিশন যখন বক্তব্য রাখেন তখন ব্যারিকেডিং হয়, বিকারিং হয়, এইগুলো ঠিক নয়। চিফ মিনিস্টার যখন তাঁর বক্তব্য বলছেন তখন রানিং কমেন্টারি হয়, ডিসটারবেন্স হয়, এইগুলো ঠিক নয়। মুখ্যমন্ত্রী জবাব দিচ্ছেন, ডিসটারবেন্স হয়, লিডার অব দি অপোজিশন যখন বক্তব্য রাখছেন তখন ক্যাট ক্লস হয়, এইগুলো খুব অশোভনীয় হয়। এটায় আমাদের পার্লামেন্টের মান কী খুব বেড়ে যায়? দেয়ার শুড বি পেশেন্স। দেয়ার শুড অলওয়েজ বি পারপাস।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** বিলাতে দেখেছি প্রাইম মিনিস্টার বক্তব্য রাখছেন, তখন গোলমাল হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** এই দেখুন, আমি বলছি, আপনি দাঁড়িয়ে বলতে আরম্ভ করলেন, পেশেন্স রাখুন। দেয়ার শুড বি পেশেন্স। আমি জানি না এটায় পারপাস আছে কী না। দেয়ার শুড অলওয়েজ বি পারপাস। ইট ইজ নট অ্যাপ্রোপ্রিয়েট, ইট ইজ নট প্রপার, এটা ঠিক নয়। ইট ইজ নট ডেকোরাম, এটা হওয়া উচিত নয়, কারণ সেন্সিবল ডিবেটের মাধ্যমে আমাদের বারবার অ্যাচিভ করতে হবে। মানুষ আমাদের পাঠিয়েছে কাজ করার জন্য। আমাদের কাজ হচ্ছে ডিবেটের মাধ্যমে। এটা পাড়া বা রকের আড্ডা নয়, এটা পার্লামেন্টের ডিবেট। এখানে কিছু নিয়ম আছে, কিছু ফর্মালিটি আছে, কনভেনশন আছে, সেট আপ আছে, এইগুলো মানতে হবে। আমি আপিল করছি লেট আস স্পিক নাইসলি। আমি বারবার এটাও বলেছি, আমাদের ন্যাশনাল লেভেলের ডিবেটে, প্রিজাইডিং অফিসার্স ডিবেটে, তাতে বলেছি। পার্লামেন্ট খুব সাইলেন্স হবে, তা হতে পারে না। শ্মশান এবং কবর খানাতেই একমাত্র টোটাল

সাইলেন্স পাওয়া যায়। কিন্তু পার্লামেন্টে গোলমাল মাঝে মাঝে হবে। কিন্তু একটা নিয়মের মধ্যে হবে, ইনডিসিপ্লিন্ড হবে না, ডিসিপ্লিন মেনে সব কিছু করতে হবে। আজকে আমি আর ডিটেলে যাচ্ছি না, অন্যদিন শুনব, আজকে সময় নেই। তারপর ব্যবস্থা গ্রহণ করব।

## CALLING ATTENTION

I have received five notices of Calling Attention, namely :-

| Subject | | Member |
|---|---|---|
| 1. Reported ban on selling of daily lottery tickets | : | Shri Lakshman Chandra Seth |
| 2. Reported lathi charging by the police on the agitating goverment employees before the office of the District Magistrate of Hooghly on 8.7.93 | : | Shri Sanjib Kumar Das and Shri Abdus Salam Munshi |
| 3. Alleged murder of two Forward Block supporters on 6.7.1993 at Domkal of Murshidabad district | : | Shri Sudip Bandyopadhyaya |
| 4. Alleged deplorable condition of the Criminal Courts at Contai of Midnapore district | : | Shri Sailaja Kumar Das |
| 5. Absence of Food & Supply Inspector at Moina Block of the Midnapore district. | : | Shri Man[illegible]k Bh[illegible]k |

I have selected the notice of Shri Sailaja Kumar Das on the subject of alleged deplorable condition of the Criminal Courts at Contai of Midnapore district.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 14th July, 1993.

(At this stage the House was adjourned till 1.15 p.m.)

(After recess)

[1-15 – 1-25 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, দির্ঘদিন ধরে বিভিন্ন জায়গায় এবং এই হাউসে কংগ্রেসের পক্ষ থেকে আমাদের বিরুদ্ধে কিছু কাল্পনিক অভিযোগ করা হচ্ছে। অথচ কয়েকদিন যাবদ উত্তর ২৪-পরগনা জেলার আমডাঙায়—যেখানে আমাদের মাননীয় স্পিকার মহোদয় বার বার নির্বাচিত হচ্ছেন—কংগ্রেস এবং বি. জে. পি. মিলিতভাবে এবং মর্মান্তিকভাবে আমাদের পার্টি কর্মীদের বিরুদ্ধে আক্রমণ সংঘটিত করছে। গতকাল আমডাঙার রতনপুর গ্রামের আমাদের পার্টির একজন লোকাল কমিটি মেম্বার জনাব আলির বাড়ির ওপর চড়াও হয়ে তার বাড়ির গ্রিল ও টালি ভাঙচুর করেছে। আমি একটা চিঠি পেয়েছি, সেটি আপনার কাছে জমা দিচ্ছি। তাতে বলা হচ্ছে, গতকাল ৮।৭।৯০ তারিখ রতনপুর গ্রামে আমাদের এল. সি. এম. কমঃ জনাব আলির বাড়ির ওপর কংগ্রেসিরা সম্পূর্ণরূপে অন্যায়ভাবে চড়াও হয়ে বাড়ির গ্রিল ও টালি ভাঙচুর করে। আমাদের গ্রামের মৃত ফকিরের স্ত্রীকে মারধোর করে এবং শ্লীলতাহানীও করে। কোরবাজের বাড়ির ওপর আক্রমণ হয়। এইভাবে ঐ গ্রামে আমাদের প্রতিটি সমর্থকের বাড়িতে ওরা চড়াও হয়। কালীপদ মালিকে তার ঘর থেকে বের করে নিয়ে এসে ধারালো অস্ত্র দিয়ে মাথায় মেরে আহত করে। তার মাথায় ৬টা সেলাই হয়েছে। হারু মন্ডলের পা লাঠি দিয়ে মেরে ভেঙে দিয়েছে। তারপর বড়গাছিয়া গ্রামের আবু তাহেরকে দড়ি দিয়ে বেঁধে মারধোর করেছে। ঐ গ্রামের কালো বর্দিকে মারধোর করে তার ঘড়ি ও সাইকেল কেড়ে নিয়েছে। তারপর তাকে মেরে পুকুরে ফেলে দেয়। শেষ যে খবর আমরা পাচ্ছি তাতে দেখা যাচ্ছে কংগ্রেসিরা আমাদের ২।১ জন কর্মীকে খুনও করতে পারে। সব চেয়ে আশ্চর্যের বিষয় হচ্ছে পুলিশ কংগ্রেস এবং বি. জে. পি.-কে এই সব কাজ করতে মদত দিচ্ছে। আমাদের একজন কমরেড ওখানে হাসপাতালে রুগী দেখতে গিয়েছিলেন, তাকে মারধোর করা হয়েছে এবং মেরে পুকুরে ফেলে দেওয়া হয়েছে। এই সমস্ত আক্রমণের নেতৃত্ব দিচ্ছে, গত বিধানসভা নির্বাচনে যে কংগ্রেস প্রার্থী মাননীয় স্পিকার মহোদয়ের সঙ্গে প্রতিদ্বন্দ্বিতা করেছিল সেই কংগ্রেসের সংখ্যালঘু সেলের সভাপতি [**] আমি অবিলম্বে তার গ্রেপ্তার দাবি করছি। ওখানে পুলিশের ভূমিকার আমি নিরপেক্ষ তদন্ত দাবি করছি। কংগ্রেসি এবং বি. জে. পি. আমডাঙায় যা করছে তার বিরুদ্ধে আমি এই সভা থেকে দাবি জানাচ্ছি সরকারের পক্ষ থেকে অবিলম্বে কঠোর ব্যবস্থা গ্রহণ করা হোক, অবিলম্বে দোষীদের গ্রেপ্তারের ব্যবস্থা করা হোক এবং যে সমস্ত পুলিশ কর্মচারী ওখানে সঠিকভাবে কর্তব্য পালন করছে না তাদের বিরুদ্ধেও ব্যবস্থা গ্রহণ করা হোক। এই দাবি আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে পেশ করছি এবং বিষয়টির প্রতি তাঁর দৃষ্টি আকর্ষন করছি।

---

Note : ** [Expunged as ordered by the chair.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

### Demand No. 40

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডিমান্ড নং ৪০-এর ওপর বিতর্ক এবং ভোট আগে হবে। তারপর হেলথ হবে। আগে হেলথ নিয়ে বিতর্ক এবং ভোট হবার কথা ছিল। কিন্তু আগে ডিমান্ড নং ৪০ (রিফিউজি রিলিফ) হবে, তারপর ডিমান্ড নং ৩২, ৩৩ এবং ৩৪ হবে। মিঃ সৌগত রায়, আপনার কি বলবার আছে বলুন।

**শ্রী সৌগত রায় ঃ** আমি প্রথমে মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল যে কথাগুলি বললেন তা আমি অস্বীকার করছি এবং উনি আমাদের কংগ্রেসের নেতার নাম করে যা বলেছেন—আমি অবিলম্বে [**] নামটি প্রসিডিংস থেকে বাদ দেওয়া হোক। যেহেতু তিনি সদস্য নন সেহেতু এই নামটা এক্সপাঞ্জ করুন। দ্বিতীয়ত যে ইনফরমেশনটা দিতে চাই, আপনি জানেন, আগামী ১৪ জুলাই যুব কংগ্রেসের মহাকরণ অবরোধের প্রোগ্রাম দেড় মাস আগে ঘোষণা হয়েছে। তা সত্ত্বেও সিটু দেখছি উক্ত কর্মসূচিকে বানচাল করার জন্য ঐদিন একবার বলছে অসংগঠিত শ্রমিকদের ধর্মঘট আবার যখন বলছে শিল্প ধর্মঘট হবে এবং তারা গতকাল মিটিংও করেছেন। এরপর সি. পি. এম. যদি বিগ্রেডে সভা ডাকেন তাহলে আমরা বাংলা বন্ধ ডাকব। যদি অবরোধ ডিসটারবেন্স হয় তাহলে রক্তগঙ্গা বইবে—একথা জেনে রাখুন সি. পি. এমের মূর্খরা। গণতান্ত্রিক অধিকার সবার আছে। ১ মাস আগে এই প্রোগ্রাম অ্যানাউন্সড হয়েছে। যদি ডিসটার্বড হয় তাহলে রক্তগঙ্গা বইবে। গতকাল মিটিং করেছেন সুভাষ চক্রবর্তী। আগে থেকেই বলা আছে ১৪ জুলাই মহাকরণ অবরোধ হবে। জোর করে গণতান্ত্রিক অধিকারের উপর হস্তক্ষেপ যদি হয়, পচা সি. পি. এম. যদি ডিসটার্ব করেন তাহলে রক্তগঙ্গা বইবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি পরে দেখে নেব প্রসিডিংস-এ কি আছে Now there are two cut motions to Demand No.40 Both the cut motions are in order.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-

(নয়েজ)

Sir, I also beg to move that the amount of the Demand be reduced by Rs.1,00,000/-

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমার পয়েন্ট অব অর্ডার আছে। আমাকে বলতে দিতে হবে।...

Note : ** [Expunged as ordered by the chair.]

**(গোলমাল)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন। এইভাবে গোলমাল করবেন না। একটু আগে আপনাদের লিডার অব দি অপোজিশন হাউসের ডিগনিটি এবং ডেকোরামের কথা বলেছেন। আই আম অন মাই লেগস্। মিঃ মুখার্জি, দয়া করে বসুন। মিঃ সৌগত রায় ডিমান্ডের উপর বলুন।

[1-25 – 1-35 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন দপ্তরের যে বাজেট বরাদ্দ রেখেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের যে কাট-মোশন আছে তাকে সমর্থন করছি। স্যার, এই বাজেট বক্তৃতা মন্ত্রী মহাশয় পড়েছেন কিনা আমি জানি না। আমি মনে করি এত নোংরা জঘন্য বাজেট বক্তৃতা কারও হতে পারে বলে আমার ধারণা ছিল না। আসলে মন্ত্রী মহাশয়ের কোনও দোষ নেই। স্যার, আপনি যদি দেখেন এই রিফিউজি রি-হ্যাবিলিটেশনের ৪০ নম্বর ডিমান্ড বইটা নন-প্ল্যান বাজেট তার মানে এই দপ্তরের কাজ শুধু কর্মচারিদের মাইনে দেওয়া। উদ্বাস্তু পুনর্বাসন সম্পর্কে নূতন কোনও পরিকল্পনা নেই, খরচ করার টাকা নেই, সুতরাং দপ্তরের মূল কাজ হচ্ছে কর্মচারিদের মাইনে দেওয়া। বারে বারে পাতায় পাতায় দেখছি স্যালারি, পে, ডিয়ারনেস অ্যালাওয়েন্স ইত্যাদি। স্বভাবতই খুবই খারাপ লাগে, বাজেটে অসত্য কথা বলা হয়েছে, এটাকে বাজেট না বলে ওদের ইউ. সি. আর. সি'র দলিল বলা উচিত ছিল। স্যার, মন্ত্রী মহাশয় বিকৃত দৃষ্টিভঙ্গী রেখেছেন। পার্টিশন এবং তৎপরবর্তী অখন্ড ভারতের ঘটনা কি আপনি জানেন। মুসলিম লিগ পার্টিসানের দাবি তুলেছিল, এবং যখন জিননা দাবি তুলেছিল তখন একটি মাত্র দল যারা সেই সময়ে মুসলিমলিগকে সমর্থন করেছিল তার নাম কমিউনিস্ট পার্টি। আমাদের দেশের নেতৃত্বের বিরুদ্ধে দাঙ্গা হল, বৃটিশের মদতে দেশ ভাগ হল এটা দুর্ভাগ্যজনক সে বিষয়ে কোনও সন্দেহ নেই, গান্ধীজিকে অনশন করতে হয়েছিল। যখন দেশ স্বাধীন হল তখন এই কমিউনিস্টরা সদ্য স্বাধীন দেশের সমস্যা সমাধানে সরকারের সঙ্গে সহযোগিতা না করে বলেছিল এ আজাদী ঝুটা হ্যায়, শুরুতে শেষ করে দাও। কাকদ্বীপ, তেলেঙ্গানায় অস্ত্র নিয়ে স্বাধীন ভারতের ঐকান্তিকতা হরণ করার চেষ্টা করেছিলেন। মাননীয় মন্ত্রী মহাশয় এত কথা লিখলেন এই কথা গুলি মনে পড়ল না। তারপর আপনি জানেন যে, উদ্বাস্তু স্রোত আসতে আরম্ভ করল, মাননীয় তৎকালীন মুখ্যমন্ত্রী বারে বারে উদ্বাস্তুদের পশ্চিমবঙ্গে জায়গা দেবার চেষ্টা করেছিলেন। ১৯৫০ সালের পর অবস্থা আরও খারপ হল। ডাঃ রায় চেষ্টা করেছিলেন পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুর সংখ্যা প্রচুর ছিল, পূর্ব ও পশ্চিম পাঞ্জাবের মধ্যে একটা টোটাল এক্সচেঞ্জ অফ পপুলেশন হয়েছিল, সমস্ত মুসলিম চলে গিয়েছিলেন পশ্চিম পাকিস্তানে, আর ওখান থেকে সমস্ত হিন্দু, শিখ চলে এসেছিলেন টোটাল এক্সচেঞ্জ অব পপুলেশন হয়েছিল। ওখানকার ঘর বাড়ি জমি এত ছিল তার পরিমাণ আমাদের এখানকার

থেকে অনেক বেশি ছিল। কাজেই সমস্যা দুটো এক নয়, মাননীয় মন্ত্রী মহাশয় এই কথাটা আনার চেষ্টা করেননি। তারপর কি হল? ডাঃ রায় উদ্বাস্তু সমস্যাটাকে জাতীয় সমস্যা হিসাবে গ্রহণ করা হোক এই কথা বলেছিলেন এবং চেয়েছিলেন পশ্চিমবঙ্গ কেন একা দয়া বহন করবে, তাই বাংলার বাইরে বিভিন্ন রাজ্যে উদ্বাস্তুদের ব্যবস্থা করতে চেয়েছিলেন, সেইসময়ে ওদের আন্দামানে পাঠাবার ব্যবস্থাও করেছিলেন তাদের বসাবার জন্য। আজকে আপনারা জানেন আন্দামানের যিনি নির্বাচিত এম. পি. তিনি একজন বাংলার উদ্বাস্তু ছেলে, সেই সময়ে ওখানে গিয়েছিলেন। আন্দামানে যাঁরা গিয়েছিলেন সুষ্ঠু পুনর্বাসন হতো, সবাই আন্দামানে গেলে টোটাল বেঙ্গল কলোনি হতে পারে, সেই সময় উদ্বাস্তুরা যাতে বাইরে না যায় তার জন্য বামপন্থীরা চেষ্টা করেছিলেন। ওঁরা বলেছিলেন যে না, তোমরা বাংলায় থাকবে, বাইরে যাবে না। তারপর যেটা শুরু হয়েছিল মহারাষ্ট্রে চন্দ্রপুরে, উত্তরপ্রদেশের পিলভিটে উদ্বাস্তু কলোনি আছে। ডাঃ রায় চেয়েছিলেন উদ্বাস্তুরা সারা ভারতবর্ষে বিভিন্ন রাজ্যে বসতি করতে পারে কিন্তু এই বামপন্থীদের বাধার জন্য সারা ভারতবর্ষে তা করা সম্ভব হয়নি। ঐ একই ব্যাপার দন্ডকারণ্য নিয়েও শুরু হয়েছিল, প্রথম স্তরে দন্ডকারণ্য একটা বিরাট প্রকল্প বলে শুরু হয়েছিল।

উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য মধ্যপ্রদেশের বিরাট এলাকা নিয়ে দন্ডকারণ্য ডেভেলপমেন্ট প্রোজেক্ট হয়েছিল এবং প্রথম স্তরে সেখানে ৭ লক্ষ মানুষ গিয়েছিলেন। কিন্তু দন্ডকারণ্যে মানুষের অনেক অসুবিধা ছিল, তবে প্রথম থেকে যে পরিমাণ উদ্বাস্তু সেখানে সেটেল করার স্কোপ ছিল সেই পরিমাণ উদ্বাস্তু যদি সেখানে যেতেন তাহলে কোনও অসুবিধা হতো না। কিন্তু সেই সময় বামপন্থীরা টুথ অ্যান্ড নেল দন্ডকারণ্যে পুনর্বাসনের বিরোধিতা করেছিলেন। আজকে এই কথার উল্লেখ করার দরকার নেই যে, দন্ডকারণ্যের ৭ লক্ষ উদ্বাস্তু নয়, তাদের মধ্যে কিছু উদ্বাস্তু ফিরে এসে সুন্দরবনের মরিচঝাঁপীতে আশ্রয় গ্রহণ করেছিলেন এই বামফ্রন্ট সরকারের আমলে এই সরকারেরই তৎকালীন একজন মন্ত্রীর আশ্বাসে, কিন্তু তাদের বিরুদ্ধে গুন্ডা এবং পুলিশ বাহিনি লেলিয়ে দিয়ে লাঠি মেরে, গুলি চালিয়ে এই সরকার তাদের ফেরৎ পাঠিয়ে দিয়েছিলেন। যারা এক সময় দন্ডকারণ্যে উদ্বাস্তু পুনর্বাসনের বিরোধিতা করেছিলেন তারাই তাদের মেরে ফেরত পাঠিয়ে দিয়েছিলেন। কিন্তু প্রশান্তবাবু তাঁর বাজেট বক্তব্যে তার উল্লেখ করলেন না। একটা বড় মিথ্যা কথা ডঃ প্রফুল্ল ঘোষের নামে বলেছেন। একজন গান্ধীবাদী নেতা, বাংলার প্রথম মুখ্যমন্ত্রী ছিলেন তিনি, তিনি যখন যুক্তফ্রন্ট সরকারে মন্ত্রী হয়েছিলেন সেই সময় খারাপ লাগেনি, কিন্তু আজকে তাঁর সম্বন্ধে একটা ব্লাসফেমাস মন্তব্য করছেন! বলছেন যে, Dr. Ghosh himself dashed to East Pakistan and asked the minority community there not to leave their heart and homes, and to crown all, he even sent a report to Pandit Nehru saying that there was no need for rehabilitation of the DPs in West Bengal blasphemous (2). এই ধরনের ল্যাঙ্গুয়েজে কথা বলছেন একজন মন্ত্রী! ডঃ প্রফুল্ল ঘোষ কি রিপোর্ট পাঠিয়েছিলেন এই হাউসে সেটা প্লেস করুন, আমাদের সেটা জানবার অধিকার

আছে। যিনি বিরাট চাকরি ছেড়ে দিয়ে গান্ধীবাদী আন্দোলনে যোগদান করেছিলেন দেশের স্বার্থে তার বিরুদ্ধে আজকে এই ধরনের ল্যাঙ্গুয়েজে কথা বলা লজ্জাজনক সন্দেহ নেই। প্রশান্তবাবু ইতিহাসকে বিকৃত করেছেন। উনি বলছিলেন—দি গভর্নমেন্ট অব ইন্ডিয়া কেম আউট উইথ দি ক্রুয়েল জোক অব এ প্যাকট নেহরু-লিয়াকত প্যাকট্—থ্রু হুইচ দি প্ল্যান টু রিটার্ন দি দন্ডকারণ্য প্রোজেক্টস ওয়াজ, ইন ফ্যাক্ট, কনসিভড্। ইতিহাসের এটা অপব্যাখ্যা সন্দেহ নেই। নেহেরু-লিয়াকত প্যাকট্ হয়েছিল যখন দুই দেশের মধ্যে ভাল সম্পর্ক সাধারণভাবে হয়েছিল তখন এবং যাতে উদ্বাস্তুদের কমপ্লিট দায়িত্ব না থাকে তারজন্য। কিন্তু উনি বলেছেন, উদ্বাস্তুদের ফেরত পাঠাবার জন্যই নেহরু-লিয়াকত প্যাকট্ কনসিভড করা হয়েছিল। আমরা এটা ইউ. সি. আর. সি. বা প্রশান্তবাবুর কাছ থেকে শিখব কি? ইতিহাস আমরা কার কাজ কাছ থেকে শিখব? আমরা ঐতিহাসিকদের কাছ থেকে সেটা শিখব, আপনাদের কাছ থেকে নয়। বিকৃত ইতিহাস সৃষ্টিতে, গোয়েবিলিয় প্রচারে কমিউনিস্টরা যে দক্ষ সেটা কে না জানে। আপনারা মিথ্যার বেসাতী, মিথ্যা প্রচার করতে পারদর্শী। তবে উদ্বাস্তুদের একটা সমস্যা ছিল, সেই সমস্যা এখনও আছে, দূর হয়নি। উদ্বাস্তুদের জন্য আপনারা পূর্বে অনেক মায়াকান্না কেঁদেছেন, কিন্তু ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর থেকে কত টাকা তাদের জন্য খরচ করেছেন? যতটুকু কাজ উদ্বাস্তু পুনর্বাসনের ক্ষেত্রে হয়েছে সেটা কংগ্রেস সরকারের মাধ্যমেই হয়েছে। এই উদ্বাস্তুরা কেউ কমিউনিস্ট ছিলেন না। পূর্ব বাংলা থেকে এসে তারা যেসব কলোনি তৈরি করেছিলেন সেগুলোর নাম নেতাজী কলোনি, গান্ধী কলোনি, আজাদনগর কলোনী ইত্যাদি রেখেছিলেন, মার্ক্স কলোনী বা লেনিন কলোনি করেননি। উদ্বাস্তুরা আজকে বামপন্থীদের দীর্ঘদিনের ছলনা, মিথ্যা প্রচারের স্বরূপ বুঝতে পারছেন। তারা দেখতে পাচ্ছেন, ১৯৭৭ সালের পর থেকে এই সরকার উদ্বাস্তু পুনর্বাসনের জন্য কিছুই করেননি, শুধুমাত্র দাবি পাঠিয়েছেন কেন্দ্রের কাছে। আজকে এই খাতে ২৮ কোটি টাকার বাজেট, এই টাকায় উদ্বাস্তু পুনর্বাসনের কি হবে? প্রতিবারই প্রশান্তবাবু কিছু ইনফ্লেটেড ডিমান্ড করেন। আগেও উদ্বাস্তু সমস্যা ছিল। যখন সি. এম. ডি. এ. তৈরি হল কংগ্রেস আমলে সেই সি. এম. ডি. এ.-এর ওয়ান অব দি মেজর ওয়ার্ক ছিল উদ্বাস্তু কলোনিগুলির উন্নয়ন করা। প্রশান্ত শূর যে

[1-35 – 1-45 p.m.]

টালিগঞ্জে থাকেন, তিনি সেখানকার এম. এল. এ হয়েছেন মাত্র ৩০০ ভোটের ব্যবধানে। সেই টালিগঞ্জ কলোনির রাস্তা-ঘাটের উন্নতি, পয়ঃপ্রণালী সমস্ত কিছু কংগ্রেস আমলে হয়েছে এবং সি. এম. ডি. এ সেগুলিতে কাজ করেছে। কলকাতার আসে-পাশের কলোনির ব্যাপক যে উন্নতি সেটাও সি. এম. ডি. এ'র মাধ্যমে আমাদের আমলে প্রথম শুরু হয়েছিল। তাই একথা বলতে চাচ্ছি যে, যেখানে যেখানে সত্যটা ওর পক্ষে যাচ্ছে না সেখানে উনি সত্যকে গোপন করেছেন। এটা ঠিক যে পশ্চিম পাকিস্তানের লোকেরা যে কমপেনশন পেয়েছিল, আমাদের এখানকার লোকেরা তা পায়নি। এনিমি প্রপার্টি বাবদ যে টাকা সেটা লক্ষ লক্ষ

মানুষ পায়নি। ওদের পার্টির এক সময়ে নেতা ছিলেন প্রাক্তন অ্যাডভোকেট জেনারেল, তিনি শুধু তার ময়মনসিং জেলার জমির ২৮ লক্ষ টাকা কমপেনসেশন পেয়েছিলেন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এবং তার একটা অংশ তিনি পার্টি ফান্ডে ডোনেট করেছিলেন। তিনি কোথায়ও বলেননি যে এটা করা হয়েছিল। সেই এনিমি প্রপার্টি সিজ করা টাকা পূর্ববঙ্গের কিছু মানুষ পেয়েছে এবং তার মধ্যে আপনাদের পার্টিরও রিসিপিয়েন্ট আছেন। এবারে মূল কথা হচ্ছে, এই টাকা হচ্ছে পাকিস্তানের এনিমি প্রপার্টি সিজ করা টাকা। এটা গভর্নমেন্ট অব ইন্ডিয়ার টাকাও নয়, জনসাধারণের টাকাও নয়। এটা পাকিস্তানের এনিমি প্রপার্টি বেঁচে এনিমি প্রপার্টি ফান্ড খোলা হয়েছিল, সেই টাকা স্নেহাংশু আচার্য পেয়েছিলেন। উনি আপনাদের মতো লোক ছিলেন না। উনি ভাল লোক ছিলেন। উনি স্বীকার করতেন যে, হ্যাঁ, আমি গভর্নমেন্ট অব ইন্ডিয়া থেকে টাকা পেয়েছি। কিন্তু যেটা মেন ব্যাপার সেটা হচ্ছে, সবচেয়ে বড় সমস্যা ছিল উদ্বাস্তুদের জবরদখল কলোনির সমস্যা। প্রশান্ত শূর মন্ত্রী হবার পরে এই বামফ্রন্টের আমলে এর আগে বলেছিলেন যে জবরদখল কলোনির জমিতে যারা রয়েছে তাদের লিজ ডিড দেওয়া হবে। উদ্বাস্তু কলোনির সেই সব জায়গায় আমরাও সেই সময় মিটিং করেছি। সেই লিজ ডিড ছিল অপমানজনক। সেই লিজ ডিডে বলা ছিল যে কোনও সময়ে সরকার চাইলে উদ্বাস্তুদের উচ্ছেদ করে দেবে। আপনারা জানেন যে প্রশান্তবাবু তার বক্তৃতায় উল্লেখ করেছেন যে ওরা একটা লিজ ডিড-এর কাগজ সার্কুলেট করেছিলেন। কিন্তু সাধারণভাবে উদ্বাস্তুরা সেই লিজ ডিড প্রত্যাখ্যান করেছেন। সেই লিজ ডিড কোথাও ওরা বিলি করতে পারেননি, ছিঁড়ে ফেলে দেওয়া হয়েছে। তারপরে গভর্নমেন্ট অব ইন্ডিয়া, ওরা স্বীকার করেছেন, পরবর্তীকালে অর্ডার দিলেন যে জমিতে উদ্বাস্তুরা সেটেল করেছেন সেই জমিতে লিজ হোল্ড বা ফ্রি হোল্ড টাইটেল দেওয়া যেতে পারে। কিন্তু সব চেয়ে বেশি কনট্রিবিউশন কার? উদ্বাস্তুদের জন্য কে করেছে? এই সরকারের নয়, এদের ফুটো পয়সাও নেই, এরা কি করবেন। রাজীব গান্ধী একটা সিঙ্গল ডিসিশনে ১৯৮৬ সালে একসাথে ৬৬০টি কলোনিকে রেগুলারাইজ করেছিলেন ৮৪ কোটি ৩৬ লক্ষ টাকায়। এই মন্ত্রীর স্বীকাররোক্তি মতো সেই অর্ডার এসেছে ১৯৮৭ সালের ফেব্রুয়ারিতে। তাদের জন্য আপনারা কিছু করেন নি। বামফ্রন্ট সরকারের আমলে একটা সিদ্ধান্তে তাদের জমির অধিকার দেওয়া হল এবং তার সমস্ত টাকা গভর্নমেন্ট অব ইন্ডিয়া দেবার সিদ্ধান্ত নিলেন। কিন্তু আজকে কি অবস্থা দেখা যাচ্ছে? আজকে সেই পাট্টাগুলি তারা এখনও পায়নি। এরা কি করছেন? এলাকায় এলাকায় সি. পি. এম-এর লোকেরা যাচ্ছে, সেখানে গিয়ে বলছে যে, তোমাদের পাট্টা দেওয়া হবে, আমাদের ইউ. সি. আর. সি-তে ৫০ টাকা দাও, ১০০ টাকা দাও। মন্ত্রীর স্বীকারোক্তি মতো এখন পর্যন্ত কত পাট্টা দিয়েছেন? ৬৬০টি উদ্বাস্তু কলোনির মধ্যে ওরা অর্ধেক জমিতেও এখন পর্যন্ত পাট্টা দিতে পারেননি। আমি এখানে বলেছি যে ২ লক্ষ ৩৬ হাজারের মধ্যে মাত্র ১ লক্ষ ৪৪ হাজার ৫ শত পাট্টা দিয়েছে ইন্ডিয়া গভর্নমেন্ট ক্লিয়ার করে দেবার পরে। প্রথম দিকে মেরা বেঁধে অনুষ্ঠান করে পাট্টা দেওয়া হত। তারপরে মেরা বেঁধে অনুষ্ঠান করে স্থানীয়ভাবে ইউ. সি. আর. সি চাঁদা তুলত। এখন মেরাতে অনুষ্ঠান না করে এক একটা করে দিচ্ছে এবং

**সেই পাট্টা ডিস্ট্রিবিউশনের ব্যাপারে সি. পি. এম-এর চূড়ান্ত দলবাজী চলছে ১০৮৭ সালের পাট্টা এখনও পর্যন্ত কমপ্লিট হলনা কেন তার জবাব আমি নিশ্চয়ই আমি মন্ত্রীর কাছে দাবি করব।**

এর পর যে কথাটা বলতে চাই তা হল ওনারা শুধু কয়েকটি ফিগার বানিয়ে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার কাছে পাঠিয়ে দেন। সেটা পাঠানোর পরে সেটাকে মানতে হবে বলে দাবি করেন। এটা নিয়ে ইউ. সি. আর. সি-তে মিটিং হয়। আপনারা ১ হাজার কোটি টাকা ৫ হাজার কোটি টাকা চাইতে পারেন, চাওয়ার উপর কোনও রেসটিকশন নেই। কিন্তু সেই দাবিকে তো আপনাদের একচুয়ালি এসটাবলিস্ট করতে হবে? সেই এসটাবলিস্ট আপনারা করেন না। আপনারা যা চেয়েছেন সেটা র‍্যাডিকুলাস, একটা রাজ্য যে এই রকম একটা প্রোপোজাল করতে পারে আমি ভাবতে পারি না। ওঁরা ক্রেম অব কমপেনসেশন চেয়েছেন। কি রকম? রাজ্য সরকারের জমিতে উদ্বাস্তু বসেছে তার জন্য ওঁদের কেন্দ্রীয় সরকারকে বলছেন যে ১৩৭ কোটি টাকা দিতে হবে। যেহেতু রাজ্য সরকারের জমিতে বসেছে তার জন্য কমপেনসেশন চাই। আপনাদের জমিতে বসে থাকে তো আপনারা উদ্বাস্তু পুনর্বাসন করেছেন। আসলে টাকা-পয়সা নেই, প্ল্যানের টাকা নেই সেই জন্য ১৩৭ কোটি টাকা চাইছেন। একটা প্যাকেজ তৈরি করলেন, সেই প্যাকেজ তৈরি করে প্রচার করতে আরম্ভ করে দেওয়া হল, একটা রাজনৈতিক প্রচার আরম্ভ করা হল উদ্বাস্তু পুনর্বাসনের কাজে কেন্দ্র আমাদের সেইভাবে সহযোগিতা করছে না। আপনারা টোটাল ১৭২৬.৫০ কোটি টাকা চেয়েছেন। একটা রিহ্যাবিলিটেশন কমিটি হয়েছিল, তাতে সমর মুখার্জি ছিলেন, তখন দাবি ছিল সাড়ে চার শো কোটি টাকা। এখন সাড়ে এগারো শো কোটি টাকা হবে। মূল প্রশ্ন হল উদ্বাস্তুদের একটা বড় অংশ মূল স্রোতের সঙ্গে মিশে গিয়েছে। আমি নিজে উদ্বাস্তু কলোনি এলাকার পাশে থাকি। আগে যেখানে টালির বাড়ি ছিল, টিনের বাড়ি ছিল সেখানে এক-তোলা, দো-তোলা বাড়ি হয়েছে। সেটা হয়েছে প্রশান্তবাবুদের বদান্যতায় নয়, উদ্বাস্তুরা নিজেদের চেষ্টায়, নিজেদের উদ্যোগে মূল শ্রোতের সঙ্গে মিশে গেছে। এটা রাজ্যের দাবি নয়। এখন বার করতে হবে কত উদ্বাস্তু মূল স্রোতের সঙ্গে মিশে যেতে পেরেছে, কত উদ্বাস্তুর অর্থনৈতিক পুনর্বাসনের দরকার নেই, কত উদ্বাস্তুর এখনও অর্থনৈতিক সাহায্যের দরকার আছে। এটা ওনারা এখনও পর্যন্ত ঠিক করতে পারেননি। উদ্বাস্তুদের জন্য আমরা এই হাউস থেকে সিদ্ধান্ত নিয়েছিলাম কলোনিগুলির উন্নতির জন্য কত টাকা দেওয়া হবে, আমরা একটা কমিটি করেছিলাম—৪০০ কোটি টাকা চাওয়া হয়েছে। সেখানে ওনারা নিজেদের স্কীমগুলি নিজেরা ড্যামেজড করে বাই মেকিং ইনফ্লেটেড ডিমান্ড। ওনারা জানেন সেটা পাবেন না। ওনাদের কাজ হল কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বেশি পরিমাণে টাকা চাওয়া। জানে সেটা পাওয়া যাবে না। সেই নিয়ে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে লড়াই করা যাবে। উদ্বাস্তুদের প্রবলেম কোথায় কোন জায়গায় আছে সেটা তো কোয়ানটিফাই করতে হবে। কিছু কিছু পেন্ডিং প্রবলেম আছে, যেমন যাদবপুর কে. সাইড কলোনি, তার জন্য টাকা চাওয়া যায়, ডিফেন্সের জমি আছে, ভদ্রকালী ওয়েস্টটার্ন

কলোনি তার জন্য টাকা চেয়েছেন ঠিক আছে। কিন্তু বাকি জায়গাগুলির জন্য দাবি করার জন্য দাবি করা। উদ্বাস্তুরা কোনও জায়গায় দাঁড়িয়ে আছে সেটা দেখতে হবে, কোয়ানটিফাই করতে হবে। কোনও উদ্বাস্তু মূল স্রোতের সঙ্গে গেছে সেটা আইডেনটিফাই করতে হবে। দারিদ্র সকলের মধ্যে আছে, উদ্বাস্তুদের মধ্যে যে দারিদ্র আছে সেটা একটু আলাদ ধরণের। আমি সরকারের কাছ থেকে একটা কথা জানতে চাই যে রাজ্য সরকার ফ্রম দেয়ার ওন রিসোর্সেস গত ১৬ বছরে উদ্বাস্তুদের জন্য কত টাকা খরচ করেছে, উদ্বাস্তু পুনর্বাসনের জন্য নিজেরা নূতন কি পদক্ষেপ গ্রহণ করেছে। রাজনীতিগতভাবে উদ্বাস্তুদের সমস্যাটা প্রকাশ করা ছাড়া, রাজনীতিগতভাবে উদ্বাস্তু পুনর্বাসন নিয়ে ফয়দা লোটা ছাড়া আর কিছুই করেনি। মাননীয় মন্ত্রী মহাশয় নানা ডকুমেন্টের কথা বলেছেন, অনেক ডকুমেন্ট তাঁর বাজেট বক্তৃতায় নিয়ে এসে হাজির করেছেন যে ডকুমেন্টগুলি উদ্বাস্তুরা রিজেক্ট করেছে। তার প্রমাণ প্রশান্তবাবু নির্বাচনের মাধ্যমে পেয়ে গিয়েছেন। উনি ৩০০ ভোট বেশি পেয়ে কোনও রকমে গায়ে গায়ে জিতে গিয়েছেন। এই কথা বলে আমাদের আনা কাট মোশনের সমর্থনে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-45 – 1-55 p.m.]

**শ্রী ননী মালাকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহাশয় শরনার্থী ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের যে ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য এই সভায় উপস্থিত করেছেন আমি তা সম্পূর্ণভাবে সমর্থন করছি এবং সমর্থন করে আমি দু'একটি কথা বলতে চাই। আমাদের দেশ আজ ৪৬ বছর হল স্বাধীন হয়েছে। খুব দুঃখের সঙ্গে বলছি এই ৪৬ বছর পরেও আমাদের পশ্চিমবাংলা বিধানসভায় উদ্বাস্তুদের সমস্যা নিয়ে আলোচনা করতে হচ্ছে। তখন দেশটা ভাগ হয়েছিল ধর্মের ভিত্তিতে। মাননীয় সৌগত রায় মহাশয় একজন অধ্যাপক, পন্ডিত মানুষ। তিনি শুধু মুসলিম লিগ আর আমাদের পার্টির কথা বললেন। কিন্তু কে না জানে যে মুসলিম লিগ এবং কংগ্রেস পার্টি বৃটিশদের সঙ্গে বসে দেশকে ভাগ করেছিল। দেশ ভাগ করে ক্ষমতায় বসার জন্য তখন পূর্ব বাংলায় হিন্দু যাঁরা ছিলেন তাঁদের আশ্বাস দিয়েছিলেন যে দেশ এখন ভাগ হয়ে গেছে, পাকিস্তান হয়ে গেছে, তোমরা ভারতবর্ষে চলে এসো। এখানে এলে তোমাদের উপযুক্ত ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করব। সেই আশ্বাসের উপরে ভরসা করে তাঁরা এই দেশে চলে এসেছিলেন। কিন্তু কেন্দ্রীয় সরকার তাদের দায়িত্ব পালন করেননি। মাননীয় মন্ত্রী মহাশয়'এর বক্তৃতা জঘন্য লেগেছে বলে সৌগতবাবু বলেছেন। কিন্তু কোনটা জঘন্যতা বললে আমরা সেটা বুঝতে পারতাম। প্রফুল্ল ঘোষ যখন মুখ্যমন্ত্রী ছিলেন সেই সময়ে তিনি পূর্ববাংলায় গিয়ে হিন্দুদের বলেছিলেন, তোমরা যেও না। ইতিমধ্যে যাঁরা এখানে এসেছিলেন তাঁদের প্রতি ওঁরা দায়িত্ব পালন করেননি। প্রফুল্ল ঘোষ তখন মুখ্যমন্ত্রী, তিনি কেন্দ্রীয় সরকারের কাছে রিপোর্ট পাঠিয়েছিলেন যে এখানে যারা এসেছে তারা চলে যাবে, তাদের দায়িত্ব নেবার দরকার নেই। আজকে আমাদের দেশ স্বাধীন। ভারতবর্ষে আজকে কোনও রাজ্য সরকার আছে যেখানে সরকারের অধীনে উদ্বাস্তু পুনর্বাসন দপ্তর আছে? একমাত্র আছে এই পশ্চিমবাংলায়।

তাহলে এই যে দেশটা ভাগ হয়ে গেল, এই উদ্বাস্তুদের দায়িত্ব কি শুধু পশ্চিমবাংলা সরকারের? সেখানে তো দায়িত্ব কেন্দ্রীয় সরকারেরই নেওয়া উচিত। কিন্তু তাঁরা তাঁদের দায়িত্ব পালন করেননি। পূর্ব বাংলার উদ্বাস্তুদের প্রতি তাঁরা বিশ্বাসঘাতকতা করেছেন। সেই বিশ্বাসঘাতকতার ইতিহাস সকলেই জানেন। পশ্চিম পাকিস্থানের কথা এখানে উনি বলছিলেন। পশ্চিম পাকিস্থান থেকে যে সমস্ত উদ্বাস্তু এখানে এসেছিলেন, তাঁদের দায়িত্ব কেন্দ্রীয় সরকার যথাযথভাবে পালন করেছেন। তারজন্য আমরা আনন্দিত, আমাদের তাতে ঈর্ষা নেই। পশ্চিম পাকিস্থানের ৪৭ লক্ষ ৪০ হাজার উদ্বাস্তুর জন্য কেন্দ্রীয় সরকার ৪৫৬ কোটি টাকা খরচ করেছেন। আর পূর্ববাংলা থেকে যে সমস্ত হতভাগ্য উদ্বাস্তু এখানে এসেছিলেন, ৫৮ লক্ষ উদ্বাস্তুর জন্য তাঁরা মাত্র ৮৫ কোটি টাকা খরচ করেছেন। এতেই প্রমাণিত হয় যে কেন্দ্রীয় সরকার পূর্ববাংলার উদ্বাস্তুদের প্রতি বিমাতৃসুলভ আচরণ করেছেন। পূর্ববাংলার এই উদ্বাস্তুরা দেশের স্বাধীনতার ইতিহাসে গৌরবময় ভূমিকা পালন করেছিলেন। দেশ স্বাধীন হল ধর্মের ভিত্তিতে। কংগ্রেস, মুসলিম লিগ এক টেবিলে বসে দেশ ভাগ করেছিল। পূর্ববাংলার উদ্বাস্তুদের তারজন্য দুঃখ ভোগ করতে হচ্ছে। সৌগতবাবু বললেন যে উদ্বাস্তুরা আমাদের পক্ষে নেই। যান না বাইরে গিয়ে একবার এই কথা বলুন না দেখি। বিধানচন্দ্র রায় বলেছিলেন উদ্বাস্তুদের ভারতবর্ষের সব জায়গায় দিলে ভাল হয়। সেই কথা আপনাদের বাইরে বলার সাহস নেই তা আমরা সবাই জানি।

সেইজন্য আমরা এই মন্ত্রীসভার কাছে দাবি করব যে আজকে উদ্বাস্তুদের যে এই অবস্থা তারজন্য কেন্দ্রীয় সরকার কি দিয়েছেন। আমাদের পশ্চিমবঙ্গের উদ্বাস্তু সমস্যা সমাধানের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব বহন করার কথা ছিল সেই দায়িত্ব তারা বহন করতে পারেননি। এমন কি আজকে কেন্দ্রীয় উদ্বাস্তু এবং পুনর্বাসন দপ্তর উঠে গিয়ে বিভিন্ন দপ্তরের মধ্যে ছড়িয়ে গেছে যার ফলে কার কাছে গিয়ে সমস্যার কথা জানাবে তাই নিয়ে বিভ্রাট দেখা যায়। আমরা যখন একটা সর্বদলীয় প্রতিনিধি গিয়ে কেন্দ্রের কাছে বলেছিলাম তাতে কতগুলি কলোনিকে তারা স্বীকৃতি দিয়েছিল? আজকে সৌগতবাবু রাজীব গান্ধীর কথা বলে বলছেন যে তিনি উদ্বাস্তুদের সমস্যা সমাধান করার চেষ্টা করেছিলেন কিন্তু বলতে পারেন কতগুলি কলোনীর আপনারা স্বীকৃতি দিয়েছেন? হাজার হাজার কলোনি আছে রেল লাইনের পাশে, যারা উদ্বাস্তু হয়ে বসে আছে তাদের স্বীকৃতি দেওয়া হয়নি। সেখানে রেলের জায়গা লাগে না তাসত্ত্বেও রেল কোম্পানি জায়গা ছাড়ছে না। উপরন্তু তাদের কাছ থেকে টাকা চাইছে। মাননীয় সৌগতবাবু বললেন যে আজকে উদ্বাস্তুদের কলোনিতে গেলে দেখা যায় যে অনেক জায়গায় টালি উঠে গিয়ে সেখানে পাকা একতলা, দুতলা বাড়ি হয়েছে। আপনারা জেনে রাখুন এটা আপনাদের টাকাতে হয়নি, উদ্বাস্তুরা তাদের লড়াই সংগ্রামের মধ্যে দিয়ে এটা অর্জন করেছে, তার মধ্যে দিয়ে কেউ নিজের প্রচেষ্টায় কলোনিতে দালান বাড়ি ইত্যাদি করেছেন। রাস্তা নির্মাণ করেছে, আপনাদের দয়াতে করেনি। আজকে তারা লড়াই সংগ্রামের মধ্যে দিয়ে মাথা উঁচু করে দাঁড়াবার চেষ্টা করেছে। অনেক দুঃখ দুর্দ্দশার মধ্যে দিয়ে তারা

আজকে আলোর মুখ দেখেছে। তবে তারই মধ্যে আবার অনেকে এখনও কলোনীকে সাজাতে পারেননি। সুতরাং এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে এই উদ্বাস্তু সমস্যার সমাধান আমাদেরই করতে হবে। কলোনির যে স্বীকৃতি সেটা পর্যন্ত কেন্দ্রীয় সরকার দেননি। এখনও উদ্বাস্তুদের পাট্টা দলিল দেওয়া শেষ হয়নি। সেই দলিল যাতে অবিলম্বে বিতরণ করা যায় এবং সেই জমি তারা যাতে সত্ব ভোগ করতে পারে তার ব্যবস্থা করতে হবে। তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি আদায় করতে হবে। উদ্বাস্তুদের কথা বলতে গেলে সারা দিন কেটে যাবে। এই যে আর কমিটি হয়েছিল ১৯৭৮ সালে তার চেয়ারম্যান ছিলেন মাননীয় সমর মুখার্জি। সেই কমিটিতে চিন্তা-ভাবনা করে সুপারিশ করা হয়েছিল যে সাড়ে সাতশো কোটি টাকা আর আপনারা বলেছিলেন ১১ কোটি টাকা। সেই সাড়ে সাতশো কোটি টাকার মধ্যে কতটা কেন্দ্রীয় সরকার দিয়েছে? সুতরাং আজকে যেসব কলোনিগুলো আছে তার সমস্ত পাট্টা দলিল যাতে তারা সময়মতো পায়, তারজন্য কেন্দ্রীয় সরকারকে চাপ সৃষ্টি করতে হবে এইকথা বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদলের আনীত কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[1-55 – 2-05 p.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এখানে ত্রাণ দপ্তরের মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি। আমাদের পক্ষে অধ্যপক সৌগত রায় একটু আগে বিস্তারিতভাবে বলেছেন আমি ভেবেছিলাম সরকার পক্ষের মাননীয় সদস্য ননী মালাকার মহাশয় তার বক্তৃতার মধ্যে কিছুটা অনুন্নত হয়ে অতীতের ভুলত্রুটির ক্ষমা চেয়ে মানুষের কাছে অনুশোচনা প্রকাশ করে বক্তব্য রাখবেন এটা আশা করেছিলাম। প্রশান্তবাবুর কাছে আশা করেছিলাম তার বাজেট ভাষণের মধ্যে অতীতে যে উদ্বাস্তুদের নিয়ে বেইমানি করেছেন, রাজনীতি করেছেন, বঞ্চিত করেছেন সেই ব্যাপারে এবারে পাপের প্রায়শ্চিত্ত তিনি করবেন তার বাজেট ভাষণের মধ্যে। স্যার, আমরা জানি ২ কান কাটা বাজারের মধ্যে দিয়ে যায়, কিন্তু ১ কান কাটারা কোথায় দিয়ে যায় এটা জানিনা। অতীতের ইতিহাস বলতে গিয়ে যা বলেছেন তাতে কোথাও দেখতে পেলাম না স্বর্গত বিধানচন্দ্র রায় যে উল্লেখযোগ্য ভূমিকা নিয়েছিলেন উদ্বাস্তুদের সমস্যার সমাধানের জন্য, সেই ব্যাপারে বলা হয়েছে। দেশ স্বাধীন হওয়ার পর ওপার বাংলা থেকে যখন লক্ষ লক্ষ উদ্বাস্তু এপারে বাংলায় চলে আসেন এবং তারা আসার পরে কলকাতা এবং তার আশেপাশের বিভিন্ন পতিত জমিতে তারা বসবাস শুরু করেন। তখন সেই সমস্ত পতিত জমির মালিকরা হাইকোর্টে কেস করে এদের উচ্ছেদের চেষ্টা করেন, কিন্তু বিধানচন্দ্র রায় রাজ্য সরকারের পক্ষ থেকে জমির মালিকানা গ্রহণ করে এবং সেখানে উদ্বাস্তুদের জন্য ব্যবস্থা নিয়েছিলেন। শুধু তাই নয়, সেদিন দন্ডকতারণ্যে যে উদ্বাস্তুদের পাঠিয়ে দেওয়া হয়েছিল তাদের বোঝানো হয়েছিল কলকাতার আশেপাশে তোমাদের থাকতে হবে, পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে। দন্ডকারণ্যে তারা যাতে যেতে না পারে তার জন্য ট্রেন থেকে নামিয়ে নিয়েছিলেন। প্রশান্তবাবুরা

সেদিন উদ্বাস্তুদের নিয়ে রাজনীতি করেছিলেন, আপনাদের লজ্জা হওয়া উচিত আপনাদেরই একজন মন্ত্রী ছিলেন যিনি তিনি উদ্বস্তুদেরকে লোভ দেখিয়ে মরিচঝাঁপিতে নিয়ে গিয়েছিলেন, ৩৫ হাজার উদ্বাস্তু এসেছিলেন তাদের মধ্যে কতজনকে ফেরৎ দিতে পেরেছিলেন, তাদেরকে আপনারা গুলি করে মেরেছিলেন। আপনি তো উদ্বাস্তুদের ক্ষেপিয়ে দিয়েছিলেন, প্রশান্তবাবু আপনি তো উদ্বাস্তুদের বাই প্রোডাক্ট, উদ্বাস্তুদের নিয়ে রাজনীতি করে আপনি তো মন্ত্রী হয়েছেন। আপনি উদ্বাস্তুদের জন্য কি করতে পেরেছেন? এই কলকাতার বুকে যোধপুর এলাকায় ৪০ কাটা জমিতে ৪৫ বছর ধরে বাস করছে যারা তাদেরকে আপনি সেই জমির মালিকানা দিতে পারেননি, একটা বেসরকারি সংস্থার হাতে দিয়ে দেবার চেষ্টা করছেন, সেখানে লক্ষ্য লক্ষ্য টাকার লেনদেন এর মাধ্যমে এই জিনিস করার চেষ্টা হচ্ছে। সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে আইন করে চেষ্টা হয়েছিল উদ্বাস্তুদের সমস্যার সমাধান করার জন্য। রাজীব গান্ধী ৮৪ কোটি টাকা দিয়েছে উদ্বাস্তুদের সমস্যার সমাধানের জন্য। এই ৮৪ কোটি টাকার হিসাব আপনি দেননি। আপনি কি হিসাব দিতে পারবেন কোন কাজে কত টাকা খরচ করেছেন? ৮ বছর পরেও এই টাকা নিয়ে কাজ করতে পারলেন না। শুধু রাজীব গান্ধীর বিরুদ্ধে কথা বলে গিয়েছেন। নিউআলিপুরের একটা জমিতে যে উদ্বাস্তুরা বাস করতেন সেখানে তাদের জমি থেকে তুলে দিয়ে কোটি কোটি টাকার লেনদেন করার মাধ্যমে প্রমোটারদের হাতে তুলে দেবার চেষ্টা করছেন। আপনারা ইউ. সি. আর. সি. ছাড়া আর কিছুই জানেন না। আমার বিধানসভা কেন্দ্রে ৩৬টি কলোনি আছে সেখানে কি ভাবে পাট্টা দেওয়া হচ্ছে, আপনাদের মন্ত্রী নিয়ে পাট্টা বিতরণ করছেন। সেখানে আমাদের লোককে ডাকা হয় না। মেদিনীপুরে একজন তিনি ব্যাঙ্কে চাকরি করেন, তিনি একই নামে দুই জায়গায় পাট্টা নিয়েছেন।

সেই লোক ব্যাঙ্কে চাকরি করে, আবার তার নামে একটা জমি আছে। এইভাবে আপনারা দলবাজি করছেন এবং সেখানে তাদের নাম ঢুকিয়ে দিচ্ছেন। দশ নম্বর ক্যামাক স্ট্রিটে আপনাদের যে অফিস আছে, সেখানে যে কোনও লোক সাহায্য চাইতে যদি যায়, তাহলে ওখানে যিনি উদ্বাস্তু কমিশনার আছেন তিনি ইউ. সি. আর. সি-র লোক না নিয়ে গেলে তিনি সহায্য দেন না, সেখানে কোনও কাজ হয় না। আপনারা যখন বিরোধীপক্ষে ছিলেন তখন আপনারা উদ্বাস্তুদের নিয়ে রাজনীতি করেছেন। আপনারা তাদের সমর্থন পেয়েছিলেন। তখন আপনারা তাদের অনেক প্রতিশ্রুতি দিয়েছিলেন, যে সরকারে আসলে আমরা অনেক কিছু করব। আজকে সেই উদ্বাস্তুদের জন্য আপনারা কিছুই করেননি। আজকে সেই উদ্বাস্তুরা ফল বুঝতে পারছেন। আজকে যারা আপনাদের বিরুদ্ধে রুখে দাঁড়াচ্ছে এবং রুখে দাঁড়াচ্ছে বলেই তাদের আজকে দ্বিতীয়বারের জন্য উদ্বাস্তু করা হচ্ছে, তারা সাহায্য পাচ্ছে না। আপনাদের দলের স্বার্থ নিয়ে কাজ করছেন। সেইজন্য আজকে আমি এই বাজেটের বিরোধিতা করছি। শুধু কেন্দ্রীয় সরকারের নিন্দা করলেই হবে না, কেন্দ্রীয় সরকার উদ্বাস্তুদের স্বার্থে যে সমস্ত পরিকল্পনা নিয়েছিলেন, সেগুলো যাতে কার্যকর না করা যায় তারজন্য আপনারা ষড়যন্ত্র করেছিলেন। সেইজন্য তাদের অবস্থার উন্নতি হয়নি। আপনারা ভাবেন

উদ্বাস্তুদের জায়গার ব্যবস্থা করলেই হবে, তাদের আর কোনও প্রবেলেম নেই। তাদের জীবনধারনের মান আজকে উন্নয়ন করতে হবে। সৌগতবাবু বলেছেন, কলকাতার কাছাকাছি এমন এক একটা কলোনি আছে সেখানে বর্ষাকাল তো দূরের কথা, এমন কি শীতকালেও সেইসব এলাকায় জল জমে থাকে। কোনও নর্দমা নেই সেখানে। তাদের জীবন-ধারনের কোনও মান উন্নয়ন করতে আপনারা পারেননি। তাদের স্বার্থে কোনও ব্যবস্থা আপনারা নিতে পারলেন না। শুধু কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আপনারা শ্লোগান দিয়ে যাচ্ছেন। এই অবস্থায় উদ্বাস্তুদের স্বার্থে কেন যে আপনি টাকা চাইছেন তা আমি বুঝতে পারছি না। সেইজন্য আমি এই বাজেটের বিরোধিতা করছি। আপনারা যখন বিরোধী দলে ছিলেন তখন বার বার উদ্বাস্তুদের কেন্দ্র বিরোধী মনোভাব তৈরি করেছেন, বঞ্চনা করেছেন, উদ্বাস্তুদের সঙ্গে প্রতারনা করেছেন। তাই আজকে এই বাজেটের বিরোধিতা করে আমাদের কাট-মোশনগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই রি-হ্যাবিলিটেশন এবং ত্রাণ মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আন্তরিকভাবে সমর্থন করছি এবং কংগ্রেস পক্ষ থেকে যে কাট-মোশন আনা হয়েছে তার বিরোধিতা করছি। স্যার, ১৯৫০ সালে যখন মুসলিমের সাথে গোপন চুক্তি করে দেশভাগের চক্রান্তে লিপ্ত হয়েছিল এই কংগ্রেস, তখন এই ছিন্নমূল উদ্বাস্তুদের কাছে অঙ্গীকার করেছিল ওদের দায়িত্ব এই কংগ্রেস সরকার গ্রহণ করবে। অত্যন্ত দুঃখের সঙ্গে আজকে আমরা বলতে চাই, যখন সেই উদ্বাস্তুরা এই দেশে আসল তখন ঐ সরকার একটা ক্যাম্প করারও প্রয়োজন বোধ করল না। তখন থেকেই রাজ্যের উপর চাপ সৃষ্টি করা হল। তখন পি. এল. এ ক্যাম্পে এমনকি ভবঘুরে ক্যাম্পও করতে হয়েছে। টালিগঞ্জের ইন্দুপুরী সিনেমা হলে এবং কাশিপুরের একটা পাট গুদামে এই ভবঘুরে ক্যাম্প স্থাপন করা হয়েছিল।

[2-05 – 2-15 p.m.]

সেখানে আত্মীয়স্বজনদের সাথে তাদের দেখা করতে দেওয়া হত না। এমন কি রাজনৈতিক দলের কর্মী এবং উদ্বাস্তুদের সংগঠনের কর্মী ও নেতাদেরও তাদের সঙ্গে দেখা করতে দেওয়া হয়নি। সেখানে পুলিশ তাদের ভেতরে ঢুকতে দেয় নি। এইভাবে উদ্বাস্তুদের সঙ্গে তারা ব্যবহার করেছেন। আপনারা জানেন যে ডাঃ রায় বহু চেষ্টা করেও দেশের সাধারণ ছিন্নমূল যে উদ্বাস্তু সম্প্রদায় তাদের আর্থিক পুনর্বাসনের যে দায়িত্ব সেই দায়িত্ব পালন করতে পারেন নি। তখন ছিল নেহেরুর আমল, তখন কংগ্রেস (আই) সরকার নয়। এমনি কংগ্রেসের সরকার। তারপর যখন কংগ্রেস (আই) সরকার দেশে প্রতিষ্ঠিত হল এবং এই পশ্চিমবঙ্গে সিদ্ধার্থশঙ্কর রায় মুখ্যমন্ত্রী হলেন তখন তিনি টালিগঞ্জের নায়েলকা ময়দানে একটি জনসভা ডাকলেন এবং সেই জনসভায় তিনি ঘোষণা করলেন যে পশ্চিমবঙ্গে উদ্বাস্তু সমস্যা শেষ হয়ে গিয়েছে, এখানকার উদ্বাস্তুদের আর কোনও সমস্যা নেই। তাই এখানে যারা কলোনিতে বাস

করেন তাদের কিছু কিছু লিজ দলিল আমরা দিতে পারি। একথা তিনি ঘোষণা করলেন। সেই লিজ দলিলে দেখা গেল সব কঠিন কঠিন শর্ত রয়েছে—বাবা ছেলের নামে লিখে দিতে পারবে না, স্ত্রীর নামে স্বামী লিখে দিতে পারবে না এবং সরকারি যে আইনকানুন বাঁধা আছে তারমধ্যে তাকে থাকতে হবে। ইউ. সি. আর. সি. আন্দোলন করে সেই লিজ দলিল প্রত্যাখ্যান করার সিদ্ধান্ত নিলেন উদ্বাস্তুদের সঙ্গে পরামর্শ করে এবং বললেন যে সেই লিজ দলিল গ্রহণ করা হবে না। সেই লিজ দলিল প্রত্যাখ্যাত হবার পর ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন হয়ে সমস্ত জবরদখল কলোনীর দায়িত্ব নিয়ে তাদের দলিল দেবার ব্যবস্থা করলেন। সেখানে আমাদের বামফ্রন্ট সরকার তাদের দলিল দেবার সিদ্ধান্ত গ্রহণ করলেন। সেই দলিল বহুলাংশেই দেওয়া হয়ে গিয়েছে, দু-একটি জায়গায় আইনের অসুবিধার জন্য দেওয়া যায়নি। আপনারা সকলেই জানেন যে পাঞ্জাবের উদ্বাস্তুদের জন্য কেন্দ্রীয় সরকার যে টাকা খরচ করেছেন তার অর্ধেক টাকাও পশ্চিমবঙ্গের উদ্বাস্তুদের জন্য কেন্দ্র খরচ করেননি। পাঞ্জাবের মতোন টাকা এখানেও যদি খরচ হত তাহলে ঐ ছিন্নমূল উদ্বাস্তু ভাইদের এইভাবে আজ রাস্তায় হকারি করে জীবন কাটাতে হত না। তাদের জন্য যদি কেন্দ্রীয় সরকার পাঞ্জাবের মতোন ব্যবস্থা করতেন তাহলে তারা স্বনির্ভর হয়ে ভালভাবে বেঁচে থাকতে পারতেন। এই বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের আনা বাজেটকে আন্তরিক সমর্থন জানিয়ে ও কাট-মোশনের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, কাট-মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শুরু করছি। বিরোধীদলের মাননীয় সদস্য শ্রী সৌগত রায় সভায় এসে গিয়েছেন, আমার বক্তব্য রাখতে সুবিধা হবে। আমি শুনেছিলাম তিনি একজন অধ্যাপক কিন্তু আজকে তার বক্তৃতা শুনে মনে হল তিনি অধ্যাপনা ভুলে গিয়েছেন। কারণ ইতিহাসকে যেভাবে তিনি বিকৃত করেছেন তা দিয়েই বোঝা যাচ্ছে যে তার জ্ঞানগম্যি কম আছে। আপনাদের স্মরণে থাকতে পারে এই হাউসে যারা আছেন যে ১০৪৬ সালের ২৯শে জুলাই পশ্চিমবঙ্গে আমাদের পোস্টাল শ্রমিকদের সমর্থনে যে ধর্মঘট হয়েছিল সেই ধর্মঘট সর্বব্যাপি ছিল এবং সেই ধর্মঘটের পরে সমস্ত পশ্চিমবঙ্গের মানুষ ঐক্যবদ্ধ ছিল এবং তখনই আমরা স্বাধীনতা আন্দোলনে একটা পর্যায়ে এসেছিলাম যে বৃটিশ সাম্রাজ্যবাদকে এই দেশ থেকে হটিয়ে দিতে পারব।

কিন্তু তারপর ১৯৪৬ সালে নোয়াখালিতে দাঙ্গা হয় এবং কলকাতায় ১৬ই আগস্ট যে গ্রেট ক্যালকাটা কিলিংস হয় তার পেছনে যে কংগ্রেসের মদত ছিল, নেহেরু এবং সর্দার বল্লভ ভাই প্যাটেল তারা মদত দিয়ে সাম্রাজ্যবাজের অনুচরের মতো সাম্প্রদায়িক দাঙ্গা বাধিয়েছিলেন, এটা তারা ভুলে যাচ্ছেন? সাম্প্রদায়িক দাঙ্গা আপনারা বাধিয়েছিলেন এবং দেশটাকে আপনারাই ভাগ করেছিলেন। তখন সর্দার বল্লভ ভাই প্যাটেল এবং পন্ডিত জওহরলাল নেহেরু ছিলেন, আবুল কালাম আজাদ জাতীয় কংগ্রেসের সভাপতি ছিলেন, আপনারা পড়ুন 'ইন্ডিয়া উইন্স ফ্রিডম'' এটা পড়ে দেখুন সেখানে কী লেখা আছে গান্ধীজীর অবস্থান থাকা

সত্ত্বেও জওহরলাল নেহেরু, সরদার বল্লভ ভাই প্যাটেল মহম্মদ আলি জিন্নার সঙ্গে চুক্তি করে তারা দেশটাকে ভাগ করার জন্য বিশ্বাস ঘাতকতা করেছেন। ভারতবর্ষের জনসাধারণের কাছে। এই ভাবে আপনারা দেশটাকে ভাগ করেছেন। দ্বিজাতি তত্ত্ব আপনাদেরই আবিষ্কার, সেইভাবে আপনারা দেশটাকে ভাগ করেছেন। তারপর কী ঘটনা হল, মহাত্মা গান্ধী বললেন, আমার জীবদ্দশায় আমার দেহের উপর দিয়ে দেশটাকে ভাগ করতে হবে, তাঁর কথাও আপনারা শোনেননি, কারণ আপনাদের গদিতে বলতে হবে, ক্ষমতা কুক্ষিগত করতে হবে। তাই দেশটাকে ভাগ করে লক্ষ লক্ষ, কোটি কোটি মানুষকে দুর্দশার মধ্যে দিয়ে এসেছেন। আজকে ভারতবর্ষের কী অবস্থা, ১৯৯৩ সালে ভারতবর্ষের অবস্থানটা কোথায়? সাম্প্রদায়িক দাঙ্গা কোথায় নিয়ে গেছে দেশটাকে? সমস্ত দেশের ঐক্য সংহতি বিনষ্ট করেছেন আপনারা ঐ দ্বিজাতি তত্ত্বের উপর ভিত্তি করে, এবং দেশটাকেও ভাগ করেছেন। যখন ভাগ করেছেন তখন বলেছেন জাতীয় সমস্যা, এই জাতীয় সমস্যার সমাধান জাতীয় সরকার করবে। সেইজন্য বলছি সৌগত রায় অসত্য ভাষণ দিয়েছেন। আমি তার উত্তরে বলতে চাই সন্তোষকুমার রায় ১৯৭৩ সালে 'A master plan Economic Rehabilitation of Displaced persons in West Bengal. যে বই লিখেছেন, তাতে তিনি বলেছেন—এর থেকে পড়ে দিলে বুঝতে পারবেন কত অসত্য কথা তিনি বলেছেন। সেই বই এর ৭ পাতায় তিনি লিখেছেন, The refugees from West Pakistan received compensation to the tune of Rs.191 crores up to 31.3.91. তারপর লিখছেন, আপনি যে কথা বলছেন নেহেরু এবং লিয়াকত আলি দেশ ভাগের বিরোধিতা করেছিলেন। সন্তোষ রায় তাঁর বইতে কী লিখেছেন, The main reason adduced for this discrimination ডিসক্রিমিনেশনের কথা সন্তোষ রায় তাঁর বইতে স্বীকার করেছেন। কেন অ্যাডিউস্‌ড ডিসক্রিমিনেশন, তার আছে The main reason adduced for this discrimination is that the refugees from East Bengal hold a theoretical right to the properties left behind in East Bengal under the terms of the Nehru-Liaquat Ali Pact of 1950 এখন বুঝে নিন কত অসত্য কথা বলেছেন। নেহেরু লিয়াকত আলি প্যাক্ট এখানে থিওরিটিক্যাল রাইটের কথা বলা হয়েছে। সেই অনুসারে They can go back and enjoy their property. দেশটাকে ভাগ করলেন এবং জাতীয় সমস্যা সমাধান করার ব্যাপারে কী বললেন, আমরা সমস্ত রিহ্যাবিলিটেশনের দায়িত্ব নিচ্ছি। এই বই এর ৯ পাতায় ১২ নং ধারায় লিখেছেন।

[2-15 – 2-25 p.m.]

Thus the total sum spent on their direct resettlement excluding educational and medical facilities is 456 crores as against Rs.85 lakhs spent on the direct rehabilitation of the East Bengal refugees. তাহলে বুঝুন যে, কত অসত্য কথা উনি বলে গেছেন! তাদের জন্য ৪৫৬ কোটি টাকা খরচ করেছে এবং তাদের ১৯১ কোটি টাকা ক্ষতিপূরণ দিয়েছে। এটা আমার কথা নয়, এটা ওদেরই নেতার

কথা, তিনিই একথা বলে গেছেন তাঁর বই-তে এবং তারপরে আরও বলেছেন, If we take into account the amount spent on their direct rahabilitation of the East Bengal refugees settled in other states and Dandakaranya, the total amount spent comes to Rs.52 lakhs. যারা ইস্ট পাকিস্তান থেকে এসেছে তাদের জন্য, ৫৮ লক্ষর জন্য কত টাকা ব্যয় হয়েছে? '৭৩ সালে তাঁর বই-এর প্রথম সেন্টেনসেই তিনি বলছেন, The present refugee population in West Bengal including the new migrants is 58 lakhs and 28% per annum growth rate. তাহলে ৪৭ লক্ষ-র জন্য ৪৫৬ কোটি এবং ১৯১ কোটি টাকা ব্যয় করল, আর আমাদের এখানে ৫৮ লক্ষ ধরে, তাদের জন্য খরচ করল ৮৫ কোটি টাকা। লজ্জা করে না? ইস্ট বেঙ্গল থেকে যে রিফিউজিরা এখানে এসেছেন তাঁদের আপনারা দ্বিতীয় শ্রেণীর নাগরিক হিসাবে দেখেছেন। তাঁদের সমস্যার সমাধান করতে পারেননি। গদিতে বসার সময় বললেন, তাদের পুনর্বাসন দেবেন, কিন্তু গদিতে বসার পরে সেই সমস্যা থেকেই গেল। সিদ্ধার্থশঙ্কর রায় এই বই-এর লাস্ট লাইনে বলছেন, No wonder that the rehabilitation problem of West Bengal remains unresolved even 25 years after independence. এটা লিখেছেন সিদ্ধার্থশঙ্কর রায়, যখন তিনি এখানে সরকার পরিচালনা করছিলেন তখন '৭৩ সালে তিনি এই কথা বলছেন যে, ২৫ বছর চলে যাবার পরেও ভারতবর্ষে একদা পূর্ব পাকিস্তানের মানুষদের কোনও সমস্যা সমাধান হয়নি, আমরা করিনি। এরপরেও আপনাদের লজ্জা করছে না? ১৯৬০-৬১ সালের পরেই আপনারা বলেছিলেন, সমস্যার সমাধান হয়ে গেছে। তারপর এই বইতে কি বলছেন? এই বইতেই আছে। মাত্র ২২ কোটি টাকা দরকার বলছেন, তাহলে কেন এখানে দেড়শো কোটি টাকার পরিকল্পনা উত্থাপন করেছিলেন ইন্দিরা গান্ধীর কাছে? কেন ইন্দিরা গান্ধীর কাছে দেড়শো কোটি টাকার দাবি উত্থাপন করেছিলেন? রিফিউজিদের পুনর্বাসনের দায়িত্ব আপনারা পালন করেননি, এটা আপনাদের লজ্জা নয়? যাদের লজ্জা নেই তাদের আর কি আছে? লজ্জা যেখানে আপনাদের ভূষণ সেখানে সেই লজ্জাই আপনাদের নেই! সৌগতবাবু যে ইতিহাস দেখালেন সেটা রিকৃত ইতিহাস। উনি ভারতবর্ষের ইতিহাসকে বিকৃত করেছেন। আমি সৌগতবাবুকে বলছি, আপনার অধ্যাপনা করার অধিকার নেই। ওটা ছেড়ে দিয়ে আপনি এই জিনিসই করুন। উনি আর কি বলছেন, লিজ দলিলের কথা। এখানে শান্তি গাঙ্গুলি ও বিষয়ে বলেছেন। এটাও ঐ সিদ্ধার্থশঙ্কর রায়ের নীতি। এখানকার তখনকার ডেপুটি স্পিকার হরিদাস মিত্রকে দিয়ে তিনি একটা কমিটি করিয়েছিলেন। সেই কমিটি বলেছিল, লিজ দলিল দিতে হবে। আমরা এটা নিয়ে দীর্ঘদিন লড়াই করেছি। প্রয়াত রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন আমাদের মুখ্যমন্ত্রীকে বলেছিলেন, 'আপনারা অনেক দাবির কথা বঞ্চনার কথা বলে থাকেন, বলেন, বিমাতৃসুলভ ব্যবহার করছি। আপনারা আমাকে লিখে জানান আপনাদের কি কি দাবি আছে'। তারপর তিনি তাঁর মন্ত্রী মন্ডলীকে নিয়ে পশ্চিমবঙ্গে এসেছিলেন ১৮ই সেপ্টেম্বর '৮৬ সালে। আমরা তাঁর কাছে চারটে দাবি রেখেছিলাম উদ্বাস্তুদের তরফ থেকে। আমরা লিজ দলিল দেবার দাবি জানিয়েছিলাম। ১৯৫০ সালের পরবর্তী সময়ে

কলোনিগুলি প্রতিষ্ঠিত, তারপর কলোনিগুলির উপর নিয়ন্ত্রন, তারপর ৭৫০ কোটি টাকার দাবি। সর্বদলীয় কমিটি প্রস্তাব করেছিল। মাননীয় সুব্রত মুখার্জি এবং প্রবীর ব্যানার্জি এখানে উপস্থিত নেই, তাঁরা কি বলেছেন? সেই দাবি নিয়ে গিয়েছিলেন শীলা কলের কাছে No money for Development work in the rural colony টাকা-পয়সা নেই, 40 sq Metre of Land is available for each family. আমরা সেখানে সমস্ত তথ্য দিয়েছিলাম। তিনি বলেছিলেন, আমাদের বাজেটে এক পয়সাও ধরা নেই। সুব্রতবাবু বললেন, প্ল্যানিং কমিশনের সঙ্গে যোগাযোগ করুন। জয়েন্ট সেক্রেটারি বললেন, রেফার করেছি, এক পয়সাও দিতে পারবে না। লজ্জা লাগে না আপনাদের? কেন্দ্রীয় সরকার গোটা দেশটাকে বিক্রি করে দিয়েছেন মার্কিন সাম্রাজ্যবাদীদের কাছে আর এখানে এসে আপনারা বড় বড় কথা বলছেন। আজকে আপনারা গভর্নমেন্টের কথা বলছেন। ১৩৭ কোটি টাকা কেন চেয়েছি? রাজীব গান্ধী চিঠি দিয়ে গেছেন প্রত্যেকটি সেন্ট্রাল গভর্নমেন্টের ডিপার্টমেন্টকে, যেখানে যেখানে রিফিউজি বসেছে হস্তান্তর করে দাও। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, হস্তান্তর করেছে? টাকা পেয়েছে? এরা মোড অফ পেমেন্ট জানে না। আগে স্টেট গভর্নমেন্ট টাকা দেবে, তারপর সেন্ট্রাল গভর্নমেন্ট রি-ইমবার্সমেন্ট দেবে। সেন্ট্রাল গভর্নমেন্ট—যত ল্যান্ড উদ্বাস্তুরা ব্যবহার করছে, সমস্ত ট্রান্সফার যা করছে তার সমস্ত টাকা নিয়ে নিচ্ছে। আমরা যখন উদ্বাস্তুদের জন্য জমি দিচ্ছি—এটা জাতীয় সমস্যা—কেন্দ্রীয় অর্থভান্ডার থেকে টাকা আসার কথা, কিন্তু সেই টাকা তারা দেবে না। কেন দেবে না? রেলওয়ে জমি হস্তান্তর করেনি। কেন আপনারা বলছেন কম দলিল দিতে পেরেছি? রেলওয়ে ল্যান্ড কেন ট্রান্সফার হয়নি? কি করে দেব? রাজীব গান্ধী লিখিত দিয়ে গিয়েছিলেন। সেন্ট্রাল গভর্নমেন্ট প্রপার্টি আমাদের ফিরিয়ে দিতে হবে, আমাদের হাতে দিতে হবে। লজ্জা করে না, ২৮ বছর ধরে রাজত্ব করছেন একটা দলিল দিতে পেরেছেন? প্লট হোল্ডারদের দলিল দিতে পেরেছেন? সরকারি তরফ থেকে অফিসার পর্যায়ে কেন্দ্রীয় সরকারের কাছে যাওয়া হয়েছিল, আমাদের একটা সমস্ত প্যাকেজ ডিল করে দিন, কত টাকা আপনারা চান। আমরা কোনও ব্যতিক্রম করিনি। ১৯৮০-৮১ সালে পুনর্বাসনের জন্য ৭৫০ কোটি টাকার পরিকল্পনা করেছিল, সেই পরিকল্পনা বর্তমান বাজার দরে কি হতে পারে সেই অনুযায়ী স্কীম তৈরি করে দিয়েছি। আমরা চেয়েছি ১১০০ কোটি টাকার উপর। ১৯৭৩ সালে সিদ্ধার্থশঙ্কর রায় আড়াই কোটি টাকা চায়। আমরা ১৯৮১ সালে ৭৫০ কোটি টাকা চাই। আর আজকে বর্তমানে বাজার দর অনুযায়ী ১১০০ কোটি টাকা চাই।

[2-25 – 2-35 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনি একটু বসুন। আরও কিছু সময় লাগবে। সুতরাং সভার মতামত নিয়ে আমি আরও ১০ মিনিট সময় বাড়িয়ে দিলাম।

**শ্রী প্রশান্তকুমার শূর :** অতুল্য ঘোষ মহাশয় আজকে নেই। অতুল্য ঘোষ মহাশয় বলেছিলেন যে উদ্বাস্তুরা আমাদের কংগ্রেসের শত্রু, তাদেরকে পশ্চিমবঙ্গে রাখা যাবে না। তাই

কুপার্স ক্যাম্প ভাঙ্গা হয়েছিল। দন্ডকারণ্য, আন্দামানের সৃষ্টি করা হয়েছে। এঁদের একটাই উদ্দেশ্য যে পশ্চিমবঙ্গ যেন কোনও উদ্বাস্তু না থাকতে পারে। তাই পুনর্বাসন হচ্ছে না। আজকে সেই উদ্বাস্তুদের কি অবস্থা? সেই উদ্বাস্তুদের দন্ডকারণ্যে নিয়ে গেছেন, দন্ডকারণ্যের জন্য ২৪৮ কোটি টাকা ব্যয় করেছেন। আপনি খবর নেবেন কয়েক হাজার কৃষিজীবি পরিবারকে নিয়ে গেছেন, সেখানে জলের, সেচের ব্যবস্থা নেই, হাজার হাজার পরিবার কোথায় চলে গেছে আপনারা কোনও খবর রাখেন না। দু'বছর আগে উড়িষ্যায় যাদের পুনর্বাসন দিয়েছিলেন সেই এক হাজার মৎস্যজীবি পরিবার এখানে এসে হুগলি ব্যান্ডেলে তাঁবুর নীচে বাস করছে। আপনাদের লজ্জা করে না? ৪৫ বছর পরেও উদ্বাস্তুদের সমস্যার সমাধান করতে পারছেন না, আবার অসভ্য কথা বলছেন। ইতিহাসকে বিকৃত করছেন। নিজেদের দায়িত্ব গ্রহণ করেছেন? আপনাদের মতো বিশ্বাস ঘাতক ভারতবর্ষে কেউ দেখেনি, উদ্বাস্তু পুনর্বাসন সম্পর্কেও আপনারা বিশ্বাসঘাতকতা করেছেন। ৮০ লক্ষ উদ্বাস্তুদের সমস্ত দায়িত্ব রাজ্য সরকারের হাতে চাপিয়ে দিয়েছেন যে দায়িত্ব আপনাদের পালন করা দরকার সেই দায়িত্ব পালন না করে আমাদের উপর ছেড়ে দিয়েছেন সুতরাং আমি আজকে এই কথা বলব যে এই দায়িত্ব গ্রহণ করুন, করে পশ্চিমবঙ্গে যে অগ্রগতি সেই অগ্রগতিকে সম্ভব করে তুলুন, ইতিহাসকে বিকৃত করবেন না, অসত্য কথা বলবেন না, দায়িত্ব গ্রহণ করে দেখিয়ে দিন যে আপনারা দায়িত্ব পালন করতে পারেন। এই কয়টি কথা বলে, আপনাদের আনীত কাট-মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** There are two cut motions to Demand No.40. Now I put to vote all the cut motions except Cut Motion No.2 on which I understand a Division will be demanded.

The motion (Cut Motion No.1) of Shri Saugata Roy that the amount of the Demand be reduced to Re.1/- was then put and lost.

The motion (Cut Motion No.2) that the amount of Demand be reduced by Rs.1,00,000/- was then put and a Division was taken with the following result :-

**NOES**

Abdul Haque, Shri

Abul Basar, Shri

Abul Hasnat Khan, Shri

Acharya, Shri Prabhat

Adak, Shri Kashinath

Adhikari, Shri Paresh Chandra

Bose, Shri Shyamaprasad

Baora, Shri Samar

Bera, Shrimati Chhaya

Biswas, Shri Benay Krishna

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakraborty, Shrimati Kumkum

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shrimati Sandhya

Chattopadhyay, Shri Santasri

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Subhendu

Dal, Shrimati Nandarani

Das, Shri Benode

Das, Shri S. R.

Das, Shri Trilochan

Das Mahapatra, Shri Kamakshyanandan

Dey, Shri Lakshmi Kanta

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Dutta, Dr. Gouripada

Ganguly, Shri Santi

Ghosh, Shri Biren

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Sunil Kumar

Goswami, Shri Subhas

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Jana, Shri Manindra Nath

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Majhi, Shri Raicharan

Malakar, Shri Nanigopal

Malik, Shri Sreedhar

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Shashanka Sekhar

Md. Mahamuddin, Shri

Mukherjee, Shri Narayan

Naskar, Shri Subhas

Paik, Shri Sunirmal

Pakhira, Shri Ratan Chandra

Patra, Shri Amiya

Phodikar, Shri Probhas Chandra

Pradhan, Shri Prasanta

Pramanik, Shri Abinash

Putatunda, Shrimati Anuradha

Ray, Shri Jatindra Nath

Saha, Shri Kripa Sindhu

Sen, Shri Dhinendra Nath

Shaw, Dr. Pravin Kumar

Shaikh Khabiruddin Ahmed, Shri

Sinha, Shri Prabodh Chandra

Sur, Shri Prasanta Kumar

Tirkey, Shri Monohar

Touob Ali Shri

**AYES**

Abedin, Dr. Zainal

Abdus Salam Munshi, Shri

Adhikari, Dr. Tarun

Banerjee, Shri Prabir

Bhowmik, Shri Manik

Chattopadhyay, Shri Shobhan Deb

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Maity, Shri Mukul Bikhash

Mukherjee, Shri Subrata

Nar Bahadur Chhetri, Shri

Nurul Islam Chowdhury, Shri

Roy, Shri Sougata

Seth, Shri Bhupendra Nath

Sinha, Shri Atish Chandra

**ABST :**

1) Purkait, Shri Probodh

2) Sarkar, Shri Deba Prasad

Ayes being 14, and Noes 62 and Abstentions-2

The motion was lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March, 1993 that a sum of Rs.28,76,21,000 be granted for expenditure under Demand No.40, Major Heads : "2235—Social Security and Welfare (Rehabilitation) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation)" (This is inclusive of a total sum of Rs.9,59,00,000 already voted on account in March, 1993) was then put and agreed to.

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demands Nos. 32, 33 & 34

### Demand No.32

**Mr. Deputy Speaker:** There are four cut motions to Demand No.32. All the cut motions are in order. Hon'ble members may now move.

**Shri Deba Prasad Sarkar** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**Shri Saugata Roy** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

### Demand No. 33

**Mr. Deputy Speaker:** There are five cut motions to Demand No.33. All the cut motions are in order. Hon'ble Members may now move.

**Shrimati Sabitri Mitra** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Re.1/-

**Shri Deba Prasad Sarkar** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**Shri Manik Bhowmik** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

### Demand No. 34

**Mr. Deputy Speaker:** There is one cut motion to Demand No.34. The cut motion is in order. Now Shri Saugata Roy move your motion.

**Shri Saugata Roy** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

## POINT OF INFORMATION

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে সারা বাংলা জয়েন্ট কাউন্সিল অনুমোদিত সেচ বিভাগের পাঁচ হাজার কর্মচারী রানি রাসমণি এভিন্যুতে উপস্থিত হয়েছেন বিধানসভা অভিযানের উদ্দেশ্যে। আজকে বামফ্রন্ট সরকার কিছু কিছু দপ্তরে অনিয়মিত কর্মীদের নিয়মিতকরণ করেছেন, তাই তাদের নিয়মিতকরণের ব্যাপারে তারা বিধানসভায় মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দেবেন। এটা আপনার কাছে পয়েন্ট অব ইনফর্মেশন হিসাবে রাখলাম।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT RESUMED AGAIN

**Mr. Deputy Speaker :** Now, Dr. Tarun Adhikari.

**ডাঃ তরুণ অধিকারিঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী প্রশান্তবাবুকে হয়ত ব্যক্তিগতভাবে আমি শ্রদ্ধা করি, কিন্তু আজকে সারা পশ্চিমবাংলায় তাঁর নেতৃত্বে স্বাস্থ্য বিভাগ সাধারণ মানুষের চিকিৎসার সুযোগ সার্বিকভাবে অবক্ষয়ের যে চূড়ান্ত পর্যায়ে নিয়ে এসেছেন সেই জায়গায় দাঁড়িয়ে তাঁকে আমি সমর্থন করতে পারছি না। তাই আমাদের কাট-মোশনের সমর্থন বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। শুধু এই বাজেট অধিবেশনে নয়, বিগত অধিবেশনগুলিতেও যদি লক্ষ্য করে থাকেন তাহলে দেখবেন, এখানে সরকারি দলের সদস্য যাঁরা রয়েছেন তাদের মধ্যে একজন সদস্যকেও খুঁজে পাওয়া যাবে না যিনি কোনও না কোনও সময়ে, কোনও না কোনও দিন নিজের এলাকার স্বাস্থ্য সমস্যার কথা, স্বাস্থ্যে অব্যবস্থার কথা তুলে ধরে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করে বিহিত প্রার্থনা করেননি।

[2-35 – 2-45 p.m.]

আজকে তারাই হয়তো এই বাজেট অধিবেশনে অংশ গ্রহণ করে এই বাজেটকে সমর্থন করবেন। তাদের কাছে দেশের স্বার্থ বড় কথা নয়, সাধারণ মানুষের স্বাস্থ্যের সমস্যা বড় কথা নয়, তাদের কাছে বড় কথা হচ্ছে আগে দল, পরে দেশের স্বার্থ। আর আমাদের কাছে দেশের স্বার্থ আগে, দল পরে। তাই সাধারণ মানুষের স্বাস্থ্যের স্বার্থে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। আপনি বাজেট বক্তৃতায় অনেক ভাল ভাল কথা বলেছেন, অনেক অগ্রগতির কথা বলেছেন। কিন্তু আপনি কি জানেন যে আপনার সরকারের মাননীয় অর্থমন্ত্রী, অসীমবাবু আপনার দপ্তরের প্ল্যান বাজেটের জন্য কত ব্যয়-বরাদ্দ ধার্য করেছেন? মাত্র ২.৩ শতাংশ প্ল্যান এক্সপেন্ডিচারে ধার্য করেছেন। আপনার দপ্তর যে জায়গায় দাঁড়িয়ে আছে তাতে আপনি যতই চিন্তা করুন, যতই মানুষকে বোঝানোর চেষ্টা করুন, আপনার ভাওতাবাজী কিন্তু পশ্চিমবাংলার মানুষ মেনে নেবেনা, সেটা ধরা পড়ে গেছে। আপনি ২২১০ হেডে ৩৬০ কোটি ৯৭ তলক্ষ ৯ হাজার টাকার দাবি পেশ করেছেন। এর মধ্যে নন-প্ল্যানে

খরচ করছেন ৩৪৪ কোটি ৬০ লক্ষ ৬০ হাজার টাকা। স্টেট প্ল্যানে আছে মাত্র ৬০ কোটি ৫৩ লক্ষ ৭৩ হাজার টাকা। পাশাপাশি ২২১০ হেডে পাবলিক হেল্‌থে ৬৪ কোটি ৫৭ লক্ষ ২৬ হাজার টাকা ব্যয়-বরাদ্দ ধার্য করেছেন। আপনাদের সামনে রেখে এই সরকার কি ভাবে পশ্চিমবঙ্গের মানুষকে ধোঁকা দিচ্ছে সেটা আপনি একটু দেখুন। ২২১০ হেডে পাবলিক হেল্‌থে মোট বাজেট পেশ করেছেন ৬৪ কোটি ৫৭ লক্ষ ২৬ হাজার। সেখানে নন-প্ল্যানে কত ধার্য করেছেন? নন-প্ল্যানে ধার্য করেছেন ৫০ কোটি ৫৪ লক্ষ টাকা। সেন্ট্রালি স্পনসর্ড সেখানে ১০ কোটি টাকা, আর স্টেট প্ল্যানে ৩ কোটি ৭১ লক্ষ ৮ হাজার টাকা। আপনি কোথায় দাঁড়িয়ে আছেন? তারপরে ২২১১ হেডে ফ্যামিলি প্ল্যানিংয়ে ৫৮ কোটি ৩৭ লক্ষ ৬৫ হাজার টাকার ব্যয়-বরাদ্দ পেশ করেছেন। সেখানে স্টেট প্ল্যানে বরাদ্দ কত? সেখানে বরাদ্দ হচ্ছে ১ কোটি ৬০ হাজার টাকা মাত্র। এই জায়গায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের মানুষকে ভাওতা দিয়ে, ধাপ্পা দিয়ে, বিভ্রান্ত করে এই স্বাস্থ্য দপ্তর আপনি চালাতে পারবেন বলে আমি মনে করি না। বিধান সভার অভ্যন্তরে বাজেট বিবৃতি দিয়ে অনেক কথা বলেছেন। কিন্তু আপনাকে এই কথা বলব যে সরকারকে বলে, অর্থমন্ত্রীকে বলে যদি আপনার ব্যয়-বরাদ্দ না বাড়াতে পারেন তাহলে পশ্চিমবাংলার মানুষের স্বাস্থ্য সমস্যা সমাধান হবে না। আপনাকে সাধারণ মানুষকে বিভ্রান্ত করে এই ভাবে দিনের পর দিন চালিয়ে যেতে হবে এবং পশ্চিমবঙ্গের মানুষের স্বাস্থ্য যেখানে আছে সেখানেই থেকে যাবে, কোনও সমস্যার সমাধান হবে না। আপনারা পশ্চিমবঙ্গে সরকারে এসেছেন কি ভাবে? আপনারা সাধারণ মানুষকে বিভ্রান্ত করে, মিথ্যা কথা বলে, রাজনৈতিক স্লোগান সামনে রেখে ক্ষমতায় এসেছেন। সেই একইভাবে আপনারা স্লোগান দিচ্ছেন যে স্বাস্থ্য ভিক্ষা নয়, স্বাস্থ্য মানুষের মৌলিক অধিকার। কিন্তু আজকে পশ্চিমবঙ্গকে আপনারা কোথায় নিয়ে গিয়েছেন? আজকে সারা পশ্চিমবাংলাকে ধ্বংসের চূড়ান্ত পর্যায়ে ফেলে দিয়েছেন, অবক্ষয়ের চূড়ান্ত পর্যায়ে নিয়ে গেছেন। আর সেই সময়ে আপনাদের দলের পক্ষ থেকে রাস্তার স্লোগান দিচ্ছেন, বামফ্রন্ট চলছে, চলবে। সেই একভাবে একই কায়দায় আপনার দপ্তর যখন পশ্চিমবাংলার স্বাস্থ্যর ব্যাপারে অবক্ষয়ের চূড়ান্ত পর্যায়ে নিয়ে গিয়ে ফেললেন সেই সময় আপনি দপ্তরের মন্ত্রী হিসাবে বললেন পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তর চলছে চলবে। প্রশান্তবাবু চলছে না। আজকে পশ্চিমবাংলার হাজার হাজার মানুষ হাসপাতালের দরজায় গিয়ে ভর্তি হয়ে চিকিৎসার জন্য ঘুরে বেড়াচ্ছে। তখনও বলছেন বামফ্রন্ট সরকারের স্বাস্থ্য দপ্তর চলছে। হাজার হাজার মুমূর্ষু রোগী হাসপাতালের দরজা থেকে ফিরে এসে রিগ্রেট স্লিপ হাতে নিয়ে রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছে, ভর্তি হতে পারছে না, তখন আপনি রাইটার্স বিল্ডিং-এ বসে বলছেন স্বাস্থ্য দপ্তর চলছে চলবে। হাজার হাজার শিশু আজকে পশ্চিমবাংলায় চিকিৎসার অভাবে অকালে ঝরে যাচ্ছে, তখন আপনি বলছেন বামফ্রন্ট সরকারের স্বাস্থ্য দপ্তর চলছে। আজকে হাজার হাজার মেধাবি ছাত্র যারা জয়েন্ট এন্ট্রান্সে দুর্নীতির জন্য মাথা কুড়ে মরছে, তখন আপনি বলছেন স্বাস্থ্য দপ্তর চলছে। আজকে এই অবস্থা দাঁড়িয়েছে পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরে। সেই জন্য বলছি আপনার স্বাস্থ্য দপ্তর চলছে না। আপনাকে অনুরোধ করছি সঠিক পদক্ষেপ নেবার জন্য এগিয়ে আসুন পশ্চিমবাংলার মানুষের স্বার্থে। এখানে ভাল

পরিকাঠামো আছে, ভাল পরিষেবা আছে। এই পরিকাঠামোকে কাজে লাগিয়ে সঠিক পরিষেবার মধ্যে দিয়ে, ব্যয়-বরাদ্দ বৃদ্ধির মধ্যে দিয়ে পশ্চিমবাংলার স্বাস্থ্য সমস্যার সমাধান করে দিন। তা না হলে পশ্চিমবাংলার স্বাস্থ্য সমস্যার সমাধান হবে না। স্বাস্থ্যের তিনটি দিক আছে আপনি সেটা ভাল করে জানেন। একটা হচ্ছে কিউরেটিভ, মানে চিকিৎসা ব্যবস্থা। আর একটা হচ্ছে প্রিভেনটিভ, অর্থাৎ প্রতিরোধ ব্যবস্থা। আর একটা হচ্ছে মেডিক্যাল এডুকেশন, অর্থাৎ শিক্ষা ব্যবস্থা। আমরা পশ্চিমবাংলার মানুষ, পশ্চিমবাংলার চিকিৎসা বিজ্ঞানকে নিয়ে, স্বাস্থ্য ব্যবস্থাকে নিয়ে আমরা একদিন গর্ব করতাম। আমরা বিধানচন্দ্র রায়কে দেখেছি, আমরা এল. এম. ব্যানার্জিকে দেখেছি, আমরা স্যার নিল রতন সরকারকে দেখেছি, আমরা যোগেস ব্যানার্জিকে দেখেছি, সেই সময় এই সমস্ত দিকপালদের নেতৃত্বে পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তর চলত। শুধু পশ্চিমবাংলা থেকে নয়, পশ্চিমবাংলার বাইরে থেকে এমন কি বিদেশ থেকে মানুষ ছুটে আসত পশ্চিমবাংলায় তাদের দুরারোগ্য ব্যাধি লাঘব করার জন্য। সেই জায়গা থেকে আপনারা কোথায় পশ্চিমবাংলাকে ঠেলে দিয়েছেন? এমন কোনও হাসপাতাল নেই কলিকাতার বুকে যেখানে সাধারণ মানুষ চিকিৎসার জন্য নিজের জীবন নিয়ে সেখানে থেকে ফিরে যেতে পারে। ডিফারেন্ট ডিপার্টমেন্টে যেখানে মডার্ন ইকুপমেন্টস বসছে, এনড্রেকটেমোলজির ব্যবস্থা হচ্ছে, সিস্টেমোলজির ব্যবস্থা হচ্ছে, হাসপাতালগুলিতে দেখছি যন্ত্র আছে কিন্তু সেই যন্ত্র চলছে না। পরিষেবার অভাবে, মেন্টেনেন্সের অভাবে কোটি কোটি টাকার যন্ত্র নষ্ট হয়ে যাচ্ছে, হাসপাতালে গিয়ে মানুষ চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এই অবস্থায় রয়েছে আপনার দপ্তর। মাননীয় মন্ত্রী মহাশয় যাঁরা আছে এবং বিধায়ক যাঁরা আছে এবং বিধায়ক যাঁরা আছেন তাঁরা আজকে হাসপাতালে গিয়ে চিকিৎসার সুযোগ নিতে ভয় পাচ্ছেন। তাঁরা চলে যাচ্ছেন নার্সিং হোমে, আপনার হাসপাতালকে পাশ কাটিয়ে চলে যাচ্ছে। সুভাষবাবুর জন্য আমার বেদনা হয়েছিল, সুভাষবাবু একজন মন্ত্রী, তিনি হঠাৎ সল্ট লেকে অসুস্থ হয়ে পড়েন। সেই অসুস্থ মন্ত্রীকে নিল রতন হাসপাতালের পাশ দিয়ে নিয়ে যাওয়া হল, তারপর তাঁকে মেডিক্যাল কলেজের পাশ দিয়ে নিয়ে যাওয়া হল, তারপর তাঁকে পি. জি.-র পাশ দিয়ে নিয়ে যাওয়ার সময় পি. জি-তে ভর্তি করা হল না, তাঁকে নিয়ে যাওয়া হল উডল্যান্ড হাসপাতালে। তাহলে দেখুন হাসপাতাল সম্বন্ধে আপনাদের মানসিকতা কি। মন্ত্রী মহাশয় বেলভিউতে পৌঁছে যখন তিনি শুনলেন বেলভিউতে পৌঁছেছেন তখন তিনি নিশ্চিন্তে নিশ্বাস ফেললেন যে আমি ঠিক জায়গায় এসে পৌঁছেছি, প্রশান্তবাবুর হাসপাতালে ঢুকিনি। এই জায়গায় আপনারা হাসপাতালগুলিতে ঠেলে দিয়েছেন। পাপড়ির মতো শিশুকে হত্যা করেছেন, হাজার হাজার শিশুকে আপনারা হত্যা করে চলেছেন পশ্চিমবাংলার বুকে।

[2-45 – 2-55 p.m.]

অপরাধ কোথায়? ১২ ঘন্টা পর্যন্ত সেই শিশু আপনাকে, চিকিৎসা বিজ্ঞানকে সুযোগ দিয়েছিল। তাকে প্রথমে নিয়ে যাওয়া হয়েছিল মেডিক্যাল কলেজে। তার কি হয়েছিল, না, তার গলায় একটা পেন আটকে গিয়েছিল। মেডিক্যাল কলেজে যাওয়ার পর তাকে ওখান

থেকে বার করে দেওয়া হয়েছিল। তারা বলেছিল যে তাদের যন্ত্রপাতি নেই। তার বাবা তারপর তাকে নিয়ে গিয়েছিলেন পি. জি. হাসপাতালে। পি. জি. হাসপাতাল, যাকে আমরা পশ্চিমবাংলার সর্বশ্রেষ্ঠ চিকিৎসা কেন্দ্র বলে চিহ্নিত করেছি, আমরা আপনারা সবাই চিহ্নিত করেছেন, সেই পি. জি. হাসপাতালের ডাক্তারবাবুরা বললেন যে হাসপাতালে ব্যবস্থা নেই চিকিৎসার যন্ত্রপাতি সেখানে নেই। তাঁরা বললেন ওকে অন্য কোথাও নিয়ে যান। অন্য আর কোথায় তাহলে যাবে মানুষ? পি. জি. হাসপাতাল থেকে যদি ফেরত দেওয়া হয় তাহলে মানুষ কোথায় যাবে? পাপড়িকে পরে নিয়ে যাওয়া হল প্রাইভেট হাসপাতালে। তারপর ১২ ঘন্টা পর সেই পাপড়ি মৃত্যুর কোলে করে পড়ল। মেডিক্যাল কাউন্সিল সেই চিকিৎসকের রেজিস্ট্রেশন কেড়ে নিয়েছে। আমরা এতে খুশি। কিন্তু পি. জি. হাসপাতাল, মেডিক্যাল কলেজ থেকে ফেরত দেওয়া হলে কে লাইসেন্স কেড়ে নেবে? কে এর জবাব দেবে? আপনি এখনও কেন ঐ চেয়ারে বসে আছেন? এর জবাব আপনি দেবেন না? আজকে কোথায় নিয়ে গেছেন স্বাস্থ্য দপ্তরকে, এর উত্তর পশ্চিমবাংলার মানুষের কাছে আপনাকে দিতে হবে। শুধু কলকাতা নয়, গ্রামবাংলার দিকে একবার তাকিয়ে দেখুন। এখানে গ্রামবাংলার অনেক বিধায়ক আছেন, যাঁরা প্রতিটি অধিবেশনে, বাজেট অধিবেশনে চিকিৎসার অব্যবস্থার কথা বলেন এবং তার বিহিতের জন্য আপনার কাছে তাঁদের বক্তব্য তুলে ধরছেন। হাসপাতালগুলোতে কুকুরে কামড়ালে তার ওষুধ পাওয়া যায় না। সাপে কামড়ালে কোনও ওষুধ পাওয়া যায় না। আপনারা কোনও ওষুধ সেখানে সাপ্লাই দিতে পারছেন না। হাসপাতালের দরজায় দরজায় দুর দূরান্ত থেকে পাঁচ-দশ টাকা ব্যয় করে চিকিৎসার জন্য মানুষ ছুটে আসছে। সেখানে তাদের পঞ্চাশ পয়সার একটা ওষুধ দিয়ে বাড়ি পাঠিয়ে দিচ্ছেন, অথবা রিগ্রেট বলে লিখে দিয়ে অন্য জায়গায় ফেরত পাঠিয়ে দেওয়া হচ্ছে। আপনি ঐ চেয়ারে বসে কোনও ব্যবস্থা নেবেন না? আজকে হাসপাতালগুলোতে এই অবস্থা চলছে, একটা চূড়ান্ত অব্যবস্থায় পৌঁছে গিয়েছে। আমরা একটা অদ্ভুত ব্যবস্থা দেখতে পেলাম কলকাতার হাসপাতালগুলোতে যেটা হচ্ছে প্রাণ, যার উপরে নির্ভর করে কলকাতার হাসপাতালগুলো চলে, সেই জুনিয়র ডাক্তাররা আজকে ধর্মঘট করছেন। আমরা দেখছি ওঁরা যখন ধর্মঘট করেন তখন কলকাতার হাপাতালগুলো বন্ধ হয়ে যায়। বারবার এটা প্রমাণিত হয়েছে। এই অবস্থায় আমরা শুনলাম যে কলকাতার বুক থেকে, পশ্চিমবাংলার বুক থেকে হাউস স্টাফ প্রথাকে বিলোপ করে দেওয়া হচ্ছে। হাউস স্টাফরা আজ আন্দোলন করছেন, তাঁরা বোধহয় বৃহত্তর আন্দোলনের পথে যাবেন। আপনি বলছেন, সুপ্রিম কোর্টের পক্ষ থেকে একটা রায় দিয়েছে, তার ফলেই এই প্রথাকে বিলোপ করে দিতে হচ্ছে। হাউস স্টাফ প্রথার ব্যাপারে সুপ্রিম কোর্ট যে রায় দিয়েছে। তাতে তাঁরা কোথাও বলেন নি হাউস স্টাফ প্রথাকে বিলোপ করতে হবে। তারা একটা কথা পরিষ্কার বলছেন যে, ১৯৯১ সালের মধ্যে এই প্রথাকে আইনানুযায়ী ইমপ্লিমেন্ট করার জন্য। আপনি তা করতে পারেননি। তারা বলেছেন যে পোস্ট গ্র্যাজুয়েটের জন্য তিন বছরের ট্রেনিংয়ের ব্যবস্থা করতে হবে। তার আগে এক বছর হাউস স্টাফকে কম্পালশন করতে হবে। এটাকে তুলে দেবার কথা তাঁরা কোথাও বলেননি। আমি আপনাকে বলি, পশ্চিমবাংলায় টোট্যাল

হাউস স্টাফ মেডিক্যাল কলেজগুলোতে যা আছে তা হচ্ছে প্রায় সাড়ে সাতশ থেকে আটশ'র মতো।

পোস্ট গ্র্যাজুয়েটের যে স্টাডিজ তাতে ৫০০ জন ছাত্র-ছাত্রী নেওয়া হয় এবং তার ক্লিনিক্যাল এবং নন-ক্লিনিক্যাল এই দুটো ভাগ আছে। তাতে ২৫০ করে সিট ফিল আপ করা হয়। তারপরে বিএমএস ডাক্তার যারা আছেন তাদেরও জায়গা দিতে হয়। স্বাস্থ্য দপ্তর চালানোর ক্ষেত্রে হাউস স্টাফদের একটা ভূমিকা আছে এবং এই হাসপাতালগুলিতে একটা ঘরে ৪ জন করে হাউস স্টাফ থাকতে পারে এবং তাদের কাছ থেকে ২৪ ঘন্টা সার্ভিস পেতে পারেন। কিন্তু সেখানে একটি মেডিক্যাল অফিসার রাখতে গেলে প্রত্যেককে আলাদা আলাদা করে কোয়ার্টার দিতে হয়। এত একোমোডেশন আপনারা পাবেন কোথা থেকে? এই যে হাউস স্টাফদের প্রতি আপনারা তুলে এই অবিচার তাদের পোস্টটি যে তুলে দেওয়ার ব্যবস্থা করছেন তারজন্য আমি আপনার বাজেট বরাদ্দকে সমর্থন করতে পারছি না। আপনি জয়েন্ট এনট্রান্সের মতো পরীক্ষাতেও দুর্নীতির আশ্রয় নিয়েছেন। সেখানেও ট্যাম্পরিং হচ্ছে, মার্ক্স কাউন্টিংয়ে ট্যাম্পারিং হচ্ছে, ট্যাবুলেশনে ট্যাম্পারিং হচ্ছে সব জায়গাতেই হচ্ছে। জয়েন্ট এনট্রেন্সের ক্ষেত্রে আমাদের সময়ে কোডিং এবং ডিকোডিং এই ব্যাপারটা ছিল এবং এটা খুব ভাইটাল ব্যাপার। এই কোডিং, ডিকোডিং ব্যাপারটা কি—ধরুন যখন পরীক্ষা হল তারপরে খাতায় একটা কোড নাম্বার দেওয়া হল তারপরে সেটা এক্সজামিনারের কাছে যাবে, সেখান থেকে খাতা দেখা হলে পরে ট্যাবুলেটারে কাছে যাবে। ট্যাবুলেটারের কাছে গিয়ে মেরিট লিস্ট হবে এবং সেখান থেকে মেরিট লিস্ট হয়ে গেলে পরে তার ডিকোডিং হবে। তখন কোন ছাত্র কোনভাবে মেরিট হয়েছে সেইভাবে তা লিস্ট তৈরি হবে। কিন্তু সেখানে আপনারা আপনাদের স্বার্থ চরিতার্থ করবার জন্য আপনারা কি করছেন মেরিট লিস্টে যাবার আগেই দুর্নীতি করছেন। আপনার আগে থেকেই ডিকোডিং করে মেরিট লিস্টে পাঠাচ্ছেন এবং এই দুর্নীতি আজকে প্রকাশিত হয়ে পড়েছে। পশ্চিমবঙ্গের মানুষ এই দুর্নীতির মুখোশ খুলে দিয়েছে। আসলে আপনারা সত্যিকারের পশ্চিমবঙ্গের সার্বিক উন্নতি চান না। আপনাদের এই দুর্নীতির জন্য দেশের ভাল ভাল ছাত্ররা আজকে সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে এবং এই সমস্ত কারণে স্বাস্থ্য দপ্তর সম্পূর্ণ অচলাবস্থা হওয়ার জন্য এই বাজেট বরাদ্দকে সমর্থন করতে পারছি না এবং আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অনুরাধা পতিতুন্ডা ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি প্রথমেই মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে আমাদের সামনে ব্যয়বরাদ্দের দাবি উপস্থাপিত করেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করছি। এই বাজেট বইটিতে খুব সংক্ষেপে পশ্চিমবঙ্গের মানুষের কাছে স্বাস্থ্য সম্পর্কিত বিষয়টি এবং পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কিভাবে আরও বেশি করে মানুষের কাছে এই সুবিধাটা পৌঁছে দিতে পারেন তার উপরেই এর আলোচনা। আসলে বিরোধীদের সঙ্গে আমাদের একটা মৌলিক পার্থক্য আছে। আমরা স্বাস্থ্যটাকে এমনভাবে দেখি যে আমরা মনে করি স্বাস্থ্য হচ্ছে সামগ্রিমভাবে জীবন যাত্রার যে মান তার উন্নয়নের একটা বর্হিপ্রকাশ মাত্র। এই স্বাস্থ্যকে

আমরা মনে করি না কিছু বেডের সংখ্যা বাড়ানো বা ২-১টি বাড়ির সংখ্যা বাড়ানো, তৈরি করা। সেখানে বাড়ি তৈরি করে যদি ডাক্তার দিতে না পারলাম তাহলে এই বাড়ি বাড়িয়ে টাকার শ্রাদ্ধ করে লাভ কি? আমরা চিকিৎসা ব্যবস্থাটাকে অন্যভাবে দেখতে চাইছি।

[2-55 – 3-05 p.m.]

আমরা রোগের গোড়াটাকে ধরতে চাই এবং সেই কারণে পশ্চিমবাংলায় ১৬ বছর ধরে রাজ্যের বামফ্রন্ট সরকার একটা ভিন্ন দৃষ্টিভঙ্গীতে এই স্বাস্থ্যদপ্তরকে পরিচালিত করেছেন। আজকে পশ্চিমবাংলার গ্রামের মানুষ এই সময়ে শহরে ভিক্ষার পাত্র হাতে নিয়ে শহরের হাটে বাজারে একটু ভাতের জন্য ফ্যানের জন্য ঘুরে বেড়ান না। সেই একইভাবে আমাদের রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থার বিন্যাস করতে চাই। আমরা দেখেছি হায়াদ্রাবাদের এন. আই. এইচ. সম্বন্ধ '৯১-'৯২ সালের বাজেট বক্তৃতায় মাননীয় মন্ত্রী তার বইতে বলেছেন, আরও কিছু সংস্থা তারা বলেছেন রোগের ৭৫ শতাংশ কারণ হচ্ছে অপুষ্ঠি, ৯৫ শতাংশ রোগের জন্য হাসপাতালে না গিয়ে প্রাথমিকভাবে তার চিকিৎসা করেই সমাধান করা যায়। শতকরা ১০ ভাগ রোগের জন্য হাসপাতালে গিয়ে চিকিৎসা করা দরকার। আমরা বলতে চাই পশ্চিমবাংলার মানুষ জানেন যে কংগ্রেসি আমলে যে অপুষ্টি ছিল খেতে পেতেন না রাস্তায় ঘুরে বেড়াতেন, আজকে কিন্তু তার গুণগত পরিবর্তন ঘটেছে, অপুষ্ঠির হাত থেকে। ৭৫ শতাংশ মানুষ যে রোগের সম্মুখীন হন এটা সামগ্রিকভাবে দূর করতে না পারলেও বড় অংশ দূর করতে পেরেছি। আমরা মানুষকে বিভিন্ন গণ-আন্দোলনের মধ্যে দিয়ে সচেতন করতে পেরেছি, মহিলারা সচেতন হয়েছেন, মায়েরা তাদের সন্তানদেরকে রোগ প্রতিরোধের ব্যাপারে সচেতন হয়েছেন। এর পাশাপাশি বিভিন্ন স্বাস্থ্য প্রকল্প নেওয়া হয়েছে, এই প্রকল্পের মাধ্যমে মানুষকে সচেতন করে সক্রিয় করে আমরা গ্রামগুলিতে কর্মীদের ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করেছি, বিভিন্ন পঞ্চায়েত এলাকায় মানুষকে সচেতন করার উদ্যোগ এই সরকার নিয়েছেন। স্বাক্ষরতা কর্মসূচি চলছে, এই স্বাক্ষরতা কর্মসূচি যেখানে চলছে এবং যেখানে শেষ হয়েছে সেখানে তাদের কাজের সঙ্গে আমরা স্বাস্থ্যকে ও জনস্বাস্থ্যকে যুক্ত করেছি এবং এই যুক্ত করার মধ্যে দিয়ে সামগ্রিকভাবে যে চেতনা বেড়েছে কংগ্রেসি বন্ধুরা এতে একটু কষ্ট পাবেন একটু হতাশায় হয়ত তারা ভুগবেন কিন্তু আমরা কিছুটা হলেও এগুতে পেরেছি। পশ্চিমবাংলার মায়েরা জানেন যে শিশুরা আগে মারা যেত পেট খারাপ হয়ে শরীরের জল বেরিয়ে যেত বলে, আজকে সেই মায়েরা সচেতন হয়েছেন তারা এই ব্যাপারে প্রাথমিক চিকিৎসা কি করা দরকার সেই সম্বন্ধে জানতে পারছেন, ফলে দেখা যাচ্ছে যে আগের অবস্থার থেকে বর্তমান অবস্থার পরিবর্তন ঘটেছে। আমাদের এখানে নাকি শিশু মৃত্যুর হারটা অন্যান্য রাজ্যের থেকে বেশি, আমাদের রাজ্যে শিশু মৃত্যুর হার হাজারে ৭০ জন, সর্বভারতীয় গড় হচ্ছে ৮৫ জন, এবারে বলুন কোথায় দুঃখ প্রকাশ করবেন? দিল্লির জন্য না রাজ্যের জন্য? আজকে রাজ্যের মৃত্যুর হার আমরা কমাতে পেরেছি, রাজ্যের হার হচ্ছ ৮.১ ভাগ সেখানে সর্বভারতীয় গড় হচ্ছে ৯.৮ ভাগ। এখনও কেন্দ্রীয় সরকার বলছেন শতাব্দীর শেষে এসে তারা ৯০ পৌঁছাবেন। ধিক্কারটা

তাহলে আপনারা কোথায় জানাবেন। আজকে আপনারা তাহলে কাদের অভিনন্দন জানাবেন, আজকে আপনারা তাহলে কাদের অভিনন্দন জানাবেন, আজকে যারা সীমাবদ্ধ ক্ষমতার ভেতর দিয়ে সীমাবদ্ধ আর্থিক ক্ষমতায় স্বাস্থ্য দপ্তর চালাচ্ছেন তাদের? সৌগতবাবু দুঃখপ্রকাশ করে বলেছেন জন্মের হার খুব একটা আশাব্যঞ্জক নয়। সর্বভারতীয় গড় যেখানে ২৯.৩ সেখানে '৯১ সালে আমাদের রাজ্যে ২৬.৭, তাহলে আপনি কাদেরকে অভিনন্দন জানাবেন, ধিক্কার জানাবেন, এই ব্যাপারে কংগ্রেসি বন্ধুরা মাননীয় সদস্যরা ঠিক করে নেবেন।

আমাদের রাজ্যে আগে যক্ষ্মা, কুষ্ঠ এই সমস্ত রোগের একটা সমস্যা ছিল। কিন্তু আজকে বিভিন্ন উন্নয়ন প্রকল্পের মাধ্যমে মানুষ বাড়িতে বসে এই সমস্ত রোগের চিকিৎসা পাচ্ছেন। কুষ্ঠ নির্মূলিকরণ প্রকল্পের মাধ্যমে রাজ্যের প্রায় ৭০ শতাংশ মানুষকে আমরা কুষ্ঠ রোগ সম্পর্কে সচেতন করে তুলতে পেরেছি। আমি আশা করব, এই ব্যাপারে কংগ্রেসি বন্ধু যারা আছেন তারা নিশ্চয় এটাকে স্বাগত জানাবেন। হাসপাতালগুলির পরিচালন ব্যবস্থা সম্পর্কে একটা পরিবর্তন করা হয়েছে, জনপ্রতিনিধিদের হাসপাতালগুলির পরিচালন ব্যবস্থার মধ্যে যুক্ত করে, হাসপাতালগুলিতে কমিটির মাধ্যমে তাদের কাজের উন্নয়ন ঘটানো হয়েছে। প্রস্তাব আছে ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে এই স্বাস্থ্য ব্যবস্থাটাকে পরিচালনা করবার জন্য। আমরা বলছি না স্বাস্থ্য দপ্তর সব ভাল কাজ করেছে। স্বাস্থ্য দপ্তরের এখনও অনেক ত্রুটি আছে। এখনও অনেক সীমাবদ্ধতা আছে। কিন্তু এই সীমাবদ্ধতার জন্য নিশ্চয় রাজ্যের বামফ্রন্ট সরকার দায়ী নয়। এই সীমাবদ্ধতার জন্য শতকরা ৯০ শতাংশ দায়ী কেন্দ্রীয় সরকার। রাজ্য সরকার টাকা-পয়সা পায়না কেন্দ্রীয় সরকারের কাছ থেকে। কেন্দ্রীয় সরকার পরিষেবামূলক সংস্থাগুলির কর্মকান্ড সঙ্কুচিত করে দিচ্ছে, বাতিল করে দিচ্ছে, এমন কি সিদ্ধান্ত নেওয়ার ক্ষমতাও রাজ্য সরকারের হাতে থাকে না। এইসব ক্ষেত্রে আমরা আশা করি এই নিয়মটাকে সংশোধন করার জন্য আমরা যখন এই হাউস থেকে দাবি তুলব, নিশ্চয় বিরোধীপক্ষের বন্ধু যারা আছেন—বিশেষ করে সৌগত রায় মহাশয়—তিনি নিশ্চয় আমাদের সমর্থন করবেন। আপনাদের সময়ে আপনারা ঘর-বাড়ি করে দিতেন, কিন্তু সেখানে ডাক্তার যেত না, কিন্তু আমরা যেটা চাই, ব্লক হেল্‌থ সেন্টারগুলোকে, ঐ এলাকার বেশিরভাগ মানুষকে কিভাবে আউটডোরগুলোতে নিয়ে যাওয়া যায়। আউটডোরগুলিতে বাচ্চাদের নিয়ে মায়েরা চিকিৎসার জন্য আসেন। বাচ্চা জন্মানোর আগে মাকে কি প্রতিষেধক নিতে হবে এবং বাচ্চা জন্মানোর পরে বাচ্চাকে কি কি প্রতিষেধক দিতে হবে গ্রামের নিরক্ষর মায়েরা সেসব জানে। অতীতের তুলনায় মায়েরা এখন অনেক বেশি সক্রীয়। তাই ব্লক হেল্‌থ সেন্টারগুলিকে আমাদের আরও শক্তিশালী করতে হবে। ব্লক হেল্‌থ সেন্টারগুলিতে আরও চিকিৎসার সুযোগ বাড়িয়ে এবং রোগ যাতে না হয় তার চেষ্টা আমরা করছি। ড্রাগ সেন্টারগুলোর বিকেন্দ্রীকরণ করা হয়েছে সেটাকে জেলায়, জেলায় পাঠানো হয়েছে। আজকে ওষুধ পেতে অনেক সুবিধে হচ্ছে। ব্লাড ব্যাঙ্কের বিকেন্দ্রীকরণ করা হয়েছে। এতে মানুষের নিশ্চয় সুবিধা হবে। মানুষের চিকিৎসার ব্যবস্থা, শিক্ষার ব্যবস্থা সব আপনারা শেষ করে দিয়েছিলেন। টুকে পাশ করে আপনাদের সংগঠনের কিছু কিছু লোক ডাক্তার হয়েছেন এবং কেউ কেউ ডাক্তার হওয়ার

চেষ্টা করেছেন এবং মানুষ মারা যন্ত্রে পরিণত হয়েছিল, সেই ব্যবস্থাটাকে অনেক উন্নতি ঘটানো গেছে।

[3-05 – 3-15 p.m.]

আমি আশা করব যে এ ব্যাপারে আপনারা নিশ্চয় ধন্যবাদ দেবেন। আপনারা তো অনেক আবেগ নিয়ে অনেক কথা বলেন, আমি আপনাদের একটু পরিসংখ্যান দিই। এখানে শিশু যা জন্মায় তার শতকরা ৩৯.৮০ শতাংশ শিশু বাড়িতে জন্মায়। যারা বাড়িতে জন্মায় তার মধ্যে শতকরা ২৩.৫৮ শতাংশ শিশু জন্মাবার সময় ট্রেন্ড ধাত্রীর সাহায্য পায় ধাত্রীর সাহায্য নিয়ে যেসব শিশু জন্মায় স্বাভাবিকভাবেই তারা ভবিষ্যত জীবনে সুস্থ থাকে এবং এর ফলে শিশু মৃত্যুর হারও কমে যায়। আপনারা চেষ্টা করেন বা আপনারা চান যে শিক্ষা, অর্থ-এর মতোন স্বাস্থ্যটাও পন্য হিসাবে মানুষের কাছে যাক। অর্থাৎ যার টাকা আছে তিনিই স্বাস্থ্য কিনবেন এবং যার টাকা নেই তিনি স্বাস্থ্যব্যবস্থা পাওয়া থেকে বঞ্চিত হবেন। খুব স্বাভাবিক কারণেই আমরা এর বিরোধী। আমরা বিরোধী বলেই সাধারণ মানুষের স্বাস্থ্যের জন্য বিবিধ প্রকল্প আমরা গ্রহণ করেছি। এর ফলে সংখ্যাগত এবং গুণগত দিক থেকে অনেক বেশি স্বাস্থ্য ব্যবস্থার উন্নতি আমরা ঘটাতে পেরেছি এবং সাধারণ মানুষের কাছে স্বাস্থ্য ব্যবস্থাটাকে আমরা নিয়ে যেতে পেরেছি। আপনারা হাসপাতাল নিয়ে অনেক কথা বলেন। এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি আপনাদের জানাই যে এমন চোখের লেজার ট্রিটমেন্ট পশ্চিমবঙ্গে হচ্ছে, কিডনি সংস্থাপনের কাজ পশ্চিমবঙ্গ হচ্ছে, ব্রেন সার্জারি পশ্চিমবঙ্গে হচ্ছে। আপনার কাছে আমার অনুরোধ, এসব নিয়ে আপনারা সস্তার যে রাজনীতি করেন দয়া করে সেটা করবেন না। কারণ এটা নিয়ে সস্তার রাজনীতি করে আপনারা এমন একটা পরিবেশ তৈরি করেন যে এখানকার বেশিরভাগ মানুষ এই ধরনের রোগ হলে এর চিকিৎসার জন্য বাইরে চিকিৎসার জন্য ছুটে যান। আপনারা যান আপনাদের আপত্তি নেই কিন্তু সাধারণ মানুষকে এইভাবে বাইরে যেতে প্রভাবিত করবেন না। এখানে যখন এইসব রোগের চিকিৎসার সুযোগ রয়েছে তখন এখানকার মানুষ যাতে তার পূর্ণ সুযোগ গ্রহণ করতে পারেন সেটা দেখা একজন জনপ্রতিনিধি হিসাবে আমাদের অন্যতম একটা কাজ। আপনাদের আনন্দ হয় কিনা জানি না কিন্তু আমাদের আনন্দ হয় যখন দেখি গ্রামের একজন মা হার্টের সফল অপারেশন পি. জি. থেকে করিয়ে গ্রামে ফিরে যান। কারণ এর ভেতর দিয়ে আমরা নতুন যুগের সুচনা দেখতে পাই। পরিশেষে আমি বলব, রাজ্যের বামফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক সঙ্গতি নিয়ে মানুষের কাছে দায়বদ্ধতার কারণে এবং ভালবাসার কারণে স্বাস্থ্য সম্পর্কে যে পদক্ষেপ নিয়েছেন আসুন সরকার এবং বিরোধীপক্ষের লোকেরা সকলে মিলে তাকে এগিয়ে নিয়ে যাই যাতে রাজ্যের সাধারণ মানুষ সামগ্রিকভাবে চিকিৎসার ন্যূনতম সুযোগ পান। এই কয়েকটি কথা বলে বাজেটকে সমর্থন করে এবং সকলকে ধন্যবাদ জানিয়ে আমি শেষ করলাম।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজ মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ৩২।৩৩।৩৪

নং ডিমান্ডের অধীনে যে বরাদ্দের দাবি এই সভায় পেশ করেছেন তার তীব্র বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাটমোশনগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, পশ্চিমবাংলার বিপন্ন মানুষদের জন্য যখন বিশাল্যকরনি আনার দরকার ছিল তখন আমরা দেখলাম পশ্চিমবঙ্গের কুখ্যাত স্বাস্থ্যমন্ত্রী বিশাল্যকরনি না এনে শুধু গন্ধমাদন পর্বত নিয়ে এসে হাজির করলেন। গত ১৬ বছর ধরে স্যার, আমরা দেখেছি, বামফ্রন্ট সরকার তথা মার্ক্সবাদি কমিউনিস্ট পার্টি পশ্চিমবাংলার দেওয়ালে দেওয়ালে লিখে রাখছেন যে সকলের জন্য স্বাস্থ্য চাই।

আমি দেখছি ২৬ বছর পরে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে যেখানে ওষুধ নেই, ডাক্তার নেই, নার্স নেই, ফার্মাসিস্ট নেই, একটা গজের ন্যাক্ড়া পর্যন্ত নেই, সেখানে আউট ডোরে এক টাকা করে চার্জ বাড়িয়ে পশ্চিমবাংলায় জিজিয়া কর চালু করলেন স্বাস্থ্যমন্ত্রী। আজকে উনার বাজেট বরাদ্দ সমর্থন করে সরকার পক্ষের মাননীয় সদস্যরা বলছেন, কিন্তু একটা একটা বিষয় আমি এখানে উল্লেখ করতে চাই, কলকাতার নামকরা হাসপাতাল পি. জি. হাসপাতাল, এই হাসপাতালের একটি ঘটনা, এই বিষয়টা নিয়ে যদি হাইকোর্টের কোনও বিচারপতিকে দিয়ে তদন্ত করানো যায় তাহলে পশ্চিমবাংলার এই অপদার্থ স্বাস্থ্য মন্ত্রী বাজেটকে সমর্থন করা তো দূরের কথা, ওঁর বিরুদ্ধে ৩০২ ধারায় মার্ডার চার্জ আনা যায় এমন কী ফাঁসির চার্জেও তাঁকে ফেলা যায়। এই রকম একটা ঘটনার কথা এখানে উল্লেখ করছি। মেদিনীপুর জেলার আমার বিধানসভা কেন্দ্রে পূর্ব দক্ষিণ ময়নার একটা গ্রামে আমাদের দলের কর্মী নয়, সি. পি. আই. এর একজন কর্মী মাধব পাত্র, তিনি কনুইতে আঘাত পেয়ে ১৩। ৪।৯২ তারিখে পি. জি. হাসপাতালে ভর্তি হন। ১৬।৪।৯২ তারিখে তার অপারেশন হয়। কিন্তু অপারেশন হবার পরে সি. আই. রেসপিরেটারি ইউনিটের ১৫ নং ওয়ার্ডে ৪৮ ঘন্টা সঙ্গাহীন অবস্থায় থেকে তিনি মারা যান। যখন অ্যানাসথিসিস করার পর অক্সিজেন চালু করার কথা ছিল, তখন আপনার দপ্তরের কর্মীরা, ডাক্তাররা সেখানে অক্সিজেন চালু না করে পুনরায় অ্যানাসথিসিস চালু করেছিলেন। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৫০ হাজার টাকা খরচ করে একটা প্রান্তিক চাষী পরিবার তার চিকিৎসা করল, কিন্তু একমাত্র সেই পরিবারের উপার্জনশীল মানুষটি মারা গেলেন। এই সম্পর্কে একটা তদন্ত হয়েছিল। প্রফেসার এন. এম. সারেঙ্গি, প্রফেসার এ. কে. মুস্তাফি তদন্ত করে বলেছিলেন It has not been possible to establish definitely the reason why cardiac arrest developed. তার এই যে কোমা অবস্থায় থাকল, এটা ঠিকমতো তারা বুঝতে পারছেন না কেন হল। এবং আজকে একটা জিনিস বলতে চাই নির্দিষ্টভাবে পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরকে, কেন একজন উপার্জনশীল লোক মাধব পাত্রকে চিকিৎসার নাম করে সুপরিকল্পিতভাবে হত্যা করা হল? এই হাউসে আমি গত বাজেটে উল্লেখ করেছিলাম, যখন মাধব পাত্র ঐ হাসপাতালে চিকিৎসাধীন ছিলেন, তার স্ত্রীর আবেদন আপনার কাছে পৌঁছে দিয়েছিলাম কিন্তু আজ পর্যন্ত তার উত্তর পাইনি। আজকে যে মেয়েটা আগে তরুনি ছিলেন, সেদিন দেখলাম সেই স্বামী হারা মেয়ে তার ছেলেমেয়েদের খেতে দিতে পারছে না, চিন্তায় তার সমস্ত চুল পেকে গেছে।

আপনি আজকে সারা পশ্চিমবংলার স্বাস্থ্য দপ্তরকে জলাঞ্জলি দিয়েছেন। পশ্চিমবাংলায় যখন অজিত পাঁজা স্বাস্থ্য মন্ত্রী ছিলেন তখন পশ্চিমবাংলার প্রতিটি ব্লকে তিনটি করে হাসপাতাল তিনি তৈরি করেছিলেন। আমাদের ওখানে দুটো ব্লক প্রাইমারি হেল্‌থ সেন্টার করেছিলেন এবং একটা প্রাইমারি হেল্‌থ সেন্টার করেছিলেন। ময়না বিধানসভা কেন্দ্রে পাঁচটা হাসপাতাল করেছিলেন। তমলুক মহকুমায় ১৬টি হেল্‌থ সেন্টার করেছিলেন। তমলুক এক নং ব্লকের হাসপাতাল সম্পর্কে বারবার আমি চিঠি দিয়েছি, কোনও উত্তর পাইনি আজ পর্যন্ত। সেখানে কোনও ডাক্তার নেই, ফার্মাসিস্ট নেই, নার্স নেই, সেখানে হাসপাতাল চলছে কী করে?

[3-15 – 3-25 p.m.]

তমলুকের অনন্তপুর ব্লক প্রাইমারি হেল্‌থ সেন্টারের সামনে ভাগাড় পেছনে শ্মশান। এবিষয়ে আমি এখানে মেনশন করেছি, জিরো আওয়ারে বলেছি এবং চিঠি লিখে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী জানিয়েছি যে, সেখানে কর্মীরা থাকতে এবং কাজ করতে ভয় পাচ্ছে। মাননীয় মন্ত্রীর কাছ থেকে আজ পর্যন্ত কোনও উত্তর পাইনি। তিনি আমাদের এই সব অভিযোগের উত্তর দেওয়া প্রয়োজন মনে করেন না। রাজ্যের প্রতিটি হাসপাতাল আজকে সমাজবিরোধীদের আড্ডায় পরিণত হয়েছে। ক্লাস ফোর স্টাফেরা, জি. ডি. এ.-রা এবং সমাজবিরোধীরা প্রতিটি হাসপাতালে একটা করে চুল্লুর ঠেক বানিয়েছে। রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করতে গিয়ে কো-অর্ডিনেশন কমিটি এইসব কাজে মদত দিচ্ছে। আজকে কোনও হাসপাতালে ওষুধ নেই, ডাক্তারবাবুদের সময় মতো পাওয়া যায় না। পশ্চিমবাংলার হাসপাতাল সম্পর্কে গ্রামের সাধারণ মানুষরা বলে, 'এখানে হাসপাতালে যাওয়া মানে হাসতে হাসতে পাতালে যাওয়া।' এহেন হাসপাতালগুলোর জন্য স্বাস্থ্যমন্ত্রী এখানে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন! এই দপ্তরের আর একটা বঞ্চনার কথা আমি এখানে উল্লেখ করতে চাই। আমাদের রাজ্যে মোট ৪২ হাজার সি. এইচ. জি. কর্মী বন্ধুরা আছেন। তাঁরা মাসে মাত্র ৫০ টাকার বিনিময়ে গ্রামে গঞ্জের মানুষের স্বাস্থ্যের খবর নেয়, বিভিন্ন বিষয়ে পরামর্শ দেয়, তাদের সঙ্গে সংযোগ রক্ষা করে। গ্রাম-গঞ্জে মানুষদের কাছে তারা কিছু কিছু চিকিৎসাও পৌঁছে দেয়। কিন্তু গত কয়েক বছর ধরে তাদের প্রাপ্য ওষুধ তাদের কাছে পৌঁছে দেওয়া হচ্ছে না। ফলে তারা তাদের কাজ সঠিকভাবে করতে পারছে না। মাত্র ৫০ টাকার বিনিময়ে তারা এই কাজ করে থাকে। আজকের দিনে ৫০ টাকায় একটা মানুষের চা বিড়ির খরচ ওঠে না। এই সরকার এই ৪২ হাজার সি. এইচ. জি. কর্মীর ৪২ হাজার পরিবারকে বঞ্চিত করছে। তাদের গণতান্ত্রিক আন্দোলনকে দমিয়ে দেবার জন্য তাদের ওপর দমন-পীড়ন চালাচ্ছে।

**(সরকার পক্ষ থেকে একটা ধ্বনি : ওটা কেন্দ্রীয় সরকারের দায়িত্ব।)**

এবিষয়ে রাজ্যের দায়িত্ব আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অজিত পাঁজা মহাশয় যখন এ রাজ্যে স্বাস্থ্য মন্ত্রী ছিলেন তখন রুর‍্যাল জনস্বাস্থ্যকে সঠিকভাবে পরিচালিত করার জন্য প্রতিটি ব্লকের গ্রামে-গঞ্জে একটা করে দাতব্য হোমিওপ্যাথিক ডিসপেন্সারি চালু করেছিলেন।

আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, বর্তমানে পশ্চিমবাংলায় কটা দাতব্য হোমিওপ্যাথিক চিকিৎসা কেন্দ্র চালু আছে তা তিনি একটু তাঁর জবাবি ভাষণের সময় উল্লেখ করবেন। যে সব ব্লকে আজও এই ডিসপেন্সারিগুলি চলছে এবং সেখানে যারা কাজ করছে তারা আজ এক বছর ধরে বেতন পাচ্ছে না। এই সরকার এমনই দেউলিয়া সরকার যে তাদের বেতন দিতে পারছে না। অজিত পাঁজা মন্ত্রী থাকাকালীন রাজ্যবাসীর কাছে তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন প্রতিটি গ্রাম-পঞ্চায়েত এলাকায় একটা করে দাতব্য হোমিওপ্যাথিক চিকিৎসা কেন্দ্র চালু করবেন এবং সেখানে যাঁরা কর্মী থাকবেন তাঁদের সর্বক্ষণের সরকারি কর্মচারী হিসাবে নিয়োগ করা হবে। তাঁরা পশ্চিমবাংলার গ্রামীন জনসংখ্যার স্বাস্থ্যের একটা বিরাট বড় দিক রক্ষা করবেন। পরবর্তীকালে আপনাদের ১৬ বছরের রাজত্বকালে সরকারের পক্ষ থেকে দেওয়া সেই প্রতিশ্রুতি আপনারা রক্ষা করার জন্য কতটুকু উদ্যোগ এখন পর্যন্ত গ্রহণ করেছেন তা কি আমি বিনীতভাবে জানতে পারি? আপনারা কোনও পদক্ষেপই গ্রহণ করেননি। উপরন্তু যেগুলি সে সময়ে স্থাপিত হয়েছিল সেগুলোও আজকে এক এক করে বন্ধ হয়ে যাচ্ছে। সেই জন্য স্বাস্থ্য দপ্তরের এই জনস্বার্থ বিরোধী বাজেটের আমি তীব্র বিরোধিতা করে, আমাদের পক্ষ থেকে আনা কাট-মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তরের বাজেট বরাদ্দকে সমর্থন করতে উঠে আমি আপনার মাধ্যমে দু'চারটে কথা বলতে চাই। আমি একজন অশীতিপরবৃদ্ধ। প্রায় ৮৭ বছর আমার বয়স। আমি অনেক দিন এই বিধানসভায় আছি। এই নিয়ে ৬ বার হ'ল। আজকে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় যে বাজেট আমাদের সামনে উপস্থিত করেছেন, এই বাজেটটা দেখে আমার মনে হচ্ছে যে, সমস্ত দিক দিয়ে মানুষের, বিশেষ করে গ্রামাঞ্চলের মানুষদের স্বাস্থ্য সম্পর্কে সচেতন করে তোলার বাজেট। সর্বস্তরের ছেলে-মেয়েদের স্বাস্থ্য সম্পর্কে শিক্ষিত করে তোলার সমস্ত জিনিসই এর মধ্যে রয়েছে। ১৯৯২।৯৩ সালে আমাদের আর্থ-সামাজিক পরিস্থিতি আমাদের পক্ষে অত্যন্ত বিরূপ ছিল, বৈদেশিক ঋণের চাপে আমরা জর্জরিত। এমতাবস্থায় আমাদের যে সমস্ত সাহায্য করেছেন তা অসামঞ্জস্যপূর্ণ এবং সময়োচিত নয়। সেইজন্য বিভিন্ন কারণে যে সব পরিকল্পনা নেওয়া হয়েছিল তাতে অগ্রসর হওয়া যায়নি। তারজন্য এখানে বিরোধী দলের ভাইরা যেসব কথা বলছেন তা আমাদের সহ্য করতে হচ্ছে। কিন্তু একথা জেনে রাখবেন, বামফ্রন্ট সরকারের ত্রুটির জন্য এটা হয়নি। মূল্য বৃদ্ধির জন্য ওষুধের যে দাম বেড়েছে সেটা কি আমরা বাড়িয়েছি? সাধারণ মানুষের উপর এটা মারাত্মক চাপ সৃষ্টি করছে। শিশু রোগ এবং শিশু মৃত্যু আমাদের সময়ে অনেক কমে এসেছে। শিশু স্বাস্থ্যের অনেক উন্নতি হয়েছে। মায়েদের দেখার জন্য বিভিন্ন রকমের ব্যবস্থা হয়েছে। অন্ধত্ব দূরিকরণ, কালাজ্বর নিবারণ এবং কুষ্ঠব্যাধি দূরিকরণের জন্য এই সরকার অনেক কিছু ব্যবস্থা নিয়েছেন। কিন্তু ম্যালেরিয়া এবং টি. বি. কিছু কিছু জায়গায় আবার পুনআগমন করেছে। এই দিকে মন্ত্রী মহাশয় যেন নজর রাখেন। প্রিভেনশন ইজ বেটার দ্যান কিওর বলে একটা কথা আছে। প্রিভেনটিভ ব্যবস্থার চেয়ে অসুখ-বিসুখ যাতে বন্ধ হয়ে যায় তারজন্য ব্যবস্থা গ্রহণ করা উচিত। ইংরেজ আমলেও এটা হয়নি। বর্তমান সরকার কিছু

কিছু ক্ষেত্রে সচেষ্ট হলেও কেন্দ্রের প্রতিবন্ধকতার জন্য এইসব জিনিস করা যাচ্ছে না। জন্মহার—পপুলেশন চেক না করতে পারলে কোনওরকম ব্যবস্থা করা যাবে না। অর্থের আনুকূল্য হলেও নয়, আবার অভাব হলেও না। তবে ক্যালকাটা, দার্জিলিং, হুগলি, জলপাইগুড়ি, মুর্শিদাবাদ এবং নদীয়া এই কয়েকটি জেলাতে জন্মহার অনেক নিয়ন্ত্রিত হয়েছে। বাকি জেলায় বিশেষ উল্লেখযোগ্য ব্যবস্থা গ্রহণ করতে পারা যায়নি। ডাক্তারি পড়ার জন্য ঝাঁকে-ঝাঁকে ছেলেরা ঝাঁপিয়ে পড়ে। কিন্তু পাশ করার পর, পি. এস. সিতে যখন চাকরির জন্য যায় এবং সেখানে যখন নির্দিষ্ট নিয়মে পাশ করে, তাদের যখন বলা হয় তোমাদের গ্রামে কত পোস্টিং দেওয়া হয়েছে, তখন তারা নাক সিঁটকোয়, বলে, ওখানে যাব না। গ্রামে যেতে চায় না, অথচ গ্রামে গরিব মানুষেরা বাস করে। আর এখন গ্রামে আর কাদা নেই, বামফ্রন্ট সরকারের আমলে সব লাল রাস্তা হয়ে গেছে। কাজেই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এই দিকটা বিবেচনা করে পড়বার সুযোগ-সুবিধা দেবেন।

[3-25 – 3-35 p.m.]

আমি আর একটা কথা বলতে চাই, উচ্চ শিক্ষা স্তরে ডাক্তারদের নিয়োগ বিধি ত্বরান্বিত করার ব্যাপারে মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব যে সুপার এডুকেশন কোনও দিল্লিতে হয়েছে তাদের চিকিৎসার ব্যবস্থা উন্নততর করার জন্য আমাদের পশ্চিমবঙ্গতেও সেই ব্যবস্থা তাঁরা করতে পেরেছেন সেজন্য তাঁদের ধন্যবাদ দিচ্ছি। আর একটা কথা বলছি, আমাদের গরিব সাধারণ মানুষ বিশেষ করে মা এবং সন্তানদের দেখার জন্য যে অঙ্গনারী শিক্ষা নিয়োগ ব্যবস্থা তাঁরা করেছেন এবং এসবের দ্বারা গ্রামাঞ্চলে মা এবং বাচ্ছাদের মৃত্যু ও অসুস্থ্যতা কম হয় সেদিকে বামফ্রন্ট সরকার নজর রেখেছেন। আমি এই কথাগুলি বলে আপনাদের জানাতে চাই যে, ওই ভাইয়েরা অনেক বড় বড় কথা বললেন, অনেক পরিসংখ্যান দিলেন অনেক কিছু জোগাড় করে এই বর্তমানের বামফ্রন্ট সরকারকে ছোট করার চেষ্টা করলেন, আমি তাঁদের কাছে বলতে চাই যে, ওদিক দিয়ে না গিয়ে এক্ষেত্রে যাতে স্বাস্থ্যের উন্নতি হয় আপনারা যে এই সময়টা খরচ করলেন এটা যদি দিল্লিতে গিয়ে একটু বলেন তাহলে প্রভুত কল্যাণ হয়, এই কথা বলে বাজেটকে, সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের পশ্চিমবঙ্গের স্বাস্থ্য বিহীন মন্ত্রী যাঁর নিজের দপ্তরটা পুরোপুরি অস্বাস্থ্যকর সেই দপ্তরের মন্ত্রী যে ৩২, ৩৩ এবং ৩৪ নম্বর যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা তাঁর বিরুদ্ধে করছি না, কারণ মাননীয় প্রশান্তবাবুকে আমি অনেকদিন ধরে চিনি, তাঁর কাজ করার চেষ্টা আছে, কিন্তু তিনি কাজটা করবেন কোথায়? তিনি যে দপ্তরের মন্ত্রী, বামফ্রন্ট সরকার যে দৃষ্টিভঙ্গী নিয়ে গোটা পশ্চিমবঙ্গ চালাচ্ছেন তার মধ্যে স্বাস্থ্য দপ্তরে তাঁদের যে নজর সেই নজর থেকে পরিষ্কার হয়ে যায় যে এই দপ্তর চালাবার মতো অবস্থা নেই। আমি জানি, একটু পরে ভোট হতে পারে, আপনারা সবাই লাল, নীল আলো জ্বেলে দেবেন। আমি দেখেছি কোনও না কোনও সদস্য এই দপ্তরের অনীহা ও অব্যবস্থা সম্বন্ধে প্রতিবাদ জানিয়েছেন, তাঁরা

নিজ নিজ এলাকার হাসপাতালের কথা বলেছেন, হাসপাতালগুলির যে ঠিকমতো চিকিৎসা হয় না সেটাও জানিয়েছেন। আজকে হয়ত দলগত কারণে হাত তুলে অথবা বোতাম টিপে ভোট দিয়ে পাশ করে নেবেন। কিন্তু বর্তমানে মানুষের প্রতিবাদ যে আছে সেটা হাউসের প্রসিডিংস থেকে বের করা যায়। আপনি কিভাবে আপনার দপ্তর চালাবেন? আপনার দপ্তরে আমরা দেখতি পাচ্ছি, গত বছর যেখানে সেক্টরওয়াইজ প্ল্যান আউট-লে ছিল তাতে ১৯৯২-৯৩ সালের বাজেট ছিল ৯৫০৯ কোটি টাকা এবং ৪৯.৩০ কোটি ছিল প্ল্যান আউট-লে। এটাও সত্যিকারের ঘটনা নয়। গতবারের ১৫০১ কোটি টাকাও খরচ করতে পারেননি। সেটা হয়েছে ৮৬৭ কোটি টাকা, প্রায় হাফ্ হয়ে গেছে। অর্থাৎ প্ল্যান আউট-লে, সেটা কেটে হাফ্ হয়ে গেছে। এটা দিয়ে মানুষের ভাল কি করে করবেন? এবারে সেটা আরও ভয়াবহ। এ বারে সেটা ৪১.৩০ কোটির জায়গায় ২৮.১৭ কোটি দাঁড়িয়েছে প্ল্যান আউট-লে। এই প্ল্যান আউট-লে দিয়ে পশ্চিমবঙ্গের সাত কোটি মানুষকে কি করে চিকিৎসার সুযোগ দেবেন? আজকে ঐ মন্ত্রী হাউসে কি করে বসে আছেন? উনি তো জাতীর লজ্জা। যখন পশ্চিমবঙ্গ থেকে কলেরা উঠে গেছে, যখন গঙ্গাসাগর মেলায় যেতে আর কলেরা টিকার সার্টিফিকেট লাগছে না, সেই সময় প্রায় ৮০ হাজার মানুষ আন্ত্রিক রোগে আক্রান্ত হলেন। আপনি মন্ত্রী হয়ে বসে আছেন এটা দুর্ভাগ্য আমাদের। আপনি আসনে বসে এখানে বাজেট বক্তৃতা শুনছেন এটা রাজ্যের দুর্ভাগ্য, কারণ এক হাজার মানুষ মারা গেছেন আন্ত্রিক রোগে, কিন্তু তারা কোনও চিকিৎসা পাননি, তাদের একটা স্যালাইন দিতে পারেননি। আজকে আপনি একটা রেকর্ড করেছেন, কারণ ভারতবর্ষের স্বাধীনতার পর কোনও রাজ্যে এইরকম আন্ত্রিক রোগ আর হয়নি। আবার স্বাস্থ্য আধিকারীক বলছিলেন যে, এটা আন্ত্রিক নয়, কলেরা। দেশ থেকে যখন কলেরা উঠে গেছে তখন স্বাস্থ্য আধিকারীক বলছেন এটা কলেরা। আগে ঠিক করে বলুন, এটা আন্ত্রিক, না কলেরা। এই রোগে আক্রান্ত হয়ে শিশুরা পর্যন্ত চিকিৎসা পায়নি। অনুরাধা দেবির এলাকাতেও কেউ ব্লিচিং পাউডার পাননি, স্যালাইন পাননি, ওষুধ পাননি। ভোটের সময় তিনিই আবার তাদের কাছে ভোট চাইতে যাবেন। আজকে আপনার হাসপাতালগুলিতে সামান্য যে ব্যান্ডেজ তাও পাওয়া যায় না, তুলা পাওয়া যায় না, মেডিসিন পাওয়া যায় না। আর এটা রাজ্যের প্রতিটি মানুষ জানেন। সাধারণ ঔষধগুলিও সেখানে পাওয়া যায় না। মেট্রোজিল, কাশি হলে ফেলালগন, এন্টিবায়োটিক কোনও ঔষধ পাওয়া যায় না। এমন কি ডেকসট্রক্স যেটা গ্লুকোজ সেটাও তারা দিতে পারছেনা। আমার বাড়ি কলকাতা শহরের পি. জি. হাসাপাতালের পাশে, অনেক লোককে পাঠাতে হয়। আপনি বলুন সেখানে

[3-35 – 3-45 p.m.]

কি কোনও চিকিৎসা হয়? আজকে হাসপাতালে গেলে লোকে বলে যে এটা ওয়ান ওয়ে ট্রাফিক। কারণ যে যায় সে আর ফিরে আসে না, সে সোজা শ্মশানে চলে যায়। এটা টু ওয়ে নয়, ওয়ান ওয়ে ট্রাফিক। তারপরে আছে ওয়ার্ডবয়দের অত্যাচার। ডাক্তারদের কাছে গেলে কোনও সহানুভূতি পাওয়া যায় না। আজকে আপনি সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন মানুষকে

ন্যূনতম চিকিৎসা দিতে। তার ফলে আজকে চারিদিকে নার্সিংহোম গজিয়ে উঠছে। আমার বারুইপুর কন্সটিটিউয়েন্সিতে একটা ছোট্ট বাড়ি, শুনলাম সেটা নাকি নার্সিংহোম। ৪।৫টা চৌকির সঙ্গে লোহার রড লাগানো আছে এবং তাতে স্যালাইন ঝুলছে। তবুও সেখানে রুগি আসে, কারণ সেখানে চিকিৎসা হয়। বারুইপুর রুর‍্যাল হসপিটালে চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। একটা অ্যাম্বুলেন্স আছে সেটা নিতে গেলে তেলের জন্য পয়সা দিতে হবে। তেল কিনে দিলে সেই অ্যাম্বুলেন্স যাবে। আপনি চিকিৎসা ব্যবস্থাকে কোথায় নিয়ে যাচ্ছেন? একটু আগে চিকিৎসার কথা বলতে গিয়ে আমার বন্ধু তরুণ পাপড়ির কথা বলেছেন। আমি আর একটা কথা এখানে বলি। গত ৩১শে ডিসেম্বর ১৯৯২ তারিখে একটা ছেলে রাত ১০টার সময়ে রাস্তায় অ্যাকসিডেন্টে পড়ে। কিছু লোক তাকে পি. জি. হাসপাতালে ভর্তি করার জন্য নিয়ে যায়। তার নাম হচ্ছে পার্থ হাজরা। কিন্তু যেহেতু বাইরের লোক ভর্তি করার জন্য টাকা দিতে পারেনি, তাকে ইডেন ওয়ার্ডে-এর একসট্রা বেডে ফেলে রাখা হয়। তার মাথায় গুরুতর আঘাত লেগেছিল। কিন্তু যেহেতু পয়সা দিতে পারেনি বলে তাকে ২৬ ঘন্টা ঐ একস্ট্রা বেডে রাখা হয়েছিল, কোনও চিকিৎসা হয়নি। এখানে মন্ত্রী বসে আছেন, তিনি পাপড়ির কথা শুনেছেন, তার মৃত্যু হয়েছে। কিন্তু পার্থ মারা যায়নি, কিন্তু ২৬ ঘন্টা তার কোনও চিকিৎসা হয়নি। এটা ঘটলো কোথায়? না, কলকাতায় এস. এস. কে. এম. হাসপাতালে। ২৬ ঘন্টা ফেলে রাখার পরে তার বোন শ্যামা হাজরা, যে ঐ এস. এস. কে. এম. হাসপাতালের ট্রেনি নার্স, সে তাকে দেখতে পায় এবং সঙ্গে সঙ্গে টাকা জমা দেয় এবং তারপরে তার চিকিৎসা শুরু হয়। এই ঘটনা ঘটল কলকাতার অন্যতম বড় এস. এস. কে. এম. হাসপাতালে। অথচ ঐ এস. এস. কে. এম. হাসপাতালে যোগ্যতাসম্পন্ন না হওয়া সত্ত্বেও আপনার বিশেষ স্নেহভাজন বলে তাকে এস. এস. করে রাখা হয়েছে। আজকে কোনও জায়গায় চলে গেছে। হাসপাতাল সম্পর্কে সেই কাগজপত্র এখন আমার কাছে নেই, আমি প্রয়োজন হলে দিতে পারব। আমি আর একটা ঘটনার কথা এখানে বলব। উত্তরবঙ্গ সংবাদে আপনার ছবি বের হয়েছে তাতে আপনি নাকি হাসপাতাল ঘুরছেন নাকে রুমাল দিয়ে। আমি পরে সেই ছবি পরিবেশন করব। আপনি নিজে হাসপাতালগুলি পরিদর্শন করতে পারছেন না এমন দুরবস্থার সৃষ্টি হয়েছে। আমার কাছে সংবাদের কাটিং আছে যে একটা বেডের উপরে কুকুর ঘুরে বেড়াচ্ছে। আপনি স্বাস্থ্যমন্ত্রী, আমি আপনাকে বলছি, এ ডগ শ্লিপস অন পেসেন্টস বেড। এটা রুপলাল নন্দী মেমোরিয়াল ক্যান্সার রিসার্চ সেন্টার, চন্দননগর। হাসপাতালের বেডে কুকুর ঘুরে বেড়াচ্ছে, আর সেখানে রুগিরা নীচে বসে আছে। এই হচ্ছে হাসপাতালের চেহারা এবং এই চেহারা পশ্চিমবঙ্গের সমস্ত হাসপাতালে। আপনি মানুষকে কি চিকিৎসা দিচ্ছেন? হাসপাতালে ঔষধ নেই, ডাক্তারের কাছে গেলে কোনও সহানুভূতি পাওয়া যায়না। হাসপাতালে ভর্তি হওয়ার জন্য গেলে আগে ডাক্তাররা হাতে লিখে দিতেন, কিন্তু এখন স্ট্যাম্প মেরে লিখে দেওয়া হয় যে রিগ্রেট, নো বেড ভ্যাকান্সি, ট্রাই আদার হসপিটাল।

কি করছেন ১৬ বছরে? আসল ব্যাপার হচ্ছে আপনারা প্রায়ই বক্তৃতা করতে গিয়ে

নিজ নিজ এলাকার হাসপাতালের কথা বলেছেন, হাসপাতালগুলির যে ঠিকমতো চিকিৎসা হয় না সেটাও জানিয়েছেন। আজকে হয়ত দলগত কারণে হাত তুলে অথবা বোতাম টিপে ভোট দিয়ে পাশ করে নেবেন। কিন্তু বর্তমানে মানুষের প্রতিবাদ যে আছে সেটা হাউসের প্রসিডিংস থেকে বের করা যায়। আপনি কিভাবে আপনার দপ্তর চালাবেন? আপনার দপ্তরে আমরা দেখতি পাচ্ছি, গত বছর যেখানে সেক্টরওয়াইজ প্ল্যান আউট-লে ছিল তাতে ১৯৯২-৯৩ সালের বাজেট ছিল ৯৫০৯ কোটি টাকা এবং ৪৯.৩০ কোটি ছিল প্ল্যান আউট-লে। এটাও সত্যিকারের ঘটনা নয়। গতবারের ১৫০১ কোটি টাকাও খরচ করতে পারেননি। সেটা হয়েছে ৮৬৭ কোটি টাকা, প্রায় হাফ্ হয়ে গেছে। অর্থাৎ প্ল্যান আউট-লে, সেটা কেটে হাফ্ হয়ে গেছে। এটা দিয়ে মানুষের ভাল কি করে করবেন? এবারে সেটা আরও ভয়াবহ। এ বারে সেটা ৪১.৩০ কোটির জায়গায় ২৮.১৭ কোটি দাঁড়িয়েছে প্ল্যান আউট-লে। এই প্ল্যান আউট-লে দিয়ে পশ্চিমবঙ্গের সাত কোটি মানুষকে কি করে চিকিৎসার সুযোগ দেবেন? আজকে ঐ মন্ত্রী হাউসে কি করে বসে আছেন? উনি তো জাতীর লজ্জা। যখন পশ্চিমবঙ্গ থেকে কলেরা উঠে গেছে, যখন গঙ্গাসাগর মেলায় যেতে আর কলেরা টিকার সার্টিফিকেট লাগছে না, সেই সময় প্রায় ৮০ হাজার মানুষ আন্ত্রিক রোগে আক্রান্ত হলেন। আপনি মন্ত্রী হয়ে বসে আছেন এটা দুর্ভাগ্য আমাদের। আপনি আসনে বসে এখানে বাজেট বক্তৃতা শুনছেন এটা রাজ্যের দুর্ভাগ্য, কারণ এক হাজার মানুষ মারা গেছেন আন্ত্রিক রোগে, কিন্তু তারা কোনও চিকিৎসা পাননি, তাদের একটা স্যালাইন দিতে পারেননি। আজকে আপনি একটা রেকর্ড করেছেন, কারণ ভারতবর্ষের স্বাধীনতার পর কোনও রাজ্যে এইরকম আন্ত্রিক রোগ আর হয়নি। আবার স্বাস্থ্য আধিকারীক বলছিলেন যে, এটা আন্ত্রিক নয়, কলেরা। দেশ থেকে যখন কলেরা উঠে গেছে তখন স্বাস্থ্য আধিকারীক বলছেন এটা কলেরা। আগে ঠিক করে বলুন, এটা আন্ত্রিক, না কলেরা। এই রোগে আক্রান্ত হয়ে শিশুরা পর্যন্ত চিকিৎসা পায়নি। অনুরাধা দেবির এলাকাতেও কেউ ব্লিচিং পাউডার পাননি, স্যালাইন পাননি, ওষুধ পাননি। ভোটের সময় তিনিই আবার তাদের কাছে ভোট চাইতে যাবেন। আজকে আপনার হাসপাতালগুলিতে সামান্য যে ব্যান্ডেজ তাও পাওয়া যায় না, তুলা পাওয়া যায় না, মেডিসিন পাওয়া যায় না। আর এটা রাজ্যের প্রতিটি মানুষ জানেন। সাধারণ ঔষধগুলিও সেখানে পাওয়া যায় না। মেট্রোজিল, কাশি হলে ফেলালগন, এন্টিবায়োটিক কোনও ঔষধ পাওয়া যায় না। এমন কি ডেকসট্রক্স যেটা গ্লুকোজ সেটাও তারা দিতে পারছেনা। আমার বাড়ি কলকাতা শহরের পি. জি. হাসাপাতালের পাশে, অনেক লোককে পাঠাতে হয়। আপনি বলুন সেখানে

[3-35 – 3-45 p.m.]

কি কোনও চিকিৎসা হয়? আজকে হাসপাতালে গেলে লোকে বলে যে এটা ওয়ান ওয়ে ট্রাফিক। কারণ যে যায় সে আর ফিরে আসে না, সে সোজা শ্মশানে চলে যায়। এটা টু ওয়ে নয়, ওয়ান ওয়ে ট্রাফিক। তারপরে আছে ওয়ার্ডবয়দের অত্যাচার। ডাক্তারদের কাছে গেলে কোনও সহানুভূতি পাওয়া যায় না। আজকে আপনি সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন মানুষকে

[3-45 – 3-55 p.m.]

আজকে এই কথা স্মরণ করিয়ে দিই, এটাই কি স্বাস্থ্য ব্যবস্থার উপযুক্ত পদ্ধতি ছিল? আজকে সেই ব্যবস্থার অবসান ঘটেছে। স্বাস্থ্য ব্যবস্থা সম্পর্কে সমালোচনার জায়গা নিশ্চয়ই আছে, কিন্তু সে বিষয়গুলোকে আজকে স্বীকার করতে হয় তা হচ্ছে, প্রত্যেকটি জায়গায়, প্রত্যেকটি গ্রামে স্বাস্থ্য ব্যবস্থার মাধ্যমে চিকিৎসার ব্যবস্থা করার প্রচেষ্টা আছে। ত্রুটি নেই তা নয়, ত্রুটি যা আছে তা হচ্ছে আমাদের রাজ্যের স্বাস্থ্য দপ্তরের প্রশাসনের ক্ষমতায় যারা আছে তাদের ত্রুটি। মন্ত্রী মহাশয় তাদের বারেবারে ধমকেছেন। পঞ্চায়েত কর্মীদের ডেকে তাদের কি কাজ তা চিহ্নিত করার চেষ্টা করেছেন। সেই সংশোধন হয়নি এখনও একথা ঠিক এটা অনস্বীকার্য যেটা মাননীয় বন্ধু বলে গেলেন, সারা রাজ্যে এই বছরে অনেক বেশি মানুষ আন্ত্রিকে মারা গেছেন। তার মধ্যে ৪৩৫ জন মারা গেছেন দক্ষিণ ২৪ পরগনায় সেখানে জেলা আধিকারিকেরা উদ্যোগ গ্রহণ করেছিলেন। তাঁদের পক্ষ থেকে সমস্ত গ্রামে চিকিৎসকদের—মেডিক্যাল টিম—পাঠিয়ে পঞ্চায়েতের উদ্যোগে আক্রান্ত মানুষদের চিকিৎসার ব্যবস্থা করেছেন। সরকারি গাড়ি দিয়ে চিকিৎসার জন্য সাহায্য করেছেন। ত্রুটি কিছু আছে কিন্তু যেখানে এই রকম মহামারি আকারে আন্ত্রিক রোগ ছেয়ে যায় তখন সাথে সাথে ব্যবস্থা গ্রহণ করা হয়। এবারে সবচেয়ে বেশি মানুষ মারা গেছেন ক্যানিং ২ নং ব্লকে মাটির দীঘি হচ্ছে একমাত্র হাসপাতাল, যার সম্বন্ধে আপনাকে আমি বহু বার বলেছি, জেলা স্বাস্থ্য আধিকারিকের সেখানে দুর্বলতা আছে। সেখানে তাঁরা ডাক্তার পাঠাতে পারছেন না এবং তারজন্য সেই এলাকার মানুষের মধ্যে ক্ষোভ রয়েছে। আন্ত্রিকের জন্য যখন চারিদিকে ক্যাম্প করলেন তখন এটি হচ্ছে একমাত্র জায়গা যেখানে কোনও ডাক্তার পাঠানো হল না। সেখানে একমাত্র ডাক্তার যিনি ছিলেন তাঁকে এম. ডি. করার পড়ার সুযোগ করে দেওয়া হয়েছে, কিন্তু বিকল্প কোনও ব্যবস্থা করা হয়নি। আধিকারিকদের যে দুর্বলতা আছে সে সম্বন্ধে আপনাকে বহুবার বলেছি। বহু জায়গায় ডাক্তার আছে, স্টাফ আছে, কিন্তু তাদের নিয়ন্ত্রণ করা যাচ্ছে না। সুতরাং বদলির বিষয়টি একটু দেখা দরকার। বর্তমানে কাজ করার মানসিকতা আস্তে আস্তে কমে এসেছে। ডাক্তার এবং স্টাফদের মাননীয় মন্ত্রী মহাশয় বারেবারে সংশোধন করার চেষ্টা করেছেন। এইদিকে আমাদের আরও বেশি করে জোর দেওয়া দরকার। ইতিপূর্বে স্বাস্থ্যমন্ত্রী রাম নারায়ণ গোস্বামি চেষ্টা করেছিলেন পঞ্চায়েতের সঙ্গে, পঞ্চায়েত সমিতির সঙ্গে স্বাস্থ্য ব্যবস্থা যেটা আছে তাকে ট্যাগ করে দেবার জন্য। এখন মাসে এক দু'বার করে মাত্র হাসপাতাল কমিটির, অ্যাডভাইজারি কমিটির—মিটিং হয় এবং জেলা পরিষদের ক্ষেত্রে মাসে এক দু'বার করে মিটিং হয়। আমরা জনপ্রতিনিধিরা তখন স্বাস্থ্য ব্যবস্থা সম্পর্কে একটু খোঁজ খবর নিতে পারি। অন্যথায় সারা জেলায় কোথায় ডাক্তার আছে, কোথায় নেই, অ্যাডমিনিস্ট্রেটিভ ডিসিশন কি এইসব জনপ্রতিনিধিদের জানার সুযোগ নেই বলে তারা যথেচ্ছাচার করছে। গ্রামবাংলার কোথাও হয়ত ডাক্তার নেই কোথাও বা ফার্মাসিস্ট নেই। কেউ নেই, না, যারা মেডিক্যাল প্র্যাকটিশনার তারা প্র্যাকটিশ করার জন্য যেতে চাইছেন না গ্রামের দিকে। গ্রামে না যাওয়ার এই মানসিকতা আজকে বেড়ে যাচ্ছে। এরজন্য আপনাদের সকলের সহযোগিতা

দরকার। আমাদের স্বাস্থ্য ব্যবস্থায় বামফ্রন্ট সরকার যে ভাবে করতে চাইছেন, প্রত্যেকটি মানুষের জন্য স্বাস্থ্য, এই যে শ্লোগান, এই শ্লোগানের বিরোধিতা এখানে করুন, কিন্তু ডাক্তারদের যে ফোরাম, তারমধ্যে ঢুকে তাঁরা যাতে গ্রামে না যান তারজন্য আপনারা উৎসাহিত করবেন না। এই জায়গায় আপনাদের সহযোগিতা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রচেষ্টা আছে। তিনি বহুবার বলেছেন, মিটিং করেছেন।

আপনারা মিটিং করেছেন কিন্তু কিভাবে কাজ করলে এগোনো যাবে সেই মানসিকতা কিন্তু গড়ে উঠেনি, সেই মানসিকতা গড়ে'তোলার দরকার। আরেকটি বিষয় মাল্টি পারপাস স্কীম, এটি বহুমুখী স্বাস্থ্য প্রকল্প। স্বাস্থ্যের দিকে উদ্যোগ গ্রহণ করা প্রত্যেকরই দরকার। সেখানে ৩ হাজার এবং ব্যাক ওয়ার্ড ১ হাজার জনসংখ্যার মধ্যে একটি করে সেন্টার এই প্রস্তাব নেওয়া হয়েছিল কিন্তু সেটা সেইভাবে কার্যকর হয়নি। অবশ্যি একটা জিনিস দেখা গেছে সেটা হচ্ছে যে মহিলা কর্মী এ এন এম মহিলা কর্মী মাল্টি পারপাস কাজে বেড়েছে। সেখানে পুরুষ কর্মী সেই অনুপাতে সমতুল হয়নি। আরেকটি বিষয় হচ্ছে যে, মাল্টি পারপাসে এ এন এম যারা আছে তাদের ট্রেনিং হয়ে যাবার পরেও পড়ে আছে, ১ বছর ২ বছর হয়ে যাচ্ছে তাদের কোথাও নিয়োগ করা হচ্ছে না এই বিষয়টি মাননীয় মন্ত্রীর কাছে আমার জিজ্ঞাস্য আছে। সেখানে সম্পূর্ণভাবে মাল্টি পারপাস ক্ষেত্রে ট্রেনিং নিয়ে এই মুহূর্তে সার্ভ হবে কিনা এবং এই ট্রেনিং তো পশ্চিমবঙ্গ সরকারই খরচ করে ট্রেনিং দিয়ে থাকেন। আজকে যেসব ট্রেনিং প্রাপ্ত ছেলে-মেয়েরা বসে আছে তাদের কাজ হবে কি না সেটা আমি জানতে চাই। সর্বশেষে ওষুধের কথায় আমি বলছি যে এমন একটা সময় ছিল যখন আমরা ঔষুধের জন্য চিৎকার করতাম। এখন সেই অবস্থা আর নেই, এখন ইলেকট্রিসিটি না থাকলেও গ্রামে-গঞ্জে মিনি জেনারেটরের সাহায্যে দুষ্প্রাপ্য কুকুর কামড়ানোর ওষুধ এবং সাপে কামড়ানোর ওষুধ পাওয়া যাচ্ছে। এখানে ইলেকট্রিসিটি না থাকলেও মিনি জেনরেটরের ব্যবস্থা করা হয়েছে। তাই দিয়ে ৭ ঘন্টা করে চালিয়ে রেখে সেগুলোর ব্যবস্থা করা হয়েছে। আজকে ওষুধ আছে, কিন্তু যখন দরকার ছিল তখন তার ত্রুটির জন্য আমরা বিরোধিতা করেছি এবং দলের মধ্যে থাকলেও স্বাস্থ্যের জন্য এই ত্রুটি দূর করার জন্য চিৎকার করতেই হবে, আমরা সেটা করেছি। এখন সেটা আর নেই, এখন গ্রামে-গঞ্জে হাসপাতালগুলিতে ওষুধ আছে। কিন্তু অভাব যেটা সেটা হচ্ছে অ্যাডমিনিস্ট্রেশনের অভাব। কোনও ডাক্তারকে কোথায় বদলি করছেন তার কিছুই জানতে পারি না। কোনও সময়ে কোনও ডাক্তারকে এখান থেকে সেখানে বদলির চেষ্টা করছেন এবং ডাক্তাররাও আপনাদের সঙ্গে যোগাযোগ করে তাদের সুবিধামতো জায়গা খুঁজে নিচ্ছে। এই ব্যাপারটা বন্ধ করতে হবে। আমি একবার মালদহ থেকে একটি ডাক্তারকে সুন্দরবনে আনিয়েছিলাম এবং তারজন্য চেষ্টা করেছি। এই জিনিসটা জনপ্রিতিনিধিদের সঙ্গে বসে দপ্তরের ঠিক করা উচিত। সুতরাং এই বিষয়টিকে মাননীয় মন্ত্রী মহাশয় একটু গুরুত্ব সহকারে দেখবেন। সেখানে প্রত্যেকটি জেলায় হাসপাতাল আছে, মহকুমা হাসপাতাল আছে। মাননীয় মন্ত্রী মহাশয়, দক্ষিণ ২৪ পরগনা জেলার হাসপাতাল হচ্ছে এম. আর বাঙ্গুর হাসপাতাল। এটি কলকাতাতে অবস্থিত। এই কলকাতার হাসপাতাল আর জেলা হাসপাতাল

বলে এখানে কোনও পৃথক নেই। যেহেতু এই হাসপাতালটি কলকাতাতে অবস্থিত সেই কারণে একেবারে সুদুর দক্ষিণ প্রান্ত থেকে মানুষেরা এসে এখানে চিকিৎসার সুযোগ পায় না। সেখানে তাদেরকে ডাক্তার এই হাসপাতালে রেফার করলে সেই সুযোগ থেকে বঞ্চিত হয়। সুতরাং মহকুমা এবং জেলা হাসপাতালগুলিকে আরও উন্নত পদ্ধতির ব্যবস্থা করতে হবে। এক্ষেত্রে চিকিৎসাকে আরও সরলিকরণ করার দরকার এবং ওকে আরও ষ্ট্রেনদেন করে হবে। আজকে এন আর এস মেডিক্যাল কলেজ হসপিট্যাল বা পি জি বলুন এখানে গ্রামের লোকেদের কোনও চিকিৎসার সুযোগ নেই। তারপরে আই সি ডি এস যে প্রকল্প আছে তাতে অঙ্গনওয়ারি যেসব কর্মী আছেন তার বৃহত্তর অংশ স্বাস্থ্য কর্মী হিসাবে কাজ করেন অথচ তারা সেই তুলনায় টাকা পায় না। গ্রামের দিকে ডাক্তার থাকা সত্ত্বেও সেইসব ডাক্তাররা যান না। তারপরে সি এইচ জি এদের জন্য ২০০ টাকা করে দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারকে প্রস্তাব করা হয়েছিল এবং দাবিও করা হয়েছিল। কেন্দ্রীয় সরকার সেই দাবি রাখেনি। ৫০ টাকা করে যা পাচ্ছে তা তো একটা বেকার ছেলে তার চেয়ে বেশি পাচ্ছে। সুতরাং ওই সি এইচ জি কর্মীদের যাতে ২০০ টাকা করে দেওয়া হয় সেইদিকটা দেখতে হবে। সেখানে ডাক্তারদের মধ্যে কিছু চিকিৎসার মানসিকতা নিয়ে আরও বেশি করে কাজ করার দরকার তাহলে আরও বেশি করে স্বাস্থ্যের ক্ষেত্রে উন্নতি হবে। এইকথা বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে এবং সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-55 – 4-05 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মাননীয় মন্ত্রী ৩২ নম্বর দাবিতে ১২০ কোটি ৩৩ লক্ষ, ৩৩ নম্বর দাবিতে ২১ কোটি ৫৩ লক্ষ, আর ৩৪ নম্বর দাবিতে ১৯ কোটি ৪৬ লক্ষ টাকার দাবি পেশ করেছেন, আমি এই দাবির বরাদ্দের বিরোধিতা করে এবং কাটমোশনের সমর্থনে বক্তব্য শুরু করছি। মাননীয় মন্ত্রী যে বাজেট ভাষণ রেখেছেন তাতে বলছেন ২ হাজার সালের জন্য, সকলের জন্য স্বাস্থ্য, এই কথাটি তিনি খুব সুন্দরভাবে ছাপিয়ে দিয়েছেন। পশ্চিমবাংলার স্বাস্থ্য সম্বন্ধে বলতে গিয়ে তিনি অনেক সংখ্যা তত্ত্ব এখানে দিয়েছেন, কিন্তু আপনারা জানেন যে প্রদীপের নীচে যেখানে জমাট বাঁধা অন্ধকার সেই অন্ধকার থেকে আমাদের দৃষ্টিকে উনি চক্রান্ত করে সযত্নে সরিয়ে আনার চেষ্টা করছেন। কিন্তু আজকে পশ্চিমবাংলার সরকার এই যে লিস্ট দিয়েছেন, বই বার করেছেন, স্বাস্থ্য ও পরিবার, এই বইয়ের মধ্যে লিস্টে দেখলাম তাতে বলছেন এক নজরে পশ্চিমবাংলায় সরকার পরিচালিত কয়টা হাসপাতাল চিকিৎসা কেন্দ্র আছে, মাতৃমঙ্গল কয়টা আছে, এবং আরও বলেছেন কেন্দ্রীয় সরকার দিচ্ছে না, সীমিত ক্ষমতা, এই রকম অনেক কথা তারা বলেছেন। আমি মন্ত্রীকে অনুরোধ করব ৫০ বছর যদি পিছিয়ে যান সেই ১৯৪৩ সালের কথা বলছি বিফোর ইন্ডিপেন্ডেন্স, ভোর কমিটি সেই সময়ে যে সুপারিশ করেছিলেন তাতে কি দেখছি, আপনারা যেহেতু বলছেন ২ হাজার সালে সকলের জন্য স্বাস্থ্য সেই সময় তারা বলেছিলেন কোনও মানুষ পয়সার অভাবে চিকিৎসা না পেয়ে যেন না মারা যায়। গ্রামের ৫।৭ জনকে নিয়ে

হেল্‌থ কমিটি করতে হবে। এই কথা আজকে থেকে ৫০ বছর আগে তখন ব্রীটিশ শাসন ছিল সেই সময় এই কথা হয়েছিল কিন্তু দুর্ভাগ্যবশতঃ সেই জিনিস হয়নি। ভোর কমিটির যে মিনিমাম নিডসটা ফুলফিল করা দরকার ছিল সেটা করতে আপনারা ব্যর্থ হয়েছেন। ভোর কমিটির আরও সুপারিশ ছিল বিভিন্ন রোগের ব্যাপারে যেমন আই. ডি. টি. বি., ইনফেকশন ডিজিস এইগুলি রোধ করতে হবে, শহরে পানীয় জল সরবরাহ করতে হবে। যদিও এটা আপনার দপ্তর নয়, তবুও কিছুটা লিঙ্ক আছে, প্রতি গ্রামে পিউরিফাইড ওয়াটার সরবরাহের ব্যবস্থা হয়েছে কিনা দেখতে হবে। আজকে আপনারা অনেক কিছু বলছেন মিনিস্ট্রি অব হেল্‌থ বহু আগে বলেছিলেন আমাদের পশ্চিবাংলায় পাগলের সংখ্যা বেশি। আপনি এই বইটা পড়েন কিনা জানিনা, আমার মনে হয় রুলিং পার্টির অনেকে এর মধ্যে পড়ে। হাউসে যখন মেনশন হয়, কোয়েশ্চেন আওয়ার হয় তখন এই সমস্ত সদস্যারা কখনও বলেন হাসপাতালে ঔষধ নেই, বেডের মধ্যে কুকুর ঘুরে বেড়াচ্ছে, কুকুরে বাচ্চা টেনে নিয়ে যাচ্ছে, কুকুরের কামড়ের ঔষধ নেই, ডাক্তার নেই ইত্যাদি তারা বলেন। এই সমস্ত জিনিস তারা জিরো আওয়ারে বলছেন, মেনশনে বলছেন কিন্তু এরাই আবার বাজেট বক্তৃতার সময় বিতর্কে আলোচনা করার সময় দেখা যাচ্ছে তখন এরাই আবার সমর্থন করছেন। সেইজন্য আমার মনে হয় আমাদের পশ্চিমবাংলায় আরও ২।৪টি পাগলের হাসপাতাল বাড়ানো দরকার। মাত্র ৪টে আছে।

পশ্চিমবাংলায় কিন্তু এই হাসপাতালের সংখ্যা বাড়েনি। আজকে একটা কথা বলব, আজকে মেডিক্যাল কলেজের অবস্থা কি সেই সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষন করতে চাই। আপনি সব সময় বলেন বিনা চিকিৎসায় কাউকে মরতে দেব না। আমি ১৫.১০.৯২ তারিখের একটা ঘটনার কথা বলছি, শিশুটির নাম বাসু প্রধান, বয়স ১৩, সে মেডিক্যাল কলেজে ভর্তি হয়েছিল। সেখানে ডাক্তার এস. চক্রবর্তী, এম. বি. বি. এস, এম. এস, ডিপার্টমেন্ট অব থোরাসিক অ্যান্ড কার্ডিওলজি ডিপার্টমেন্ট, সেই ডাক্তার আউটডোর টিকিটের উপর সুপারিশ করেছেন টু আরেঞ্জ ফর ডোনেশন অব টুয়েলভ বোটলস্‌ অব রেয়ার গ্রুপ এ, পজিটিভ ব্লাড, অথবা ২০ হাজার টাকা। টু কিপ রেডি এবাউট টোয়েন্টি থাউজেন্ড টু প্রকিওর ড্রাগ ইত্যাদি, নট অ্যাভেলেবল টু পেসেন্ট এডমিটেড ইন ফ্রি বেড হসপিটালস্‌। আমার বক্তৃতার পর আমি কাগজপত্র সব আপনার কাছে দিয়ে আসছি। আর এদিকে আপনি বলছেন চিকিৎসার সবাই সুযোগ পাচ্ছে। এই হাসপাতাল সম্পর্কে আমার আরও বক্তব্য আছে, হাসপাতালের স্টাফ যারা মেডিক্যাল কলেজের কর্মচারী, তারা সুপারের কাছে এপ্লাই করেছে, আমরা মেডিক্যাল চতুর্থ শ্রেণীর কর্মচারিরা জানাচ্ছি, ভবিষ্যতে আমাদের ইজ্জৎহানির আশঙ্কা আছে। হাসপাতালের চতুর্থ শ্রেণীর যারা মেল স্টাফ আছে তারা আমাদেরকে বিরক্ত করছে। আমাদের কোনও সিকিউরিটি নেই। মহিলা স্টাফদের সিকিউরিটির সরকার কি ব্যবস্থা করেছেন? এই ব্যাপারে বহু ডেপুটেশন দেওয়া হয়েছে। আমি মেনশনে বলেছিলাম মেডিক্যাল কলেজের পাঁচটা ইনটেনসিভ কেয়ার ইউনিটের মধ্যে তিনটে খারাপ হয়ে গেছে, মাত্র দুটো ইউনিটের

মাধ্যমে কোনওরকম চিকিৎসা চলছে এবং অনেক পেসেন্টকে ফিরিয়ে দেওয়া হচ্ছে। আজকে মেডিক্যাল কলেজ হসপিটালের মেইন বিল্ডিং সম্পর্কে রিপোর্ট দেওয়া হয়েছে যে কোনও মুহূর্তে সেগুলো রশিদ খাঁনের বাড়ির মতো ভেঙ্গে পড়তে পারে। মেডিক্যাল কলেজের মেইন বিল্ডিং, শ্যামাচরণ ল' বিল্ডিং, নিউ সার্জিকাল ও. পি. ডি. বিল্ডিং সরকারের এই সমস্ত বিল্ডিংগুলোকে ইমিডিয়েটলি ডিমোলিশ করা উচিত নইলে বহু লোক মারা যাবে। আজকে পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা ফিরিয়ে আনবেন বলে আপনি যে প্রতিশ্রুতি দিয়েছেন, আমি বলতে বাধ্য হচ্ছি সরকার সাধারণ মানুষের চিকিৎসার কোনও সুযোগ-সুবিধা করতে পারেনি। শোভনদেববাবু বলেছেন অম্বরীশবাবু অসুস্থ হয়ে কোথায় গেছেন? না লন্ডন। কেন? এখানে কি চিকিৎসা হয়না? আপনাদের এক একজন মন্ত্রী অসুস্থ হয়ে কেউ লন্ডন যাচ্ছেন, কেউ মস্কো যাচ্ছেন। এদিকে আপনারা বলছেন পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা ভাল। কিন্তু নিজেরাই এদিকে চিকিৎসার জন্য বিদেশে যাচ্ছেন। পশ্চিমবাংলার স্বাস্থ্য বলে কিছু নেই। আমার নিজের কন্সটিটিউয়েন্সিতে হাসপাতালের কাজ বন্ধ হয়ে আছে। আজকে যেভাবে আপনি স্বাস্থ্য দপ্তরকে অবহেলা করছেন তার জন্য আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে স্বাস্থ্য দপ্তরের বাজেট সম্পর্কে আলোচনা এখানে হচ্ছে, এবং আমি বিরোধীদের বক্তব্য শুরু থেকেই শুনেছি। আমার এটা মনে হয়েছে যে আজকে এখানে রোগ নিরাময়ের বিষয়ে আলোচনা হচ্ছে। স্বাস্থ্য এবং পরিবারকল্যাণ এই বিষয়টা সম্পর্কে সামগ্রিক কোনও আলোচনা বিরোধীদের বক্তব্যের মধ্যে পেলাম না। শুধু কিউরেটিভ সাইডটাই বলে গেলেন। যদিও এটা স্বাস্থ্য বিভাগের একটা বিশেষ কাজ। কিন্তু সামগ্রিকভাবে স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ বিভাগের কাজ নয়।

[4-05 – 4-15 p.m.]

আমি আমার বক্তব্য শুরু করার আগে মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে কোটেশন আকারে বিশ্বস্বাস্থ্য সংস্থার সেক্রেটারি জেনারেল-এর যে বক্তব্যটি রেখেছেন তা হুবহু তুলে ধরছি। "এখনও আমরা অতিমাত্রায় রোগের চিকিৎসা বা রোগ বিস্তারের প্রতিরোধের ওপর গুরুত্ব আরোপ করে থাকি এবং কখনও সমস্যার মূল কারণগুলিকে চিহ্নিত করার কথা ভাবি না বা স্বাস্থ্য পরিচর্যা বিষয়ক পরিচিত পদ্ধতিগুলোর বাইরের সুযোগগুলোর সদ্ব্যবহারও করি না, জনস্বাস্থ্য বিষয়ক উদ্যোগগুলিতে চাই নতুন দৃষ্টিভঙ্গী এবং অগ্রগতির জন্য চাই জনস্বাস্থ্যকে অপরাপর গুরুত্বপূর্ণ বিষয়গুলোর সাথে একীকরণ।" স্যার, আমাদের বামফ্রন্ট সরকারের স্বাস্থ্য সম্পর্কিত পলিসির মধ্যে এই কথাগুলিররই প্রতিফলন আছে। আমরা একটা নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে চলেছি। এখানে জনস্বাস্থ্যের ক্ষেত্রে, রোগ প্রতিরোধের ক্ষেত্রে স্বাস্থ্য সম্পর্কিত যে সুযোগ তা গোটা ভারতবর্ষের স্বাস্থ্যের মানচিত্রে ভাস্বর হয়ে আছে। যে কোনও রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে স্বাস্থ্যের উন্নত সুযোগ রয়েছে। এই জায়গায় আমরা পৌঁছাতে পেরেছি শুধুমাত্র বিকল্প নতুন দৃষ্টিভঙ্গীর জন্য। মানুষের স্বাস্থ্য সম্পর্কিত চেতনা বাড়িয়ে,

প্রতিষেধক ব্যবস্থা নিয়ে অপুষ্টি দূর করার কর্মসূচি নিয়ে ওয়াটার কন্ট্রামিনেশন কমিয়ে স্বাস্থ্য সম্পর্কে আমরা একটা নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে চলছি। এর ফলেই আমরা এই জায়গায় আসতে পেরেছি। আমাদের নিশ্চয় আরও বেশি অগ্রসর হওয়া উচিত ছিল কিন্তু অগ্রসর হবার পথে প্রধান বাধা কি সেটা আমাদের গভীরভাবে উপলব্ধি করতে হবে। অনেকেরই ধারণা আছে যে স্বাস্থ্য হচ্ছে রাজ্য তালিকাভুক্ত বিষয় এবং বাস্তবেও তাই। কিন্তু স্বাস্থ্য বিভাগগুলি গোটা ভারতবর্ষ জুড়ে যে কাজকর্ম করে তার সমস্তটাই হচ্ছে কেন্দ্রীয় সরকারের নির্দেশিকা মেনে। কেন্দ্রীয় সরকারের নির্দেশিকার বাইরে [illegible] টাকাও খরচ করা যায় না। স্বাভাবিকভাবেই কেন্দ্রীয় সরকারের নীতি আমাদের বিকল্প চিন্তাকে বাধা দিচ্ছে। যেখানে আমরা টাকা খরচ করতে চাই সেখানে খরচ না করে কেন্দ্রীয় সরকারের নি[illegible] সেইমতো খরচ করতে হচ্ছে এবং সেই কাজ করতে আমরা বাধ্য হচ্ছি। এটা ওয়েস্টেজ ছাড়া আর কিছু নয়। এই প্রসঙ্গ বলতে গিয়ে আমি একটা দৃষ্টান্ত তুলে ধরতে চাই। এম. এন. পি.র যে কর্মসূচি, সেই কর্মসূচিতে বলা হচ্ছে যে সেভেন্থ অ্যান্ড এইটথ প্ল্যান পিরিওডের মধ্যে আমাদের পশ্চিমবঙ্গে প্রতি ৩০ হাজার মানুষ পিছু একটি করে নিউ পি. এইচ. সি হবে। যেটা এস. এইচ. সি. ছিল সেটা কনভার্ট হয়ে যাবে। সেভেন্থ অ্যান্ড এইটথ প্ল্যান পিরিওডের মধ্যে এরকম করতে হবে ২ হাজার ৩৩৪টি। তারপর প্রতি ৫ হাজার পপুলেশনের জন্য একটি করে সাব সেন্টার করতে হবে এবং আমাদের ১০ হাজার ২৩০টি সাব সেন্টারের জন্য বাড়ি নির্মাণ করতে হবে। প্রতি ১।। লক্ষ মানুষের জন্য একটি করে কমিউনিটি হেল্থ সেন্টার করতে হবে। P.H.C.-র স্টাফ প্যাটার্ন হবে সেটাও দিল্লি থেকে ঠিক করে দেওয়া হয়েছে। সেখানে একজন ডাক্তার থাকবেন, আউটডোর চলবে, দু-তিনটি ডায়েটরি, নন ডায়েটরি বেড থাকবে, দু-তিনজন প্যারা মেডিক্যাল স্টাফ থাকবে। এর ফলে আমাদের একটা পি. এইচ.সিতে শুধুমাত্র বেতন দিতেই লাগবে ৪ লক্ষ টাকা। কিন্তু এখানে সত্যিকারের কিউরেটিভ কাজ হবে না। বিরোধীপক্ষের বন্ধুরাও নিশ্চয় একমত হবেন যে প্রাইমারি হেল্থ সেন্টারে চিকিৎসা করাতে গেলে দেখা যায় যে সেখানে প্যাথলজিক্যাল টেস্টের ব্যবস্থা নেই, রেডিওলজিস্ট নেই, অন্যান্য ধরনের ইনভেস্টিগেশন হয়না এবং স্পেশ্যালিস্ট ডাক্তারও সেখানে নেই। এরজন্য তাদের গ্রাম থেকে শহরের হাসপাতালে এবং শহর থেকে মেডিক্যাল কলেজে আসতে হয়। ফলে মেডিক্যাল কলেজগুলিতে চাপ বাড়ছে। ফলে সেখানে না হচ্ছে প্রিভেনটিভ সাইডের কাজ, না হচ্ছে কিউরেটিভ সাইডের কাজ। এই নির্দেশিকা কেন্দ্রীয় সরকার তৈরি করেছেন। তারপর বলা হচ্ছে, দু-হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য। এটা প্রশান্তবাবুর কথা নয়, কথাটা এসেছে আলমাআটা কনফারেন্স থেকে। এবং এটা যদি করতে হয় তাহলে মেডিক্যাল স্টাফদের উপর আরও বেশি করে নির্ভর করতে হবে, প্রিভেন্সিভ সাইডটা আরও বেশি করে জোরদার করতে হবে। কতজনের রোগ হবে সেই রোগীদের চিকিৎসা সেটা যেমন একটা ব্যাপার, কিন্তু আমাদের মতো একটা দরিদ্র দেশে সেখানে যাতে রোগ সংক্রমন না হয়, রোগ যাতে প্রতিরোধ করতে পারি তার জন্য যে ব্যবস্থা, সেই ব্যবস্থাটাকে কেন জোরদার করতে পারব না, সেই বিষয়টা আমাদের আগামী দিনে স্বাস্থ্য সম্পর্কিত চিন্তা-ভাবনার মধ্যে

প্রধানত গুরুত্ব দেবার সরকার আছে। দ্বিতীয়ত আমি যে কথা বলতে চাই, এখন কেন্দ্রীয় সরকার এটা বলতে চাইছেন যে মাল্টি পারপাস সেটা আপনাকে তারা তুলে দেবেন, সি. এইচ. জি. তারা তুলে দেবেন। তারা নুতন করে প্যারা মেডিক্যাল স্টাফদের দিয়ে প্রিভেন্টিভ যে কাজটা হচ্ছিল, সেই কাজটার উপর গুরুত্ব দিতে চাইছেন না। গোটা ব্যাপারটাই হচ্ছে কিছু প্রতিষ্ঠান, এস্টাবলিশমেন্ট তৈরি করে দেওয়া, কতকগুলো স্ট্যাটিক ইউনিট তৈরি করে দেওয়া যা মানুষের কোনও কল্যাণে লাগবে না অথচ টাকা খরচ হয়ে যাবে। দ্বিতীয়তঃ কেন্দ্রীয় সরকারের যে ভ্রান্ত ভেষজ নীতি তার ফলে আজকে ওষুধের দাম কী হারে বাড়ছে, মানুষের নাগালের বাইরে চলে যাচ্ছে, জীবনদায়ী ওষুধ দুষ্প্রাপ্য হয়ে যাচ্ছে, এতে রাজ্য সরকারের করণীয় কিছু নেই। স্বাস্থ্য দপ্তরের সমালোচনা করতে গেলে এটাকে মাথায় রেখেই করতে হবে। কী ধরনের অবস্থার মধ্যে দিয়ে স্বাস্থ্য দপ্তরকে তার কাজকর্ম পরিচালনা করতে হচ্ছে। আর একটা কথা, আমাদের বিরোধী বন্ধুরা বললেন যে এই রাজ্যে নাকী বিনা পয়সায় চিকিৎসা ক্ষেত্রে মানুষ হয়রানি হচ্ছে চিকিৎসা পাচ্ছে না। গোটা ভারতবর্ষের যা তথ্য তা হচ্ছে আমাদের রাজ্য বাদ দিলে অন্য রাজ্যে শতকরা ২৪ জন মানুষ কিউরেটিভ যে সমস্ত প্রতিষ্ঠানগুলো আছে তার শতকরা ২৪টা হচ্ছে সরকারি প্রতিষ্ঠান তার মধ্যে আবার পেয়িং আছে। আর শতকরা ৭৬টা হচ্ছে সরকারি প্রতিষ্ঠান আর শতকরা ২৪টা হচ্ছে বেসরকারি প্রতিষ্ঠান। ভারতবর্ষের মধ্যে এমন একটা রাজ্যবিরোধী বন্ধুরা দেখাতে পারেন যেখানে বিনা পয়সায় চিকিৎসা আমাদের রাজ্যের তুলনায় বেশি হয়? ভারতবর্ষে এমন একটা দৃষ্টান্ত দেখাতে পারেন একটা পি. এইচ. সি., একটা এস. এইচ. সি.তে আউট ডোর-এ যত পেশেন্ট ভীড় করে অন্য কোনও রাজ্যে আছে যেখানে আউট ডোরে এত মানুষ চিকিৎসিত হয়? স্বাভাবিকভাবে আজকে আমাদের এখানে ফ্রি ট্রিটমেন্ট হচ্ছে না সেই ক্ষেত্রে মানুষ যে হয়রানি হচ্ছে এই কথাটা যে বলছেন এটা ঠিক নয়। যে টুকু ভীড় বাড়ছে মেডিক্যাল কলেজগুলো, বড় হাসপাতালগুলোর উপর চাপ বাড়ছে, সেটা কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতির জন্য। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাব যে সাবজেক্ট কমিটি কতকগুলো রেকমেন্ডেশন করেছিল, এই রেকমেন্ডেশনের মধ্যে ছিল মেডিক্যাল এডুকেশন সার্ভিস চালু করা। সেটা চালু করেছেন। রেকমেন্ডেশনের মধ্যে ছিল যে, এই যে ড্রাগ পার্চেজের ব্যাপারটা, এটাকে ডিসেনট্রালাইজ করা, সেটা তিনি করেছেন। রেকমেন্ডেশনের মধ্যে ছিল স্বাস্থ্য ব্যবস্থাটাকে ডেক্রাটাইজেশন করা এবং সেটাও গ্রহণ করা হয়েছে। আমরা এটা মনে করি, এটাই বাস্তব। একটা ব্লক লেভেলের হেল্‌থ সেন্টার, সেখানে ফিল্ড স্টাফ আর মেডিক্যাল এবং প্যারা মেডিক্যাল সব স্টাফ মিলিয়ে ১০০ জনের বেশি স্টাফ আছে, গোটা পশ্চিমবাংলাতে সরকারি দপ্তরে যারা কাজ করেন তার ওয়ান থার্ড হেল্‌থের কর্মী। এই কর্মীরা যারা ব্লক লেভেলে কাজ করেন, যারা সাবডিভিসন লেভেলে কাজ করেন বা ডিসট্রিক্ট লেভেলে কাজ করেন, এই কাজের সামগ্রিক তদারকির দায়িত্বটা থাকে সেই এলাকার ডাক্তারবাবুর। এখন এটা ঘটনা যে ডাক্তারদের মধ্যে একটা মানসিকতা তৈরি হয়েছে গ্রামে না যাবার ব্যাপারে। ডাক্তারবাবুরা সব সময় থাকতে পারেন না। অথচ পুরো সেই চাপটা কাজের চেকআপ করা যায় না। সেই কারণে যদি

পঞ্চায়েতকে যুক্ত করা হয়, মিউনিসিপ্যালিটিকে যুক্ত করা হয়, জনপ্রতিনিধিদের যুক্ত করা হয়, ফিল্ডে যারা কাজ করেন, যারা প্রিভেন্টিভ কাজটা মূলত করেন, মাল্টি পারপাস সেট আপের সঙ্গে যুক্ত, এই কাজকর্ম তদারকির জন্য, তাদের পরামর্শের জন্য যদি জন প্রতিনিধি এবং পঞ্চায়েত ব্যবস্থা এবং শহরাঞ্চলের ক্ষেত্রে মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন ইত্যাদিকে যুক্ত করা হয়, বিস্তৃতভাবে যে কাজটা হচ্ছে, আরও ভাল কাজ হলে। সেই রেকমেন্ডেশনটা আমাদের সরকার গ্রহণ করেছেন। তাদের গণতান্ত্রিকরণের যে দৃষ্টিভঙ্গী সেটা স্বাস্থ্যের ক্ষেত্রেও প্রয়োগ করেছেন, অভিনন্দন জানাই তার জন্য। আমি এই বাজেটকে সমর্থন করে বিরোধীদের আনা সমস্ত কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-15 – 4-25 p.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার স্বাস্থ্যমন্ত্রী স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের যে ব্যয়-বরাদ্দের দাবি এই হাউসে পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাটমোশন আনা হয়েছে তাকে সমর্থন করছি। এই বরাদ্দকে পশ্চিমবাংলার স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের বরাদ্দ না বলে—এর হেড লাইন হওয়া উচিত ছিল 'স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের কর্মচারিদের মাইনে দেওয়ার বরাদ্দ।' এখন আমাদের সামনে প্রশ্ন হচ্ছে, এই বরাদ্দকে আমরা সমর্থন করতে পারব, না পারব না। মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বিবৃতিতে অনেক কথাই বলেছেন এবং তিনি নিজে স্বীকার করেছেন যে, বাজেটের ৮৫% অর্থই কর্মচারিদের মাইনে দিতে খরচ করতে হয়। সরকার পক্ষের সদস্য মাননীয় অমিয়বাবু বললেন, 'পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার একটা নতুন ফিলোজফির ওপর দাঁড়িয়ে একটা নতুন স্বাস্থ্য নীতি গ্রহণ করেছে।' নতুন নীতিটা কি? প্রিভেনশন অ্যান্ড প্রোমোটিভ হেল্‌থ কেয়ার। তারজন্য কি বলছেন, না, নতুন কোনও হসপিটাল আর করার দরকার নেই। কোনও নতুন প্রাইমারি হেল্‌থ সেন্টার আর করার দরকার নেই। আমরা শুধু প্রিভেনশন অ্যান্ড প্রোমোটিভ হেল্‌থ কেয়ার-এর জন্য আমাদের সমস্ত অ্যাটেনশন দেব। আমি ঐ পর্যন্ত সমর্থন করি এবং আপনাদের সঙ্গে এক মত যে, স্বাস্থ্য দপ্তরকে শুধু কিউরেটিভ দেখলেই হবে না, প্রিভেনশন এবং প্রোমোটিভ হেল্‌থ কেয়ারের দিকটাও দেখতে হবে। কিন্তু আমাদের দেশে এখনও পর্যন্ত যে আর্থ-সামাজিক অবস্থা রয়েছে তার মাঝখানে দাঁড়িয়ে আপনি যদি বিশ্বাস করতে বলেন যে, শুধু প্রিভেনটিভ দিকটাই দেখব, হাসপাতাল, ডাক্তার, নার্স, ওষুধ আর দেব না, তাহলে আপনি খুব ভুল করবেন। আমি বিনীতভাবে আপনার কাছে নিবেদন করব, আপনি ঠিক করেছেন আপনি আর হাসপাতাল করবেন না, কিন্তু আপনাদের যে সমস্ত সদস্যরা এখানে সারা বছর ধরে হাসপাতাল নেই, ডাক্তার নেই, নার্স নেই, ওষুধ নেই বলে চিৎকার করেন তাঁরাই আজকে আপনার বাজেট বরাদ্দকে সমর্থন করে বলছেন, 'ডাক্তার আছে, নার্স আছে, ওষুধ আছে, হাসপাতাল আছে, আর হাসপাতাল করার দরকার নেই', আপনি তাঁদের জন্য অন্তত একটা হাসপাতাল করে দিন। এটাই আপনার কাছে আমার অনুরোধ। তাঁদের এই পরস্পর বিরোধী

বক্তব্য অসুস্থতারই লক্ষ্মণ। আমরা দেখছি বামফ্রন্ট সরকারের স্বাস্থ্য নীতি কন্ট্রাডিকশনে ভুগছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আমি আপনার কাছে ফিফ্‌থ রিপোর্ট অব দি সাবজেক্ট কমিটি অন হেল্‌থ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারের চার পৃষ্ঠার একটা জায়গা বিনীতভাবে নিবেদন করছি। এখানে বলা হয়েছে, 'The left Front Government had declared its emphasis on prevention and promotive health care. But the allocation of Budget does not corroborate the same proposition. আপনার বাজেট কিন্তু এ কথা বলছে না। যে ফিলোজফির কথা বলছেন তার জন্যও টাকার দরকার। সেই টাকা আপনার কোথায়? আমি আপনাকে বিনীতভাবে স্মরণ করতে বলছি, আপনি ১৯৯৩-৯৪ সালে আপনার কর্মচারিদের মাইনে বাদ দিয়ে নন্‌-প্ল্যান বাজেটকে ৪০ কোটি টাকা থেকে কমিয়ে ৮ কোটি টাকায় হাজির করেছেন। এই অবস্থার মধ্যে দিয়ে রাতারাতি সমস্ত মানুষ স্বাস্থ্য সম্পর্কে সচেতন হয়ে যাবে, আপনি তা করতে সক্ষম হবেন? পি. সি. সরকারের ম্যাজিকও তা পারবে না। আপনি পারবেন কিনা, আমার জানা নেই! এই জায়গায় দাঁড়িয়ে আমি আপনার সঙ্গে কনট্রাডিক্ট করছি, আপনার স্পিরিটকে আপনার বাজেট অ্যালোকেশন সমর্থন করছে না। এই প্রসঙ্গে আমার একটা কথা মনে পড়ে যাচ্ছে, একটা ছেলেকে নিয়ে তার বাবা ডাক্তারের বাড়ি গিয়েছিল, ডাক্তার বলেছিল তাকে ভাল খেতে দিতে হবে, ডিম ইত্যাদি খেতে দিতে হবে। তার বাবা ভাবল ডিম তো কেনা যাবে না, হাঁস কিনে নিয়ে যাই তাহলেই ডিম পাওয়া যাবে। কিন্তু টাকার অভাবে তার হাঁস কেনা হ'ল না, তার ছেলের আর ডিম খাওয়া হ'ল না। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী, আপনার অবস্থাও ঐ ছেলেটির বাবার মতো হয়েছে। টাকার অভাবে আপনার প্রিভেনটিভ অ্যান্ড প্রোমোটিভ হেল্‌থ কেয়ার স্কীম পুস্তকের মধ্যে লিখিত আকারেই থেকে যাবে, বাস্তবে কোনও দিনই কিছু হবে না। এই কথা বিনীতভাবে আমি আপনাকে বলছি। আমাদের যে ইন্সটিটিউশনগুলো এখনও বেঁচে আছে আ[illegible] বুঝতে পারছি না সেখানে ডাক্তার থাকবে না, নার্স থাকবে না, ওষুধ থাকবে না, তাহলে কি করে রাজ্যের মানুষ বাঁচবে, রোগ মুক্ত হবে! অসুস্থ মানুষদের চিকিৎসার এর পর কি অবস্থা হবে তা তো আমি বুঝতে পারছি না! একদমই মানুষ অসুস্থ হবে না, এ কথা তো ভাবা যায় না! আপনাকে আমি স্মরণ করিয়ে দিতে চাই, আমাদের মাস্টার মশাইরা আমাদের ছাত্রদের হসপিটালের ডেফিনিশন হিসাবে পড়াতেন, Hospital is a place where treatment and care of patient is made. ১৬ বছর একটানা ক্ষমতায় থাকার পর বামফ্রন্ট সরকারের রাজত্বে হাসপাতালগুলির ডেফিনেশন এইরকম করলে দাঁড়ায় Hospital is a place where, patients enter vertically and come back horizontally. রোগী ধরে ধরে নিয়ে যায়, তারপর কিছুক্ষন বাদে ডাক্তার নেই, ওষুধ নেই, বলো হরি হরি বল বলে শ্মশানে পৌঁছে দেয়। স্বাস্থ্য সম্বন্ধে সঠিক বর্ণনা এটাই দেওয়া যায়। আপনার ফিলোজফির সঙ্গে রোগ নির্ণয় করে রুগির সমস্যার সমাধান হয় না, প্রিভেনশন করতে হবে এটা ঠিকই। কিন্তু কোথায় সেটা টাকা? আপনি অর্থমন্ত্রীর সঙ্গে বসুন এবং বলুন আমি পশ্চিমবাংলায় এই স্বাস্থ্যনীতি চালু করতে চাই, আমাকে টাকা দিন। ৪০ কোটি টাকার জায়গায় ৮ কোটি টাকায়

নামিয়েছে। আপনি আপনার ফিলোজফিতে চলে যান, পশ্চিমবাংলায় মন্ত্রী হয়ে বসে থাকার দরকার নেই, এটা আমি বিনীতভাবে আবেদন করব। আমি আরও কয়েকটি কথা বলতে চাই, হাসপাতালের বাড়িগুলি ভেঙে গেছে। ডিপার্টমেন্ট এগুলি করতে পারবে না, পি. ডব্লু. ডি. করবে। আপনি জানেন, পশ্চিমবাংলায় কিছু কিছু হাসপাতাল আছে যেগুলি সরকার তৈরি করেনি, বেসরকারি প্রতিষ্ঠান করেছেন এবং সেগুলি সরকারি খরচায় চলে। পি. ডব্লু. ডি. বলছে, ঐ বিল্ডিংগুলি আমরা মেরামত করতে পারব না। এটা আনএথিক্যাল এই দিকটা দেখতে আমি আপনাকে বিনীতভাবে আবেদন করব। আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন হাসপাতালের বাড়িগুলি ... অবস্থার মধ্যে আছে। হাসপাতালে ইলেকট্রিক কানেকশন দেবার কথা বলছি। আপনি নিজে জানেন আপনার ডিপার্টমেন্ট এটা করতে পারে না, পি. ডব্লু. ডি. (ইলেকট্রিক্যাল) করে। একটা মেডিক্যাল হেল্‌থ সেন্টার অ্যাপ্লাই করার কত বছর বাদে সংবেদনশীল পাতার মতোন কবে সাড়া পাবে তা কেউ জানে না।

এবার আমি আমার এলাকার কথা বলছি। আমি বিনীতভাবে আবেদন করেছিলাম—হাওড়া জেলার শেষ প্রান্তে তিনদিকে নদী দিয়ে ঘেরা, মানুষের যাতায়াতের কোনও ব্যবস্থা নেই—৯ বিঘা জমি গ্রামীন হাসপাতাল করার জন্য ১৯৮৩ সালে আবেদন করা হয়েছিল। রেজিস্ট্রিকৃত দলিল-এর কপি ডিপার্টমেন্টকে দিয়েছি, হাত জোড় করে আমি অনুরোধ করেছিলাম যে এই ব্যাপারে একটু দেখুন গ্রামের মানুষ যাতে চিকিৎসার সুযোগ পায় আপনার ফিলোজফির সঙ্গে একমত হয়েও যে অতগুলি সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার করে কিছু হবে না। একটা গ্রামীন হাসপাতালের জন্য শ্যামপুর ২ নম্বর ব্লকে ৯ বিঘা জমি রেজিস্ট্রি করে দেওয়া হয়েছে। আমি বিধানসভার সদস্য হওয়ার পর শ্যামপুর ১ নম্বর ব্লকের ১২ বিঘা কতজমি বিনা-খরচায় আপনার সি. এম. ও. এইচের কাছে লিখে দিয়েছে একজন লোক। তিনি বলেছেন, আমি ১২ বিঘা জমি দান করব যদি আমার এলাকায় হাসপাতাল হয়, তাসত্ত্বেও কিছু হচ্ছে না। তাই বলছি, আর কিভাবে সাহায্য করলে আপনারা অনুকম্পা করবেন সেটাই বিনীতভাবে জানতে চাই। স্বাস্থ্য বাজেটে আপনি বড় বড় কথা বলেছেন। মাননীয়া সদস্যা অনুরাধাদেবী বললেন ডিসেন্ট্রালাইজেশন করেছেন। আমি দু-দুবার জেলা পরিষদের সদস্য ছিলাম। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী জেনে রাখুন, হাওড়া জেলা পরিষদের সভাধিপতি গত ৮ বছরে একটাও মিটিং ডাকেননি স্বাস্থ্য সম্বন্ধে আমাদের কি হবে। ব্লক লেভেলে এম. এল. এরা মেম্বার। আমি দায়িত্ব নিয়ে বলছি, শ্যামপুর ব্লক ১ এবং ২তে একটাও মিটিং হয়নি, অথচ বলছেন আপনাদের আমলে ডিসেন্ট্রালাইজেশন অব পাওয়ার করেছি, আমরা সমস্ত শেয়ারের অংশীদার হচ্ছি। আমি বলব, না। শ্যামপুর ২ নম্বর ব্লকে প্রাইমারি হেল্‌থ সেন্টার আছে। এম. এল. এরা মেম্বার। গভর্নমেন্টের সার্কুলার অনুযায়ী শ্যামপুর ১ নম্বর ব্লকে একটাও মিটিং হয়নি, অথচ আপনারা ডিসেন্ট্রালাইজেশন অব পাওয়ারের কথা বলছেন। খাতায়-কলমে রেকর্ড পাওয়া যায়, পারসেন্টেজ রেকর্ড আছে, মৃত্যুহারের রেকর্ড পাওয়া যাবে, কিন্তু বাস্তবে কতখানি সত্য তা আপনি অনুধাবন করবেন। আমি আর একটা ব্যাপারে

আপনাকে অনুরোধ করছি, যেটা বাঙালীর লজ্জা, সাধারণ মানুষ চোখ দেখাতে মাদ্রাজের শঙ্কর নেত্রালয়ে যাচ্ছে, ভেলোরে যাচ্ছে, দিল্লিতে যাচ্ছে, এটা বাঙালীর লজ্জা। সমস্ত ক্ষমতা দিয়ে কিভাবে অনুরোধ করা যায় দেখুন। মাদ্রাজে গিয়ে বাংলার সুনাম এবং মর্যাদা যাতে না হানি হয় সেটা দেখবেন। এই বাজেটে সেই পরিস্থিতি সৃষ্টি করতে পারেননি বলে আপনার ব্যয়-বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের আনীত কাট-মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-25 – 4-35 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বাজেট, ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে সমস্ত কাটমোশন দেওয়া হয়েছে সেগুলির সমর্থনে আমার বক্তব্য রাখব। প্রথমত আজকে বাজেট সম্পর্কে আমি বলব, মাননীয় মন্ত্রী মহাশয় নিজেই তাঁর দপ্তরের দুরবস্থার কথা স্বীকার করেছেন। তিনি তাঁর বাজেট ভাষণে বলেছেন বাজেটের যে সামান্য ব্যয়-বরাদ্দ তারও আবার শতকরা ৮৫ ভাগ শুধু বেতন এবং এস্টাবলিস্টমেন্ট খরচ চার্জ তাতে চলে যায়, মাত্র ১৫ পারসেন্ট থাকে। ঐ ৩৬, ১৮ এবং ১২ কোটি টাকা অর্থাৎ ওষুধের জন্য ৩৬ কোটি ১৮ কোটি পন্য ইত্যাদির জন্য এবং ১২ কোটি টাকা চিকিৎসার অন্যান্য সাজ-সরঞ্জাম এর জন্য আছে, ফলে বুঝতে পারা যায় চিকিৎসার কি অবস্থা। উনি বলেছেন এই প্রেক্ষাপটে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য ব্যবস্থার কথা আপনাদের বিচার করতে হবে। প্রাইস ইনডেক্স বেড়েছে, যে ভাবে বেড়েছে সেভাবে ইমপ্রেশন হয়েছে, তাতে বিচার করলে স্বাস্থ্য বাজেট কেন কমেছে এবং পারসেন্টেজের হিসাবে অ্যালোকেশন যেটা সেটা করার ফলে এইরকম একটা বাজেট ব্যয় বরাদ্দ যেখানে প্রথমে উনি স্বীকার করেছেন, উনি বলেছেন এবারে ১৯৯৩-৯৪ সালে নূতন কোনও স্বাস্থ্য কেন্দ্র তাঁর সরকার খুলেছেন না, কোনও প্রস্তাব নেই। তার মানে স্বাস্থ্য এবং চিকিৎসার পরিষেবা আজকে বামফ্রন্ট সরকারের আমলে কোনও জায়গায় এসে দাঁড়িয়েছে। নূতন তো দূরের কথা একজিসটিং যেটা আছে সেটাকেও তাঁরা রক্ষা করতে পারছেন না। কয়েক বছর আগেও আমি আমার কেন্দ্রের কথা বলেছি, আজ বোধহয় ১০ বছর হয়ে গেল সেখানে একটা হেল্‌থ সেন্টার ছিল, সেই হেল্‌থ সেন্টারের বিল্ডিং ওনার উদ্বোধন করার কথা ছিল, উদ্বোধন করার আগেই সেই বিল্ডিং ভেঙ্গে গেল। ডাক্তার যায়নি, স্টার্ট করেননি, ফলে উদ্বোধনের আগেই তার ভগ্নদশা, এই হচ্ছে স্বাস্থ্য দপ্তরের অবস্থা। তারপর আমার পাশে যিনি বসে রয়েছেন এঁর কুলতলি বিধানসভা কেন্দ্রে ব্লক হাসপাতালটি বন্ধ করে দিতে হবে এবং সাউথ ২৪ পরগনার চিফ মেডিক্যাল অফিসার এস. ও. এস. পাঠিয়েছেন বলেছেন under the circumstances you are requested to look into the matter personally and take necessary action so that the repair of the hospital building and staff quarters as may be undertaken by the concerned executive engineer on emergency basis and may be completed within two months i.e. before the monsoon. Otherwise permission may kindly be given to the

undersigned to close the said hospital. কুলতলি ব্লক হাসপাতালের কি অবস্থা। এক বছর আগের চিঠির কথা বলছি। এই অবস্থা হয়েছে, হাসপাতাল বন্ধ হয়ে যাবে, পশ্চিমবঙ্গের স্বাস্থ্য পরিষেবা আজকে এইরকম একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে। অথচ ১৬ বছরের বামফ্রন্ট সরকারের রাজত্বে এই স্বাস্থ্য পরিষেবার ক্রমাগত অবনতি হচ্ছে। পশ্চিমবঙ্গে আজকে কোনও হাসপাতালে চিকিৎসার জন্য কোনও অষুধ নেই। ধরতে গেলে সরকারি হাসপাতালগুলি এখন নার্সিং হোমে পর্যবসিত হয়েছে। নার্সিং হোমে ভর্তি হলে যেমন ওষুধপত্র কিনে দিতে হয়, সেইরকম হাসপাতালগুলিও আজকে ব্লাড, ওষুধপত্র সব কিনে দিতে হচ্ছে। কুকুরের কামড়ের ওষুধ ইত্যাদি পর্যন্ত এখনও হাসপাতালে পাওয়া যায় না, এইরকম একটা অবস্থা দাঁড়িয়েছে। তার উপর গত বছর ১লা নভেম্বর থেকে হাসপাতালের সর্বক্ষেত্রে চার্জ বৃদ্ধি করা হয়েছে। আমি তাঁকে জিজ্ঞাসা করতে চাই, তিনি একটি প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, এই যে চার্জ বৃদ্ধি করা হচ্ছে তার থেকে যে আয় হবে তার ৫০ পারসেন্ট টাকা রুর‍্যাল হাসপাতালগুলির হাতে তুলে দেওয়া হবে, সেই প্রতিশ্রুতি পালন করবার ক্ষেত্রে কতদূর এগিয়েছেন আশা করি, জবাবি ভাষণে এর জবাব আপনি দেবেন। হাসপাতালগুলিকে আজকে এমন একটা দুরবস্থা যার উল্লেখ এখানে করা হয়েছে। একটা মর্মান্তিক ঘটনা, এটা বিচ্ছিন্ন ঘটনা নয়, একটি ছোট মেয়ের শ্বাসনালীতে একটা কলমের খাপ ঢুকে গেছে, কিন্তু সেটা বের করবার মতো কোনও যন্ত্র নেই মেডিক্যাল কলেজের মতো একটা হাসপাতালে, এস. এস. কে. এম. হাসপাতালে মন্ত্রী আছে কিন্তু তার লাইট ফোর্স নেই—অদ্ভুত ব্যাপার! অথচ ঐসব হাসপাতালে এসব যন্ত্র রাখা এসেনশিয়াল। এই সেদিন পাঁপড়ির বাবা সাটল্ ককের মতো ১২ ঘন্টা ধরে এই হাসপাতাল থেকে ঐ হাসপাতাল ছোটাছুটি করেছেন, কিন্তু প্রতিকার পাননি। তারপর ক্যালকাটা হসপিটালে গিয়ে চিকিৎসা বিভ্রাট হয়ে গেল—মেয়েটি মারা গেল। আজকে হাসপাতালগুলির ক্ষেত্রে কি অপদার্থ—ইমারজেন্সি ওয়ার্ডে যে সমস্ত যন্ত্রপাতি নেসেসারি সেগুলো পর্যন্ত কেনা হচ্ছে না, যেগুলো আছে সেগুলোও অচল হয়ে রয়েছে। এ-সম্পর্কে আপনার ডিপার্টমেন্ট, আপনার হসপিটাল অথরিটি কি করছেন? ঐ মেয়েটির মৃত্যুর জন্য আপনার দপ্তর দায়ী নয়? এর নৈতিক দায়িত্ব আজকে আপনারা অস্বীকার করতে পারবেন? এই হচ্ছে হসপিটালগুলির সরি স্টেট অব অ্যাফেয়ার্স, এই হচ্ছে আপনার প্রশাসনে অবস্থা। আপনি আবার একটা সিদ্ধান্ত নিতে চলেছেন—হাউস-স্টাফশিপ তুলে দিতে চাইছেন—টুফোল্ড হ্যাজার্ড। আজকে যে সমস্ত সরকারি মেডিক্যাল হসপিটালগুলি রয়েছে তার চিকিৎসা-ব্যবস্থা রক্ষা করছেন হাউস-স্টাফরা। তারা ২৪ ঘন্টা ধরে সেখানে সার্ভিস দিয়ে যাচ্ছেন। ক্ল্যারিক্যাল ক্লাস করবার পর হাউস-স্টাফরা অভিজ্ঞ ডাক্তারদের তত্ত্বাবধানে থেকে এক বছর ধরে অভিজ্ঞতা সঞ্চয় করেন এবং তারপর তারা চিকিৎসা প্র্যাকটিস করতে যান। কিন্তু আজকে এই হাউস-স্টাফশিপ তুলে দিতে চাইছেন। এর ফলে তারা অভিজ্ঞ ডাক্তারদের অধীনে থেকে অভিজ্ঞতা সঞ্চয়ের সুযোগ থেকে বঞ্চিত হবেন। ফলে তারা যখন চিকিৎসা করতে যাবেন তখন তাদের হাতে বহু মানুষের প্রাণ যাবে। এই যে ইরেসপনসেবল্ সিদ্ধান্ত নিতে চলেছেন, আপনারা বলছেন এটা নিতে সুপ্রিম কোর্ট বলেছেন। সুপ্রিম কোর্ট আপনাদের এইরকম

বলেছেন কি যে হাউস-স্টাফশিপ তুলে দিতে হবে? আজকে ডাক্তার-ইন্টারনিরা সঙ্গত কারণেই মুভমেন্ট করছেন। ডাক্তাররা তাদের নিজেদের স্বার্থে এই আন্দোলন করছেন না, যাতে পশ্চিমবঙ্গের চিকিৎসা-ব্যবস্থায় চরম বিভ্রাট না আসে তারজন্য রাজ্যবাসীর স্বার্থে এটা তারা করছেন। সুতরাং অত্যন্ত দায়িত্ব নিয়ে বিষয়টা বিবেচনা করা দরকার। এবং আমি আশা করি এই ব্যাপারে আপনি আপনার বাজেট ভাষণে বলবেন। এই রকম সর্বনাশা সিদ্ধান্ত যা রাজ্য

[4-35 – 4-45 p.m.]

সরকার নিতে চলেছেন বলে আমরা শুনেছি, সেই সিদ্ধান্ত থেকে বিরত থাকবেন এবং হাউস স্টাফ-শিপ ব্যবস্থা যেটা ছিল সেটাকে অব্যাহত রাখবেন। যেটুকু চিকিৎসা-ব্যবস্থা আছে সেটাকেও ভেঙ্গে দেবেন না। আজকে অনেক কথা বলা হয়েছে কিন্তু চিকিৎসার কি উন্নতি হয়েছে? আপনার রাজত্বে এই আন্ত্রিক রোগ হচ্ছে তার জন্য মিনিমাম যে ব্যবস্থা নেওয়া দরকার তার কোনও কিছু করা হল না। প্রতি বছর গ্রীষ্মকালে এই রোগ হবে, হাজার হাজার মানুষ এতে আক্রান্ত হবে, অসংখ্য মানুষ মারা যাবে, মৃত্যুর সংখ্যা দিনের পর দিন বাড়বে, অথচ এর প্রিভেনশনের জন্য সরকার থেকে কি করা হয়েছে? আন্ত্রিক রোগ চিকিৎসার জন্য আপনারা কি করেছেন? এটা একটা মারাত্মক অবস্থা যে এক লক্ষ লোক আন্ত্রিক রোগে আক্রান্ত হল এবং এক হাজারের মতো মারা গেল। কলকাতা শহরের উপরে ১৫০ জনের মতো লোক মারা গেল। এটা যখন মহামারির আকার নিতে চলেছে সেখানে সরকার থেকে কি ব্যবস্থা নিয়েছেন? প্রতিবছর আন্ত্রিক রোগে মানুষ আক্রান্ত হবে, মারা যাবে, আর সরকার সেখানে নীরব দর্শক হয়ে বসে থাকবে। আজকে একটা সভ্য জগতে লক্ষ লক্ষ লোক আন্ত্রিক রোগে আক্রান্ত হবে, শত শত মানুষ মারা যাবে, এটা কি হয় একটা স্বাস্থ্য দপ্তর থাকতে? আমাদের এখানে ম্যালেরিয়া ইরাডিকেট হয়েছিল, সেটা আবার ফিরে এসেছে। আপনারা মিনিমাম কতগুলো জিনিস করেছেন, প্রিভেনটিভ মেজার স্কীম নিয়েছেন, ইরাডিকেশন স্কীম নিয়েছেন, এগুলি ভাল করেছেন। আজকে এগুলির বিচার করা দরকার। আজকে দুর্নীতির প্রশ্ন মারাত্মকভাবে দেখা দিয়েছে। আপনি হাসপাতালের চার্জ বাড়িয়েছেন। আপনি জনসাধারণের উপরে নুতন করে একটা বোঝা চাপিয়ে দিয়েছেন। অথচ হাসপাতালের দুর্নীতি, অপচয় এগুলি বন্ধ করা হচ্ছে না। আজকে শুধু হাসপাতাল নয়, সর্বস্তরে এই দুর্নীতি ভরে গেছে। আপনি এই দুর্নীতি কোথা থেকে বন্ধ করবেন? কারণ আজকে সর্ষের মধ্যে ভুত আছে। আজকে গোটা পলিসির মধ্যেই ত্রুটি আছে। আমরা দেখছি যে মেডিক্যাল ছাত্র ভর্তি করার জন্য মুখ্যমন্ত্রীর কোটা আছে। এতটুকু ডেমোক্রাটিক চিন্তা-ভাবনা থাকলে এটা কি রাখা উচিত? চিফ মিনিস্টার কোটা থাকার কোনও জাস্টিফিকেশন আছে আজকে যেখানে হাজার হাজার ছাত্র যাদের মেরিট আছে তারা নির্দিষ্ট আসনে ভর্তি হতে পারবে না, সুযোগ পাবে না, আর তাদের থেকে কম মেরিটের ছেলেরা মুখ্যমন্ত্রীর কোটার সুযোগ নিয়ে মেডিক্যাল ছাত্র হিসাবে ভর্তি হবে—এর কি জাস্টিফিকেশন আ.ছে ·নার কাছে আমি প্রশ্নোত্তরে জানতে চেয়েছিলাম যে কি ভাবে এই কোটা পূরণ হয়. আমাকে জানানো হল যে মুখ্যমন্ত্রীর

ডিসক্রিয়েশনের উপরে এই কোটা পূরণ করা হয়। আপনি বলতে পারেন যে এটা আগে থেকে ছিল। কিন্তু আপনারা এখানে ১৬ বছর আছেন, এই রকম অগণতান্ত্রিক একটা ব্যবস্থা, একটা সিস্টেম কেন এখনও বহাল রয়েছে? কাজেই এইভাবে স্বজন-পোষণ করা হচ্ছে, দলবাজী চলছে। ১৬ বছর আপনারা আছেন, এখন চিফ মিনিস্টারের কোটা রাখার কি জাস্টিফিকেশন আছে? ফলে কোনও তফাৎ দেখছি না। আগে ওরা এটা রেখেছিল, এখনও সেটা চলছে। আবার কিছু কোটা বাড়ছে—১০টা না ১৫টা। ফলে আজকে এই জিনিস চলছে।

আজকে এখানে এখন আমি যে কথা বলব সেটা অত্যন্ত মানবিক দিক থেকে দেখা দরকার। মানকুন্ডুর মেন্টাল হসপিটাল পশ্চিমবাংলার দীর্ঘদিনের একটা মেন্টাল হসপিটাল। সুদীর্ঘ ৫১ বছরের এই মেন্টাল হসপিটাল। এই মেন্টাল হসপিটালে ম্যানেজমেন্ট ১৯৮২ সাল থেকে সরকার হাতে নিয়েছে। এখানে যে অব্যবস্থা ছিল সেটা দূর করবার জন্য এই হাসপাতাল নিয়েছে সরকার। আজকে এই মানসিক হাসপাতালের অবস্থাটা কি? এটা ১৮০টি বেড সম্পন্ন মেন্টাল হসপিটাল, এখানে বিভিন্ন জেলা থেকে ব্যাপক সংখ্যক রোগি আসে। কিন্তু এটা হাসপাতাল না নরককুন্ড সেটা বোঝা যায় না। এখানে যে পথ্য দেওয়া হয় সেটা মানুষ গ্রহণ করবার মতো নয়, হিউম্যান কনজামসানের মতো নয়। ঘরগুলি ভেঙে এমন অবস্থায় দাঁড়িয়েছে যে বৃষ্টি হলে জল আর ছাদে থাকে না, সমস্ত বেডের উপর এসে পড়ে। বেডগুলির কোনও বিছানা নেই। ওরা মানসিক রোগগ্রস্ত, ওদের বলবার মতো অবস্থা নেই। ওদের এই রকম অবস্থায় থাকতে হচ্ছে। এটা একেবারেই অমানবিক, অমানসিক। প্রায় ১১ বছর আপনার সরকার এটার দায়িত্ব গ্রহণ করেছে, যে অবস্থায় ছিল তার চেয়ে আরও অবস্থা খারাপ হয়ে গিয়েছে। অন্তত মানবিক দিক থেকে এই ব্যাপারে ভাবা দরকার। কারণ ওরা মানসিক রোগগ্রস্ত, ওরা কথা ব্যক্ত করে সমস্ত কিছু ব্যক্ত করার মতো অবস্থায় নেই। এই রকম একটা মানসিক হাসপাতাল তাকে নরককুন্ডে পরিণত করে রেখেছেন। আমি বিভিন্ন সময় ওদের বক্তব্য নিয়ে আপনার কাছে হাজির হয়েছি, অনেক ডেপুটেশন দিয়েছি, আপনি কার্যকর ব্যবস্থা নিতে পারেননি। এই বিষয়গুলি আপনার দেখার প্রয়োজন আছে। আজকে আপনার হাসপাতালগুলোতে এক্স-রে মেশিনগুলি অকেজো হয়ে পড়ে আছে, বেশিরভাগ হাসপাতালে অ্যাম্বুলেন্স নেই। এইরকম একটা অবস্থায় হাসপাতালগুলি রয়েছে। আজকে হাসপাতালগুলি ঔষধ সরবরাহ অপ্রতুল। আপনার সাবজেক্ট কমিটির যে রিপোর্ট, কমিটির চেয়ারম্যান গৌরী দত্ত মহাশয় যে রিপোর্ট দিয়েছেন তাতে বলছেন যে সরকারি হাসপাতালগুলিতে ঔষধ সরবরাহ করবার যে প্রয়োজন তার এক তৃতীয়াংশ ঔষধ আসে না।

**(এইসময় লাল বাতি জ্বলে ওঠে)**

এটা আমার কথা নয়, আপনার সাবজেক্ট কমিটি এই রিপোর্ট দিচ্ছে। বাকি ঔষধটা কোথা থেকে আসছে? সেটা রোগিদের কিনে নিতে হচ্ছে। ফলে হাসপাতালগুলি এইরকম ভাবে ক্রমাগত নার্সিং হোমে পর্যবসিত হতে চলেছে। আজকে যারা চিকিৎসা নিতে যাচ্ছে

তাদের সমস্ত ব্যয়ভার বহন করতে হচ্ছে।

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়, পরবর্তী বক্তা বক্তব্য রাখতে আরম্ভ করেন)**

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে সমর্থন করে, বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। আমার সময় অতি অল্প, এই বিরাট স্বাস্থ্য ব্যবস্থার উপরে বলতে গেলে অনেক কিছু বলতে হয়। বিরোধীরা নানাভাবে কথা বললেন, নানা সমালোচনা করলেন। কিন্তু কথা হচ্ছে এই বিষয়টা ভালভাবে বুঝতে হবে। বিরাট স্বাস্থ্য ব্যবস্থা নিয়ে বলা হচ্ছে, ব্যাপক স্বাস্থ্য ব্যবস্থা সম্বন্ধে বলা হচ্ছে, সেখানে নানাদিক চিন্তা করে নানা দৃষ্টিকোন থেকে বিবেচনা করে এই ব্যাপারে বলতে হবে।

[4-45 – 4-55 p.m.]

বিরোধীপক্ষের মাননীয় সদস্য মানিক ভৌমিক একটা কথা বললেন যে তাঁর এলাকার একটি শিশু স্বাস্থ্যকর্মীদের ত্রুটির জন্য মারা গেছে, তার কোনও চিকিৎসা হয়নি। আমি তাঁকে বলব যে, মেদিনীপুরে খেজুরি থানার অন্তর্গত 'অজয় হাসপাতাল' যেটি আছে, সেখানে স্বাস্থ্যকর্মীর ত্রুটির কথা আমি যখনই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে তুলে ধরেছি, তিনি তখনই স্বাস্থ্য দপ্তরের সি. এম. ও. এইচ.কে দিয়ে তার ব্যবস্থা নিয়েছেন। সেই স্বাস্থ্যকর্মীর শাস্তি হয়েছে। এটি একটি নজির। আমি বলব যে আপনারা সবাই সহযোগিতা করুন। ত্রুটি-বিচ্যুতির কথা স্বাস্থ্যমন্ত্রীর কাছে তুলে ধরুন, তার প্রতিবিধান নিশ্চয়ই হবে। কারণ তার নজির আমি দেখেছি, তিনি এটি করেছেন। জেলা স্বাস্থ্য ব্যবস্থা বা যে কোনও ব্যবস্থার কথা বলতে গেলে, আমরা যারা এখানে বলছি, প্রথমে কেন্দ্র-রাজ্য সম্পর্ককে ঠিক রাখতে হবে। তার পরিপ্রেক্ষিতেই নানা জিনিস, এটা চিন্তা করতে হবে। কিন্তু দেখা যাচ্ছে যে কেন্দ্র-রাজ্য সম্পর্কের ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী যেভাবে দাবি করেছেন সেইভাবে তা হয়নি। কেন্দ্রের যে স্বাস্থ্যনীতি, যাঁরা এটা ঠিক করছেন, সেটা প্রত্যেক রাজ্যই মেনে নিতে বাধ্য। সেই পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গে হাসপাতাল ব্যবস্থা নতুন করে করতে গেলে, নতুন করে কিছু গড়তে গেলে বাধা রয়েছে। পরিকাঠামোর ক্ষেত্রে আর্থিক এবং অন্যান্য নানা বাধা আছে, এটা আমাদের অবশ্যই বুঝতে হবে। এটা অবশ্যই বোঝা দরকার। আমি একটি নমুনা দিচ্ছি। কেন্দ্রীয় স্বাস্থ্যনীতিকে মেনে নিতে হয় বলেই আজকে একটি জিনিস দেখা যাচ্ছে.যে, বি. পি. এইচ. সি. কে• রুর‍্যাল হসপিটালে আপ-গ্রেডেড করা যাবে না। বি. পি. এইচ. সি.কে রুর‍্যাল হসপিটাল আপ-গ্রেডেড করার কথা হয়ত মন্ত্রী মহাশয় মনে করছেন, সেটা তিনি করতে পারবেন না। রুর‍্যাল হাসপাতালকে অন্য কিছু তিনি করতে পারবেন না। অতএব, এই ধরনের একটা যে ব্যবস্থা রয়েছে এতে আমাদের আশ্চর্য হয়ে যাবার কিছু নেই। এখানে এড্‌স রোগের ব্যাপারে ওয়ার্ল্ড হেলথ সংস্থার সাহায্য নিয়ে মন্ত্রী মহাশয় যে কাজ করেছেন তাতে প্রশংসা করতে হয়। এই ধরনের আশ্চর্যজনক রোগের প্রতিরোধের জন্য—সারা পশ্চিমবঙ্গে এই রোগের

সঞ্চার হয়েছে তার বিরুদ্ধে—তাঁর পদক্ষেপ প্রশংসনীয়। পশ্চিমবঙ্গের কোস্টাল বেরিলিতে—খেজুরি এবং রামনগর প্রভৃতি অঞ্চলে ফাইলেরিয়া দেখা দিয়েছে। এই রোগের ব্যাপারে বিশেষ ব্যবস্থা গ্রহণ করা দরকার। এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলো আনা হয়েছে তার সমর্থনে কয়েকটি কথা বলতে চাই। এই স্বাস্থ্য দপ্তর নিয়ে আলোচনা করতে গিয়ে আমাদের পক্ষ থেকে একের পর এক বিভিন্ন দৃষ্টান্ত তুলে ধরে বর্তমানে স্বাস্থ্য দপ্তরের অবস্থাটা কি, এই দপ্তরের চিকিৎসা ব্যবস্থাটা কি, কোনও জায়গায় এসে দাঁড়িয়েছে তা আলোচনা হয়েছে। সেই আলোচনায় আঘাতপ্রাপ্ত হয়ে শাসকদলের সদস্যরা এর পরে যাঁরা বলতে উঠেছেন তাঁরা কেন্দ্রের নীতিকে দায়ী করে স্বাস্থ্য দপ্তরের অব্যবস্থার কথা পরোক্ষে স্বীকার করে নিয়েছেন।

আমাদের কংগ্রেসিদের সময়ে আমাদের একটা দৃষ্টিভঙ্গী ছিল বলেই আমরা ১৯৭২-৭৭ সাল পর্যন্ত জনকল্যাণমূলক কাজ হিসাবে রোগ প্রতিরোধের জন্য প্রতিষেধক ব্যবস্থা হিসাবে সাব-সেন্টার তথা সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার এবং প্রাইমারি হেল্‌থ সেন্টার তৈরি করেছিল। এবং পরবর্তীকালে পরবর্তী ধাপে মহকুমা স্তরে মহকুমা হসপিটাল ছিল। অথচ মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আজকে দীর্ঘদিন অর্থাৎ ১৬ বছর ধরে স্বাস্থ্যমন্ত্রী হয়ে বসে রয়েছেন কিন্তু রোগ প্রতিরোধ করার ক্ষেত্রে কি ব্যবস্থা নিয়েছেন? আজকে সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারগুলি স্বাস্থ্যনীতি পরিবর্তনের ফলে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরিত করা হয়েছে। সেগুলোই ব্লক লেবেলে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হিসাবে রূপান্তরিত করা হয়েছে। কিন্তু তথাপি গ্রামাঞ্চলে মানুষেরা তাদের চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। একটার পর একটা হেল্‌থ সেন্টার কংগ্রেসি আমলে তৈরি হয়েছিল কিন্তু সেগুলোর আর রিপেয়ার হয়নি। ফলে সেগুলো ভেঙ্গে পড়ছে। আকাশ থেকে জল পড়লেই ঘরে জল ঢুকছে, তারপর হাসপাতালে ডাক্তার নেই, সুতরাং এমন একটা অবস্থার মধ্যে দিয়ে স্বাস্থ্য দপ্তর চলছে। মাননীয় অনুরাধাদেবী বললেন যে আমাদের রাজ্যে নতুনভাবে চিকিৎসা চালানোর চেষ্টা করছেন। কিন্তু হসপিটালগুলোর যে অবস্থা তাতে আপনারা নতুন কি পদ্ধতি গ্রহণ করছেন আমাদের জানা নেই। আপনার ডবল স্ট্যান্ডার্ড অব এডুকেশন বন্ধ করতে হবে। আজকে ডবল স্ট্যান্ডার্ড অব এডুকেশন আপনাদের বন্ধ করতে হবে। গ্রামবাংলার হাসপাতালগুলোর কি অবস্থা। সেখানে এম.বি.বি.এস ডাক্তাররা গ্রামে কতটুকু যান? সেখানে ডাক্তাররা চিকিৎসা করেন না কয়েকজন হাতুড়ে ডাক্তার অফিসিয়াল স্ট্যাম্প দিয়ে গ্রামের মানুষের চিকিৎসা করছে। এবং এইভাবে গ্রামের মানুষরা তাদের কবলে পড়ছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ঢাকঢোল বাজিয়ে বলেছিলেন যে হোমিওপ্যাথিক চিকিৎসাকে আমরা বিশেষভাবে মূল্য দিয়েছি। হোমিওপ্যাথিক ডাক্তাররা গ্রামাঞ্চলে গিয়ে হাসপাতালে স্থান পাচ্ছে না। গ্রামের মানুষরা অল্প পয়সাতে এই হোমিওপ্যাথি চিকিৎসা করাতে পারে কিন্তু তারা সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। অথচ গ্রাম পঞ্চায়েতের অফিস

তো আছে সেই অফিসে তো হোমিওপ্যাথিক ডাক্তারদের তো বসাতে পারেন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী চিকিৎসা ব্যবস্থাকে উন্নত করার জন্য কি ব্যবস্থা নিচ্ছেন? পশ্চিমবঙ্গে এই স্বাস্থ্য দপ্তর যেভাবে চলছে তাতে যেকোনও সময়ে এর একটা বিপর্যয় ঘটে যেতে পারে। পশ্চিমবঙ্গে নয়া স্বাস্থ্য নীতি গ্রহণের ক্ষেত্রে আপনি কি উদ্যোগ নিয়েছেন? যেখানে সারা বিশ্বে ২ হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য এই কর্মসূচি রূপায়িত হওয়ার যেখানে চেষ্টা চলছে সেখানে পশ্চিমবঙ্গে স্বাস্থ্য ব্যবস্থাটাই ক্রমশ ভেঙ্গে পড়ছে। আপনারা মানুষের স্বাস্থ্যের ব্যবস্থা করবেন কি করে? কবিরাজি চিকিৎসা একটা ভাল চিকিৎসা, সেক্ষেত্রেও আপনারা ব্যর্থ। সারা পশ্চিমবঙ্গের মধ্যে একটাই আয়ুর্বেদিক কলেজ ছিল সেখানেও ঠিকমতো প্রশিক্ষণ দেওয়া হচ্ছে না। কাঁথিতেও একটা আয়ুর্বেদিক কলেজ হওয়ার কথা সেই ব্যাপারে কি ব্যবস্থা নিচ্ছেন জানলাম না।

[4-55 – 5-05 p.m.]

সেখানে দির্ঘদিন ধরে যে আয়ুর্বেদ চিকিৎসা নিয়ে পড়ানো হোত, সেই ব্যাপারে ভারত সরকার এক সময় সিদ্ধান্ত নিয়েছিলেন ডিপ্লোমা কোর্স পড়ানো হবে না, একমাত্র পশ্চিমবাংলার মফঃস্বলে কাঁথিতে একটি মাত্র আয়ুর্বেদ কলেজ সেখানের সেই কলেজ বন্ধ হয়ে গেছে। এই বামফ্রন্ট সরকারের বহু স্বাস্থ্যমন্ত্রী এর আগেও যিনি মন্ত্রী ছিলেন তিনি সেখানে পরিদর্শন করতে গিয়েছিলেন এবং সেখানে যে জায়গা আছে, ঘর আছে, সেখানে ডিপ্লোমা কোর্স চালাবার জন্য তারা প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন। কিন্তু আজ পর্যন্ত এটা হল না। সেখানে একটা হাসপাতাল হোত, সেই এলাকার মানুষেরা চিকিৎসা পেত, তারা নেই চিকিৎসার ব্যাপারে আগ্রহী ছিল, সেই চিকিৎসা সেখানে জনপ্রিয় হয়েছিল সেই হাসপাতাল আজকে বন্ধ হতে বসেছে। শুধু তাই নয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আপনি বলেননি ১৬ বছর ধরে স্বাস্থ্যকেন্দ্রগুলিতে, হাসপাতালগুলিতে, মহকুমা স্তরে আমরা যেখানে বসবাস করি সেই জায়গায় ১৬ বছরে একটি বেডও কি সেখানে বেড়েছে? একটি বেডও বাড়েনি। এই ১০১টি মহকুমা শহরে যার ১৩টি ব্লক ১৭ লক্ষ মানুষ যেখানে বসবাস করেন সেখানে ১২৫টি বেড সেই '৭৭ সালের আগে যা ছিল এখনও তাই একটি বেডও বাড়েনি। ঐ মহকুমার সদর হাসপাতালের কি অবস্থা ঘরগুলি ভাঙতে শুরু করেছে, রোগিরা সেখানে থাকে, বৃষ্টি হলে জল পড়ে, এমন একটা অবস্থা সেখানে রোগিরা রয়েছে। আজকে সেইজন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে জানাতে চাই স্বাস্থ্যকেন্দ্রগুলির উন্নয়নের নামে আজকে কোন জায়গায় এইগুলিকে নিয়ে গিয়েছেন। শুধু তাই নয়, মহকুমা হাসপাতাল ছাড়াও দেখুন একটা স্টেট জেনারেল হাসপাতাল দীঘাতে সেখানে তৈরি হয়েছিল সেখানে সেই হাসপাতালে যাতে আধুনিক চিকিৎসা, উন্নতমানের সুযোগসুবিধা পেতে পারে তার জন্য সেখানে এই ধরনের ঘর তৈরি করা হয়েছিল। কিন্তু সেখানে কি অবস্থা সুচিকিৎসার ব্যবস্থা, আধুনিক চিকিৎসার ব্যবস্থা কোনও ইকুইপমেন্ট নেই। দু-একজন ডাক্তার সেখানে আছে, কোনওরকম খুঁড়িয়ে খুঁড়িয়ে সেই হাসপাতালটি চলছে। আজকে আপনি স্বাস্থ্যদপ্তরকে কোনও জায়গায় নিয়ে এসে দাঁড় করিয়েছেন সেটা একটু দেখুন।

শুধু তাই নয় কিছুদিন আগে ট্রেনিং নার্স-এর ব্যাপারে যে দুর্নীতির ঘটনা ঘটল, আমি নিশ্চিতভাবে বলছি সেখানে কিছু কারচুপি করে ট্রেনিং নার্সদের ভর্তি করা হয়, আমি জানি নার্সদের ভর্তি হবার পর তারা সেখান থেকে পালিয়ে যেতে বাধ্য হয়, তাই এই দুর্নীতিগ্রস্ত বাজেটের ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পরেশচন্দ্র অধিকারি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্যমন্ত্রীর বাজেটের ৩২।৩৩।৩৪ নম্বর ডিমান্ডকে সম্পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। কিছুক্ষণ আগে বিরোধী বন্ধু বিভিন্ন পরিসংখ্যান দিয়ে যে কথাগুলি বলছিলেন তার সম্পূর্ণ বিরোধিতা করে আমি বলতে চাই। যেটা ভাল সেটার হাজারবার প্রশংসা করা দরকার, এবং যেটা গ্রহণযোগ্য নয় সেটার সমালোচনা করা দরকার। কিন্তু উনি প্রশংসার বদলে শুধু বিরোধিতাই করে গেলেন কোনওটারই প্রশংসা করলেন না। সীমিত আর্থিক ক্ষমতার মধ্যেও স্বাস্থ্যবিভাগ যে জনগণের স্বাস্থ্য পরিচর্যার ব্যাপারে কতকগুলি মৌলিক পরিবর্তন স্থাপন করেছেন, তারজন্য তারা প্রশংসার দাবি রাখে।

যেমন জাতীয় স্তরে যে হতাশাজনক অর্থনীতি, তার প্রতিফলন রাজ্যের ক্ষেত্রে অবশ্যম্ভাবী, এইকথা অনস্বীকার্য। জনগণের স্বাস্থ্য সমস্যাবলীর প্রথাগতভাবে সমাধান না করে স্বাস্থ্যকে সামগ্রিকভাবে জীবনযাত্রার গুণগত মানের সঙ্গে জড়ানো অবশ্যই অভিনন্দনযোগ্য। কেন্দ্রীয় সরকার অবাস্তব নির্দেশ চাপিয়ে দিয়েছেন রাজ্যগুলির উপর এবং চাপ সৃষ্টি করছে। মন্ত্রী মহাশয় স্বাস্থ্যবিভাগের নীতি এবং তার রূপায়ণের জন্য পদ্ধতি ও সাফল্য বর্ণনা করেছেন। আজকে মৃত্যুর হার ১৯৯১ সালে হাজার ৮.১ জন, যেখানে সর্বভারতীয় গড় ৯.৮ জন। আজকে শিশু মৃত্যুর হার ১৯৯১ সালে প্রতি হাজার ৭০ জন, যেখানে সর্বভারতীয় গড় প্রতি হাজারে ৮০ জন। এটা নিশ্চয় প্রশংসার যোগ্য। উত্তর বাংলায় ক্যানসার রোগ ভীষণ প্রকটভাবে দেখা দিচ্ছে। আজকে সেখানকার বিভিন্ন রুগিরা নিজেদের জমি-জায়গা, ঘর-বাড়ি বিক্রি করে দিয়ে চিকিৎসার জন্য আসছেন কলকাতায়। এখানে বাজেট মন্ত্রী মহাশয় উল্লেখ করেছেন নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজে সেখানে এই রোগ নির্ণয়ের জন্য, ক্যানসার ডিটেকশনের জন্য কোবাল্ট ইউনিটের বাড়িটির কার্য দ্রুত সমাপ্তির পথে এবং আশা করা হচ্ছে এই কোবাল্ট মেশিনটি শীঘ্রই স্থাপন করা হবে। এটা সত্যিই প্রশংসনীয়। তাছাড়া উত্তরবাংলায় যে ক্যানসার ডিটেকশন সেন্টার স্থাপন করা হয়েছে, সেখানে রোগিরা যায়। আগে সেখানে এই সুবিধে ছিল না। আমি বলছি, উত্তরবাংলায় ম্যালেরিয়া খুব প্রকটভাবে দেখা যায়। বিশেষ করে জলপাইগুড়ি ও কোচবিহারে। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি সেই মেখলিগঞ্জ মহকুমায় এই রোগ এবারেও দেখা দিয়েছে এবং রোগি মারাও গেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন ঐসব এলাকায় কীটনাশক ছড়ানোর জন্য একটা কর্মসূচি তিনি গ্রহণ করেছেন। কিন্তু আমি আজকের দিন পর্যন্ত জানি, মেখলিগঞ্জে সেইরকম টিম এখনও পর্যন্ত যায়নি। আমি আশা করি আপনি এই বিষয়ে দৃষ্টি দেবেন। তাছাড়া স্বাস্থ্য বিভাগের যে পরিকাঠামো, যেটা মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় বলেছেন, বি. পি. এস. সি, পি. এইচ. সি, সাব-ডিভিশনাল হেল্থ সেন্টার

এইসব জায়গায় যেসব তদারকি কমিটি আছে, তারা ঠিকভাবে তদারকি করছে বলে আমি মনে করি না। এর সাথে সাথে আরেকটা কথা বলা দরকার, এ. আর. ভি, পাগলা কুকুর কামড়ালে যে ওষুধ দরকার সেই ওষুধ পাওয়া যাচ্ছে না। ২৮.৬.৯৩ তারিখে এ. আর. ভি. না থাকার জন্য আমাদের ওখানে ১২ বছরের একটি শিশু মারা যায়। বারবার জেলা থেকে, প্রশাসন থেকে খবর পাঠানো হয়েছে কিন্তু এ. আর. ভি পাঠানো হয়েছে, কিন্তু এ. আর. ভি পাঠানো হয়নি।

শুধু এই ১২ বছরের ছেলেটিই নয়, আরও এরকম ঘটনা ঘটে যেতে পারে কারণ সেখানে এই এ. আর. ভি'র জন্য অনেকেই দরখাস্ত করে বসে আছেন। কাজেই এই কুকুরে কামড়ানোর ওষুধ যাতে সেখানে পাওয়া যায় তা দেখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয়ের হয়ত স্মরণে আছে যে গত ১৬ই ডিসেম্বর, '৯১ সালে তিনি মেখলিগঞ্জ মহকুমা হাসপাতালের উদ্বোধন করে এসেছেন। আমিও সেই সময় তার সঙ্গে সেখানে উপস্থিত ছিলাম। এই হাসপাতালটির উদ্বোধন করে তিনি মেখলিগঞ্জবাসীর বহুদিনের একটি আশা পূরণ করেছেন। কিন্তু তারপর থেকে এই হাসপাতালটির অবস্থা কি যে সম্পর্কে বারবার মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে যোগাযোগ করে বলেছি কিন্তু কিছুই হয়নি। ১২০ শয্যার হাসপাতাল, সেখানে সমস্ত ম্যাট্রেসগুলিও এখনও পৌঁছায়নি, একস্তরে মেশিন রেডিওলজিস্ট, টেকনিশিয়ানের অভাবে ১।। বছর পড়ে আছে। প্যাথোলজি বিভাগ খুলতে পারা যায়নি। মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে এই বিষয়গুলির প্রতি নজর দেবেন এই আশা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**ডাঃ পরভীন কুমার শা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আজ এই সভায় তার দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। আমি প্রথমেই হেল্‌থ কমিটির তরফ থেকে মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই কারণ তিনি হেল্‌থ কমিটি যেসব রেকমেন্ডেশন দিয়েছেন সে ব্যাপারে এগ্রি করেছেন। আমাদের রেকমেন্ডেশন ছিল, Creation of separate medical education service, creation of special administrative us unit, then decentralization of drag stores etc. মাননীয় বিধায়ক সঞ্জীব দাস মহাশয় বলেছেন যে আমাদের প্ল্যান বাজেট ছিল ৪০ কোটি টাকা, তা কেন ৮ কোটি টাকাতে নামানো হল? আমাদের সাবজেক্ট কমিটির রিপোর্টের মধ্যেই কি কারণে বা কেন তা কমানো হল সেটা বলা হয়েছে। one of the main reasons for the shortfall of revenues is the remarkable reduction of collection of funds from the small savings due to monetary policy of Central Govt. Moreover, the State did not receive its due from the Central Govt. on different accounts in the year 1992-93. As a result there was no way but to cut certain expenditure in several departments including health and family welfare. মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় বলেছেন যে কেন হাউস-স্টাফশিপটাকে তুলে দেওয়া হচ্ছে। স্যার, এখন পর্যন্ত যা নিয়ম ছিল, এম. বি. বি. এস.

পাশ করার পরে ১ বছর ইন্টার্নশিপ হতো। ইন্টার্নশিপের পরে একটা স্পেশাল সাবজেক্টে হাউস-স্টাফশিপের ব্যবস্থা ছিল। তার দুটি কারণ ছিল। এই হাউস-স্টাফশিপ রাখার দুটো কারণ ছিল। প্রথম কারণ, প্রত্যেকটা ছাত্রকে ভাল করে যাতে একটা স্পেশাল ট্রেনিং দেওয়া যায়, দ্বিতীয় কারণ ছিল হাউস-স্টাফশিপ না করলে কেউ পোস্ট গ্র্যাজুয়েটে এলিজিবল হতেন না। কিন্তু সুপ্রীম কোর্টের ডিরেক্টিভে স্পষ্ট করে বলা হয়েছে এখন আর পি. জি. এন্ট্রান্সে বসতে গেলে হাউস-স্টাফশিপের প্রয়োজন নেই। একজন এম. বি. বি. এস. পাশ করা, ইন্টারনিশিপ পাশ করা ডাক্তার পি. জি. এন্ট্রান্সে একজামিনেশনে বসতে পারবে। আরও ডিরেক্টিভ আছে, যারা পি. জি.তে বসবেন তাদের তিন বছরের ডিগ্রি থাকবে, দু'বছরের ডিপ্লোমা থাকবে, তাদের কাজের অভিজ্ঞতা থাকলেই হবে, তারা হসপিটালে থাকবে, তারা হাতে কলমে কাজ শিখবেন এবং রোগিদের চিকিৎসা করে তারা এক্সপিরিয়েন্স লাভ করবেন। আমাদের মধ্যে প্রত্যেক বছর ৭৫০ জন করে এম. বি. বি. এস. পাশ করেন, ইন্টারনি শিপ কমপ্লিট করেন। তারা সকলেই পি. জি. এন্ট্রান্সে বসতে পারেন। তার মধ্যে ৫০০ জন পি. জি.তে চান্স পান, আর যে ২৫০ জন, যারা পি. জি.তে চান্স পান না, তাদের জন্য দুটো পথ আছে। তারা সার্ভিস করতে পারেন, অথবা প্রাইভেট প্র্যাকটিশ করতে পারেন। একজন বিধায়ক যা বললেন, হাউস-স্টাফশিপ না করলে প্রাইভেট প্র্যাকটিশ করা যায় না, তা ঠিক নয়। একজন ছেলে ৪।। বছর কাজ করেছে ভাল হাসপাতালে, ভাল টিচারের আন্ডারে, এক বছর বিভিন্ন ডিপার্টমেন্টে কাজ করেছে, সে কেন জেনারেল প্র্যাকটিশ করতে পারবে না, এটা আমি বুঝতে পারছি না। বিরোধীপক্ষ থেকে বারবার বলা হয়েছে আমাদের রাজ্যে চিকিৎসার মান এবং চিকিৎসকের মান অনেক কমে গেছে। সেটা ভুল, আমরা স্বীকার করি আমাদের রাজ্যে চিকিৎসার মান, চিকিৎসকের মান যতটা উন্নত হওয়ার কথা ছিল, ততটা আমরা করতে পারিনি, করা যায় নি। কিন্তু স্বাস্থ্যমন্ত্রী যে পদক্ষেপগুলো নিয়েছেন, তাকে আপনারা অস্বীকার করতে পারেন না। তার মধ্যে অন্যতম হচ্ছে এম. ই. এস., মেডিকেল এডুকেশন সার্ভিস, তাতে বলা আছে যে ডাক্তার এম. ই. এস. করবেন তিনি টিচিং হসপিটালে থাকবেন, তিনি প্রাইভেট প্র্যাকটিশ করতে পারবেন না, যিনি এম. ই. এস. অপ্ট করবেন, তাকে নন-টিচিং হসপিটালে যেতে হবে। আমরা যখন ৭০-এর দশকে স্টুডেন্ট ছিলাম, তখন দেখেছি আমাদের অনেক নামী নামী মাস্টার মহাশয় ছিলেন, ভাল ডাক্তার ছিলেন, ভাল টিচার ছিলেন, কিন্তু প্রাইভেট প্র্যাকটিশের চাপে সেই আমাদের উপর তারা নজর দিতে পারেন নি। তারা হাসপাতালের রোগিদের উপরও নজর দিতে পারেননি। বিশেষ করে যারা গাইনোকলজিস্ট ছিলেন বা সার্জেন ছিলেন, তারা অপারেশন নিয়ে বেশি ব্যস্ত থাকতেন, তারপর পোস্ট অপারেশনের চেক আপের জন্য চলে যেতেন। আবার নার্সিং হোমে অপারেশন করতে যেতেন, হাসপাতালে কোনওরকমে কাজ শেষ করে নার্সিং হোমে পোস্ট অপারেশনের চেকআপে যেতেন। অবশেষে বিকালে ম্যারাথন প্র্যাকটিশ করতেন। হাসপাতালের জন্য বেশি সময় দিতেন না। হাসপাতালে যদি বেশি সময় দিতেন তাহলে মেডিক্যাল গ্র্যাজুয়েটদের মান আরও ভাল হতো, চিকিৎসার মান আরও ভাল হতো।

[5-15 – 5-25 p.m.]

চিকিৎসা ব্যবস্থা আরও ভাল হ'ত। কিন্তু দুঃখের বিষয় আমাদের যেসব নামী ডাক্তাররা আছেন তাঁদের বেশিরভাগই সরকারি টিচিং হসপিটালগুলোকে তাঁদের প্র্যাকটিসিং প্ল্যাটফর্ম হিসাবে ইউজ করেছেন। তাঁরা সেখান থেকে যে লাভ পেয়েছেন তার থেকে অনেক কম টিচিং হসপিটালকে দিয়েছেন। আমরা যে এম. ই. এস. করেছি তার বিরুদ্ধে যাঁরা বলছেন, তাঁরা বলছেন যে, যদি নামী দামি চিকিৎসকরা হাসপাতাল থেকে চলে যায় তাহলে এই টিচিং হসপিটালগুলো ভেঙে পড়বে। তাঁদের আমি একটা কথা বলতে চাই যে, আমাদের ডাক্তারদের মধ্যে সব চেয়ে শ্রদ্ধেয় ছিলেন ডাঃ বি. সি. রায়। ওঁকে স্মরণে রাখার জন্য আমরা প্রতি বছর ১লা জুলাইকে 'ডক্টরস ডে' হিসাবে পালন করি। ডাঃ বি. সি. রায় যখন ছিলেন তখন সবাই ভাবত ডাঃ বি. সি. রায়ের মত ধন্বন্তরি চিকিৎসক যেদিন না থাকবেন সেদিন হাসপাতালের কি হবে, দুরারোগ্য ব্যধিতে আক্রান্ত রুগিদের কি হবে। কিন্তু ডাঃ বি. সি. রায় মারা যাবার পরে বিজ্ঞান থেমে থাকে নি। চিকিৎসা বিজ্ঞান এক জায়গায় দাঁড়িয়ে থাকেনি, তার আরও উন্নতি হয়েছে। তাই আমি বলতে চাই ২/৪ বা ১০ জন নামী ডাক্তার হাসপাতাল থেকে যদি চলে যান তাহলে আমাদের চিকিৎসা শিক্ষা ব্যবস্থার অবনতি হবে না। এই ক'টি কথা বলে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের পেশ করা বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, স্বাস্থ্য মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনা যে কাট-মোশন সেই কাট-মোশনের সমর্থনে দু-একটি কথা রাখছি। স্বাস্থ্যদপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ প্লেস করলেন আমরা বারবার দেখছি সেটা হচ্ছে প্রায় মার্চ মাসে। তারপর পশ্চিমবাংলায় আন্ত্রিক মহামারি আকারে দেখা দিয়েছে। মন্ত্রীর মতে এপিডেমিক নয় এবং উনি স্বীকার করেছেন ৮৫১ জন লোক এতে মারা গেছে। উনি একটা হিসাব দিয়েছেন, ১ বছরে ১০ পারসেন্ট যদি ১ লক্ষ লোকের মধ্যে না মারা যায় তাহলে সেটা মহামারি বলা যায় না। কিন্তু পশ্চিমবাংলায় পাবলিক হেল্‌থ সিস্টেম কোনও জায়গায় পৌঁচেছে তা এই বছরের আন্ত্রিকের মহামারি থেকে প্রমাণ হয়ে গেছে। স্বাস্থ্যমন্ত্রী তাঁর বক্তৃতায় বলেছেন, সোসিও ইকনমিকে কি কি করেছেন। সোস্যাল জাস্টিস ল্যান্ড রিফর্মস করেছেন, লিটারেসি প্রোগ্রাম করেছেন। তাসত্ত্বেও দেখা দিচ্ছে পাবলিক হেল্‌থে না কনসাসনেস, না ইমপ্লিমেন্টেশন, কোনওরকম উন্নতি হয়নি। আগেরদিন আমি ছিলাম না, উনি আমার প্রশ্নের উত্তরে জবাব দিয়েছিলেন, লোক সাধারণ স্বাস্থ্য নীতি মেনে চলে না। যে প্রিভেন্টিভ সিস্টেম, যে পাবলিক হেল্‌থ সিস্টেম সেটা পুরোপুরি ব্যর্থ হয়েছে। মন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন সেটাও সত্য নয়, এর এফেক্টটা হচ্ছে, চূড়ান্ত ব্যর্থতার মধ্য দিয়ে স্বাস্থ্য দপ্তর গেছে যেখানে সাধারণ গ্যাসট্রোএনট্রাইটিসে লোক মারা গেছে এবং ডাক্তাররা যে কথা বলছেন সেটা আরও মারাত্মক। ডাক্তাররা বলছেন, এটা গ্যাসট্রোএনট্রাইটিস নয়, এটা অ্যাকচুয়ালি কলেরা, এপিডেমিক কলেরা। প্রশান্তবাবুর মন্ত্রীর সময় কলেরা আবার ফিরে এসেছে। আমি

প্রথমে পশ্চিমবাংলায় যে ব্যাপক আন্ত্রিক মহামারি হল সেই ব্যাপারে আমার যে কনসার্ন সেই কনসার্ন এক্সপ্রেস করছি এবং সঙ্গে সঙ্গে একথাও বলছি, সাধারণভাবে পাবলিক হেল্‌থ সেন্টাররের সিস্টেম ইমপ্রুভ না করলে এর মোকাবিলা করতে পারবেন না। আমার সমালোচনার কাজটা সহজ করে দিয়েছেন আমাদের হেল্‌থ সাবজেক্ট কমিটির চেয়ারম্যান ডাঃ গৌরীপদ দত্ত। সরকার সম্পর্কে মূল ক্রিটিসিজ্‌মগুলি ওঁরা দিয়েছেন। লেটেস্ট যে রিপোর্ট বেরিয়েছে তাতে উনি বারবার বলতে চেয়েছেন ব্যাপক ইনফ্রাস্ট্রাকচার তৈরি করেছে। অথচ আজকে মন্ত্রী মহাশয় নিয়ে এসেছেন ৩৬০ কোটি ৯৭ লক্ষ টাকার বাজেট। আবার তিনি বলছেন, সেই বাজেটের ৮৫ ভাগ টাকা খরচ হয়ে যাচ্ছে শুধুমাত্র মাহিনা দিতে। ওষুধ কেনার জন্য, না হেল্‌থ সেন্টার তৈরি করার জন্য, না মেশিন কেনার জন্য কোনও টাকা নেই এবং মন্ত্রী মহাশয় নিজেই স্বীকার করেছেন এতবড় সোকল্ড হেল্‌থ ইনফ্রাস্ট্রাকচার রয়েছে, কিন্তু সেখানে ৩৬ কোটি টাকা ওষুধ কেনার জন্য, ১৮ কোটি টাকা রোগির খাবার দেবার জন্য এবং মেডিক্যাল অ্যাপলায়ানসেসের জন্য ১২ কোটি টাকা। টোটাল হেল্‌থ ইনফ্রাস্ট্রাকচারের প্রায় ৩৬০ কোটি টাকার বাজেটে এটা নগন্য। ১০ পারসেন্ট ওষুধ কেনার জন্য এবং অ্যাপলায়ান্সেস এবং ডায়েট। এতে কত কম সেটা আমি বলতে পারব না। তারফলে যে একটা বিরাট স্ট্রাকচার হয়েছে তার পারফরমেন্স নেই। তার কারণ স্ট্রাকচারটা যার মাধ্যমে পারফর্ম করবে সেই উপাদানগুলি সম্পূর্ণভাবে বঞ্চিত যেটা করার দরকার ছিল। এ ব্যাপারে মন্ত্রী মহাশয়ের অ্যাসেসমেন্ট করার দরকার ছিল যে আমাদের কি স্ট্রাকচার আছে, কত লোক আছে, কত ডাক্তার আছে এবং তাকে আমরা কিভাবে ব্যবহার করতে পারি এই অ্যাসেসমেন্ট করার দরকার ছিল। ডাঃ গৌরীপদ দত্ত বারবার বলেছেন, The financial constraints partently necessitates assesment of the Health Department in its totality.

[5-25 – 5-35 p.m.]

এটা কোনও হেল্‌থ ডিপার্টমেন্টের লোকের দ্বারা করা যাবে না। এটাও উনি বলেছেন। এবং তার জন্য একটা ওভারঅল হেল্‌থ ডিপার্টমেন্ট অ্যাসেসমেন্টের জন্য একটা কমিটি একটা সিস্টেম করার দরকার ছিল। ইতিমধ্যে হাসপাতাল, প্রাইমারি হেল্‌থ সেন্টার করেছেন কি? চিকিৎসা হয়? কোনও মন্ত্রী সেই ব্যাপারে কোনও উদ্যোগ নেন না, ডাক্তারদের ব্যাপারটা কি হচ্ছে, গাঁয়ে কিছু চাকরি পায়, গিয়ে দেখে বাড়ি হয়নি, বাড়ি হয়েছে তো বেড হয়নি, বেড হয়েছে তো ওষুধ, অন্য সমস্ত ইকুইপমেন্টস নেই, ইকুইপমেন্টস আছে তো নার্স নেই, এইরকম একটা অবস্থা হেল্‌থ ডিপার্টমেন্টে হয়েছে এবং এটা নিয়েই মন্ত্রী মহাশয় কোথাও কোথাও ক্লেম করছেন, প্রাউডলি ক্লেম করেছেন, তা সত্ত্বেও আমরা ভারতবর্ষের মধ্যে কোথাও সেকেন্ড কোথাও কোথাও ফোর্থ। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে দু-একটা ছোট-খাট স্ট্যাটিসটিক্স দিচ্ছি, বেশি সময় নেই বেশি স্ট্যাটিসটিক্স দেওয়া যাবে না। প্ল্যান হেল্‌থের পিছনে কত খরচ হয়? প্ল্যান অ্যাসেসমেন্ট যদি আমরা করি তাহলে আমরা দেখতে পাব যে কোন জায়গায় অ্যাকচুয়ালি আমরা দাঁড়িয়ে আছি। যেখানে দাঁড়িয়ে আছি সেটা কোনও আনন্দের জায়গা নয়।

প্রথমে দেখা যাক নাম্বার অব হাসপাতাল বেড অ্যাড অন ১.১.৯১ ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় কোথায় কোথায় আমাদের চেয়ে বেশি হাসপাতাল বেড কাদের কাদের আছে? গুজরাট, কেরালা, মহারাষ্ট্র এবং আমরা সেখানে ফোর্থ হয়েছি। নাম্বার অব হাসপাতাল বেড্স কিন্তু যদি আমরা দেখি কত পার্সেন্ট প্ল্যান বাজেটে প্ল্যানটা কত টাকা আমরা খরচ করছি, তাহলে সকলেই দেখবেন সেভেন্থ ফাইভ ইয়ার আমাদের প্ল্যানে কত টাকা খরচ হয়েছে হেল্‌থ কেয়ারেতে দেখা যাচ্ছে ওয়েস্ট বেঙ্গল ৬টি রাজ্যের পিছনে, অন্ধ্র, বিহার, মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র, তামিলনাড়ু, উত্তরপ্রদেশ এমন কি দিল্লিরও পিছনে। budgetary allocation health care during the plan period. তার পানে উনি যে টাকা দিয়েছেন বলছেন, অনেক টাকা দিয়েছেন, আমরা এগিয়ে গেছি, সেখানে আমরা দেখছি যেটা ছিল অ্যানুয়েল প্ল্যান ১৯৯০-৯১ সেখানে দেখছি আমাদের স্থান সপ্তম। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে একটা আত্মসন্তুষ্টির ভাব আছে। একটা হাসপাতালের ব্যাপারে প্ল্যান অ্যালোকেশনের ব্যাপারে আমরা অনেকটা এগিয়ে গিয়েছি, কিন্তু সেটা ঠিক নয়। আমরা দেখছি এই যে রাজ্যের টাকা নেই, ফাইনান্সিয়াল কনস্ট্রেন্ট প্ল্যানের বাইরে সমস্ত টাকা খরচ হয়ে যাচ্ছে। এটার দায়িত্ব মন্ত্রী মহাশয় কাদের দিচ্ছেন? কেন্দ্রীয় সরকারের প্রকল্পগুলি ইমপলিমেন্ট করার জন্য একটা স্ট্রাকচার তৈরি করা হচ্ছে, তার জন্য সমস্ত সমস্যা হচ্ছে, আপনি জানেন ন্যাশনাল লেপ্রসি ইরিডিকেশন প্রোগ্রাম, ন্যাশনাল প্রোগ্রাম ফর কনট্রোল অব ব্লাইন্ডনেস, ন্যাশনাল প্রোগ্রাম ফর টি. বি. এইগুলি করছে, এইগুলি সেন্ট্রালি স্পনসর্ড স্কীম। এইগুলির টাকা যেমন, লেপ্রসি ওরিডিকেশন পুরো টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসে। কিছুদিন আগে এই হাউসে পাবলিক অ্যাকাউন্টস কমিটির পক্ষ থেকে একটা একটা সার্ভে করা হয়েছিল, আমরা দেখেছি গভর্নমেন্টের মাধ্যমে যে লেপ্রসি ওরিডিকেশন, ব-লাইনডনেস কন্ট্রোল হয়েছে তার প্রোগ্রেস এবং পারফরমেন্স খুব পুওর। সেই তুলনায় লেপ্রসি প্রাইভেট অর্গানাইজেশন যেগুলি রয়েছে লেপ্রসি মিশন, হিন্দু কুষ্ঠ নিবারন সংঘ তারা অনেক বেশি কাজ করেছে। সুতরাং মাননীয় মন্ত্রীর এটা অভিযোগ হওয়া উচিত নয় যে কেন্দ্র আমাদের উপর প্রোগ্রাম চাপিয়ে দিচ্ছে। মাননীয় মন্ত্রীর এটা উচিত ছিল কেন্দ্র সেন্ট্রালি স্পনসর্ড প্রোগ্রাম ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পারফরমেন্স যা করছে তা যথেষ্ট ভাল নয়। এজন্য মন্ত্রী মহাশয়ের কাছে বলি এটা বার বার হেল্‌থ কমিটির রিপোর্টে বলা হয়েছে প্রোগ্রামটা ম্যালেরিয়া, টি. বি. কালাজ্বর, এইড্স্‌, জাপানি এনফেফেলাইটিস সেন্ট্রাল স্পনসর্ড স্কীম করে টাকা দিয়েছেন, সেই টাকা কি ভাবে কি ইনফ্রাস্ট্রাকচারে খরচ করবেন তার একটা পার্সপেকটিভ প্ল্যান এই হাউসে প্লেস করুন না, বলুন না যে এই ভাবে করতে চাই। আপনারা বলেছেন কেন্দ্রের কাছে বিকল্প কিছু দেবার চেষ্টা করছি।

কিন্তু আপনাদের টোটাল প্ল্যান কি, ফ্যামিলি ওয়েলফেয়ার সম্পর্কে আপনারা কি করতে চান, কেন্দ্রীয় সরকারের সঙ্গে কেন দ্বিমত হচ্ছেন এবং টাকাটা কেন খরচ করতে পারছেন না সেটা বলেননি। আরও একটি প্রবলেম হতে যাচ্ছে, কেন্দ্রীয় সরকারের প্রজেক্টগুলিতে

রাজ্য সরকারকে টাকার ক্ষেত্রে একটা পারসেন্টেজ দিতে হয়, সেখানে দেখতে পাচ্ছি ফিনান্স ডিপার্টমেন্ট থেকে সেই টাকা সময়ে রিলিজড হচ্ছে না। আপনার সাবজেক্ট কমিটির রিপোর্ট সেটা প্রত্যক্ষভাবে বলেছেন যে, ফিনান্স ডিপার্টমেন্ট সেখানে সময়মতো টাকা রিলিজড করতে পারছেন না। এর ফলে আমাদের এখানকার বিভিন্ন প্রোগ্রামের টাকা ফেরত চলে যাচ্ছে। দিস ইজ অলসো সামথিং হুইচ শুড নট হ্যাভ হ্যাপেনড্, কিন্তু এখানে হচ্ছে এটা এবং এটা মেইন ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। আমার মনে হয়, এই সাবজেক্ট কমিটির রিপোর্টকে যদি ভালভাবে হাইলাইট করতে পারতেন তাহলে আমাদের রুর‍্যাল লেভেলে যে ইনফ্রাস্ট্রাকচার আছে সেই ইনফ্রাস্ট্রাকচার প্রপারলি ফাংশন করতে পারত। সাবডিভিশনাল হসপিটালগুলিতে জেনারেল ডিউটি মেডিক্যাল অফিসার রয়েছেন, স্পেশালিস্টরা রয়েছে, কিন্তু সেখানে স্পেশালিস্টরা প্রাইভেট প্র্যাকটিস করতে ব্যস্ত, জেনারেল ডিউটি মেডিক্যাল অফিসাররা সেখানে ডাইকোটমি হচ্ছেন এবং তারজন্য তলার লেভেলে চিকিৎসা হচ্ছে না। আপনি বারবার বলবার চেষ্টা করেছেন—এটা একটা অলটারনেটিভ থিওরি—৯০ পারসেন্ট অসুখে ওষুধ লাগে না। আজকাল একটা ইনডকট্রিনাইজেশন হয়েছে যে, রোগ হলে বেশি ওষুধ খেতে হবে এবং তারজন্য দামী দামী অ্যান্টিবায়োটিক দেওয়া হচ্ছে, রোগিদের বলা হচ্ছে—আধুনিক মেশিনের মাধ্যমে ব্যবস্থা না করলে রোগ সারবে না। আপনি একে বলছেন ইনডকট্রিনাইজেশন, কিন্তু আমি বলব, মানুষের আশা বেড়েছে, রেভলিউশন অব রাইজিং এক্সপেকটেশন ঘটেছে। আগে মানুষের পাঁচ-সাতটি বাচ্চা হতো এবং তারমধ্যে দুই-চারটি মারা যেত। তখন ইনফ্যান্ট মর্টালিটি রেট কমে গেছে। আগে গ্রামে কোবাক ডাক্তারের কাছে মানুষ চিকিৎসা করাতে যেতেন, কিন্তু এখন মানুষ প্রকৃত চিকিৎসা করাতে চাইছেন, কিন্তু পশ্চিমবঙ্গে হেল্থ ইনফ্রাস্ট্রাকচার যেটা ছিল সেটা বর্তমানে টোটালি ফেল করেছে। আজকে তারা প্রাইমারি হেল্থ সেন্টারে গিয়ে রোগ সারাতে চেষ্টা করেন না, কিন্তু সাবডিভিশনাল হসপিটালগুলি নরককুন্ড। সেখানে একটা মেশিন খারাপ হলে সারানো হয় না, ওষুধ সাপ্লাই মাসের পর মাস বন্ধ। জেলা হসপিটালে স্পেশালিস্টরা রয়েছেন, কিন্তু চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। তার ফলে কনস্ট্যান্ট ইনফ্লাক্স ঘটছে, রোগীরা কলকাতায় চলে আসছেন। এর ফলে কলকাতার সরকারি হাসপাতালগুলি ওভার-প্রেসড্, তাদের উপর চাপ অত্যন্ত বেশি পড়ছে। ফলে তারা যতটুকু পারছেন করছেন এবং বেশিরভাগ ক্ষেত্রে তারা একটা 'নো অ্যাডমিশন' স্ট্যাম্প লাগিয়ে দিয়ে বলছেন—রিগ্রেট, নো বেড ভ্যাকান্ট, ট্রাই আদার স্টেট হসপিটাল। সিরিয়াস রুগি—কারো কিডনি ফেইলিওর হয়েছে—তাদের নিয়ে মানুষকে এই হাসপাতাল থেকে ওই হাসপাতাল দৌড়াদৌড়ি করতে হচ্ছে। মানুষ চিকিৎসা পেতে চান বলেই এটা করছেন। এই হাউসে আমি বারবার বলেছি, পশ্চিমবঙ্গ এক ".নয় চিকিৎসার কেন্দ্র ছিল, কিন্তু কয়েক বছর ধরে দেখছি হার্ট অপারেশন করাতে মানুষ ভেলোর যাচ্ছেন, চোখ অপারেশন করাতে তারা মাদ্রাজের শঙ্কর নেত্রালয়ে যাচ্ছেন, অর্থাৎ একটা নিড ফেল্ট করছে। আজকে সরকারি ব্যবস্থায় নিড ফেল্ট এর কারণে বি. এম. বিড়লা হার্ট রিসার্চ সেন্টারে কোঠারি মেডিক্যাল সেন্টারে, পিয়ারলেস হসপিটলস প্রভৃতি জায়গায় মানুষ যেতে বাধ্য হচ্ছেন। আজকে আরও অনেক প্রাইভেট কোম্পানি

চিকিৎসা-ব্যবসার স্বার্থে কলকাতায় আসতে চেষ্টা করছে। আমরা একে ওয়েলকাম করি, কারণ কলকাতায় যত আধুনিক চিকিৎসা-ব্যবস্থা চালু হয় ততই ভাল, কিন্তু সেখানে যা খরচ হয় সেটা সাধারণ মানুষের সাধ্যের বাইরে। এর ফলে তাদের উপর প্রচন্ড প্রেসার আসে। কিন্তু কোনও মানুষ রোগাক্রান্ত হলে তার ফ্যামিলি মেম্বাররা সেখানে ছুটে যেতে বাধ্য হন।

[5-35 – 5-45 p.m.]

সুতরাং রোগ সারছে কিন্তু তারপরে ফ্যামিলিটি অর্থাভাবে মরে যাচ্ছে। এর পাশাপাশি যদি একটা বিকল্প ফাংশনিং সরকারি চিকিৎসা ব্যবস্থা থাকত তাহলে অবস্থা এই জায়গায় পৌঁছাতো না। কিন্তু সেই রকম সরকারি চিকিৎসা ব্যবস্থা নেই। কাজেই আমি যদি আজকে একথা বলি যে আমাদের সরকারের যে সামগ্রীক ব্যর্থতা, সেই ব্যর্থতাই আজকে প্রাইভেট সেক্টরের হাত শক্তিশালী করছে, প্রাইভেট হাসপাতালের দিকে মানুষকে ঠেলে দিচ্ছে তাহলে বোধহয় সেকথা বলা অন্যায় হবে এবং পশ্চিমবাংলার চিকিৎসা ব্যবস্থার এটাই মূল রোগ। আজকে এর ফলে প্রত্যেকটি মফঃস্বল শহরে নার্সিং হোম গজিয়ে উঠছে এবং আপনাদের সরকারি ব্যবস্থার বিকল্প ব্যবস্থা সব জায়গায় তৈরি হচ্ছে। সরকারি যে চিকিৎসা ব্যবস্থা, যার জন্য আপনি মাইনা বাবদ ২৮০ কোটি টাকা মাসে খরচ করছেন, কিন্তু সেই চিকিৎসা ব্যবস্থায় মানুষের রোগ নির্ণয় এবং নিরাময় হচ্ছে না কাজেই এই ইনফ্রাস্ট্রাকচার আপনি রেখেছেন কেন, কেন মেনটেন করছেন? সরকারি চাকুরি থেকে ছাটাই করা যায় না, কিন্তু এটা দিয়ে মানুষের কি ফাংশন হচ্ছে? এটা আজকে গুরুত্ব দিয়ে ভেবে দেখা দরকার। মানুষ যদি চিকিৎসা না পায়, রোগ যদি না সারবে তাহলে এত বড় ইনফ্রাস্ট্রাকচার দিয়ে আপনি কি করবেন? কাজেই আজকে এটা মৌলিকভাবে ভেবে দেখা দরকার। এর সঙ্গে সঙ্গে নতুন একটা প্রবলেম আপনারা ক্রিয়েট করেছেন। আপনারা মেডিক্যাল এডুকেশন সার্ভিস করেছেন। আপনারা বলছেন আপনারা চান যে টিচিং হাসপাতাল শুধু টিচিং করুক। তার জন্য একটা আলাদা সার্ভিস এবং তার জন্য ১৯৯০ সালে একটা বিলও এনেছিলেন। কিন্তু সেটা আপনারা পুরোপুরি ইমপ্লিমেন্ট করতে পারেননি, পার্টলি ইমপ্লিমেন্ট হয়ে পড়ে আছে। মামলা হওয়ায় সেটা আটকে আছে। কিন্তু কি দেখা যাচ্ছে মেডিক্যাল এডুকেশন সার্ভিসে? সেখানে দেখা যাচ্ছে যে নন ক্লিনিক্যাল এবং ক্লিনিক্যাল দুটো সাবজেক্টেরই লোকেরা আছে। কিন্তু মেডিক্যাল এডুকেশন সার্ভিসে কারা অপারেট করছে? যাদের প্রাইভেট প্রাকটিসের সুযোগ নেই, প্রাইভেট প্র্যাকটিস হচ্ছে না, তারাই এর সুযোগ নিচ্ছে, তারাই মেডিক্যাল এডুকেশন সার্ভিসে অপট্ করছে। কিন্তু যারা ভাল ডাক্তার, যাদের ডিম্যান্ড আছে, যাদের প্রাইভেট প্র্যাকটিস ছিল, তারা বলছেন যে আমরা মেডিক্যাল সার্ভিস নেব না। আপনি তখন নেকস্ট স্টেপ নিচ্ছেন। আপনি কি বলছেন? আপনি বলছেন, ঠিক আছে, তোমার ভাল প্র্যাকটিস, তুমি মেডিক্যাল এডুকেশন সার্ভিস নিলে না, তোমাকে ট্রান্সফার করে দিচ্ছি। নিউরোলজিতে যে এক্সপার্ট, যে ডায়ালিসিস করত, তাদের আপনি পাঠিয়ে দিচ্ছেন কালনা বা ব্যান্ডেলে। আপনি তাকে বলছেন যে তোমার শিক্ষা হোক। তুমি ওখানে যাও, ওখানে তুমি ডায়ালেসিসের

মেসিন কোথায় পাবে সেটা দেখব। তার ফলে তার যে কৃত বিদ্যা, যেটা সে শিখেছে, সেটা নষ্ট হয়ে যাচ্ছে এবং তার ফলে টিচিংয়ের মানও নেমে আসছে। তার পাশাপাশি আমরা কি দেখছি? আমরা দেখছি যে টিচিং ছাড়াও সে যে চিকিৎসা করত সেটা সম্পূর্ণ ক্ষতিগ্রস্ত হচ্ছে। আমি দেখে আনন্দিত হলাম যে গৌরীবাবু এই জায়গাটা পয়েন্ট আউট করেছেন। উনি বলেছেন, "The department has to lay down certain principles so that these sections can discharge their duties in harmony".

এটা আপনি করতে পারছেন না। এখানে একটা গুরুতর ত্রুটি থেকে যাচ্ছে। আমি দেখছি যে এখানে গৌরীবাবু আছেন। তার রিপোর্ট ইমপ্লিমেন্ট করতে গিয়ে একটা প্রবলেম হচ্ছে। তিনি হঠাৎ করে একটা রিপোর্ট দিলেন। এখন যেহেতু সুপ্রীম কোর্ট রায় দিয়েছে যে পোস্ট গ্র্যাজুয়েট পড়তে এখন আর হাউস-স্টাফশিপ করতে হবে না, সুতরাং হাউস স্টাফশিপ প্রথা রিডানডেন্ট হয়ে যাচ্ছে। গৌরীবাবু এক[illegible] এই বিষয়ে মন্তব্য করেছেন, "Committee feels that this present system o[illegible] staffship is redundant because it is neither helping better patient care [illegible]n adequate training to the fresh graduates becasue they spend most of their time in cramming answers for M.C.Q. for all subjects and not the clinical acumen of the particular subject where they are selected as stipendary house-staff." এবং আপনার এই রেকমেন্ডশন মেনে নেবার সঙ্গে সঙ্গে ন্যাশনাল মেডিক্যাল কলেজের যিনি সুপারিনটেনডেন্ট, তিনি উৎসাহিত হয়ে প্রথমে একটা নোট দিয়েছিলেন যে যারা ইনটার্নি আছেন, তাদের আর হাউস-স্টাফশিপ হিসাবে কনসিডার করা হবে না। তার রেজাল্ট আপনি দেখেছেন যে সব কটা মেডিক্যাল কলেজে ঘেরাও হয়েছে, পুলিশ দিয়ে লাঠি পেটা করে ক্লিয়ার করতে হয়েছে। তার ফলে পশ্চিমবাংলার বিশেষ করে কলকাতায় যে কয়টি সরকার হাসপাতাল আছে, সেই সব সরকারি হাসপাতালের কাজকর্ম বন্ধ হয়ে গেল।

আপনি এই হাউস স্টাফদের ক্ষেত্রে একটা বিকল্প ইন্টারনিদের ক্ষেত্রে প্রোপোজ করেননি। গৌরীবাবু একটা প্রোপোজ করেছেন যে শুধু কলকাতায় টিচিং হসপিটলে হাউস স্টাফ কেন, হাউস স্টাফ অন্যান্য জায়গায় সমানভাবে দেওয়া হোক। কিন্তু আপনি সে ব্যবস্থা করেননি। এই নিয়ে যখন খুব আন্দোলন হয়েছে তখন সেই আন্দোলনের মুখে আপনি হঠাৎ বলছেন যে, না তো ন্যাশনাল মেডিক্যাল কলেজের প্রিনসিপ্যালকে এই সিদ্ধান্তের নোটিশ দিতে বলিনি। আমার আশ্চর্য লাগছে। গৌরীবাবুর বলার সুযোগ নেই। আমরা একটা বিচিত্র ব্যাপার লক্ষ্য করছি এক দিকে আপনার পার্টির বিধায়করা রেকমেন্ড করছেন হাউস স্টাফ তুলে দেওয়া হোক। তাই নিয়ে যখন আন্দোলন হচ্ছে তখন অন্য কথা বলছেন। কালকে আমরা লক্ষ্য করেছি জুনিয়ার ডাক্তার কাউন্সিলের উদ্যোগে একটা কনভেনশন হয়। সেখানে বলা হচ্ছে হাউস স্টাফশিপের ব্যাপারকে কেন্দ্র করে মেডিক্যাল কলেজে বিশৃঙ্খলা সৃষ্টির চেষ্টা চালানো হচ্ছে। তাদের দাবি প্রত্যেক জুনিয়ার ডাক্তারের জন্য ১ বছর হাউস স্টাফ হিসাবে

প্রশিক্ষণের ব্যবস্থা করতে হবে। সি. পি. এম বিধায়ক ডাঃ গৌরীপদ তদত্ত মহাশয় সেই কনভেনশনে উপস্থিত ছিলেন। হাউস-স্টাফশিপ তুলে দেওয়ার জন্য এই যে সি. পি. এম.-এর বক্তব্য এটা আপনার বক্তব্য না ১বছরের জন্য হাউস স্টাফশিপ দেওয়া হোক এটা আপনার বক্তব্য? এটা ডবল স্পিচ, দুটি সেকশনের মধ্যে ২ রকম আপনি কথা বলছেন। এই বই-তে এক রকম কথা বলছেন আর আর. জি. কর মেডিক্যাল কলেজে আর এক রকম কথা বলছেন। এই ব্যাপারে আপনাদের স্পষ্ট বক্তব্য বলুন। আমি পুরো রিপোর্টটা পড়েছি। ঠিকই বলেছেন উনি। বলেছেন নন-টিচিং হাসপাতালে দেওয়া যেতে পারে। তাহলে আপনার টিচিং হাসপাতালে হঠাৎ হাউস স্টাফ তুলে নেওয়ার আগে নন-টিচিং হাসপাতালে দেওয়া হবে এটা ঘোষণা করেছেন? তাহলে আপনি হটাৎ করে একটা সিদ্ধান্ত ঘোষণা করে আপনার পুরো মেডিক্যাল সিস্টেমটাকে বন্ধ করে দিলেন। তারপর আপনার যখন খেয়াল হল তখন আপনি আবার জুনিয়ার ডাক্তারদের মিটিং-এ গিয়ে বলছেন নন-টিচিং হাসপাতালে দেওয়া যেতে পারে। এই ভাবে you cannot play with medical treatment and medical education in this way.

(ডাঃ গৌরীপদ দত্তঃ আপনি পুরো রিপোর্টটা পড়ুন)

(গোলমাল)

গৌরীবাবু, আমি আপনার রিপোর্ট থেকেই পড়েছি। আমি কি বাইরে থেকে পড়েছি? আপনারা যদি এইরকম করেন তাহলে মন্ত্রী যখন বলবেন তখন আমি এইভাবে প্রশ্ন করব এবং তাতে আরও সমস্যার সৃষ্টি হবে। এবারে আমি একটা হাসপাতালের ব্যাপারে নিজের অভিজ্ঞতার কথা বলি। এখানে উনি একটা দাবি করেছেন এবং গৌরীবাবু বলেছেন যে এটা সরকার খুব ভাল কাজ করেছে, একটা ডেমোক্রাটাইজেশন উনি করেছেন। সেটা হল হাসপাতালগুলিতে ম্যানেজিং কমিটি সব জায়গায় অ্যাপয়েন্ট করেছেন। খুব ভাল কথা। আর একটা দিক সঞ্জীববাবু বলেছেন যে শ্যামপুর দু-নম্বর ব্লকে প্রাইমারি হেল্‌থ সেন্টারে ২ বছর তিনি এম. এল. এ হয়েছেন একবারও কোনও মিটিং হয়নি, আলোচনা হয়নি। আর এই যে সাবডিভিশনাল হসপিটাল কন্টাই সেখানে ১ বছর মিটিং হয়নি। তাহলে মিটিং কোথায় হচ্ছে? সেটা আমি বলি। আমি একটা ম্যানেজমেন্ট কমিটি মেম্বার। আমার বিধানসভা কেন্দ্র সেখানে এস. এস. কে. এম হাসপাতাল আছে, সেখানে প্রতি মাসে নিয়মিত মিটিং হয়। মেডিক্যাল কলেজে হয়, লক্ষ্মীবাবু বলছেন, নিশ্চয়ই হয়। প্রশান্তবাবু, উনি এমনিতে কাজ করতে চান, কাজ করবার চেষ্টা করেন। কিন্তু যেখানটাতে মেন প্রবলেম সেটা আমি আপনাদের বলছি। পি. জি. হাসপাতালের ম্যানেজমেন্ট কমিটির আমি একজন মেম্বার, প্রতি মাসে একটা করে মিটিং হয়। ম্যানেজমেন্ট কমিটির কি ফাংশন আছে সেই ফাংশন একটা কাগজে লিখে দিয়েছে, প্রথমবার যখন মিটিং হয়েছিল তখন থেকে লেখা আছে। আমরা জানি ম্যানেজমেন্ট কমিটি সাধারণভাবে হাসপাতাল দেখবে, কোনও প্রবলেম থাকলে মিটিং-এ রেজ করবে। প্রশান্তবাবু

এটাকে আরও একটা স্টেপ বাড়িয়েছেন। আমরা ছাড়া নন-অফিসিয়াল মেম্বার আরও ৩ জন আছে। একজন হচ্ছে চেয়ারম্যান, ডাক্তার, তিনি ব্যস্ত লোক, তিনি কর্পোরেশনে আছেন। গৌরীবাবু বলেছেন এই ব্যাপারে যে এই রকম একটা রিঅ্যাসেসমেন্ট হওয়া দরকার The member of such committee are very important persons. Many of them are busy with responsible work সুতরাং চেয়ারম্যান খুব ব্যস্ত।

[5-45 – 5-55 p.m.]

গৌরীবাবু বলেছেন চেয়ারম্যান খুব ব্যস্ত, রেগুলার আসতে পারেন না। এবারে পি. জি. হাসপাতালের ব্যাপারে দেখুন। সেখানে সুপারিনটেন্ডেন্ট'এর ঘরের পাশে একটা ঘর হয়েছে। সেই ঘরটিতে লেখা আছে, 'চেয়ারম্যান, ম্যানেজিং বোর্ড।' তিনি একদিনও বসেন না। আপনারা বলছেন ডেমোক্রাটিজেশন। তাহলে দু'জন যে মেম্বার রইলেন, তাঁদের একজন আমার সঙ্গে নির্বাচনে দাঁড়িয়েছিলেন, যে কোনও কারণে হোক হেরে গেছেন। কিন্তু আর একজন কর্পোরেশনে কাজ করেন। এঁরা হচ্ছেন হোল টাইম ম্যানেজমেন্ট কমিটির মেম্বার। তাহলে কি হল? ডেমোক্রাটিজেশনের নামে কাদের প্রতিনিধি সিলেক্ট করলেন প্রশান্তবাবু, না পার্টি কমিশন তাদের হাসপাতালে সরকারের দেওয়া একটা ঘরে সার্জেন সুপারিনটেডেন্টের পাশে বসিয়েছেন। সার্জেন সুপারিনটেডেন্টের সঙ্গে আজকে সকালেও আলোচনা হয়েছে, আমি সেই আলোচনাতে যেতে চাইছি না। কিন্তু হাসপাতালের ভেতরে প্রশান্তবাবু পার্টির হোল টাইমারকে দিয়ে রেখেছেন। তার রেজাল্ট কি হচ্ছে? হাসপাতালের সুপারিনটেনডেন্ট এন্টারলি তার উপরে নির্ভরশীল হয়ে আছেন। আমরা যখন মিটিং করতে যাই, তিনি বলেন, এটা রাইটার্স থেকে বার করে নিয়ে আসব। এই অর্ডারটা প্রশান্তদার কাছ থেকে করে নিয়ে আসব। ফলে সুপারিনটেনডেন্টের কাজ ব্যহত হচ্ছে। অফিসাররা সব কেঁচো হয়ে থাকছেন, তাঁদেরও ফোন করে বলেন, এটা ঠিক হচ্ছে না। ঐসব জায়গায় তো এফ. আর. সি. এস., এম. ডি. রা থাকেন। তার মানে, এটা কি ডেমোক্রাটিজেশন, প্রশান্তবাবু? কমিশনার করে দিয়েছেন একদম পার্টির দু'জন লোককে বসিয়ে দিয়ে। পি. জি. হাসপাতালে একটা প্রবলেম আছে, সেটা হল, স্পেশাল অ্যাটেনডেন্টদের ব্যাপারে। এরা অনেকদিন ধরে কাজ করে আসছেন। আগে ১৬ টাকা করে মাইনে পেত। দির্ঘদিন ধরে আন্দোলন করার পর প্রথমে কংগ্রেস আমলে, পরে বামফ্রন্টের আমলে, ঠিক হয়েছিল যে স্পেশাল অ্যাটেনডেন্ট যা নতুন করে রিক্রুট হবে তাতে এদের থেকে ১৫ পারসেন্টকে নেওয়া হবে এবং ৫ পারসেন্ট নেওয়া হবে ক্যাজুয়াল ওয়ার্কারদের মধ্যে থেকে। এটা সমস্ত হাসপাতালে আস্তে আস্তে ইমপ্লিমেন্টেড হয়ে গেল। লক্ষ্মীবাবুও বলছেন যে মেডিক্যাল কলেজে এটা হয়েছে। এটা হয়েছে কিনা জানি না, তবে উনি এখন বলছেন তখন নিশ্চয়ই হয়েছে। কিন্তু পি. জি. হাসপাতালে পাঁচ বছরেও হল না। পি. জি. তে ৬ বছরের মাথায় একসাথে ক্যাজুয়াল ওয়ার্কারদের পার্মানেন্ট করা হল। আমরা বললাম ভাল কথা। ক্যাজুয়াল ওয়ার্কারদের থেকে স্পেশাল অ্যাটেনডেন্টে ৬ বছরেও অ্যাপয়েন্ট করা হয়নি। তারা আন্দোলন করেছিল, দাবি জানিয়েছিল। তারা বলল যে তাদের থেকে ৬ বছরেও

নেওয়া হয়নি। হাসপাতালে কমিশনার রাখার মানে হল হাসপাতালের ভেতরে কন্ট্রোল নেওয়া এবং এই কন্ট্রোল নিতে সেখানে তিনজন স্পেশাল অ্যাটেনডেন্টকে সাসপেন্ড করা হল, যেহেতু তারা আন্দোলন করেছিল। এখন তারা ২২ টাকা করে মাইনে পায়। প্রশান্তবাবু বললেন তাঁদের সাসপেন্ড করে দিয়েছেন। উনি নিজেই এক সময়ে সরকারি কর্মচারী ছিলেন এবং ছাঁটাইও হয়েছেন। আজকে সমস্ত জায়গায় চতুর্থ শ্রেণীর কর্মচারীরা ঠিকমতো কাজ করছে। ওঁর রাগ এই জন্য যে, এই সমস্ত স্পেশাল অ্যাটেনডেন্টরা কংগ্রেসের পতাকা, তেরঙ্গা ঝান্ডা ধরে। সুপারিনটেনডেন্টের ব্যাপারে আমি আগেই বলেছি। তারা ইন এনি কেস অ্যারেস্ট করতে পারেন না। আমি আজকে সকালবেলায় আলোচনা করেছি। তার ফলে আমরা দেখছি যে, হাসপাতালগুলোতে দিনের পর দিন পুরোপুরি পার্টির কব্জায় চলে যাচ্ছে। হাসপাতালের মধ্যে সরকাি [illegible]বচে একটা পার্টি অফিস বানানো হয়েছে। আমার কোনও আপত্তি নেই। প্রশান্তবাবুকে [illegible]ছি যে, পার্টি দিয়ে হাসপাতালকে দখল করতে পারেন। কিন্তু চিকিৎসার কোনও উন্নতি করতে পারছেন না কেন? পি. জি. হাসপাতালে কার্ডিওলজির একটা ইউনিট আছে, তার মিটারাল ভাল্ব রিপেয়ার হয়নি। ওখানে ওপেন হার্ট সার্জারি আপনি ফুলফিল করতে পারেননি। রেনাল প্ল্যানটেশন একটাও সাকসেসফুল করতে পারেননি। মানুষ প্রতিদিন চিকিৎসার জন্য আসছেন, প্রতিদিনই 'রিগ্রেট, নো বেড' হয়ে ফিরে যাচ্ছেন। আমি একটা কথা বলতে চাই, পুরো হেল্‌থ ডিপার্টমেন্টকে রিভিউ করার জন্য সাবজেক্ট কমিটি যথেষ্ট হয়। একটা কম্প্রিহেনসিভ স্টাডিজ করার ব্যবস্থা হোক।

কলকাতার টিচিং হাসপাতালগুলো পুরো ভেঙ্গে পড়েছে সেখানে এই ব্যাপারে স্টাডি করার দরকার আছে। তারপরে হাসপাতালগুলিতে ক্লিনলিনেস দরকার, সেখানে নাকে যাতে রুমাল দিয়ে ঢুকতে না হয়। এই পরিবর্তনটা যদি করতে পারেন তাহলেই হাসপাতালগুলির সার্বিক উন্নতি করা সম্ভব। সেক্ষেত্রে টোটাল ইনফ্রাস্ট্রাকচারটাই ব্যর্থ হয়ে যাচ্ছে এবং মেডিক্যাল কেয়ারের মধ্যে এর বিভিন্ন রকম ছাপ পড়বে। আপনি নীচের তলাতেই গ্যাসট্রো এনট্রাইটিজ সারাতে পারছেন না। আমার কাছে হেল্‌থ ইনফরমেশন অব ইন্ডিয়ার বই আছে সেখানে গ্রামীন জলসরবরাহের ক্ষেত্রে এই রাজ্য ওয়ান অব দি মোস্ট ব্যাকওয়ার্ড ইন ইন্ডিয়া। তাহলে দেখা যাচ্ছে যে ফ্রম দি ভেরি বেসিক ইনফ্রাস্ট্রাকচার অব সাপ্লাই অব পিওর ড্রিংকিং ওয়াটার এটার থেকে শুরু করে সুপার স্পেশালাইজেশন সার্ভিসেসের মধ্যে খালি একটা বিরাট গ্রে এরিয়া থেকে যাচ্ছে। সেটাতেই আপনার ফেলিওর এবং একটার পর একটা জায়গায় ফেলিওর করেছেন। সেখানে একেবারে যে উন্নতি হয়নি তা নয়, ফ্যামিলি প্ল্যানিংয়ে উন্নতি হয়েছে, বার্থ রেটের ব্যাপারে খানিকটা উন্নতি হয়েছে। কিন্তু এক্ষেত্রেও আপনি অন্যান্য অনেক রাজ্যের থেকে পিছিয়ে। সামগ্রিকভাবে এই স্বাস্থ্যক্ষেত্রে খুব বিরাট উন্নতি হয়েছে, টোটাল হেল্‌থ সার্ভিসটা যেভাবে চলছে তাতে বেশিরভাগ মানুষই এর থেকে উপকার পাবে না। বিল্ডিংয়ের অবস্থা তো আগেই বলেছি, আর আমি তার পুনরাবৃত্তি করতে চাই না। সাধারণ মানুষ এর থেকে ন্যূনতম সুযোগ যদি না পায় তাহলে কলকাতার স্বাস্থ্য ব্যবস্থাটা

পুরোপুরি বড় পুঁজিপতিদের হাতে চলে যাবে আর সরকারের কিছু ডাক্তার সরকারের মাইনে নিয়ে তারা চলে যাবে এবং সরকারি হাসপাতালে থাকার সুযোগ নিয়ে তারা এই পেশার ক্ষেত্রে অন্যত্র কাজে লাগাবে। সুতরাং এই কারণে ব্যয়বরাদ্দকে কোনও ভাবেই সমর্থন করতে পারছি না, এর বিরোধিতা করছি এবং আমাদের কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** স্যার, আমার একটা পারসোনাল এক্সপ্ল্যানেশন দেওয়ার আছে। সৌগতবাবু আমার নাম করে কিছু কথা বলছেন। তিনি স্পেশিফিক্যালি রিপোর্টের কিছু কিছু অংশ পড়ে গিয়ে আমাকে ইনক্রিমিনেট করার চেষ্টা করেছেন। আমি বিনীতভাবে বলতে চাই যে, এই রিপোর্টটা ডাঃ গৌরীপদ দত্তের একার নয়, এটা বিধানসভার পক্ষ থেকে যে হেল্‌থ কমিটি করা হয়েছে তার রিপোর্টই দেওয়া হয়েছে এবং তাতে সৌগতবাবুর প্রতিনিধি বলছেন, এস ইউ সি আইয়ের প্রতিনিধি আছেন। **(ভয়েস ঃ আমাদের ওখানে কোনও প্রতিনিধি নেই।)** আপনাদের প্রতিনিধি আছেন, আপনারা যদি স্বীকার না করেন সেটা আলাদা ব্যাপার। অবশ্যি কংগ্রেসিরা নিজেদের সদস্যর কথা কন্ট্রাডিক্ট করে থাকেন। আমি সেই বিষয়ে কোনও মন্তব্য করতে চাই না। সৌগতবাবু তো অধ্যাপক মানুষ, আপনি দয়া করে রিপোর্টটা আরেকবার ভাল করে পড়ুন সেখানে যারা ডাক্তার হবেন তাদের ট্রেনিংয়ের দরকার এবং সাড়ে ৪ বছর তারা শিক্ষা গ্রহণ করেন। কিন্তু যারা শিক্ষক তারা নামীদামী শিক্ষক, তাদের একটা প্রবণতা হচ্ছে যে, কোনও রকমে হাসপাতালে উপস্থিতিটা দিয়ে সরকারি নামে অন্য জায়গায় প্র্যাকটিশ করে থাকেন। এক্ষেত্রে শিক্ষার অবনয়ন হচ্ছে এবং যে মেডিক্যাল এডুকেশনের রিপোর্ট বেরিয়েছে তাতে তরুণবাবু ও সুদীপবাবু ছিলেন সেই হেল্‌থ কমিটিতে। সেখানে দেখা গেছে যেসব ডাক্তাররা আসেন তারা সরকারি হাসপাতালে থাকার সুযোগ নিয়ে অন্য কাজে যান। আর ডায়েলিসিসের ব্যাপারে যেটা বলেছেন সে সম্বন্ধে জানাই যে, যাকে দেওয়া হয়েছে তিনিও যথেষ্ট অভিজ্ঞ।

তিনি যথেষ্ট ভাল লোক, তিনি টিচিং থেকে অপ্ট আউট করতে গেলেন কেন? তাঁকে তো টিচিংয়ে আনা হয়েছিল, তিনি ডিউটি করতে পারতেন, হি প্রেফারড নট টু বি ইন দি টিচিং ইনস্টিটিউশন। আপনার কাছে ইনটারেস্ট কোনটা? এটা গেল এক নম্বর সুতরাং এটিকে বিকৃতভাবে না দেখে টোটাল পারসপেকটিভের মধ্যে দিয়ে ব্যাপারটা দেখতে হবে। সৌগতবাবু, আপনি তো শিক্ষিত লোক, একটু সহিষ্ণু হন, আপনি বলেছেন রিপোর্টটা ভাল লেগেছে, এটিরও অন্ধ বিরোধিতা করে লাভ নেই। আমরা মেডিক্যাল এডুকেশন সার্ভিসটাকে বাড়াতে চেয়েছি, কারুর বিরুদ্ধে কোনও ব্যবস্থা নয়। আমি শিক্ষক, আপনিও শিক্ষক কিন্তু আপনি যদি শিক্ষা ব্যবস্থাকে গৌণ করে, আপনি অন্য ব্যাপারে বড় বেশি নিজেকে নিয়োজিত করেন, তাহলে আপনি কি নিজেকে মনে করেন শিক্ষক হবার উপযুক্ত? আমরা সেটাই দেখিয়ে দিয়েছি। এই যে শিক্ষকরা তাঁরা খালি ডিউটি করে, অর্থাৎ শিক্ষা মানে শুধু একটা লেকচার দেওয়া নয়, টোটাল প্ল্যানিং অন মেডিক্যাল এডুকেশন যেটা আমরা এখান থেকে

বলার কথা বলছি, কোনও শিক্ষকদের কাছ থেকেই সেই প্রস্তাব আসেনি। আমরা সেটাই দেখাতে চেয়েছি। সেইজন্য বলেছি, যাঁরা একনিষ্ঠভাবে শিক্ষার জন্য নিজেকে উৎসর্গ করবেন, সেই সমস্ত ডে ডিকেটেড লোকেদেরকে দিয়ে আমাদের মেডিক্যাল এডুকেশন সার্ভিসটা করা উচিত। যাঁরা গাছেরও খাবেন, তলারও কুড়োবেন—সেই সমস্ত লোকেরা অন্য জায়গায় চলে যান। এটাই বলা হয়েছে। আর, হাউসস্টাফশিপ সম্বন্ধে যেটা বলা হয়েছে, আপনি সেই সম্বন্ধে কিছু বললেন না এবং এখানে যে এ।॰ টা হচ্ছে এই ট্রেনিংটা হচ্ছে সাবজেক্ট। কিন্তু যে ছেলেটি পোস্ট গ্র্যাজুয়েট করবে তাঁকে অল্ সাবজেক্টে পরীক্ষা দিতে হবে। সুতরাং একটা সাবজেক্টে ট্রেনিং দেওয়ার মানসিকতায় থাকা তাঁর পক্ষে সম্ভব নয়। একটি ছেলে—অ্যানটমি, ফিজিওলজি, ফার্মালজি অর্থাৎ অল সাবজেক্টের উপর তাঁকে পড়তে হবে, আপনি যদি বলেন যাঁরা হাউসস্টাফশিপ করবে তাঁরা পোস্ট গ্র্যাজুয়েটে যেতে পারবে না, সেই ব্যাপারে সুপ্রীম কোর্ট বলে দিয়েছে যে, ইন্টার্নিশিপ করবার ব্যাপারে সে পোস্ট গ্র্যাজুয়েটয়ের জন্য অ্যাপ্লাই করতে পারবে। যে ছেলেটি ইনটার্নিশিপের পর ভর্তি হল, আপনার কথামতো, ভাল করে ট্রেনিং পেল না, সে কাজ করবে কোথায়? সে প্র্যাকটিক্যাল ট্রেনিং করবে কোথায়? যে জন্য আজকে আমরা খারাপ মানের স্পেশ্যালিস্ট পাচ্ছি। খারাপ মানের টিচার পাচ্ছি। পোস্ট গ্র্যাজুয়েট হওয়ার জন্য—তাঁদের যে প্র্যাকটিক্যাল ট্রেনিং—এই ব্যাপারে বলতে পারি বহু বছর আমি পোস্ট গ্র্যাজুয়েটের টিচার ছিলাম, পোস্ট গ্র্যাজুয়েটের ছাত্ররা হাউস স্টাফ এর মতোন থাকলে তাদের ক্লিনিকাল কোনও কাজ করবার সুযোগ থাকে না এবং এটা আপনাকে বুঝতে হবে। সুতরাং মেডিক্যাল এডুকেশনকে ভাল যদি করতে হয়, যদি পোস্ট গ্র্যাজুয়েট এডুকেশনকে ভাল করতে হয় তাহলে যাঁরা পোস্ট গ্র্যাজুয়েটের ট্রেনিং নিচ্ছে, এবং ট্রেনিংয়ের ব্যাপারটার বিশেষ প্রফেশন অ'.২ বলে এবং যেটা ২ বছরের ডিগ্রি কোর্স ছিল সেটাকে ৩ বছরের করা হয়েছে। যেটা ১ বছরের ডিপ্লোমা কোর্স ছিল সেটাকে ২ বছরের করা হয়েছে। ফাস্ট, টু থার্ড ইয়ার ডিগ্রি কোর্স এবং ফাস্ট টু থার্ড ইয়ার প্র্যাকটিকাল ট্রেনিং ও ক্লিনিকাল ওরিয়েন্টশনের হাতে কলমে কাজ যদি তাঁরা না শেখেন তাহলে খারাপ স্পেশালিস্ট হবে, খারাপ টিচার হবে, সেজন্য আমরা সর্বসম্মতিক্রমে রেকমেন্ডেশন দিয়েছি, আপনারাও এটা হাউসে গ্রহণ করেছেন।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, উনি তো এক্সপ্ল্যানেশন চেয়েছেন,আপনি এই হাউসস্টাফশিপ মেডিক্যাল কলেজ থেকে তুলে দেবার পক্ষে না বিপক্ষে? হাউসস্টাফশিপ তুলে দেওয়ার ব্যাপারে আপনি ডাইরেক্ট রেকমেন্ডেশন দিয়েছেন কি না? তার ফলে ইমব্রাংগাল হয়েছে কলকাতায়। মেডিক্যাল কলেজগুলি থেকে হাউসস্টাফশিপ তুলে দিতে চান কি না এবং এই ব্যাপারে ডাইরেক্ট কোনও রেকমেন্ডেশন করেছেন কিনা?

**ডাঃ গৌরীপদ দত্তঃ** এই ব্যালান্স ও ক্যাওয়াসটি আপনারাই তৈরি করেছেন। আমরা বলেছি হাউসস্টাফশিপরা যে কাজটি করত সেটা এই পোস্ট গ্র্যাজুয়েটেরা করবে।

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের বক্তব্য আমি মন দিয়ে শুনেছি। আমার বক্তব্যকে দির্ঘায়িত না করে শুধু পরিবার কল্যাণ বিভাগের মধ্যে আমার বক্তব্যকে সীমাবদ্ধ রাখবার চেষ্টা করব। তবে যেহেতু একই মন্ত্রকের মধ্যে দুটি শাখা স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, স্বভাবতই একটা কাজের সঙ্গে আর একটা কাজ ওতপ্রোতভাবে জড়িত। তাই আলোচনা করতে গিয়ে স্বাস্থ্য বিভাগের দু, একটি কথার আমাকে অবতারণ করতেই হবে। বিভাগীয় ব্যয়-বরাদ্দর সমর্থন করবার আগে মাননীয় সদস্যগণ তাঁরা আমাদের এই বিভাগের কাজকর্ম ও সাফল্য এবং ব্যর্থতা নিয়ে তাঁরা পর্যালোচনা করবেন।

এবং ভবিষ্যতে সচলরূপে এই বিভাগের কাজকর্ম পরিচালনা করার জন্য তারা পরামর্শ দেবেন এটাই স্বাভাবিক। আজকে স্বাভাবিকভাবে যে কজন মাননীয় সদস্য এই আলোচনাকে সমৃদ্ধি করতে চেয়েছেন ও এই বিভাগের কাজকর্ম পরিচালনায় সহায়তা করতে চেয়েছেন তাদের সবাইকে আমি ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু ধন্যবাদ জানিয়ে আমি একটা কথা বলতে চাই যে অবস্থার মধ্যে আমাদের এই বিভাগকে কাজ পরিচালনা করতে হয় সেই অবস্থাকে বিবেচনার মধ্যে না এনে কখনও কোনও বিভাগের কাজের পর্যালোচনা বর্ণিত লাভ করতে পারেনা। কাজেই আপনারা সকলেই জানেন, এখানে অর্থনৈতিক ও অভিন্ন যে সামাজিক অবস্থা সেই অবস্থার মধ্যে দিয়ে আমাদের এই বিভাগের এই কাজকে পরিচালনা করতে হয়। আমাদের এই বিভাগের কাজকর্মের পরিচালনার প্রধান ক্ষমতা আছে কেন্দ্রীয় সরকারের। কারণ আপনারা জানেন যে আগে স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ এটা ছিল রাজ্য তালিকায়। কিন্তু ৪২তম সংবিধান সংশোধন করার পর এই স্বাস্থ্য ব্যবস্থা বিশেষ করে পরিবার কল্যাণ বিভাগকে এখন যুগ্ম তালিকায় আনা হয়েছে। সেইজন্য কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গীই সেখানে প্রতিফলিত হয়ে থাকে। আপনারা সকলেই জানেন যে একটা সরকারের দৃষ্টিভঙ্গী সেটা ফুটে ওঠে তার বাজেটের মধ্যে দিয়ে। সেই কারণে আমাদের এই পরিবার কল্যাণ বিভাগের কথা বলতে গেলে স্বাস্থ্য বিভাগের বাজেট সম্পর্কে সামগ্রিকভাবে আলোচনা করতে হয় এবং কেন্দ্রীয় সরকারের বাজেট সম্পর্কেও আমাদের কিছু বলতে হবে। আপনারা জানেন বর্তমান আর্থিক বছরে কেন্দ্রের মোট যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তার ১.৫ শতাংশ বরাদ্দ হয়েছে এই স্বাস্থ্য এবং পরিবার কল্যাণের জন্য। বিরোধী সদস্যরা যতজন এখানে বক্তব্য রেখেছেন তারা একটা কথাই বলেছেন যে রাজ্য সরকারের বাজেট কেন এত কমানো হয়েছে। তার কারণও বলা হয়েছে, আপনারা সঠিকভাবে বলেছেন অর্থ না হলে কি করে স্বাস্থ্য রক্ষা করা হবে। আমি সেই কারণেই আপনাদের বলতে চাইছি ১.৫ শতাংশ বাজেট বরাদ্দ হয়েছে, যেখানে গত আর্থিক বছরে বরাদ্দ হয়েছিল ২.১ শতাংশ। কেন্দ্রীয় সরকার এবারে স্বাস্থ্য বিভাগের জন্য বরাদ্দ করেছেন ২,০৬০ কোটি টাকা। তার মধ্যে ৭৭৯ কোটি টাকা পরিবার কল্যাণের জন্য রাখা হয়েছে। ৭৭৯ কোটি টাকাকে যদি মাথাপিছু ভাগ করে দেওয়া যায়, তাহলে মাথাপিছু ৮.৬০ পয়সা করে পড়ে। এর দ্বারা আমাদের মতো দারিদ্র জনসাধারণের কতটুকু উন্নতি করা যাবে। ৪৫-৪৬ বছরে আমাদের এই অবস্থা, দেখবেন গত ৬ই জুলাই

ওয়ার্ল্ড ব্যাঙ্কের রিপোর্ট বেরিয়েছে এবং কেন্দ্রীয় সরকারের যে অ্যানুয়াল রিপোর্ট তাতে দেখবেন আমাদের ভারতবর্ষে ২২ কোটি মানুষের পানীয় জলের ব্যবস্থা নেই, ৭৫ কোটি মানুষের ভাল স্যানিটেশন ব্যবস্থা নেই। এই রকম একটা অবস্থায় ভারত সরকারের স্বাস্থ্য রক্ষার জন্য ২,০৬০ কোটি বাজেটের মধ্যে ধরা হয়েছে। আপনারা জানেন এর মধ্যে এইডস, ম্যালেরিয়া, ফাইলেরিয়া, অন্ধত্ব দূরিকরণ এইসব নানানরকম ব্যাপারে রয়েছে ৩১৮ কোটি টাকা। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় জাতীয় উৎপাদন, যেটাকে জি. ডি. পি বলা হয়, তাতে প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় স্বাস্থ্য বিষয় সম্পর্কে ব্যয় ধরা হয় ৩.৩ পারসেন্ট। সেটা কমতে কমতে আমরা দেখলাম সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সেটা এসে দাঁড়িয়েছে ১.৯ পারসেন্ট।

৮-ম পরিকল্পনায় তার থেকে আরও কম। এমন কি যদি পরিবার কল্যাণ বিভাগটা আপনারা দেখেন তাহলে দেখবেন ৭-ম পরিকল্পনায় মোট ব্যয়ের ১.৮ শতাংশ ধরা হয়েছিল এই পরিবার কল্যাণ বিভাগে, ৮-ম পরিকল্পনায় তাকে কমিয়ে ১.৬ শতাংশ করা হয়েছে। এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গী। কেন এটা বলছি? এই দৃষ্টিভঙ্গী কেন্দ্রীয় সরকারের থাকা সত্ত্বেও আমরা আমাদের সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে কতটা কাজ করেছি আপনারা আশা করি পর্যালোচনা করার সময় বিষয়টা বিবেচনার মধ্যে আনবেন। এমনিতেই আপনারা জানেন যে পরিবার কল্যাণ শাখার একটা গুরুত্বপূর্ণ কাজ হচ্ছে জনসংখ্যা নিয়ন্ত্রণ। এই জনসংখ্যা নিয়ন্ত্রণের ব্যাপারে নানান রকমের গবেষণার কথা বলা হচ্ছে। কেন্দ্রীয় সরকারও বলছেন যে তারাও নানান রকমের প্রচেষ্টা চালাচ্ছেন কিন্তু তাদের বাজেটে কি তার প্রতিফলন আছে? এবারের বাজেটটাও যদি দেখেন তাহলে দেখবেন যে কমানো হয়েছে। সেখানে জন্ম নিয়ন্ত্রণের ব্যাপারে দু'কোটি টাকা এবারে কমানো হয়েছে, ১৭ কোটি টাকা ধরা হয়েছে। এইভাবে তাদের দৃষ্টিভঙ্গীটাকে তারা এই জায়গায় নিয়ে যেতে চাইছেন। ১৯৮৩ সালে আমরা দেখেছি ইউ. এন. ও'র পপুলেশন অ্যায়োয়ার্ড তৎকালীন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন নিতে গিয়েছিলেন সেই সময় তিনি যে ভাষণ সেখানে দিয়েছিলেন তাতে তিনি বলেছিলেন যে শুধু জনসংখ্যা বৃদ্ধিটাকে সংযত করাই আমাদের উদ্দেশ্য হবে না, আমাদের উদ্দেশ্য হবে সুখী, স্বাস্থ্যবান পরিবারের সমাজ গঠন। এই বক্তৃতা আমরা শুনেছি ১৯৮৩ সালে। জাতীয় স্বাস্থ্যনীতি যখন ঘোষিত হল সেই সময় বলা হল দু হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য। কিন্তু তারপরে কি হ'ল? আপনারা হয়ত ৪ঠা জুলাই, শ্রী জে. এম. বাজাজ, প্ল্যানিং কমিশনের হেল্‌থ অ্যাডভাইসার তিনি সাংবাদিক সম্মেলন করে যা বলেছিলেন তা দেখেছেন। তিনি সাংবাদিক সম্মেলনে বলেছেন Not health for all by the year 2000, But health for all under privileged.

অর্থাৎ একথা বলে এই স্লোগান দিয়ে এখন পিছু হটতে চাইছেন কেন্দ্রীয় সরকার। গত ৪ঠা জুলাই সাংবাদিক সম্মেলনে এই জিনিস আমরা দেখেছি যে কেন্দ্র পিছু হটছেন। ভারতবর্ষে আমরা কি দেখছি? ভারতবর্ষে যারা ঐ ম্যাল নিউট্রেশনে ভুগছে এরকম শিশুর সংখ্যা ১২

থেকে ২৩ মাস এই বয়সের কত শিশু সেটা একটু দেখুন। এই প্রসঙ্গে এই উপমহাদেশের আর ৫টা রাষ্ট্রের সঙ্গেও ব্যাপারটা তুলনা করা যাক। এই ৫টা রাষ্ট্র হল, ভারত, শ্রীলঙ্কা, বাংলাদেশ, পাকিস্থান, নেপাল। এ ক্ষেত্রে ভারতের স্থান সকলের উপরে। ভারতবর্ষে ৩৭ শতাংশ এই বয়সের শিশু ম্যাল নিউট্রেশনে ভুগছে। সেই জায়গায় নেপালে এই সংখ্যাটা হচ্ছে ২৭ শতাংশ, শ্রীলঙ্কাতে ২০ শতাংশ, বাংলাদেশে ১৭ শতাংশ, পাকিস্থানে ১৪ শতাংশ। এরজন্য কিন্তু কেন্দ্রীয় সরকারের এতটুকু লজ্জা পর্যন্ত নেই যে ভারতবর্ষ এই অবস্থায় দাঁড়িয়ে আছে। এখানে ৩৭ শতাংশ ঐ বয়সের শিশু ম্যাল নিউট্রেশনে ভুগছে। এর পর আসুন দুই থেকে পাঁচ বছরের শিশুর ক্ষেত্রে কি অবস্থা। এখানে অর্থাৎ ভারতবর্ষে এই বয়সের ৬৫ শতাংশ শিশু ম্যাল ন্যারিসড হচ্ছে। যত প্রসূতি মা তার মধ্যে দেখা গিয়েছে ৮৮ শতাংশ, তারা রক্তাল্পতায় ভুগছেন। এই অবস্থা সত্ত্বেও আজকে কেন্দ্রীয় সরকার কি চাইছেন? তারা হেল্‌থ ফর অল এটা চাইছেন না, তারা শুধু জনসংখ্যার কথা বলছেন। এখানে খাদ্য নেই, শিক্ষার ব্যবস্থা নেই, কোনও কাজের ব্যবস্থা নেই অথচ চারিদিকে খালি চিৎকার উঠছে বন্ধ্যাত্বকরণ, জন্মনিয়ন্ত্রণ ইত্যাদি। আমরা জানি যে ভারতবর্ষ উন্নয়নশীল দেশগুলির মধ্যে একটি বড় দেশ এবং এখানে জন্মনিয়ন্ত্রণ একটা আশু ও জরুরি কাজ সে বিষয়েয় কোনও সন্দেহ নেই কিন্তু এই জরুরি কাজটা শুধু যদি এইভাবে দেখা হয় যে বড় বড় বহুজাতিক কর্পোরেশনেব তৈরি করা নরপ্ল্যান্ট বা হরমোন্যাল কিছু কন্ট্রাসেপটিক ব্যবহার করে আমরা এই জন্মনিয়ন্ত্রণ করব তাহলে বলব এই পরিকল্পনা ভুল। কেন্দ্রীয় সরকার কিন্তু সেই দিকেই যাচ্ছেন। যদি আমাদের সত্যিকারের জন্ম নিয়ন্ত্রণ করতে হয়, জনসংখ্যাকে একটা পরিকল্পিত জায়গায় নিয়ে যেতে হয় তাহলে সুনির্দিষ্টভাবে কিছু কর্মসূচি গ্রহণ করতে হবে। তাহলে সুনিশ্চিতভাবে কিছু কর্মসূচি গ্রহণ করার দরকার। সেই কর্মসূচি হচ্ছে, আপনারা জানেন শিশু মৃত্যুর হারকে কমা[illegible] শিশু তার সুরক্ষার ব্যবস্থা করা, এমন কী সংসারে গুরুত্বপূর্ণ বিষয় বলুন সিদ্ধান্ত গ্রহণে নারীরা যাতে মর্যাদা পায় তার পরিবেশকে সৃষ্টি করা এবং সর্বোপরি যেটা বলার কথা সার্বিক উন্নয়নের দিকে ও তার গতিকে শক্তিশালী করে এগিয়ে নিয়ে যাওয়া, এর মধ্যে দিয়ে জনসংখ্যাকে নিয়ন্ত্রণ করা যেতে পারে। আজকে ভারত সরকারের এই অবস্থা দেখে, আপনারা জানেন অ্যাকশন ইন্ডিয়া উইমেন্স প্রোগ্রাম, তারা সঠিকভাবে বলেছেন এবং এখানে কয়েকজন মাননীয় সদস্যও উল্লেখ করে গেছেন যে তারা জরুরি অবস্থার সময়ে জোর করে বিভৎস অনাচার চালিয়ে কেন্দ্রীয় সরকার জনসংখ্যাকে নিয়ন্ত্রণ করতে চেয়েছেন। কিন্তু আজকে অ্যাকশন ইন্ডিয়া উইমেন্স প্রোগ্রাম তারা যখন বলছে যে কেন্দ্রীয় সরকার তাদের প্রকার বদলেছে কাজের, কিন্তু আকারে কিছু বদলায়নি, একই পদ্ধতি রয়ে গেছে। সেই দৃষ্টিভঙ্গীতেই তারা কাজকে পরিচালনা করতে চাইছে। সেই কারণে তারা দেশের এত কোটি কোটি বেকার বলুন, এত মানুষ দারিদ্র সীমার নীচে বাস করছে, ৪৪ কোটি মানুষ আজকে দারিদ্র সীমার নীচে বাস করছে, সেটা আমার কথা নয়, যেটা অ্যানুয়াল রিপোর্ট বার করেছে, তার মধ্যে তারা চক্রান্ত করেছে ৬ই জুলাই ওয়ার্ল্ড ব্যাঙ্কের রিপোর্টে, যেখানে দেখবেন যখন ওয়ার্ল্ড ব্যাঙ্ক বারবার তারা বলছে কী, গত জুলাই এর ওয়ার্ল্ড

ব্যাঙ্কের রিপোর্ট আপনাদের সামনে তুলে ধরতে চাই। ওয়ার্ল্ড ব্যাঙ্ক বলছে বিশ্বব্যাঙ্কের যে ঘোড়স রিপোর্ট যেটা ৬ই জুলাই বেরিয়েছে তাতে বলছে উন্নয়নশীল দেশগুলোর সরকারের উচিত রোগ নির্ণয়ের অত্যাধুনিক পদ্ধতিও তদনুযায়ী চিকিৎসার জন্য সরকারি অর্থ ব্যয় বেশি না করে ঐ অর্থ ব্যয় করা উচিত শিশুদের টিকা সহ শিশু পরিচর্যার জন্য, বারবার এটা তারা বলছে। কিন্তু তাসত্ত্বেও আপনারা দেখছেন যে সেটা তারা নিচ্ছে না। এমন কী আপনারা জানেন বিশ্ব স্বাস্থ্য সংস্থা বারবার একই কথা বলেছ, এবার বিশ্ব স্বাস্থ্য সংস্থার যে রিপোর্ট বেরিয়েছে, এবারও সেই রিপোর্টে তারা উল্লেখ করছে, জোর দিয়ে তারা বলছে, Not health for all by the year 2000. But health for all under Privileged. এটা তারা বলেছে। কিন্তু তা সত্ত্বেও আমরা দেখছি এই সার্বিক পরিকল্পনা গ্রহণ করা কিংবা এই যে বারবার বলা হচ্ছে যে প্রিভেন্টিভ মেজার নেবার জন্য যে পরিকল্পনা করা উচিত, সেই পরিকল্পনা তারা আদৌ করছে না। এই রকম পরিপ্রেক্ষিতে স্বাস্থ্য বিষয়ে আলোচনা করলাম যে আমাদের কী অবস্থার মধ্যে আমরা আমাদের রাজ্যে কার্য পরিচালনা করি। এই অবস্থাকে বিবেচনার মধ্যে না এনে কখনও আলোচনার পূর্ণতা লাভ করে না। তাই আপনাদের কাছে এই পর্যালোচনা করছি এবং সেই বিষয়ে বস্তুকে সেই কারণে তুলে ধরলাম। এই অবস্থায় দাঁড়িয়ে আমাদের রাজ্যে কতটা কী ভাবে আমরা কার্যকে পরিচালনা করছি সেটা আপনাদের কাছে বলবার চেষ্টা করছি। আপনারা জানেন দু হাজার সালের মধ্যে আমরা নেট রিপ্রোডাকশন রেট, এন. আর. আই. এটাকে ওয়ানে নিয়ে যাবার জন্য আমরা চেষ্টা করছি এবং যাতে নিয়ে যেতে পারি তার জন্য আমরা ইউ. এন. এফ. বি. এ. অর্থাৎ ইউনাইটেড নেশন্স ফান্ড ফর পপুলেশন অ্যাকশন, ওয়ার্ল্ড হেল্‌থ অর্গানাইজেশন, ইউনিসেফ এর সাহায্য, কেন্দ্রীয় সরকারের সাহায্য, এই সব নিয়ে আমরা পঞ্চায়েত, পৌরসভা এই সকলকে নিয়ে এক সঙ্গে পরিবার কল্যাণ কর্মসূচিকে সফল করবার জন্য আমরা এগোচ্ছি। গত বছরের জন্য যে ধরা হয়েছিল তার আত্ম-সমালোচনাও আমরা করেছি, আপনারা জানেন আমাদের পরিবার পরিকল্পনা যে অর্থ বরাদ্দ করা হয়েছি, আপনারা অনেকে সে সম্পর্কে বলেছেন। এই কথা ঠিক তার পরিপূর্ণ সদব্যবহার আমরা করতে পারিনি। কিন্তু না পারার কারণ কী? শুধু কী আমাদের বিভাগ? না তা নয়। আপনারা জানেন যে কেন্দ্রীয় সরকারের অন্যায় আচরণের জন্য আমাদের রাজ্যের পরিকল্পনা বাজেটের পুরো তথ্য ব্যয় অন্য কোনও বিভাগে আমরা সেই পুরো ব্যয়টা করতে পারিনি, এই ঘটনা ঘটেছে।

[6-15 – 6-25 p.m.]

তবুও আমাদের অযুত বাধার মধ্যে দিয়ে চলতে হচ্ছে। আপনারা দেখছেন স্বাস্থ্য খাতে পরিবার কল্যাণ ধরে ৪১৯ কোটি টাকার বাজেট অনুমোদন চাওয়া হচ্ছে। শুধু স্বাস্থ্য বিভাগের জন্য ৩৬১ কোটি টাকার অনুমোদন চাওয়া হচ্ছে। এত অসুবিধা সত্ত্বেও আমরা রাজ্যের জনগণের জন্য মাথা পিছু ৮ টাকা ৬০ পয়সা ব্যয় করছি। কিন্তু এর মধ্যে আত্ম-সন্তুষ্টির কোনও জায়গা নেই। আমাদের বিভিন্ন অসুবিধা, আর্থ-সামাজিক কাঠামো এবং সামগ্রিক

সীমাবদ্ধতার কথা মনে রেখেও আমরা সর্বোতভাবে আমাদের বিভিন্ন কর্মসূচিকে রূপায়িত করার চেষ্টা করেছি এবং করছি। আমরা আমাদের সাক্ষরতা আন্দোলনে আমাদের স্বাস্থ্য বিভাগের পরিবার কল্যাণ শাখাকে—অন্যান্য বিভাগকেও—যুক্ত করেছি। সকলের সাহায্য নিয়ে আমরা সেই আন্দোলনকে এগিয়ে নিয়ে যাবার প্রচেষ্টা চালাচ্ছি। স্যার, আপনি জানেন জনসাধারণ বার বার আমাদের ওপর আস্থা স্থাপন করছে, আমাদের কাজকে সমর্থন করছে এবং আমরা তাঁদের মর্যাদা রক্ষার জন্য সঠিক পরিকল্পনার মধ্যে দিয়ে আমাদের সমস্ত কাজকে এগিয়ে নিয়ে যাবার প্রচেষ্টা চালাচ্ছি। আমাদের প্রত্যেকের মনে রাখা দরকার পরিবার কল্যাণ শাখার মূল কাজ হচ্ছে জনসংখ্যাকে নিয়ন্ত্রণে রাখা। সুতরাং জনসংখ্যা নিয়ন্ত্রণের জন্য আমাদের সার্বিক প্রচেষ্টা চালাতে হবে। কিন্তু স্যার, আপনি জানেন সার্বিক জনসংখ্যা নিয়ন্ত্রণ করা কোনও রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। যদি না আমাদের কেন্দ্রীয় সরকার তাঁদের দৃষ্টিভঙ্গীর পরিবর্তন ঘটান তাহলে কোনও রাজ্য সরকারের পক্ষেই সামগ্রিকভাবে জন্ম নিয়ন্ত্রণ কর্মসূচিকে সফল করা সম্ভব নয়। বিষয়টা আপনারা একটা স্টেটের উদাহরণ দিলেই বুঝতে পারবেন। আমাদের বিরোধী সদস্যরা এখানে গ্রামীন স্বাস্থ্য সম্পর্কে চিৎকার করছেন এবং তাঁরা মহারাষ্ট্র নিয়ে অনেক গর্ব করেন। আমি এখানে মহারাষ্ট্রের অবস্থাটা কি, সেটাই উদাহরণ হিসাবে উল্লেখ করছি। মহারাষ্ট্রে আমাদের মতো বিধানসভা থেকে সাবজেক্ট কমিটি করে নি। তারা স্বাস্থ্য সম্পর্কে একটা স্ট্যাডি টিম তৈরি করে, তাদের রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থা খতিয়ে দেখতে বলেছিল। সেই স্ট্যাডি টিমের রিপোর্ট প্রকাশিত হয়েছে। তাতে আমরা দেখছি। মহারাষ্ট্র সরকার তাদের রাজ্যের স্বাস্থ্য বাজেটের ৮০ শতাংশ অর্থ ব্যয় করে মাত্র তিনটি শহরে। বোম্বাই, পুনা এবং নাগপুর শহরে মোট বাজেটের ৮০ ভাগ টাকা তারা ব্যয় করে। আর মাত্র ১৫.৫ শতাংশ অর্থ ব্যয় করে জেলা স্তরে এবং বাকি ৪.৫ শতাংশ অর্থ তারা ব্যয় করছে কোথায়? না, গোটা মহারাষ্ট্রের গ্রামীন এলাকায়। মহারাষ্ট্র সরকারের এই যে দৃষ্টিভঙ্গী, আমরা এই দৃষ্টিভঙ্গী চাই না। আপনি জানেন আমাদের অসংখ্য পিছিয়ে পড়া গরিব মানুষ গ্রামাঞ্চলে বসবাস করেন, আমরা তাঁদের সকলের স্বাস্থ্য চাইছি। স্বাস্থ্য বা স্বাস্থ্য ব্যবস্থাকে বড়লোক, গরিবলোকের মধ্যে ভাগ করা যায় না। ঐ ভাবে বিবেচনা করা যায় না। আমরা জানি সকলের জন্য স্বাস্থ্য। যদিও আমরা জানি বড়লোকেরা স্বাস্থ্যকে কিনতে পারে। কাজেই গ্রামের গরিব, অসহায় মানুষদের রোগ হলে আমাদের দৃষ্টিভঙ্গী অনুযায়ী রোগ নির্ণয় করে সঠিক চিকিৎসা দেওয়ার যেমন একটা দিক আছে তেমন পাশাপাশি প্রিভেনটিভ মেজার নেওয়ার দিকটারও দরকার আছে। আজকে আমাদের এই দুটো দিকের সঙ্গেই আমরা আমাদের সর্ব-স্তরের সমস্ত জন-প্রতিনিধিদের যুক্ত করতে চাই। কিন্তু আমরা আশ্চর্য হয়ে লক্ষ্য করি যে আমাদের বিরোধী দলের সদস্যরা জন-প্রতিনিধি হিসাবে আমাদের এই কাজে সঠিক্‌ভাবে সহযোগিতা করেন না। সাক্ষরতা আন্দোলন থেকে শুরু করে, স্বাস্থ্য বিভাগের পরিবার কল্যাণ কর্মসূচি সহ বিভিন্ন বিষয়ের বিভিন্ন মিটিংগুলোতে ব্লক স্তরে এবং জেলা স্তরে তাঁদের পাওয়া যায় না। তাঁরা যান না। সাক্ষরতা আন্দোলন এবং পরিবার কল্যাণ কর্মসূচির যে বিরাট কর্মযজ্ঞ আমাদের চলছে তাতে আমরা তাঁদের সঙ্গ পাই না। তাঁরা কোনও মিটিং-এ উপস্থিত

হন না। অথচ আমরা জানি এই সমস্ত কাজ আমাদের একার কাজ নয়, আমাদের সবার কাজ। যদি আমরা আমাদের সমাজকে সুন্দর করতে চাই তাহলে আমাদের সকলেরই সহযোগিতার প্রয়োজন আছে। আজকে এখানে বিভিন্ন সদস্য আমাদের যে সমস্ত পরামর্শ দিয়েছেন আগামী দিনে নিশ্চয়ই আমরা সেই পরামর্শগুলি অনুযায়ী আমাদের বিভিন্ন ক্ষেত্রের ত্রুটি-বিচ্যুতিগুলো দূরিভূত করতে চেষ্টা করব। আসুন আমরা সকলেই সেই প্রতিজ্ঞা নিয়ে এগিয়ে যাবার চেষ্টা করি। সকলের জন্য স্বাস্থ্য, আমরা যাতে পৌঁছাতে পারি ২০০০ সালে। জন্মের ক্ষেত্রে পরিকল্পিত জনসংখা যাতে করতে পারি তারজন্য আসুন, সকলে মিলে সহযোগিতা করুন। এই আবেদনটুকু রেখে যে সমস্ত কাট্‌মোশন এনেছেন তার সম্পূর্ণ বিরোধিতা করছি। আমার পরিবার কল্যাণ বিভাগের যে কাট্‌মোশন দিয়েছেন মাননীয় সদস্য শ্রী সৌগত রায় যে জন্মহার নাকি বেড়েছে, আমি সেই কার্টমোশনের বিরোধিতা করছি। কারণ কেন্দ্রীয় সরকারের অ্যানুয়াল রিপোর্ট দেখবেন, আমাদের রাজ্যে জন্মের হার, শিশু মৃত্যুর হারের যে সাফল্য সেটা তাঁরা স্বীকার করে নিয়েছেন। এখানে আপনারা বার্থরেটের সাফল্য স্বীকার না করে কাট্‌মোশন এনেছেন। আমি সমস্ত কাট্‌-মোশনের বিরোধিতা করছি। আমাদের এখানে বার্থ রেটের সঙ্গে বড় বড় স্টেটগুলির সাথে তুলনা করুন। অবশ্য আত্মসন্তুষ্টির জায়গা নেই, যদি দেখা যায় বেশি হয়ে যাচ্ছে তাহলে নিশ্চয়ই কমাতে হবে। তবে আমরা এখন ভাল জায়গায় আছি। এই কারণে আমি সমস্ত কাট্‌-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন দেখছি সময় আরও লাগবে। এটা শেষ হওয়ার কথা ছিল ৬-৩৩ মিনিটে। কিন্তু এর মধ্যে দেখছি শেষ হবে না। আমি সভার সদস্যদের অনুমতি নিয়ে আরও ৪৫ মিনিট সময় বাড়ালাম।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন কথা হল, আপনি (সৌগতবাবু) যেহেতু বিশেষ করে এস. এস. কে. এম হাসপাতালের সঙ্গে যুক্ত এবং ম্যানেজমেন্ট কমিটির পারফরমেন্স সম্পর্কে কিছু বলেছেন সেহেতু আমি একটি তথ্য আপনাকে দিচ্ছি। আমাদের হাসপাতালগুলিতে স্পেশালিটি সার্ভিস কি রকম হয় তার একটি স্পেশালিটি সম্বন্ধে আপনাকে বলছি, মেডিক্যাল কলেজ এবং এস. এস. কে. এম হাসপাতালের ব্যাপারে। আপনি বলেছেন, চিকিৎসার জন্য মানুষ ভেলোরে যায়, অ্যাপোলোতে যায়, যশোলোক হাসপাতালে যায় এবং সেখানে গিয়ে তাঁরা বহু টাকা ব্যয় করছেন। ধরুন, আমাদের মেডিক্যাল কলেজ হাসপাতালে, সেখানে ওপেন হার্ট সার্জারি ১৯৯০-৯১ সালে হয়েছে ১৪৬টি এবং ১৯৯১-৯২ সালে হয়েছে ১০৪টি। এই ১৪৬টির মধ্যে সারভাইভাল রেট হচেছ ৮৫ পারসেন্ট আর ১৯৯১-৯২ সালে ১০৪টির মধ্যে সারভাইভাল রেট হচ্ছে ৮৬.৬ পারসেন্ট। ১৯৯২-৯৩ সালে ৬৬টি ওপেন হার্ট সার্জারি হয়েছে। তারমধ্যে সারভাইভাল রেট্ হচ্ছে ৯২.৫ পারসেন্ট। তারপর মেডিক্যাল কলেজে ১৯৯১ সালে মেজর ওপেন হার্ট সার্জারি হয়েছে ৩৩৭, সারভাইভাল রেট্ হচ্ছে ৯৫.৫ পারসেন্ট। এটা হচ্ছে ১৯৯০-৯১ সাল। ১৯৯২ সালে হয়েছে ২৫৫টি, তারমধ্যে সারভাইভাল রেট্ হচ্ছে ৯৫.১ পারসেন্ট। ১৯৯৩ সালে ১০২টি কেসের মধ্যে সারভাইভাল

রেট্ হচ্ছে ৯৬.১ পারসেন্ট। এবং আদার অপারেশন ডান্ ইন মেডিক্যাল কলেজ ৫৩৬টি।

[6-25 – 6-35 p.m.]

আমাদের এখানে ২০ থেকে ২৫ হাজার টাকা লাগে। দিস ইজ দি ডিফারেন্স। আমি বাড়াতে চাইনা, আমি গরিব মানুষদের সেবা করতে চাই। এস. এস. কে. এম. হাসাপাতালে ওপেন হার্ট সার্জারি ১৯৯০-৯১ সালে ১১৫টা এর মধ্যে সারভাইভাল রেট ৮৪ পারসেন্ট। ১৯৯১-৯২ সালে ১১৭টা এটা হল ৮৫ পারসেন্ট। সুতরাং আপনারা দেখবেন আমরা এখানে সুপারস্পেশালিটি যেগুলি করেছি সেগুলি কোনও স্টেটে নেই। কোনও স্পেশালিস্ট সেন্টার থেকে আমাদের খারাপ নয়, এবং ভেলর, অ্যাপলো যাবার দরকার নেই। এখান থেকে এস্টাবলিশ করে দিতে পারি। ক্যালকাটা হসপিটাল, বেলভিউ, উডল্যান্ড যারা প্রথমে যায় তাদের যখন পকেট খালি হয়ে যায় তখন আমাদের কাছে এসে বলে একটা ফ্রি বেড করে দিন, বিনা পয়সায় চিকিৎসাটা হবে। এই কথাটা বেশি না ভেবে আমরা এস. এস. কে. এম. হাসপাতালে সাধারণ মানুষের কথা ভাবছি যাতে তাদের চিকিৎসা হয়। অন্যান্য স্টেটে বেডের সংখ্যা দেখবেন। গভর্নমেন্ট বেড অ্যান্ড প্রাইভেট বেড তুলনা করলে দেখা যাবে গভর্নমেন্ট বেড কম, প্রাইভেট বেডের সংখ্যা বেশি। আমাদের এখানে টোটাল বেডের সংখ্যা ৭৬৫৫৮, ৭৫ পারসেন্ট। গভর্নমেন্ট হাসপাতালের বেড আর আমাদের নন-গভর্নমেন্ট বেড হল মাত্র ২৫ পারসেন্ট। এখানে অন্য জায়গার ঠিক রিভার্স। আমাদের এখানে যে পেয়িং বেড ৯.৩৭ পারসেন্ট দ্যাট ইজ মোর দ্যান ৯০ পারসেন্ট, আমরা ফ্রি চিকিৎসা করি, ইউ স্যুড টেক নোট অব ইট যে বেড আপনারা করেছিলেন সেই বেড ১৯৭১ এ আপনাদের বেড ছিল ৪৪৪৫০, আমরা এখন করেছি ৬৭ হাজার ৭৫টি। আপনারা তো ২৮ বছর করেছেন। আপনি আর একটি কথা বলেছেন পপুলেশন সার্ভ বাই পার বেড, ১৯৭৬ সালে আপনাদের ছিল ৯৮৫টি আমরা এখন পার বেড ১ হাচার ২২টি দ্যাট ইজ টার্ন ওভার, আমরা অনেক বেশি লোকের চিকিৎসা করছি বেড এখন বাড়িয়েছি, টার্ন ওভার বেড়েছে, আমরা অনেক বেশি লোককে বিনা পয়সায় সার্ভ করছি। আপনারা হেল্‌থ সেন্টাররের কথা বলেছেন, আপনাদের ১৯৭১ সালে ৫৮৮৬টি হেল্‌থ সেন্টার ছিল, আমাদের এখন ১২১৮৭টি, ৫ হাজার থেকে ১২ হাজার করেছি। সুতরাং ৭ হাজার বেড়েছে। এখন করছি, এটা বলে কোনও লাভ নেই। যেহেতু প্রাইমারি হেল্‌থ সেন্টারে জোরটা বেশি দিচ্ছি সেহেতু পাবলিক হেল্‌থ কেয়ার আমরা অনেক বেশি করে করছি। এখানে আপনাদের অনেকে অনেক কথা বলেছেন, মাননীয় ডাঃ তরুণ অধিকারী একটা কথা বলেছেন, আমার মনে হয় কথাটা উনি না বললেই পারতেন। বিধানচন্দ্রের কথা বলছেন, যোগেশ ব্যানার্জির কথা বলছেন, কিন্তু যোগেশ ব্যানার্জি যখন ঢুকতেন তাঁর আসাটা ঘড়ির সঙ্গে মিলিয়ে নিতে পারতেন। আজকে যোগেশ ব্যানার্জি, বিধান রায় বা নীলরতন সরকারের নাম আপনাদের মুখে সাজে না। আপনারা সেই এলিমেন্ট নন্। কাজেই তাদের কথা বলে লাভ নেই। (**....কংগ্রেস বেঞ্চ থেকে মন্তব্য আপনি আপনাদের ইন্দিরা গান্ধীকেও নিজের করে নেবেন?....**) আমরা পন্ডিত নেহরু পর্যন্ত নিতে পারি। তিনি

বলেছিলেন—জাতীয় স্বার্থে কেন্দ্রীয় সরকারের হাত মৌলিক শিল্পগুলি থাকা দরকার। কিন্তু আপনারা এসে—ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধী থেকে শুরু করে এখন যিনি আছেন সবাই—দেশটাকে একেবারে আমেরিকার কাছে বিক্রি করে দিয়ে চলে যাচ্ছেন। আগে দুইশ বছর আপনারা আমরা এক সঙ্গে লড়াই করেছি। তারপর স্বাধীনতা লাভের পর ৪৫ বছর পরে যা করেছেন সেটার জন্য তো আপনাদের নিশ্চয়ই কিছুটা লজ্জা হচ্ছে। যা হোক, একটা বলেছেন আন্ত্রিক রোগের কথা। বলেছেন—আপনারা আন্ত্রিক বন্ধ করতে পারেননি। অবশ্য আমার সহকর্মী এ-সম্পর্কে বলেছেন আপনাদের। আপনাদের একটা গ্রাফ্ দেখাচ্ছি, তাতে দেখবেন ১৯৮৭ সালে ১ লক্ষ ৯৭ হাজার জনের অ্যাটাক হয়েছিল এই রোগে, ১৯৮২ সালে ওনলি ১৪ হাজার জনের অ্যাটাক হয়েছিল। গতবার বৃষ্টি কম হয়েছিল এবং তারফলে গ্রাউন্ড লেভেল ওয়াটার কমে গিয়েছিল। ফলে ১৯৯০-৯১ এই সংখ্যাটা হাজার হয়েছে। কিন্তু আপনারা জানেন, এই যে ডেথ রেট, এটা এপিডেমিক নয় এবং কেয়ারটা অল্প সময়ের মধ্যে নিয়েছি। সঙ্গে সঙ্গে তাদের মেডিসিন দিয়েছি। এক্ষেত্রে আই. ডি. হসপিটাল যা করেছেন সেটা অসাধারণ ব্যাপার। আপনারা অনেক সময়েই বলছেন—আপনারা সময়মতো ওষুধপত্র দিতে পারেননি, কিন্তু আমরা নিরাময়ের জন্য যা যা দরকার সবকিছু দিয়েছি। ফ্লুইড সাপ্লাই করেছি ২ লক্ষ ৬৪ হাজার ৯৩টি। একমাত্র আই. ডি. হসপিটালকেই ৫ হাজার স্যালাইনের বোতল সাপ্লাই দিতে হয়েছে। ওয়ারেস দিয়েছি ১ কোটি ৩ লক্ষ ৪২ হাজার। এই আন্ত্রিক রোগের ক্ষেত্রে এই ওয়ারেস হচ্ছে ফার্স্ট। ওয়ার্ল্ড হেল্‌থ অর্গানাইজেশন তাদের রেকমন্ডেশনে বলেছেন যে, পায়খানা হবার সঙ্গে সঙ্গে ওয়ারেস প্রয়োগ করলে রোগটা সেরে যায়।

[6-35 – 6-45 p.m.]

আমার মনে হয় ডঃ অধিকারি, ইউ উইল এগ্রি উইথ মি যে ও. আর. এস ব্যবহার করলে এটা অনেক কমে যায়, কঠিন রোগে আক্রান্ত হয়না, এমন কি অনেক সময়ে হাসপাতালেও আনতে হয় না। স্যালাইন সম্পর্কে বলতে পারি যে আই. ডি হাসপাতালে সাধারণত তিন রকম ঔষধ ব্যবহার করা হয়—ও. আর. এস, নর্মাল স্যালাইন, আর টেট্রাসাইক্লিন, না কি ঐ জাতীয় নামে একটা ঔষধ আছে। এছাড়া আর কোনও ঔষধ দেওয়া হয়না। আপনারা কলেরার কথা বলেছেন, কিন্তু এটা কলেরা নয়। হেল্‌থ সেক্রেটারিও বলেন নি যে কলেরা হয়েছিল। কলেরার জায়গায় হয়ত বলা হয়েছিল ইট ইজ নট কলেরা। যিনি বলেছেন তিনি হয়ত মেডিকেলের লোক নন, মেডিকেল টার্মস বুঝতে পারেননি। কাজেই যে কথা বলা হয়েছে যে কলেরা চলে গিয়েছে, সেটা আবার ফিরে এসেছে, এটা ঠিক নয়।

তারপরে বলেছেন যে আমরা ঔষধ সরবরাহ করছি না। আমি বলছি যে ঔষধ সরবরাহ করা হচ্ছে। গত বছর করা হয়েছিল ৩৬ কোটি ৯৫ লক্ষ টাকার ঔষধ। এ বছর এই পর্যন্ত ৯ কোটি ৪ লক্ষ টাকার ঔষধ ডিস্ট্রিবিউট করা হয়েছে। এখন এই ডিস্ট্রিবিউশনের ব্যাপারটা বোঝা দরকার। আমরা ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে ডিসেন্ট্রালাইজেশন করার চেষ্টা করেছি।

আগে সেন্ট্রাল মেডিক্যাল স্টোর থেকে সমস্ত ডিস্ট্রিক্ট ঔষধ নিত। অনেক সময়ে দেখা যেত যে সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্স থেকে হয়ত কো একটা ডিস্ট্রিক্ট অতিরিক্ত মেডিসিন তুলে নিয়ে চলে গেল, অন্য ডিস্ট্রিক্ট নিতে পারল না। কিন্তু ডিসেন্ট্রালাইজেশন করার ফলে এটা এখনও হয়না। এখনও সব ডিস্ট্রিক্টই মেডিসিন পান। গত বছর থেকে এটা আমরা 'ইনট্রোডিউসড করেছি। প্রত্যেক জেলার সভাধিপতিকে চেয়ারম্যান করে ডিস্ট্রিক্ট ম্যাজিসট্রেট রিপ্রেজেন্টস করেন ৫ জনের বডির, সি. এম. ও. এইচ, ডেপুটি সি. এম. ও. এইচ অ্যান্ড অ্যান অ্যাকাউন্টট্যান্ট অর অ্যাডমিনিসট্রেটর থাকেন এবং তারা বসে এটা ঠিক করেন। সি. এম. ও. এইচ অ্যাসেস করেন যে রিকোয়ারমেন্ট কি আছে, অ্যাসেস করার পরে একটা অর্ডার দেন। আমাদের অ্যাডভাইসরি কমিটি লিস্ট তৈরি করে তারপরে ঔষধ সেখানে চলে যাবে। সুতরাং মেডিক্যাল কলেজ ছাড়াও ডিস্ট্রিক্ট হাসপাতালে, সাব-ডিভিসন হাসপাতালে ৬।৭ লক্ষ করে টাকা দেই এবং এনটায়ার ডিস্ট্রিক্টে ডিসেন্ট্রালাইজড ওয়েতে মেডিসিন যাচ্ছে।

**শ্রী সাধন পান্ডে ঃ** অনেক সাব-ডিভিসনে ঔষধ নেই। হাসনাবাদ, ভবানীপুর ১, মুরারি সাহায় কোনও ঔষধ নেই, সেখানে কোনও ঔষধ যায়নি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি যখন বলছেন, আমি এই ব্যাপারে খোঁজ নিয়ে দেখব এবং আপনাকে জানাব। আমি যে ঔষধ পাঠিয়েছি তাতে গত বছর ১২ কোটি টাকার ঔষধ দিয়েছি ডিস্ট্রিক্ট হাসপাতালে, ৬।৭ লক্ষ টাকা ঔষধ দিয়েছি সেন্ট্রাল মেডিকেল স্টোর্সের মাধ্যমে। ডিস্ট্রিক্ট হাসপাতাল এবং সাব-ডিভিসন হাসপাতালে ১ কোটি ৪ লক্ষ এবং ১ কোটি ৬৫ লক্ষ টাকার ঔষধ দিয়েছি। ১৩ কোটি টাকা দিয়েছি ফান্ড বেসড ডিসেন্ট্রালাইজড ইউনিটে। সুতরাং এইভাবে ডিসেন্ট্রালাইজওয়েতে ফাংশনিং করে আমার কাছে যে রিপোর্ট এসেছে তাতে অন্যবারের তুলনায় অনেক বেটার। ফাস্ট ইয়ারে একটু টিথনিং ট্রাবল হয়েছে বলতে পারেন, এই বছর আরও ইমপ্রুভ করবে, আরও ভাল ঔষধ পাবেন। আইটেম কমেছে। কমেছে কেন এটা আমি দেখব। আপনারা দেখবেন ঔষধের দাম কি ভাবে বাড়ছে। ধরুন ব্লিচিং পাওডার আগে যেটা ছিল ১৩২ টাকা এখন সেটা হয়েছে ২৩৮ টাকা। রিফামাইসিন, ডাঃ অধিকারি এটা জানবেন, আগে যেটা ১৮৩ টাকা ছিল এখন সেটা হয়েছে ৩৮৭ টাকা। তারপর আই. এন. এইচ ৩০০ এম. জি এটা আগে ছিল ৫৮ টাকা এখন সেটা হয়েছে ২১০ টাকা। তারপর ধরুন এ. ভি. এস., যার কথা আপনারা বারে বারে বলেন, সেই এ. আর ভি. এ. ভি. এস আগে ইউনিট প্রতি ছিল ২৩.৩৫ টাকা এখন সেটা হয়েছে ১১০ টাকা। এটা আমাদের অর্থমন্ত্রীর ব্যাপার নয়, এটা হয়েছে সেন্ট্রাল পলিশির জন্য। হোয়াট প্রাইস ইনক্রিজ ইজ দেয়ার? আই অ্যাম নট গোইং টু ডিসকাস দিস। আমার কথা হল এইভাবে রেট ইনক্রিজ করেছে। আপনাদের প্রণববাবু মন্ত্রীত্ব ছেড়ে দিয়েছেন বোধ হয়। আবার উনি আসবেন।

**শ্রী সাধন পান্ডে ঃ** তাহলে আপনি বলছেন তিনি আসবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমি বলব, প্রেসিডেন্ট নমিনি করেছেন। For the first time president is going to nominate a person. Whatever it is. এটা জানবেন এই রকম আর হয়নি। আপনারা সবাই ভোট দেবেন তো? যাই হোক এক্স-রে ফ্লিম আগে যেটা ৮২৪ টাকা ছিল এখন সেটা হয়েছে ১৫৯৮ টাকা। তারপর অক্সিজেন সিলিন্ডার আগে ছিল ৯৬০ টাকা এখন হয়েছে ২৫৩০ টাকা। নাইটাস অক্সাইড আগে ছিল ৯৬৬ টাকা এখন হয়েছে ২৫৩০ টাকা। কথাটা হল এইভাবে যদি দাম বাড়ে তাহলে সমস্ত ব্যাপারটা বুঝতে হবে। আপনারা অনেকে বলেছেন এ. ভি. এস এবং এ. আর. ভি জেলায় দিতে পারিনি, অনেককে বলেছেন এ. ভি. এস পাওয়া যাচ্ছে না, সিট্রিক্ট ওয়াইজ দিতে পারিনি। এ. ভি. এস গতবারে আমরা ১১০১৬ ইউনিট দিয়েছি আর এই বছর কয়েক মাসের মধ্যে ২৯৩০ ইউনিট দিয়েছি।

[6-45 – 6-55 p.m.]

এ. আর. ভি., এটা আপনারা জানেন। এ. ভি. এস. প্রোডিউস করে গভর্নমেন্ট অব ইন্ডিয়া আন্ডারটেকিং। তাদের কাছে চাইছি সবটা তারা আমাদের দিন। কিন্তু এমন একটা আন্ডারটেকিং যে তারা অ্যাডভান্স টাকা ছাড়া দেবেন না। এগুলোতে তো সেন্ট্রাল গভর্নমেন্ট আমাদের হেল্প করতে পারে, যেখানে গভর্নমেন্ট কিনছে। (**ভয়েস - ওটা খুব সিক্‌।**) তাহলে গভর্নমেন্ট অভ ইন্ডিয়া রয়েছে কেন? সেন্ট্রাল গভর্নমেন্ট অলসো সিক। আমরা এ. আর. ভি. সাপ্লাই করেছি ১৭ লক্ষ ২৯ হাজার ৮৭০। আপনারা অনেক সময়ে বলেন, এটা হতে পারে, অনেক সময়ে কমিউনিকেশন গ্যাপের জন্য হতে পারে। কিন্তু আমরা সাফিশিয়েন্টলি সাপ্লাই করেছি। ফিনান্সিয়াল কনস্ট্রেন্ট আছে, এটা আপনারাও জানেন, আমরাও জানি। সৌগতবাবু রেফার করেছেন সাবজেক্ট কমিটির রিপোর্ট থেকে, আমাদের একজন সদস্যও রেফার করেছেন, হোয়াই দিস ইজ সো? তাঁরা লাস্ট স্ট্যানজাতে লিখেছেন। আমরা যদি ৬০০-৬৫০ কোটি টাকা না পাই, ১৫০০-১৬০০ কোটি টাকার প্ল্যান বাজেট করেও যদি ৬০০-৭০০ কোটি টাকা তাঁদের কাছ থেকে না পাই তাহলে কি করে হবে? সাবজেক্ট কমিটি তাদের রিপোর্টের ২০ পাত্মায় বলে দিয়েছে যে আমাদের সেন্ট্রাল গভর্নমেন্ট কত কম টাকা দিয়েছে—যা কমিটমেন্ট ছিল তার থেকে কত কম দিয়েছে টোটাল বাজেটের ব্যাপারে। অটোমেটিক্যালি ইট উইল বি রিফ্লেকটেড অন দি হেল্‌থ বাজেট অলসো। আর একটা কথা হল, মেডিক্যাল এডুকেশন সম্পর্কে একটা কথা বললেন। আমরা মনে করেছিলাম, ডাঃ বিধানচন্দ্র রায় যা ইন্ট্রোডিউস করেছিলেন—ডঃ বি. সি. রায় হ্যাড ইন্ট্রোডিউসড্‌—তিনি বলেছিলেন এটা সম্পূর্ণ নন-প্রাকটিসিং হওয়া দরকার। এটা তাঁরই কথা। আজকে আপনারা তাহলে আমাদের সমালোচনা করবেন কেন? (**ভয়েস—আপনি এটা ইমপ্লিমেন্ট করতে পারছেন না কেন?**) আপনারা হেল্প করুন। এখানে জয়ন্ত বসুর কথা বললেন। তাঁকে পুরুলিয়ার পাঠিয়েছি। তিনি ছিলেন এম. ডি. পাস। আর আমি যাঁকে দিয়েছি তিনি এম. ডি.। তাঁর উপরে আরও হাইলি কোয়ালিফায়েড। তাঁর সাথে ছিলেন, একসাথে কাজ করেছেন। সুতরাং এই কথা বলবেন না। নান ইজ

ইনডিসপেনসিবল্, নট ইভেন সাধন পান্ডে। আপনারা মেডিক্যাল এডুকেশনকে আমাদের সাপোর্ট করুন। এখানে হাউস স্টাফের ব্যাপারে বলা হয়েছে। মেডিক্যাল এডুকেশন ইম্প্রুভ না করলে কিছুই হবে না। এই যে আমি ডাক্তারদের কথা বলছি, ৫৬৪টি ডাক্তারের পোস্ট এখানে ভ্যাকান্ট রয়েছে।

৫৬৪টি ডাক্তার পোস্ট ভ্যাকেন্ট। তারমধ্যে রুর‍্যাল ২৬৬টি এবং অ্যাডমিনিস্ট্রেটিভ ৪৩টি। নন রুর‍্যাল হল ৮০টি। তারপরে আই পি পি (৩) ১০৭। নন টিচিং হসপিটালে ৬৮ অর্থাৎ টোটাল ৫৬৪টি ডাক্তারের পোস্ট ভ্যাকেন্ট রয়েছে। এই যে ২৬৬টি কথা বলেছি, পি এইচ সিতে কোনও ডাক্তার নেই এবং আমরা সেখানে এই ২৬৬টি ডাক্তার ওখানে নিয়োগ করেছি। তবে তার মধ্যে অ্যাবাউট ৪৫ পারসেন্ট ওখানে জয়েন করেনি। কিন্তু তাসত্ত্বেও আমরা যারা এম. ডি. করে এসেছে তারা যদি জয়েন করতে চায় তাহলে টার্মিনেশন করে গেলেও জয়েন করতে দিচ্ছি প্রোভাইড হি গোজ টু হিজ অরিজিন্যাল পোস্টিং এরিয়া। এছাড়া ১ হাজার ৭৩৮টি ডাক্তার আমরা রিঅ্যাক্ট করেছি আরও ১ হাজারের মতো পোস্ট পি এস সির কাছে চেয়েছি, এখনও লিস্ট পাইনি। এটা ঠিকই যে হেল্‌থ সেন্টারগুলোতে উইদাউট ডাক্তারে চলে না। তারপর থার্ড মেডিক্যাল অফিসারের যে পোস্ট ছিল সেটা গভর্নমেন্ট অব ইন্ডিয়া তুলে দিয়েছে। ভিলেজ হোম গাইড পদ যেগুলো ছিল সেগুলো পুরোপুরি সেন্ট্রাল গভর্নমেন্ট স্কীম এবং অল অ্যারাউন্ড ইন্সটিটিউশনগুলো তারাই ইনট্রোডিউস করেছে। আগে তাদের রিকোয়ার মেডিসিন দিত এবং যেহেতু তারা মাল্টি পারপাস হেল্‌থ ওয়ার্কার সেইহেতু তাদের মেডিসিন দিত। গত ১ বছর দুবছর যাবৎ মেডিসিন বন্ধ করে দিয়েছে। এখন যে ৫০ টাকা করে দেয় সেই ব্যাপারে আগে একটা কথা কেন্দ্রীয় সরকার বলেছিলেন যে ওই ৫০ টাকাকে ১০০ টাকা করে দেওয়া হবে। এবং সেইভাবে আমি ওদের কমিটমেন্টও দিয়েছি যে তোমাদের ১০০ টাকা করে দেওয়া হবে। পরে কেন্দ্রীয় সরকার জানাল যে ফিনান্স রাজি হচ্ছে না সেই কারণে ১০০ টাকা দিতে পারছি না। আবার আমি ১৪ তারিখে দিল্লি যাচ্ছি সেন্ট্রাল কাউন্সিলের মিটিংয়ে এবং এই ব্যাপারে গতবারও বলেছি এইবারও বলার চেষ্টা করব। তবে তারা এই হোল সিস্টেমটাকেই উঠিয়ে দিতে চেষ্টা করছেন। আর আমরা সেখানে চেষ্টা করছি যাতে এটাকে রাখা যায়। এই যে ভিলেজ হেল্‌থ গাইড এরা বেশিরভাগ ফ্যামিলি ওয়েলফেয়ার সম্পর্কে ভাল ইনফরমেশন দিতে পারে। পি এইচ সি এবং এস এইচ সি-তে অনেক ডাক্তার নেই, এই নিয়ে মোট ২৬৬টি ডাক্তার নেই। পি এস সিকে জানিয়েছি যতদূর পারি তাড়াতাড়ি দেওয়ার চেষ্টা করছি।

**(ভয়েস ঃ অ্যাড হক হিসাবে রিকোয়ার করছেন না কেন?)**

অ্যাড হক হিসাবে ডাক্তার রিকোয়ার করলে আপনারাই তো বলবেন যে পার্টির লোক এর মধ্যে ঢুকিয়ে দিয়েছি।

[6-55 – 7-06 p.m.]

আর একটা ইনফর্মেশন হচ্ছে, এটা ডেভেলপমেন্ট করছে। এইডস এর ব্যাপারে বলব আমরা ৩ লক্ষ ৮২ হাজার ৬০১ জনের স্ক্রিনিং করেছি, তার মধ্যে সিরো পজেটিভ পেয়েছি ৯২ আর ফুল ব্লোউন কেস পেয়েছি ১৫, এই ১৫-র মধ্যে ৬ জন মারা গিয়েছেন, বাকিরা হচ্ছে ৯ জন আন্ডার ট্রিটমেন্টে রয়েছে। দে আর বিয়িং ট্রিটেড এব্রিথিং ফ্রি। সব কিছুই তারা ফ্রি পাচ্ছেন। রিজিওনাল ইন্সটিটিউট অব অপথালমিতে আমরা মেশিন বসিয়েছি, ২ রকমের লেসার মেশিন আছে, এর রেজাল্ট খুব ভাল। একটা হচ্ছে অর্গন লেসার, এটাতে আমরা ২১৩ জনের উপর পরীক্ষা করেছি ৯ জনের ক্ষেত্রে ধরা পড়েছে ; এটা হচ্ছে '৯৩ এর ৩০শে জুন অবধি ১৮২টি কেস করেছি, সাকসেস রেট হচ্ছে ৮০ শতাংশ। আর ওয়াই. এ. জি. লেসার ৭২ এটায় ২৭১টা করেছি '৯২তে, ২২৩টা করেছি '৯৩তে। ৫৬৬ হচ্ছে সারভাইভাল, সাকসেস বলতে পারেন ৯৯ পারসেন্টে লেসার মেশিনে। অনেকে হয়ত জানেন না, যখন সেখানে যান ৯৯ শতাংশই হচ্ছে সাকসেস। আমাদের মেডিক্যাল কলেজে রিজিওনাল ইন্সটিটিউট অব অপথলমিতে এত ভাল মেশিন আছে। হাউস স্টাফের ব্যাপারটা শুনুন, ইট ইজ স্টিল আন্ডার কনসিডারেশন। যেটা ওরা বলছেন, একটা পলিসি নিয়েছি আমরা গভর্নমেন্টের তরফ থেকে এটা নিয়ে আমরা চিন্তা করছি, এটা পি. জি. ট্রেনিং থাকবে আমাদের সার্ভিসটা যেন ডিসটার্ব না হয়। আমরা চেষ্টা করছি জি. ডি. এম. ও. এনে করতে পারি ভাল, তার সঙ্গে যদি হাউস স্টাফ কিছু এনে করতে পারি ভাল। হাউসস্টাফশিপকে তুলে দেওয়া হচ্ছে না, নট অ্যাট দি কস্ট অব সার্ভিস, এটা আমরা ডিসকাশন করছি, ডিসকাশন লেভেলে আছে, ফাইনালি পরে হবে, বিরোধীদের সমস্ত কাটমোশনের প্রতিবাদ করে আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND NO. 32

**Mr. Speaker :** Now I put to vote all the cut motions except No. 2, 3 and 4 on which I understand a division will be demanded.

The Motion (cut motion no. 1) that the amount of the Demand be reduced by Rs.100 was then put and lost.

The Motions (cut motion nos.2-4) that the amount of Demand be reduced by Rs.100/- were then put and a division was taken with the following results.

**NOES**

Abul Basar, Shri

Acharya, Shri Prabhat

Adak, Shri Kashinath

Adhikari, Shri Paresh Chandra

Bose, Shri Shyamaprasad

Baora, Shri Samar

Bera, Shrimati Chhaya

Biswas, Shri Benay Krishna

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Deb Narayan

Chattopadhyay, Shri Santasri

Chowdhury, Shri Subhendu

Das, Shri Bidyut Kumar

Das Gupta, Shrimati Arati

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishnaprasad

Dutta, Dr. Gouripada

Ganguly, Shri Santi

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Biren

Goswami, Shri Subhas

Jana, Shri Manindra Nath

Kar, Shrimati Anju

Mahato, Shri Satya Ranjan

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Kshiti Ranjan

Md. Mahamuddin, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Narayan

Naskar, Shri Subhas

Nath, Shri Madanmohan

Saha, Shri Kripa Sindhu

Shaw, Shri Pravin Kumar

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Nirmal

Sur, Shri Prasanta Kumar

**AYES**

Adhikari, Dr. Tarun

Chattopadhyay, Shri Shobhan Deb

Nasiruddin Khan, Shri

Pande, Shri Sadhan

Roy, Shri Sougata

**ABST :**

1) Purakait, Shri Probodh

2) Sarkar, Shri Deba Prasad

The Ayes being 5, Noes 39 and Abstentions-2 the motions were lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March, 1993 that a sum of Rs.3,60,97,92,000 be granted for expenditure under Demand No.32, Major Heads: "2210-Medical and Public Health (Excluding Public Health) and 4210-Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)".

(This is inclusive of a total sum of Rs.1,20,33,00,000 already voted on account in March, 1993) was then put and agreed to.

## DEMAND NO. 33

The motions that the amount of the Demand be reduced to Rs.1/- and the motions that the amount of the Demand be reduced by

Rs.100/- were then put and lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March, 1993 that a sum of Rs.64,57,26,000 be granted for expenditure under Demand No.33, Major Head: "2210-Medical and Public Health (Public Health)"

(This is inclusive of a total sum of Rs.21,53,00,000/- already voted on account in March, 1993) was then put and agreed to.

## DEMAND NO. 34

The motion that the amount of the Demand be reduced by Rs.100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March, 1993 that a sum of Rs.58,37,65,000 be granted for expenditure under Demand No.34, Major Head: "211-Family Welfare".

(This is inclusive of a total sum of Rs.19,46,00,000 already voted at account in March, 1993)—was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.06 p.m. till 11 a.m. on Monday, the 12th July 1993, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday the 12th July 1993 at 11-00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 4 Ministers of State and 114 Members.

[11-00 – 11-10 a.m.]

### Wishes for early Recovery of Governor, West Bengal

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে আমার গভীর উদ্বেগের বিষয় এই সভার কাছে উপস্থিত করছি। আমাদের মাননীয় রাজ্যপাল মহাশয়, তিনি এস.এস.কে.এম. হাসপাতালে চিকিৎসাধীন আছেন এবং খবরের কাগজ মারফত আমরা জানতে পারছি তাঁর অবস্থা সঙ্কটজনক। তিনি একজন জ্ঞানী, বিজ্ঞানী, ঐতিহাসিক, ইতিহাসবীদ এবং গণতন্ত্রের রীতি নীতি সম্পর্কে তিনি গভীর আস্থাশীল, এই রকম একজন দেশ প্রেমিক মানুষ আমাদের রাজ্যের প্রশাসনিক ক্ষেত্রে রাজ্যের মানুষের শ্রদ্ধা এবং সম্মান অর্জন করেছে। তাঁর বর্তমান শারীরিক অবস্থা কোন পর্যায়ে আছে, সেটা আমরা জানতে পারছি না, আমাদের সেই সম্পর্কে এই হাউসে জানানো হোক। আমি ব্যক্তি মানুষ হিসাবে তাঁর দ্রুত আরোগ্য কামনা করছি, আমাদের উদ্বেগ সকলের কাছে উপস্থিত করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনাকে ধন্যবাদ জানাই, আপনি এই হাউসে রাজ্যপাল অধ্যাপক সৈয়দ নুরুল হাসান, তাঁর স্বাস্থ্য সম্পর্কে আমাদের উদ্বেগ প্রকাশ করার সুযোগ দিয়েছেন। রাজ্যপালের শারীরিক অবস্থা সম্পর্কে সারা রাজ্যের মানুষ চিন্তিত। তার কারণ তাঁর রাজ্যপাল থাকা কালীন তিনি এই রাজ্যে সাধারণ মানুষের শ্রদ্ধা এবং ভালবাসা জয় করতে সক্ষম হয়েছিলেন। আপনি জানেন প্রফেসার নুরুল হাসান একজন বিশ্ববিখ্যাত ঐতিহাসিক এবং বিশেষ করে মোগল আমলের কৃষি বিষয়ে তাঁর অনেক লেখা আছে এবং সুফী সম্পর্কে বিশেষজ্ঞ ছিলেন। তিনি একজন বিশ্ববিখ্যাত ঐতিহাসিকও ছিলেন। কিন্তু রাজ্যপাল হিসাবে তিনি পশ্চিমবাংলার ব্যাপারে গভীর আগ্রহ দেখিয়েছিলেন, বিশেষ করে পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা সম্পর্কে তিনি গভীর আগ্রহ দেখিয়েছিলেন। এই ব্যাপারে অনেকবার তাঁর সঙ্গে আমার ব্যক্তিগত ভাবে কথা বলার সুযোগ হয়েছে। আমি এই হাউস থেকে রাজ্যপালের আরোগ্য কামনা করি। কারণ তাঁর অবস্থার উদ্বেগের কারণ আছে। আজকে সকালে হৃদরোগ বিশেষজ্ঞ ডাঃ এ.কে. মাইতি, তাঁর সঙ্গে আমার কথা হলো, তিনি বললেন সত্যই উদ্বেগ করার যথেষ্ট কারণ আছে এবং ডাক্তাররা দিন রাত্রি পরিশ্রম করছেন। রাজ্যপালের শরীর সম্পর্কে আমরা অনুরোধ করছি রোজ যেন এই হাউসে খবর দেওয়া হয়। তাঁর ছেলে এসেছেন বাঙ্গালোর থেকে, আমেরিকা থেকে তাঁর মেয়ে আসতে পারেন,

তাঁর বোন যিনি এখানেই থাকতেন তিনিও আছেন। এই হাউসের পক্ষ থেকে আমরা নিশ্চয়ই তাঁর আরোগ্য কামনা করব এবং আশা করব আপনি মন্ত্রী সভাকে তাঁর অবস্থা সম্পর্কে এই হাউজেস প্রতিদিন একবার করে খবর দেবার কথা বলবেন, তাহলে আমাদের উদ্বেগ নিরশন হবে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দুজন মাননীয় সদস্য রাজ্যপালের স্বাস্থ্য সম্পর্কে যে উদ্বেগ প্রকাশ করেছেন, আমি তাঁদের সঙ্গে একমত। পশ্চিম-বাংলার রাজ্যপাল সৈয়দ নুরুল হাসান আজকে বেশ কিছুদিন হলো শারীরিক কারণে অত্যন্ত শোচনীয় অবস্থা এস.এস.কে.এম হাসপাতালে ভর্তি আছেন। তিনি পশ্চিমবাংলার একজন সুহৃদ। তিনি বামফ্রন্ট এবং রাজ্যের সাধারণ মানুষের একজন সুহৃদ। তাঁর অন্যান্য গুন সম্পর্কে আমি আর আজকে এখানে আলোচনা করতে চাই না। আমি তাঁর আরোগ্য কামনা করছি। বর্তমানে তাঁর স্বাস্থ্যের অবস্থা সম্পর্কে আপনি আমাদের হাউসকে জানাবার ব্যবস্থা করুন, তাহলে হয়ত আমাদের উদ্বেগ কিছুটা কমবে।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে রাজ্যপালের স্বাস্থ্য নিয়ে উদ্বেগ প্রকাশ করা হয়েছে। আমরা সদস্যরা এবং রাজ্যবাসীরা সকলেই এবিষয়ে উদ্বিগ্ন। কারণ হি ইজ এ পারফেক্ট জেনটেলম্যান। অনেক রাজ্যপালই এ রাজ্যে এসেছেন, কিন্তু বোধ করি ওঁর মতো রাজ্যবাসীদের কেউ অত আপন করে নিতে পারেন নি। আমি আজকে এই সভায় উপস্থিত হয়েই মাননীয় মন্ত্রী কিরণময়বাবুকে জিজ্ঞাসা করেছিলাম, কোনও খবর আছে কিনা। আমার মনে হয় ওঁর স্বাস্থ্যের সংবাদ সংগ্রহের বিষয়ে কিছু কমিউনিকেশন গ্যাপ হচ্ছে। রাজ্য সরকার যদি এবিষয়ে বুলেটিন প্রকাশ করার ব্যবস্থা করে তাহলে রাজ্যবাসীর পক্ষে সঠিক তথ্য জানতে সুবিধা হয় এবং তাহলে বাজারে এই জাতীয় বিষয়কে অবলম্বন করে যে গুজব রটে, সেটা বন্ধ হতে পারে। আমি আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করব, তাঁরা দায়িত্ব নিয়ে গভর্নমেন্ট মিডিয়া রেডিও, টেলিভিশনের মাধ্যমে বুলেটিন প্রকাশের ব্যবস্থা করুন। এতে অসুবিধার কি আছে? এটা খুবই এমার্জেন্সি বিষয়। আমি অনুরোধ করব, একটা দায়িত্বশীল কমিটি করে আমাদের মধ্যে বুলেটিন প্রকাশ করা হোক। এ নিয়ে কোনও গুজব প্রকাশের যেন কোনও সুযোগ না থাকে। আসুন আমরা সবাই প্রেসিডেন্সের কাছে ওঁর রিকভারির জন্য প্রার্থনা করি। আমার মনে হয় আমাদের বাসনা সফল হবে, উনি আরোগ্যলাভ করবেন। ধন্যবাদ, স্যার।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় রাজ্যপালের স্বাস্থ্যের বিষয়ে আমি এই সভার সকল সদস্যের সঙ্গে এবং রাজ্যবাসীদের সঙ্গে সমভাবে উদ্বিগ্ন। সম্প্রতি অধ্যাপক নুরুল হাসান জাতীয় সংহতি রক্ষার জন্য যে ভূমিকা পালন করেছেন তা আমাদের রাজ্যেই শুধু নয়, গোটা দেশে অভিনন্দিত হয়েছে। তিনি এমনই একজন মানুষ, প্রকৃত পক্ষে তাঁর সব চেয়ে বড় পরিচয় হচ্ছে তিনি একজন মনে প্রাণে খাঁটি ভারতীয়। তিনি যেমন শিক্ষা জগতের একজন দিকপাল, তেমন প্রশাসক হিসাবেও তাঁর চিন্তা ভাবনাও গৌরবোজ্জল। আমাদের রাজ্যের উন্নয়নের ব্যাপারে তিনি কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি

হিসাবে প্রতিনিয়ত তাঁর শুভ বুদ্ধির পরিচয় দিয়েছেন। আমি আশা করব তিনি আরোগ্যলাভ করবেন এবং আমাদের রাজ্যের ও দেশের মঙ্গলের জন্য তিনি তাঁর প্রচেষ্টা চালিয়ে যাবেন। তিনি যখনই আমাদের উত্তরবঙ্গে গিয়েছেন তখনই তাঁর সাথে আমার সাক্ষাত করার সুযোগ হয়েছে। তিনি সব সময়েই উত্তরবঙ্গের উন্নয়নের বিষয়ে গভীর আগ্রহ প্রকাশ করেছেন। বিরোধী দলের নেতা যে কথা বলেছেন সে কথাকে সমর্থন করে আমি আবেদন জানাচ্ছি, তাঁর স্বাস্থ্যের সম্পর্কে একটা বুলেটিন প্রকাশের ব্যবস্থা করা হোক। আমি তাঁর স্বাস্থ্যের সম্পর্কে উদ্বেগ প্রকাশ করে, দ্রুত তাঁর আরোগ্য কামনা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মহামান্য রাজ্যপাল তথা দেশের বিশিষ্ট শিক্ষাবিদ এবং ঐতিহাসিক অধ্যাপক নুরুল হাসানের অসুস্থতার জন্য রাজ্যবাসীদের সাথে আমিও গভীর উদ্বেগ প্রকাশ করছি। বর্তমানে তাঁর স্বাস্থ্যের অবস্থা সম্পর্কে নিয়মিত বুলেটিন প্রকাশ করার যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে আমি তার সঙ্গে সহমত প্রকাশ করছি। নিয়মিত বুলেটিন প্রকাশ করে হাউসকে সমস্ত কিছু অবহিত করা হোক। এই কথা বলে আমি তাঁর আরোগ্য কামনা করে আমার বক্তব্য শেষ করছি।

[11-10—11-20 a.m.]

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারপক্ষের মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল আমাদের রাজ্যপাল অধ্যাপক নুরুল হাসানের শারীরিক অসুস্থতার জন্য উদ্বেগ প্রকাশ করেছেন তিনি দীর্ঘদিন ধরে এস.এস.কে.এম হাসপাতালে কি অবস্থায় আছেন তার আলোচনা করার জন্য আপনি যে সর্বদলীয় প্রস্তাব করে তাঁর কাছে শুভেচ্ছা পাঠাবেন তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। কারণ অধ্যাপক নুরুল হাসান একজন ঐতিহাসিক এবং লেখক। তিনি পশ্চিমবাংলার বামফ্রন্ট এবং সর্বস্তরের গণতান্ত্রিক মানুষের দরদি। তাই আজকে আমাদের হাউসের পক্ষ থেকে একটা প্রস্তাব আনা হচ্ছে যে তিনি কি অবস্থায় আছেন তা জানানোর জন্য আপনার একটা প্রস্তাব পাঠানো হচ্ছে। মাননীয় বিরোধীদলের সদস্য ডাঃ জয়নাল আবেদিন তাঁর সম্পর্কে বুলেটিনের কথা বলেছেন, তারজন্য আমি ধন্যবাদ জানাচ্ছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সরকারপক্ষের মাননীয় সদস্য মাননীয় রাজ্যপাল যে অবস্থায় রয়েছেন দীর্ঘদিনধরে হাসপাতালে তারজন্য যে উদ্বেগ প্রকাশ করেছেন এবং আমাদের পশ্চিমবঙ্গের অধিবাসীগণ তাঁর স্বাস্থ্য সম্বন্ধে যে উদ্বেগ প্রকাশ করেছেন এবং এই হাউসের অন্যান্য সদস্যরা তাঁর আরগ্য কামনা করে যে উদ্বেগ প্রকাশ করেছেন সে ব্যাপারে আমি একমত। আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি উনি বর্তমানে কি অবস্থায় রয়েছেন তা এই বিধানসভায় বুলেটিনের মাধ্যমে জানানো হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় রাজ্যপাল একজন অধ্যাপক, বিজ্ঞানী, সাহিত্যিক এবং ঐতিহাসিক। তিনি দীর্ঘদিনধরে এই পশ্চিমবাংলায় রাজ্যপাল

হয়ে আছেন। তিনি শুধু পশ্চিমবাংলার রাজ্যপাল বললে ভুল বলা হবে, ভারতবর্ষের শিক্ষাজগতে তিনি একজন দিক্‌পাল এবং অজাতশত্রুরূপে ভারতীয় রাজনীতিতে তাঁর পরিচিতি। জাতীয় সংহতির ক্ষেত্রে তাঁর যে অবদান আজকে ভারতবর্ষের মানুষ অত্যন্ত শ্রদ্ধার সঙ্গে তাঁর এই অবদানের কথা স্মরণ করে। তাঁরমত একজন ব্যক্তিত্বসম্পন্ন মানুষ রাজ্যপাল হিসাবে পশ্চিমবাংলার মানুষের সেবা করে আসছেন। তাঁর গুরুতর অসুস্থ অবস্থার জন্য যে উদ্বেগ প্রকাশ করেছেন মাননীয় সদস্য রবীনমন্ডল এবং মাননীয় সদস্যরা, আমি তাঁদের সাথে সহমত পোষন করে এইটুকু আবেদন করব আপনার কাছে এবং আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে, যেন প্রত্যহ তাঁর শারীরিক অবস্থার কথা বুলেটিনের মাধ্যমে জানানো হয়। রাজ্যবাসীও উদ্বিঘ্ন হয়ে আছে প্রত্যহ তাঁর শারীরিক অবস্থা জানার জন্য চিকিৎসার জন্য যথেষ্ট রকমের ব্যবস্থা করা হয়েছে। এছাড়া আরও কিছু দরকার যদি মনে হয় তাহলে পশ্চিমবাংলার মন্ত্রিসভা এ ব্যাপারে অন্য কোনও চিন্তাভাবনা করুন কিম্বা করতে পারেন। এখন বিধানসভা চলছে। মন্ত্রিসভার কাছে আমি এইটুকু আবেদন করব, প্রত্যহ এই সভায় তাঁর শারীরিক অবস্থার কথা বুলেটিনের মাধ্যমে জানানো হোক এবং পত্রিকার মাধ্যমে বুলেটিন প্রকাশ করা হোক।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল সৈয়দ নুরুল হাসান মহাশয়ের সাম্পতিক অসুস্থতার খবর আমরা এবং পশ্চিমবঙ্গ সরকার খুবই উদ্বিগ্ন। মাননীয় রাজ্যপাল শুধু একজন প্রখ্যাত শিক্ষাবিদ নন, তিনি একজন প্রাজ্ঞ রাজনীতিবিদ এবং সমদর্শী মানুষ ছিলেন। পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের নানা সমস্যায় যখন যেখানে তাঁকে আহ্বান জানানো হয়েছে তিনি নির্বিবাদে সেই আমন্ত্রন গ্রহন করেছেন এবং সমস্যা সমাধানের ক্ষেত্রে তাঁর আন্তরিকতা প্রকাশ করেছেন। সরকারকে বিভিন্ন সময়ে সময়োচিত পরামর্শ দিয়ে সঠিক পথে চালিত হওয়ার জন্য তাকে অকুন্ঠ সমর্থন এবং সহযোগিতা করেছেন। আমরা সকলেই উদ্বিগ্ন যে তাঁর মতো একজন বিশিষ্ট ব্যক্তি আমাদের শুভানুধ্যায়ী রাজ্যপাল, তিনি দ্রুত আরোগ্য লাভ করুন এটা আমরা সকলেই কামনা করি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে আসার আগে আজকে বেলা সাড়ে নটা থেকে দশটা বাজার দশ মিনিট আগে পর্যন্ত ওখানে ছিলাম এবং সেই সময়ে মণি ছেত্রী থেকে আরম্ভ করে সকলেই ছিলেন যাঁরা ওঁকে দেখছেন। আপনারা জানেন ওখান থেকে বুলেটিনের মারফতে খবর দেওয়া হয়, গতকাল থেকে খুব ক্রিটিক্যাল অবস্থা এবং আর্টিফিসিয়াল রেসপিরেসনে রাখতে হয়েছে, এই হচ্ছে অবস্থা। ন্যাচারালি এটা সকলেরই ভাবনার কারণ। তিনি শুধু যে একজন প্রখ্যাত ঐতিহাসিক তাই নয় তিনি এক সময়ে কেন্দ্রের শিক্ষামন্ত্রীও ছিলেন এবং শিক্ষার ব্যাপারে ও আমি আলাপ করে দেখেছি যে তাঁর বহু ব্যাপারে গভীর জ্ঞান আছে। মানুষ হিসাবেও তিনি নানা দিক থেকে এবং নানা ভাবে একজন পরিপূর্ণ মানুষ ছিলেন। সেদিক থেকে তাঁর সম্বন্ধে সকলেই যা বলেছেন সেটা সত্য এখান থেকে বর্তমান অবস্থায় অবিচুয়ারি একটা আলাদা জিনিস বর্তমান অবস্থাটা তো তা নয়, এটা মনে রাখতে হবে। যতক্ষন না অফিসিয়ালি অ্যানাউন্সড হচ্ছে এখন এটা

দেখা দরকার ঐ যে প্রস্তাবটা এসেছে তাঁর আরোগ্য কামনা করে ওঁদের কাছে ওঁর ছেলে এসেছেন যিনি জার্মানিতে থাকেন, মেয়ে এসেছেন যিনি আমেরিকায় থাকেন এবং পুত্রবধূও এসেছেন, ওঁর বোন তো ওখানেই আছেন। সেজন্য এ সময়ে এটা দরকার যে এই সময়ে এই হাউসে সকলেই যে উদ্বিগ্ন এবং তাঁর আরোগ্য কামনা করছেন এটা জানানোর দরকার আছে। এই সেশনে এটুকু বলা যায় যে সর্বরকম চেষ্টা করা হচ্ছে, কোনও ত্রুটি যাতে না থাকে এই স্টেজে মণি ছেত্রীর আন্ডারে যে বোর্ড করা হয়েছে তাঁরা সবাই রয়েছেন ইতিমধ্যে দিল্লি থেকেও দুজন এসেছেন সকলেই চেষ্টা করছেন, কোনও ত্রুটি হয়নি। তবে এটা যা বলা হয়েছে আর্লি পিরিয়ডে এবং সেশন বন্ধ হবার আগে এই দুটো সময়ে লেটেস্ট ইনফরমেশনগুলি যাতে এখানে জানিয়ে দেওয়া যায় তার একটা ব্যবস্থা করা যেতে পারে। এই হচ্ছে আমার বক্তব্য। সকলেই ঐকান্তিকতার সঙ্গে এই প্রস্তাব নেওয়া হচ্ছে সেটা হল যে তাঁর প্রতি গভীর সমবেদনা জানিয়ে তাঁর দ্রুত আরোগ্য লাভের জন্য কামনা করছি, চিকিৎসার কোনও ত্রুটি বা অসুবিধা হচ্ছে না এটা বলতে পারা যায়। এটুকু বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-20—11-30 a.m.]

**Mr. Speaker :** Hon'ble Members I share with you the anxiety that you have for the health condition of the Hon'ble Governor, Prof. Syed Nurul Hassan. I had occasion to meet him on the 24th of June last before I left for Madras when I had a long discussion with him. It was decided that he would go to United State for further medical treatment. But he was already on dialasis at that point of time. I could not understand now he would be able to take the trouble of such a long trip from Calcutta Hongkong Tokyo Sanfransisco. But he was in a very bright and in a very good mood. I had a long discussion with him. I was leaving for Madras and I thought that I would meet with him again. When I came back from Madras I went to meet him. At that time his health condition was further deteriorating. But day before yesterday he was recovered very well and on that day he dealt with the official files also. We were also very glad and the Doctors report was also very good. But since yesterday morning his health condition was deteriorating. I contacted SSKM Hospital and I came to know of it. Today from my office I also contacted the SSKM Hospital and I have been told that there is no change in the health condition of the Governor and the Medical Board will issue a medical bulletin within 15 minutes or half an hour time. When the medical bulletin would come, if I will be in the Chair, I will let you know of it. I would request Mr. Prabodh Chandra Sinha, if the Health Minister can be contacted to know the latest condition of the Governor so that I can inform the House about it. In the meantime, I propose to place a resolution for adoption of the House.

"This House expresses its deep and profound anxiety over the presen health condition of Prof. S. Nurul Hassan, Governor of West Bengal, anc wishes him a speedy and early recovery".

I think, I have the consensus of the House.

......... (Voice : Ayes) .........

The motion is adopted.

The Resolution would be sent with a bouquet to the elder sister o the Governor, Begum Razia Hassan, with good wishes from the House

**Held over Starred Question**
**(to which oral Answers were given)**

**ইলিশ মাছ আমদানি**

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩) **শ্রী আব্দুল মান্নান ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ইলিশ মাছের চাহিদা পূরণের জন্য বাংলাদেশ থেকে ইলিশ মাছ আমদানির বিষয়ে রাজ্য মৎস্য দপ্তর কেন্দ্রীয় সরকারের সাথে কোনও আলোচনা বা সুপারিশ করেছেন কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে তা কি কি ; এবং

(গ) বর্তমানে বিষয়টি কোন পর্যায়ে আছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) বিষয়টি কেন্দ্রীয় সরকারের বানিজ্য দপ্তরের বিবেচনার জন্য পাঠানো হয়েছে।

(খ) ইলিশ মাছ আমদানি নিয়ন্ত্রিত তালিকায় পড়ে। উপযুক্ত লাইসেন্স ব্যাতিরেকে নিয়ন্ত্রিত জিনিস আমদানি করা যায় না। তাই পঃ বঙ্গ রাজ্য ফিসারমেনস কোঅপারেটিভ ফেডারেশন লিঃ অনুকূলে প্রয়োজনীয় লাইসেন্স প্রদানের জন্য, কেন্দ্রীয় সরকারের বানিজ্য দপ্তরের নিকট অনুরোধ করা হয়েছে।

(গ) ভারত সরকারের বানিজ্য আমদানি রপ্তানি বিভাগের মুখ্য নিয়ামক (Chief Controller) ১১-৬-৯৩ তারিখের চিঠিতে উক্ত কোঃঅপঃ অনুকূলে লাইসেন্স প্রদানের মতামত জানিয়েছেন। লাইসেন্স প্রদানের জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া হচ্ছে। গত ৯-৭-৯৩ তারিখে লাইসেন্স পাওয়া গেছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** গত ৯ তারিখে লাইসেন্স পেয়ে গেছেন বললেন। আমার প্রশ্ন,

বাংলাদেশ থেকে কত পরিমান মাছ আমদানির সিদ্ধান্ত নিয়েছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** প্রথম পর্যায়ে ১৫০ মেট্রিক টন মাছ আমদানির জন্য লাইসেন্স দেওয়া হচ্ছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে মাছ আমদানি করার পরিকল্পনা নিয়েছেন, এটার ডিসট্রিবিউশন সিস্টেম কি ভাবে হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এটা পুরোপুরি আমাদের সমবায় সংস্থার যে সমস্ত বুথ আছে তার মাধ্যমে বিতরন করা হবে। এখন পর্যন্ত এই সিদ্ধান্ত করা হয়েছে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি ইলিশ মাছের প্রশ্নে যে ব্যবস্থার কথা বললেন, তার সঙ্গে আমাদের রাজ্যের মৎস্য উৎপাদনের বর্তমান অবস্থা কি সারা দেশের তুলনায় সেটা জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই রাজ্যে এ পর্যন্ত প্রায় ৭ লক্ষ ৯০ হাজার মেট্রিক টন মাছ উৎপাদন হয়েছে এবং যা ভারতবর্ষের উৎপাদনের তুলনায় অনেক বেশি। আমরা এখানে প্রথম স্থান অধিকার করেছি পরপর সাতবার।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনি রবীনবাবুর একটা প্রশ্ন ইরেলিভেন্ট সেটা অ্যালাউ করলেন। সেটা আপনি খুব সঙ্গত ভাবেই করেছেন। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, উনি নিশ্চয়ই কন্ট্রোলার অ্যান্ড অডিটর জেনারেলের রিপোর্টটা দেখেছেন যে মৎস্য উন্নয়ন নিগমে ৪ কোটি টাকার হিসাব পাওয়া যাচ্ছে না, এটা তারা বলেছেন। যাইহোক, মাছের রেকর্ড করেছেন, আবার ৪ কোটি টাকা না পাওয়ার রেকর্ড করবেন কিনা সেটা উনি বলবেন। আমি ওনার কাছে জানতে চাই যে ইলিশ মাছ যে নিয়ে আসা হবে বাংলা দেশ থেকে পশ্চিমবঙ্গে সেটা কি পদ্ধতিতে আনা হবে স্থল পথে, না জলপথে, না আকাশ পথের মাধ্যমে? যদি স্থলপথের মাধ্যমে আনা হয় তাহলে কিসের মাধ্যমে আনা হবে রেফ্রিজারেটর ভ্যানে, না ট্রাকে বা লরিতে বরফ দিয়ে? কারণ ইলিশ মাছ চট করে খারাপ হয়ে যায়, কাজেই তাকে প্রিজার্ভ করার জন্য কি ব্যবস্থা নিয়েছেন দুটোই বলবেন, ক্যাকটাস এবং ইলিশ মাছের ব্যাপারে, কারণ ৪ কোটি টাকার হিসাব মিলছে না?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি। তিনি বিধানসভার একজন সদস্য, অনেক প্রশ্নের আলোচনায় অংশ গ্রহন করেন। উনি গ্যাগ-এর রিপোর্ট পড়েন নি। গ্যাগ-এর রিপোর্টে কোনও জায়গায় বলা নেই যে ৪ কোটি টাকার হিসাব পাওয়া যাচ্ছে না। কেন্দ্রীয় সরকার আমাদের পশ্চিমবঙ্গ সরকারের উপরে বিশ্বব্যাঙ্কের কিছু ঋণের বোঝা চাপিয়ে দিয়ে গেছেন। কতকগুলি হ্যাচারি করার জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে ১৯৮০-৮১ সালে এখানে ৯টি হ্যাচারি হবে বলে সিদ্ধান্ত গ্রহন করা হয়। তার মধ্যে ৩টি হ্যাচারি করার জন্য এমন জায়গা বেছে নেওয়া হয় এবং কেন্দ্রীয় সরকারের বিশেষজ্ঞ এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের বিশেষজ্ঞরা সেই জায়গাগুলি পরীক্ষা

করে হ্যাচারির স্থান নির্ধারন করেন এবং সেখানে টেন্ডারও করা হয়। কিন্তু এমন জায়গা নির্ধারন করা হয় যেখানে এক ইঞ্চিও জল মাটিতে ধরে রাখার ক্ষমতা নেই। সেই স্থান কেন্দ্রীয় সরকার এবং বিশ্বব্যাঙ্ক নির্ধারন করেন যেখানে এক ছটাক মাছ উৎপাদনের সম্ভাবনা নেই। পরবর্তীকালে সমস্ত জিনিসটা হিসাবনিকাশ করে আমরা দেখলাম যে এমন একটা টেকনিক্যাল গাইডেন্স ওরা আমাদের রাজ্যকে দিয়েছেন যা হাঙ্গারি মডেল, যেখানে এই ধরনের কোনও কার্প তৈরি হয়না, সেখান থেকে টেকনোলজি আনা হচ্ছে যা দিয়ে পশ্চিম বাংলায় কার্প সিড প্রোডাকশান হবে। পরবর্তীকালে আমরা সিদ্ধান্ত গ্রহন করি যে বিশ্বব্যাঙ্ক আমাদের এই হ্যাচারির জন্য যে টাকা মঞ্জুর করছেন, আমাদের রাজ্যের ঘাড়ে ঋণের বোঝা আমরা চাপাবোনা এবং যে হ্যাচারিগুলির প্রাথমিক কাজ শুরু হয়েছিল, বাকী যে হ্যাচারিগুলি ছিল তার সমস্ত কাজ আমরা বন্ধ করে দিই এবং একটাও হ্যাচারি আমরা এখানে বাড়াইনি। কেন্দ্রীয় সরকার এবং বিশ্বব্যাঙ্ক বারবার করে আমাদের কাছে দাবি জানায় যে, যেহেতু এই টাকা পশ্চিমবঙ্গের জন্য মঞ্জুর করা হয়েছে, এই হ্যাচারিগুলি আমাদের করতে হবে। আমরা সরাসরি জানিয়ে দেই এই টাকা পশ্চিমবঙ্গকে সুদ সহ পরিশোধ করতে হবে যে, আর কারিগরী জ্ঞানের মাধ্যমে এখানে হেচারিগুলি তৈরি করার প্রস্তাব সেগুলি আমাদের রাজ্যের পক্ষে কোনও রকম কাজে লাগবে না এবং উৎপাদনও ব্যাহত হবে, নষ্ট হবে, টাকাগুলি জলে যাবে। আজকে শুধু আমরা নই, ভারতবর্ষের যত রাজ্যে এই পরিকল্পনা গ্রহন করা হয়েছিল, অধিকাংশ কংগ্রেসি রাজ্যে, প্রত্যেকে স্বীকার করেছেন যে এই হ্যাচারিগুলি রাজ্য সরকারের উপরে কেন্দ্রীয় সরকার চাপিয়ে দিয়েছেন, এই পরিকল্পনাগুলি সমস্ত ব্যার্থ হয়েছে। অতএব উনি যে কথা বলেছেন যে গ্যাগ-এর রিপোর্টে ৪ কোটি টাকা তছরুপ হয়েছে, আমি মাননীয় সদস্যকে অনুরোধ করবো, আপনি আমাকে দেখিয়ে দিতে পারেন যে কোথায় ৪ টাকা গরমিলের কথা উল্লেখ আছে? শুধু তাই নয়, যে পত্রিকার খবরে আজকে আপনি একথা বলেছেন, সেই পত্রিকার কোনও জ্ঞান পর্যন্ত নেই। বর্তমান কাগজ, সেই কাগজে ছেপেছে যে দুটো মৎস্য বন্দরের টাকা নাকি বিশ্বব্যাঙ্ক দিয়েছে। আমি জানাতে চাই, যে সাং বাদিক এই সব রিপোর্ট তৈরি করেছেন, সেই সাংবাদিকের কোন অ, আ, ক, খ সম্পর্কে জ্ঞান নেই।

[11-30—11-40 a.m.]

কোনও মৎস্য বন্দর বিশ্বব্যাঙ্কের টাকায় হচ্ছে না। আমাদের রাজ্য এবং কেন্দ্রীয় সরকার যৌথ ভাবে উদ্যোগ নিয়ে যৌথ ভাবে টাকা দিয়ে দুটি মৎস্য বন্দর করছে। দুটি বন্দরের মধ্যে একটি মৎস্য বন্দরের কাজ শেষ হয়েছে, আর একটির কাজ চলছে। মাননীয় সদস্য যে কথা বলেছেন সেটা সম্পূর্ণ অসত্য রিপোর্ট, আমি এটা দায়িত্ব নিয়ে বলছি। এখানে টাকা তছরূপের কোনও প্রশ্ন নেই। দ্বিতীয় প্রশ্ন যেটা করেছেন যে কি ভাবে মাছ আমদানি হবে। বাংলাদেশ থেকে কারা মাছ রপ্তানি করবে তাদের নাম আমাদের কাছে এখনও আসেনি। বাংলাদেশ সরকার ইলিশ মাছ রপ্তানি করবে বলে আমাদের জানায়, আমরা সেটা ভারত সরকারের কাছে পাঠাই। ভারত সরকার অনুমতি দেওয়ার পর

বাংলাদেশ যার মাধ্যমে মাছ রপ্তানি করবে সেটা তাঁরা জানাবেন। তাঁরা সেখানে লাইসেন্স পাওয়ার পর আমাদের কাছে আসবে এবং এলে তাদের সঙ্গে আলোচনা করে ঠিক করা হবে কি ভাবে তারা মাছ রপ্তানি করবে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে মাছ আমদানি করার লাইসেন্স পাওয়া গেছে। আজকে স্যার বাজারে এই চালানি ইলিশ ৮০-৯০ টাকা করে কিলো বিক্রি হচ্ছে। এই মাছ আমদানি করার পর স্বল্পদামী পশ্চিমবঙ্গবাসীদের দেবার চেষ্টা করবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** যারা রপ্তানি করবে তারা কত টাকা কি ভাবে রপ্তানি করবে তার উপর নির্ভর করছে কি দামে এখানে বিক্রি করা হবে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবাংলাতে বঙ্গোপসাগর এবং রূপনারায়ন নদীতে ইলিশ মাছ ধরা হয়। এখান থেকে যে ইলিশ মাছ আনা হবে এটা কি অতিরিক্ত ইলিস মাছ আনা হচ্ছে নাকি ভিন্ন স্বাদের ইলিশ মাছ পশ্চিমবঙ্গবাসীদের খাওয়ানোর জন্য আনা হচ্ছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** বহু জিনিস ভারতবর্ষ থেকে রপ্তানি করা হয় এবং আমদানি করা হয়। আমাদের বাংলাদেশ সরকার বলেছিল আমরা এখানে ইলিশ মাছ রপ্তানি করতে চাই। আমরা বলেছি আমাদের কোনও আপত্তি নেই।

**শ্রী নির্মল দাস ঃ** আমাদের রাজ্যে একপারে কুচবিহারের পাশে বাংলাদেশ, জলপাইগুড়ি জেলার পাশে বাংলাদেশ, নদীয়া থেকে শুরু করে মুর্শিদাবাদ, মালদা এবং পশ্চিমদিনাজপুরের পাশে বিস্তীর্ন এলাকা বাংলাদেশ। আজকে এই যে ইলিশ মাছ আমদানি করা হচ্ছে এটা যাতে সমস্ত জেলাবাসী পান সেটা দেখবেন। একই জায়গা থেকে যাতে ইলিশ মাছ রপ্তানি না হয় সেটা দেখবেন, ডিফারেন্ট জায়গা থেকে রপ্তানি হলে গোটা রাজ্য পাবে, এই ধরনের উদ্যোগ গ্রহন করবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমরা এখন জানিনা কারা রপ্তানি করবে। এটা জানতে পারলে আমাদের যে নিয়ম নীতি আছে সেই অনুযায়ী তাদের সঙ্গে আলোচনা করব এবং তারপর এই সমস্ত সিদ্ধান্ত নিতে পারবো।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার আপনাকে কৃতজ্ঞতা জানাচ্ছি, ইলিশ মাছ খেয়ে আমি খুব দুর্ভোগে পড়েছিলাম সেটা আপনার এখনও স্মরণ আছে। ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় মৎস্য দপ্তর চলছে সেটা মোটামুটি আমরা জানতে পারছি। আপনি ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে টাকা নিচ্ছেন আবার সমালোচনাও করছেন। আজকে এখানে মৎস্য উৎপাদনের জন্য কত কোটি টাকা বিশ্ব ব্যাঙ্কের থেকে নিয়েছেন এবং সেই প্রকল্পের মধ্যে ইলিশ উৎপাদন করার ক্ষেত্রে কত টাকা বরাদ্দ আছে জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় সদস্যরা যা বলবেন আমি আশা করি দায়িত্ব নিয়ে সমস্ত

কিছু বলবেন। দুর্ভাগ্যের বিষয় বিরোধী দলের সদস্যরা আমাদের বিভিন্ন দপ্তর সম্পর্কে সমালোচনা যখন করে তখন সেটা শুনে মনে হয় তাঁদের সেই সম্বন্ধে কোনও ধ্যান-ধারনা নেই। আমাদের রাজ্যের কোনও দপ্তর বিশ্ব ব্যাঙ্কের টাকা দিয়ে চলে না। একটা নিয়ম এবং পদ্ধতির মধ্যে দিয়ে সরকার চলে। একটিমাত্র মৎস্য দপ্তরে বিশ্ব ব্যাঙ্কের টাকায় কাজ হয়েছে। এখানে বিশ্বব্যাঙ্কের টাকায় কাজ হয়েছে ১৯৮০-৮১ সালে। অন্তর্দেশীয় মৎস্যচাষের যে প্রকল্প, সেই প্রকল্পে যে সমস্ত মাছচাষি মাছ চাষ করেন তারজন্য যে টাকা তাঁরা সাহায্য হিসাবে পেয়েছেন, সেই টাকা সরাসরি রাজ্য সরকারের কাছে আসেনি। সেই টাকা ব্যাঙ্কের মাধ্যমে এবং আমাদের সরকারের যে সমস্ত প্রকল্প আছে তার মাধ্যমে মৎস্যচাষিদের কাছে গেছে। ২য়ত, আগে যে টাকা এখানে এসেছিল হ্যাচারি তৈরি করার জন্য, তারমধ্যে তিনটি হ্যাচারি তৈরি করার জন্য মঞ্জুর হয়েছিল, তার কাজও শুরু হয়ে গিয়েছিল। পরবর্তীকালে আমি সব হ্যাচারিগুলোকে বন্ধ করে দিয়েছি। কারণ সেগুলো আমাদের রাজ্যে প্রোয়োজন নেই। মৎস্য দপ্তর যে স্কীমগুলো চালায় তারমধ্যে বিশ্বব্যাঙ্কের একটি টাকাও নেই। কেবলমাত্র মাছচাষিরা ঋন হিসাবে পেয়ে থাকেন। ২য়ত যেটা মঞ্জুর হয়েছে তা হলো, নোনাজলে এবং মিষ্টি জলে এবং কতকগুলো বিলকে আওতাভুক্ত করা হয়েছে, এগুলোর জন্য তাঁরা ঋন পান। এখন পর্যন্ত যে সমস্ত প্রকল্পের রুপরেখা তৈরি করা হয়েছে তাতে কেন্দ্রীয় সরকার বা ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে আমরা কোনও টাকা পাইনি। আমাদের যে সমস্ত স্কীম করার কথা সেই সমস্ত স্কীম আমরা নিজেরাই করেছি।

## MEDICAL BULLETIN OF PROF. S. N. HASSAN GOVERNOR OF W.B.

**Mr. Speaker :** Honourable Members, I have just received a Medical Bulletin of 11-15 Hours on the condition of Health of Prof. S. Nurul Hassan, His excellency the Governor of West Bengal, which read as follows:

"The General condition of His Excellency, the Governor of West Bengal continues to remain serious. Various life support devices have been applied. Level of conciousness is poor. His blood pressure is fluctuating."

This is the latest Medical Bulletin.

Now, Shri Natabar Bagdi, you put your supplementary.

**শ্রী নটবর বাগদি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে মৎস্য কো-অপারেটিভের মাধ্যমে ইলিশ মাছ বিতরন করা হবে। কলকাতা এবং উত্তরবঙ্গে কিছু কিছু ইলিশ মাছ পাওয়া যায়। পুরুলিয়াতে যে মৎস্যচাষ কো-অপারেটিভ আছে পুরুলিয়া বা অন্য জেলাগুলোতে যে মৎস্য কো-অপারেটিভ আছে সেই সমস্ত কো-অপারেটিভের মাধ্যমে কি আপনার ইলিশ মাছ বিতরন করার কোনও পরিকল্পনা আছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি তো আগেই বলেছি, যাঁরা রপ্তানি করবেন, তাঁরা কিভাবে রপ্তানি করবেন, কত পরিমানে রপ্তানি করবেন তা দেখে তারপর এগুলো করা যাবে।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বাংলাদেশ থেকে মাছ আনা হচ্ছে। আমি জানতে চাইছি, ভারত ও বাংলাদেশ সীমান্তে যে সমস্ত নদী আছে, বিশেষ করে পদ্মা নদী, সেখানে ইলিশ মাছ পাওয়া যায়। এই নদীর বেশিরভাগ অংশ ভারতের মধ্যে থাকা সত্ত্বেও বাংলাদেশের বি.ডি.আর. এবং আমাদের বি.এস.এফ. আমাদের মাছ ধরতে দেয় না। আমাদের সীমান্তের মধ্যে নদীতে যে মাছ পাওয়া যায় তা ধরার জন্য কেন্দ্রীয় সরকার, বি.ডি.আর. এবং বি.এস.এফের সঙ্গে আলোচনা করতে পারেন কিনা এই রকম কোনও ভাবনাচিন্তা আপনার আছে কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি যে প্রস্তাবটি দিলেন তা যদি লিখিত ভাবে দেন তাহলে আমরা স্বরাষ্ট্র দপ্তরের মাধ্যমে আলোচনা করব।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বাংলাদেশ থেকে মাছ আমদানি করবেন। বাংলাদেশ এবং ভারতবর্ষের মধ্যে সীমান্তে বি.এস.এফ.'এর সামনে দিয়েই চোরাপথে যে মাছ আমাদের দেশে চলে আসছে তা বন্ধ করার জন্য কেন্দ্রীয় সরকারের বি.এস.এফ থাকা সত্ত্বেও কেন চোরাপথে মাছ আসছে ব্যবস্থা গ্রহন করবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** বি.এস.এফ. যদি এই রকম করে থাকে তাহলে বি.এস.এফ. কে জানাতে হবে। স্বরাষ্ট্র দপ্তরের মাধ্যমে বি.এস.এফ.কে তাহলে জানানো হবে।

**Mr. Speaker :** Now the regular question.

## Starred Question
## (to which oral Answers were given)

### Power Plants in Private Sector

*102. (Admitted Question No. *256) **Shri Saugata Roy:** Will the Minister-in-Charge of the Power Department be pleased to state—

(a) whether State Government has received offers from any Private Sector Company (other than CESC) to set up Power Plants in West Bengal; and

(b) if so, details thereof?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সি.ই.এস.সি. ছাড়া গৌরীপুর তাপ বিদ্যুৎ কেন্দ্র পুনঃস্থাপনের (২x৬৭.৫

মেগাওয়াট) জন্য বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস সংস্থার কাছ থেকে একটি প্রস্তাব পাওয়া গিয়েছিল। এ ছাড়া সাগরদিঘি তাপ বিদ্যুৎ প্রকল্পের প্রথম পর্যায় (২x২৫০ মেগাওয়াট) স্থাপনের জন্য ডেভেলপমেন্ট কনসালট্যান্ট লিমিটেডের (ডি.সি.এল) তরফ থেকে একটি প্রস্তাব পাওয়া গিয়েছে।

গৌরীপুর তাপবিদ্যুৎ কেন্দ্র পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস এবং ভেলের যৌথ উদ্যোগে স্থাপিত হবে এবং সম্প্রতি এই মর্মে একটি চুক্তি পত্র স্বাক্ষরিত হয়েছে। সাগরদিঘি পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ উন্নয়ন নিগম এবং ডি.সি.এলের যৌথ উদ্যোগে স্থাপিত হবে। আমেরিকান কোম্পানি সি.এম.সি জেনারেশন এই প্রকল্পে অংশ গ্রহনে সম্মতি জানিয়েছে।

ওপরে উক্ত তাপবিদ্যুৎ কেন্দ্র ছাড়া মাইক্রো হাইডেল প্রকল্পের জন্য কিছু সাড়া পাওয়া গেছে। যদিও এখনও কোনও চুক্তি সম্পাদিত হয়নি।

[11-40—11-50 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় নিশ্চয় জানেন যে গত কয়েক বছর থেকেই ভি.পি.সিং প্রধানমন্ত্রী তখন থেকেই পাওয়ার সেক্টরে প্রাইভেট এবং ফরেন ইনভেস্টমেন্টের জন্য কেন্দ্রীয় সরকার পলিসি নিয়েছেন। পার্টিকুলারলি মহারাষ্ট্র, গুজরাট এবং কর্নাটকে প্রোপজাল নিয়েছে। সুতরাং বোথ ফ্রম দি মাল্টি ন্যাশানাল কোম্পানিগুলো প্রাইভেট সেক্টরে ইনভেস্টমেন্ট করার পশ্চিমবঙ্গে কোনও প্রোপজাল আছে কিনা এবং না থাকলে ইনফ্রাস্ট্রাকচারের জন্যই কি তারা আসতে চাইছে না, নাকি পলিসি ডিসকারেজ করা হয়েছে। সারা ভারতবর্ষে ২৮৬টি পাওয়ার সেক্টর আছে তারমধ্যে প্রায় ১০০টিরও বেশি আমেরিকান কোলাবরেশনে হবে। সেখানে পশ্চিমবঙ্গে তাদের ইনভেস্টমেন্টের কোনও প্রপোজাল আছে কিনা এবং সেটা থাকলে ইমপ্লিমেন্ট না হওয়ার কারণ কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনার প্রশ্নের সঙ্গে পরবর্তী প্রশ্নের কানেকশন খুবই ক্ষীন। আমি সৌগত বাবুকে আবার জানাচ্ছি যে, আমরা ৩টি প্রকল্প হাতে নিয়েছি। একটি বলাগড় প্রকল্প যেটি সি.ই.এস.সির., আরেকটি সাগরদিঘি যেটি ডিসিএলের এবং আরেকটি গৌরীপুর যেটি বিড়লা টেকনিক্যাল সায়েন্সের সঙ্গে টাই আপ করা হয়েছে। বলাগড়ের জন্য ১২৪০ মেগাওয়াট এবং সেটাই বেড়ে ১৫০০ মেগাওয়াট হবে। সাগরদিঘি ২হাজার মেগাওয়াট টাই আপ করেছি এবং গৌরীপুরে ১৩৫মেগাওয়াট টাই আপ করা হয়।

**শ্রী সৌগত রায় ঃ** এই ব্যাপারে পলিসির ক্ষেত্রে প্রাইভেট সেক্টরকে দেওয়ার ক্ষেত্রে বলাগড় পাওয়ার সেক্টরকে সি.ই.এস.সির হাতে দিয়েছেন এবং বজবজ পাওয়ার সেক্টরটিও সি.ই.এস.সির হাতে দিয়েছেন। কোনও পার্টিকুলার কোম্পানিকেই তাহলে মনোপলি হিসাবে রাখতে চাইছেন এবং আমার মনে হয় সেক্ষেত্রে যদি পাওয়ার সেক্টরে প্রাইভেট কোম্পানিগুলোর মধ্যে কম্পিটিশন চলে তাহলে কোয়ালিটি অনেকটা ভালো হয়। সাগরদিঘি

যে ডিসিএলকে দিয়েছেন সেটা তো পাওয়ার প্ল্যান্ট সেট আপ করে না ওরা কনসালটেন্সি কোম্পানি, সুতরাং এই ব্যাপারে আসল উদ্দেশ্যটা কি? সেখানে টেকনিক্যাল কোলাবোরেশন এবং ফরেন ইনভেস্টমেন্টটা কত? মাইক্রো হাইডালের কথা বলেছেন যে প্রোপোজাল আছে। আমি তো প্রোপজালের কথাই জানতে চেয়েছি। প্রোপজালটা প্রাইভেট সেক্টরে হবে নাকি মাল্টিন্যাশানাল কোম্পানিতে হবে সেটা জানাবেন। এছাড়া সোলার এনার্জি এবং নন কনভেনশনাল সোর্স অফ এনার্জির ব্যাপারে প্রাইভেট পার্টি এবং মাল্টিন্যাশানল কোম্পানির ক্ষেত্রে আপনাদের পলিসিটা কি? মাননীয় মন্ত্রীর কাছে ওভার অল জানতে চাইব পলিসিটা কি, সি.ই.এস.সি.কে মনোপলি দেওয়া এবং সাগরদিঘির ডিটেলসটা কি এবং মাইক্রো হাইডাল উনি যেটা বলবেন বা ননকনভেনশনাল এনার্জির ক্ষেত্রে আর কোনও প্রস্তাব আছে কিনা বা উনি কোনও পাওয়ার সেক্টর থেকে সেটা গ্লোবাল টেন্ডার করে সবাইকে ওপেন করবেন কিনা? আমার তো এটাই জানার ইচ্ছা।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় সদস্য অনেকগুলি প্রশ্ন তুলেছেন, আমি সাধারনভাবে বলতে চাই, এই হাউসের কাছে বলেছিলাম, আগামী ২ হাজার ৩ সাল পর্যন্ত আমাদের যে প্রস্তাবগুলি আছে, যেগুলি আজকে ডিস্কাস করছিলাম তার বাইরে বক্রেশ্বর, পুরুলিয়া এবং বজবজ আছে। তাতে ২ হাজার ৩ সাল পর্য্যন্ত প্রতি বছর প্রায় আড়াইশত মেগাওয়াট করে বিদ্যুৎ পাওয়া যাবে। বলাগড় এবং সাগরদিঘি হচ্ছে ১৫ শত মেগাওয়াট, সাগরদিঘিতে হচ্ছে ২ হাজার মেগাওয়াটের স্টেশন, এগুলিকে আমরা ২ হাজার সালের মধ্যে আনতে চাইনা, এইজন্য যে, আমরা অতিরিক্ত বিদ্যুৎটা কোথায় নিয়ে যাব, আমাদের যে ঋনটা হবে সেটা তো শোধ করতে হবে। বলাগড়টা নিয়ে সি.ই.এস.সি.র সঙ্গে কথাবার্তা চলছে, সাগরদিঘিটা নিয়ে ডি.সি.এলের সঙ্গে কথাবার্তা চলছে। ডি.সি.এল হচ্ছে একটি আমেরিকান সংস্থা, সি.এম.এস. জেনারেশনকে ওরা নিয়ে এসেছে তারা এখানে অর্থলগ্নী করবে। সুতরাং যেহেতু এখন অনেক সময় আছে, সেইজন্য আমরা অত্যন্ত ধীর পদক্ষেপে চিন্তাভাবনা করে এগুচ্ছি। আমাদের যেহেতু টাকা নেই, সেইহেতু আমরা প্রাইভেটের কাছ থেকে টাকা নেব না, এই রকম কোনও ছুঁতমার্গ আমাদের নেই। তবে আমরা চেষ্টা করবো, যতদূর সম্ভব জয়েন্ট সেকট্রে করতে। সাগরদিঘিতে আমরা পশ্চিমবঙ্গ বিদ্যুৎ নিগম সেটা ওয়েস্ট বেঙ্গল পাওয়ার ডেভেলাপমেন্ট কর্পোরেশন আছে যারা কোলাঘাট পাওয়ার স্টেশন এবং বক্রেশ্বর পাওয়ার স্টেশন করছে তাদের সাথে জয়েন্ট সেক্টরে করছে; সি.ই.এস.সি. বজবজে একটা স্টেশন করছে, সেইজন্য সি.ই.এস.সি.র সঙ্গে আলাদাভাবে আমরা বলাগড়টা করছি। আপাতত আমার মনে হয় উদ্বিগ্ন হওয়ার কোনও কারণ নেই। পলিসি হিসাবে আমরা একটা পলিসি করছি। আর মাইক্রোহাইডাল যেটা বললেন, এর স্কীমটা যদি আপনি দেখেন মাইক্রোহাইডাল আজকে উত্তরবঙ্গের দার্জিলিং জেলায় বিশেষত ছোট ছোট প্রায় ৩৭ থেকে ৪০টি প্রকল্প আছে। এই প্রকল্পগুলি টি গার্ডেনের ভেতর আছে। টি গার্ডেনগুলি প্রাইভেট মালিকানায় চলে, আমরা প্রস্তাব দিয়েছি টি গার্ডেন ওনাররা তারা মাইক্রোহাইডাল চালান, আমরা তৈরি করে দেব। ভারত সরকারের ফিফটি পারসেন্ট সাবসিডি আছে, ডিপার্টমেন্ট অব অ্যামিনিসের কাছে এবং এইভাবে তাদেরকে আমরা ঐক্যবদ্ধ করার চেষ্টা করছি যে

আপনারা এই ছোটখাট মাইক্রোহাইডালগুলি চালান। কারণ স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের পক্ষে ছোট ছোট দুর্গম জায়গায় ২৫০ কিলোওয়াটের বা ৫ শত কিলো ওয়াটের জন্য আমাদের লোক রেখে চালানোটা ভায়াবেল নয়। এটা তাদের পক্ষে ভায়াবেল, তাদের লোকজনকে আমরা ট্রেন্ডআপ করে দেব, তারা ঐ ছোটছোট ইউনিটগুলি চালাবে। আমি এখানে আর একটু বলি প্রকৃতির এমন দান যে এই মাইক্রো হাইডালগুলি রান হচ্ছে রিভারসে। যদি ঝোরাতে বা নদীতে জল থাকে তখন মাইক্রোহাইডালগুলি চলে, তবে সর্বক্ষণ চলেনা এবং টি গার্ডেনে বর্ষার সময় ওদের পাওয়ারটা দরকার হয়। এটা আমরা একটু এনকারেজ করার চেষ্টা করছি, এটা হচ্ছে আমাদের প্রাইভেট সেক্টরের। আপনারা জানেন, আমরা রিসেন্টলি ফারাক্কাতে ১২৫ মেগাওয়াটের বিদ্যুৎ এর কথা বলেছিলাম '৯১ সালে ভারত সরকার সেটা স্যাংশন করেছিলেন, কিন্তু এটা ন্যাশানল হাইডাল পাওয়ার কর্পোরেশন করবে না ফারাক্কা ব্যারেজ অথরিটি করবে, সেই বিষয়ে এখন পর্যন্ত বোধহয় কোনও সিদ্ধান্ত হয়নি। আমরা কেন্দ্রীয় মন্ত্রীর কাছে চিঠি লিখেছি যদি কোনও কেন্দ্রীয় সরকারি সংস্থা এটা না করতে পারে তাহলে আমাদের এটা ভার দেওয়া হোক কোনও প্রাইভেট সংস্থার সঙ্গে জয়েন্ট সেক্টরে অথবা নিজেরা এটা করব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যা বললেন তাতে ধীরে চলার নীতি গ্রহণ করছেন; যদি বিদ্যুৎ উৎপাদন বাড়ে, সেই অনুযায়ী কিন্তু চাহিদা নেই বলেছেন, এক্ষেত্রে আমার প্রথম প্রশ্ন হচ্ছে, আমাদের চাহিদা আছে, কিন্তু চাহিদা পূরণের জন্য বন্টন ব্যবস্থার কোনও ত্রুটি আছে কিনা বা কোনও সমস্যা আছে কিনা? দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, বন্টন ব্যবস্থাকে সুষ্ঠু ভাবে করার ক্ষেত্রে আপনি বেসরকারি উদ্যোগের ক্ষেত্রে কোনও ব্যবস্থা নেবেন কিনা, এই দুইটি প্রশ্নের উত্তর জানাবেন কি?

[11-50—12-00 Noon]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বন্টন ব্যবস্থার প্রচন্ড সমস্যা আছে। বন্টন ব্যবস্থার সমস্যার জন্য শুধু কলকাতা নয়, কলকাতার বাইরেও লোডশেডিং হচ্ছে। যদিও আমাদের উৎপাদন চাহিদার সঙ্গে সমতা রক্ষা করে চলছে। কিন্তু আমরা বিভিন্ন জায়গা থেকে রিপোর্ট পাচ্ছি বিদ্যুৎ থাকছে না। আমাদের ওভার অল বন্টন ব্যবস্থা একটা অসুবিধা অবস্থার মধ্যে পড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু সময় নিয়ে ব্যাপারটা এক্সপ্লেইন করছি। গত দু'বছর, কিংবা তিন বছর আগে আমাদের পূর্বাঞ্চল অঞ্চলে বিদ্যুৎ বিপর্যয় হয়ে যায়। আমরা এই বিদ্যুৎ বিপর্যয় আটকানোর জন্য আন্ডার ফ্রিকোয়েন্সি রিলে বসিয়েছি। ফ্রিকোয়েন্সি ক্ষমতা থেকে আমরা অটোমেটিকালি কিছু কিছু জায়গাতে লোডটাকে শেয়ার করে বিপর্যয় থেকে রক্ষা পাচ্ছি। শুধু আমরা নই, বিহার উড়িষ্যাও আন্ডার ফ্রিকোয়েন্সি রিলে বসিয়েছে। যারজন্য এখন পর্যন্ত আমাদের পশ্চিমবঙ্গবাসীরা সাফার করছে। যদিও আমাদের উৎপাদন সমতা রেখে চলছে চাহিদার সঙ্গে। সমস্ত ব্যাবস্থাটা একটা গ্রিড চলছে। যদি বিহারে উৎপাদন না হয় তাহলে আমাদের উৎপাদন বিহারে চলে যাবে। আমরা সবাই গ্রিডে সাপ্লাই দিচ্ছি। সুতরাং সমস্ত সংস্থা যদি বিদ্যুৎ উৎপাদন না করে তাহলে কিছু হবেনা। এই ব্যাপারে আমি

গত শুক্রবার সি.ই.এর চেয়ারম্যানকে ফ্যাক্স পাঠিয়েছিলাম। ফলে সামান্য একটু উৎপাদন বেড়েছে এন.টি.পি.সি, ফারাক্কা এইসব জায়গায়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় বিদ্যুৎমন্ত্রী অনুগ্রহ করে জানাবেন কি, আগে বিরোধীদলের নেতা যিনি ছিলেন এবং বর্তমানে যিনি মুখ্যমন্ত্রী, তিনি আগে বার বার দাবি করতেন সি.ই.এস.সিকে অধিগ্রহন করার ব্যাপারে। কিন্তু গত ১৬ বছরে আমরা সেই দাবি দেখলাম না। আপনি বললেন বাইরে থেকে অনেকে আসছে না, এটা কি একটা কারণ যে সি.ই.এস.সির কর্ণধার গোয়েঙ্কারা, সেই সি.ই.এস.সির ভয়ে কি অন্য কোনও প্রাইভেট সেক্টর আসতে পারছেন না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি ইসুটাকে একটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে দেখছেন, অন্য দৃষ্টিভঙ্গি নিয়ে দেখার চেষ্টা করুন। পশ্চিমবঙ্গে তিনটে বিদ্যুৎ প্রকল্প আমরা হাতে নিয়েছি, একটা হচ্ছে গৌরীপুর, একটা বলাগড়, আরেকটা হচ্ছে সাগরদিঘি। এছাড়া অন্য কোনও প্রকল্প আমাদের নেই। আমরা অলরেডি টাইআপ করে ফেলেছি। এখানে গোয়েঙ্কাদের কথা বলা একদম নিরর্থক।

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন প্রাইভেট সেক্টর বা চাবাগান যদি ঝোরা থেকে বিদ্যুৎ তৈরি করতে চান তাহলে আপনি সাহায্য করবেন। চাবাগানের মালিকরা যদি সেই রকম ইন্টারেস্ট নিয়ে কাজ করতে চান তাহলে আপনি কি কি সুবিধা দেবেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা গত বছর কিছু টি প্ল্যান্টারস্ এসোসিয়েশনএর সঙ্গে বসেছি এবং তাদের আমরা কিছু কাগজপত্র সার্কুলেট করেছি। টি গার্ডেনস্ ওনাররা যদি ঝোরা থেকে বিদ্যুৎ উৎপাদন করতে চায় তাহলে তাদের একটা প্রোজেক্ট রিপোর্ট তৈরি করতে হবে। এর জন্য ৫০ পারসেন্ট সাবসিডি আমরা দেব। এরপর প্রস্তাবটা আমরা পাঠাব দিল্লিতে, দিল্লিতে মিনিস্ট্রি অব ননকনভেনশনল এনার্জি তারা দেখবে। তারপর প্রোজেক্ট কস্টের ৫০ ভাগ টাকা তারা দেবে, আর বাকি টাকাটা ঐ প্রাইভেট সংস্থাকে দিতে হবে। তবে কিছু কন্ডিশন থাকবে। কন্ডিশনটা হচ্ছে ওখানে ওয়ার্কস কলোনি যেগুলো আছে সেখানে তাদের বিদ্যুৎ দিতে হবে। এইভাবে প্রকল্পটা এগিয়ে নিয়ে যাচ্ছি। আমরা কাগজে অ্যাডভাটাইসমেন্ট দিয়েছিলাম, ভাল সাড়া পাওয়া গিয়েছে। ২৩ তারিখে শিলিগুড়িতে একটা মিটিং ডাকা হয়েছে ওদের সঙ্গে। আমার মনে হয় ৬ মাসের মধ্যে আপনার কাছে ভাল রিপোর্ট দিতে পারবো।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় আপনি জানেন যে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ কি পরিমানে লসে রান করছে। এদের ইয়ারলি ৩০ কোটি টাকা, মাঝে মাঝে ফ্ল্যাকচুয়েট করে ৩০ কোটি টাকাও ছাড়িয়ে যায়। অ্যাকুমুলেটেড লস হাজার কোটি টাকা ছাড়িয়ে যায়। পশ্চিমবঙ্গে রাজ্য বিদ্যুত পর্ষদ যেখানে এতো লসে রান করছে সেখানে অন্যান্য জায়গাতে বা রাজ্যে বিদ্যুত পর্ষদ লাভ করছে। এই পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে আমার প্রশ্ন, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুত পর্ষদকে জয়েন্ট সেক্টারে নিয়ে যাবার পরিকল্পনা

রাজ্যসরকারের আছে কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মূল প্রশ্ন থেকে দূরে সরে গিয়ে আপনি যে অতিরিক্ত প্রশ্ন করেছেন তার জবাব দিতে গিয়ে আমি প্রথমেই ছোট্ট ঘটনার কথা বলি। ফারাক্কার এন.টি.পি.সি. কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা এবং এই সংস্থা আমাদের বিদ্যুৎ বিক্রি করে। আমরা সেই বিদ্যুত নিয়ে গ্রাম গ্রামান্তরে শস্তা দামে বা অল্প পয়সায় সাবসিডি দিয়ে বিক্রি করি। সেখানে ডিস্ট্রিবিউশন অ্যান্ড ট্রান্সমিশনের যে লস সেটা স্টেট ইলেকট্রিসিটি বোর্ডকে বেয়ার করতে হয়। দিল্লির পাওয়ার মিনিস্টারস কনফোরেন্সে আমি বলেছিলাম যে ফরাক্কার সঙ্গে আমরা একটা ছোট্ট জায়গা যোগ করে দিচ্ছি, ফরাক্কায় ৪০০ ভোল্ট, ১১ কে.ভি. লাইন দিয়ে ডিস্ট্রিবিউট করা হোক কিন্তু তারা রাজী হন নি। আপনি যেটা বলছেন, রাজ্য বিদ্যুৎ পর্ষদে প্রাইভেট সেক্টার আসবে এবং সাবসিডাইজড রেটে বিদ্যুৎ সরবরাহ করবে এটা অমূলক চিন্তা। সাবসিডাইজড রেটে প্রাইভেট সেক্টার কৃষিতে এবং দেশবাসীকে বিদ্যুত দিতে রাজী হবেন না। আর আপনি সি.ই.এস.সি'র যে কথাটা বলেছেন, সি.ই.এস.সি স্ট্রাকচারটাই হচ্ছে আলাদা। এখানে ৬৫ পারসেন্ট হচ্ছে ইন্ডাস্ট্রিয়াল লোড। এখানে অপেক্ষাকৃত বড়লোকদের বাস, গরিব লোক খুব কম। সি.ই.এস.সি.তে এগ্রিকালচারাল লোড বা পাম্প লোড নেই বলতে গেলে। এখানে সবই প্রায় মিউনিসিপ্যালিটি। সুতরাং সি.ই.এস.সি'র ইকনমি আর এস.ই.বি'র ইকনমি এক করলে চলবে না। এস.ই.বি.কে সাবসিডাইজড রেটে দিতে ফোর্স করা হচ্ছে to give power to the people. আমরা সেখানে সাবসিডি দিই। আমি সাবসিডিতে বিশ্বাস করি, বিশ্বাস করি না তা নয়। সাধারন মানুষের ক্রয় ক্ষমতার বাইরে করলে সাধারন মানুষের কাছে বিদ্যুৎ পৌছাবে না। কোনও স্টেটে বিদ্যুত পর্ষদ সাবসিডি ছাড়া লাভ করছে সেটা যদি দেখানো ভাল হয়।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** অন্ধ্র, মহারাষ্ট্র, গুজরাট তো লাভ করছে।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি মাননীয় সদস্যকে বলব, স্টেট গভর্নমেন্টের সাবসিডি ছাড়া কতগুলি বিদ্যুত পর্ষদ লাভ করছে সেটা একটু দেখান। আমি হিসাবটা দিয়ে দেব। এখন আমার কাছে নেই, কেন্দ্রীয় সরকারের লাস্ট পাওয়ার মিনিস্টার কনফারেন্সে সেটা সার্কুলেট করা হয়েছিল, আমি সেটা আপনাদের কাছে পেশ করব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় ঘোষনা করেছিলেন যে বিশেষ করে উত্তরবঙ্গের শিল্পের সম্ভাবনার দিকে দৃষ্টি রেখে আসাম থেকে গ্যাস টারবাইন এনে ওখানে যাতে চাবাগানের কাজে লাগে এবং শিল্পের বিকাশ ঘটে। এখন এর অবস্থাটি কোন পর্যায়ে আছে বলবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা এটা ভারতসরকারের কাছে রেখেছি। এই প্রস্তাবটা ক্লিয়ার করতে গ্যাস কর্পোরেশন অব ইন্ডিয়া লিমিটেড যাকে জেল বলা হয় তাদের পারমিশন লাগবে। এ ছাড়া আসাম গভর্নমেন্ট এবং ও.এন.জি.সি'র পারমিশন লাগবে। ও.এন.সি. এবং জেলের সঙ্গে কথা বলেছি এবং আসাম গভর্নমেন্টের সঙ্গে কথাবার্তা বলার প্রস্তুতি নিচ্ছি।

আশা করি আমরা পরে এর ব্যাপারে রিপোর্ট দিতে পারবো, এখনই আমার পক্ষে বলা খুব মুশকিল।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে মহাশয় জানাবেন গৌরীপুর পাওয়ার স্টেশন সম্পর্কে বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস সঙ্গে একটা চুক্তি সাক্ষরিত হয়েছে। এতে রাজ্য সরকারের ভূমিকা কি থাকবে, আর বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস এই ব্যাপারে কি দায়িত্ব গ্রহন করবে, ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশনে তারা দায়িত্ব নেবেন কি না, বাল্ক সাপ্লাই এস.ই.বি. করবে কি না, এটা যদি একটু আলোকপাত করেন তাহলে ভাল হয়।

**ডাঃ শঙ্কর সেন ঃ** গত ২৩শে জুন একটা চুক্তি সাক্ষরিত হয়েছে ভেল, বিড়লা টেকনিক্যাল সার্ভিস ও রাজ্য সরকারের মধ্যে একটা ট্রাইপার্টাইট এগ্রিমেন্ট হয়েছে। এতে রাজ্য সরকারের ডিরেক্টলি কোনও তার পার্টিসিপেশন নেই। ডবলিউ.বি.এস.ই.বি.'র পার্টিসিপেশন হচ্ছে ইন দি ফর্ম, যে জমিতে গৌরীপুর পাওয়ার স্টেশন হবে, সেই জমি বাবদ টাকা দেবেন, তারজন্য এস.ই.বি.'র ইক্যুইটি থাকবে। তাছাড়া ভেল ক্রেডিটে সমস্ত যন্ত্রাংশ দেবে। সার্টেন পার্সেন্টেজ সম্পর্কে আলোচনা চলছে। ফোর পার্সেন্ট হতে পারে, সিক্স পার্সেন্ট হতে পারে। একটা হচ্ছে ডেফার্ড পেমেন্ট, আর একটা হচ্ছে ইকুইটির পার্টিসিপেশন। সারা দেশ জুড়ে যখন পাবলিক সেক্টার আন্ডার টেকিংএর মন্দা চলছে, তখন ভেল একটা মাত্র পাওয়ার স্টেশন করতে গিয়ে ইকুইটিতে জয়েন করছে। বিড়লা টেকনিক্যাল সার্ভিসের কাছে থাকবে ম্যানেজমেন্টটা, আর পাওয়ার যা উৎপাদন হবে সেটা এস.ই.বি.'র গ্রিডে দেওয়া হবে। এই হচ্ছে কনট্রাক্ট।

## Starred Question
## (to which Written answers were laid on the Table)

### রুগ্ন সংস্থা

*১০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮) **শ্রী আবুআয়েশ মন্ডল ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

> ৩১শে মে, ১৯৯৩ পর্যন্ত মোট কতগুলি রুগ্ন সংস্থা বি.আই.এফ.আর.-এর কাছে পাঠানো হয়েছে?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৫৬ (একশত ছাপান্ন)

### বক্রেশ্বর প্রকল্পে জাপানি সাহায্য

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি জাপানি সংস্থা ও.ই.সি.এফ. বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পটিতে কারিগরি ও আর্থিক সাহায্যের জন্য একটি পরিদর্শক দল ঐ কেন্দ্রে পরিদর্শনের জন্য পাঠিয়েছিলেন ; এবং

(খ) সত্যি হলে, তার ফলাফল কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বক্রেশ্বর প্রকল্পকে ১৯৯৩ এর ইয়েন লোন প্যাকেজের অন্তর্ভুক্ত করার জন্য জাপানের ও.ই.সি.এফ সংস্থা কর্তৃক প্রেরিত পরিদর্শক দল গত ১৯-২০শে এপ্রিল, ৯৩ বক্রেশ্বর প্রকল্পের জায়গা পরিদর্শনে গিয়েছিল। উক্ত পরিদর্শক দলের সহিত দুটি ২১০ মেঃওঃ ক্ষমতা সম্পন্ন ইউনিট স্থাপনের জন্য বয়লার, টার্বোজেনারেটর সহায়ক যন্ত্রপাতি ইত্যাদি সরবরাহ এবং সমগ্র প্রকল্পের পরিকাঠামো তৈরির জন্য প্রয়োজনীয় অর্থের একটা মুখ্য অংশ বহন ইত্যাদি নিয়ে রাজ্য বিদ্যুৎ উন্নয়ন নিগমের কথাবার্তা হয়েছে। প্রকল্পটি রূপায়ণে জাপান সরকারের আর্থিক সাহায্যদানের সিদ্ধান্ত জুলাই ; ৯৩ নাগাদ জানা যাবে।

## লিগাল-এড কমিটি

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৫) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় লিগ্যাল-এড কমিটি গঠনের পদ্ধতি কি ; এবং

(খ) উক্ত লিগ্যাল-এড কমিটি কি ধরনের সাহায্য সহযোগিতা করে থাকেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পশ্চিমবঙ্গে, রাজ্য, জেলা ও মহকুমা পর্যায়ে তিন ধরনের আইনগত সাহায্য দান কমিটি গঠিত হয়। এই কমিটিগুলিতে কিছু পদাধিকার বলে ও কিছু মনোনীত সদস্য অন্তর্ভুক্ত হন। মনোনীত সদস্যদের মধ্যে থাকেন লোকসভা, বিধানসভা, জেলাপরিষদ এবং পৌরপ্রতিষ্ঠানের নির্বাচিত সদস্যগন। এছাড়া থাকেন আইনজ্ঞ, মহিলা প্রতিনিধি, তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের প্রতিনিধি এবং সমাজসেবী। মনোনীত সদস্যদের কার্যকাল তিন বৎসর। সর্বাধিক ৫ বছর।

পশ্চিমবঙ্গে বসবাসকারি ব্যক্তি যাহার বাৎসরিক আয় ৯০০০ টাকার কম তাহাদিগকে

মামলা চালানোর জন্য সমস্ত রকম সরকারি সাহায্য (যথা- উকিল নিয়োগ, কাগজপত্রের নকল দেওয়া) করা হয়।

এছাড়া এই কমিটিগুলি দ্বারা 'লোক আদালত' গঠনের মাধ্যমে মোটর দুর্ঘটনা জনিত মোকদ্দমার মীমাংসা করা হয়।

**বাড়ি ভাড়া আইন সংশোধন**

*১০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৮) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাড়ি ভাড়া আইন সংশোধনের জন্য যাবতীয় বিষয় খুঁটিয়ে দেখতে রাজ্য সরকার পাঁচ সদস্যের একটি কমিটি গঠন করেছেন ; এবং

(খ) সত্যি হলে, উক্ত কমিটি বর্তমানে বাড়ি ভাড়া আইন সংশোধন করে নতুন আইন তৈরির জন্য রাজ্য সরকারের কাছে কোনও সুপারিশ করেছে কি?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

**দীঘাতে বিজ্ঞান যাদুঘর**

*১০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৭) **শ্রী মৃনালকান্তি রায় ঃ** অপ্রচলিত শক্তির উৎস ও বিজ্ঞান প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দীঘাতে একটি বৃহৎ বিজ্ঞান যাদুঘর তৈরির পরিকল্পনা সরকারের রয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ সেটা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস দপ্তর এবং ন্যাশানাল কাউন্সিল অব সায়েন্স মিউজিয়ম-এর যৌথ উদ্যোগে দীঘাতে একটি বৃহৎ বিজ্ঞান কেন্দ্র এবং বিজ্ঞান শিবির স্থাপনের প্রস্তাব বর্তমানে পশ্চিমবঙ্গ রাজ্য পরিকল্পনা পর্ষদের বিবেচনাধীন।

(খ) যদি প্রকল্পটি রাজ্য পরিকল্পনা পর্ষদের অনুমোদন পায় তাহলে আশা করা যায় যে আগামী এক বছরের মধ্যে প্রকল্পটি বাস্তবায়িত হবে।

## বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের অগ্রগতি

*১০৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

৩১শে মার্চ, ১৯৯৩ পর্যন্ত গোঘাটের ভিকদাসে সাব-স্টেশনের কাজের কতখানি অগ্রগতি ঘটেছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পে প্রথমে ৩টি ২১০ মেঃওঃ ক্ষমতা সম্পন্ন ইউনিট তৈরির প্রস্তাব ছিল। কিন্তু পরে ও.ই.সি.এফ জাপানের সাহায্যে পাওয়ার প্রত্যাশায় আর ২টি ২১০ মেঃওঃ ক্ষমতা সম্পন্ন ইউনিট স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়। ৩১.৫.৯৩ পর্যন্ত প্রকল্পটির কাজের অগ্রগতি নিম্নরূপ ঃ-

(১) জমি অধিগ্রহন ঃ প্রকল্পটির জন্য ইতিমধ্যেই ৬১১ একর জমি অধিগ্রহন করা হয়েছে। এছাড়া বক্রেশ্বর ড্যাম, ইনটেক পাম্প হাউস, অ্যাশ পন্ড ইত্যাদি তৈরির জন্য ৩৪৪০ একর জমি অধিগ্রহনের প্রস্তাব দেওয়া হয়েছে। এই প্রস্তাবগুলি বীরভূমের কালেক্টর খতিয়ে দেখছেন।

(২) বয়লার ও আনুষঙ্গিক যন্ত্রপাতি নির্মান ঃ এপ্রিলের মাঝামাঝি পর্যন্ত মেসার্স এ.বি.এল ২৫৮৪.৪ মেট্রিক টন স্ট্রাকচারাল স্টিল বয়লার ও ইএসপি এলাকায় নির্মান করেছে। ১ নং ইউনিটের বয়লার ড্রাম এপ্রিল ৯৩তে লিফট করা হয়েছে এবং গ্যালারি নির্মানের কাজ চলছে।

(৩) বয়লার ফাউন্ডেশন তৈরির কাজ ঃ তিনটি ইউনিটের বয়লার ফাউন্ডেশন তৈরির কাজ শেষ হয়েছে।

(৪) জল সরবরাহ ব্যবস্থা ঃ নির্মান কাজের জন্য সাময়িক ভাবে জল সরবরাহ করতে দেচন্দ্রায় একটি ইনটেক পাম্প তৈরির কাজ সম্পন্ন হয়েছে, ইনটেক পাম্প হাউস তৈরির জন্য মাটি পরীক্ষার কাজ সম্পূর্ন হয়েছে এবং এ সম্পর্কে চূড়ান্ত রিপোর্ট শীঘ্রই পাওয়া যাবে বলে আশা করা হচ্ছে।

(৫) অপরিশোধিত জলের রিজারভায়ার তৈরির কাজ ঃ ২টি অপরিশোধিত জলের রিজারভায়ার তৈরির কাজ চলছে।

(৬) বক্রেশ্বর রিজারভায়ার প্রকল্প তৈরির কাজ ঃ প্রকল্পটিতে জল সরবরাহের জন্য বক্রেশ্বর রিজারভায়ার প্রকল্প তৈরির সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং সেচ ও জল পথ অধিকার পশ্চিমবঙ্গ সরকার এই রিজারভায়ার প্রকল্প তৈরির জন্য টেন্ডার আহ্বানের পূর্ববর্তী কাজগুলো সম্পন্ন করেছে।

(৭) রেলওয়ে সাইডিং নির্মানের কাজ ঃ প্রকল্পটির প্রথম পর্যায়ের জন্য রেলওয়ে সাইডিং এর কাজ 'রাইটস' সম্পন্ন করেছে।

(৮) টাউনশিপ নির্মান ঃ প্রথম পর্যায়ে ১৫৮ টি ডুয়েলিং ইউনিটের মধ্যে ১৫৬ টির কাজ রাজ্য আবাসন পর্ষদ সম্পূর্ন করেছে। দ্বিতীয় পর্যায়ের ১৫৬ টি ডুয়েলিং ইউনিট এর মধ্যে ২৪টি ডুয়েলিং ইউনিট এর কাজ বীরভূম জিলা পরিষদ সম্পূর্ন করেছে এবং বাকিগুলির কাজ অক্টোবর' ৯৩ এর মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

(৯) প্রশাসনিক ভবন নির্মান ঃ ভবনের কাঠামো তৈরির কাজ সম্পূর্ন হয়েছে এবং প্লাস্টারিং এবং ফ্লোরিং এর কাজ চলছে।

**গোঘাটে বিদ্যুতের সাব-স্টেশন**

*১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

৩১শে মার্চ, ১৯৯৩ পর্যন্ত গোঘাটের ভিকদাসে সাব-স্টেশনের কাজের কতখানি অগ্রগতি ঘটেছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হুগলি জেলার আরামবাগ থানার গোঘাটে একটি অতি উচ্চ ক্ষমতা সম্পন্ন সাবস্টেশন তৈরির কাজ হাতে নেওয়া হয়েছে জানুয়ারি' ৯৩তে। স্টাফ কোয়াটার, গুদামঘর, এবং সীমানা প্রাচীর নির্মান এর কাজ নির্দ্ধারিত সময় সূচি অনুযায়ী এগিয়েছে। আর্থিক সংস্থান সাপেক্ষে উক্ত সাবস্টেশন এর ২২০।১৩২।৩৩ কে.ভি. অংশটির নির্মান কার্য ডিসেম্বর' ৯৪ এর মধ্যেই শেষ হবে বলে আশা করা যায়।

**তহসিল মোহরার**

*১১০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৮) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকারি আদেশ থাকা সত্ত্বেও পশ্চিমবঙ্গে ৩,৩০৫ জন তহশিল মোহরার বেকার অবস্থায় দিন কাটাচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, এই সমস্ত তহশিল মোহরারের চাকুরির জন্য রাজ্য সরকার কোন চিন্তা-ভাবনা করেছেন কি?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তহশিল মোহরারদের জন্য কোনও সরকারি আদেশ নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### লোকদীপ প্রকল্প

*১১১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯১) **শ্রী ইউনুস সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে মার্চ ১৯৯৩ পর্যন্ত রাজ্যে কত পরিবারকে লোকদীপ প্রকল্পের আওতায় আনা সম্ভব হয়েছে;

(খ) তন্মধ্যে মুর্শিদাবাদ জেলায় এই সংখ্যা কত; এবং

(গ) মুর্শিদাবাদ জেলায় নতুন করে লোকদীপ প্রকল্পের কাজ করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১.৩.৯৩ পর্য্যন্ত লোকদীপ প্রকল্পে মোট ৪৮.৬০৭ টি বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে।

(খ) মুর্শিদাবাদ জেলায় এ পর্যন্ত ১৬১৫টি বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে।

(গ) মুর্শিদাবাদ জেলায় লোকদীপ প্রকল্পে কাজ করার পরিকল্পনা আছে।

### হাইকোর্টের বিচারপতি

*১১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৬) **শ্রী আবুআয়েশ মন্ডল ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে কলিকাতা হাইকোর্টে বিচারপতি পদের সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে ৩১শে মে, ১৯৯৩ পর্যন্ত কতগুলি পদ শূন্য অবস্থায় আছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৪৬ জন।

১১ জন।

**লোকদীপ প্রকল্প**

*১১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৩) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, লোকদীপ প্রকল্পের কাজ বর্তমানে বন্ধ আছে ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**গৌরীপুর তাপবিদ্যুৎ কেন্দ্র**

১১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৩) **শ্রী দীপক মুখার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গৌরীপুর তাপবিদ্যুৎ কেন্দ্রটি যৌথ উদ্যোগে তৈরি করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে/হচ্ছে ;

(খ) সত্যি হলে,

(১) এ সম্পর্কে কোনও চুক্তি স্বাক্ষরিত হয়েছে কি ;

(২) চুক্তিতে অংশগ্রহনকারী পক্ষ কে কে ; এবং

(৩) চুক্তির শর্তগুলি কি কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, গৌরীপুর তাপবিদ্যুৎ কেন্দ্রটি (২৪৬৭.৫ মেঃওঃ) যৌথ উদ্যোগে তৈরি করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

(খ) (১) হ্যাঁ এ সম্পর্কে গত ১৫ই জুন ১৯৯৩ একটি চুক্তি স্বাক্ষরিত হয়েছে।

(২) চুক্তিতে অংশগ্রহনকারী পক্ষগুলি হল বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং ভারত হেভি ইলেকট্রিক্যালস্ লিমিটেড।

(৩) প্রকল্পটি যৌথ উদ্যোগে তৈরির জন্য যে জয়েন্ট সেক্টর কোম্পানি গঠিত হবে তার লিড প্রমোটার হবে বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস। রাজ্য বিদ্যুৎ পর্ষদ প্রকল্পটির জন্য প্রয়োজনীয় জমি নেবে এবং প্রস্তাবিত কোম্পানিতে এটাই তাদের 'ইকুইটি পাটিশিপেশন' হিসেবে গন্য হবে। ভেল এই কোম্পানিতে 'ইকুইটি পার্টিশিপ্যান্ট হিসাবে অংশগ্রহন করবে এবং এছাড়া ......ক্রেডিট' প্রথায় এই .......প্রকল্পটির জন্য যন্ত্রপাতি সরবরাহ করবে। বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস কোম্পানিতে ইকুইটি থাকবে এবং প্রকল্পটি রুপায়ণের

জন্য বাকী টাকা 'ইনস্টিটিউশান্যাল লোন' এবং ডিবেঞ্চার ইসুর মাধ্যমে তারা জোগাড় করবে, প্রকল্পটির ব্যবস্থাপনার ভার বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস এর উপর ন্যস্ত থাকিবে।

**বিদ্যুৎ বিলের কাজে পঞ্চায়েতের মাধ্যমে নিয়োগ**

*১১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২) **শ্রী ইউনুস সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে,.রাজ্যে বিদ্যুৎ বিল আদায়, মিটার রিডিং ও বিলিং-এর জন্য পঞ্চায়েতের মাধ্যমে লোক নিয়োগ করার সিদ্ধান্ত হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, মুর্শিদাবাদ জেলায় এই সংখ্যা কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। রাজ্য বিদ্যুৎ বিল আদায়, মিটার রিডিং ও বিলিং এর জন্য পঞ্চায়েতের মাধ্যমে কোনও লোক নিয়োগ করছে না। তবে কোনও কোনও জেলায় পঞ্চায়েতকে ভার দেওয়া হয়েছে বিল প্রস্তুত ও বিতরনের জন্য।

(খ) প্রশ্ন ওঠে না।

**অযোধ্যা পাহাড়ে জলবিদ্যুৎ প্রকল্প**

*১১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৪) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড়ে জলবিদ্যুৎ উৎপাদনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কিনা ; এবং

(খ) থাকলে, এই পরিকল্পনা রূপায়ণে কত ব্যয় হবে ও কত দিনে উক্ত প্রকল্প রূপায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, অযোধ্যা পাহাড়ে ৯০০ মেগাওয়াট (৪x২২৫ মেগাওয়াট) ক্ষমতা সম্পন্ন পাম্প স্টোরেজ জল বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে।

(খ) ১৯৯১ সালের সেপ্টেম্বর মাসের মূল্য সূচির ভিত্তিতে এই পরিকল্পনা রূপায়ণের আনুমানিক ব্যয় ১১৭৮ কোটি টাকা। প্রকল্পটির কাজ শুরু হওয়ায় ৭ বছরের মধ্যে সবকটি ইউনিট চালু হবে বলে আশা করা যায়।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the subject of situation arising out of a call for Writers' Buildings blockade by W.B. Youth Congress and strike call by C.I.T.U. on 14/7/93.

The subject matter of the Motion does not warrant Adjournment of the business of the House. This is on proposed calls by a Political Organisation and by one Trade Union Organisation. If necessary the Member may call the attention of the Minister concerned through calling Attention, Mention, Question, etc.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read out the text of the Motion as amended.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :-

[12-00—12-10 p.m.]

This WB Youth Congress has given a call for Writers' Blockade on July 14. Harash of people are expected to congretate in Calcutta on that day. The CITU has given a call for strike in the Unorganised sector 10 on that day. Though the CITU leaders say that they have no plans to have strike in transport industries in many places CITU people are threatening lorry owners/matadors owners to strike on that day. This may lead to confrontation with Youth Congress workers and breach of peace.

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** Mr. Nirmal Das, a notice of a telegram from you dated 23.6.93- "Please recall my notice of privilege dated 23rd June, 1993 against the All India Radio. But I am convinced that the intention of the All India Radio broadcast mentioning me as a BJP member was not purposeful. Rather it was an incidental mistake at the time of broadcasting. and All India Radio informed me expressing their regret and that hohie may please be withdrawn". আমার একটা প্রশ্ন আছে। এখানে প্রিভিলেজ নোটিশ দেবার পর কি কোনও সদস্যের তা উইথড্র করার কোনও অধিকার আছে? মিঃ দাস, আপনি একটা নোটিশ দিয়েছেন, সেটা এখনও অ্যাডমিটেড হয় নি, হাউস কন্সিডার করছে। এই অবস্থায় আপনি কি সেটা উইথড্র করতে পারেন? আগে এটা আমাকে স্যাটিসফাই করুন। আইন কি আছে? আগে এটা বলুন, তারপর বাকি ডিবেট হবে। প্রশ্ন হচ্ছে প্রিভিলেজটা

কার? ব্রিচ অব প্রিভিলেজ হয়েছে বলে যে মুহূর্তে আপনি হাউসের দৃষ্টি আকর্ষন করলেন সে মুহূর্তেই বিষয়টা হাউসের বিবেচনাধীন হয়ে গেল। আর সেটা আপনি হাউসের অনুমতি ছাড়া একা উইথড্র করবেন কি করে? আপনি নোটিশ দিলেন ইট ইজ ব্রিচ্ অব প্রিভিলেজ্ অব দি হাউস, তারপর আপনি কি করে বলেন, "ওঁরা রিগ্রেড করেছেন, সুতরাং আমি উইথড্র করছি"? আমি মনে করি দ্যাট্ বাই ইটসেল্ফ ইজ এ ব্রিচ্ অব প্রিভিলেজ। আপনি হাউসকে যখন হস্তক্ষেপ করতে বললেন, যখন হাউস ইন কন্সিডারিং দি ম্যাটার, ইন্ কোর্স অব কন্সিডারেশন, আপনি হাউসকে বলছেন ড্রপ করে দিন! তার মানে হচ্ছে, এর মধ্যে অন্য কোনও ব্যাপার থাকতে পারে- আপনি ওদের সঙ্গে একটা সেটেলমেন্ট করতে পারেন, আপনাদের মধ্যে একটা রফা হ'তে পারে, একটা আন্ডারস্ট্যান্ডিং-এর মধ্যে আপনারা যেতে পারেন। দ্যাট্ মাইট্ হ্যাভ বিন্ ব্রিচ্ অব প্রিভিলেজ অব দি হাউস। হোয়াট উইল বি দি রুল, হোয়াট উইল বি দি প্রোসিডিয়োর? আপনি একবার নোটিশ দিলেন, হোয়েদার ইউ ক্যান উইথড্র য়্যাট্ ইয়োর ওন্ বিহাফ্?

[12-10—12-20 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, প্রকৃত পক্ষে আমি যেটা বলতে চাই তা হচ্ছে, আমি নোটিশ দেবার পর আমার এলাকায় চলে যাই এবং সেখানে কয়েকটা উদ্বেগজনক ঘটনা ঘটে যাবার ফলে আমি কয়েক দিন এখানে আসতে পারি নি। তবে আমি আসতে পারছিলাম না বলেই আপনাকে জানিয়েছিলাম। ঐ অনুরোধ আপনাকে করেছিলাম। আকাশবাণী যে দিন আমাকে বি.জে.পি. বিধায়ক বলে ভুল প্রচার করেছিল সেদিন আমি অন্য রকম কিছু মনে করেই আপনার কাছে আমার নোটিশ দিয়েছিলাম। পরবর্তীকালে ওঁরা ওঁদের ভুল স্বীকার করে দুঃখ প্রকাশ করেন এবং দু' তিন বার সেটা প্রচারও করেন। ওঁরা ভুল স্বীকার করেছিলেন এবং দুঃখ প্রকাশ করেছিলেন বলেই আমি আমার সিদ্ধান্ত পরিবর্তন করেছি। কারণ আমার মনে হয়েছিল ওটার আর প্রয়োজন নেই। তাছাড়া উপস্থিত থাকতে পারছি না, আপনার উদ্দেশ্যে আবেদন করেছি যে এটা বিবেচনা করার সুযোগ থাক এবং আপনার মাধ্যমে হাউসকে ছেড়ে দিয়েছি ....

**মিঃ স্পিকার ঃ** না, আপনি তা করছেন না, I am sorry. I do not agree with you. আমি আ[illegible] পড়ছি, "Please recall my notice for a privilege motion submitted at your table on 23rd June, 1993 against All India Radio. But now I am convinced that the intention of All India Radio broadcast mentioning me as BJP M.L.A. was not purposeful." My question is, how you are convinced? The House is not convinced. How you are convinced.

**শ্রী নির্মল দাস ঃ** প্রকৃতপক্ষে আমি যেটা শুনেছি সেটাই বলেছি, আমি হাউসের কাছে ছেড়ে দিয়েছি।

**মিঃ স্পিকার ঃ** লেন-দেন হয়ে গেল নাকি? আপনি ছাড়ছেন না। আপনি কনভিন্সড

হয়ে গেলেন-হাউ? হাউ শুনেছি, হাউ বলেছি, হাউ বুঝেছি? আপনি কনভিন্সড হয়ে গেলেন কেন? এইসব ঠিক না।

**শ্রী নির্মল দাস ঃ** আমি আপনার মাধ্যমে হাউসের কাছে ছেড়ে দিয়েছি। প্রকৃতপক্ষে আর.টি.এ ম্যাসেজ ........

**মিঃ স্পিকার ঃ** যে মুহূর্তে আপনি ব্রিচ অব প্রিভিলেজ আনলেন দি হাউস টুক-ইট আপ। কনভিন্সড হবার কোনও কারণ ছিল না। The house took it up. The house is now to decide whether it will be convinced or not. আপনি কনভিন্সড হলেন, But I am not convinced. Then what will happen? The house may not agree. তাহলে তো ক্রস পারপাস হল না, কনট্রাডিকশন হলনা, কনফ্রনট্রেশন হলনা, প্রিভিলেজ নোটিশ দেবার পর আপনার কিছু করার থাকে না। এটা হাউসের করার থাকে, স্পিকারের করার থাকে। নোটিশ দিয়ে মাঝখান থেকে উইথড্র করা যায় না। অনেকগুলি ফ্যাক্টরস আছে। দেওয়ার পর আর কিছু করার থাকে না।

(খুবই গোলমাল।)

**শ্রী নির্মল দাস ঃ** আমি আপনার কাছে ছেড়ে দিয়েছি।

**Mr. Speaker :** All India Radio have also given me a transcript of the subsequent broadcast. নোটিশ দেবার পর উইথড্র করার ক্ষমতা আপনার নেই। যদি এটা হয় দেন ইট উইল বি এ ব্যাড হ্যাবিট, Breach of privilege menas breach of privilege of the House. All India Radio described you as a BJP M.L.A. When you are not B.J.P. M.L.A. then it is not your own breach of privilege. It is the breach of privilege of the House. দায়িত্বটা হাউসের মধ্যে চলে আসছে। ব্যাপারটা কসাস্লি প্রসিড করতে হয়। ইফ ইউ টেক্ কগনিজেন্স তাহলে সমন করতে হয়। তারপর সেটা যাবে প্রিভিলেজ কমিটিতে, ডেপুটি স্পিকার প্রিভিলেজ কমিটির চেয়ারম্যান, দে উইল ড্রিল, উইথ ইট। কিম্বা হাউস ঠিক করবে তাকে শাস্তি দেবে, কি দেবে না। If we are convinced that breach of privilege has taken place then we can punish them here and now, call them to the dock of the House, hear them, let them explain the House. হাউস, শুনে সঙ্গে সঙ্গে শাস্তি দিতে পারে। ওয়ান্স ইউ গিভ এ নোটিশ আপনার পর্পাটি থাকে না। ইট বিকাম্স দি পর্পাটি অব দি হাউস। ভবিষ্যতে এসব করবেন না, বসুন।

After the notice given by Hon'ble Member, Shri Nirmal Das, All India Radio News Editor has submitted a letter to me. It says, "Respected sir, Most humbly I would like to submit before you the following for your kind and sympathetic consideration.

On 23rd June, a mistake was committed inadvertently while reading

out a news item on the proceedings of the House in 2.30 pm bulletin. In that bulletin Shri Nirmal Das, an Honourable member of the House belonging to RSP was mentioned as a BJP member. The mistake was cleared by giving a corrected version in the subsequent bulletin broadcast at 6.35 p.m. Moreover, in 7.50 pm bulletin on the same day we carried the correct version prominently and regretted for the mistake with prominence.

We never meant any disrespect either to the Hon'ble member or to the House. If our mistake in any way had hurt the sentiment of the Hon'ble Member, we sincerely feel sorry for the same. I once again regret for our mistake. With kind regards. Yours sincerely, S.Palodhi."

Now the All India Radio have clarified their position. They have submitted a transcript of the subsequent news item. They say that apparently it was a slip of the tongue. They had no intention to describe Shri Nirmal Das as a member of the BJP and in their subsequent news bulletins they have corrected the mistake and they had expressed regret for what had been done. We take it and we drop the matter at this point of time over here. And we only direct that they make a further statement in their earliest possible news bulletin to the effect that this matter has been taken note of and the mistake, as notified by them, intimated to us, has been accepted by the House. And their regrets have been placed on records.

## MENTION CASES

**শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** (অনুপস্থিত।)

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসকে জানাতে চাই যে সংগঠিত শিল্প শ্রমিকরা গত পয়লা থেকে ৩রা নভেম্বর পানিহাটীতে সর্বভারতীয় কনভেনসনে মিলিত হয়েছিলেন। সেখান থেকে সর্বভারতীয় ক্ষেত্রে এই অসংগঠিত শিল্পের শ্রমিক কর্মচারিরা দাবি তৈরি করেছিলেন। গত ৪ঠা এপ্রিল মৌলালী যুব কেন্দ্রে এক সভার মধ্যে থেকে এ সম্পর্কে ১৪ জুলাই, ২২শে নভেম্বরের দাবি সনদের পক্ষে সর্বভারতীয় সংগঠিত শিল্প শ্রমিকদের ধর্মঘটের ডাক দেওয়া হয়। ইতিমধ্যে আমরা দেখেছি যে গত ৮ই জুলাই কলকাতা সিধু, কানু ডহরে এই অসংগঠিত শিল্প শ্রমিকদের এক বৃহত সমাবেশ সংগঠিত হয়েছিল তাতে আমরা লক্ষ্য করলাম যে যখন গত নভেম্বর এবং এপ্রিল থেকে এই ধর্মঘটের প্রস্তুতি চলছে তখন যুব কংগ্রেসের সেই নেত্রী চিৎকার করতে শুরু করলেন ১৪ জুলাই তাঁর তথা কথিত ঘেরাও অবরোধের কর্মসূচিকে বানচাল করার জন্য এটা করা হচ্ছে। আমরা এখানে লক্ষ্য করলাম মাননীয় বিধায়ক গত শুক্রবার এই হাউসকে বিভ্রান্ত করলেন যে ১৪ই জুলাই শিল্প শ্রমিকদের ধর্মঘট সেটা নাকি ঐ কর্মসূচিকে বানচাল করার জন্য হচ্ছে। এই রকম বিকৃত রিপোর্ট করা হয়েছে। আমি মনে করি ১৪ই জুলাইয়ের

রিক্সা, ইঁটভাটা, মুটে, মজুর এই সব পশ্চাদপদ লক্ষ লক্ষ শ্রমিক তাদের স্বার্থে এই যে ধর্মঘট হচ্ছে সেই ধর্মঘটের সাফল্য কামনা করছি। এবং ধর্মঘটের বিরুদ্ধে কেন্দ্রের যে ভূমিকা এবং ইতিপূর্বে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই রাজ্যে বিশৃঙ্খলা সৃষ্টির যে চক্রান্ত করা হয়েছে তার বিরুদ্ধে ধিক্কার জানাচ্ছি।

**শ্রী অরুনকুমার গোস্বামি ঃ** (অনুপস্থিত।)

[12-20—12-30 p.m.]

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। নদীয়া জেলার বিদ্যালয় সংসদে বেললাল হোসেন একজন স্কুল বোর্ডের করনিক, তিনি স্কুল বোর্ডের চেয়ারম্যানের সহযোগিতায় বেকার যুবকযুবতীদের প্রাথমিক বিদ্যালয়ে চাকরি দেবার নাম করে লক্ষ লক্ষ টাকা রোজগার করেছে। এইভাবে রোজগার করবার সময় বেললাল হোসেন হাতেনাতে ধরা পড়ে। তিনি সেই টাকা স্কুল বোর্ডের চেয়ারম্যানকে পৌছে দিয়েছেন। কৃষ্ণনগরের বিদ্যুৎ পত্রিকা এবং অন্যান্য জায়গায় খবরটা বেরিয়েছে। বর্তমানে যিনি স্কুল বোর্ডের চেয়ারম্যান সেই মৃণাল সেনগুপ্ত বোললাল হোসেন এর বিরুদ্ধে থানায় এফ.আই.আর. করেছেন। বর্তমানে চেয়ারম্যানের অভিযোগের ভিত্তিতে দাবি জানাচ্ছি উপযুক্ত ব্যবস্থা নিতে। সভায় শিক্ষামন্ত্রী উপস্থিত নেই, উপশিক্ষামন্ত্রী রয়েছেন। তিনি নদীয়ায় গিয়েছিলেন এবং সেখানে স্কুল বোর্ডসহ বিভিন্ন স্কুল পরিদর্শন করেছিলেন। আজকে শিক্ষা বিভাগে যে জোচ্চুরি এবং জালিয়াতি চলছে তার বিরুদ্ধে প্রকৃত তদন্ত চাইছি এবং যারা ঐ ঘটনার সঙ্গে জড়িত তাদের চাকরি থেকে বরখাস্তের দাবি জানাচ্ছি। ঐ বেললাল হোসেন এবং স্কুল বোর্ডের কতিপয় কর্মচারী রাজ্য কো-অর্ডিনেশন কমিটির সঙ্গে যুক্ত বলে তাদের আজ পর্যন্ত গ্রেপ্তার করা হয়নি। তারজন্য আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আমার এলাকায় গত-৯ তারিখে একটি উদ্বেগজনক ঘটনা ঘটেছে, কিন্তু পুলিশ হস্তক্ষেপ করবার ফলে এলাকায় শান্তি ফিরে এসেছে। গত ১৯৯২ সালে আমার জলঙ্গী কেন্দ্রে ঘোষপাড়া সর্বপল্লী বিদ্যানিকেতন আপগ্রেডেড হয়। এর আগে বিধানসভায় প্রশ্ন করেছি এবং তখন জেনেছে যে, ঐ স্কুলে সংগঠিত শিক্ষক নেই। হঠাৎ করে ৯ তারিখে দেখা গেলো ৫জন শিক্ষক এবং ১জন পিওন ঐ বিদ্যালয়ে ক্লাশ করতে ঢোকে। তারা বলেছেন যে, কোর্টের নির্দেশেই তারা এসেছেন। ওদের মধ্যে একজন হলেন হেডমাষ্টারের ছেলে, একজন হেডমাষ্টারের ভাগ্নে, একজন সম্পাদকের জামাই, একজন হলেন সহশিক্ষকের জামাই এবং একজন হলেন কংগ্রেসের নেতৃস্থানীয় ব্যক্তি। এই পাঁচজনকে ঢোকানো হয়। এই ঘটনার সঙ্গে জড়িত রয়েছেন ডি.আই.অফিসের একজন এ.আই। সেখানে সত্তর হাজার টাকা লেনদেন হয়েছে। ঐ স্কুলের যিনি সেক্রেটারি তিনি একজন কংগ্রেস লিডার। বিষয়টা অবিলম্বে দেখা হোক এবং ব্যবস্থা নেওয়া হোক যাতে শিক্ষা জগতে এই

ধরনের অঘটন না ঘটে। সেখানে পুলিশ না গেলে ল অ্যান্ড অর্ডার সিচুয়েশন ব্রেক করতো।

**মিঃ স্পিকার ঃ** সৌগতবাবু, আপনি যে বিষয়ে কলিং অ্যাটেনশন দিয়েছেন সেই বিষয়ের উপর মেনশন করতে চাইছেন। এটা বলবেন কি করে?

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি কলকাতায় ওয়াটার লগিং এর ব্যাপারে আমার দৃষ্টি আকর্ষনী প্রস্তাব গ্রহন করেছেন বলে। তবে এটা মেনশনেও বলা যায়। কারণ গত শনিবার বৃষ্টিতে কলকাতা শহরের যে অবস্থা হয়েছে তাতে কলকাতার একজন নাগরিক হিসাবে আমি উদ্বিগ্ন। ঐ বৃষ্টির সময় আমার বাইরে থাকার দুর্ভাগ্য হয়েছিল। আমি যখন ফিরছি তখন ল্যান্সডাউন রোড বন্ধ হয়ে গেছে, কোমর সমান জল দেশপ্রিয় পার্কের মতো জায়গায়। ফলে স্ত্রী সহ আমাকে গাড়ি ছেড়ে হেঁটে ফিরতে হয়েছে। কিন্তু যেটা গুরুত্বপূর্ন, গতকাল রাতে যখন বাইরে থেকে বাড়ি ফিরছিলাম তখনও মিন্টো পার্কের কাছে কোমর সমান জল। শুধু মিন্টো পার্ক এলাকাই নয়, উডল্যান্ড পার্ক, লোয়ার উডল্যান্ড রোড ইত্যাদি বহু জায়গায় ২৪ ঘন্টা পরেও জল কমছে না। আজকে কলকাতায় সিভিক অ্যামিনিটিজ কোন জায়গায় পৌঁছেছে ভাবুন। ট্যাংরার গোবিন্দ ফটক রোডে কোমর সমান জল। অনেক জায়গাতে ২৪ ঘন্টা পরেও জল নামছে না। আজকে এই জল মানুষের অসুবিধা ঘটাচ্ছে বা গাড়ি বন্ধ হয়ে যাচ্ছে এটাই নয়, নোংরা জল বেঁধে থাকবার ফলে রোগ ছড়াবে। কলকাতায় দ্রুত নানা রকম অসুখ ছড়িয়ে যাচ্ছে। কর্পোরেশনের পাম্পগুলি কাজ করছে না। কালকে কামার বাজারের পাম্প রাত্রে খারাপ হয়েছে। এর মধ্যেও লোড শেডিং হল এবং তার ফলে কয়েকটি নিষ্কাশনির পাম্প কাজ করছে না। টেলিফোন লাইনগুলি বিপর্যস্ত হয়ে গেছে, ইলেকট্রিক লাইন নষ্ট হচ্ছে। আরও যদি বৃষ্টি হয় এবং জল যদি জমে তাহলে অবস্থা ভয়াবহ হবে। কাজেই অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহন করার জন্য আমি সরকারের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী লক্ষ্মনচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৪ই জুলাই আমাদের মাননীয় সদস্য রবীন দেব সংগঠিত এবং অসংগঠিত শ্রমিকদের ধর্মঘটের কথা বলেছেন। এই ধর্মঘট আগে থেকে ঘোষিত ছিল। কিন্তু হঠাৎ যুবকংগ্রেস মহাকরন অবরোধের সিদ্ধান্ত নিয়েছেন। এই মহাকরন অবরোধের মাধ্যমে ওরা আবার একটা অশান্তি সৃষ্টি করবেন। কারণ যুবকংগ্রেসের নেতৃত্ব সম্পর্কে আমাদের যথেষ্ট অভিজ্ঞতা আছে। কিছুদিন আগে মুখ্যমন্ত্রীর অফিসে গিয়ে তিনি ধর্না দিয়েছিলেন এবং পুলিশকে কামড়ে দিয়েছিলেন। ১৪ই জুলাইয়ের এই যে অবরোধ, এটা অগণতান্ত্রিক। এর ফলে পুলিশের উপরে মারধর হতে পারে, তাদের কামড়ে দিতে পারে, পুলিশের টুপি কেড়ে নিতে পারে। তাছাড়া যুবকংগ্রেস থেকে বিভিন্ন জায়গায় মিটিং করে বলা হচ্ছে যে রক্তের গঙ্গা বইয়ে দেব। যারা এই সব কথা বলছেন, তারা বেঙ্গল লাইনের প্রবক্তা। আবার প্রদেশ কংগ্রেসের সভাপতি বলছেন যে এটা নাকি বেলাইন। এরা সঠিক লাইনে বলছেন না। আজকে এরা এই রকম একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে। এরা অগণতান্ত্রিক উপায়ে বিশৃংখলা সৃষ্টি করার জন্য কর্মসূচি নিয়েছে। এই রাজ্যের মানুষ

এটা মেনে নেবেনা। পশ্চিমবঙ্গের মানুষ এদের যথোপযুক্ত শাস্তি দেবে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব যে প্রশাসনিক ব্যবস্থার মাধ্যমে এর মোকাবিলা করার ব্যবস্থা করা হোক।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করে মালদা জেলার কয়েকটি গুরুত্বপূর্ন ঘটনার কথা এই হাউসে তুলে ধরছি। মালদা জেলায় গত ৮ই মে চৈতালী কুন্ডু নামে ১৮ বছরের মেয়ে, সে ছাত্র পরিষদ করতো বলে তাকে কিছু সমাজ বিরোধী তুলে নিয়ে গিয়ে গণধর্ষন করে এবং পরে তাকে খুন, তার মুখে অ্যাসিড বাল্ব মারে এবং তারপরে তাকে গঙ্গাজলে ভাসিয়ে দেওয়া হয়। ২০ তারিখে তার ডেডবডি সাহাপুরে পাওয়া যায়। আজ পর্যন্ত পুলিশ নিষ্ক্রয় হয়ে আছে। পুলিশের কাছে সমস্ত তথ্য থাকা সত্ত্বেও পুলিশ তাদের অ্যারেস্ট করছে না। আজকাল এইসব সমাজবিরোধীরা হচ্ছে সি.পি.এম.এর সমর্থক, কাজেই পুলিশ ভীত হয়ে এই ঘটনাকে চাপা দেবার চেষ্টা করছে। পাশাপাশি আমরা দেখছি যে ২৬।৬ তারিখে একজন মহিলা, তার বয়স ৩৫ বছর, সে জঙ্গীপুর থেকে চাঁচোল যাচ্ছিল। মালদায় বাস থেকে নেমে সে স্টেশনে যাচ্ছিল। স্টেশনে যাবার পথে সেই মহিলাকে ঝলঝলিয়ার কাছে কিছু যুবক ধর্ষন করে। তারপরে জুলাই মাসের এক তারিখে ৪৫ বছরের বৃদ্ধ একজন ১০ বছরের মেয়েকে ধর্ষন করেছে। এই ধর্ষনের ঘটনা মালদা জেলায় একের পর এক ঘটছে। মালদার মানুয আজকে চিন্তিত হয়ে পড়েছে। মালদায় সভ্য সমাজের মানুষ, কে বাঁচবে, আর কে বাঁচবেনা, সেই প্রশ্ন এসে দাঁড়িয়েছে। মালদায় যে একের পর এক ধর্ষন হচ্ছে তার কোনও তদন্ত আজ পর্যন্ত হয়নি। আমি আপনার মাধ্যমে এই বিষয়গুলির নিয়ে উচ্চ পর্যায়ের তদন্তের দাবি জানাচ্ছি।

[12-30—12-40 p.m.]

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্র ফালাকাটায় ফালাকাটা প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্র আছে। আমি আগেও এই বিষয়টি তুলেছিলাম মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে, কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমরা লক্ষ্য করছি এই প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্রের একটি এক্স-রে মেশিন দীর্ঘ দিন থেকে আজও পর্যন্ত অকেজ হয়ে পড়ে আছে। জেলার সি.এম.ও.এইচ-কে বললে তিনি নিরুপায় এই মত পোষণ করেন। আমি নিজে উদ্যোগ নিয়েছিলাম যাতে এই মেশিনটি চালু করা যায়। এই মেশিনটি চালু হলে গ্রামের গরিব মানুষগুলি আর্থিক দিক থেকে কিছুটা রিলিফ পেতে পারে। কিন্তু দুর্ভাগ্যের সঙ্গে লক্ষ্য করছি এই এক্স-রে মেশিনটি ধূলাবালি অবস্থায় পড়ে আছে। লক্ষাধিক টাকার মেশিন অকেজ হয়ে পড়ে আছে। এটা নিয়ে এলাকার মানুষের মধ্যে ক্ষোভ ধূমায়িত হচ্ছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে পুনরায় আবেদন জানাচ্ছি দ্রুত এখানে একজন এই মেশিন অপারেটর নিযুক্ত করুন। যদি না হয় অন্তত পক্ষে জলপাইগুড়ি সদর হাসপাতাল থেকে একজন অপারেটর সপ্তাহে একদিন অন্তত যাতে এখানে আসেন এই মেশিন অপারেট করার জন্য তার ব্যবস্থা করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আপনি জানেন স্যার, মেমারি থানার করন্দা গ্রামে আই.পি.এফএর ৫ জন কর্মীকে সি.পি.এম-এর সমর্থক গত ৩১শে মে নৃশংস ভাবে হত্যা করেছে, মহিলা শিশু সহ ৩৫ জন কর্মীকে গুরুতর ভাবে আহত করেছে, শিশুদের আগুনে ফেলে দিয়েছে, ঘর জ্বালিয়ে দিয়েছে। এতো বড় হত্যা কান্ডের ঘটনা সংগঠিত হয়েছে অথচ সরকারের পক্ষ থেকে উদ্বেগ প্রকাশ করে কোনও বিবৃতি দেওয়া হলো না। আমি এই ব্যাপারে অবিলম্বে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর বিবৃতি দাবি করছি এবং এই হত্যা কান্ডের ঘটনায় যারা নিহত হয়েছে এবং আহত হয়েছে তাদের উপযুক্ত ক্ষতিপূরনের দাবি জানাচ্ছি। এই হত্যা কান্ডের ঘটনার ব্যাপারে নিরপেক্ষ তদন্ত করার দাবি জানাচ্ছি। বিধানসভা চলছে, আজ পর্যন্ত সরকারের পক্ষ থেকে এই রকম নৃশংস হত্যা কান্ডের ব্যাপারে কোনও বিবৃতি দেওয়া হলো না। স্যার, আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি অবিলম্বে সরকারের পক্ষ থেকে স্বরাষ্ট্রমন্ত্রী এই ব্যাপারে বিবৃতি দিন।

**শ্রী আবদুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আমার নির্বাচনী কেন্দ্র কালিকায়া গঞ্জের পাগলাচন্ডী রেল স্টেশন থেকে পলাসিপাড়ার বার্নিয়া পর্যন্ত ১৬ কি.মি রাস্তা উভয় নির্বাচনী এলাকার মানুষ দাবি করছে রাস্তাটি অবিলম্বে পাকা রাস্তা করা হোক। কারণ পাগলাচন্ডী রেল স্টেশন থেকে ৩৪ নং জাতীয় সড়ক পর্যন্ত বার্নিয়া এলাকার মানুষকে নিত্য যাতায়াত করতে হয়। এখন যে রাস্তাটি আছে তার অবস্থা অত্যন্ত খারাপ, কাঁচা রাস্তা, এই এলাকার মানুষকে ওই রাস্তা দিয়ে আসতে হলে অত্যন্ত দূরবস্থার মধ্যে পড়তে হয়। সেই জন্য পাগলাচন্ডী রেল স্টেশন থেকে পলাসি পাড়া বার্নিয়া পর্যন্ত ১৬ কিলোমিটার রাস্তাটি পাকা করার জন্য আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**श्री मनोहर तिरकी :** स्पीकार सर, मै आपके माध्यम से एक बहुत ही महत्वपुर्ण विषय की ओर सरकार का ध्यान आर्कषित् कराना चाहता हुँ। नाजायन तरीके से नया चाय वगान तैयार किया जा रहा है। यह वहाँ के गरीवो का जमीन पर गलत टंग से कब्जा कर लेते है, और उसपर चाय वगान लगा रहे है। जब इसके विरोध मे प्रशासन के सामने, एडमिनिस्ट्रेण के सामने येलोग गुहार लगाते है उल्टे इन्ही लोगो की परशान किया जाता है। अपनी समस्याओ को वहाँ के मजदुरो ने प्रशान के सामने बार-बार दुहरायी, लेकिन प्रशासन कुछ भी एकसन नही ले रही है। तथा उस चाय वगान को लगाने मे जो मजदुरो से काम लिया गया, उन्हे भी उसका मजदुरी नही दिया गया है।

अत: मै आपके माध्यम से सरकार से इसपर उचित कानुनी करवाई करने का आग्रह करता है। और वहाँ जौ गेर-कानूनी टंग से करीवो का जमीन हड़प लिए है उस जमीन पर उसके हवदार का कब्जा दिलाए ~. जो मजदुरी का

उचित मजतुरी नही मिल रहा है। उस ओर मे सरकार का ध्यान आकर्षित करना चाहता हुँ।

**শ্রী মানিক ভৌমিক ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে আমার এলাকার তিনলক্ষ মানুষের উদ্বেগের কথা, যন্ত্রনা ও হতাশার কথা মাননীয় সেচমন্ত্রীর কাছে পৌছে দিতে চাই। সারা রাজ্যের মধ্যে ময়না বন্যাপ্রবন এলাকা বলে চিহ্নিত। বিগত '৭৮ সালের ভয়াবহ বন্যা আমাদের সর্বশান্ত করেছে। বিগত বোরো চাষে আমরা যখন জল পাইনি তখন এই হাউসে আমি উল্লেখ করেছিলাম। ময়নায় 'বিষ্ণু মিশ্র চক' এলাকায় স্থানীয় সিপিএম পার্টি রাজনৈতিক উদ্দেশ্যে দু'শ বছরের পুরনো এমব্যাঙ্কমেন্ট কেটে দিয়ে ওখানে জল ঢোকানোর যড়যন্ত্র করছে। পঞ্চায়েত নির্বাচনের প্রাককালে তারা মানুষকে ভাঁওতা দিয়েছিল যে বাঁধ করে দেবে। স্যার, আমার কাছে কাটা বাঁধের ফটো আছে। ঐ বাঁধেরই পাশে দেড় মাসের পুরনো কাঁচা বাঁধ, আনটেস্টেড বাঁধ যেটা আছে সেটা ভেঙে যাচ্ছে। এর ফটোও আমার কাছে আছে। মন্ত্রীদের যেমন করে তোরন সাজিয়ে অভ্যর্থনা জানানো হয়, তেমনি ভাবে বামফ্রন্টের সমর্থকরা ঐ বাঁধ কেটে '৯৩ সালে আবার গোটা ময়নাতে বন্যা আনবার চেষ্টা করছে। এই চক্রান্ত যাতে বন্ধ হয় তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহনের এবং দোষীদের যাতে শাস্তি হয়, আমি তারজন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ন বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষন করছি। আমার এলাকা কাটোয়াতে পঞ্চায়েতের নির্বাচনে কংগ্রেস এবং বিজেপি খোলাখুলি ভাবে প্রার্থী দিয়েছিল এইভাবে, বিজেপি প্রার্থী দিয়েছিল মুসলিম এলাকায় এবং কংগ্রেস প্রার্থী দিয়েছিল হিন্দু এলাকায়। উক্ত নির্বাচনে তারা শোচনীয় ভাবে পরাস্ত হয়েছে, বিশেষ করে বিজেপি, তারা একটি আসনও পায়নি। আর কংগ্রেসের আসন সংখ্যা কমেছে। পঞ্চায়েতের নির্বাচনের পরে এখন তারা ভয়ঙ্কর খেলায় মেতেছে। বিভিন্ন এলাকায় কংগ্রেস কর্মীরা খোলাখুলি ভাবে বলছে, বিশেষ করে তাদের মুসলিম কর্মীরা বলছে যে হিন্দু সিপিএম কর্মীদের তাদের এলাকায় যেতে দেবে না। তারা এমন সব প্ররোচনামূলক কথাবার্তা বলছে তাতে গোটা এলাকায় সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টি করছে। কংগ্রেস একটা ধর্মনিরপেক্ষ দল বলেই আমরা জানতাম। কিন্তু ওখানে তারা যে ভাবে সাম্প্রদায়িক কথাবার্তা বলছে তাতে আমার এলাকায় ভয়ঙ্কর উত্তেজনা সৃষ্টি করছে। আমাদের দলের মুসলিম কর্মীরা কংগ্রেসের মুসলিম কর্মীদের হাতে মার পর্যন্ত খেয়েছে। প্রশাসনের কাছে নির্দিষ্ট ভাবে এ সম্পর্কে অভিযোগ করা হয়েছে। পুলিশের একাংশ তাদের মদত দিচ্ছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি, আমার এলাকায় এই যে সমস্ত ঘটনা ঘটছে তার বিরুদ্ধে অবিলম্বে কড়া ব্যবস্থা নেওয়া হোক। কংগ্রেসি যারা মুখে ধর্মনিরপেক্ষতার কথা বলছে, পঞ্চায়েত নির্বাচনকালে এবং তারপরে সাম্প্রদায়িক মৌলবাদীদের সাথে যুক্ত হয়ে অশান্তি সৃষ্টি করছে। যারা এরজন্য দায়ী তাদের গ্রেপ্তারের ব্যবস্থা হোক এবং পশ্চিমবঙ্গের সাম্প্রদায়িক সম্প্রীতির যে ঐতিহ্য আছে তাকে রক্ষা করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহন করা হোক।

[12-40—12-50 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ন বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আমাদের পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের মফস্বলের মানুষেরা সুচিকিৎসার জন্য কলকাতার বড় বড় হাসপাতাল যথা মেডিকেল কলেজ, পিজি হাসপাতাল, এন আর এস এবং আর জি কর হাসপাতালগুলিতে আসে। সেখানে গ্রামের হাসপাতালগুলি এখানে রেফার করে পাঠান। কিন্তু এই কলকাতার হাসপাতালে ভর্তি হতে গেলে ওখানকার গেটের মুখে সব দালালরা থাকে তাদের টাকা না দিয়ে হাসপাতালে ভর্তি হওয়া যায় না। ওইসব দালালরা রোগীর লোকেদের কাছ থেকে মোটা টাকা নিয়ে ভর্তি করে এবং এরসঙ্গে ওইসব হাসপাতালের কর্মীরা জড়িত থাকে। দিনের পর দিন গরিব লোকেরা গ্রামের থেকে এসে এখানে সুচিকিৎসার জন্য আসছে কিন্তু ওই দালালদের খপ্পরে পড়ে তারা ডাক্তার লিখে দেওয়া সত্বেও টাকা না দিলে ভর্তি হতে পারছে না। যদি সিট না থাকে তবে ফিরিয়ে দিতে পারে কিন্তু সীট থাকা সত্ত্বেও তাদের ভর্তি করা হচ্ছে না। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে এই দালালদের উপদ্রব বন্ধ করার জন্য একটা টাস্ক ফোর্স গঠন করুন এবং তারদ্বারা ওই দোষী ব্যক্তিদের কঠোর শাস্তির ব্যবস্থা করুন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ন বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আলিপুর এলাকায় বীরপাড়া বলে একটি জায়গা আছে সেখানে একটি কারিগরি বিভাগ তথা আই টি আই খোলার জন্য ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়। যদিও যেখানে ভিত্তি প্রস্তরটি স্থাপন করা হয়েছে সেখানে ইনস্টিটিউশন হবার উপযুক্ত জায়গা নয়। সেখানে গত আর্থিক বছরেই এর কাজ শুরু হবার কথা ছিল কিন্তু সেই আর্থিক বছর চলে গেছে, এই আর্থিক বছরেও একটা ইটও পড়ে নি। এখানে অনেক দায়িত্বশীল সদস্য আছেন এবং মন্ত্রী সভার অন্যতম ব্যক্তি ডঃ শঙ্কর সেন, টেকনোলজি সম্পর্কে যাঁর জ্ঞান অপরিসীম, তিনি জানেন যে ডুয়ার্স অঞ্চলে আই টি আই ট্রেনিংয়ের কোনও ব্যবস্থা নেই। সেখানে যাতে করে বেকার ছেলেদের ট্রেনিংয়ের ব্যবস্থা করা হয় এবং মহিলাদেরও যাতে ট্রেনিং হয় তারজন্য আই টি আই খোলার ব্যবস্থা করুন। ওখানে একটা ভেষজ উদ্যান আছে সেটা চালু করার কথা ছিল, এখনও হয় নি। এছাড়া কুচবিহারে একটি হোমিওপ্যাথিক কলেজ করার কথা আছে সেটা কবে হবে জানাবেন। মাননীয় অর্থমন্ত্রী জানিয়েছেন যে এখন আর্থিক অবস্থা খানিকটা ভালোর দিকে, উন্নতি হয়েছে। কংগ্রেস শাসনকালে তো তারা ভোট ছাড়া কিছু জানত না, এখন এই বামফ্রন্ট সরকার এসে উত্তরবঙ্গের জন্য অনেক ভালো সিদ্ধান্ত নিয়েছে। সুতরাং আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে আবেদন করছি যাতে ওখানে আই টি আই গড়ে উঠে এবং মহিলাদেরও যাতে ওখানে ট্রেনিংয়ের ব্যবস্থা করা হয়। এই আবেদন আমি আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে তথা কারিগরি দপ্তরকেও জানাচ্ছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কলকাতা শহরে মাত্র

সাড়ে তিন চার ঘন্টার বৃষ্টিতে কলকাতার জনজীবন এবং নাগরিক জীবনকে এক অসহনীয় অবস্থার মধ্যে পড়তে হয়েছে। স্যার, কলকাতার বস্তিগুলির যে অবস্থা সেটা ভাষায় প্রকাশ করার নয়, সেদিন রাত্রি থেকে বস্তির মানুষকে যে ভাবে জেগে থাকতে হয়েছিল এখনও পর্যন্ত সেই জমা জল বস্তির এলাকা থেকে নিষ্কাশন করে সম্পূর্নভাবে পরিষ্কার হয়নি। স্যার, এই বামফ্রন্ট সরকারের ১৫।১৬ বছরের রাজত্বে কলকাতায় ৩।৪ ঘন্টার বৃষ্টিতে যে ভাবে জল জমে, জল নিষ্কাশনী ব্যবস্থা সম্পূর্নভাবে ভেঙে পড়েছে এটা আমাদের কাছে একটা যথেষ্ট উদ্বেগের কারণ হয়ে আছে। আমরা দেখেছি প্লেনে করে যারা এয়ারপোর্টে এসেছেন তাদেরকে সারা রাত্রি ধরে সেখানে অপেক্ষা করতে হয়েছে, যারা পথেঘাটে বেরিয়েছিলেন তাদেরকে সাড়ে ৪ কি.মি., ৫ কি.মি. পথ হাঁটতে হয়েছে। কলকাতার নাগরিক জীবনকে একটা চ্যালেঞ্জের সন্মুখীন হতে হয়েছে। রাস্তায় প্রতিদিনই ট্রাফিক জ্যাম হচ্ছে। রাস্তায় গর্ত গাড়ি ঠিকমতো চলতে পারেনা, পট হোলগুলি বুজে যায়, ফুটপাথগুলিতে হকার্স বসে জবরদখল করে ব্যবসা চালিয়ে যাচ্ছে, এই সমস্ত কিছু মিলে কলকাতার নাগরিক জীবনকে একটা চ্যালেঞ্জের সামনে দাঁড়াতে হয়েছে। কিন্তু রাজ্য সরকার এই সম্পর্কে কোনও আগাম ব্যবস্থা গ্রহন করেনি। একটা বৃষ্টিতে কলকাতা যেখানে অচল হয়ে যায়, কলকাতাবাসীরা এই অবস্থা থেকে রিলিফ পাচ্ছে না, রবিবার ছিল বলে, সেইভাবে লোককে দুর্ভোগ পেতে হয়নি, না হলে যে অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়াত সেটা ভাবা যায়না। ভ্যাটের থেকে জঞ্জালগুলি যে ভাবে সমস্ত এলাকায় ছড়িয়ে পড়েছে, একটা দুর্গন্ধময় অবস্থা সৃষ্টি হয়েছে, ইন্টারনাল ওয়াটার সুয়ারেজ সিস্টেমেও পচা দুর্গন্ধময় অবস্থার সৃষ্টি হয়েছে, ফলে আজকে সকাল বেলাতেও অনেকগুলি বস্তি থেকে লোক এসে বলছে এমন সব রঙ-এর জল কল থেরে বেরুচ্ছে, এই জলের চেহারা এমন যে এইগুলি মানুষ খেলে আবার আন্ত্রিক ছড়িয়ে পড়বে। তাই আমার আবেদন এই অবস্থার মোকাবিলার জন্য সরকার অবিলম্বে চিন্তাভাবনা করুন, এটা রাজ্যের নগরউন্নয়ন মন্ত্রীর চরম ব্যর্থতার জন্যই এই জিনিস ঘটেছে, এদের এই ১৬ বছর ধরে থেকে যে কাজের নমুনা বহন করা উচিত ছিল, সেই নমুনা বহন করেনি, তাই এই সরকারকে এবং দপ্তরকে আমি তীব্র ধিক্কার জানাচ্ছি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার কোতোয়ালি থানায় গত ২৩ ও ২৪ জুন কংগ্রেসের সমাজবিরোধীরা ১৮টি বাড়ি লুঠ করে। লুঠের পরিমান ৪ লক্ষ টাকা। কোতোয়ালি থানায় সাগর ঘোষ এবং কয়েকজনের নামে এফ.আই.আর. করা হয়েছে, কেউ গ্রেপ্তার হয়নি। ওখানে রেশন দোকান যার ছিল নিত্য ঘোয, তার রেশন সামগ্রী এই কংগ্রেসি গুন্ডা বাহিনী লুঠ করে নিয়ে গিয়েছে, গ্রামের সাধারন মানুষ ফিরতে পাচ্ছেনা, আমরা গত ৭ই জুলাই সেখানে গিয়েছিলাম, সেখানে দেখলাম একটা ভয়ঙ্কর পরিস্থিতি তৈরি হয়েছে, গ্রামের কৃষকের বীজতোলা খেয়ে ফেলা হয়েছে, গ্রামের মহিলাদেরকে অশ্রাব্য ভাষায় গালিগালাজ করছে, এখনও যে সমস্ত জিনিসগুলি আছে সেইগুলি লুঠতরাজের চেষ্টা হচ্ছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি যাতে অবিলম্বে ঐ গ্রাম থেকে যে সমস্ত মানুষ পালিয়ে গেছেন তারা যাতে ফিরে আসে এবং লুঠের মাল যাতে ফেরত পায় তার ব্যবস্থা করতে হবে এবং সাগর ঘোষ-এর যারা লোক কৃষ্ণনগর

থেকে এসে গুন্ডামি করছে অবিলম্বে তাদের গ্রেপ্তারের ব্যবস্থা করা হোক এই আবেদন জানাচ্ছি।

[12-50—1-00 p.m.]

**শ্রী পরেশচন্দ্র অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। উত্তরবাংলা শহরে সমস্ত সীমান্ত এলাকায় বি.এস-এফের টহলদারি দেওয়ার জন্য যে সীমান্ত সড়ক নির্মান করা হচ্ছে, সেখানে বলা হয়েছে সীমান্তের জিরো পয়েন্ট এলাকা থেকে ১৫০ গজ দূর দিয়ে এই সীমান্ত সড়ক নির্মান করা হবে। কিন্তু আমরা দেখছি কার্যত কোনও কোনও জায়গায় ৫০০-৬০০ গজ ভেতরে এটা ঢুকে পড়ছে। এই রাস্তা নির্মান করার জন্য সীমান্ত এলাকার বহু লোকের জমি এই রাস্তার মধ্যে পড়ে গেছে। এই রাস্তার পাশে সীমান্তে কাঁটা তারের বেড়া দেওয়া হবে বঁনগা সীমান্তের ব্যাপারে সেখানকার বিধায়ক মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করেছিল এবং আমরা দেখছি জলপাইগুড়ি বেরুবাড়ি অঞ্চলে কাটা তারের বেড়া দেওয়া হচ্ছে এবং কাছাকাছি জমিতে বি.এস.এফ সাধারন মানুষকে চাষ করতে দিচ্ছে না। ফলে কয়েক লক্ষ জমি সেখানে পতিত জমি হয়ে যাবে। আমি আশা করছি ঐ কাঁটাতারের বেড়ার ফলে আবার কয়েক লক্ষ মানুষের ক্ষতির সম্ভাবনা হবে। আমি এই ব্যাপারে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ন বিষয় এখানে উল্লেখ করতে চাই। বজবজ নিউ সেন্ট্রাল জুটমিল এটা বিধানসভায় উল্লিখিত হয়েছে। ঐ মিলটি শ্রমিকরা কো-অপারেটিভ কে. চালাই। আলিপুরের বিধায়ক এবং বারুইপুরের বিধায়ক তারা ওখানে ১লা জুলাই কমিটির ইউনিয়ন প্রতিষ্ঠিত করেছেন এবং ঐ মিলটিকে বন্ধ করে দেবার জন্য চেষ্টা করেছেন। শ্রমিক ইউনিয়নের নেতৃত্বদের মারধর করেছেন এবং আইন শৃঙ্খলার অবনতি করার চেষ্টা করছেন, যার ফলে লাণ্টু মল্লিক বলে একটি ছেলে মারা যায় এবং তার মৃতদেহ নিয়েও তারা রাজনীতি করেছেন আবার ১৪ই জুলাই ওরা মহাকরন অবরোধের শ্লোগান দিচ্ছেন। শ্রমিকদের পয়সায় ঐ মিল চলে এবং সেই মিল যদি বন্ধ হয়ে যায় তাহলে কিন্তু বিপর্যয় নেমে আসবে এবং এই মিল খোলার কেউ থাকবে না বি.আই.এফ-আর, মিল রিভিউ করে বলেছে প্রডাকশন কষ্টটা কমাতে হবে। টেড ইউনিয়নরা এই ব্যাপারে সাহায্য করেছে। ওদের পার্টির নিজেদের মধ্যে গোলমাল, আই.এন.টি.ইউ.সি-কে ছোট করে দেবার জন্য ওরা ঐ সমস্ত কাজ করছেন। আমাদের পশ্চিমবাংলায় এই ধরনের একটা মিলও চলেনা। এটা একটা অনন্য নজির। সেইজন্য এটাকে বাঁচাতে হবে। এই ঘৃন্য রাজনীতির হাত থেকে ঐ মিলটাকে বাঁচাতে হবে। এটা অত্যন্ত গুরুতর বিষয়।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ন বিষয় মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। গত ৭ই জুন তারিখে বাংলা বন্ধের দিন হাওড়া জেলার বাসুদেবপুরে, সেখানকার লোকেরা যখন দোকান বন্ধ রেখেছিল, তখন

সি.পি.এমের লোকেরা জোর করে দোকান খোলায় এবং ৫৬টি দোকান ভস্মীভূত করে দেয়। আমি এবং অম্বিকাবাবু ঐ এলাকায় যাই এবং ঘুরে দেখি এবং ত্রাণ মন্ত্রী নিজেও ঐ এলাকায় যান। তখন জেলা কংগ্রেসের পক্ষ থেকে ত্রানমন্ত্রীকে একটা ডেপুটেশন দেওয়া হয় যাতে ঐ ৫৬টি দোকানদাররা সাহায্য পায়। ত্রাণমন্ত্রীমহোদয়া সেখানে নিজে দেখে আসার পরও এখনও পর্যন্ত ত্রানের কোনও রকম ব্যবস্থা করা হয়নি। মাননীয়া ত্রান মন্ত্রীর কাছে স্যার, আপনার মাধ্যমে আমার অনুরোধ, অবিলম্বে ঐ সমস্ত ক্ষতিগ্রস্ত দোকানদারদের ত্রানের ব্যবস্থা করুন।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ন বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। শ্যামবাজার থেকে বনগাঁ পর্যন্ত যাবার একটিই মাত্র বাসরুট-৭৮/এ, ৭৮/ই। এছাড়া কোলকাতার সঙ্গে বনগাঁ মহকুমার গাঁইঘাটা, চাঁদপাড়া, হাবড়ার যোগাযোগ-এর ব্যবস্থা নেই। কিন্তু স্যার, গত ১০ দিন ধরে শ্রমিক মালিক বিরোধের জন্য ঐ বাসরুটটি বন্ধ হয়ে আছে। এর ফলে সেখানকার মানুষরা অত্যন্ত অসুবিধার মধ্যে পড়েছেন। কেউ কোলকাতায় অফিসে আসতে পারছেন না, ট্রেন ধরতে গেলে হয় ম্যাটাডোর অথবা ভ্যানে চেপে আসতে হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে শ্রমিক মালিকদের ডেকে ১০ দিন ধরে যে রুটটি বন্ধ হয়ে আছে সেখানে বাস চালাবার ব্যবস্থা করুন। বনগাঁ এবং বারাসতের কয়েক লক্ষ মানুষ এই বাস বন্ধের জন্য কোলকাতার সঙ্গে যোগাযোগ বিচ্ছিন্ন অবস্থায় রয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে এ ব্যাপারটি দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

## ZERO HOUR

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ন বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষন করতে চাই। স্যার, আগামী ১৪ই জুলাই সারা ভারতে অসংগঠিত শ্রমিকরা সিটুর নেতৃত্বে ২২দফা দাবির ভিত্তিতে যে ধর্মঘটের ডাক দিয়েছেন তাকে কেন্দ্র করে গোটা দেশ জুড়ে একটা দারুন উদ্দিপনার সৃষ্টি হয়েছে। গত নভেম্বরে পানিহাটিতে সারা ভারতের অসংগঠিত শ্রমিকদের সম্মেলন থেকে যে দাবিপত্র গ্রহন করা হয় তাতে মূল দাবি ছিল মাসে ১০৫০ টাকা করে বেতন অসংগঠিত শ্রমিকদের দিতে হবে। এই দাবি সমস্ত বামপন্থী ট্রেড ইউনিয়ান সহ কংগ্রেসের ট্রেড ইউনিয়ান আই.এন.টি.ইউ.সি'ও সমর্থন করেছেন। সিটু বহু আগেই এই কর্মসূচি গ্রহন করেছেন কিন্তু কংগ্রেসের যারা বেঙ্গল লাইনের পক্ষে তারা ১৪ তারিখের এই ধর্মঘটকে বানচাল করার জন্যই ১৪ তারিখে মহাকরন অভিযান ডেকেছেন। এইভাবে তারা বিভিন্ন জায়গায় ধর্মঘটকে বানচাল করার চেষ্টা চালাচ্ছেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে দুটি গুরুত্বপূর্ন বিষয়ে সরকারের কাছ থেকে বিবৃতি দাবি করছি। একটি হচ্ছে, কলকাতার পুলিশ কমিশনারের ক্ষমতাকে সঙ্কুচিত করা হচ্ছে ......

**মিঃ স্পিকার ঃ** দুটি ব্যাপার হবে না, একটি ব্যাপার বলুন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** ঠিক আছে, স্যার, কোলকাতার পুলিশ প্রশাসন নিয়েই আমি বলছি। স্যার, কোলকাতার পুলিশ কমিশনারের ক্ষমতা সঙ্কুচিত করা হয়েছে এবং জয়েন্ট কমিশনারের ক্ষমতাকে বাড়িয়ে দেওয়া হয়েছে। স্যার, আমাদের কাছে খবর আছে যে বউবাজারের বোমা বিস্ফোরনের ঘটনার যিনি ভারপ্রাপ্ত অফিসার ছিলেন শ্রী সুজিত সান্যাল তাকে সম্প্রতি সেই তদন্ত থেকে সরিয়ে দিয়ে অন্য দপ্তরে বদলি করা হয়েছে। এটা স্যার, একটা গুরুতর অভিযোগ। বউবাজারের বোমা বিস্ফোরনের ঘটনা নিয়ে যখন রাজ্যের মানুষ জানতে আগ্রহী এবং যে তদন্ত হচ্ছিল সেই তদন্তে যিনি ভারপ্রাপ্ত ছিলেন শ্রী সুজিত সান্যাল, অত্যন্ত সত এবং দক্ষ পুলিশ অফিসার হিসাবে যার সুনাম পুলিশ মহলে সর্বজনবিদিত আমরা দেখছি সেই বয়স্ক পুলিশ অফিসারকে হঠাৎ করে এস.ই ডি ডি ওয়ানের পদ থেকে সরিয়ে দেওয়া হল। অর্থাত সেই তদন্দের ভার থেকে তাকে সরিয়ে দেওয়া হল। এই নিয়ে কোলকাতার পুলিশ কমিশনারের সঙ্গে রাজ্যের শাসকদলের-সি.পি.এমের একটা সংঘাত দেখা দিচ্ছে এবং পুলিশ কমিশনারের ক্ষমতার সঙ্গে প্যারালাল জয়েন্ট কমিশনার অব পুলিশকে ক্ষমতা দিয়ে অ্যাট পার করে দেবার একটা চেষ্টা হচ্ছে। পুলিশ কমিশনারের ক্ষমতা সঙ্কুচিত হবার প্রশ্নে বউবাজারের বোমা বিস্ফোরনের ঘটনার যোগাযোগ সম্পূর্নভাবে প্রতিফলিত। মুখ্যমন্ত্রী মহাশয় স্বয়ং সভাকে জানিয়েছেন যে বউবাজারের বিস্ফোরনের ঘটনায় রাজনৈতিক দলের এবং নেতাদের যোগাযোগের স্পষ্ট প্রমান পাওয়া গিয়েছে। স্যার, আমরা ভেবে আতঙ্কিত হচ্ছি যে পুলিশ কমিশনারের ক্ষমতাকে সঙ্কুচিত করার মধ্যে দিয়ে তদন্তের ব্যাঘাত করানোর কোনও প্রচেষ্টা বা উদ্যোগ নেওয়া হচ্ছে কিনা। আমি তাই বলব, মাননীয় মুখ্যমন্ত্রী এ বিষয়ে সভাকে অবহিত করুন। আজকে যেটা আলোচনার বস্তু হয়ে দাঁড়িয়েছে যে কোলকাতার পুলিশের মাধ্যমে যে তদন্ত চলছিল সেই তদন্তের মাঝপথে আঘাত আসতে পারে এ ব্যাপারে রাজ্যসরকারের সুস্পষ্ট বক্তব্য রাখুন।

[1-00—1-10 p.m.]

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি জরুরি বিষয়ে দৃষ্টি আকর্ষন করছি। বোধ হয় আপনি জানেন, আপনার নির্বাচনী কেন্দ্রে হিন্দুস্থান ভেজিটেবল অয়েল কর্পোরেশন লিমিটেড নামে কেন্দ্রীয় সরকারের আন্ডারটেকিং একটা ছোট্ট ফ্যাক্টারী আছে। এই ফ্যাক্টারীতে ভোজ্য তেল শোধন হয় এবং পূর্বাঞ্চলে কেন্দ্রীয় সরকারের এই একটি মাত্র আন্ডারটেকিং-এ একটি মাত্র ফ্যাক্টারী, এই রকম অন্য জায়গায়ও আছে কানপুর ইত্যাদি অন্য জায়গায় আছে। এটা খুব বেশি দিন হয়নি। আগে এটা বেহালায় ছিল. তারপর ওখানে গেছে। এই ফ্যা[illegible] কাজ করে। সমস্যাটি হচ্ছে ওখান থেকে সরর্ষের তেল ডবল রিফাইন্ড হতো এবং পামোলিন বাইরে থেকে যা আসতো সেইগুলো ওখানে শোধন করা হতো। এখন ওখানে আর এই সব কাজ হচ্ছে না। ভোজ্য তেল একমাত্র ওখান থেকেই [illegible]ন হওয়ার কথা, কানপুর ইত্যাদি জায়গায় যা আছে আছে।

ওখানে ইতিমধ্যে গত বারে বেতন দেবো না বলে একটা নোটিশ দেওয়া হয়েছিল। তারপর শ্রমিকরা হৈচৈ করার পর গতমাসের বেতন এই মাসে তারা দিয়েছে। এরপর নোটিশ করেছে আর বেতন তারা দেবেন না। এই যে একটা কেন্দ্রীয় সরকারের নীতি হয়েছে গোল্ডেন হ্যান্ডশেক, এই কংগ্রেসের মনোমোহন সিং ইত্যাদির ব্যাপার, তারা বলেছেন আপনারা ডি.আর.এস.এ চলে আসুন, কিন্তু ওয়ার্কাররা যাবে না, তারা অল্প বয়সী ওয়ার্কার, ওখানে ভাল কাজ হচ্ছে, তারা বলছে এটা চালু রাখা হোক। এই ফ্যাক্টারীকে আরও বাড়াবার সুযোগ আছে। কিন্তু তা না করে কানপুরে এই ফ্যাক্টারীকে বড় করার জন্য তুলে নিয়ে যাবার ব্যবস্থা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের সব সংস্থাতেই লোকসান হচ্ছে। সেখানে আমি একটা ফিগার দিচ্ছি, ওখানে লোকসান হয়েছে ৯০-৯১ সালে ৬০ লক্ষ ৫৫ হাজার টাকা, কিন্তু সেই লোকসান কমে গিয়ে ৯১-৯২ সালে হলো ৩৮ লক্ষ ২৮ হাজার টাকা। কানপুরে লোকসানের হিসাব হচ্ছে ৯০-৯১ সালে ২০৪ লক্ষ ৬০ হাজার টাকা আর ৯১-৯২ সালে লোকসান হয়েছে ৩২৯ লক্ষ ২৯ হাজার টাকা। অর্থাত সেখানে লোকসান বেশি হচ্ছে। তবুও কেন্দ্রীয় সরকার কানপুরেরটা আধুনিকীকরন করতে চাইছেন। যেহেতু এখানকার লোকসান কমে যাচ্ছে, সেইজন্য এখানকার ফ্যাক্টারী তুলে দিতে চাইছেন। আমি আপনাকে জানাতে চাই, আপনি জানেন গোটা গ্রামাঞ্চলে কেন্দ্রীয় সরকারের একটা অত্যন্ত ছোট্ট প্রতিষ্ঠান, সেখানে মাত্র ১৫০ জন কাজ করে, যেটা পূর্বাঞ্চলের জন্য শোধন করে ভোজ্য তেল, এটা তুলে দেবার চক্রান্ত ব্যর্থ করার জন্য আমি আমাদের মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করুন, আমাদের সকলের পক্ষ থেকে আবেদন করছি যাতে এটা তুলে না দেওয়া হয়।

**শ্রী আবদুস সালাম মুন্সী ঃ** স্যার, মাননীয় বিদ্যুতমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষন করছি। উনি জানেন আমার এলাকার আকন্দবেড়িয়ার একটা মিনি পাওয়ার স্টেশন করা হয়েছে। সেখানে ৮ এম.এম. ট্রান্সমিটার প্রয়োজন, দেওয়া হয়েছে ৩ এম এম ট্রান্সমিটার। তবে এটা উনি খুবই ততপরতার সঙ্গে করেছেন। সে জন্য ওঁকে ধন্যবাদ। আসল ব্যাপার হচ্ছে ওখানে কোন অপারেটর থাকছে না। ফলে পাওয়ার চলে গেলে সমস্তই বন্ধ হয়ে যাচ্ছে। পাওয়ার যখন থাকছে তখন কোনও অসুবিধা হচ্ছে না। কিন্তু পাওয়ার না থাকলে, ওটা আর চালু করা যাচ্ছে না যেহেতু ওখানে কোন অপারেটর নেই। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, ওখানে একজন অপারেটর নিয়োগ করে পাঠাবার তিনি ব্যবস্থা করুন এবং অপারেটর যাতে সব সময়ের জন্য ওখানে থাকে তার জন্যও ব্যবস্থা গ্রহন করুন।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি রাজ্য সরকারের স্বাস্থ্য বিভাগকে অভিনন্দন জানাচ্ছি এবং সাথে সাথে তাঁদের কাছে একটা আবেদন রাখছি। স্যার, আপনি জানেন জলপাইগুড়ি জেলার টোটোরা হচ্ছে পৃথিবীর অন্যতম ক্ষুদ্র জাতি গোষ্ঠী এবং ভারতবর্ষের মধ্যে ক্ষুদ্রতম। আমাদের সরকারের কাছে বহু দিনের দাবি ছিল টোটোপাড়ায় একটা হাসপাতাল হোক। গত ৮ তারিখ সেই হাসপাতালের উদ্বোধন হয়েছে। কিন্তু সেখানে এখনো কোনও নার্সকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয় নি। ৮ তারিখের উদ্বোধন অনুষ্ঠানে দু'জন মন্ত্রী উপস্থিত ছিলেন। আমারও সেখানে উপস্থিত হবার সৌভাগ্য হয়েছিল। বর্তমানে

জলপাইগুড়ি জেলার টোটো পাড়ায় মাত্র ১০০০ টোটো মানুষের বাস। টোটোদের এই সংখ্যা যাতে আর না কমে যায় তার জন্য নানান প্রকল্প, পরিকল্পনা রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার এবং বিশ্ব স্বাস্থ্য সংস্থার মাধ্যমে গ্রহন করা হচ্ছে। কিন্তু আমরা জানি গত কয়েক মাসে ম্যালেরিয়ায় বেশ কিছু টোটো মারা গেছে এবং গতবারে আন্ত্রিকে কয়েক ডজন টোটো মারা গেছে। ওখানে যে হাসপাতালটি স্থাপিত হ'ল তা এখনও পর্যন্ত অপূর্ণ অবস্থায় চালু হয়েছে, তাই আমি আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ রাখছি হাসপাতালটিকে পরিপূর্ন করে তোলার জন্য অবিলম্বে ওখানে নার্স, অ্যাম্বুলেন্স এবং ওষুধপত্র পাঠাবার ব্যবস্থা করা হোক।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর একটি গুরুত্বপূর্ন বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আমার নির্বাচনী এলাকার পাশেই মেদিনীপুর জেলার পিংলা থানার বুকে বিগত পঞ্চায়েত নির্বাচনে ওখানকার দীর্ঘদিনের সিপিএম-এর পঞ্চায়েত সমিতির সভাপতি খুবই শোচনীয়ভাবে পরাজিত হন এবং জেলা পরিষদ প্রতিনিধিও পরাজিত হন। নির্বাচনে কংগ্রেসের সাফল্যলাভের সাথে সাথে সারা পিংলা থানা এলাকায়, বিশেষ করে খিড়াই, ডঙ্গলসা প্রভৃতি অঞ্চলে সিপিএম ব্যাপকভাবে সন্ত্রাস চালাচ্ছে। ফলে বিস্তীর্ন এলাকার চাষিরা সন্ত্রাসের শিকারে পরিনত হয়েছে। ক্ষেতমজুরদের কাজ বয়কট করতে বাধ্য করা হচ্ছে। ফলে বিস্তীর্ন এলাকার ব্যাপক জমি এই চাষের মরসুমে অনাবাদি থেকে যাচ্ছে। শ্রীমতি সুনীতা পুড়িয়া নামে পিংলা কলেজের তৃতীয় বর্ষের স্নাতোক শ্রেনীর একজন ছাত্রী গ্রাম পঞ্চায়েতের কংগ্রেস প্রার্থী হিসাবে নির্বাচিত হয়েছেন। নির্বাচনের আগে তাঁকে ভয় দেখানো হয়েছিল নির্বাচন থেকে সরে না গেলে গনধর্ষন করা হবে, যদি নমিনেশন প্রত্যাহার না করে। তিনি নির্বাচনে জেতার পরে এখনও পর্যন্ত এলাকায় ঢুকতে পারেন নি। তাঁর ওখানে কিছু পৈতৃক জমিজমা আছে, সেই সমস্ত জমি এবং জমির বাঁশ ইত্যাদি দখল হয়ে গেছে। পিংলা থানার ও.সি. স্বপন বসুর দীর্ঘদিন আগেই ট্রান্সফার অর্ডার বেরিয়ে গেছে। কিন্তু নির্বাচনেব ফলাফলে যখন দেখাগেল পিংলা থানা এলাকায় সিপিএম প্রার্থীরা পরাজিত হয়েছে তখন সিপিএম-এর দুই গোষ্ঠীর

[1-10—1-20 p.m.]

মধ্যে সমন্বয় সৃষ্টি করার জন্য এবং সন্ত্রাস ও লুঠ-পাট চালাবার জন্য, সে সমস্ত কাজে সিপিএম পার্টিকে লিড্ দেবার জন্য ঐ ও.সি.-কে এখনও সরানো হয় নি। ওখানে যে সমস্ত মানষরা কংগেস প্রার্থীদের ভোট দিয়েছিলেন তাঁদের ওপব নানা ভাবে অত্যাচার চালানো হচ্ছে। আমাদের কংগ্রেস দলের পক্ষ থেকে জেলা পরিষদে যিনি জয়লাভ করেছেন সেই সোমেন মহাপাত্রকে সিপিএম পার্টি থেকে প্রকাশ্যে বলা হচ্ছে ১ লক্ষ টাকা পার্টি অফিসে না দিয়ে গেলে, গুলি করে মারা হবে। ৭৪ নং বুথের মধ্যে পঞ্চায়েত সমিতির সদস্য নয়ন দত্ত ভোটের সময় প্রকাশ্যে সন্ত্রাস চালিয়েছে। সে একজন নটোরিয়াস ক্রিমিনাল। তার নামে পিংলা থানায় ৭৪টি ওয়ারেন্ট পেন্ডিং পড়ে আছে। এখন পর্যন্ত পুলিশ তাদের অ্যারেস্ট করছে না। নির্বাচনের সময় দেখলাম, ৭৪ নম্বর ডঙ্গলসা বুথে যখন ভোট গণনা

চলছিল তখন সি.পি.এমের সশস্ত্র ক্যাডার বাহিনী টাঙ্গি নিয়ে এসে প্রিসাইডিং অফিসারের মাথায় ধরে ভোটের বাক্‌স ছিনতাই করে এবং ভোটের বাক্‌স পুড়িয়ে দিয়ে ভোট ভন্ডুল করার সেখানে চেষ্টা করে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্প বানিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। মেদিনীপুর জেলায় আমার কনস্টিটুয়েন্সি নন্দীগ্রামে সেখানে বার্নষ্টানর্ডাডের উদ্যোগে কেন্দ্রীয়সরকারের আন্ডারটেকিং একটি কারখানার একটি ইউনিট আছে। সেখানে কিছু স্পেশালাইজ ইউনিট তৈরি হয়। গোটা ইস্টার্ন জোনে একটি মাত্র কারখানা আছে আমাদের রাজ্যে। এই ইউনিটে উন্নতধরনের যান্ত্রিক ব্যবস্থার মাধ্যমে বিশেষ যন্ত্র সেখানে তৈরি হয় যেটা গভীর সমুদ্রে পেট্রোলিয়াম এবং তেল এইসব নিয়ে পরীক্ষা নিরীক্ষা চালাবার জন্য যন্ত্রটি তৈরি হয় এবং তারজন্যই এই কারখানাটি তৈরি হয়েছিল। কিন্তু দুর্ভাগ্যবশত কিছুদিন যাবৎ কেন্দ্রীয় সরকারের সাহায্যের অভাবে কারখানাটি বন্ধ হয়ে যাবার উপক্রম হয়েছে। বিশেষ বিশেষজ্ঞ কর্মী, যারা টেকনিসিয়ান্স তাদের অন্য রাজ্যে ট্রান্সফার করানো হচ্ছে। মাননীয় শিল্প বানিজ্য মন্ত্রী এখানে উপস্থিত আছেন, তিনি যদি এ ব্যাপারে কিছু বলেন তাহলে ভাল হয় এবং এই ব্যাপারটি নিয়ে যেন মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয় দিল্লিকে সাহায্যের জন্য বলেন। তিনি এই ব্যাপারে কয়েকবার দরবার করেছেন এবং লেখালেখিও করেছেন। এইরকম কারখানা ইস্টার্ন জোনে আর কোথাও নেই। বিশেষ প্রক্রিয়ার মাধ্যমে এই যন্ত্র তৈরি হয় যার মাধ্যমে ও.এন.জি.সি. গভীর সমুদ্রে পরীক্ষানিরীক্ষা চালায়। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি, অবিলম্বে যাতে কেন্দ্রীয় সরকারের সাহায্য আসে এবং পুনরায় যাতে কারখানাটি চালু করা হয়।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। হাওড়া শহর ঘনবসতিপূর্ন। এবং সেই সঙ্গে সঙ্গে মোস্ট ইন্ডাস্ট্রিয়াল টাউন। হাওড়া শহরে প্রতি মুহূর্তে কোনও না কোনও দূর্ঘটনা ঘটছে, কলকারখানায় কিম্বা রাস্তাঘাটে। বহু আবেদন-নিবেদন করে হাওড়া হাসপাতালে নামেই একটি ব্লাড ব্যাঙ্ক হয়েছে কিন্তু সেই ব্লাড ব্যাঙ্কে রক্ত ছাড়া আর সমস্ত কিছুই পাওয়া যায়। বহু ব্লাড ডোনারস ক্যাম্প যায়, অনুরোধ করে, কিন্তু রক্ত নেবার কোনও ব্যবস্থা নেই, নেয় না। সেখানে রেফ্রিজারেশনের ব্যবস্থা নেই, ব্লাড ট্রিটমেন্টের ব্যবস্থা নেই। হাওড়া থেকে বহু মানুষকে রক্তের অভাবে অনেক সময় কলকাতায় নিয়ে আসতে হয়। দেখা গেছে, বিনা রক্তে বহু রোগী হাসপাতালে মারা যায়। এ ব্যাপারে তীব্র প্রতিবাদ হওয়া দরকার। খালি নামেই ব্লাডব্যাঙ্ক আছে। যেকোন ভাবেই হোক আপ্‌-টু-ডেট করতে হবে। কারণ সেখানে ডাক্তার আছে, ল্যাবরেটরি আছে, রেফ্রিজারেশনের ছোট ইউনিট আছে, সেখানে বড় ইউনিট দরকার। যেভাবেই হোক ফুলফ্লেজেড ব্লাড ব্যাঙ্ক দরকার। শুধু সাইনবোর্ড নয়, প্রকৃত ব্লাডব্যাঙ্ক দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্লাডব্যাঙ্ক উদ্বোধন করে এসেছেন। তিনি এখন দেখে আসুন, হাওড়ায় যে ব্লাড ব্যাঙ্ক হয়েছে সেটা প্রকৃত ব্লাড ব্যাঙ্ক হয়েছে, না দূর্নীতির আখড়ায় পরিণত হয়েছে।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্র বজবজের মধ্যে আসুতি ২ নম্বর গ্রাম পঞ্চায়েতের মধ্যে কলাগাছিয়া গ্রামে এবারে পঞ্চায়েত নির্বাচনে ১৭টি আসনের মধ্যে ১৫টি আসনে সি.পি.এম জয়লাভ করেছে। দক্ষিনপাড়ায় লক্ষ্মী বসুর একটি বাগানবাড়ি আছে। এই নির্বাচনে কংগ্রেসের লক্ষ্মী বসুকে নির্বাচন পরিচালনার দায়িত্ব দেওয়া হয়েছিল, কিন্তু তিনি পারেননি, সফল হননি। নির্বাচনের পর তার সঙ্গে কতকগুলি গুন্ডা, যেমন, শিবু সাপুই, আনোয়ার পৈলান, সাহাবুদ্দিন পৈলান, সন্টু ঢালী, বাবলু ঢালী-এদের সব পুলিশের খাতায় নাম আছে, এরা চেনা ডাকাত। চেনা ডাকাত, তাদেরকে নিয়ে ঐ বাগান বাড়িতে আমাদের তিন জন কর্মী ওয়াছেল মন্ডল, এরসাদ মন্ডল এদেরকে আক্রমন করে ও মারাত্মক ভাবে জখম করে গত ৩রা জুলাই। এরা বিদ্যাসাগর হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। এদের বিরুদ্ধে এলাকার মানুষ সোচ্চার। তাই আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি যে দোষিদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক এই দাবি আপনার মাধ্যমে রাখছি।

**শ্রী সুভাষ গোস্বামি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপুর্ন বিষয়ের প্রতি আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। গ্রামাঞ্চলে একটা সমস্যা অত্যন্ত প্রকট হয়ে উঠেছে, সমস্যাটা হচ্ছে শবদাহের সমস্যা। আগে গ্রামাঞ্চলে কাঠ ও কয়লা পাওয়া যেত, দামও কম ছিল। এখন কাঠ পাওয়া যায় না, আর কয়লা না থাকার জন্য গ্রামে কোল ডাস্ট এবং কোল বিক ব্যবহার করা হচ্ছে, তা দিয়ে শবদাহর কাজ হচ্ছে না। ফলে কেউ মারা গেলে সকলে রেল স্টেশনে ছোটে, রেল স্টেশনের চোরাই কয়লা কিনতে। সেজন্য মাননীয় নগর উন্নয়ন মন্ত্রীর কাছে আমার অনুরোধ যে জেলা ও মহকুমা শহরগুলিতে যাতে বৈদ্যুতিক চুল্লি চালু করা যায় এবং মাননীয় কয়লা মন্ত্রীর কাছে অনুরোধ যাতে গ্রামাঞ্চলে কয়লা সরবরাহ সুনিশ্চিত করা যায় বিশেষ করে শবদাহের সমস্যা এমন হয়ে উঠছে যে মানুষ তার জন্য যথেষ্ট চিন্তিত, কাজেই যথা যথ গুরুত্ব দিয়ে এই সমস্যার সমাধানের জন্য উদ্যোগ নেবেন তার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ রাখছি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার চাপড়া রানবাঁধ রাস্তা সংস্কারের জন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। আমি ইতিপূর্বে বিধানসভায় কয়েকবার মেনশন দিয়েছি যে ঐ রাস্তা বাস চলাচলের অযোগ্য হয়ে উঠেছে। সভাতে মাননীয় সদস্য শ্রী কমলেন্দু স্যান্নাল মহাশয় নদীয়ার রাস্তার কথা বলেছেন, রাস্তাটাতে যাতে বাস চলতে পারে, কারণ-বাস চলাচল বন্ধ আছে-তার জন্য আমি আবার অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্ব পূর্ন বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আজকে ফুলবাগানের নীহারবানুর ঘটনা সকলেই জানেন, মাননীয় মন্ত্রী মহাশয়কে আবার একটি সেই রকম ক্যালেন্ডার দিতে হবে। ফুলবাগানের পর যে ঘটনা ঘটল সেটা হল ৭ বছরের একটি মেয়েকে বেলেঘাটার ঝুপড়ি থেকে তুলে নিয়ে এসে ধর্ষন করা হয়েছে, আর বারাসাতে একটি ৮ বছরের

বালিকাকে দুজন যুবক ঘনা ও তারক হালদার ধর্ষন করেছে। তারকের বাবা সি.পি.এমের নেতা, সেজন্য আজকে মেয়েটিকে হাসপাতালে গিয়ে তারকের নাম বলতে বারন করা হচ্ছে, তা সত্ত্বেও মেয়েটি নাম বলেছে। তাই স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন করব ঐ ঘটনার পরিপ্রেক্ষিতে উচ্চ পর্যায়ের তদন্ত করে দোষিদের শাস্তির ব্যবস্থা করা হোক।

[1-20—2-00 p.m. (including adjournment)]

**মিঃ স্পিকার ঃ** আমি মেম্বারদের আবারও স্মরণ করিয়ে দিচ্ছি, আপনারা যখন কোন ঘটনার উল্লেখ করবেন, সেটা কোনও সাব-ডিভিশনের কোনও এলাকার ঘটনা তার ডিটেলস যদি না দিতে পারেন তাহলে সেটা গভর্নমেন্টের কাছে পাঠাব কি করে এবং গভর্নমেন্টই বা ব্যবস্থা নেবেন কি করে? খুবই গোলমেলে ব্যাপার। খবরের কাগজে কি লিখলো না লিখলো সেটা দিয়ে তো আর হয় না। আর খবরের কাগজের ভিত্তিতেই যদি সেটা করেন তাহলে আপনাকে ফার্দার ইনভেস্টিগেশন করতে হবে তো যে সেটা ঠিক কিনা? **(....কংগ্রেস বেঞ্চ থেকে ধ্বনি ঃ খবরের কাগজের ভিত্তিতেই কিন্তু বোফোর্সের ব্যাপারটা এসেছিল! ....)** যা হয়েছে হয়েছে, সেটা ছেড়ে দিন। বারাসত একটা সাব-ডিভিসন, আর সাব-ডিভিসন মানে অনেকগুলো থানা। সেখানকার কোন থানার কোন গ্রাম পঞ্চায়েতে এটা হোল সেটা কেউ জানলো না। এইভাবে একটা উল্লেখ করলেন আপনি গভর্নমেন্টের কাছে এখানে। এইভাবে হয় না। এইভাবে বলা আমি ভবিষ্যতে অ্যালাউ করবো না, খারিজ করে দেবো। বিষয়টা বলতে হবে নির্দিষ্ট ভাবে, তা না হলে সেটা বাজারে গল্প হয়ে যায়, পার্লামেন্ট থাকে না।

**শ্রী মনোহর টিরকে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় বর্তমানে উত্তরবঙ্গে একটা মারাত্মক রোগ দেখা দিয়েছে। এটা একটা মানসিক ব্যধি। এই রোগে রোগীর মনে হয় তার গোপন অঙ্গগুলি শরীরের ভেতর চলে যাচ্ছে। এই রোগ সেখানে ১৯৮২ সালেও দেখা দিয়েছিল। ডাক্তাররা এই রোগকে কোড়ো রোগ বলছেন। এই রোগ প্রতিরোধ করতে যাতে সরকার দ্রুত ব্যবস্থা গ্রহন করেন তারজন্য আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গতকাল উত্তর ২৪ পরগনার কয়েকটি সভায় গিয়েছিলাম। সেখানে একটি লিফলেট যা দেখেছি তার সম্বন্ধে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। লিফলেটটি মারাত্মক। লিফলেটে লেখা আছে অসংগঠির কর্মীরা ১৪ তারিখে সমস্ত বাস বন্ধ করে দাও। গণতন্ত্রের স্বার্থে আমরা আগামী ১৪ তারিখে আন্দোলনের ডাক দিয়েছি, কিন্তু ওদের সংগঠিত লোকগুলি আজকে ঐসব অসংগঠিত লোকগুলোকে উস্কানি দিচ্ছে। আমি বলি, আপনারা আগুন নিয়ে খেলবেন না। আজকে মানুষ পরিষ্কারভাবে গন-আন্দোলন চাইছেন, তাদের সেটা করবার সুযোগ দিন। তা না হলে আপনারা বাঁচবেন না। হুঁশিয়ার করে দিয়ে বলছি, বাংলার মাটিতে রক্ত নিয়ে খেলবেন না।

(At this stage the House was adjourned till 2-00 p.m.)

(After Adjournment)

[2-00— 2-10 p.m.]

**DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS DEMAND NOS. 59, 60, 62 & 63**

**Mr. Deputy Speaker :** Now discussion on Demand No.59. 60. 62. & 63

(The Budget Speech of Dr. Surya Kanta Misra on Demand Nos. 59, 60, 62 & 63 were taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৬২নং অভিযাচনের অধীন মুখ্যখাত নং "২৫১৫-আদার রুরাল ডেভেলপমেন্ট প্রোগ্রাম (পঞ্চায়েতীরাজ)" ৩৬০৪ কম্পেনসেশ্ন্ অ্যান্ড অ্যাসাইনমেন্ট টু লোকাল বডিজ অ্যান্ড পঞ্চায়েতীরাজ ইন্স্টিটিউশন্ (পঞ্চায়েতীরাজ)" এবং "৬৫১৫-লোনস্ ফর আদার রুরাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (পঞ্চায়েতীরাজ)" সম্পর্কে ১৯৯৩-৯৪ আর্থিক বৎসরের ব্যয় নির্বাহের জন্য মোট ৯৩ কোটি ১০ লক্ষ ৬৫ হাজার টাকা মঞ্জুর করা হোক।

এই ব্যয় বরাদ্দের দাবির মধ্যে ভোট অন্ অ্যাকাউন্ট-এ ইতিমধ্যে উপস্থাপিত ৫৫ কোটি ৮৭ লক্ষ টাকা অন্তর্ভুক্ত আছে।

২। এই সভার মাননীয় সদস্যগন অবহিত আছেন যে এই রাজ্যের পঞ্চায়েতীরাজ ব্যবস্থার মুলসুত্র ১৮৮৫ সালের বঙ্গীয় স্থানীয় স্বায়ত্তশাসন আইন, ১৯১৯ সালের বঙ্গীয় গ্রামীন স্বায়ত্তশাসন আইন এবং ১৯৫৭ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন। পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীন মানুষের আর্থ সামাজিক উন্নয়ন এবং নতুন সমাজ ব্যবস্থার উন্মেষ সাধনে গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণ রাজ্যের নীতি হিসেবে গৃহীত হওয়ায় এই ব্যবস্থার দ্রুত প্রসারলাভ ঘটেছে। ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন অনুযায়ী অনুষ্ঠিত ১৯৭৮ সালে পঞ্চায়েত সাধারণ নির্বাচনের মধ্য দিয়ে রাজ্যের ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থার শুরু। পাঁচ বছর মেয়াদি পঞ্চায়েতের দ্বিতীয় ও তৃতীয় সাধারণ নির্বাচনও যথাসময়ে অনুষ্ঠিত হয়। চতুর্থ পঞ্চায়েত সাধারণ নির্বাচনের দিন স্থির হয়েছে ১৯৯৩ সালের ৩০শে মে।

৩। ১৯৯২ সালে পশ্চিম দিনাজপুর জেলা বিভাজনের পরিপ্রেক্ষিতে উত্তর দিনাজপুর জেলা পরিষদ এবং দক্ষিন দিনাজপুর জেলা পরিষদ নামে দুটি জেলা পরিষদ গঠিত হয়েছে। প্রথমটির সদর দপ্তর রায়গঞ্জ, দ্বিতীয়টির বালুরঘাট। অনুরূপভাবে বর্ধমান এবং দার্জিলিং জেলার মোট ৪টি পঞ্চায়েত সমিতিকে বিভাজন করে আটটি পঞ্চায়েত সমিতি করা হয়েছে। বর্তমানে ত্রিস্তর পঞ্চায়েতীরাজ কাঠামোর ১৬টি জেলা পরিষদ শিলিগুড়িতে

।কটি মহকুমা পরিষদ, ৩৪৩টি পঞ্চায়েত সমিতি এবং ৩৩২০টির অধিক গ্রাম পঞ্চায়েত য়েছে। দলীয় রাজনৈতিক প্রতীকের ভিত্তিতে সরাসরি নির্বাচিত ৬৮ হাজারের মতো সদস্য ।ই পঞ্চায়েতগুলিতে প্রতিনিধিত্ব করছেন। পঞ্চায়েতের কাজকর্মে আরও উৎকর্ষ সাধনের য়বকাশ রয়েছে ঃ তথাপি গ্রাম বাংলার সর্বাঙ্গীন বিকাশলাভে পঞ্চায়েতীরাজ প্রতিষ্ঠানগুলির ।াফল্য দেশব্যাপী স্বীকৃতিলাভ করেছে।

৪। মাননীয় সদস্যগন অবহিত আছেন যে রাজ্যের পঞ্চায়েতগুলিকে আরও জনপ্রতিনিধিত্বমূলক চরিত্র প্রদানের জন্য এবং সেগুলির আরও বিকেন্দ্রীকরণ ও পঞ্চায়েতের কাজকর্ম সুনিয়ন্ত্রনের স্বার্থে ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন এবং ১৯৭৪ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত নির্বাচন নীতির ব্যাপক সংশোধন করা হয়েছে এবং তা ১৯৯২-৯৩ সালে কার্যকর হয়েছে।

সংশোধনীগুলির প্রধান বৈশিষ্ট্য নিম্নরূপ ঃ-

(ক) পঞ্চায়েতীরাজ সংস্থাগুলির সমস্ত স্তরে এলাকার মোট জনসংখ্যা ও তফসিলি জাতি ও আদিবাসী জনসংখ্যার অনুপাতের সমহারে প্রত্যক্ষ নির্বাচনযোগ্য মোট আসন সমূহের মধ্য থেকে তপসিলি জাতি ও উপজাতি প্রার্থীদের জন্য আসন সংরক্ষন করা হয়েছে।

(খ) তপসিলি জাতি ও উপজাতিদের জন্য সংরক্ষিত আসন সহ পঞ্চায়েতীরাজ সংস্থাগুলির সমস্ত স্তরে প্রত্যক্ষ নির্বাচনযোগ্য আসনের কমপক্ষে এক তৃতীয়াংশ আসন মহিলাদের জন্য সংরক্ষন করা হয়েছে।

(গ) বিধানসভা নির্বাচন তালিকার অন্তর্ভুক্ত নির্বাচন মন্ডলীকে নিয়ে প্রতিটি গ্রামপঞ্চায়েত নির্বাচনকেন্দ্রে একটি করে গ্রামসভা গঠনের মাধ্যমে গ্রামের উন্নতিমূলক কাজকর্মে জনসাধারনের সক্রিয় অংশগ্রহনকে সুনিশ্চিত করা হয়েছে। গ্রাম সভাকে সুনির্দ্দিষ্ঠ কিছু ক্ষমতা ও কাজের দায়িত্বও এই সঙ্গে ন্যস্ত করা হয়েছে।

(ঘ) গ্রামের উন্নয়নমূলক কর্মসুচির সব স্তরের সঙ্গে তৃনমূলের সংস্থাগুলির ঘনিষ্ঠতর সম্পর্ক স্থাপনের স্বার্থে গ্রাম পঞ্চায়েত সমূহের কর্ম পরিধি, দায়িত্ব এবং ক্ষমতা আরও প্রসারিত করা হয়েছে।

(ঙ) গ্রাম পঞ্চায়েতগুলিকে স্বনির্ভর করার প্রয়োজনে তাদের নিজস্ব সম্পদবৃদ্ধির সুযোগ সম্প্রসারিত করা হয়েছে।

(চ) ন্যস্ত দায়িত্ব ও কর্তব্য পালন যাতে সুষ্ঠুভাবে সম্পন্ন হয় সেজন্য পঞ্চায়েত সমিতিগুলির সভাপতি ও সহকারি সভাপতি, জেলা পরিষদের সভাধিপতি ও সহকারি সভাধিপতি এবং জেলা পরিষদের স্থায়ী সমিতিগুলির কর্মাধ্যক্ষদের পুর্ন সময়ের জন্য নিযুক্ত পদাধিকারি হিসাবে গন্য করা হয়েছে।

(ছ) রাজ্য সরকারের নির্দিষ্ট বিজ্ঞপ্তি সাপেক্ষে পঞ্চায়েত সমিতি এলাকার অন্তর্ভুক্ত উন্নয়নশীল ঘনবসতিপূর্ন অঞ্চলে গৃহ ও অন্যান্য নির্মানকার্য পরিকল্পিত নিয়মনীতির পরিকাঠামোর মধ্যে নিয়ন্ত্রিত অবস্থায় রাখার জন্য পঞ্চায়েত সমিতিগুলিকে ক্ষমতা প্রদান করা হয়েছে।

(জ) পঞ্চায়েত সমিতির এবং জেলা পরিষদ স্তরে স্থায়ী সমিতির বর্তমান সংখ্যা বৃদ্ধি করে দশটি করা হয়েছে এবং স্থায়ী সমিতিগুলির দায়িত্ব ও কর্তব্য কিছু নতুন কর্মক্ষেত্রে প্রসারিত করা হয়েছে।

(ঝ) পঞ্চায়েত সংস্থা সমূহের আর্থিক অবস্থার নির্দিষ্ট সময় অন্তে মূল্যায়ন করে তাদের আর্থিক অবস্থার সার্বিক উন্নতি সাধনের প্রয়োজনে একটি অর্থ কমিশন গঠনের সংস্থান করা হয়েছে।

৫। ১৯৭৮ সালের নতুন পঞ্চায়েত আইনে এই রাজ্যের ত্রিস্তর পঞ্চায়েত সংস্থাগুলি পুনর্গঠিত হয়েছিল। পুনর্গঠনের অব্যবহিত পরেই নতুন পঞ্চায়েত সংস্থাগুলি ১৯৭৮ সালের ভয়াবহ বন্যায় বিধ্বস্ত পশ্চিমবঙ্গের গ্রামগুলির সার্বত্মক পুনর্গঠনের কাজে ব্রতী হয় এবং সেই দায়িত্ব সাফল্যের সাথে পালন করে। তারপর থেকে পঞ্চায়েতগুলির উপর ক্রমান্বয়ে গ্রামীন উন্নয়নমূলক প্রকল্পগুলি বিশেষত ঃ দারিদ্র্য দূরীকরণ প্রকল্প ও কর্মসূচি রুপায়ণের দায়িত্ব ন্যস্ত হতে থাকে। বর্তমানে ত্রিস্তর পঞ্চায়েতীরাজ সংস্থাগুলি স্বাস্থ্য, পরিবার পরিকল্পনা, গ্রামীন জলসরবরাহ শৌচ ব্যবস্থা, গ্রামীন গৃহনির্মাণ, ত্রাণ ও সমাজ কল্যাণ, ক্ষুদ্র সেচ, মৎস্য চাষ, বন সংরক্ষণ, কৃষি, বিদ্যালয় গৃহনির্মাণ, জনশিক্ষা, ভূমিসংস্কার প্রভৃতি জনকল্যানমূলক উন্নয়নকার্য সার্থকভাবে রূপায়ণ করে চলেছে। পঞ্চায়েতগুলির সঙ্গে নিবিড় যোগাযোগের মাধ্যমে এই রাজ্যে উন্নয়নমূলক প্রকল্পগুলি সার্থকভাবে রচনা ও রূপায়িত হচ্ছে। বর্তমানে এই রাজ্যে মোট বার্ষিক যোজনা বরাদ্দের প্রায় ৫০ শতাংশ অর্থ জেলাভিত্তিক এবং ব্লকভিত্তিক পরিকল্পনার জন্য বরাদ্দ করা হয়। এই বরাদ্দকৃত অর্থ পঞ্চায়েত সংস্থাগুলির মাধ্যমে অথবা ওই সংস্থা সমূহের সঙ্গে আলোচনার ভিত্তিতে পরিকল্পিত এবং রূপায়িত হচ্ছে। গ্রামের উন্নতিমূলক কাজকর্মের ধারায় আশির দশকের প্রথমে যে নতুন গতির সঞ্চার হয়েছিল, এই নব্বই-এর দশকে তা অব্যাহত তো আছেই বরং অনেক ক্ষেত্রেই সে গতি আরও বৃদ্ধি পেয়েছে।

৬। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে পঞ্চায়েতের উন্নয়নমূলক কাজের সফল রূপায়ণ বহুলাংশে পঞ্চায়েতের প্রশাসনিক ব্যবস্থা ও কর্মদক্ষতার উপর নির্ভরশীল। তাই, অতীতের ধারা অনুসরন করে রাজ্য সরকার ১৯৯২-৯৩ সালে পঞ্চায়েতীরাজ প্রতিষ্ঠানগুলির পরিকাঠামোর সাহায্যদান এবং পঞ্চায়েতী সংস্থা সমূহের মানব সম্পদের বিকাশের স্বার্থে প্রশিক্ষন প্রদানের উপর বিশেষ গুরুত্ব আরোপ করেছে। উদ্দেশ্য প্রতিষ্ঠানগুলি যাতে গ্রামাঞ্চলের সর্বাঙ্গীন বিকাশে কার্যকর ভূমিকা পালন করে যেতে পারে। পঞ্চায়েত বিভাগের বাজেট প্রস্তাবগুলি মূলত ঃ এই প্রশাসনিক কাঠামোকে চালু রাখা এবং আরো মজবুত করার

উদ্দেশ্যে প্রনীত। পঞ্চায়েত অধিকার, জেলা, মহকুমা ও ব্লক স্তরে পঞ্চায়েত বিভাগের অধীন কর্মচারী ,ও পঞ্চায়েত সংস্থাগুলির প্রশাসনিক প্রয়োজনে ১৯৯২-৯৩ অর্থবর্ষে সংশোধনী ব্যয় বরাদ্দের প্রস্তাব অনুসারে মোট ৭৪ কোটি ২৯ লক্ষ ৪৪ হাজার টাকা খরচ হয়েছে। ১৯৯৩-৯৪ অর্থবর্ষে এই খাতে মোট ৮৩ কোটি ২৬ লক্ষ ১০ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৭। মাননীয় সদস্যগণ জেনে খুশী হবেন যে পঞ্চায়েতীরাজ প্রতিষ্ঠানগুলির সম্পদ বৃদ্ধির জন্য আদায়কারি সরকারদের পারিশ্রমিক ৪০ টাকা থেকে বাড়িয়ে ৬০ টাকা করা হয়েছে। বেতন কমিশনের সুপারিশক্রমে পঞ্চায়েত কর্মচারিদের বেতন কাঠামোরও পুনর্বিন্যাস করা হয়েছে।

৮। ১৯৯২-৯৩ সালে সংশোধিত যোজনা খাতে ব্যয় বরাদ্দের পরিমান ছিল ১৭৯ লক্ষ টাকা। যোজনা কমিশনের অনুমোদন ক্রমে ১৯৯৩-৯৪ সালে পরিকল্পনা খাতে মোট ২২৩ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৯। পঞ্চায়েত সমূহের কার্যনির্বাহী এবং প্রশাসনিক ব্যবস্থাকে সুদৃঢ় করার জন্য ১৯৯৩-৯৪ সালে যোজনা খাতে ১০.২৫ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব করা হয়েছে এবং ৩৪টি পঞ্চায়েত ঘর নির্মান ও ৬৮টি বর্তমান পঞ্চায়েত ঘর সম্প্রসারনের জন্য ৪০.৮০ লক্ষ টাকা খরচ হিসাবে ধার্য করা আছে। এছাড়া পঞ্চায়েত সমিতির এবং জেলা পরিষদের অফিস ঘর নির্মান সম্প্রসারনের খরচ হিসাবে ১৯৯৩-৯৪ আর্থিক বর্ষে ৬৫.৫৫ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। ঐ আর্থিক বর্ষে পঞ্চায়েত সংস্থাগুলিকে উৎসাহ প্রদানের উদ্দেশ্যে মঞ্জুর করার জন্য ৭৮.৪০ লক্ষ টাকা রাখার প্রস্তাব করা হয়েছে।

১০। (ক) পঞ্চায়েত প্রাধিকারিকদের প্রশিক্ষন-প্রকল্প অনুযায়ী পঞ্চায়েতের গুরুত্বপূর্ন প্রাধিকারিকদের প্রশিক্ষনের সঙ্গে সঙ্গে ত্রিস্তর পঞ্চায়েত সংস্থাগুলির সদস্যদেরও প্রশিক্ষনের ব্যবস্থা করা হয়েছে যাতে তাঁরা গ্রামীন উন্নয়নমূলক কর্মসূচি এবং পদ্ধতি সম্বন্ধে ওয়াকিবহাল হতে পারেন এবং মূল প্রশাসনিক ও আর্থিক শৃংখলার প্রয়োজনীয়তা সম্বন্ধে অবহিত হতে পারেন।

১০। (খ) ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন অনুযায়ী আসন্ন চতুর্থ পঞ্চায়েত সাধারন নির্বাচনে নবগঠিত পঞ্চায়েত সংস্থাগুলিতে প্রায় ২৩ হাজার মহিলা এবং বেশ কিছু সংখ্যক তফসিলি ও উপজাতি প্রার্থী নির্বাচিত হবেন। তাদের মধ্যে অধিকাংশ প্রতিনিধি পঞ্চায়েত সংস্থাগুলিতে এই প্রথম প্রতিনিধিত্ব করবেন। তাই পঞ্চায়েত সংস্থাগুলির কাজকর্ম এবং কাজকর্মের প্রথা-পদ্ধতি বিষয়ে সুস্পষ্ট ধ্যানধারনার জন্য সামুদায়িক প্রশিক্ষনের প্রয়োজন হবে। তদনুযায়ী ১৯৯৩-৯৪ সালে.প্রায় ২৫ হাজার পঞ্চায়েত পদাধিকারী এবং নবনির্বাচিত সদস্যদের প্রশিক্ষনের জন্য একটি কর্মসূচি গ্রহন করা হয়েছে। পর্যায়ক্রমে দু-তিন বৎসর ধরে প্রশিক্ষন চলবে। এই বিশাল কর্মসূচি রূপায়ণের জন্য কল্যানী রাষ্ট্রীয় পঞ্চায়েত সংস্থা একটি ব্যাপক কর্মসূচি গ্রহন করেছে। সরকারের অন্যান্য বিভাগের সহযোগিতায় জেলাগুলিতে

বিভিন্ন কেন্দ্রেও এই প্রশিক্ষণ দেওয়া হবে। এই উদ্দেশ্যে ১৯৯৩-৯৪ সালে আমাদের যোজনা খাতে ২০ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

১০। (গ) পঞ্চায়েতের বিভিন্ন ক্ষেত্রে নিযুক্ত ৬১০০ পঞ্চায়েত কর্মচারিদের ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২ সালে প্রশিক্ষণ দেওয়া হয়েছিল। রাজ্যের বিভিন্ন স্থান থেকে আগত ওই সমস্ত পদাধিকারিদের মধ্যে ছিলেন সভাধিপতিরা, পঞ্চায়েতের কাজকর্মের সঙ্গে যুক্ত সরকারি কর্মচারিরা ও পঞ্চায়েত কর্মচারিরা এবং পঞ্চায়েতের নির্বাচিত সদস্যগন।

১০। (ঘ) রাজ্যের ছ'টি প্রশিক্ষন কেন্দ্রের মধ্যে ৫টি ভাড়া বাড়িতে অবস্থিত। রাজ্যের তিনটি রাজস্ব বিভাগের প্রত্যেকটিতে একটি করে প্রশিক্ষন কেন্দ্র গঠন করার উদ্দেশ্যে ব্যবস্থা নেওয়া হয়েছে। কল্যানীর প্রশিক্ষন কেন্দ্রটিকে বর্তমানে পঞ্চায়েতের রাষ্ট্রীয় প্রতিষ্ঠান হিসাবে রূপান্তরিত করা হয়েছে। বর্ধমান বিভাগে দীঘা এবং জলপাইগুড়ি বিভাগে কুচবিহারে যথাক্রমে আনুমানিক ৫০ লক্ষ এবং ৪০ লক্ষ টাকা ব্যয়ে দুটি প্রশিক্ষন কেন্দ্র নির্মানের কাজ হাতে নেওয়া হয়েছে। এই খাতে প্রাপ্ত ৩০ লক্ষ টাকা কেন্দ্রীয় অনুদানের মধ্যে এ পর্যন্ত ২০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। বাকি ১০ লক্ষ টাকা ওই দুটি প্রশিক্ষন কেন্দ্রের একটির অংশবিশেষও সম্পূর্ন করার জন্য যথেষ্ট নয়। ওই দুটি প্রশিক্ষন কেন্দ্রের মধ্যে একটিরই নির্মান সম্পন্ন করতে খরচ হবে আনুমানিক ৩০ লক্ষ টাকা। তাই, কেন্দ্রীয় সরকারকে প্রযোজনীয় অতিরিক্ত অর্থ বরাদ্দ করার জন্য অনুরোধ করা হচ্ছে।

১১। ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন এবং ১৯৭৪ সালের পঞ্চায়েত (নির্বাচন) বিধির কিছু গুরুত্বপূর্ন সংশোধনী সুপারিশের প্রাক্কালে পশ্চিমবঙ্গ বিধানসভা পঞ্চায়েত বিষয়ক সমিতির (সাবজেক্ট কমিটি) এবং সিলেক্ট কমিটির সভাপতি এবং সদস্যগন বিষয়গুলির খুটিনাটি খতিয়ে দেখার যে কষ্ট স্বীকার করেছেন তার জন্য আমি তাঁদের কাছে কৃতজ্ঞ। উপরোক্ত সংশোধনীর ফলে এই পঞ্চায়েতীরাজ প্রতিষ্ঠান সমুহ আরও বেশি প্রতিনিধিত্বমূলক এবং গ্রামীন জনসাধারনের চাহিদা মেটাতে আরো বেশি সচেতন হয়ে উঠবে, আর সেই গ্রামাঞ্চলের আর্থ সামাজিক উন্নয়নের ক্ষেত্রে এই প্রতিষ্ঠানগুলি আরো বেশি কার্যকর হয়ে উঠবে।

১২। এই বক্তব্য রেখে আমি ১৯৯৩-৯৪ সালের জন্য ৬২ নং অভিযাচনের অধীন ব্যয় বরাদ্দের সকল দাবি মঞ্জুর করার জন্য এই সভাকে অনুরোধ জানাচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫৯ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৫০১—স্পেশাল প্রোগ্রাম ফর রুরাল ডেভেলপমেন্ট" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য মোট ৩৯ কোটি ৫৩ লক্ষ টাকা ৬০ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৫০৫—রুরাল এমপ্লয়মেন্ট" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য মোট ৫৭৪ কোটি ৮৮ লক্ষ ৮৮ হাজার টাকা এবং ৬৩ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৫১৫—আদার রুরাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিটি

ডেভেলপমেন্ট)"-"৪৫১৫ ক্যাপিটাল আউটলে অন আদার রুরাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিটি ডেভেলপমেন্ট)", ও "৬৫১৫—লোন ফর আদার রুরাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিটি ডেভেলপমেন্ট)" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য মোট ৪১ কোটি ৫৯ লক্ষ ৪৯ হাজার টাকা মঞ্জুর করার জন্য প্রস্তাব করছি।

২। প্রস্তাবিত ব্যয় বরাদ্দের দাবির মধ্যে ভোট অন অ্যাকাউন্ট-এ ইতিমধ্যে উপস্থাপিত ৫৯ নং অভিযাচনের অধীনে ১৩ কোটি ১৮ লক্ষ টাকা ৬০ নং অভিযাচনের অধীনে ১৯৯ কোটি ৬৩ লক্ষ টাকা এবং ৬৩ নং অভিযাচনের অধীনে ১৩ কোটি ৮৮ লক্ষ টাকা আছে।

৩। এই সভার মাননীয় সদস্যগন অবহিত আছে যে, ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন অনুযায়ী ১৯৭৮ সালের জুন মাসে পঞ্চায়েত রাজের অধীন সংস্থাগুলি পুনর্গঠিত ও পুনর্বিন্যস্ত হয়েছিল। এতদিনে এই সংস্থাগুলির ঘটনাবহুল অস্তিত্বের দেড়দশক কাল পূর্ন হয়েছে। এ সময়ের ব্যবধানে এই প্রতিষ্ঠানগুলি গ্রামীন অর্থনৈতিক বিকাশের কার্যকর স্থানীয় স্বায়ত্বশাসন কেন্দ্র হিসেবে গড়ে উঠেছে এবং গ্রামীন আর্থ সামাজিক অবস্থার বিকাশের ক্ষেত্রে বহুলাংশে গনপ্রয়াসকে কার্যকর করতে সক্ষম হয়েছে। এই প্রচেষ্টায় তারা রাজ্য সরকারের কাছ থেকে বরাবর সাহায্য পেয়ে এসেছে এবং উক্ত প্রতিষ্ঠানগুলি সক্রিয়ভাবে বিভিন্ন গ্রামীন উন্নয়নমূলক কাজে অংশ গ্রহন করেছে।

৪। এই পরিপ্রেক্ষিতে মনে রেখে এখন আমি মাননীয় সদস্যগনের সামনে ৫৯, ৬০ এবং ৬৩ সংখ্যক অভিযাচনের অধীন গ্রামীন এলাকায় দারিদ্র্য দূরীকরণের জন্য গৃহীত কর্মসূচিগুলির উল্লেখ করছি। এ রাজ্যে পঞ্চায়েত সংস্থাগুলির মাধ্যমে রূপায়িত এই প্রকল্পগুলিতে গত বছর রাজ্যস্তরে সন্তোষজনক কাজ হয়েছে।

**৫৯ নং অভিযাচন**

৫। ৫৯ নং অভিযাচনের অধীনে প্রস্তাবিত মোট ৩৯ কোটি ৫৩ লক্ষ টাকা বরাদ্দের মধ্যে ৩৫ কোটি ৪৭ লক্ষ টাকা সার্বিক গ্রামোন্নয়ন কর্মসূচি (আই. আর. ডি. পি) এবং সংশ্লিষ্ট গ্রামীন যুবগোষ্ঠীর স্বনির্ভরতা প্রশিক্ষন কর্মসূচি (ট্রাইসেম) ও গ্রামীন এলাকার মহিলা ও শিশুদের জন্য উন্নয়ন কর্মসূচি (ডি. ডব্লু. সি. আর. এ) রূপায়ণের জন্য প্রস্তাব করা হয়েছে। বাকি অর্থ প্রস্তাবিত হয়েছে খরাপ্রবণ অঞ্চল উন্নয়নের কর্মসূচির (ডি.পি.এ.পি) জন্য।

৬। সার্বিক গ্রামোন্নয়ন কর্মসূচি এ রাজ্যে ১৯৭৮.৭৯ অর্থ বর্ষে কয়েকটি ব্লকে প্রথম চালু করা হয় এবং ১৯৮০-৮১ অর্থবর্ষ থেকে সারা রাজ্যের সমস্ত ব্লকেই এই কর্মসূচি নেওয়া হয়েছে। ষষ্ঠ যোজনাকালে এই কর্মসূচিতে কাজের মাত্রা যথেষ্ট বৃদ্ধি পায় এবং সপ্তম যোজনাকালেও এই উন্নতির ধারা অব্যাহত আছে। সার্বিক গ্রামোন্নয়ন কর্মসূচির রূপায়ণএ রাজ্যে পঞ্চায়েত সমিতিগুলির মাধ্যমে এবং জেলা গ্রামোন্নয়ন সংস্থার (ডি.আর.ডি.এ) তত্ত্বাবধানে হয়। রাজ্য সরকার এই কর্মসূচি রূপায়ণের জন্য কেন্দ্রীয় সরকার প্রনীত নির্দেশাবলী

মেনে নিয়েই কাজ করেন। এই কর্মসূচির আর্থিক দায়িত্ব কেন্দ্রীয় ও রাজ্য সরকার সমহারে বহন করেন। কর্মসূচিটির মূল লক্ষ্য হল দারিদ্র্য সীমার নীচে পড়ে থাকা পরিবারগুলিকে সরকারি অনুদান ও ব্যাঙ্ক ঋনের সাহায্যে অর্থকরী প্রকল্প দিয়ে সহায়তা করা যাতে বর্ধিত আয়ের সাহায্যে পরিবারগুলি ,দারিদ্র্য সীমার উপরে উঠে আসতে পারেন। ক্ষুদ্র চাষি, প্রান্তিক চাষি ভূমিহীন ক্ষেতমজুর, ভাগচাষি, পাট্টাদার ও গ্রামীন কারিগর থেকে শুরু করে সমস্ত শ্রেনীর মানুষ (যাদের পারিবারিক বার্ষিক আয় ৮,৫০০ টাকার নীচে) এই কর্মসূচির সাহায্য পেতে পারেন। তবে দরিদ্রতম শ্রেনীর মানুষরা সহায়তার ক্ষেত্রে অগ্রাধিকার পাবেন এবং যে সব পরিবারের বার্ষিক আয় ৪,০০০ টাকার বেশি তাঁরা আপাতত কর্মসূচির সহায়তা পাবেন না। কেন্দ্রীয় সরকার ইতিমধ্যে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে দারিদ্র্যসীমা পরিবর্তন করে ১১,০০০ টাকা ধার্য করার সিদ্ধান্ত নিয়েছেন। এই পরিবর্তিত দারিদ্র্যসীমা অনুযায়ী প্রকল্প রূপায়নের কাজ ১৯৯২ সালের বলা এপ্রিল থেকে চালু হয়েছে।

৭। ষষ্ঠ যোজনাকালে (১৯৮০-৮৫) এ রাজ্যে আই, আর, ডি, পি'র সহায়তা পেয়েছিল ৬,৯০,৭৬৯টি পরিবার এবং এই সময়ে সহায়তার লক্ষ্যমাত্রা ছিল মোট ১০,০৫,০০০টি পরিবার এবং এ বাবদ মোট ব্যয় হয়েছিল ৫৩.৫৫ কোটি টাকা পরিপূরক ব্যক্তি ঋণের পরিমান ছিল ৮৬.৪৩ কোটি টাকা।

৮। সপ্তম যোজনাকালে ১৯৮৫-৯০ সালের মধ্যে পশ্চিমবঙ্গে প্রকল্প রূপায়ণে অনেক উন্নতি পরিলক্ষিত হয়েছিল। এই পাঁচ বছরে এই রাজ্যে আই.আর.ডি.পি'র সহায়তা পেয়েছেন ১৩,৯৮,২১০টি পরিবার। এটি সপ্তম যোজনার লক্ষ্য মাত্রার শতকরা ১২৮ ভাগ। এর মধ্যে শতকরা ৩৭ ভাগ ছিলেন তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত এবং মোট প্রাপকদের শতকরা ২৪ ভাগ ছিলেন মহিলা। সপ্তম যোজনাকালে এ বাবদ মোট খরচ হয়েছিল ২৫৯ কোটি ৮০ লক্ষ টাকা যা মোট আর্থিক বরাদ্দের শতকরা প্রায় ১১৬ ভাগ। প্রতি পরিবার গড়ে ৪৯৮৬ টাকা আর্থিক সহায়তা পেয়েছেন। প্রতি ক্ষেত্রেই সাফল্যের মাত্রা ষষ্ঠযোজনাকালের থেকে ভাল ছিল।

৯। ১৯৯১-৯২ অর্থবর্ষে এ রাজ্যে আই.আর.ডি.পি'র সহায়তার লক্ষ্যমাত্রা ছিল ১,৮৫,৩৩২টি পরিবার এবং এজন্য বরাদ্দ ছিল ৫৭ কোটি ৯১ লক্ষ ৬৪ হাজার টাকা (কেন্দ্রীয় সরকারের দেয় অংশ সমেত) এই অর্থবর্ষে মোট ২ লক্ষ ১ হাজার ৪ শত ৭৬টি পরিবার সহায়তা পেয়েছেন এবং এ বাবদ মোট খরচ হয়েছে ৬৫ কোটি ১৪ লক্ষ টাকা। সাহায্য প্রাপকদের মধ্যে তফসিলি জাতি, উপজাতি ও মহিলাদের সংখ্যা ছিল সন্তোষজনক। এই সময়ে পরিবার পিছু গড় বিনিয়োগ ছিল ৭,৬৪৫ টাকা।

১০। ১৯৯২-৯৩ অর্থবর্ষের জন্য কেন্দ্রীয় সরকার ১,৫৪,৪৫৭টি পরিবারকে সাহায্য করার প্রস্তাব রেখেছেন এবং এ বাবদ ব্যয় বরাদ্দ প্রস্তাব করেছেন ৫৪ কোটি ৬০ লক্ষ টাকা। আশা করি যে আমরা বছরের শেষে এই দুই লক্ষ্যমাত্রা পূরন করতে পারব।

১১। ট্রাইসেম কর্মসূচিকে আরও ব্যাপকভাবে প্রয়োগ করে উন্নত কারিগরি জ্ঞান গ্রামীন

যুবগোষ্ঠীকে দেওয়ার চেষ্টা চালানো হচ্ছে। আই. আর. ডি. পি'র সার্থক রূপায়ণে ট্রাইসেমের ভূমিকা উপলব্ধি করে এই দুটি কর্মসূচির সমন্বয় সাধনের প্রতি জোর দেওয়া হচ্ছে। রাজ্য সরকার ১৯৯১-৯২ অর্থবর্ষে প্রশিক্ষন কর্মসূচির জন্য মোট ২৭৪.০০ লক্ষ টাকা এবং ট্রাইসেম প্রশিক্ষনের পরিকাঠামো গড়ে তোলার জন্য মোট ১১.৪৫ লক্ষ টাকা ব্যয় করেছেন। বর্তমান অর্থবর্ষে জানুয়ারি মাস পর্যন্ত এই দুইক্ষেত্রে খরচের পরিমান যথাক্রমে ৬.৩৬ লক্ষ টাকা ও ১২৪.৩৩ লক্ষ টাকা।

১২। ১৯৮২-৮৩ অর্থবর্ষের শেষ দিকে কেন্দ্রীয় সরকার ডি, ডবলু, সি, আর, এ, প্রকল্প চালু করেন। এটি আই, আর, ডি, পি'র অন্তর্ভুক্ত এবং এর মূল উদ্দেশ্য অর্থকরী প্রকল্পের সাহায্যে গ্রামীন মহিলাদের আর্থ সামাজিক অবস্থার উন্নতিসাধন। প্রথমে বাঁকুড়া ও পুরুলিয়া জেলাতে এই কর্মসূচির কাজ শুরু হয়। এ পর্যন্ত দশটি জেলা যথা জলপাইগুড়ি, দক্ষিন ২৪ পরগনা, উত্তর ২৪ পরগনা, হুগলি, মেদিনীপুর, বর্ধমান, বাঁকুড়া, পুরুলিয়া, মালদা এবং বীরভূম জেলা এই কর্মসূচির আওতায় এসেছে। এই প্রকল্পের ফলে মহিলা প্রাপকদের আই, আর, ডি, পি'র সহায়তা পেতে অনেক সুবিধা হচ্ছে।

১৩। ৫৯ নং অভিযাচনের অধীনে খরা প্রবন অঞ্চলের উন্নয়নের জন্য মোট ৪ কোটি ৬ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব আছে। কর্মসূচিটি কৃষি বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রনাধীন এবং বিভিন্ন বিভাগের মাধ্যমে রূপায়িত হয়। বর্তমানে কর্মসূচিটি পুরুলিয়া বাঁকুড়া এবং মেদিনীপুর জেলায় ৩৪টি ব্লকে চালু আছে। এই কর্মসূচির অধীনে ক্ষুদ্রসেচ, বনসৃজন, পশুপালন, ভূমি সংরক্ষন, শুষ্ক জমি চাষ, লাক্ষা ও রেশম চাষ প্রভৃতি প্রকল্প নেওয়া হয়। ডি, পি, এ, পি'র মূল উদ্দেশ্য প্রাকৃতিক ভারসাম্য বজায় রেখে খরা এলাকায় কৃষির উৎপাদন বৃদ্ধি এবং পশ্চাৎপদ ক্ষুদ্র ও প্রান্তিক চাষি এবং তফসিলি জাতি উপজাতিভুক্ত মানুষের আয় ও কর্মসংস্থান বৃদ্ধিও কাম্য। এটি একটি কেন্দ্রীয় সরকার স্পনসর্ড কর্মসূচি এবং মোট ব্যয় রাজ্য ও কেন্দ্র সমহারে বহন করেন।

**অভিযাচন নং ৬০**

১৪। ৬০ নং অভিযাচনের অধীন মোট ৫৭৪ কোটি ৮৮ লক্ষ ৮৮ হাজার টাকার মধ্যে রাজ্য পরিকল্পনা খাতে মোট ৩৮৯কোটি ৪৮ লক্ষ ৮০ হাজার টাকার ব্যয় বরাদ্দ প্রস্তাবিত হয়েছে। উক্ত প্রস্তাবের মধ্যে মোট ৪৫ কোটি ৩৬ লক্ষ টাকার ব্যয় বরাদ্দের প্রস্তাব করা হয়েছে জওহর রোজগার যোজনায় রাজ্যের দেয় অংশ মেটানোর জন্যে। বাদবাকি অংশের মধ্যে মোট ৩৪৪ কোটি ১২ লক্ষ ৮০ হাজার টাকা বরাদ্দ প্রস্তাবিত হয়েছে জেলা পরিকল্পনার খাতে।

১৫। জওহর রোজগার যোজনা প্রকল্পটি ১৯৮৯ সালের ১লা এপ্রিল থেকে পূর্বতন দুটি গ্রামীন কর্মসংস্থান প্রকল্প এন, আর, ই, পি ও আর, এল, ই, জি, পি, একত্রীভূত করে চালু হয়েছে। বর্তমানে প্রকল্পটি কেন্দ্রীয় স্পনসরড কর্মসূচি হিসাবে রূপায়িত হচ্ছে এবং এর মোট খরচের দায়িত্ব কেন্দ্রীয় ও রাজ্য সরকারের মধ্যে শতকরা ৮০ ভাগ ও ২০ ভাগ হারে

বন্টিত হচ্ছে।

১৬। ষষ্ঠ যোজনাকালে এন, আর, ই, পি, প্রকল্পে এ রাজ্যে ১১০ কোটি ৪০ লক্ষ টাকা খরচ করে মোট ১,১৮২ লক্ষ শ্রমদিবস সৃষ্টি হয়েছে। সপ্তম যোজনার প্রথম চার বছরে এন, আর, ই, পি-তে আরও খরচ হয়েছে ১৫৬ কোটি ২৪ লক্ষ টাকা এবং এই ব্যয়ে সৃষ্টি হয়েছে আরও ৬৬২.১৬ লক্ষ শ্রম দিবস। একইভাবে আর, এল, ই, জি, পি, প্রকল্পে ষষ্ঠ যোজনাকালে মোট খরচ ৯ কোটি ৪৫ লক্ষ টাকা এবং মোট কর্মসৃজন ৭২.৮৪ লক্ষ শ্রম দিবস। সপ্তম যোজনায় প্রথম চার বছরে আর, এল, ই, জি, পি-তে মোট খরচ হয়েছে ১৩৬ কোটি ১৮ লক্ষ টাকা এবং এ বাবদ সৃষ্টি হয়েছে ৬০৪.০১ লক্ষ শ্রমদিবস।

১৭। ১৯৯০-৯১ অর্থবর্ষে জওহর রোজগার যোজনা প্রকল্পে মোট খরচ হয়েছিল ১৭০.১৯ কোটি টাকা। এই অর্থ ব্যয়ে ৫১৬.৮৫ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হয়েছিল। এটি এই বছরে কর্মসংস্থান সৃষ্টির লক্ষ্যমাত্রার প্রায় শতকরা ৮০.৩৩ ভাগ।

১৮। ১৯৯১-৯২ সালে জওহর রোজগার যোজনায় মোট ১৯৩.৪২ কোটি টাকা খরচ হয়েছে। এর ফলে ৪৯১.৯৯ লক্ষ্য শ্রম সৃষ্টি হয়েছে। যা ছিল ওই বৎসরের কর্মসংস্থানের লক্ষ্যমাত্রার প্রায় ৯০.৪২ শতাংশ।

১৯। বর্তমান অর্থবছরের জানুয়ারি '৯৩-এর শেষ পর্যন্ত ১১৬.৮৬ কোটি টাকা জওহর রোজগার যোজনায় খরচ হয়েছে। এর ফলে ৫৫৭.২৪ লক্ষ শ্রম দিবসের লক্ষ্য মাত্রার পরিপ্রেক্ষিতে ২৭২.২৩ লক্ষ শ্রম দিবস সৃষ্টি করা সম্ভব হয়েছে।

২০। কেন্দ্রীয় সরকার গ্রামীন উন্নয়ন মন্ত্রকের অধীনে পতিত জমি উন্নয়নের জন্য একটি নতুন দপ্তর গঠন করেছেন। রাজ্যের গ্রামীণ উন্নয়ন দপ্তর এই কাজের জন্য "নোডাল (Nodal) ডিপার্ট মেন্ট" হিসাবে চিহ্নিত করা হয়েছে। রাজ্য সরকার কর্তৃক বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার পতিত জমি উন্নয়নের জন্য একটি প্রকল্প বর্তমান অর্থ বৎসরে অনুমোদনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে। আশা করা যায়, এই অনুমোদন বর্তমান আর্থিক বছরেই পাওয়া যাবে। ১৯৯৩-৯৪ সালে অন্যান্য জেলার পতিত জমি উন্নয়নের জন্য আরও প্রকল্প হাতে নেওয়ার প্রস্তাব রাজ্য সরকারের আছে।

২১। ৬০ নং অভিযাচনের অধীনে উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের নিয়ন্ত্রণে জেলা পরিকল্পনার বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্য ১৯৯৩-৯৪ সালে মোট ৩৪৪১২.৮০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হচ্ছে।

২২। ১৯৮৫-৮৬ সাল থেকে এ রাজ্যে জেলাস্তরে পরিকল্পনা তৈরির কাজ শুরু হয়েছে। এর মূল উদ্দেশ্য পরিকল্পনা অন্তর্গত বিভিন্ন প্রকল্প রচনা ও রূপায়ণের কাজের বিকেন্দ্রীকরন এবং এ কাজের ধারার সঙ্গে জনসাধারণকে সরাসরিভাবে যুক্ত করা। সম্ভব হয় এবং ফলশ্রুতি হিসাবে অপচয়, পরিহার্য সময়ক্ষেপ ও অনুমোদিত ব্যয়ের সীমা কমিয়ে আনা

যায়। জেলাস্তরে পরিকল্পনা রূপায়ণের জন্য বিভিন্নভাবে টাকা পাওয়া যায়-যথা, বিভিন্ন সরকারি বিভাগের বাজেটে জেলাস্তরের পরিকল্পনা রূপায়ণের জন্য নির্দিষ্ট টাকা, আই, আর, ডি, পি; জে, আর, ওয়াই ইত্যাদি বিশেষ কর্মসূচির বরাদ্দ টাকা এবং বিভিন্ন আর্থিক সংস্থা থেকে প্রাপ্ত ঋণের টাকা। কিন্তু বিভিন্ন সূত্র থেকে প্রাপ্ত মোট অর্থ জেলার সামগ্রিক উন্নয়নের প্রয়োজনের জন্য যথেষ্ট না হতে পারে। পরিকল্পনা কমিটি জেলার প্রয়োজন অনুসারে অর্থের দাবি ও বিভিন্ন সূত্র থেকে প্রাপ্ত অর্থের মধ্যে যে ফাঁক থাকে সেটি নির্ধারন করে। এই অভাবপূরণের জন্যই জেলাভিত্তিক পরিকল্পনা তহবিল বিশেষভাবে সৃষ্টি করা হয়েছে। এই তহবিলটি হল সম্পূর্ণভাবে পৃথক ও একটি অসম্পৃক্ত মুক্ত (united) তহবিল। বর্তমান বাজেট বরাদ্দের প্রস্তাবটিও এই ধরনের বিশেষ ও সঙ্কটমূলক ফাঁক (critical gap) পূরণের জন্য।

২৩। ৬৩ নং অভিযাচনের অধীনে ১৯৯৩-৯৪ সালের জন্য মোট ৪১ কোটি ৫৯ লক্ষ, ৪৯ হাজার টাকা রাখার ব্যয় বরাদ্দের প্রস্তাব আনা হয়েছে। এর মধ্যে ৩৮ কোটি ৮৮ লক্ষ ৯১ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব গ্রামীণ উন্নয়ন বিভাগের সমষ্টি উন্নয়নএর কাজ সম্পর্কিত।

২৪। সমষ্টি উন্নয়নের কাজে ১৯৯৩-৯৪ অর্থবর্ষের বাজেট বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে মূলত সমষ্টি উন্নয়ন আধীকারিকদের প্রশাসনিক ব্যয়ভার মেটানোর জন্য। এছাড়া পরিকল্পনা খাতে ব্লক সংগঠনকে শক্তিশালী করে তোলা, গ্রামীন আবাস ও প্রশিক্ষনের জন্যও মোট ১১৫ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

২৫। গ্রামীণ উন্নয়ন বিভাগের বিভিন্ন কর্মসূচি ছাড়াও ৬৩ নং অভিযাচনের অধীনে মৎস্য বিভাগ, কৃষি বিভাগ, প্রাণী সম্পদ বিকাশ বিভাগ এবং স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের কিছু ক্ষুদ্র প্রকল্পের জন্য অল্প কিছু ব্যয়-বরাদ্দের প্রস্তাব আছে।

২৬। এই কটি কথা বলে আমি বিধানসভাকে ৫২, ৬০, ও ৬৩ নং অভিযাচনের অধীন সমস্ত ব্যয়-বরাদ্দের প্রস্তাবগুলি মঞ্জুর করার জন্য অনুরোধ করছি।

**Mr. Deputy Speaker :** There is one cut motion to Demand No. 59. There is one cut motion to Demand No. 60 and there is one cut motion to Demand No.62. All the cut motions are in order and taken as moved.

**Demand No.59**

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**Demand No.60**

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

## Demand No.62

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তরের মন্ত্রী তার দপ্তরের যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশন দেওয়া হয়েছে সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষনের কপিটা আমাদের গত মার্চ মাসে দিয়েছেন। পঞ্চায়েত নির্বাচন তার পরে হয়েছে। তাই স্বাভাবিক কারণে পঞ্চায়েত নির্বাচনের ঘটনা সম্পর্কে তার মধ্যে উল্লেখ নেই। তবুও এই হাউসের বাইরে পঞ্চায়েত নির্বাচনের পর থেকে এমন কি গত ১৪ই জুন এই সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাবের বিতর্কে অংশ গ্রহন করে পঞ্চায়েত নির্বাচনের যে কৃতিত্বের দাবি করেছিলেন, আমরা সেদিনও তার প্রতিবাদ করেছি এবং আজকে একই কারণে এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করছি। পঞ্চায়েত নির্বাচন সুষ্ঠ এবং অবাধ হয়েছে বলে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী কৃতিত্বের দাবি করেছেন। আমি যদি উদাহরণ দিয়ে বলি তাহলে ৪ ঘন্টা আলোচনা করলে হবেনা, অনেক সময় লেগে যাবে। প্রায় ৭০ হাজারের কাছাকাছি আসনে প্রতিদ্বন্দ্বিতা হচ্ছে। এতে প্রার্থীরা কি অবস্থা ফেস করছেন, প্রিসাইডিং অফিসাররা কি অবস্থায় নির্বাচন পরিচালনা করছেন তার বর্ণনা দিতে গেলে অনেক সময় লেগে যাবে। আমি সেই বর্ননা না দিয়ে মাত্র কয়েকটি ঘটনার কথা এখানে উল্লেখ করছি। এগুলি আমার কথা নয়, নির্বাচন পরিচালনার জন্য পঞ্চায়েত দপ্তর থেকে যাদের প্রিসাইডিং অফিসার হিসাবে নিযুক্ত করা হয়েছিল, জেলা শাসক, উর্ধ্বতন কর্তৃপক্ষের কাছে তারা যে সমস্ত চিঠি লিখেছেন তার কয়েকটি আমি পড়ে শোনাচ্ছি। আমি প্রথমে একটা চিঠি পড়ে শোনাচ্ছি যে চিঠিটা লিখেছেন জগৎবল্লভপুরের ১২০ নম্বর বুথের যে প্রিসাইডিং অফিসার ছিলেন, শিবেন্দ্র লাল রায়। তিনি ৩০।৫।৯৩ তারিখে চিঠি লিখেছেন টু দি ডি.এম., হাওড়া অফিস, সি.পি.এম-এর কেডাররা বৈকাল ২টা থেকে ৩।৷ টা পর্যন্ত ঘরের মধ্যে জোর করে ঢুকে ২৩ নম্বর বুথে কংগ্রেস এজেন্টদের জোর করে বার করে দিয়ে ছাপ্পা ভোট দিতে থাকে। আমি ঐ সি.পি.এম ক্যাডারদের বাইরে যেতে বলি। কিন্তু তারা ঘরের মধ্যে ঢুকে পড়ে আমাকে ভয় দেখায়। আগ্নেয়াস্ত্র নিয়ে আমার উপর হমলা করে। আমি লিখিত জবানবন্দী দিচ্ছি। এই নির্বাচন অবাধ নয়, আমাকে সি.পি.এম-এর ক্যাডাররা জোর করে উইনার ফর্মে সই করিয়েছে, আমার পায়ে পর্যন্ত আঘাত লেগেছে'। এখানে শুধু উনি নয়, সেখানে আর যিনি পোলিং অফিসারের দায়িত্বে ছিলেন তিনিও সই করেছেন, তাঁর নাম লাল মোহন মাকাল। আমি এটা হাউসে বলছি, যদি এই ঘটনা সত্য না হয় তাহলে মাননীয় মন্ত্রী মহাশয়ের অধিকার আছে আমার বিরুদ্ধে প্রিভিলেজ আনার। আমি যেটা হাউসে বলছি সেটা দায়িত্ব নিয়েই বলছি। যে প্রিসাইডিং অফিসার এই কথা লিখেছেন, মন্ত্রী মহাশয় বলুন না এই প্রিসাইডিং অফিসারকে তিনি অ্যাপয়েন্ট তিনি করেন নি? এই ব্যাপারটা গুরুত্বপূর্ন। আমি এর কপি দিয়ে দেব। আরও একটা চিঠি আমি পড়বো ১১৮ নং বুথ থেকে। উনি দিলীপ বেরা, রিটানিং অফিসারকে

লিখেছেন, ৩১.৫.৯৩ তারিখে লিখেছেন। তিনি লিখেছেন "সবিশেষ নিবেদন এই যে গত ৩০.৫.৯৩ তারিখে যে গন্ডোগোলের সুত্রপাত হইয়াছে ইহা অদ্যাবধি চলিতেছে। এমতবস্থায় আপনার অবগতির জন্য জানাইতেছি যে দাবি অনুযায়ী এখানে পুনরায় ভোট গ্রহন করা অবশ্যই প্রয়োজন। কারণ গত কাল ৩০.৫.৯৩ প্রায় ৩ ঘটিকার সময় গন্ডোগোলের জন্য বহু ভোটার ভোট দিতে পারেনি। এই গন্ডোগোলের সময় বিভিন্ন আগ্নেয়াস্ত্র বাহির হয়েছিল। এবং ভোট বন্ধ করতে বাধ্য হইয়াছি। ইহা ইতিপূর্বেই আপনাকে জানানো হইয়াছে। সুতরাং যাহাতে এখানে পুনরায় ভোট গ্রহন সম্ভব হয় উহার জন্য দয়া করিয়া উপযুক্ত ব্যবস্থা গ্রহন করবেন'। আরও হচ্ছে নস্করপুর ৩ নম্বর প্রাইমারি স্কুলে ২২ নং বুথে একই কথা বলেছে। "আপনার অবগতির জন্য জানাইতেছি যে গতকাল বিকাল ২-৩০ মিনিটে নাগাদ এলাকার (১১৯ নং লস্করপুর ফিঃ প্রাঃ স্কুলে) ২২ নং বুথ এলাকায় অরাজকের রাজত্ব কায়েম হয়। এর ফলে এলাকায় শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত হয় এবং অভিযোগ আসে যে বেশ কিছু ভোটার এই অবস্থার জন্য ভোট দিতে পারেনি। কোনও মতে বিকাল ৪ টা নাগাদ ভোট শেষ করতে বাধ্য হই। গণনার সময় সি.পি.আই.(এম) ভিন্ন অন্য কোনও দলের কাউনটিং এজেন্ট বা ক্যান্ডিডেড (কং(ই), ও বি.জে.পি) উপস্থিত ছিল না"। হাতের লেখা বলে সব পড়তে পারছি না। এই রকম অনেক ডকুমেন্ট আমার কাছে আছে। এই গুলিতে প্রিসাইডিং অফিসার বলছেন যে নির্বাচন পরিচালনা করবেন কি, তাঁদের উপর আক্রমন হচ্ছে। সি.পি.এম ক্যাডারদের হামলা করার জন্য নির্বাচন সঠিক ভাবে করতে পারেন নি। তারপর জোর করে সার্টিফিকেট লিখিয়ে নেওয়া হয়েছে। এই নির্বাচনকে মন্ত্রী মহাশয় বলছেন অবাধ নির্বাচন হয়েছে। ওনার এলাকায় কি হয়েছে উনি বলুন না, নো কনফিডেন্স মোশনের সময় উল্লেখ করেছিলাম। স্যার, এই পঞ্চায়েত মন্ত্রী এই নির্বাচনকে সুষ্ঠু এবং অবাধ নির্বাচন বলে দাবি করেন, উনি যদি এই সাফল্যের দাবি করে এই বরাদ্দের দাবি করেন তাহলে কোনও গনতন্ত্র প্রিয় মানুষ এটাকে সমর্থন করতে পারেন না। সরিক দলের সদস্যরা অনেক কিছু বলতে পারেন যে নির্বাচন সুষ্ঠু এবং অবাধ হয়েছে। আমরা নির্বাচনের আগে আপত্তি করেছিলাম, বলেছিলাম কাউন্টিংটা আপনারা বুথে করবেন না, বি.ডি.ও অফিসে করুন। আপনারা ২০বি ফর্ম দিয়েছিলেন? কাউন্টিং ফর্ম আপনারা দেন নি। জেলাপরিষদের ক্ষেত্রে বুথে বুথে যে কাউন্টিং হলো তার রেকর্ড এস.ডি.ও অফিসে পাঠিয়ে দেওয়া হলো, সেখানে কাউন্টিং এজেন্ট না থাকার ফলে কে কত ভোট পেল সেটা বুঝতে পারা গেল না, সেখান থেকে যে লিস্ট টাঙিয়ে দেওয়া হলো জেলা পরিষদের ক্ষেত্রে সেটাই তাদের মেনে নিতে হলো। ২০-বি ফর্ম না দেওয়ার ফলে এই জিনিস হলো, সেখানে কোনও কাউন্টিং এজেন্ট দেওয়া গেল না। রাজীব গান্ধী মহিলা প্রার্থীদের জন্য নির্বাচনে একটা রিজার্ভ করে গিয়েছিলেন

[2-10—2-20 p.m.]

এবং শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের জন্য রিজার্ভ করে গিয়েছিলেন। সেখানে আপনারা মহিলাদের প্রোটেকশন দিতে পারলেন না। কংগ্রেস পার্টির প্রার্থী হওয়ার জন্য তাদের উপরে নানা রকম অত্যাচার করা হয়েছে। শুধু কংগ্রেস নয়, ফরোয়ার্ড ব্লক, আর.এস.পি. দল থেকে যারা প্রার্থী হয়েছিল তাদের উপরেও অত্যাচার হয়েছে। আর আপনি সংবাদপত্রে

বিবৃতি দিয়ে বলেছেন যে নির্বাচন অবাধ ও সুষ্ঠু হয়েছে। বামফ্রন্টের বড় শরিকদলের ব্যবহারে দুঃখ পেয়ে ফরোয়ার্ড ব্লক তাদের কনস্টিটিউয়েন্সি থেকে যেসব প্রার্থী দিয়েছিল তাদের তুলে নিয়েছিল। আপনারা নির্বাচনকে প্রহসনে পরিণত করেছেন। নির্বাচনে যারা ডাকাতি করেছে, গুন্ডামি করেছে, সেই সমস্ত ডাকাতদের নির্বাচনের মাধ্যমে জিতিয়ে নিয়ে এসেছেন। এই নির্বাচনকে জালিয়াতিতে পরিণত করেছেন। এতে গনতান্ত্রিক মনোভাবাপন্ন মানুষের রায় প্রতিফলিত হয়নি। তাই এই বাজেটকে সমর্থন করা যায় না। শুধু এই নির্বাচন নয়, আপনার কাছে বারেবারে বলেছিলাম, ঐ যে সিট রিজার্ভেশনগুলো হচ্ছে সেগুলো কিসের ভিত্তিতে করছেন? সিট রিজার্ভেশন কাউন্টিংয়ের উপরে ভিত্তি করে করছেন, না কিসের উপরে ভিত্তি করে করছেন তা আমাদের জানান। আমরা বারেবারে দাবি করেছিলাম, কি ভাবে হচ্ছে সিট রিজার্ভেশন তা আমাদের জানান। যে সিট রিজার্ভেশন হচ্ছে, কোনওটা শিডিউল কাস্টদের জন্য, কোনটা মহিলা প্রার্থীদের জন্য হবে তা আমরা হাউসে জানতে পারলাম না, আমরা অন্ধকারের মধ্যেই থেকে গিয়েছিলাম। একমাত্র মার্কসবাদী কমিউনিস্ট পার্টি ছাড়া শরিকদলের লোকেদেরও রিজার্ভেশন সিটগুলো কোনগুলো হচ্ছে তা জানতে পারেনি, তাদের জানতে দেওয়া হয়নি। নির্বাচনের নোটিফিকেশন হয়ে যাবার পরে বলে দেওয়া হলো কোনগুলো রিজার্ভড সিট। ১৬টি জেলা পরিষদের সভাপতির সিট রিজার্ভড ঘোষিত হয়েছিল। আপনারা যেখানে দেখেছেন আপনাদের কোন নেতাকে বাঁচাতে হবে, কোথাও যেখানে দেখেছেন কংগ্রেস দল বা অন্য শরিকদল বিপদে পড়বে সেখানে সীট রিজার্ভেশন করেছেন। সিট রিজার্ভেশন কিসের ভিত্তিতে করেছেন, না যেখানে ৭০ পারসেন্ট এস.সি. সম্প্রদায়ের লোক বাস করে সেখানে রিজার্ভেশন করেন নি, সেখানে জেনারেল সিট করে দিয়েছেন। আবার যেখানে ১ পার্সেন্টি এস.সি. সম্প্রদায়ের মানুষের বাস সেখানে রিজার্ভ সিট করে দিয়েছেন। তাহলে বলুন, কিসের ভিত্তিতে আইডেন্টিফিকেশন করেছিলেন? এই কথা আমরা আজ পর্যন্তও বুঝতে পারলাম না। পঞ্চায়েত মন্ত্রী মহাশয় আজকে আমাদের বলবেন, কিসের ভিত্তিতে এই ভাগ করেছিলেন? এগুলো ফর্মুলা ধরে করা হয়েছে কিনা তা আমাদের কাছে বলবেন। আপনারা নির্বাচনকে প্রহসনে পরিণত করে কৃতিত্ব দাবি করেছেন। আপনার জেলায় জামবনীতে কংগ্রেস দল, বিরোধী দল কোন প্রার্থী দিতে পারেনি। বিরোধী দলের পক্ষ থেকে সিপিএম'এর বিরুদ্ধে কোনও প্রার্থী দিতে পারেনি। সেখানে এমন গুন্ডামি, এমন সন্ত্রাস সৃষ্টি করেছিলেন যে তারফলে বিরোধীদলের কেউ প্রার্থী হতে পারেনি। এই অবস্থায় পঞ্চায়েত নির্বাচনের কৃতিত্ব নেবার নৈতিক কোনও অধিকার আপনার নেই। আপনার যদি মিনিমাম নৈতিক বোধ থাকতো তাহলে আপনি এই কথা বলতেন না। এবারে আমি গ্রামের উন্নয়নের কথায় আসি। গ্রামোন্নয়ন নিয়ে আপনি মানুষের সঙ্গে তঞ্চকতা করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের হাউসে একটা করে বই দেন, অর্থমন্ত্রী মাধ্যমে আমাদের দেন বাজেট অ্যাট এ গ্লান্স যেটা আমাদের দেন। ১৯৯১-৯২, '৯২-'৯৩ এবং '৯৩-'৯৪ এই তিন ইয়ারের বই দেখলে দেখতে পাব যে গ্রামোন্নয়ন কি ভাবে হয়েছে, গ্রামোন্নয়নের ব্যাপারে এই সরকার কি ভাবে বারেবারে পিছিয়ে আসছেন? আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব একজাক্ট ফিগারটা আমাকে বলে দেবেন। ১৯৯১-৯২ সালের বাজেট অ্যাট এ গ্লান্স দেখছি যে ৩৪৩ কোটি ৭৬ লক্ষ টাকা লেখা আছে। বাজেট

এস্টিমেটে আছে, ১৯৯২-৯৩ সালের বাজেট অ্যাট এ গ্লান্স যেটা আমাদের দেওয়া হয়েছে, এতে লেখা আছে ৩৫৩ কোটি ৪৪ লক্ষ টাকা। কোন ফিগারটা ঠিক তা আমি বুঝতে পারছি না। সেজন্য ৩৪৩ কোটি ৭৬ লক্ষ টাকা যেটা লেখা আছে, এই হিসাবটাই আমি বলব। আমি যোগ করে দেখেছি কোনও ভুল নেই। প্রিন্টিংয়ের কোনও ভুল নেই। কিন্তু দুটো বইতে দু'রকম হিসাব দেখছি। এটার কোনটা ঠিক তা মন্ত্রী মহাশয় আমাদের বললে ভাল হয়। মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৯১-৯২ সালের বাজেট এস্টিমেটে ৩৫৩ কোটি ৪৪ লক্ষ টাকার কথা উল্লেখ করেছেন, যেটা তাঁর প্লান বাবদ খরচ ছিল। সেখানে খরচ করলেন ২৯৩.৫১ লক্ষ টাকা। অর্থাৎ ৫৯.৮৯ কোটি টাকা খরচ কম করলেন। রুর‍্যাল ডেভেলপমেন্টের এস্টিমেট বাজেটে যা ছিল তাতে রিভাইজড্ বাজেটের ৬০কোটি টাকা কমে গেছে। পরের বার ১৯৯২-৯৩ সালে ৩৫৮.৪৮কোটি টাকা দেওয়া হল এবং সেখানে খরচ হল ২৯৬.৩৬কোটি টাকা। অর্থাৎ ৬২কোটি ১২লক্ষ টাকা খরচ করলেন। রুর‍্যাল ডেভেলপমেন্ট আপনারা করবেন কি করে? শুধু মাইকের জোরে আর স্লোগান দিয়ে বক্তৃতা করবেন। রুর‍্যাল ডেভেলপমেন্ট, করতে গেলে বাজেট বাড়াতে হবে। কিন্তু আপনার এই এষ্টিমেট দেখা যাচ্ছে যে কমে যাচ্ছে। সেখানে রুর‍্যাল ডেভেলপমেন্টে প্রায় ২৫-৩০ পার্শেন্টি কমে গেছে। খরচ হচ্ছে না বলেই কমে যাচ্ছে। ৬৭০.৪০কোটি টাকা রুর‍্যাল ডেভেলপমেন্টের খাতে রিভাইজড্ এস্টিমেটের বাজেট ধরা হয়েছিল কিন্তু সেখানেও কমিয়ে দেওয়া হয়েছে। অথচ যেখানে এক্সপ্লোশন এবং পপুলেশন ক্রমশই বেড়ে চলেছে সেখানে এই রুর‍্যাল ডেভোলাপমেন্ট খাতে বাজেট বরাদ্দ বাড়ানোর দরকার ছিল। তার বদলে বরাদ্দ কমে যাচ্ছে অথচ আপনারা কৃতিত্বের দাবি করছেন সেটা আমাদের মাথায় ঢুকছে না। মাননীয় মন্ত্রী মহাশয় আই আর ডি পিতে খুব সুফল হয়েছে বলেছেন। গতবারে ১৯৯০-৯১ সালের আই আর ডি পির ক্ষেত্রে অ্যাচিভমেন্ট হচ্ছে ১১৫.৮১ পার্শেন্টি। সেখানে সেন্ট্রাল গভর্নমেন্টের রুর‍্যাল ডেভেলপমেন্ট, মিনিস্ট্রি থেকে যে রিপোর্ট বেরিয়েছে তাতে বলা হয়েছে ১১৫.৮৪ পার্শেন্টি বেড়েছে। আজকে আমার প্রশ্ন হচ্ছে যে, অন্যান্য রাজ্যের তুলনায় কত বেড়েছে সেটা দেখতে হবে। ১৯৯০-৯১ সালে আই আর ডি পি তে ১১৫.৮১ পার্শেন্টি বেড়েছে বলে মাননীয় মন্ত্রী বলেছেন, কিন্তু সেখানে ত্রিপুরাতে সেই সময়েই বেড়েছে ২৪৯.৭৩ পার্শেন্টি, হরিয়ানাতে বেড়েছে ১৯৮.৩০ পার্শেন্টি, বিহারে ১১৮.৬৫ পার্শেন্টি বেড়েছে। অন্ধ্রপ্রদেশে বেড়েছে ১৭৫.৩৯ পার্শেন্টি। তারপরে পাঞ্জাবের কথায় আসছি, সেখানে বেড়েছে ২৪৬.৬০ পার্শেন্টি। সুতরাং ১ বছরের আই আর ডি পির অ্যাচিভমেন্ট খতিয়ে দেখলে দেখা যাবে যে অন্য রাজ্যের তুলনায় বেশি বাড়েনি।

[2-20—2-30 p.m.]

পারসেন্টেজ অব ফিজিক্যাল অ্যাচিভমেন্ট ১১৫.৮১ পার্শেন্টি বেড়েছে অর্থাৎ প্রায় ১১৬পার্শেন্টি বেড়েছে। কিন্তু অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে অনেক কম। অন্যান্য রাজ্যে ২৪৬পার্শেন্ট সেখানে আমাদের রাজ্যে ১১৫.৮১ পার্শেন্টি। তারপরে ১৯৯১-৯২ সালে ১০৮.৭১ পার্শেন্টি বেড়েছে বলে আপনারা দাবি করছেন। এখানে যা রিপোর্ট পেয়েছি

ডিসেম্বর পর্যন্ত তাতেও আমাদের মাননীয় মন্ত্রী অনেক পিছিয়ে রয়েছেন, অন্যান্য রাজ্যের তুলনায়। এই অবস্থাটা কিন্তু মাননীয় মন্ত্রী বলছেন না। উনি শুধু নিজের রাজ্যের হিসাব দেখিয়ে অন্য রাজ্যের কথা উনি বলছেন। '৯১ এর ডিসেম্বর পর্যন্ত যেটা পেয়েছি তাতে দেখছি পশ্চিমবঙ্গে অ্যাচিভ করেছেন ৫৭.২৮ পারসেন্ট, উত্তরপ্রদেশে করেছে ৭৪.৫০ পারসেন্ট, অন্ধ্রপ্রদেশ ১৮.৬ পারসেন্ট, হরিয়ানা ৮৬.৫৮ পারসেন্ট মধ্যপ্রদেশ ৬৮ পারসেন্ট, মহারাষ্ট্র ৬১.৩১ পারসেন্ট। সেন্ট্রাল গভর্নমেন্টের অ্যানুয়াল রিপোর্টে '৯১-'৯২তে দেখছি সেখানে দেখছি আপনি অন্যান্য রাজ্যের তুলনায় আই.আর.ডি.পি.তে পিছিয়ে পড়েছেন। আমাদের রাজ্যে রুরাল যে প্রোগ্রাম আছে সেই রুরাল প্রোগ্রামের হিসাব করলে দেখা যাবে, আপনি আই.আর.ডি.পি. প্রকল্প ঠিকমতো রূপায়ণ করতে পারছেন তাহলে পশ্চিমবঙ্গের মানুষ দারিদ্র সীমার উপরে চলে যেতে পারত। এটা ইমপ্লিমেন্ট করতে না পারার জন্য আজও পশ্চিমবঙ্গে র একটা ব্যাপক অংশের মানুষ বঞ্চিত হয়ে রয়েছে। আপনি এখানে কিছুই করতে পারলেন না। ইন্দিরা আবাস যোজনা নিয়ে আপনি যা বলেছেন, সেখানে দেখছি টার্গেট আপনি ফুলফিল করতে পারেননি, আমরা সেখানে করেছি মাত্র ৫০.২৫ পারসেন্ট। ইন্দিরা আবাস যোজনায় '৮৫-'৮৬ থেকে '৯১-'৯২ পর্যন্ত এই আর্থিক বছরগুলিতে এই ৭ বছরে আমাদের যে অ্যাচিভমেন্ট যে টার্গেট ছিল তাতে ৫০.২৫ শতাংশ অ্যাচিভ হয়েছে। সেখানে উত্তরপ্রদেশে দেখুন, ১০০.২৫ পারসেন্ট, মধ্যপ্রদেশে ১০৫.২১ পারসেন্ট, মহারাষ্ট্রে ৯৪.১০ পারসেন্ট, কর্নাটকে ৯৫.২০ পারসেন্ট, হরিয়ানাতে ৮৯.৫০ পারসেন্ট, এমন কি বিহার পর্যন্ত ৮৬.২ পারসেন্ট আমাদের থেকে এগিয়ে গিয়েছে। আপনি আই.আর.ডি.পি. প্রোগ্রামে ফেল করেছেন রুরাল ডেভেলপমেন্ট এর কাজ না করলে টাকা বেশি লাগে না, সেইজন্যই বাজেটে কম টাকা ধরেছেন। ইন্দিরা আবাস যোজনায় টার্গেট ফিফটি পারসেন্ট পর্যন্ত ফুলফিল করেছেন। আপনি ট্রাইসেল প্রকল্প নিয়ে বলেছেন, সেখানে আপনি কৃতিত্বের দাবি করেছেন, সেখানে যদি আপনি দেখেন '৯০-'৯১ সালেতে কর্নাটক, মহারাষ্ট্র, অন্ধ্রপ্রদেশ এদের হিসাব গুলি, তাহলে বুঝতে পারবেন এরা কি ভাবে এগিয়ে রয়েছে। স্যার, আমরা দেখতে পেলাম পশ্চিমবাংলায় ট্রাইসেম ওয়ার্কারের ১৯৯০-৯১ সালে যে টার্গেট ছিল সেটা হচ্ছে ২৫,৩৭৮। সেখানে ইমপ্লিমেন্ট হচ্ছে ৪০ পারসেন্ট। অর্থাৎ আপনি সেখানেও এগোতে পারেননি। যেখানে আপনার টার্গেট ছিল ২৫,৩৭৮ সেখানে আপনার ইমপ্লিমেন্ট হয়েছে ১৪,৯১৮, আর ট্রেন্ড এমপ্লয়মেন্ট ৮০.১৫। এখানে দেখা যাচ্ছে ট্রাইসেমে আপনি পিছিয়ে পড়েছেন অন্যান্য রাজ্যের তুলনায় পার্সেন্টেজের হিসাবে। তাহলে পশ্চিমবাংলা কোথায় এগোচ্ছে? আই.আর.ডি.পি-তে আপনি ফেইল করেছেন, আপনি ট্রাইসেমে ফেইল করেছেন, আপনি রুরাল ডেভেলপমেন্টে ফেইল করেছেন, আর ইন্দিরা আবাস যোজনায় আপনি ফেইল করেছেন। গ্রামাঞ্চলে আপনারা অসংগঠিত শ্রমিকদের জন্য চিৎকার করে থাকেন। অন্যান্য রাজ্যের তুলনায় এই শ্রমিকরা কম বেতন পাই। অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের শ্রমিকরা অনেক কম পাই। আমাদের এখানে তারা পাই ২২.৮৮ পয়সা, আর সেখানে পাঞ্জাবে পাই ৩৭ টাকা, ৩৮ টাকা আদার এগ্রিকালচারাল লেবারারস্। এদিকে আপনারা গ্রামোন্নয়নের খুব সাফল্য দাবি করেন। এবারে আপনাকে দেখাচ্ছি আমাদের রাজ্যের ক্ষেতমজুররা কোন

অবস্থায় রয়েছে। পাঞ্জাবে ২৭ টাকা, আসামে ২৫ টাকা, বিহারে ২৪ টাকা, হরিয়ানায় ৩৩.৫৫ টাকা, আর আমাদের এখানে ২২.৮৮ পয়সা। দেখা যাচ্ছে অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্য তেরো নম্বর পজিশনে রয়েছে। আপনি রুরাল ডেভেলপমেন্ট যদি ঠিকমতো করতেন তাহলে তারা ঠিকমতো মজুরী পেতেন। রুরাল ডেভেলপমেন্টের বেশিরভাগ টাকাই কেন্দ্রীয় সরকার দেই এবং রাজ্য সরকার কিছু টাকা দেয়। কিন্তু সেই টাকা দিয়ে আপনি পঞ্চায়েতের কোন ইনফ্রাস্ট্রাকচার করতে পারেননি। প্রশান্তচন্দ্র মহলানবীশের অনুষ্ঠানে আমাদের মুখ্যমন্ত্রী বললেন বুরোক্রাটদের সেন্ট্রালাইজ হয়ে গেছে, এটাকে ডি-সেন্ট্রালাইজ করার জন্য বলছি। গ্রামোন্নয়নে আপনি অন্যান্য রাজ্যের তুলনায় পিছিয়ে৹ কেন আপনি পিছিয়ে পড়লেন? সব পঞ্চায়েতই তো আপনাদের ছিল। সব ক্ষমতায়ই তো আপনাদের কুক্ষিগত ছিল। আপনারা পঞ্চায়েতে কোনও ইনফ্রাস্ট্রাকচার তৈরি করলেন না কেন? পঞ্চায়েতের কাঠামোর উপর আজকে গ্রামের উন্নতি নির্ভর করছে। পি.ডবলু.ডি-র কাজ আছে, পি.এইচ.ই-র কাজ আছে, ইরিগেশনের কাজ আছে, এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের কাজ আছে, বিভিন্ন ডিপার্টমেন্টের কাজ আছে পঞ্চায়েতে। পঞ্চায়েত প্রধান, পঞ্চায়েত সমিতির সভাপতি তারা সেই এলাকার ডেভেলপমেন্টের জন্য চিন্তা করবেন। এই অবস্থায় আপনি পঞ্চায়েতের মাধ্যমে কোনও অ্যাসেট তৈরি করতে পারলেন না।

[2-30—2-40 p.m.]

আপনারা পঞ্চায়েতের মাধ্যমে কিছু ঠিকাদার তৈরি করেছেন। পঞ্চায়েত প্রধানদের কাছে ঠিকাদারদের ভিড়, পঞ্চায়েত সমিতির সভাপতির কাছে ঠিকাদারদের ভিড়, আপনি জেলাপরিষদের সভাধিপতি ছিলেন, আপনি জানেন আপনাদের কাছে ছিল ঠিকাদারদের ভিড়। আপনাকে ব্যক্তিগতভাবে বলছি না, কিন্তু এটাই ঘটনা হয়ে দাঁড়িয়েছে। এইসব কারণে আপনার বাজেটের বিরোধিতা করে আমি শেষ করছি।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের মাননীয় পঞ্চায়েতমন্ত্রী আজ এই সভায় তার দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আমি মাননীয় বিরোধীদলের সদস্যের বক্তব্য শুনলাম। সংখ্যাতত্ত্বের ভারে জর্জরিত করে তিনি আজকে সভাকে বিভ্রান্ত করেছেন এবং তিনি বলতে চেয়েছেন যে পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে পশ্চিমবাংলার সাধারন মানুষের নাকি কোনও উন্নতিই হয়নি। তিনি বলতে চেয়েছেন, আমরা নাকি ক্রমশ পিছিয়ে যাচ্ছি। আমি প্রথমেই মাননীয় বিরোধীদলের সদস্যকে একটি কথা বলতে চাই যে, পঞ্চায়েত নিয়ে কোনও কথা বলার অধিকার তাদের আছে কিনা সেটা আগে চিন্তা করে দেখুন। কয়েকদিন আগে সংবাদপত্রে আমরা দেখেছি যে পঞ্চায়েতমন্ত্রী এবং অন্যান্য রাজ্যের মন্ত্রীদের নিয়ে আমাদের প্রধানমন্ত্রী একটি সভা করেছিলেন এবং সেই সভাতে মাননীয় প্রধানমন্ত্রী কংগ্রেস শাসিত রাজ্যগুলির মন্ত্রীদের কান ডলে দিয়ে পরিষ্কার করে বলেছেন যে কেন কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে পঞ্চায়েতের নির্বাচন হচ্ছে না? এ ব্যাপারে তিনি তাদের তিরস্কার করেছেন। কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে পঞ্চায়েত নির্বাচন না হওয়ার জন্য তিনি তাদের

কৈফিয়ৎ তলব করেছেন। এই যেখানে অবস্থা সেখানে বিরোধীদলের সমস্যা পশ্চিমবাংলায় এই গনতান্ত্রিক পরিবেশে দাঁড়িয়ে পঞ্চায়েত সম্বন্ধে বিরূপ সমালোচনা করে গেলেন। আপনারা সকলেই জানেন যে ১৯৭৮ সালে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার যে শ্লোগান নিয়ে পঞ্চায়েতের নির্বাচন করেছিলেন তা হল, 'বাস্তুঘুঘুদের গ্রাম থেকে হটিয়ে দাও। '১৯৭৮ সালের নির্বাচনে পঞ্চায়েত ব্যবস্থা বাবুদের ঘর থেকে সাধারন মানুষের দাওয়ায় পৌঁছে গিয়েছিল। ১৯৭৮ সালে পঞ্চায়েতে বাস্তুঘুঘুদের অপসারনের মধ্যে দিয়ে যে নির্বাচন হয়েছিল তারপর ১৯৮৩ সালে পঞ্চায়েত নির্বাচনে শ্লোগান ছিল, 'পঞ্চায়েতের মধ্যে দিয়ে গনতন্ত্রকে তৃণমূল স্তরে প্রসারিত করো।' স্যার, এই পঞ্চায়েতের মধ্যে দিয়ে আমরা গ্রাম বাংলার খেটে খাওয়া মানুষদের স্বার্থ রক্ষা করে চলেছি, পঞ্চায়েতকে সাথে করে ভূমিসংস্কারের মাধ্যমে আমরা গ্রামজীবনের চেহারার পরিবর্তন ঘটাতে পেরেছি। তারপর ১৯৮৮ সালে পঞ্চায়েতের যে নির্বাচন হল তাতে শ্লোগান ছিল, 'পঞ্চায়েতের মাধ্যমে গনতন্ত্রকে তৃণমূল স্তরে সংহত ও সুদৃঢ় করো।' সেখানে সেই লক্ষ্যকে সামনে রেখেই নির্বাচন হয়েছে। তারপর এবারে সমাজের যে অর্ধেক অংশ মহিলা সমাজ সেই মহিলা সমাজের উপযুক্ত প্রতিনিধিত্বকে সামনে রেখে এবং সমাজের অবহেলিত সম্প্রদায় তফসিলি জাতি ও উপজাতি শ্রেনীর মানুষদের প্রতিনিধিত্ব বা আসন সংরক্ষণের ব্যবস্থা করে আমরা এবারের নির্বাচন করেছি। এইভাবে গ্রামবাংলা থেকে আমরা বাস্তুঘুঘুদের হটিয়েছি। পঞ্চায়েত নির্বাচনে সমাজের অর্ধেক অংশ যে মহিলা সমাজ তাদের আসন সংরক্ষণের ব্যবস্থা করে ও তফসিলি জাতি উপজাতিদের আসন সংরক্ষণ করে আজকে তাদের বৃহত্তর কর্মকান্ডের সঙ্গে আমরা যুক্ত করতে পেরেছি। মাননীয় বিরোধী দলের সদস্য বললেন যে শ্রী রাজীব গান্ধী সংরক্ষণের কথা বলেছিলেন। স্যার, আমরা জানি যে কংগ্রেসি বন্ধুরা কাগজে কলমে ভূমিসংস্কারের কথা বলেন কিন্তু বাস্তবে ক্ষেত্রে তা প্রয়োগ করেন না, কাগজে কলমে পঞ্চায়েতে সংরক্ষন, গ্রাম উন্নয়নের কথা বলেন কিন্তু বাস্তব তা করেন না। কারণ কংগ্রেস শাসিত রাজ্যগুলিতেই আমরা দেখেছি এগুলি ইমপ্লিমেন্টেড হয়নি। স্যার, আমরা কিন্তু বাস্তবে এর প্রতিফলন ঘটিয়েছে এবং আমাদের কাজের পরিসংখ্যান দিয়ে এবারে ৩০শে মে যে পঞ্চায়েত নির্বাচন হল তাতে আমরা বামফ্রন্ট বিপুল সংখ্যাগরিষ্ঠতা অর্জন করেছি। আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বলতে চাই যে আমরা পশ্চিমবাংলায় খেটে খাওয়া মানুষের নেতৃত্বে পঞ্চায়েতকে পরিচালনা করছি। আজকে ভূমি সংস্কারই হচ্ছে পঞ্চায়েত ব্যবস্থা উন্নয়নের মূল চাবি কাঠি। বামফ্রন্ট সরকারের যে রাজনৈতিক সদিচ্ছা তার মধ্যে দিয়ে আমরা ভূমি সংস্কারের প্রতিফলন ঘটিয়ে চলেছি। ১৯৯২ সালের ৩০শে জুন এর মধ্যে ৯ লক্ষ ৩৯ হাজার খাস জমি বিলি করেছি এবং প্রায় ২০ লক্ষ ৫৪ হাজার ৭৭০ জনের মধ্যে তা বিলি করা হয়েছে। সর্ব ভারতীয় চিত্র, বিরোধী পক্ষের বন্ধুরা উল্লেখ করলেন না। আমরা যখন গ্রামে খেটে খাওয়া শ্রমজীবী মানুষের জন্য কাজ করে চলেছি, তখন আমাদের দেশের প্রধানমন্ত্রী প্রশান্ত মহালনবীশের জন্ম শতবার্ষিকীতে যে বিজ্ঞান বিষয়ক সেমিনার হলো, তাতে তিনি বলে গেলেন আমরা ভূমি সংস্কারের পথে যেতে চাই না। আমরা মার্কিনী ধাঁচে বিদেশ থেকে ঋণ নিয়ে এসে উন্নয়ন ঘটাব। আমাদের মুখ্যমন্ত্রীর সঙ্গে এই

ব্যাপারে মত পার্থক্য হয়। তার প্রতিফলন আমরা দেখতে পাই সর্বভারতীয় নমুনা সমীক্ষায়, সেখানে দেখা গেছে ১০ একরের উপর জমি আছে এমন লোকের সংখ্যা পশ্চিমবাংলায় ১৩.৭৭ শতাংশ, ভারতবর্ষের ক্ষেত্রে সেই সংখ্যা হচ্ছে ৪৭.৯৯ শতাংশ এবং পাঞ্জাবের ক্ষেত্রে ১০ একর এর বেশি জমি আছে এই রকম সংখ্যা হচ্ছে ৬০.৭৭ শতাংশ। আমরা যখন ক্ষেত মজুর ভূমিহীনদের কাছে ভেস্টেড জমিগুলো তুলে দিয়ে গ্রামীন উন্নয়ন করার চেষ্টা করছি তখন আমরা দেখতে পাচ্ছি গোটা ভারতবর্ষের চিত্র বিপরীত ক্ষেত্রে এগোচ্ছে। দরিদ্র মানুষকে বঞ্চিত করে ক্রমশ মধ্য চাষিদের হাতে জমি চলে যাচ্ছে। বিরোধী দলের মাননীয় সদস্য অনেক কথাই বলেছেন, কিন্তু এই পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা গ্রামের উন্নয়ন মূলক কাজ করে চলেছি, পঞ্চায়েত সিস্টেমের মধ্যে দিয়ে আমাদের পশ্চিমবাংলার গ্রামগুলো এগিয়ে চলেছে। এখানে তফসিলি জাতি উপজাতিদের এই পঞ্চায়েতের কাজে যুক্ত করেছি। আজকে সমাজের সর্ব স্তরের কাজের সঙ্গে তারা যুক্ত হয়েছে। আমরা চেয়েছি গণতন্ত্রকে প্রতিষ্ঠিত করতে। তারা যে ১৫/১৬ বছর ধরে পঞ্চায়েতের নির্বাচন করেন নি, সেই সম্পর্কে তারা কোনও উল্লেখ করলেন না। আমাদের পঞ্চায়েত মন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় যে প্রস্তাব রেখেছেন, এখানে ঘোষনা করেছেন, পঞ্চায়েত নির্বাচনের সময়— সীমা শেষ হওয়ার ছয় মাসের মধ্যে নির্বাচন শেষ করতে হবে। অর্থাৎ গনতন্ত্রকে এই ভাবে আমরা প্রতিষ্ঠিত করতে চাইছি। অনির্দিষ্ট কাজের জন্য আমরা পঞ্চায়েত নির্বাচনকে স্থগিত করে রাখতে চাইনি, এবং রাখিওনি। তৃণমূলে আমরা গনতন্ত্রকে প্রতিষ্ঠিত করেছি। ভূমি সং স্কারের মধ্যে দিয়ে যে জমি বিলি করা হয়েছে ৯ লক্ষ ৩৯ হাজার একর খাস জমি, সেই জমি ২০.৫০ লক্ষ ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করা হয়েছে। এর মধ্যে ৩৭ ভাগ পেয়েছে তফসিলি জাতি এবং ১৯ ভাগ পেয়েছে তফসিলি উপজাতি। আমরা যখন পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের মধ্যে দিয়ে পঞ্চায়েতকে হাতিয়ার করে তফসিলি জাতি উপজাতি খেটে খাওয়া মানুষকে কাজে লাগাচ্ছি, তখন নর্মদা বাঁচাও এর নামে, নর্মদা নদীর তীর থেকে সমস্ত আদিবাসীদের উতখাত করার জন্য কংগ্রেসের স্বৈরাচারি চক্রান্ত চলেছে। কাজেই আমি বলতে চাই, পঞ্চায়েত মন্ত্রী আজকে এই বাজেট ভাষণে তিনি যে প্রস্তাব আমাদের সামনে রেখেছেন সেই প্রস্তাবগুলোকে সমর্থন করছি এই কারণে, এই প্রস্তাবগুলোর মধ্যে দিয়ে প্রকৃত অর্থে গনতন্ত্রকে তৃনমূলে প্রতিষ্ঠিত করে তার মধ্যে দিয়ে পশ্চিমবাংলার গ্রামীন মানুষের জীবন মানের যাতে উন্নয়ন ঘটে। মাননীয় বিরোধী সদস্য বলেছেন, আমরা নাকি আই.আর.ডি.পি.তে ফেল করেছি। জওহর রোজগার যোজনায় নাকি আমরা ফেল করেছি। তিনি অনেক পরিসংখ্যান এখানে দিয়েছেন। আমি বলতে চাই সর্বশেষ যে জাতীয় নমুনা সমীক্ষা তাতে অন্য কথা বলে। তারা বলেছে পঞ্চায়েতের মধ্যে দিয়ে একমাত্র পশ্চিমবঙ্গে গরিব মানুষের জীবনের মান উন্নয়ন ঘটেছে।

[2-40—2-50 p.m.]

১৯৭৭-৭৮ সালের ৩২-তম জাতীয় সমীক্ষায় বলা হয়েছিল, গ্রামীন ভারতবর্ষে দারিদ্রসীমার নিচে বাসবাসকারি মানুষের সংখ্যা ছিল শতকরা ৫১.২ শতাংশ, আর পশ্চিম

বাংলায় ছিল ৫২.২ শতাংশ। ১৯৮৭-৮৮ সালের সমীক্ষায় দেখলাম, ৪৩-তম সমীক্ষায় বলা হ'ল জীবন যাত্রার মানের পরিবর্তন ঘটেছে পশ্চিমবঙ্গে এবং সেটা ৩০.৩ শতাংশে নেমে এসেছে। কি করে নেমে এ'ল? আমাদের কাছে তো কোনও যাদু কাঠি নেই। আমরা শ্রমজীবী মানুষদের সংগঠিত করে পঞ্চায়েত পরিচালনা করে, পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীন মানুষের স্বার্থে কাজ করে এই জিনিস করতে সক্ষম হয়েছি। বিরোধী দলের মাননীয় সদস্যদের ধন্যবাদ যে, তাঁরা আজকে এবারের পঞ্চায়েত নির্বাচন সম্পর্কে এখনো পর্যন্ত কোনও দুর্নীতির কথা বলেন নি। হয়ত এখন পর্যন্ত ঐ কথা তুলতে সময় পান নি। কিন্তু সন্ত্রাসের উল্লেখ করেছেন। সন্ত্রাস কারা করে? পশ্চিম বাংলায় কারা সন্ত্রাস করে পশ্চিম বাংলার মানুষ তা জানে। ঐ কংগ্রেসি সমাজবিরোধীরা পঞ্চায়েত নির্বাচনের আগে এবং পঞ্চায়েত নির্বাচনের পরে গোটা পশ্চিমবাংলা জুড়ে সন্ত্রাসের রাজত্ব কায়েম করেছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি মেদিনীপুরের বেল-পাহাড়ীতে কংগ্রেস এবং ঝাড়খন্ডী সমাজবিরোধীরা যৌথভাবে আক্রমন চালিয়েছিল। ওখানে আমাদের পঞ্চায়েত নির্বাচনের প্রার্থী সহ ৬ জন মানুষ খুন হয়েছেন। আমরা দেখেছি হাওড়ায়, আমরা দেখেছি উত্তর ২৪-পরগনায়, আমরা দেখেছি দক্ষিণ ২৪-পরগনায় সর্বত্র কংগ্রেসি সমাজবিরোধীরা প্রতিক্রিয়াশীলদের সাথে হাতে হাত মিলিয়ে গোটা পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার পরিবেশকে ধ্বংস করার জন্য পঞ্চায়েত নির্বাচনের আগে সন্ত্রাসের রাজত্ব কায়েম করেছিল। আজকে সভাকে বিভ্রান্ত করার জন্য বামফ্রন্টের বিভিন্ন দলের নামে বিভিন্ন অসত্য অভিযোগ উত্থাপন করছেন। পঞ্চায়েত নির্বাচনের পরে বামফ্রন্টের ৩৬ জন কর্মী ও সমর্থকদের খুন হতে হয়েছে। আমি ওঁদের জিজ্ঞাসা করি, কোথাও কি কংগ্রেসের একজনও খুন হয়েছে? আমরা দেখেছি যখনই কোথাও কোনও মানুষ মারা যান ঐ নরপিশাচের দল তখন সেখানে শকুনের মতো মড়া খুঁজে বেড়ায়। আমরা জানি শকুনরা উঁচু আকাশে উড়তে উড়তে স্বচ্ছ বাতাস নাকে টেনে নিতে পারে না, কারণ তাদের দৃষ্টি থাকে সব সময় ভাগাড়ে। আজকে পশ্চিম বাংলায় পেত্নী, গৃধিনীর দল পশ্চিমবাংলায় সন্ত্রাসের পরিবেশ সৃষ্টি হয়েছে এই অজুহাত তুলে ৩৫৬ ধারার দাবি জানাচ্ছে, কোথাও বামফ্রন্ট সরকারকে খারিজ করে দিয়ে রাষ্ট্রপতি শাসন জারির দাবি জানাচ্ছে। এরা এই সমস্ত দাবি করে কোন অধিকারে? বিরোধী দলের মাননীয় সদস্যরা বি. জে. পি.-র সাথে হাত মিলিয়ে নির্বাচনে গিয়েছিলেন। একদিকে গনতন্ত্রের মুখোশধারী কংগ্রেস দল, আর একদিকে সামন্ততন্ত্রের প্রতিভূধর্ম নিয়ে রাজনীতি করে বি.জে.পি.। কংগ্রেস বি. জে. পি.-কে সঙ্গে নিয়ে পশ্চিমবাংলার পঞ্চায়েতগুলো দখল করার চেষ্টা করেছিল। ফল কি হ'ল? পঞ্চায়েতে ৬৬ শতাংশেরও বেশি আসন জনগনের আশীর্বাদ নিয়ে বামফ্রন্ট দখল করল। অনেক ষড়যন্ত্র, অনেক অনৈতিক পথ অবলম্বন করে, সন্ত্রাস সৃষ্টি করেও শেষ পর্যন্ত কংগ্রেস মাত্র ২৬ শতাংশ আসন পেয়েছে। আর ওদের দোসর বি.জে.পি. মাত্র ৪ শতাংশ আসন পেয়েছে। এরপর জেলা পরিষদে ৮৯.৯ শতাংশ আসনেই পশ্চিম বাংলার মানুষ আমাদের আশীর্বাদ করেছেন আমাদের কাজ দেখে। সুতরাং সংখ্যা ও তথ্যের হিসাব দিয়ে পশ্চিম বাংলার মানুষদের আপনারা ভোলাতে পারবেন না। অনেক লড়াই, অনেক সংগ্রামের মধ্যে দিয়ে এখানে মানুষের গনতান্ত্রিক চেতনাকে বিকশিত

করা হয়েছে। সেই গণতান্ত্রিক চেতনা ধারাবাহিকভাবে আপনাদের ছেড়া কাগজের মতো বার বার ছুঁড়ে ফেলে দিচ্ছে। তবুও আপনাদের লজ্জা নেই! ৪২ জন সদস্য নিয়ে কখনও বামফ্রন্টের বিরুদ্ধে অনাস্থা আনছেন, কখনও গোলমাল সৃষ্টি করছেন। অথচ আপনারা ৪২ জন সদস্য কখনই এক জায়গায় হতে পারেন না। কেউ বেঙ্গল লাইন করে, কেউ অন্য লাইন করে পশ্চিমবাংলার জনগণকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। আমরা পশ্চিমবাংলায় পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে মানুষের স্বার্থে কাজ করছি। সুতরাং মানুষ আগামী দিনেও আমাদের আশীর্বাদ করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী ক্ষমতার বিকেন্দ্রীকরণের লক্ষ্য সামনে রেখে কিছু পরিকল্পনা, কিছু প্রস্তাব আমাদের সামনে রেখেছেন। আমরা সকলেই তা সমর্থন করব, এই কারণেই, এবারে আমরা গণতান্ত্রিক পদ্ধতিকে আরও প্রসারিত করবার জন্য ক্ষমতার বিকেন্দ্রীকরণ ঘটিয়েছি। পঞ্চায়েত সমিতির সভাপতি এবং প্রধানের হাতে সমস্ত ক্ষমতা আর কুক্ষিগত করে রাখছেননা। তিনি তাঁর বাজেট প্রস্তাবে বলেছেন, গ্রাম পঞ্চায়েতের সমস্ত সদস্য তাদের পঞ্চায়েতের কাজের সঙ্গে যুক্ত থাকবেন এবং তার সমস্ত দায়-ভার বহন করবেন। এবারে ক্ষমতার বিকেন্দ্রীকরনের মধ্য দিয়ে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী থ্রিটায়ার যে পঞ্চায়েত ব্যবস্থা সেই পঞ্চায়েত ব্যবস্থায় উপর তলার সঙ্গে নিচের তলার জীবনের সংযোগ রক্ষা করতে চেয়েছেন। তাই আমরা দেখছি, তাঁর প্রস্তাবের মধ্যে জেলা পরিষদ-এর যাঁরা সদস্য তাঁরা পঞ্চায়েত সমিতিকে তাঁদের মতামত ব্যক্ত করতে পারবেন। পঞ্চায়েত সমিতির যিনি সদস্য তিনি গ্রাম পঞ্চায়েতে তাঁর মতামত ব্যক্ত করতে পারবেন। ক্ষমতার বিকেন্দ্রীকরণের আরও নজীর দেখতে চান? তিনি বাজেট ভাষনে প্রস্তাব রেখেছেন প্রতিটি পঞ্চায়েত-এর পঞ্চায়েত সদস্যরা বাধ্য থাকবেন ৬ মাস পর পর হিসাব নিকাশ দেবার জন্য। তাঁরা জনগনের কাছ থেকে পরিকল্পনা গ্রহণ করবেন, জনগনের কাছ থেকে মতামত গ্রহন করবেন। এইভাবে মতামত বিনিময়ের মধ্য দিয়ে পঞ্চায়েতের প্রতিনিধিদের সাথে গ্রাম বাংলার জীবনের যে যোগাযোগ এবার আমরা করতে চলেছি তারই জ্বলন্ত নিদর্শন এবারের পঞ্চায়েত বাজেট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা বিগত দিনগুলিতে পঞ্চায়েতের মধ্য দিয়ে শুধু শুধু সম্পদ খরচের বিকেন্দ্রীকরনের কথা বলেছিলাম, এবারে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী সম্পদ সংগ্রহের বিকেন্দ্রীকরনের কথা তাঁর বাজেট ভাষনে উল্লেখ করেছেন। শুধু পঞ্চায়েতগুলি খালি খরচই করবেনা, তারা অর্থ সংগ্রহ করবেন। এবারে পঞ্চায়েত আইনে দেখবেন ৪৭ ধারার ১ নম্বর উপধারার সঙ্গে ৩টি অংশ যুক্ত করেছেন। গ্রাম পঞ্চায়েত এলাকায় যে সমস্ত খুচরো এবং পাইকারি ব্যবসায়ীরা আছেন তাঁদের কাছ থেকে শুল্ক নেবার অধিকার গ্রাম পঞ্চায়েতের থাকবে। ২ নম্বর হচ্ছে, গ্রাম পঞ্চায়েতের অধীনে যে সমস্ত রাস্তা বা সেতু রয়েছে তার উপর পঞ্চায়েত প্রধান বা পঞ্চায়েত বডি তাঁরা শুল্ক আদায় করতে পারেন। এবারে অর্থ সংগ্রহের নতুন নতুন ইঙ্গিত পঞ্চায়েত বাজেট ভাষনে দেখতে পাচ্ছি। গ্রাম পঞ্চায়েতের ব্যবস্থাপনায় ফেরিঘাটগুলি রয়েছে সেখান থেকে পঞ্চায়েত কর সংগ্রহ করে নতুন সম্পদ সৃষ্টি করতে পারেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, পঞ্চায়েত আজকে পশ্চিমবাংলার বুকে একটা অপরিহার্য ব্যবস্থা। আজকে গ্রাম বাংলার বুকে বিশেষ করে বাউলের একটি গান আছে -কানু বিনা গীত নাই-

পশ্চিমবাংলার ৯০ শতাংশ গ্রামীণ মানুষের জীবনে পঞ্চায়েত অবিচ্ছেদ অংশ হিসাবে পালন করছে। জীবনের সমস্ত বিষয়গুলির দিকে পঞ্চায়েত আজকে তার হাত প্রসারিত করেছে। শিক্ষা, স্বাস্থ্য, শৌচাগার নির্মাণ, সেতু, বাঁধ নির্মান, রাস্তাঘাট নির্মান, ফেরিঘাট তৈরি করা এইরকম সমস্ত কাজকর্ম তারা পরিচালনা করছেন। বিদ্যুৎ দপ্তরের সঙ্গে যুক্ত থেকে পঞ্চায়েতের কাজ করার সমস্ত অধিকার আইনের বলে আদায় করে নিয়েছে। এই পঞ্চায়েতের কাজ করার সমস্ত অধিকার আইনের বলে আদায় করে নিয়েছে। এই পঞ্চায়েত ব্যবস্থায় আমাদের সমাজের তফসিলি জাতি ও উপজাতি মহিলাদের প্রতিনিধিত্বের নতুন ব্যবস্থা রচনা করেছেন এবং তা বাস্তবায়িত হচ্ছে। আমি একটা আশঙ্কার কথা মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে রাখতে চাইছি, আজকে কংগ্রেসি সদস্যরা ২৪ শতাংশ জিতেছে এবং সামন্তপ্রভু, বি.জে.পিরা ৪ শতাংশে জিতেছে। এবারে তাদের পঞ্চায়েতগুলিতে ভয়ঙ্কর রকমের দুর্নীতি দেখা দিতে পারে। সেজন্য মাননীয় মন্ত্রীর কাছে আমার আবেদন যে, দুর্নীতি নিরসন করার জন্য একটা কঠোর ভূমিকা তাঁকে পালন করতে হবে। বিগত পঞ্চায়েতগুলিতে আমরা দেখেছি যেখানে কংগ্রেস শাসিত পঞ্চায়েতগুলি রয়েছে সেখানে দুর্নীতিগ্রস্ত প্রধানরা টাকা তছরূপ করে হাইকোর্টে গিয়ে আগাম জামিনের মামলা করে দেয়। হাইকোর্টে ওদের উকিল, অ্যাডভোকেট যারা আছে তারা ঐ চোর প্রধানদের সাহায্য করে। তাই ঐ চোরদের সর্দারদের হাত থেকে পঞ্চায়েত কে রক্ষা করার দাবি জানিয়ে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে এবং কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-50—3-00 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় পঞ্চায়েত এবং গ্রামোন্নয়ন মন্ত্রীর পেশ করা বাজেটের তীব্র বিরোধিতা করে এবং কাট মোশনগুলির সমর্থন করে আমি আমার বক্তব্য তুলে ধরতে চাই। বিগত দিনে গ্রাম বাংলার যে চিত্র এবং খরচের হিসাব মাননীয় মন্ত্রী পেশ করেছেন তা পশ্চিমবাংলার মানুষের কাছে সোনার পাথর বাটী ছাড়া আর কিছু নয়। বাস্তবের সঙ্গে এর আসমান জমিন ফারাক আছে। মাননীয়া সদস্যা এখানে অনেক কথাই তুলে ধরেছেন, কিন্তু সেগুলিকে যদি বাস্তবে রূপ দিতে পারেন তাহলে পশ্চিমবঙ্গের মানুষ দু-হাত তুলে তাঁদের আশীর্বাদ করতেন, কিন্তু তাঁর যে ভাষন তা বাস্তবে গ্রাম বাংলার মানুষের কাছে গিয়ে তার উল্টো চিত্র দেখা যাবে। মাননীয় মন্ত্রী তাঁর সরকারের আমলে ক্যাডার পোষা এবং তহবিল ঘোরাবার জন্য কেন্দ্রীয় সরকারের কোটি কোটি টাকা নয় ছয় করেছেন এবং পঞ্চায়েত নির্বাচনের পর চীৎকার করে বলছেন আমাদের পশ্চিমবাংলার মানুষ আমাদেরকে আশীর্বাদ করছে। আজকে কি ভাবে নির্বাচন করা হয়েছে। আজকে সায়েনটিফিক ওয়েতে ভোটার লিস্ট ঠিক করে গ্রামের মানুষকে ভয় দেখিয়ে, রিভলভার দেখিয়ে খুন করে এবং খুন করার হুমকি দিয়ে জি.আর.কাপড় এবং হাজার হাজার টাকা দিয়ে ভোট কিনছেন। এগুলি সব কেন্দ্রীয় সরকারের টাকা। সেগুলি যুবক, যুবতী, অসহায় দরিদ্র, তফসিলি আদিবাসীদের টাকা, সেই টাকা তছনচ করে হাউসে বড় গলা করে বক্তৃতা করছেন বাস্তবের একটা উল্টো চিত্র তুলে ধরেছেন, তাই বলি 'ধীরে

বন্ধু ধীরে, দেহটাই ঘুরে পড়ে গেল কিনা দেখা ভাল ফিরে ফিরে' আজকে পশ্চিমবাংলা গ্রামোন্নয়নের দিকে পিছিয়ে পড়ছে এটা অস্বীকার করা যায় না। বহু ক্ষেত্রে বরাদ্দের পুরো টাকা সরকার খরচ করতে পারেন না, কাজ করার সুষ্ঠু কোনও পরিকল্পনা ছিল না, তাই গ্রামবাংলার মানুষ আজ হতাশাগ্রস্ত হয়ে পড়েছেন। আমি তথ্য দিয়ে সেগুলি দেখাচ্ছি। আজকে ১৯৯১-৯২ সালে আই.আর.ডি.পি.তে ফিজিক্যাল প্রগ্রেস যদি আমরা দেখতে যাই তাহলে দেখা যাবে ওল্ড ফ্যামেলির ক্ষেত্রে ০.৪৬ পারসেন্ট, অর্থাত বাংলার স্থান ভারতবর্ষের মধ্যে ১৬ তম, নিউ ফ্যামেলির ক্ষেত্রে ৫৬.৮২ পারসেন্ট অর্থাত ১৫তম স্থান, পিছিয়ে পড়া মানুষের ক্ষেত্র আরও মারাত্মক অবস্থা। কভারেজের ক্ষেত্রে শিডিউল কাস্ট ৩৬.১৮ পারসেন্ট, বাংলার নবম স্থান, শিডিউল ট্রাইবসের ক্ষেত্রে আজকে ৫.৬৪, বাংলার ২১তম স্থান, মহিলাদের ক্ষেত্রে ৪১.৬৬ পারসেন্ট, বাংলার সপ্তম স্থান, হ্যান্ডিক্রাফট বা প্রতিবন্ধীদের ক্ষেত্রে ০.৭১ পারসেন্ট অর্থাত সপ্তম স্থানে গিয়ে পৌছেছে। আজকে ফাইনানসিয়াল প্রগ্রেসের চিত্র যদি দেখি এটা আরও লজ-জনক- ১৯৯১-৯২ তে অর্থাত ১.৪.৯১ তে বাংলার অবস্থা ২৪তম, আজকে উন্নয়নের কথা বলছেন? ট্রাইসেম গ্রামের যুবক-যুবতীদের স্বনির্ভর প্রকল্প, এই ট্রাইসেমে ফান্ড ইউটিলাইজেশন হয়েছে ৫৮.৭৮ পারসেন্ট। এক্ষেত্রে বাংলার স্থান ভারতবর্ষে ১৩তম। ট্রাইসেমে ট্রেনিং দেবার লক্ষ্যমাত্রা ধার্য ছিল ২৫,৩৭৮, ট্রেনিং পেয়েছে ৯,৪১৫জন। এরমধ্যে শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবদের মধ্যে থেকে ট্রেনিং পেয়েছেন ৩,৫৪০ জন, অর্থাৎ ৩৮.৪৮ পারসেন্ট। এক্ষেত্রে বাংলার স্থান ২২তম। জওহর রোজগার যোজনায় ১৯৮৯-৯০ সালে জেলায় কুপ খনন হোল ৬,৭২৭ টি, তারমধ্যে চালু থাকলো ৮৮৮টি, অকেজো হয়ে থাকলো ৫,৮৩৯টি। ১৯৯০-৯১ সালে কূপ খননের জন্য পেয়েছিলেন ৩,৪৮,৫১৯ টাকা কেন্দ্রের কাছ থেকে, রাজ্য সরকারের বরাদ্দ ছিল ৮৬,১৪৮ টাকা, কূপ খনন হল ২২১৭ টি, চালু থাকলো ২৪৮টি, অচল অবস্থায় পড়ে থাকলো ১২৬৯টি। ১৯৯১-৯২ সালে কূপ খনন হোল ২৭৪৪টি, চালু থাকলো ৪৯২টি, অচল হয়ে থাকলো ২২৫২টি। জানি না, এই অচল কূপগুলি মাননীয় মন্ত্রী লালফিতার বাঁধনে বেঁধে রেখেছেন কিনা। শ্রমদিবস সৃষ্টির ক্ষেত্রে জওহর রোজগার যোজনায় ১৯৯০-৯১ সালে লক্ষ্যমাত্রা ছিল ৬৬৩.১০ লক্ষ, অ্যাচিভমেন্ট হোল ৫১৬.৮৫ লক্ষ, শ্রমদিবস সৃষ্টি হোল না ১২৬.৮১ লক্ষ। এক্ষেত্রে বাংলার স্থান ২২তম। ১৯৯১-৯২ সালে শ্রমদিবস সৃষ্টির লক্ষ্যমাত্রা ৭০৬.৬৮ লক্ষ, অ্যাচিভমেন্ট হোল ২৫৭.৪০ লক্ষ, শ্রমদিবস সৃষ্টি হোল না তার সংখ্যা ৪৪৯.৪৫ লক্ষ। এক্ষেত্রে অ্যাচিভমেন্ট মাত্র ৩৬.৪২ পারসেন্ট এবং বাংলার স্থান ২৫ তম। এই ধরনের উন্নয়নের পর মন্ত্রী উন্নয়নের উচ্চাঙ্গ সঙ্গীত শোনাচ্ছেন! ইন্দিরা আবাস যোজনায় দরিদ্রদের জন্য গৃহ নির্মানার্থে ১৯৯০-৯১ সালে কেন্দ্র দিয়েছিলেন ১৪৭২.৪৩ লক্ষ টাকা, ঘর তৈরির লক্ষ্যমাত্রা ধার্য ছিল ১১,৫৯৪, তৈরি হোল ৪৩৭৩টি, ঘর তৈরি হোল না ৪২২১টি। এক্ষেত্রে ১৯৯০ সালের ডিসেম্বর পর্যন্ত বাকি টাকার হিসেব পর্যন্ত দিলেন না। ১৯৯১-৯২ সালে ঘর তৈরির লক্ষ্যমাত্রা ছিল ১১,৫৯৪টি, ঘর তৈরি হোল ২,৪০৪টি, ঘর তৈরি হোল না ৯,১৯০টি। ১৯৮৫ সাল থেকে ১৯৯২ সাল পর্যন্ত ঘর তৈরির মোট টার্গেট ছিল ৯৭,৯৮২টি, মোট ঘর তৈরি হোল ৪৯,২৪৯টি, ঘর তৈরি হোল না ৪৮,৭৪১টি। কাজেই

আজকে যারা ঘর পাবার যোগ্য ছিলেন সেইরকম বিরাট সংখ্যক মানুষের জন্য মন্ত্রী ঘর তৈরি করলেন না। তিনিই আবার উন্নয়নের কথা বলছেন! কেবলমাত্রা ১৯৯১-৯২ সালে গৃহ নির্মানের জন্য বরাদ্দ ছিল ১৪৭২.৪৩ লক্ষ টাকা, রাজ্য সরকার খরচ করেছেন ৩২৯৯.৫৬ লক্ষ টাকা, খরচ করতে পারলেন না তার পরিমান ১০৪২.৭৮ লক্ষ টাকা। আমি শুধু একটি জায়গা শবং এর কথা বলছি। ১৯৮৯-৯০ সালের জানুয়ারি পর্যন্ত জওহর রোজগার যোজনায় বরাদ্দ ছিল ২,১২,৫০,০০০ টাকা।

[3-00—3-10 p.m.]

১ কোটি ৮৩ লক্ষ ২৬ হাজার ৬২৬ টাকা খরচ হয়েছে। আর খরচ করতে পারেন নি ২৯ লক্ষ ৪৩ হাজার ৮৭৯ টাকা। এটা আপনি নিজেই উত্তরে বলেছেন। তবুও গ্রামোন্নয়নের উচ্চাঙ্গ সঙ্গীত মন্ত্রী মহাশয় গাইছেন। আজকে এটা আমাদের ভাবতে অবাক লাগে। সোসাল ফরেস্ট্রির অন্তেষ্টিক্রিয়া করেছেন রাজ্য সরকার। চারা গাছ বন্টনের নামে কিছু আমলা, আর তাদের ক্যাডারদের টাকা বন্টন করে দেবার সুযোগ করে দেওয়া হয়েছে। বাবলা গাছের স্বর্গোদ্যান করেছেন রাজ্য সরকার। এই সম্পর্কে ব্যাভিচারের নজির হাতে আছে। খোদ মন্ত্রীর জেলায় এক পঞ্চায়েত সমিতির সভাপতি কৃষক সভার এক কৃষক নেতা, মৃগাঙ্কবাবুকে মাস্টার রোল সম্পর্কে চিঠি লিখেছেন যে জাল মাস্টার রোল তৈরি করে দিন, তানাহলে গাছ সাপ্লায়াররা মারা যাবে, তারা টাকা পাবেনা। এই চিঠি আমি হাউসের কাছে তুলে ধরতে পারি, আমার কাছে এই চিঠির কপি আছে। আমি এখানে মিথ্যা কথা তুলে ধরতে চাইনা। উনি প্রবলেম ভিলেজের কথা বলেছেন। পানীয় জলের জন্য সারা পশ্চিমবাংলার মানুষ হাহাকার করছে, গ্রাম বাংলার মানুষ হাহাকার করছে, আমার বিধান সভা কেন্দ্রে যখন মানুষ জল খেতে পাচ্ছে না, তখন মন্ত্রী বলছেন যে ১।৪।৯০ পর্যন্ত কোনও প্রবলেম ভিলেজ নেই। পানীয় জল নিয়ে তারা এই ধরনের নোংরা রাজনীতি করছেন। নিম্ন মজুরি হচ্ছে ২২ টাকা ৮৮ পয়সা, সেখানে বিহার, মনিপুর, উড়িষ্যা, মেঘালয়ে এর থেকে বেশি। এটা আমাদের লজ্জা দেয় যখন দেখি পশ্চিমবঙ্গের স্থান ১৪ রয়েছে। মন্ত্রী কথা শুনে মনে হয় তিনি শকুনি মামার প্রেম বিতরনের ঠিকাদারী করছেন। মাননীয় মন্ত্রী, এ যদি বন্ধু হয়, তব ছায়া কায়া চমৎকার। আজকে যে রিপোর্ট আমি সাবমিট করেছি এটা ১৯৯১-৯২ সালের অ্যানুয়াল রিপোর্ট, গভর্নমেন্ট অব ইন্ডিয়ার রুরাল ডিপার্টমেন্ট থেকে নেওয়া। প্রতিটি তথ্য আমার কাছে আছে, উইদাউট তথ্য আমি কিছু বলছিনা। আজকে পঞ্চায়েতের টোটালটাই প্রহসন করে, ম্যানুপুলেট করে, কারচুপি করে আপনারা এখানে এসেছেন এবং পঞ্চায়েতে জিতেছেন বলে মন্ত্রী চিৎকার করছেন। আজকে গ্রামের উন্নয়নের জন্য শুধু খাতা কলমেই লেখা থাকে, সেটা উন্নয়নের জন্য খরচ করা হয়না, গ্রামের মানুষের জন্য খরচ করা হয়না। তাই, এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পরেশচন্দ্র অধিকারি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী ও গ্রামোন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, তাকে সমর্থন করে দু'চারটি কথা বলতে চাই। কিছুক্ষন আগে বিরোধী দলের মাননীয়

সদস্য পঞ্চায়েত নির্বাচনের সময়ের তিনটি চিঠি পড়লেন যেগুলি প্রিসাইডিং অফিসারের লেখা। ওরা নির্বাচন সম্পর্কে গনতন্ত্রের কথা বললেন। ওদের মুখে গনতন্ত্রের কথা শুনে আমি আর্শ্চয হয়ে যাচ্ছি। কারন ওরা নিজেরাই ১৫ বছর কোনও পঞ্চায়েত নির্বাচন করেনি। আজকে ওনারা গনতন্ত্রের কথা বলছেন এবং বলছেন যে ১৯৭৩ সালে এই আইনটা ওনাদের আমলে তৈরি হয়েছিল। কিন্তু আপনারা তো সেই আইন কার্যকর করেন নি। আপনারা আবার গনতন্ত্রের কথা বলছেন? আমরা জানি ১৯৭৮ সালে ৪ঠা জুন প্রথম পঞ্চায়েত নির্বাচনের মাধ্যমে আমাদের গ্রামের সাধারন মানুষ তারা তাদের নিজেদের অধিকার প্রতিষ্ঠিত করেছে। তারপর থেকে এই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে গ্রামের মানুষ গ্রামের সর্বাঙ্গীন বিকাশ সাধন করবার চেষ্টা করছে। আজকে শুধু গ্রাম পঞ্চায়েত নয়, গ্রাম পঞ্চায়েত থেকে শুরু করে জেলা স্তর পর্যন্ত তারা তাদের নিজেদের এলাকার সর্বাঙ্গীন বিকাশ সাধন করবার জন্য নিজেরা পরিকল্পনা তৈরি করছে। কোন কাজ আগে করা দরকার, কোন কাজটা প্রাধান্য পাবে সেটা নিজেরা ঠিক করে কাজ করে চলেছে। আমাদের বিরোধী দলের সদস্যরা কিন্তু গ্রামাঞ্চলের পঞ্চায়েত ব্যবস্থার উন্নতির কথা বললেন না। আমি আশ্চর্য হয়ে গেলাম গ্রামে রাস্তা-ঘাট, সেতু, কালভার্ট, বনসৃজন, স্কুল বাড়ি তৈরি এই সমস্তর কোনওটাই তাঁদের চোখে পড়েনি। ১৯৭৮ সালে ৪ঠা জুন গ্রামাঞ্চলের মানুষ যে তাদের নিজেদের অধিকারকে প্রতিষ্ঠিত করতে পারলো, সে অধিকারের মাধ্যমে নিজেরা গ্রামের উন্নয়নে প্রত্যক্ষ ভাবে যোগদান করে গ্রামের উন্নয়ন ঘটাচ্ছে সেটা তাঁদের চোখে পড়েনি। এই ভাবে গ্রামে প্রায় ৬৮ হাজার মানুষ গ্রামের উন্নয়নের কাজে প্রতিনিধিত্ব করছে গ্রামে পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে। এই পঞ্চায়েত নির্বাচনের আগে ব্যাপক আইন সংশোধন করে তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য সংরক্ষনের ব্যবস্থা করা হয়েছে এবং জনসংখ্যার ভিত্তিতে এক-তৃতীয়াংশ আসন মহিলাদের সংরক্ষনের ব্যবস্থা করা হয়েছে। এবারের নির্বাচনে প্রায় ২৩ হাজারের মতো মহিলা গ্রামাঞ্চলে প্রতিনিধিত্ব করবে। আগে গ্রামাঞ্চলে মহিলারা শুধু বাড়ির ভেতর সীমাবদ্ধ ছিল। আজকে আমরা দেখতে পাচ্ছি মা বোনেরা তাঁদের সুচিন্তিত মতামত পঞ্চায়েতের প্রতিনিধি হিসাবে পঞ্চায়েত বোর্ডে দিতে পারবে। তার ফলে গ্রামীন উন্নয়ন আরও গভীর ভাবে হবে। আমি উত্তরবাংলা থেকে নির্বাচিত হয়ে এসেছি। উত্তরবাংলায় বিশেষ করে জলপাইগুড়ি এবং কুচবিহার এলাকার বেশিরভাগ মানুষ চা-বাগান এবং বন বিভাগের আওতায় পড়ে। এই চা-বাগান অঞ্চলে বিশেষ করে বস্তি এলাকায় রাস্তা-ঘাট উন্নয়ন এই সমস্ত ব্যাপার গুলিতে নির্ভর করত চা বাগানের মালিকদের উপর। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দৃষ্টি আকর্যন করে বলতে চাইছি যে পঞ্চায়েত আইন সংশোধন করে এই বন বিভাগ এবং বস্তি এলাকাকে যুক্ত করা যায় তার ব্যবস্থা করুন। তাদের পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে এনে তাদের অধিকার যাতে সুপ্রতিষ্ঠিত করা যায়, গ্রামের উন্নয়ন মূলক কাছে তারা যাতে প্রত্যক্ষ ভাবে যুক্ত হতে পারে এবং কাজ করতে পারে তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্যন করছি। আমি আশা করি ওনার জবাবি ভাষনে উনি কিছু বলবেন এই ব্যাপারে। পাশাপাশি আমি দেখলাম বিরোধী দলের সদস্যরা জওহর রোজগার যোজনা সম্পর্কে অনেক কথা বললেন, কিন্তু শতকরা হিসাবে তাঁরা দিলেন না। এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন। এই বিষয়ে আমি বলতে

চাই ১৯৯০।৯১ সালে যেখানে খরচ ধরা হয়েছিল ১৭০.১৯ কোটি টাকা তাতে ৫১৬.৮৫ কোটি শ্রমদিবস সৃষ্টি করা সম্ভব হয়েছিল।

[3-10—3-20 p.m.]

সেখানে শতকরা হিসাব ধরলে দেখা যায় ৮০.৩৩ ভাগ শ্রমদিবস সৃষ্টি হয়েছিল লক্ষ্যমাত্রা যা ছিল তার উপরে। ১৯৯১-৯২ সালে শ্রমদিবসের যে লক্ষ্যমাত্রা ধরা হয়েছিল তার ৯০.৪২ ভাগ সৃষ্টি হয়েছিল। এই হিসাব হচ্ছে ১৯৯২-৯৩ সালের জানুয়ারি মাস পর্যন্ত। পঞ্চায়েতের ব্যাপারে যে হিসাবের কথা মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন সে সম্বন্ধে আমি বলব যে পঞ্চায়েতগুলোর জন্য যে নির্ধারিত সময় দেওয়া হয়েছে এটা কম সময়। যেখানে উন্নয়নের বিষয় জড়িত সেখানে তাদের সতর্ক করে দেওয়া উচিত। আমি আরও একটি বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করব যে, পঞ্চায়েতে সমিতি, সভাপতি, সহকারি সভাপতি এবং জেলাপরিষদের পূর্ব সভাধিপতিদের পূর্ব সময় নিযুক্ত সময় বলে গন্য করেছেন, এরজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। পঞ্চায়েত সভাপতি ও সহকারি সভাপতি, জেলা পরিষদের সভাধিপতি এবং উপ-প্রধানদের ক্ষেত্রে যে ভাতা দেওয়া হয় তা বৃদ্ধির বিষয়টি সম্পর্কে তিনি কি চিন্তা করছেন তা জবাবি ভাষণে বলবেন বলে আমি আশা করছি। আমি নির্বাচনের বিষয়ে একটি কথা বলব যে গত ৩০শে মে মাসে যে নির্বাচন হয়ে গেল, সেখানে, বিশেষ করে আমার নির্বাচন কেন্দ্র মেখলিগঞ্জে একইসঙ্গে পৌরসভার নির্বাচন ও পঞ্চায়েতের নির্বাচন হয়েছিল। মেখলিগঞ্জের ছোট পৌরসভায় যেখানে পঞ্চায়েতে এক একটা ওয়ার্ডে ২৫০-৩০০ জনের মতো ভোটার ছিল, সেখানে বুথগুলোতে ২-২-৩০ মিনিটের মধ্যে নির্বাচন হয়ে গিয়েছিল। সেখানে নির্বাচনে যারা জিতেছিল তারা বিজয় মিছিল নিয়ে অন্যান্য কেন্দর যেখানে তখনও ভোটকার্য চলছিল সেখানে যার এরফলে সেখানকার ভোটারদের প্রতিফলিত করেছিল। মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। পঞ্চায়েতের ভোট গননা সেদিন না করে পরের দিন, কিম্বা ব্লকে কিম্বা প্রধানের অফিসে করা যায় সেইভাবে যেন ভাবনা চিন্তা করেন। আর একটি বিষয়ে আমি তাঁর দৃষ্টি আকর্ষন করবো, মহিলা যাঁরা পঞ্চায়েতে প্রতিনিধিত্ব করবেন তাঁদের ক্ষেত্রে বিশেষ করে সীমান্ত এলাকায় যেটা আমরা দেখছি যেখানে গ্রাম পঞ্চায়েতে দু'জন মহিলা আছেন সেখানকার নয়, যেখানে একজন মাত্র মহিলা প্রতিনিধি আছেন সেখানে বিশেষ অসুবিধা হয়। সীমান্ত এলাকায় প্রতি মুহূর্তে বি.এস.এফ. এবং অন্যান্য অফিসের সঙ্গে পঞ্চায়েতের যোগাযোগ রাখতে হয়। গ্রামের কাউকে গবাদি পশু বিক্রি করতে হাটে যেতে গেলে পঞ্চায়েত থেকে, সার্টিফিকেট নিয়ে যেতে হয়। কোনও কারণে যদি তা বিক্রি না হয়, তখন ফেরত আনার সময়ে স্বাভাবিক কারণেই বি.এস.এফ.'এর লোকেরা বলে, একে তোমরা বাংলাদেশে পাচার করবে। পঞ্চায়েতের প্রতিনিধিকে নিয়ে আসার জন্য তারা তখন বলে। পঞ্চায়েতকে তখন আইডেন্টিফাই- করতে হয় যে সে সেই জায়গার লোক। এইসব ক্ষেত্রে একজন মহিলা প্রতিনিধির ক্ষেত্রে রাত্রিতে বি.এস. অফিসে গিয়ে আইডেন্টিফাই করাটা শক্ত, ব্যাপার। পঞ্চায়েতের বোর্ড মিটিং বাদে অন্য মিটিংগুলোতে যাতে তাঁরা রিপ্রেজেনটেটিভকে পাঠাতে

[3-20—3-30 p.m.]

পারেন, তাঁরা যাতে সেই মর্যাদা পান তা যেন মন্ত্রী মহাশয় একটু দেখেন। এই প্রস্তাব আমি তাঁর কাছে রাখছি। আজ পঞ্চায়েতী ব্যবস্থার মাধ্যমে সাধারন মানুষের অর্জিত অধিকার দিতে সক্ষম হয়েছি সেটাই হচ্ছে আমাদের গর্বের বিষয়। সেইকারনে বিরোধীপক্ষরা যতই ভুল পরিসংখ্যান দিয়ে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করুন না কেন এই পঞ্চায়েতী ব্যবস্থার মাধ্যমে সাধারন মানুষ তার অর্জিত অধিকার ফিরে পেয়েছে। পাশাপাশি এটাও পশ্চিমবঙ্গে গর্বের সঙ্গে আমরা বলতে পারি যে এই পঞ্চায়েতী ব্যবস্থার মাধ্যমে আমরা ভূমি বন্টন ব্যবস্থার দ্বারা প্রান্তিক চাষি থেকে আরম্ভ করে বর্গাদার সবাইকে আমরা জমি দিতে সক্ষম হয়েছি। কংগ্রেসিদের সময়ে মুষ্টিমেয় কয়েকজনের হাতে এই ক্ষমতা ছিল, আজকে ক্ষমতার বিকেন্দ্রীকরনের ফলে আমরা লক্ষ্য করছি যে ৬৮ হাজারের মতো প্রতিনিধি আজকে নির্বাচনের মাধ্যমে এখানে প্রতিনিধিত্ব করছেন। আজকে গ্রামের রাস্তাঘাটের অনেক উন্নতি হয়েছে। কংগ্রেসি আমলে বর্ষা নামলে পরেই আমাদের গামছা নিয়ে রাস্তায় বেরুতে হত আজকে সেখানে রাস্তার উন্নতির ফলে আজকে গ্রামের প্রত্যন্ত শহরে গেলেও সেখানে যোগাযোগের ব্যবস্থা আছে। কালভার্ট, ক্যানেল ইত্যাদি করে রাস্তার অনেক উন্নতিসাধন করা হয়েছে। তারপরে এখন প্রাথমিক স্কুলের অনেক উন্নতি হয়েছে। আগে কংগ্রেসি আমলে প্রাথমিক বিদ্যালয় গুলি কোন বড়লোকের বাড়ির বারান্দাতে কিংবা কারুর গৃহেতে হত এখন সেখানে বাড়ির সংস্কার করা সম্ভব হয়েছে। গ্রামের ভেতরে বনসৃজন একটা বড় প্রকল্প। আজকে গ্রামে গ্রামে বনসৃজন প্রকল্পের মাধ্যমে বনসৃজন হচ্ছে। সেখানে মৎস্যজীবি থেকে আরম্ভ করে সর্বস্তরের মানুষের আজকে উন্নতি হয়েছে। আজকে পঞ্চায়েতি ব্যবস্থার মাধ্যমে গ্রামের মানুষের কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। তারপরে জহর রোজগার যোজনা সম্পর্কে যে পরিসংখ্যান দেওয়া হয়েছে তাতে ইন্দিরা আবাসন প্রকল্পে আমরা নাকি তলায় আছি এইকথা বলা হয়েছে। আমি দৃঢ়তার সঙ্গে বলতে পারি যে, ইন্দিরা আবাসন প্রকল্পে আমাদের পশ্চিমবঙ্গে আগে যে ভাবে কাজ চলেছে তার থেকে এখন অনেক উন্নতি হয়েছে। আমরা গর্বের সঙ্গে বলতে পারি যে পশ্চিমবঙ্গে যখন থেকে এই প্রকল্পের কাজ শুরু হয়েছিল আজকে সেখানে খুব সুষ্ঠভাবে সেই কাজ চলছে। পাশাপাশি এইকথা কং গ্রেস থেকে বলা হয়েছে যে এখানে কোনও অ্যাসেট নেই। আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব যে আপনারা গ্রামে চলুন, গ্রামে ঘুরুন সেখানে অ্যাসেট আছে কিনা দেখবেন। পঞ্চায়েতি ব্যবস্থার মাধ্যমে অ্যাসেট হয়েছে কিনা দেখবেন। কংগ্রেসের একজন মাননীয়া সদস্যা বললেন যে পঞ্চায়েতে একটি বিশেষ পার্টিই প্রতিনিধিত্ব করেন, সেখানে অন্য কোনও পার্টির অস্তিত্ব নেই। সেখানে গনতন্ত্র বলে কিছু নেই। আমি আপনাদের জানাই যে, পশ্চিমবঙ্গে পঞ্চায়েতি নির্বাচনের মাধ্যমে ৬৮ হাজার প্রতিনিধি নির্বাচিত হয়েছে এবং গনতান্ত্রিক পথেই নির্বাচন হয়েছে। সুতরাং গনতন্ত্র কোথায় নেই এটা আমাদের প্রমান দেখাতে পারবেন কি পারবেন না। এই যে ৩০ মে নির্বাচন হল ১৬টা জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতি ৩৪৩টিতে এবং গ্রাম পঞ্চায়েত ৩৩২০টিতে মোট ৬৮ হাজার প্রতিনিধি তারা এবারের পঞ্চায়েতে প্রতিনিধিত্ব করছেন। আমি মাননীয় বিরোধী সদস্যদের বলব আজকে বাজেটের

বিরোধিতায় যে বক্তব্য রেখেছেন এর পূর্ন বিরোধিতা করে এবং মাননীয় মন্ত্রী যে ব্যয়বরাদ্দের প্রস্তাব রেখেছেন তার পূর্ন সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় পঞ্চায়েতমন্ত্রী যে পঞ্চায়েত এবং রুরাল ডেভেলপমেন্টের উপর যে ব্যয়বরাদ্দের প্রস্তাব উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের মধ্যে থেকে যে কাটমোশনগুলি এসেছে সেইগুলি সমর্থন করছি। আমি প্রথমেই মাননীয় উপাধ্যক্ষ মহাশয় একটি কথা বলতে চাই, অত্যন্ত প্রতিকূল অবস্থার মধ্যেও যেখানে সি.পি.এম.এর সন্ত্রাস, ভোটারলিস্টে কারচুপি, পুলিশের নির্যাতন, প্রিজাইডিং অফিসারের দুর্নীতি, ভোটের কাউন্টিংয়ে সীমাহীন দুর্নীতি, এসব সত্ত্বেও আমাদের দলের পক্ষ থেকে যারা প্রতিকূল অবস্থা মধ্যে থেকে জয়ী হয়েছেন তাদের অভিনন্দন জানাচ্ছি। পঞ্চায়েতমন্ত্রীকে আমি বলব, আপনি যে দৃষ্টিভঙ্গি নিয়ে পশ্চিমবাংলায় কাজ করতে চান, সেই ব্যাপারে বলব আপনি প্রশাসনিক কাঠামোর দিকে লক্ষ্য রাখুন। আমাদের পঞ্চায়েতে ৩টি স্তর আছে, নিচের স্তরে হচ্ছে গ্রাম পঞ্চায়েত, এই গ্রাম পঞ্চায়েতে কারা কাজ করেন, একজন পঞ্চায়েতের প্রধান আর একজন উপ প্রধান থাকেন। সরকারি কর্মচারী বলতে এখনও কোনও কর্মচারী নেই, একজন সেক্রেটারি বা সচিব থাকেন। মাননীয় মন্ত্রীকে গতবারের বাজেটে বলেছি এই সচিবরা এখনও পর্যন্ত সরকারি কর্মচারী হলেন না, মাননীয় দেবব্রত বাবু প্রতিশ্রুতি দিয়েছিলেন ওরা সরকারি কর্মচারী হবে। ২৩.৩.৯২ তারিখে হাইকোর্টের রায়ে এদের সরকারি কর্মচারী করতে বলা হল, কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় আজও কোন কিছু করলেন না। যেখানে লক্ষ লক্ষ টাকা খরচ হবে সেখানে যিনি কাজটা একজিকিউট করবেন, তিনি সরকারি কর্মচারী নয়, সেখানে কোনও একজিকিউটিভ অফিসার নেই, মাননীয় মন্ত্রীকে বলব এই দিকে আপনার লক্ষ্য দেওয়া দরকার। এটা না হলে আপনি যে গনতান্ত্রিকভাবে কাজটা করতে চাইবেন তাতে স্পিরিটটা নষ্ট হয়ে যাবে, তাই এই বিষয়টার প্রতি আপনাকে লক্ষ্য রাখতে বলব। জওহর রোজগার যোজনায় লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে, '৯১ সালের ২রা সেপ্টেম্বর আমাদের সরকার থেকে একটা গেজেট বেরিয়েছে তাতে গ্রাম পঞ্চায়েতের প্রসিডিওর অব প্রাকটিস লেখা আছে, চ্যাপটার ফাইভের ওয়ানে All purchases shall be made by a Committee consisting of the Pradhan, Upa Pradhan, Secretary, one member of the Gram Panchayat to be nominated at the meeting. আপনি পশ্চিমবাংলা ঘুরে যদি দেখেন তাহলে ওয়ান পারসেন্ট গ্রাম পঞ্চায়েতেও এই পারচেজ কমিটি তৈরি করা হয়েছে এটা খুঁজে পাওয়া যাবে না। এই যে পারচেজ কমিটি তৈরি করা হয়েছে যাতে সেক্রেটারির সই আছে, আপনি এই গেজেটের একটা জায়গায় ফর্ম দিয়েছেন, যে পঞ্চায়েত সমিতি থেকে টাকা তুলতে গেলে ২এর বেশি ২ জনের সই করতে হবে, একটা হচ্ছে সিগনেচার অব দি কাস্টেডিয়ান যাকে বলে প্রধান আর একটা হচ্ছে সিগনেচার অব দি সেক্রেটারি। আমি দায়িত্ব নিয়ে বলছি পঞ্চায়েত সমিতি থেকে যে টাকা তোলা হয় তাতে সিগনেচার অব দি সেক্রেটারি আছে কিনা আপনি কি এই ব্যাপারে দয়া করে অনুসন্ধান করবেন? এটা কিন্তু কোথাও খুঁজে পাওয়া যাবে না, এই দায়-দায়িত্বটা কার?

আমি আপনার কাছে একটা উদাহরণ দিতে চাই, আপনারা বলেছেন যে গনতন্ত্রকে তৃনমূলে নিয়ে গেছেন। জওহর রোজগার যোজনার টাকা কিভাবে ভাগ হবে, সেটা গ্রাম পঞ্চায়েতের সদস্যরা বসে ঠিক করবে। কোন এলাকায় রাস্তা, হবে, কোন এলাকায় ট্রিউবওয়েল হবে, কোন এলাকায় স্কুল হবে, এসব তারা ঠিক করবে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার কাছে আমি একটা উদাহরণ তুলে ধরতে চাই, আমাদের এলাকায় বারগ্রাম ১ লক্ষ ৫২ হাজার টাকা কিভাবে ব্যয় হবে। তিনিই সব ফান্ড অ্যালটেড করে দিয়েছেন। He is requested to take necessary step for quick execution of the following schemes in the interest of the public তিনিই ঠিক করে দিয়েছেন কোন রাস্তাটা হবে, কোন টিউবওয়েলটা হবে, কোন কাঠের ব্রিজটা হবে। গ্রাম পঞ্চায়েতের মেম্বারদের কোনও দায়িত্ব নেই। আপনার কাছে এই কাগজটা আমি দিতে চাই। বি.ডি.ও যদি সব করে দেন তাহলে গ্রাম পঞ্চায়েতের প্রধান, উপপ্রধান এরা কি করতে আছেন। ২৩.৪.৯২ তারিখের গ্রাম পঞ্চায়েতের এই ব্যাপারটা আমি অনুরোধ করব এটা এনকোয়ারি করা যায় কি না? শুধু তাই নয়, ঐ টাকাটা খরচ হয়েছে কিনা, সেটা আমি দেখার জন্য বিনীতভাবে অনুরোধ করব। আমি এই জেরক্স কপিটা আপনার কাছে পাঠিয়ে দিচ্ছি। আমি রুরাল ডেভেলপমেন্টের ব্যাপারে বলব, সব শাসকদলের সদস্যই বলেছেন আমাদের দেশে নাকি উন্নতির বন্যা বয়ে যাচ্ছে। আমি আপনার কাছে বিনীতভাবে বলতে চাই, গ্রাম পঞ্চায়েতে কোনও কাজ হয়না, কোনও অ্যাসেট হয়না। তবে সব গ্রাম পঞ্চায়েতই দুর্নীতি করছে এই কথা বলা ঠিক হবেনা। বামফ্রন্টের পঞ্চায়েতের একটা ধারা আছে, সেই ২০৫ ধারাতে বলা আছে যে, গ্রাম পঞ্চায়েতগুলোকে পরিদর্শন করতে হবে। এর আগেও আমি বলেছিলাম, যে এই গ্রামপঞ্চায়েতগুলোর কোনও মনিটারিং হয়না। কোনও ইন্সপেকশন হয়না। ১৬ (এ) ধারায় পরিস্কার বলা আছে যে বার্ষিক, বা ষান্মাসিক সভা করার ব্যাপারে। অধিকাংশ ক্ষেত্রে আমরা দেখতে পাই, শতকরা ১০ ভাগ গ্রাম পঞ্চায়েত এই সভা করেন কিনা সন্দেহ। আমি আপনাকে এই ব্যাপারটা দেখতে বলব। আমি আপনাকে বিনীতভাবে বলব যে এই কাজগুলো হচ্ছে না। আমি আপনাকে আরেকটা কথা বলব, পঞ্চায়েতের যারা এক্সটেনশন অফিসার, তারা তাদের দায়িত্ব পালন করেন না। আমাদের শ্যামপুর এক নম্বর ব্লকে, ১৯৮৪ সালে একজন ই.ও.পি নিয়োগ করা হয়েছিল, ১৯৯৩ সালেও তাকে দেখতে পাওয়া যায়নি। হোল সিস্টেমটার মধ্যে একটা ভেস্টেড ইন্টারেস্ট গ্রো করছে। বামফ্রন্ট সরকারের পঞ্চায়েতের যে স্পিরিট তা কোনওভাবেই মানা হয়না। কন্ট্রাকটারদের দিয়ে কাজ হচ্ছে। এখানে একটা কথা বলা হয়, যে গরিবদের জন্য আমরা প্রচন্ডভাবে কাজ করে যাচ্ছি। আমি আপনাকে একটা উদাহরন দেখাতে চাই, লোকসভার একটা প্রশ্ন উত্তরের থেকে। মাননীয় মন্ত্রী রুরাল ডেভেলপমেন্ট উত্তর দিচ্ছে, House constructed under IAY and economically weaker section scheme during 90-91 and ১৯৯০-৯১ সালে ইকনমিকালি উইকার সেকশনের জন্য ১৩০টি বাড়ি হয়েছে, আর ১৯৯১-৯২ সালে ইকনমিকালি উইকার সেকশনের জন্য একটা বাড়িও আপনারা করতে পারেননি। এখানে শূন্য লেখা আছে। ইকনমিকালি উইকার সেকশনের জন্য এখানে আপনাদের মন গলে যায়। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমাদের কাট মোশানগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30—3-40 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সভায় মাননীয় পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন দপ্তরের মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আপনি জানেন, আমাদের রাজ্যে কয়েকদিন আগেই পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল। এই পঞ্চায়েত নির্বাচনকে ঘিরে আমরা মানুষের মধ্যে বিপুল উৎসাহ, উদ্দিপনা এবং আগ্রহ লক্ষ্য করেছি। নিঃসন্দেহে এই ব্যাপারটা পঞ্চায়েত ব্যবস্থার প্রতি মানুষের আস্থা সূচিত করে, সমর্থন সূচিত করে। আমাদের রাজ্যে ৩।। হাজারের মতোন পঞ্চায়েত আছে। এতো পঞ্চায়েতের মধ্যে কোথাও কোথাও কিছু ত্রুটি, অনিয়ম থাকতে পারে, নিন্দা বা সমালোচনার প্রকাশ ঘটতে পারে কিন্তু তা সত্বেও সার্বিকভাবে যদি আমরা বিচার করি তাহলে আমরা দেখব যে এর কোনও বিকল্প নেই। আজকে আমাদের রাজ্যের পঞ্চায়েত ব্যবস্থা সারা দেশের দৃষ্টি আকর্ষন করেছে। আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর যে অঙ্গীকার ঘোষনা করেছিলেন সেটা হল ক্ষমতার বিকেন্দ্রীকরন করা হবে পঞ্চায়েত ও পৌরসভার মাধ্যমে। বামফ্রন্ট সরকার বলেছিলেন, এর মাধ্যমে আমরা প্রশাসন চালাব। আজকে সেই অঙ্গীকার সার্থক রূপ লাভ করেছে। আজকে আর রাইটার্স বিল্ডিং-এ বসে ৩০/৪০ জন মন্ত্রী মিলে রাজ্য চালান না, আজকে গ্রামে গ্রামে সরকার গড়ে উঠেছে এবং গ্রামে তারা সরকার চালাচ্ছেন। মানুষের অনেক আশা আকাঙ্খা এই পঞ্চায়েতের মাধ্যমে পূরন করা গিয়েছে ফলে মানুষ আজকে সেখানেই যাচ্ছেন তাদের অভাব অভিযোগ ও দাবির কথা বলতে। পঞ্চায়েতগুলি আজ সাধারন মানুষের সমস্যার সঙ্গে ওতপ্রোতভাবে জড়িয়ে গিয়েছে এবং তাদের সমস্যা অনুধাবন করে পঞ্চায়েত সেই সমস্ত সমস্যার সমাধানের জন্য পরিকল্পনা রচনা করেছেন ও তা রূপায়ণের জন্য সর্বোতভাবে প্রয়াসী হয়েছেন। আজকে এই পঞ্চায়েত যে সরকারের হাতের কত বড় হাতিয়ার তা তামাম গ্রামাঞ্চলের মানুষই জানেন। সেখানে ৭০/৭২ হাজার পঞ্চায়েত প্রতিনিধি দিবারাত্র কাজ করছেন, প্রকৃতপক্ষে হোল টাইমার হয়ে গিয়েছেন। আজকে আর তাদের কাজের কোনও সময় নেই। প্রাকৃতিক দুর্যোগ-খরা, বন্যার সময় আমরা লক্ষ্য করেছি যে কি ততপরতার সাথে পঞ্চায়েতের প্রতিনিধিরা ঝাঁপিয়ে পড়ে সমস্যার মোকাবিলা করছেন। এর নজির সারা ভারতবর্ষে আর খুঁজে পাওয়া যাবে না। কাজেই এই পঞ্চায়েতকে নিয়ে আমাদের অনেক গর্ব করার বিষয় আছে। এখানে প্রথম দিকে পঞ্চায়েতের যে ব্যবস্থা ছিল তাতে আমরা এসব বিষয় চিন্তাই করতে পারতাম না। পঞ্চায়েত তখন আলোচনার কোনও বিষয়ই ছিল না, আজকে পঞ্চায়েত নিয়ে আলোচনা হচ্ছে। কাজ করলেই সমালোচনা হয়, ভুল ভ্রান্তি হয়। আর আগে কোনও কাজ ছিল না, পঞ্চায়েতগুলোর কোন ফাংশান ছিল না। ঠুঁটো জগন্নাথের মতো একটা অস্তিত্ব কোনও রকমে টিকিয়ে রাখা হয়েছিল, নিন্দা বা প্রশংসা কোনওটাই প্রাপ্য ছিল না। আজকে এই পঞ্চায়েত, যে কোনও মানুষ গ্রামাঞ্চলের দিকে যদি দৃষ্টি ফেরান তাহলে দেখতে পাবেন, অসংখ্য নজীর সৃষ্টি হয়েছে, যথেষ্ট সম্পদ সৃষ্টি হয়েছে। আগে গ্রামে কোনও রাস্তা ছিল না, গ্রামে কোনও রোগীর সংকটাপন্ন অবস্থা হলে তাকে হাসপাতালে নিয়ে যাবার মতো রাস্তা ছিল না বা ব্যবস্থা ছিল না। আজকে গ্রামে নুতন নুতন

রাস্তা হয়েছে, নুতন নুতন বাস রুট হয়েছে, আগে পানীয় জলের তীব্র সঙ্কট ছিল, কি তীব্র সমস্যা ছিল খরা প্রবন অঞ্চলে, বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম এই সমস্ত জায়গায় গ্রীষ্মে কাজে কি দারুন জল কষ্ট ছিল, গবাদি পশু পর্যন্ত জলাশয়ে জল পেত না, কারণ জলাশয়ে জল থাকতো না, সেই দুরুহ সমস্যার সমাধান আজকে করা গেছে। সেই সমস্যাকে আমরা ওভার কাম করতে পেরেছি। আজকে বেশ কিছু ট্যাপ ওয়াটার সাপ্লাই প্রজেক্ট রূপায়িত হয়েছে, কিছু কিছু রূপায়ণের কাজ চলছে কোথাও কোথাও এবং রিগ বোর টিউবওয়েল প্রতি গ্রামে গ্রামে হয়েছে। এমন কোনও গ্রাম খুঁজে পাওয়া যাবে না যেখানে রিগ বোর টিউবওয়েল নেই। আপনি জানেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের জেলায় বিশেষ করে মাটির নিচে জলের স্তর অনেক নিচে, সেই জন্য ৩০/৪০ ফুট পর্যন্ত না গেলে জল পাওয়া যায় না। যদিও বা জল পাওয়া যায়, জল এত অল্প যে বালতি ডোবে না। সেই সমস্ত জায়গায় রিং ওয়েল, সেটা করা সম্ভব ছিল না, এত দুর্ভেদ্য পাথুরে অঞ্চল। সেখানে পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে রিগ বোর টিউব ওয়েল করে পানীয় জলের সমস্যার অনেকখানি আজকে সমাধান করা গেছে। আগে গ্রামে কোনও সরকারি কোনও কাজের নিদর্শন খুঁজে পাওয়া যেত না। আজকে প্রায় প্রতি গ্রামে স্কুল বাড়ি নির্মান হয়েছে, কোথাও কমিউনিটি সেন্টার নির্মান হয়েছে, আজকে সরকারি কাজের একটা নিদর্শন খুঁজে পাওয়া যায় এবং যে পঞ্চায়েত আছে, সরকার আছে তার কাজের নিশ্চয়তা আছে বিভিন্ন ক্ষেত্রে সেটা বুঝতে পারা যায়। শুধু তাই নয়, একজন মাননীয় সদস্য বললেন, আমিও বলছি বনসৃজন একটা উল্লেখযোগ্য ভাবে ঘটেছে পঞ্চায়েতের মাধ্যমে। বনসৃজনে একটা উল্লেখযোগ্য কাজ হয়েছে। যে সব অনাবাদী জমিতে কিছু করা সম্ভব হতো না সেখানে সামাজিক বনসৃজনের মাধ্যমে বেশ কিছু জায়গায় বনসৃজন করা সম্ভব হয়েছে এবং সেই সব এলাকার চেহারা অনেকটা পরিবর্তন ঘটানো গেছে, একটা সবুজের চিহ্ন সেখানে সৃষ্টি করা গেছে। এছাড়াও ব্যক্তিগত ভাবে যে সমস্ত মানুষ দারিদ্র সীমার নিচে বাস করেন, যাদের জীবন যাত্রার কোনও গ্যারান্টি ছিল না, সেই সমস্ত হত দরিদ্র পরিবার, তারা যাতে স্বাবলম্বী হয়ে উঠতে পারে তার জন্য যে কয়েকটি কর্মসূচি গ্রহন করা হয়েছিল কেন্দ্রীয় প্রকল্প, রাজ্য প্রকল্প বা যৌথ প্রকল্প, সেই সমস্ত প্রকল্পগুলোর রূপায়ণের মাধ্যমে যেমন আই.আর.ডি.পি. আর.এল.ই.জি.পি., এন.আর.ই.পি. জে.আর.ও.য়াই, সেসরু, পি.ডবলিউ, সি.আর. এই সমস্ত যে প্রকল্প, সেই সমস্ত প্রকল্পের মাধ্যমে আজকে বিভিন্ন ভাবে সেই সমস্ত পশ্চাদপদ মানুষকে স্বনির্ভর করে তোলার জন্য অনেকখানি ভূমিকা পালন করেছে পঞ্চায়েত। এই ক্ষেত্রে আমরা লক্ষ্য করেছি একটা প্রচন্ড অসুবিধা ছিল, প্রতিবন্ধকতা ছিল। যখন ব্যাঙ্কের তরফ থেকে ঋন দেবার কথা সেই প্রকল্পে, কিন্তু ব্যাঙ্ক কর্তৃপক্ষ অনিচ্ছুক ভাবে তাদের দাবি প্রত্যাক্ষান করেছে, তাদের কাছ থেকে অনুকুল সাড়া পাওয়া যায়নি। এই অনুকুল সাড়া পাওয়া গেলে সেই সব পশ্চাদপদ মানুষকে আরও পশ্চাদপদ অবস্থা থেকে সামনে আনা যেত। কিন্তু ব্যাঙ্ক কর্তৃপক্ষ বিভিন্ন জায়গায় তেমন সহযোগিতা করেন নি। সে সঙ্গে আজকে একটা কথা বলতে হচ্ছে, বিশাল পরিমান টাকা সরকারি ভরতুকি বা সাহায্য বহু পরিবারকে দেওয়া হয়েছে ঠিকই, কিন্তু সেবিষয়ে কোনও অ্যাসেসমেন্ট করার মতো কোনও উদ্যোগ গ্রহন করা হয় নি।

[3-40—3-50 p.m.]

আই.আর.ডি.পি. প্রোগ্রামে গরু, লাঙ্গল, বলদ ইত্যাদি কেনার জন্য, ছোটখাট ব্যবসা করার জন্য যেসমস্ত সাহায্য দেওয়া হয়েছে সেসমস্ত সাহায্য প্রকৃত পক্ষে মানুষের কতটা কাজে লেগেছে, মানুষকে কতটা স্বনির্ভর করতে পেরেছে, যুবক-যুবতীদের মধ্যে নিশ্চয়তা সৃষ্টি করতে পেরেছে কিনা, এর কোনও অ্যাসেসমেন্ট আজ পর্যন্ত হয় নি। আমরা বুঝতে পারছি না কোটি কোটি টাকা খরচ হওয়ার পর প্রকৃত উন্নয়ন কতটা হয়েছে, পশ্চাতপদ মানুষরা কতখানি পশ্চাতপদতা কাটিয়ে উঠেছে! এসমস্ত কিছুর একটা মুল্যায়নের দরকার ছিল এবং এখনও এবিষয়ে একটা উদ্যোগ গ্রহনের দরকার আছে। শুধু টাকা দেওয়া এবং টাকা নেওয়ার মধ্যে দিয়ে প্রকৃত উদ্দেশ্য সফল হয় না। যে উদ্দেশ্যে মানুষ টাকা নিল, সে উদ্দেশ্যে কতটা সফল হ'ল, কি হ'লনা। এটা নিশ্চয়ই আমাদের জানা দরকার। জানার ব্যবস্থা করলে বিষয়টা অনেক অর্থবহ হয়ে ওঠে। যে উদ্দেশ্যে আমরা টাকা খরচ করছি সে উদ্দেশ্য যাতে সফল হয় তার জন্যই সেদিকে আমাদের দৃষ্টি রাখার দরকার আছে। যাতে পঞ্চায়েত গুলো এবিষয়ে ভবিষ্যতে আরও সতর্কতা অবলম্বন করতে পারে। যাতে টাকার সদ্ব্যবহার হয়, প্রকল্প গুলো যথাযথ রূপায়িত হয় তার জন্য উদ্যোগি হতে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এই উদ্যোগ গ্রহন করা হলে আমরা নিশ্চয়ই সফলতা পেতে পারি। আমরা ব্যাঙ্কগুলোর কাছ থেকে প্রায়ই শুনতে পাই, 'যে টাকা বিভিন্ন প্রকল্পে দিয়েছি তার বেশিরভাগ টাকাই আদায় হচ্ছে না।' এই কারণে এই সমস্ত প্রকল্পে নতুন করে টাকা দিতে তারা অনিচ্ছা প্রকাশ করছে। এর কতটা সত্য এবং কতটা মিথ্যা, তা আমরা জানি না। তবে এটা আংশিক সত্য, এবিষয়ে আমরা নিশ্চিত। অনেক ক্ষেত্রেই সারা দেশে এটা দেখা যাচ্ছে। কিন্তু আমাদের পশ্চিমবাংলার ক্ষেত্রে ব্যাঙ্কগুলো রাজ্যের বিভিন্ন দাবিকে উপেক্ষা করছে। বিভিন্ন ক্ষেত্রেই ব্যাঙ্কগুলো গড়ি-মসি করছে এবং অজুহাত হিসাবে এই সব খাড়া করছে। যাতে গ্রামের হতদরিদ্র মানুষদের ঋন দিয়ে কোনও ঝুঁকি নিতে না হয়। প্রশাসনিক লেভেলে পঞ্চায়েতকে যুক্ত করে ব্যাঙ্ক কর্তৃপক্ষের সঙ্গে এবিষয়ে আলাপ আলোচনা করার দরকার আছে। এই সমস্ত প্রকল্পে যাতে তাঁরা সহযোগিতার মনোভাব দেখান এবং প্রত্যাশিত ভূমিকা পালন করেন, সেটা দেখতে হবে। পরিশেষে পঞ্চায়েত নির্বাচন নিয়ে আমার কিছু কথা আছে। এ কথা আগেও বলেছি, আবারও বলছি, কারণ এবারে আমাদের কিছু নতুন অভিজ্ঞতা হয়েছে। আমরা দেখলাম কাউন্টিং নিয়ে সকলকেই অমানুষিক যন্ত্রনা ভোগ করতে হয়েছে। শুধু আমাদের বিভিন্ন দলীয় নির্বাচনী কর্মীদেরই নয়, সরকারি পোলিং পার্টির প্রিসাইডিং অফিসার এবং অন্যান্য কর্মচারিদের চূড়ান্ত দুর্ভোগ ভোগ করতে হয়েছে। আগের রাত থেকে আরম্ভ করে, পরের দিন এবং পরের সারা রাত এবং কোথাও কোথাও তার পরের দিন, পরের রাত তাঁদের বিনিদ্র অবস্থায় কাটাতে হয়েছে। এ ছাড়াও অন্যান্য অবাঞ্চিত ঘটনা তো আছে। এই ভাবে পর পর ২/৩ দিন জেগে কাজ করা খুবই পীড়াদায়ক ব্যাপার। কি অসুবিধা হয় যদি আমরা এক একটা পঞ্চায়েত এলাকার ৮/১০ টা পোলিং স্টেশনের সমস্ত ভোটপত্র একটা জায়গায় নিয়ে গিয়ে কাউন্টিং-এর ব্যবস্থা করি? প্রত্যেক পঞ্চায়েতে নিশ্চয়ই একটা করে হাই স্কুল আছে, অর্থাত সেক্টর অফিস আছে, সেখানে

পুলিশ থাকতে পারে, সেখানে নিরাপত্তার ব্যবস্থা করা যেতে পারে এবং সেখানে দিনেরবেলা কাউন্টিং করা যেতে পারে। আমার মনে হয় তা করতে কারও কোনও অসুবিধা হবার কথা নয়। সুষ্ঠুভাবে সমস্ত কাজটা হতে পারে। এই প্রস্তাব রেখে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বাজেট বরাদ্দ মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এবং গ্রামীন উন্নয়নমন্ত্রী পেশ করেছেন সেই বাজেট বরাদ্দের আমি বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে কাট্‌-মোশনগুলি এসেছে সেগুলিকে আমি সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আমি প্রথমেই সুভাষবাবু যেখান থেকে শেষ করেছেন আমি সেখান থেকেই শুরু করছি। আমি দাবি করব, পঞ্চায়েতের যখন অ্যামেন্ডমেন্ট বিল নিয়ে এই সভায় আলোচনা করেছি তখন মাননীয় মন্ত্রিমহাশয়ের নিশ্চয়ই স্মরনে আছে যে আমাদের অন্যতম দাবি ছিল ভোট গননা যেখানে ভোট নেওয়া হচ্ছে সেখানে যেন না হয়, অন্য কোনও জায়গায় হয়। এস.ডি.ও. অফিসে, কিম্বা কেন্দ্রীয় কোনও জায়গায় নিয়ে গিয়ে ভোট গণনা করা হয় তার ব্যবস্থা করার জন্য বলেছিলাম। বিশেষ করে এক-তৃতীয়াংশ মহিলা যেখানে অংশ গ্রহন করেছে এবং তারমধ্যে তফসিলি জাতি এবং উপজাতিরা আছে তাদের পক্ষে বা তাদের প্রতিনিধিদের পক্ষে এইভাবে সারা রাত জেগে, দুই রাত, দুই দিন জেগে ভোট গণনায় অংশ গ্রহন করা একেবারেই অসম্ভব। আপনার কাছে নিশ্চয়ই খবর আছে, বহু সরকারি কর্মচারী আপনি জানেন ভোট কেন্দ্রে কি হয় এরকম দাবি, প্রতি দাবি হতে হতে এমন একটা উত্তেজনা বহু কেন্দ্রে সৃষ্টি হয় যেখানে সরকারি কর্মচারিরা নিজেদের অসহায় বলে মনে করে। সেখানে পুলিশ থাকে না। দুইজন লাঠিধারী হোমগার্ড থাকে। তারা প্রোটেকশন দিতে পারে না। আমরা দেখেছি, অনেক জায়গায় সরকারি কর্মচারিরা একরাত, দুইরাত জেগে শেষকালে তাদের হাত থরথর করে কাঁপে। ভোট গণনার সময়ে কোনও বাক্‌সের কার ভোট ভুল করে আর একজনকে দিচ্ছে আবার আর একজনের ভোট অন্য জনকে দিয়ে গুনছে এইরকম ধরনের ঘটনা ঘটছে। এটা দলবাজির কিছু ব্যাপার নয়, এই অভিজ্ঞতা সবারই আছে। একটু আগে সুভাষবাবু ও এই কথা বললেন। এই যে অসুবিধা যারা প্রার্থী কিম্বা তাদের প্রতিনিধিদের বা সরকারি কর্মচারিদের যারা ভোট গণনা করতে যাচ্ছেন তাদের দুর্ভোগ পোয়াতে যাতে না হয় তারজন্য আগামীবার অন্য কোনও জায়গায় নিয়ে গিয়ে করা যায় কিনা আমার এই সাজেশন আপনি মেনে নেবেন। দ্বিতীয়ত, এক-তৃতীয়াংশ মহিলা এবং জনসংখ্যার অনুপাতে শিডিউল কাস্ট্‌স এবং শিডিউল ট্রাইবদের প্রতিনিধিত্বের যে ব্যবস্থা এই পঞ্চায়েত নির্বাচনে এসেছেন আপনারা সকলেই জানেন এই ব্যবস্থাটা পশ্চিমবঙ্গ সরকারের নয়, এই ব্যবস্থা ৭৩ তম সংবিধান সংশোধনের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের সৃষ্টি এবং এটা অনেক আগেই প্রয়াত রাজীব গান্ধী আনতে চেয়েছিলেন এবং তাতে কয়েকটি ব্যবস্থা ছিল যে ব্যবস্থার সঙ্গে আপনারা একমত হননি, যেমন ইলেকশন কমিশন ইত্যাদি। সেই সময়ে সেই বিল সম্ভবত ৬৪ তম সংবিধান সংশোধন বিল রাজ্যসভায় সেটা আটকে দিয়েছিলেন, তানাহলে অনেক আগেই ব্যবস্থাটা কার্যকর হতে পারত। পরবর্তীকালে পি.ভি.নরসিমা রাও যখন প্রধানমন্ত্রী হলেন তখন আপনাদের যেগুলি আপত্তি

ছিল সেগুলির কিছু সংশোধন করে ৭৩ তম সংবিধান সংশোধন অ্যামেন্ডমেন্ট বিল আনলেন এবং পার্শ করালেন তারপরে মহিলা এবং তফসিলি জাতি ও উপজাতিদের সংরক্ষনের যে ব্যবস্থা সেটা কার্যকর হল। সেইজন্য কেন্দ্রীয় সরকারের কাছে আজকে এই বাজেট আলোচনার মাধ্যমে আমাদের ধন্যবাদ দিতে চাচ্ছি যে এই সুযোগ কেন্দ্রীয় সরকার করে দিয়েছেন। শুধু পশ্চিমবাংলার ক্ষেত্রে নয়, অন্যান্য রাজ্যগুলিতেও যখন পঞ্চায়েত নির্বাচন হবে তখন এইরকম ব্যবস্থা অন্যান্য রাজ্যগুলিকেও গ্রহন করতে হবে। আপনি জানেন, পাঞ্জাবে হয়েছে, কর্নাটকে হতে চলেছে, মহারাষ্ট্রতে হয়েছে। সুতরাং এগুলি যে একমাত্র পশ্চিমবাংলায় হচ্ছে, অন্য কোথাও হচ্ছে না তা নয়, অন্য রাজ্যগুলিতেও হচ্ছে এবং আগামীদিনে হবে এ বিষয়ে কোনও সন্দেহ নেই।

[3-50—4-00 p.m.]

যাই হোক, আমরা যে জিনিসটা আজকে আপনার নজরে আনতে চাইছি সেটা হচ্ছে যে কিছু দিন আগে আপনাদের অনুরোধে শ্রী নির্মল মুখার্জি এবং শ্রী বন্দ্যোপাধ্যায় যিনি এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কে ছিলেন তাঁকে আপনারা পঞ্চায়েতের কাজ সম্পর্কে রিপোর্ট দিতে বলেছিলেন সেই রিপোর্টটি আমার দেখার সুযোগ হয়েছে, সেই রিপোর্টে আপনাদের পঞ্চায়েত এবং পঞ্চায়েতের সঙ্গে অঙ্গাঙ্গীভাবে জড়িত যে ভূমি সংস্কারের কথা আপনারা বলেন সেই ব্যবস্থার মধ্যে একটা কঠোর দৃষ্টিভঙ্গি নিয়ে সমালোচনা সেই রিপোর্টে করা হয়েছে। সেই রিপোর্ট এখনও জনসাধারনের মধ্যে বিলি করা হয় নি তা জানিনা, কোনও কারণে হয়ত আপনাদের সমালোচনা কঠোরভাবে করা হয়েছে সেজন্য জনসাধারণ এবং বিধায়কদের কাছে বিলি করা হয় নি। আমার দাবি মাননীয় নির্মল বাবু এবং শ্রী বন্দ্যোপাধ্যায় মহাশয়ের রিপোর্ট অবিলম্বে সদস্যদের কাছে বিলি করার ব্যবস্থা করবেন। তার থেকেই বোঝা যাবে আজকে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত কোথায় সে দাঁড়িয়েছে। এই যে আই.আর.ডি.পি. জওহর রোজগার যোজনা এগুলি কাদের সৃষ্টি? জওহর রোজগার যোজনার আগে আই.আর.ডি.পি. এন.আর.ই.পি. আর.এল.ই.জি.পি. এগুলি তো কেন্দ্রীয় সরকারের সৃষ্টি। আপনারা জানেন একে একে টাকা আসছে ইন্দিরা আবাসন প্রকল্প, এখানে আপনি তো গড় গড় করে অনেক স্কীমের কথা বললেন, সমস্ত স্কীমেই অধিকাংশ টাকা কেন্দ্রীয় সরকারের। আই.আর.ডি.পি.র যে অনুদান দেওয়া হয় তার শতকরা ৫০ ভাগ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসে, জওহর রোজগার যোজনার ৮০ ভাগ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসে ....

(এ ভয়েস ঃ ও তো জনগণের টাকা।)

সমস্ত টাকাইতো জনগনের কেন্দ্রীয় সরকারের, রাজ্য সরকারের সমস্ত টাকাই তো জনগনের। এটা তো সবাই জানেন। যে জওহর রোজগার যোজনার ৮০ ভাগ কেন্দ্রীয় সরকার এবং ২০ পারসেন্ট রাজ্য সরকারের দেওয়ার কথা সেটা দেওয়া হয় না। শতকরা ৮০ ভাগ টাকা যেটা কেন্দ্রীয় সরকার জওহর রোজগার যোজনায় দেন সেই টাকা যে

সময়ে আসে সেই সময়ে বিলি হয় না। আমি আজকে প্রস্তুত নই, না হলে পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দিতাম। আমার নির্বাচন কেন্দ্র কাঁথিতে ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২ সালে যে টাকা দেবার কথা টাকা দেবার আগে পরিকল্পনা করা হয়- বছর শেষ হল, কত টাকা এল, তার শতকরা ৩০ ভাগ টাকাও গ্রাম পঞ্চায়েত পেল না। টাকা গুলি হয়ত কর্মচারিদের বেতন অথবা অন্য কোনও খাতে রাজ্য সরকার খরচ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ করব জওহর যোজনার টাকা যেটা গ্রাম বাংলার মানুষের উন্নতির জন্য দেওয়া হয়েছে সেই টাকা সরকারি কর্মচারিদের বেতনের জন্য খরচ করছেন? ২০ ভাগ টাকা দিয়ে দেবার কথা। সেটা যাতে সত্যিকার উন্নতি করা যায় সেটার দিকে একটু লক্ষ্য দেবেন। গ্রাম পঞ্চায়েতের কথা তুলেছেন, আমার সময় অভাব নাহলে উদাহরণ দিতে পারি। একটা জিনিস দেখতে পাচ্ছি যে আপনারা সমস্ত দায় দায়িত্ব গ্রাম পঞ্চায়েতকে দিতে চেয়েছেন, খুব ভাল কথা ইলেকট্রিক লাইন পাহারা দেবে গ্রাম পঞ্চায়েত, সেচের জল ডিস্ট্রিবিউশন এবং তার ঝগড়া ঝাঁটি মেটাবার দায়িত্ব রাস্তা, টিউবওয়েল, ট্যাক্স আদায় সমস্ত দায়িত্ব দিয়েছেন কিন্তু তাদের কাজ করার জন্য কি সাহায্য করছেন? একজন সেক্রেটারি দিয়েছেন, তিনি আবার সরকারি কর্মচারী হিসাবে স্বীকৃত নন। আর দিয়েছেন জব অ্যাসিসটেন্ট। আর কিছু ৬০/৭০ বছরের বুড়ো, চৌকিদার, দফাদার যারা মারা গেলে তাদের জায়গায় রিপ্লেসমেন্ট এর ব্যবস্থাও পশ্চিমবঙ্গ সরকার করতে পারেন নি। তারপর সেক্রেটারির কথা সেও আবার এক এক সেক্রেটারিকে ২/৩টি গ্রাম পঞ্চায়েতের কাজ করতে হয়। আমি জানি একজন একটি গ্রাম পঞ্চায়েতে ২দিন, আর একটি গ্রাম পঞ্চায়েতে একদিন কাজ করেন। এই যে পদ গুলি খালি রয়েছে এগুলি কবে ভর্তি করা হবে মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি? এইরকম যেখানে অবস্থা সেখানে গ্রাম পঞ্চায়েতগুলোকে দায়িত্ব অর্পন করা হচ্ছে। সেক্ষেত্রে তারা কিভাবে দায়িত্ব পালন করবেন সেটা ভেবে দেখতে হবে। আজকে তাদের কর্মচারী দিন, ক্লাশ ফোর স্টাফ দিন যাতে তাদের উপর ন্যস্ত দায়িত্ব তারা পালন করতে পারেন। আপনি চিন্তা-ভাবনা করছেন কি করে গ্রাম পঞ্চায়েতগুলোকে স্বনিভর করা যায়। নিশ্চয়ই এটা হওয়া দরকার। কিন্তু এটা কঠিন কাজ, কারণ ট্যাক্স আদায় করতে গিয়ে গ্রাম পঞ্চায়েতগুলো সাধারণভাবে অনীহা প্রকাশ করবে রাজনৈতিক কারণে। সেখানে গ্রাম পঞ্চায়েতের প্রধান, তিনি কি কোনও পার্টির লোক হোন না কেন, যদি গ্রামের কাউকে বলেন তোমার এত জমি আছে, বড় বাড়ি আছে; তোমাকে ২ টাকার জায়গায় ২০০ টাকা ট্যাক্স দিতে হবে, তাহলে নিশ্চয়ই বিক্ষোভ হবে। ট্যাক্স বাড়া উচিত, কারণ গ্রামে এমন অনেক বাড়ি আছে যেগুলোর কোনও ট্যাক্স ধার্য করা হয়নি। এই ট্যাক্স কিভাবে ধার্য করা হয় সেটা নিশ্চয়ই জানেন। ল্যান্ড রিফর্মসের একটা পুরানো রুলস আছে যাতে বলা আছে এই পরিমান জমি হলে পঞ্চায়েত ট্যাক্স এত হবে। এই আইনের কোনও পরিবর্তন হয়নি। সেজন্য গ্রাম পঞ্চায়েতের কোনওটাতে ২ হাজার, কোনওটাতে ৫ হাজার টাকার ট্যাক্স আদায় হয়। আমার এলাকার একটি ভাল পঞ্চায়েত, সেখানেও দেখেছি ৮-১০ হাজারের বেশি ট্যাক্স আদায় হয় না। আর এই ট্যাক্স আদায় করেন একজন ট্যাক্স আদায়কারি এবং সেখানে সেক্রেটারি ও জব অ্যাসিস্টেন্ট ছাড়া তার বেতন ৬০ টাকা। তিনি যত টাকার ট্যাক্স আদায় করবেন তার ১০ পারসেন্ট হিসাবে একটা সর্বোচ্চ কমিশন

পাবার অধিকার আছে তার। এছাড়া আর কোনও ইনসেন্টিভ নেই তার। কাজেই ঐ ৬০ টাকা বেতনে ঐ ট্যাক্স আদায়কারি কতটা ট্যাক্স সংগ্রহে উৎসাহিত হন সে বিষয়ে আমার সন্দেহ আছে। কাজেই এই অবস্থায় যদি পরিবর্তন করতে না পারেন, যদি ট্যাক্স আদায় করবার জন্য একটা সুদৃঢ় কাঠামো গড়ে তুলতে না পারেন তাহলে ডিফিকাল্ট, কারণ এক্ষেত্রে রাজনীতির একটা ব্যাপার আছে। কোনও প্রধানই চাইবেন না ট্যাক্স আদায় করতে গিয়ে পপুলারিটি হারাতে। কাজেই ট্যাক্স আদায়টা কিভাবে করবেন একটু ভাবনা-চিন্তা করে দেখুন। আজকে বহু রিক্সা আছে যেগুলো গ্রাম পঞ্চায়েত এলাকায় চলে, কিন্তু প্যাডলার লাইসেন্স দেবার জন্য কোনওরকমে ট্যাক্স আদায় করবার ক্ষমতা গ্রাম পঞ্চায়েতের নেই। আমি দেখেছি, এমন অনেক গ্রাম পঞ্চায়েত আছে যেগুলো মিউনিসিপ্যালিটির লাগোয়া, কিন্তু সেই মিউনিসিপ্যালিটিগুলি রিক্সাগুলোকে তাদের এলাকায় ঢুকতে দেয় না। কিন্তু সাধারণভাবে রিক্সাগুলি মিউনিসিপাল এলাকার মধ্যে না ঢুকতে পারলে তাদের ব্যবসা হয় না। যদিও রিক্সার মালিক গ্রামপঞ্চায়েতের লোক, কিন্তু গ্রাম পঞ্চায়েতের কোনও অধিকার নেই তার কাছ থেকে ট্যাক্স আদায় করবার। এইসব অসুবিধা কিভাবে ওভার-কাম করা যায় ভেবে দেখবেন।

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি এখানে আরও দুই-চারটি কথা বলতে চাই। আমরা দেখেছি, গত ৩০শে মে নির্বাচনের পর ৩,৩০০ গ্রাম পঞ্চায়েতের মধ্যে প্রায় ৮০০ গ্রামে পঞ্চায়েতে সমান সমান অবস্থা, যে কোনও দল দুই-একজন মেম্বারকে এদিক-ওদিক করাতে পারলে তাদের প্রধান, উপপ্রধান হতে পারেন সেখানে। গ্রাম পঞ্চায়েতে আজকে এই প্রচেষ্টা সাংঘাতিকভাবে চলছে। পঞ্চায়েত নির্বাচনের পর এখনও পর্যন্ত প্রধান এবং উপপ্রধানরা ইলেকটেড হননি এবং আমি যতদূর জানি, জুলাই মাসের শেষ পর্যন্তও গ্রাম পঞ্চায়েত লেভেলে প্রধান এবং উপপ্রধানদের নির্বাচন হবে না। তারপর আবার রয়েছে পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের ব্যাপার। কাজেই এই সময়ের মধ্যে এটাই হবে দশ বিশ হাজার টাকা দিয়ে দিচ্ছি, আমাদের দিকে চলে আসুন। সেজন্য এইভাবে সদস্য কেনার কাজে হর্স ট্রেডিং ব্যবসা যা চলছে এটা বন্ধ করবার জন্য দল বিরোধী আইনকে পঞ্চায়েতের ক্ষেত্রে প্রয়োগ করুন, তা না হলে এই হর্স ট্রেডিং বন্ধ করতে পারবেন না।

[4-00—4-10 p.m.]

যেহেতু সরকারি দলে আছেন সেহেতু আপনি যেখানে ৫০ হাজার টাকা অফার করতে পারছেন, সেখানে আমি ৫০ টাকা অফার করতে পারছিনা। এটাই স্বাভাবিক, এটাই বাস্তব অবস্থা। আমরা দেখেছি যে আপনাদের লোকেরা যেখানে অসুবিধা জনক অবস্থার মধ্যে আছে সেখানে হয় আমাদের লোককে টাকা দিয়ে কিনছেন, না হয় কংগ্রেসের ভোটারদের বাড়ি জ্বালিয়ে দিচ্ছেন। কাজেই পঞ্চায়েতকে যদি সত্যি গনতন্ত্রীকরন করতে হয়ে তাহলে দল বিরোধী আইন পঞ্চায়েতের ক্ষেত্রে করতে হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি এবং বিরোধী দলের আনীত কাট মোশনের বিরোধিতা করছি। বিরোধী দলের সদস্যরা যে কথা বললেন, আমি তাদের বিনয়ের সঙ্গে একটি কথা বলব যে ভারতবর্ষের আর কোনও রাজ্যে এই রকম পঞ্চায়েত ব্যবস্থা আছে? আজকে ৪০।৪৫ বছর পরে যে রাজ্যে পরপর ৪বার পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল, ভারতবর্ষের আর কোন রাজ্য আছে যেখানে গনতান্ত্রিক ব্যবস্থা এই রকম ভাবে সম্প্রসারিত হয়েছে? ৪৪ বছর পরে এদের মনে পড়েছে এবং আমেথিতে পঞ্চায়েত রাজ করবেন বলে সভা ডেকেছিলেন। সেখানে কংগ্রেসিরা ঝড়ে দেওয়াল চাপা পড়ে গেছে। সারা ভারতবর্ষে আর কোন রাজ্য আছে যেখানে তৃনমূল পর্যন্ত মানুষের হাতে ক্ষমতা তুলে দেওয়া হয়েছে? কিছু কিছু ত্রুটি আছে। একটা বৃহৎ ব্যবস্থা করতে গেলে কিছু ত্রুটি থাকে। ৭১ হাজার গ্রামপঞ্চয়েত সিটে নির্বাচন হয়েছে। পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদে লক্ষাধিক আসনে নির্বাচন হয়েছে। সেখানে কিছু গোলমাল হতে পারে। কি হয়েছে, না হয়েছে, আমি তার মধ্যে যাচ্ছি না। আমাদের দেশে এই যে গনতান্ত্রিক ব্যবস্থা, তৃনমূল পর্যন্ত মানুষের হাতে ক্ষমতাকে বিকেন্দ্রীকরন করা, এটা এই রাজ্য ছাড়া আর কোথায় হয়েছে সেটা দেখাতে পারবেন? আপনাদের যদি জানা থাকে তাহলে সেই রাজ্যের নামটা একটু বলবেন? এখানে বলা হয়েছে যে রাজীব গান্ধী এটা করেছিল, এটা কেন্দ্রীয় সরকারের টাকায় হয়েছে। কেন্দ্রীয় সরকারের টাকা কি ভগবান উপর থেকে ফেলে দিয়েছে? রাজ্যের অধিবাসি যারা, আমরা কি বন্যার জলে ভেসে এসেছি, না পর্বত থেকে আমাদের মুনিঋষিরা ফেলে দিয়েছে? একটা নির্বাচিত সরকার, মানুষের অধিকার আছে কেন্দ্রের কাছ থেকে টাকা পাবার কিন্তু সেটাও তারা দেননা। আমি শুধু দুটো কথা বলতে চাই। আজকে কোন রাজ্য আছে যেখানে তিনের এক অংশ মহিলা যারা উপজাতি, তফসিলি জাতি, যারা অবহেলিত, শোষিত, তাদের হাতে ক্ষমতা দেওয়া হচ্ছে? দেশ স্বাধীন হবার পরে কোন রাজ্যে আইন করে পঞ্চায়েতে তিনের এক অংশ মহিলার হাতে ক্ষমতা তুলে দেওয়া হয়েছে? আজকে গৃহবধু নির্যাতিত হচ্ছে, অত্যাচারিত হচ্ছে। যে গৃহবধুদের আপনারা ৪৪ বছর ধরে অভিশাপের মতো রান্না ঘরে আবদ্ধ করে রেখেছিলেন, আজকে আইনের মাধ্যমে তারা পঞ্চায়েতের সদস্য হয়ে এখানে আসছেন। আজকে সমাজ ব্যবস্থার পরিবর্তনে তারা অংশ নেবেন। এটা কি কম কথা। এই ব্যবস্থা আর কোথায় আছে? কথায় আছে 'মা জাগলে ছেলেও জাগে। ৪৪ বছর ধরে আপনারা একে রূপ দেননি। পশ্চিমবঙ্গ সরকার তাকে বাস্তবে রূপ দিয়েছে। একটা বিশাল কাজ করতে গেলে কিছু ত্রুটি থাকতে পারে। মাননীয় সদস্য অতীশ সিন্‌হা, তিনি ভাল বক্তৃতা করেন। কিন্তু আজকে তিনি যে সব কথা বলেছেন, তার সব বক্তৃতাটা আজকে মাঠেমারা গেল। কারণ ওনার বলবার কিছু নেই, কি বলবেন উনি? আজকে বুঝুন, গ্রামের মানুষ বসে গ্রাম উন্নয়নের পরিকল্পনা করে। কোথায় পাবেন এই ব্যবস্থা? আজকে গ্রামের মানুষকে আসতে হয় না ডি.এম.-এর কাছে, মহকুমা শাসকের কাছে বা রাইটার্স বিল্ডিং-এ যে ইহা দেন উহা দেন বলে। আজকে গ্রামে উন্নয়ন স্কুল বাড়ি তৈরি করা থেকে শুরু করে সমস্ত কিছু

গ্রামের লোকেরা বসে করে। আজকে এটা বুঝতে হবে যে তারা প্রকল্প গুলি রচনা করছে এবং সেটা রূপায়ণ করছে। এই ভাবে এখানে ক্ষমতার বিকেন্দ্রীকরন করা হয়েছে। এই পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে কি ত্রুটি আছে সেটা আপনাদের বলা উচিত। কোথায় দু-একটা সন্ত্রাস হলো, উহা হইয়াছে, ইহা হইয়াছে, ওখানে ২ জন মারা গেছে এই সব বলবেন? আপনারা ভালটা বলুন, আপনাদের ভাল ব্যবস্থাটা তো বলা দরকার। মানুষের কাছে এটা নিয়ে যেতে হবে। সাধারন মানুষ আজকে সমস্ত উন্নয়ন মূলক কাজের সঙ্গে যুক্ত। একজন গ্রামের মানুষ জানে, আপনারা অনেক দিন রাজত্ব করেছেন, আপনাদের ইউনিয়ান বোর্ড দেখেছি। সব কিছু দেখেছি, কিন্তু কিছু ছিল না। এখন আর মানুষকে কিছু বলতে হবে না, মানুষ এখন সমস্ত বুঝতে পেরেছে। প্রতিটি কাজের জন্য আজকে মানুষকে মন্ত্রীর কাছে আসতে হয় না, এম.এল.এ, এম.পি-র কাছে মানুষকে ছুটে যেতে হয় না। মানুষ নিজেদের ক্ষমতা নিজেরাই প্রয়োগ করছে। এটাই হলো বড় কথা। সাধারন মানুষকে সামনের সারিতে এনে সমস্ত কাজের সঙ্গে যুক্ত করা এটাই তো বড় কথা। স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে দেখুন সারা দেশের মধ্যে পশ্চিমবাংলার স্থান অনেক উপরে। এটা কি করে সম্ভব হয়েছে? পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে এটা করা সম্ভব হয়েছে। আজকে ভূমিসংস্কার করা হয়েছে পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে। এবং এই ভূমিসংস্কারের মাধ্যমে খাদ্য উৎপাদনের বৃদ্ধি ঘটেছে। ভারত সরকারের যে সমীক্ষা বেরিয়েছে তাতে যেটা আপনারা দেখেছেন সেটা তো বললেন না? ১৯৭৬-৭৭ সালে খাদ্য উৎপাদন হয়েছিল পশ্চিমবাংলায় ৭০ লক্ষ মেট্রিক টন। ১৯৯১-৯২ সালে আমাদের এখানে খাদ্য উৎপাদন হয়েছে ১২৮ লক্ষ মেট্রিক টন। খাদ্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলা প্রথম স্থান অধিকার করেছে, হরিয়ানা দ্বিতীয়। পশ্চিমবাংলা করেছে ৩৪ শতাংশ সেখানে হরিয়ানা করেছে ২৫ শতাংশ। এটা কি এমনি এমনি হয়ে গেল? এই গুলি আপনারা বলবেন না? পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে এটা হয়েছে এটা বলবেন না? কৃষিতে ব্যাপক উন্নতি হয়েছে, ভূমিসংস্কারে উন্নতি ঘটানো হয়েছে, গ্রামাঞ্চলে সবুজ বিপ্লব ঘটে গিয়েছে, এই গুলি কোনও কাজ নয়? আমি আপনাদের বিনীত ভাবে বলতে চাই যে ভাল কাজ করতে গিয়ে ত্রুটি হবে না এই কথা বলার উপায় নেই, একটা বৃহৎ ব্যবস্থায় ত্রুটি হবে না এই কথা বলা যাবে না। এতো বড় একটা নির্বাচন হলো, ১ লক্ষ আসনের মতো নির্বাচন হয়েছে, তার মধ্যে কোথাও ত্রুটি হয় নি এই কথা ঠিক হবে না। কিন্তু সর্ব বৃহৎ পরিকল্পনার সাফল্যটা মানুষের চোখে পড়ে। আমি একটা কথা বলতে চাই পঞ্চায়েত ব্যবস্থা মানুষের কাছে এমন রূপ নিয়ে দেখা দিয়েছে তাতে গ্রামের মানুষ পঞ্চায়েত ব্যবস্থা ছাড়া আর কিছু ভাবতে পারে না। সমস্ত কিছু উন্নয়ন মূলক পরিকল্পনা পঞ্চায়েত ব্যবস্থাপনায় চলছে। এটাই তো আজকে বড় সাফল্য সাধারন মানুষের মধ্যে সমস্ত ক্ষমতা তুলে দেওয়া হয়েছে। আজকে নিরক্ষরতা দূরীকরনের ক্ষেত্রে পঞ্চায়েতের বিরাট ভূমিকা। আমি মেদিনীপুর জেলার কথা বলতে পারি, মেদিনীপুর জেলায় নিরক্ষরতা দূরীকরনের ক্ষেত্রে যে সাফল্য তা এই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমেই রূপায়িত হয়েছে। এই ব্যবস্থাটা ভারতবর্ষের কোনও রাজ্যে হয় নি। পঞ্চায়েত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উৎথাপন করেছেন তাকে আমি সমর্থন করছি এই জন্য যে আজকে পঞ্চায়েতকে গ্রামের মানুষ

আশীর্বাদ বলে ধরে নিয়েছে। গ্রামের মানুষ কাজের মাধ্যমে পঞ্চায়েতের সঙ্গে জড়িয়ে গিয়েছে। সেই জন্য গ্রামের মানুষ বারে বারে পঞ্চায়েত ক্ষমতায় বামফ্রন্টের দলকে বসিয়েছে। এটা আপনারা বোঝেন না? এই কথা বলে ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10—4-20 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় পঞ্চায়েত এবং গ্রামীন উন্নয়ন দপ্তরের উপরে তাঁর যে বরাদ্দ পেশ করেছেন আমি সেই বাজেট বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের দলের যে কাট মোশনগুলো আছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখব। সরকার পক্ষের সব সদস্যরা পশ্চিমবাংলার পঞ্চায়েতের উন্নয়নের কথা বলেছেন এবং গ্রামের মানুষ পঞ্চায়েতের মাধ্যমে গরিব মানুষদের হাতে কি ভাবে ক্ষমতা তুলে দিয়েছেন, এইসব সাফল্যের কথা বললেন। ১৬ বছর পূর্তি উপলক্ষ্যে মাননীয় মুখ্যমন্ত্রী দাবি করেছেন তাঁর রাজত্বে সবচেয়ে বড় সাফল্য পঞ্চায়েত এবং ভূমি-সংস্কারের কাজ যা হয়েছে। আমি আমার কথা দিয়ে বলব না। ওঁদেরই সরকার গত বছর একটা কমিটি নিয়োগ করেছিল পঞ্চায়েতের কাজকর্ম কি রকম হয়েছে তা নির্ণয় করার জন্য। দু'জনকে, শ্রী নির্মল মুখার্জি, প্রাক্তন ক্যাবিনেট সচিব, আই.সি.এস. এবং শ্রী দেবপ্রসাদ ব্যানার্জি, গ্রামোন্নয়ন দপ্তরের প্রাক্তন সচিব, নিয়োগ করেছিলেন। সেই কমিটি 'নিউ হরিজন ফর ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত' তাঁদের ৮০ পৃষ্ঠার যে রিপোর্ট সরকারের কাছে দিয়েছেন, সেই রিপোর্টে তাঁরা যেটা বলেছেন তা মাননীয় মন্ত্রী মহাশয় জনসমক্ষে পেশ করবেন কিনা জানিনা। তাঁরা বলেছেন, যে রিমার্ক তাঁরা করেছেন তা হচ্ছে 'ওয়েল-টু-ডু-ভেস্টেড ক্লাস', মধ্যবিত্ত যারা তাদের হাতে ক্ষমতা কব্জাভুক্ত হয়েছে। গরিব মানুষের হাতে ক্ষমতা যায় নি। আমি একটু কোট করছি- "Well-to-do rural middle class remain in firm control of Panchayats and has become impermeable layer, preventing percolation of power to lower levels" এটা তারা বলেছেন। খুব যুক্তি-সঙ্গত কারনেই তাঁরা বলেছেন, পঞ্চায়েতগুলোকে সমীক্ষা করে যা দেখেছেন তাই-ই বলেছেন। পঞ্চায়েতগুলো ৮০'র দশক থেকে যেভাবে চলছে-'৭৮ সালে যে ভাবে উৎসাহ ও উদ্দীপনার সাথে শুরু হয়েছিল এখন তাদের ভাবটা এই রকম যে ভূমিহীনদের মধ্যে বন্টন করা, এগুলো শেষ হয়ে গেছে। তার প্রমান স্বরূপ আমি একটা হিসাব দিচ্ছি। ৩১-১২-৮১ সালে কৃষিযোগ্য খাস জমির পরিমান ছিল ১২ লক্ষ ৪৯ হাজার একরের মত। '৮১ সালের ডিসেম্বর পর্যন্ত ৭ লক্ষ ১৬ হাজার একর সামথিং যা বিলিযোগ্য জমি ছিল তারমধ্যে ৩ লক্ষ ৫১ হাজার একর জমি '৮১-'৯২ সাল, এই ১১ বছরে পঞ্চায়েতের মাধ্যমে ৯৮ হাজার একর জমি মাত্র বিলি করেছে। যদি এই হারে বিলি করা হয়, তাহলে সরকারের হাতে যে জমি আছে তা বিলি করতে ৩০ বছর লেগে যাবে। কি করে ভূমি সংস্কারের কাজ করেছেন গরিব মানুষের স্বার্থে এটা নিরন্তর বলছেন। পঞ্চায়েতগুলোর ৬৯ হাজার একর খাস জমির কোনও হিসাব পাওয়া যায়নি, অর্থাৎ লোপাট হয়ে গেছে। কৃষিযোগ্য

খাস জমি ৩ লক্ষ ৩৮ হাজার একর বলেছেন। এক একর জমিতে বার্ষিক গড় হিসাবে যদি এক হাজার টাকা আয় হয় তাহলে এই পরিমান জমিতে বার্ষিক ৩৪ কোটি টাকা আয় হতে পারে। তাহলে ভেবে দেখুন, তাঁরা বলেছেন, যে আয় তা একটা ভেস্টেড ক্লাসের সঙ্গে আঁতাতের ফলে বে-আইনি ভাবে আত্মসাৎ হয়েছে। এই পঞ্চায়েত সম্পর্কে তারা রিমার্ক করেছেন, এটা একটা মারাত্মক ব্যাপার। সেখানে কৃষিযোগ্য খাস জমি এবং অকৃষিযোগ্য খাস জমির পমিান ৫.৭০ হাজার হেক্টর। সেখানে ভূমি সংস্কার আইন পাশ হওয়া সত্ত্বেও এক ছটাক জমিও অধীনে আসেনি। এই যে ১২ লক্ষ একর খাস জমি উদ্ধার করেছে তারমধ্যে ১০লক্ষ একর জমি যুক্তফ্রন্ট সরকারের আমলে অর্থাৎ ১৯৬৭-৬৯ সালে এই ২২ মাসের শাসনে উদ্ধার করা হয়েছিল। অর্থাৎ বর্তমানের লেফট্ ফ্রন্ট গভর্নমেন্ট মাত্র ২লক্ষ একর জমি উদ্ধার হয়েছে। সুতরাং এই হচ্ছে সরকারের কৃতিত্ব। সেখানে পাট্টাদার এবং বর্গাদারদের মধ্যে মাত্র ২০লক্ষ বর্গাদারকে এই ১১বছরের শাসনে ১৪লক্ষ একর জমি নথিভুক্ত করা হয়েছে। আরো ৫লক্ষ বর্গাদারদের নথিভুক্ত বাকী আছে। এরা এখনও প্রতিষ্ঠানিকভাবে নথিভুক্ত হয়নি। সেখানে মহাজন এবং সুদখোরদের হাতে বহু বর্গাদার রয়েছে। তারা ১৯৮০সাল থেকে এই মহাজনদের এবং সুদখোরদের স্বীকার হচ্ছে পাট্টাদার এবং ভাগচাষিরা। গ্রামোন্নয়নের ক্ষেত্রে তিনি বলেছেন যে টোটাল যে কাজকর্ম এবং তাতে বনসৃজনের ক্ষেত্রে জওহর রোজগার যোজনা খাতে যে অর্থ বরাদ্দ করা হয় তার উপরেই পুরোটা নির্ভরশীল। অর্থাৎ গোটা পঞ্চায়েতের কাজটাই জহর রোজগার যোজনার অর্থে হয়ে থাকে। কোনও সময়ে যদি জহর রোজগার যোজনার অর্থ বন্ধ হয়ে যায় তাহলে পঞ্চায়েতের কাজকর্মই বন্ধ হয়ে যাবে। যেহেতু জহর রোজগার যোজনা খাতে সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে বেশিরভাগ টাকাটা পায় এবং অল্প টাকাই রাজ্য সরকারের। অর্থাৎ রাজ্য সরকারকে মাত্র ২০ পার্শেন্ট দিতে হয়। এইরকম তো একটা অবস্থা এবং তার পাশাপাশি পঞ্চায়েতে যে ব্যাপক দুর্নীতি চলছে তার তো কোনও হিসাব নেই। গ্রাম পঞ্চায়েতের বিভিন্ন জায়গায় দীর্ঘদিন ধরে যথা পঞ্চায়েত সমিতি থেকে শুরু করে জেলা পরিষদ, গ্রাম পঞ্চায়েত লেবেলে অডিটর জেনারেল রিপোর্ট করেন না এবং মোনিটারি কোনও ব্যাপার নেই। প্রপারলি ইউটিলাইজেশন হচ্ছে কিনা সেটা কিভাবে বিচার বিবেচনা করা হবে তারজন্য কোনও ব্যবস্থা নিচ্ছেন না। আপনারা পঞ্চায়েতে যে নির্বাচন করছেন সেটা গনতান্ত্রিকভাবে নির্বাচন হচ্ছেনা। আপনারা এই পঞ্চায়েত নির্বাচনের আগে বলেছিলেন যে গনতান্ত্রিকভাবে নতুন পদ্ধতিতে নির্বাচন হচ্ছে কিন্তু এটাই আজকে বিচার্য বিষয় যে সত্যিকারের নির্বাচন হচ্ছে কিনা। আজকে যেভাবে নির্বাচন হচ্ছে তাতে নির্বাচন যিনি পরিচালনা করছেন, রাজ্য সরকারের পঞ্চায়েত অফিসার তাঁকে ঠুঁটো জগন্নাথ করে রেখে দিয়েছেন এবং তাঁকে স্টেট অফিসারের পদে বসিয়ে রেখে তাঁকে বাদ দিয়ে ডিরেক্টরকে দিয়ে সমস্ত কাজ করা হয়েছে। সেখানে পঞ্চায়েতের নির্বাচনের আগে ভোটার লিস্ট তৈরি থেকে শুরু করে নির্বাচন সমাপ্ত এবং ভোট গননা সব কিছু ওই ডিরেক্টরের মাধ্যমে সারা হয়েছে এবং স্টেট পঞ্চায়েত অফিসারকে শুধু শুধু বসিয়ে রাখা হয়েছে। এইভাবে রিগিং করে পঞ্চায়েতে দুর্নীতি করে এখানে এসেছেন। সুতরাং জালিয়াতি, দুর্নীতি এইসব করে জিতেছেন। কিন্তু এতো করেও কি সব আসন পেয়েছেন?

[4-20—4-30 p.m.]

সেই পরাজয়ের গ্লানিতেই আজকে আপনারা উন্মাদনায় ভুগছেন এবং নির্বাচনে আপনারা কিভাবে জিতেছেন সেটা আজকে আপনারা সকলেই জানেন। কারণ তার অনেক আগে থেকেই তারা জানেন তাদের কাছে রিপোর্ট ছিল, ইন্টেলিজেন্স ব্রাঞ্চের রিপোর্ট ছিল তাদের সাংগঠনিক রিপোর্ট ছিল যদি এবারে সুষ্ঠু স্বাভাবিক নির্বাচন হয় তাহলে পঞ্চায়েতগুলি তাদের পক্ষ থেকে ধরে রাখা সম্ভব নয়। ফলে অনেক আগে থেকে সন্ত্রাস ওয়েল ইন অ্যাডভান্স করার জন্য সমস্ত আয়োজন তারা করেই করেছে। এত কিছু করার পরেও গতবারের থেকে বেটার রেজাল্ট তারা করতে পারেনি, পারফরমেন্স খারাপ হয়েছে। আপনাদের যদি এত সাফল্য তাহলে গতবারের থেকে এত খারাপ হয়েছে। আপনাদের যদি এত সাফল্য তাহলে গতবারের থেকে এত খারাপ হল কেন? কংগ্রেস যেখানে দলীয় অন্তর্দ্বন্দ্বে দ্বিধাবিভক্ত এতদসত্ত্বেও কংগ্রেস গতবারের থেকে বেশি আসন পেয়েছে, এস.ইউ.সিও অনেক বেশি আসন পেয়েছে। '৮৮ সালের নির্বাচনের তুলনায় এবারের নির্বাচনে সি.পি.এম.৬.৪২ শতাংশ আসন কম পেয়েছে। কংগ্রেস তার আসনের সংখ্যা বাড়িয়েছে ৩.২৬ শতাংশ বি.জে.পি.'৮৮ সালে ৩২টি আসন পেয়েছিল, সেই বি.জে.পি. ২৩৬৯ টি আসন পেয়েছে। আজকে আপনারা যে ভাবে পঞ্চায়েতে কারচুপি সন্ত্রাস করছেন তাতে পশ্চিমবাংলার মানুষ ভীত সন্ত্রস্ত। তাই আমি আজকে এর বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনগুলি সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী মানিকচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, পঞ্চায়েত দপ্তরের এবং গ্রামীন উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাঁকে আমি সর্বান্তকরনে সমর্থন করছি। মাননীয় বিরোধী সদস্যরা যে ছাঁটাই প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করে আমি এই প্রস্তাবকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। কবিগুরু রবীন্দ্রনাথ এর কথায় এবং অন্যান্য জাতীয়বাদী নেতার স্বাধীনতা আন্দোলনের সময় তারা এই পঞ্চায়েতী ব্যবস্থার কথা বলেন। মহাত্মা গান্ধী তিনি পঞ্চায়েতীরাজের কথা বলেন, তারই পরিপ্রেক্ষিতে '৫৭ সালে বলবন্তরাও মেহতা কমিটি প্রস্তাব দেয় গ্রাম পঞ্চায়েত কাঠামো গড়ে তুলতে হবে। তারই সুপারিশের ভিত্তিতে '৫৮ সালে জাতীয় উন্নয়ন পরিষদ সারা ভারতবর্ষে পঞ্চায়েতি ব্যবস্থা গড়ে তোলার পক্ষে মদত দেয়। '৬১ সালে সেটাই গৃহীত হয় এবং ঢাকঢোল পিটিয়ে সারা দেশে পঞ্চায়েতি ব্যবস্থা গড়ে তোলা হয়। জওহরলাল নেহেরু পঞ্চায়েতের মধ্যে দিয়ে বৈপ্লবিক পরিবর্তন আনবেন ভেবেছিলেন কিন্তু আমরা দেখলাম গ্রাম বাংলার যারা বিপ্লবী, গ্রামের যারা শাসক শ্রেনী তারা টাকার জোরে পঞ্চায়েত কবজা করল, ফলে পঞ্চায়েতের যে সুফল গ্রামের জোতদার জমিদারদের স্বার্থে তা ব্যবহার করল, তাদের পকেটে গেল। উন্নয়নের সুফল থেকে সাধারন মানুষ বঞ্চিত হল, এতেই শেষ নয় তারপরেও তারা পঞ্চায়েতি নির্বাচন করলেন না। ১৬ বছর অতিক্রান্ত হল, সেই পঞ্চায়েতি ব্যবস্থাকে পঙ্গু করে তোলা হল, আবার প্রাক্তন প্রধানমন্ত্রী প্রয়াত রাজীব গান্ধী তিনিও পঞ্চায়েতের আইন তৈরি করে, সংবিধান সংশোধন করে পঞ্চায়েত গঠন করার কথা

দেশের মানুষের কাছে শুনিয়েছিলেন। পরবর্তী পর্যায়ে বর্তমান প্রধানমন্ত্রী উনিও নাকি পঞ্চায়েতি একটা আইন এনেছেন, ওনারা জন্মলগ্ন থেকে আইন সংশোধন করছেন, '৭৩ সালে ওরা আইন সংশোধন করেছিলেন, '৭৭ সালে পর্যন্ত ওরা ক্ষমতায় ছিলেন, কিন্তু ওরা নির্বাচন করেননি। ওরা এখানে সেই কথাই বার বার বলে যাচ্ছেন। কংগ্রেস এখানে ক্ষয়িষ্ণু দলে পরিনত হয়ে যাচ্ছে। জন্ম থেকে ওরা শেষ যাত্রা পর্যন্ত পঞ্চায়েতের উপর আস্থাশীল নয়, ওরা ক্ষমতা বিকেন্দ্রীকরনের বিশ্বাসী নয়। তাই ওদের সময় ওরা পঞ্চায়েত নির্বাচন হয়েছে এখানে। ওদের একজন সদস্য বললেন যে পঞ্চায়েতে নাকি মধ্যবিত্তরা কব্জা করে বসে আছে। যদি সমীক্ষায় ফলাফল দেখা যায় তাহলে দেখা যাবে, ক্ষেতমজুর থেকে পাঁচ একর পর্যন্ত জমির মালিক যারা, গ্রামের যারা গরিব মানুষ, সাধারন কৃষক, তাদের শতকরা ৭১ ভাগ ১৯৭৮ সালের পঞ্চায়েত নির্বাচনে নির্বাচিত হন। ক্ষেতমজুর থেকে শুরু করে তিন একর পর্য্যন্ত জমির মালিক যারা এবং যারা গ্রামের গরিব মানুষ তাদের শতকরা ৮৫ ভাগ নির্বাচিত হন ১৯৮৩ সালের ত্রিস্তরীয় পঞ্চায়েত নির্বাচনে। আজকে যারা গ্রাম বাংলায় থাকেন তারা জানেন ক্ষেতমজুর, বর্গাদার, ভাগচাষি, এরাই পঞ্চায়েতে নির্বাচিত হয়েছেন এবং এরা জনগনের সঙ্গে আলোচনা করে পঞ্চায়েতের কাজ করছেন। আজকে পঞ্চায়েতের পরিকল্পনা রচনার ক্ষেত্রে সাধারন মানুষকে সঙ্গে নিয়ে, সুষ্ঠভাবে তারা কাজ পরিচালনা করছেন এবং যে আইন সংশোধন করা হয়েছে তাতে আরও ক্ষমতা তাদের হাতে দেওয়া হয়েছে। আগে শুধু তাদের হাতে পরিকল্পনা রচনা ও রূপায়ণের ক্ষমতাই ছিল। একদিকে কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরন এবং রাজ্যের প্রতি অর্থনৈতিক অবরোধ, এর মুখোমুখি দাঁড়িয়ে গ্রামের মানুষের যদি উন্নয়ন করতে হয় তাহলে সঠিকভাবে মাননীয় মন্ত্রী যে প্রস্তাব রেখেছেন, আগামী দিনে সম্পদ সংগ্রহের ক্ষেত্রে, অতিরিক্ত সম্পদ সংগ্রহের ক্ষেত্রে পঞ্চায়েতগুলির হাতে আইন সংশোধন করে তাদের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে। যারা নির্বাচিত হয়েছেন তারা বিভিন্ন উন্নয়ন মূলক প্রকল্প রূপায়িত করছেন। যেখানে রাস্তাঘাট ছিলনা, সেখানে রাস্তাঘাট হয়েছে, কংগ্রেস আমলে যেখানে রাস্তা দিয়ে বাই-সাইকেল যেত না, আজকে সেখান দিয়ে গাড়ি যাচ্ছে ; যেখানে পানীয় জলের ব্যবস্থা ছিল না, সেখানে এখন পানীয় জলের ব্যবস্থা হয়েছে ; গ্রামের স্কুলের গৃহনির্মান হয়েছে। ৯৫ ভাগ মানুষ যারা দরিদ্র, সীমার নিচে বাস করে তারা এইসব ডি.আর.ডি.এ, আই.আর.ডি.পি এইসবের মাধ্যমে লোন পাচ্ছে এবং এইভাবে গ্রাম বাংলার উন্নয়ন এগিয়ে যাচ্ছে। ভূমি সংস্কারের কাজ হয়েছে এবং সারা রাজ্যে যে জমি আছে তার ৭১ ভাগ জমি ঐ ক্ষুদ্র, প্রান্তিক কৃষকদের হাতে আছে। যেখানে সারা দেশের ক্ষেত্রে এই হিসাবটা হচ্ছে মাত্র ২৯ ভাগ। এই ভূমি সংস্কারের সঙ্গে সঙ্গে সেচের ব্যবস্থাও করা হয়েছে এবং গ্রামের যারা গরিব মানুষ, ক্ষেতমজুর তাদের গ্রামে কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। ১৯৭৬-৭৭ সালে একজন ক্ষেতমজুর ৫.৪৫ পয়সা মজুরি পেত, এখন ১৯৯১-৯২ সালে একজন ক্ষেতমজুর ২৫ টাকার কাছাকাছি মজুরি পাচ্ছে। এর ফলে আজকে কৃষি উৎপাদন বেড়েছে এবং কৃষকদের হাতে পয়সা এসেছে। ফলে তাদের ক্রয়-ক্ষমতা বেড়েছে এবং রাজ্যের অর্থনৈতিক অবস্থার পরিবর্তন ঘটেছে। ৩২ তম জাতীয় নমুনা সমীক্ষাতে দেখা যাচ্ছে যে ১৯৭৭/৭৮ সালে মাথাপিছু খাদ্যের ব্যবহারের ক্ষেত্রে মাসে সারা ভারতবর্ষে গড় যেখানে ছিল ১৫.২৫ কে.জি.,

[4-30—4-40 p.m.]

৪৫ তম জাতীয় নমুনা সমীক্ষাতে দেখা গেল সারা ভারতবর্ষের ক্ষেত্রে —১৯৮৯/৯০ সালে— সেটা কমে দাঁড়ালো ১৪ কে.জি.তে। আর অপর দিকে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ১৯৭৭/৭৮ সালে মাথাপিছু খাদ্যের ব্যবহার যেখানে ছিল ১৪.৭৭ কে.জি সেটা ১৯৮৯/৯০ সালে বেড়ে দাঁড়ালো ১৫.৪০ কে.জি.তে। অর্থাত দেখা যাচ্ছে সারাভারতবর্ষে মাথাপিছু খাদ্যের পরিমান যেখানে কমে যাচ্ছে সেখানে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে তা বাড়ছে। তারপর স্যার, ওরা পঞ্চায়েত নির্বাচনে খুন, সন্ত্রাসের অভিযোগ এনেছেন। এই প্রসঙ্গে বলতে গিয়ে আমার নির্বাচনীকেন্দ্রের একটি ঘটনার কথা বলি। আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে সাসপুর গ্রামে নির্বাচনের আগের দিন বোমা তৈরি করতে গিয়ে বোমা ফেটে ২ জন মারা যায় এবং দু জন আহত হয়। যারা মারা যায় তাদের নাম হল পিয়ার সেখ এবং মাতিন সেখ এবং যারা আহত হয় তাদের নাম হল সাত্তার সেখ ও আব্দুল রহিম। এই ৪ জনই স্যার, কংগ্রেসের সমর্থক। নির্বাচনের দিন বোমা মেরে সন্ত্রাস সৃষ্টি করার উদ্দেশ্য নিয়ে তারা বোমা তৈরি করছিল এবং এই ভাবে সন্ত্রাস সৃষ্টি করার ষড়যন্ত্র করেছিল। ওরা ভেবেছিল এইভাবে ওরা ৭২ সালকে আবার ফিরিয়ে আনতে পারবে। তা ছাড়া নির্বাচনের পর এই রাজ্যে বিভিন্ন হিংসাত্মক ঘটনা ঘটিয়ে ওরা সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করেছিল। এতে আমাদের ৩৬ জন কর্মী খুন হয়েছেন। স্যার, বানারহাটের ঘটনা জালিয়ানওয়ালাবাগের ঘটনাকে হারিয়ে দিয়েছে, মালদহের মালোপাড়ার ঘটনাকে ছাড়িয়ে গিয়েছে। স্যার, আপনি জানেন, পঞ্চায়েতের তিনটি স্তরের মোট প্রার্থী সংখ্যা হচ্ছে ৭১ হাজার ১১৯, এরমধ্যে কংগ্রেস প্রার্থী দিয়েছিল ৬২ হাজার ৯০২ টি আসনে। অর্থাত ৮ হাজার ২১৭ টি আসনে তারা প্রার্থী দেয়নি। কংগ্রেসের সদস্যদের কাছে আমার জিজ্ঞাসা, এটা কি বেঙ্গল লাইনের ফলশ্রুতি হিসাবে বি.জে.পি'র সঙ্গে মিলেমিশে নির্বাচন করতে হবে সেইজন্যই কি ঐসব সিটে প্রার্থী দেওয়া হয়নি? স্যার, আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে তিনটি সিটে কংগ্রেস জিরো ভোট পেয়েছে অর্থাত প্রার্থী তার নিজের ভোটটাও দেন নি। কাজেই স্যার, কংগ্রেসের মুখে পঞ্চায়েত নির্বাচন নিয়ে কোনও কথা সাজে না। পঞ্চায়েতের মাধ্যমে আমরা অনেক কাজ করেছি এবং করছি। ৬টি জেলা সাক্ষর হয়েছে, ৭টি জেলাতে সাক্ষরতার কাজ চলছে। পঞ্চায়েতের মাধ্যমে ক্রীড়া ও সংস্কৃতির উন্নতি ঘটানো গিয়েছে। তা ছাড়া ঐ ৬ই ডিসেম্বরের অযোধ্যার ঘটনার পর সারা দেশে যেভাবে আগুন জ্বলে উঠেছিল পশ্চিমবঙ্গে পঞ্চায়েত থাকার জন্য সেই আগুন স্পর্শ করতে পারিনি। পশ্চিমবঙ্গে পঞ্চায়েত থাকার জন্য এখানে সাম্প্রদায়িক সম্প্রীতি দৃঢ় হয়েছে এবং সারা ভারতবর্ষ তথা বিশ্বের দরবারে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থা একটা উজ্বল দৃষ্টান্ত স্থাপন করে দাঁড়িয়ে আছে। এই বলে এই বাজেটকে সমর্থন করে আমি শেষ করলাম।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় পঞ্চায়েতমন্ত্রী তার দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাটমোশানগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার,

এর আগে শাসক দলের একজন সদস্য দৃঢ়তার সাথে বললেন যে কংগ্রেস সব আসনে প্রতিদ্বন্দ্বিতা করতে পারে নি। আমি সেটা অস্বীকার করছি না কিন্তু কেন পারি নি সে কথাটা ওরা বলছেন না। কেন আমরা সব আসনে প্রতিদ্বন্দ্বিতা করতে পারি নি সেই প্রসঙ্গে বলতে গিয়ে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয় কাগজে নির্বাচন পর্ব শেষ হওয়ার পর একটি উক্তি করেছিলেন, সেটা আমি এখানে বলছি। তিনি বলেছিলেন, পৃথিবীর কোথাও এতবড় নির্বাচন অবাধ এবং সুষ্ঠুভাবে হয়নি। তৃণমূলে গনতন্ত্র প্রতিষ্ঠার ক্ষেত্রে সারা বিশ্বকে পশ্চিমবঙ্গ পথ দেখাল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার জেলা মেদিনীপুর, এই মেদিনীপুরের জাম্বুনি বলে একটা ব্লক আছে, সেই জাম্বুনি ব্লকে শুধু আমরা নই, শাসক দলের বাইরে আর কোনও একটা দলের কেউ মনোনয়ন পত্র সেখানে দাখিল করতে পেরেছিল কি? কেন পারেনি? সেখানে কি স্বর্গ রাজ্য তৈরি হয়েছে, সেখানে প্রতিটি মানুষের কি স্বয়ম্ভরতা এসেছে, সেখানকার মানুষের কি দারিদ্র, অভাব, বেকারত্ব নেই, সেখানে কি বেকারত্বের জ্বালা নেই? কারণ এমন পরিস্থিতি সেখানে করা হয়েছিল নির্বাচনের দিন ঘোষনা করার পর থেকে, মনোনয়ন পত্র দাখিল থেকেও, নির্বাচন গ্রহনের দিন পর্যন্ত এবং গননার সময় পর্যন্ত সারা পশ্চিমবাংলায় কি অবস্থার সৃষ্টি হয়েছিল, আপনারা বুকে হাত দিয়ে বলুন তো? হ্যাঁ, আমরা কিছু আসনে প্রার্থী দিতে পারিনি, বা দিই নি। কারণ এমন কিছু রাজনৈতিক দলের গোষ্ঠী বা ব্যক্তির সঙ্গে আমাদের সমঝোতা হয়েছিল, যেখানে আমরা প্রার্থী দিই নি। তেমনি জাম্বুনির মতো অনেক জায়গায় আমরা প্রার্থী দিতে পারিনি। পঞ্চায়েত সমিতির প্রার্থীর জন্য বি.ডি.ও. অফিসে যখন আমাদের লোকেরা মনোনয়ন পত্র নিয়ে গেছে তখন সেই মনোনয়ন পত্র ছিঁড়ে ফেলে দেওয়া হয়েছে। কারণ আজকে পঞ্চায়েত সমিতির রিটার্নিং অফিসার যারা, তারা হচ্ছেন বি.ডি.ও.। আবার বি.ডি.ও. হচ্ছে পঞ্চায়েত সমিতির অধীনে একজিকিউটিভ অফিসার, আর শতকরা ৯০ ভাগ পঞ্চায়েত সমিতি মার্কসবাদী কমিউনিস্ট পার্টি তথা বামফ্রন্টের দখলে আছে। তাই বি.ডি.ও'র সামনে পঞ্চায়েত সমিতির সভাপতি এবং তার দলের লোকেরা কি তান্ডব করেছে, সেখানে বি.ডি.ও.'র কোনও বলার অধিকার ছিল না। কারণ পঞ্চায়েত সমিতির সভাপতির অধীনে বি.ডি.ও. কাজ করেন। শুধু তাই নয় এই হচ্ছে আপনাদের অবাধ সুষ্ঠু নির্বাচন। তা সত্ত্বে প্রতিকুল অবস্থার মধ্যে, সন্ত্রাসের মধ্যে এই হিংসার রাজনীতির মধ্যে আমরা লড়াই করবার চেষ্টা করেছি। তার মধ্যে ৩০শে মে নির্বাচন হলো। মাননীয় মন্ত্রী মহাশয় আমার জেলার মানুষ, উনি মেদিনীপুর জেলা পরিষদের সভাধিপতি ছিলেন, তিনি মেদিনীপুর জেলার অলি গলি জানেন। আপনি খোঁজ নিন, আমার নির্বাচনী কেন্দ্র খেজুরির জোড় নগরে ৯ নং বুথে এটা সিঙ্গল সিটেড বুথ, সেখানে আমাদের প্রার্থী চিন্ময়ী প্রধান, এক ভোটে জিতেছিলেন, সেখানে রিকাউন্টিং হলো, রিকাউন্টিং এর পর সেই পঞ্চায়েত সমিতির বাক্স জেলা পরিষদে নিয়ে যাওয়া হলো। সি.পি.এম. এর লোকেরা সেখানে চলে গেল। পুলিশ গেল, সেই প্রার্থী জিতলো, সেখানে চিন্ময়ী প্রধান জিতলো। নিয়ম হচ্ছে জেতার পরে যিনি জয়ী হলেন, তাঁকে সার্টিফিকেট দিতে হবে, উইনিং সার্টিফিকেট তাঁকে দেওয়া হলো না। তার পরের দিন বি.ডি.ও. অফিসে গেল সি.পি.এম. এর লোকেরা, তাঁকে তাড়িয়ে দিলো। তারপর চার তারিখে. চিন্ময়ী প্রধানের

হাতে কাঁথি মহকুমা অফিসে বসে তাঁকে উইনিং সার্টিফিকেট দেওয়া হলো। এর নাম কি অবাধ নির্বাচন সুষ্ঠু নির্বাচন, পৃথিবীর সর্ব শ্রেষ্ঠ অবাধ এবং সুষ্ঠু নির্বাচন? চার দিন পরে তিনি উইনিং সার্টিফিকেট পেয়েছেন। খেজুরি এক নং ব্লকে বসে সেই সার্টিফিকেট দেওয়া সম্ভব হয়নি। এলাকার বাইরে তাঁকে দেওয়া হয়েছে। আজকে শুধু তাই নয়, যিনি চেয়ারে বসে আছেন, এই কথা আমাদের মান্নান সাহেব উল্লেখ করেছেন, এই ডেপুটি স্পিকার তিনি ঘেরাও হননি? লাঞ্ছিত হননি? বলতে পারেন, তাঁর জেলায় তিনি অপমানিত হননি, তাঁর অমর্যাদা মানে সভার অমর্যাদা নয়? কত উদাহরন দেবো? এর মধ্যে দিয়ে আপনারা পঞ্চায়েত নির্বাচন করেছেন। আমরা বলেছিলাম, যেদিন এখানে নুতন সংশোধনীর মধ্যে দিয়ে মন্ত্রী মহাশয় সেদিন বলেছিলেন মহিলাদের রিজার্ভেশন, শিডিউল কাস্ট, শিডিউল কাস্ট, এদের রিজার্ভেশন নিয়ে সংশোধনী এসেছিল, আমরা সমর্থন করেছিলাম।

[4-40—4-50 p.m.]

আমরা সেদিন বলেছিলাম যে, ভোট গ্রহনের পরে ভোট গননার যে রীতি এখানে প্রচলিত আছে তা ঠিক নয়। গভীর রাতের অন্ধকারে ভোট গণনা করা হ'ল। আমরা কংগ্রেসের পক্ষে পশ্চিমবাংলায় ১৬০০০-এরও বেশি সিট যেখানে দখল করলাম সেখানে গভীর রাতের অন্ধকারে আমাদের পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের আসন গুলোতে হারিয়ে দেওয়া হ'ল। মাত্র ৫৪-টি জেলা পরিষদ সিটে আমরা জিতেছি। গ্রাম পঞ্চায়েতের ফলাফল ঘোষনার পরই আমাদের কর্মী সমর্থকদের মেরে তাড়িয়ে দিয়ে পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদে আমাদের হারিয়ে দেওয়া হয়েছে। যেদিন মহিলা এবং শিডিউল কাস্টদের রিজার্ভেশনের জন্য পঞ্চায়েত বিলের এখানে সংশোধনী প্রস্তাব উত্থাপিত হয়েছিল সেদিন আমরা বলেছিলাম যে, স্পট গণনা করবেন না। এবারে আমরা দেখছি, আমাদের অনেক বন্ধু-বান্ধব, শিক্ষক, অধ্যাপক, সরকারি কর্মচারী আমাদের বলছেন, '১০ দিন জেল খাটবো, তবু আর কখনো পঞ্চায়েত নির্বাচনে কাজ করতে যাব না'। কারণ এবারের পঞ্চায়েত নির্বাচনে তাঁদের রাতের পর রাত অমানুষিক নির্যাতন ভোগ করতে হয়েছে। ভোটের আগের দিন রাতের মধ্যে তাঁদের ভোট গ্রহন কেন্দ্রে পৌছতে হয়েছে, ভোটের দিন, সারা দিন ধরে ভোট গ্রহন করে, তারপর সারা রাত ধরে ভোট গননা করতে হয়েছে এবং মার্কসবাদী কমিউনিস্ট পার্টির তান্ডব সহ্য করতে হয়েছে। কোথাও কোথাও পরের দিনও ঐ অবস্থায় তাঁদের কাটাতে হয়েছে। তাই আমরা বলছি এবারের পঞ্চায়েত নির্বাচন অবাধ এবং সুষ্ঠুভাবে হয় নি। আপনারা যতই বলুন না কেন। আজকেও মিনতি দেবী থেকে শুরু করে আমার আগের বক্তা পর্যন্ত আপনাদের পঞ্চায়েত ব্যবস্থা এবং পঞ্চায়েত নির্বাচনের প্রশংসা করে গেলেন। কিন্তু আজকে গ্রামের মানুষ কি বলছে তা একটু আপনারা কান পেতে শোনার চেষ্টা করুন। তারা বলছে। 'আমাদের ওপরে ভগবান আছেন আর নিচে গ্রাম প্রধান আছে!' গ্রাম প্রধানদের আপনারা এমন জায়গায় নিয়ে গেছেন, তারা এখন গ্রামের গড়্। আপনারা এখানে যত কথাই বলুন না কেন, মানুষের কথাই কিন্তু শেষ কথা। যে কথা আমাদের প্রয়াত প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী বলেছিলেন সে কথা আমি আমাদের মন্ত্রী মহাশয়কে একটু

স্মরন করতে বলি। তিনি বলেছিলেন, 'সারা ভারতবর্ষে আমরা খাদ্যে স্বয়ম্ভরতা পেয়েছি, আমরা বিজ্ঞান ও প্রযুক্তির বিভিন্ন প্রোগ্রাম গ্রহন করেছি। আমাদের শতকরা ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে, আমাদের এই যে সফলতা এটা তাদের কাছে পৌছে দিতে হবে। 'তার জন্যই ২০ দফা কর্মসূচি ঘোষিত হয়েছিল। গ্রাম উন্নয়নের বিভিন্ন প্রোগ্রাম তারই অঙ্গ। অথচ আপনারা সে কথা একবারও মানুষকে বলেন না! গ্রাম উন্নয়নের জন্য, গ্রামের মানুষের জীবন জীবিকার উন্নয়নের জন্য, গ্রামের মানুষের কোনও একটা সমস্যার সমাধানের জন্য আজ পর্যন্ত বামফ্রন্ট সরকার একটাও নিজস্ব প্রোগ্রাম গ্রহন করেছে কি? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি একটাও উদাহরন দেখাতে পারবেন? আই.আর.ডি.পি., আর.এল.ই.জি.পি., এন.আর.ই.পি. ইত্যাদি ইংরাজি নাম গুলো কাদের তৈরি করা? কারা এই প্রোগ্রাম গুলো ঘোষনা করেছেন এবং বেশিরভাগ অর্থ ব্যয় করছেন? সমস্ত কেন্দ্রীয় সরকারের। সমস্তই ইন্দিরা গান্ধীর গৃহীত প্রকল্প। সমস্ত প্রকল্পগুলোকে একত্রিত করে কাজের সুবিধার জন্য রাজীব গান্ধী 'জওহর রোজগার যোজনা' ঘোষনা করেছিলেন। কাদের টাকায় এই প্রকল্প রূপায়িত হচ্ছে? কেন্দ্রীয় সরকারের টাকায়। হ্যাঁ, আপনারা নিশ্চয়ই যুক্ত রাষ্ট্রীয় কাঠামোয় বলতে পারেন, জনগনের টাকায়। কিন্তু আপনারাই আবার কথায় কথায় বিমাতৃসুলভ আচরন, অর্থনৈতিক অবরোধ ইত্যাদি কথা বলেন! অবশ্যই আমি একথা কখনই বলব না যে, গত ১৬ বছরে বামফ্রন্ট গ্রামে পঞ্চায়েতের মাধ্যমে কিছুই করে নি। এ কথা নিশ্চয়ই বলব না। কিন্তু আমাদের পক্ষ থেকে আমার আগে যিনি বক্তব্য রাখলেন তিনি ইতিমধ্যেই এখানে দেখিয়েছেন যে, ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের তুলনায় আমরা এখনও অনেক পিছিয়ে আছি। গ্রাম উন্নয়নের বিভিন্ন প্রকল্প রূপায়নের ক্ষেত্রে আমরা এখনও পিছিয়ে আছি। স্যানিটেশন বলুন, রুরাল ওয়াটার সাপ্লাই বলুন, ইন্দিরা আবাসন প্রকল্প বলুন, সব জায়গায় আমরা অনেক, অনেক, বেশি পিছিয়ে আছি। অথচ সব রাজ্যকে একই হারে টাকা দেওয়া হয়, একই হারে বিনিয়োগ করা হয়। সেই টাকা এ রাজ্যে আজকে গ্রামের মানুষের স্বার্থে সঠিকভাবে ব্যয়িত হচ্ছে না। আজকে অধিকাংশ গ্রাম পঞ্চায়েতের অডিট রিপোর্ট কি বলছে? আইনে বলছে গ্রাম প্রধানদের হাতে ৫০০ টাকার বেশি থাকতে পারে না। অডিট রিপোর্টে দেখবেন অধিকাংশ গ্রাম প্রধানদের হাতে ১০ হাজার, ১৫ হাজার টাকা করে আছে। সেইজন্য আমি মন্ত্রিমহাশয়কে বলতে চাই, আপনি এই ব্যাপারে খোঁজ নিয়ে দেখুন। অধিকাংশ গ্রাম পঞ্চায়েতেই আপনাদের দখলে আছে। সেইজন্য চেক্ অ্যান্ড ব্যালেন্সের দরকার আছে। উন্নয়নের জন্য এত টাকা দেওয়া হয়েছে। অতীতেও আমরা দাবি করেছি, আজও সমানভাবে দাবি করছি, এরজন্য কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেলকে দিয়ে হিসাব পরীক্ষার ব্যবস্থা করা হোক। নইলে কোটি কোটি টাকা যাদের জন্য দেওয়া হচ্ছে, যাদের উন্নয়নের জন্য দেওয়া হচ্ছে সেই খাতে আজকে ব্যয় হচ্ছে না। আজকে এই অবস্থার মধ্য দিয়ে পঞ্চায়েত ব্যবস্থা চলছে। ভূমি সংস্কারের কথা বলছেন? আমি এই কথা মনে করি, যে পশ্চিমবাংলায় আমরাই জমিদারী প্রথা বিলোপ করে ২৫ একর সিলিং পাল্টে পরিবারভিত্তিক সিলিং করলাম। আপনারা অভিযোগ করেন, আপনাদের জানা দরকার পশ্চিমবাংলায় আপনারা পঞ্চায়েত নির্বাচন করেননি কেন? ১৯৬৪ সালে প্রফুল্ল সেন যখন

মুখ্যমন্ত্রী তখন পঞ্চায়েত নির্বাচন করেন। ৪ বছর পর ১৯৬৭।৬৮ সালে তখন আপনারা ক্ষমতায় ছিলেন, তখন আপনারা পঞ্চায়েত নির্বাচন করেননি। পরবর্তীকালে ত্রি-স্তর পঞ্চায়েত ব্যবস্থার যে রূপরেখা সেটা আমাদের সরকারই করে। চতুর্থ স্তরের পঞ্চায়েত ব্যবস্থার সাফল্য ঠিকমতো পাওয়া যায়নি বলে আমরাই ত্রি-স্তর করলাম। কিন্তু এখন দেখছি, শিব তৈরি করতে বাঁদর তৈরি হয়েছে। আজকে গ্রামের ক্ষেত-মজুর, গরিব মানুষ তারা আজকে আপনাদের সাথে নেই। এইরকম বাস্তুঘুঘু যারা গ্রামে আছে তারা আপনাদের পঞ্চায়েতে, আপনাদের সাহায্য নিয়ে পঞ্চায়েতে জাঁকিয়ে বসেছে। সেইজন্য আমি এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করতে পারি না। বিরোধীদলের সদস্য বলে বিরোধিতা করার জন্য এইসব কথা বলছি না। এইসব ক্ষেত্রে চেক্ অ্যান্ড ব্যালেন্সের দরকার আছে, আজকে প্রোটেকশন দেবার দরকার আছে। আপনি এই ব্যাপারে ব্যবস্থা গ্রহন করুন। এই কথা বলে এই বাজেটের পরিপূর্ন বিরোধিতা করে এবং আমাদের আনা কাট্‌মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50—5-00 p.m.]

**শ্রী শিবপ্রসাদ দলুই :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে পূর্ন সমর্থন করছি এবং বিরোধীদলের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। আমি দীর্ঘক্ষণ ধরে বিরোধীদলের সদস্যদের বক্তব্য শুনলাম। দুর্নীতি, টাকা-পয়সা নয়-ছয় এবং জনগনের টাকা এইসব বলে বামফ্রন্টসরকারের পঞ্চায়েত নামক কামধেনুর গায়ে কয়েকটি এঁটুলি পোকা দেখে বললেন সব খারাপ। ওঁরা বলুন, ওঁদের বলায় আমার কিছু যায় আসে না। ওঁদের কেন্দ্রীয় মন্ত্রিসভার ডজনখানেক মন্ত্রী দুর্নীতির দায়ে পদত্যাগ করেছেন, আজও ডজনখানেক মন্ত্রী পদত্যাগের জন্য তৈরি হচ্ছেন এগুলি আমার আলোচ্য বিষয় নয়, তার পর শেয়ার কেলেঙ্কারি তে এক কোটি টাকা যিনি নিয়েছেন বলে যে সন্দেহ, তিনি সীতার মতো অগ্নিপরীক্ষা দেবেন না সন্ন্যাসীর মতো নির্লিপ্ত থাকবেন সেটাও আমার আলোচ্য বিষয় নয়, আমার দেখার বিষয় হচ্ছে ৬৮ হাজার মেম্বারের মধ্যে প্রধান, উপপ্রধান ওঁরা কিছু পঞ্চায়েত দখল করে সেখানে দুর্নীতি করে পঞ্চায়েত ব্যবস্থাকে কি করে কলুষিত করেছে। ১৯৫৮ সালে ইউনিয়ন বোর্ডের প্রেসিডেন্টের বৈঠকখানায় বসে পঞ্চায়েত পরিচালনা হোতো, গ্রামের সহযোগীরা তার নেতৃত্ব দিতেন, আমরা তান্ত্রিক প্রশাসন, গ্রামের উন্নয়নের নাম করে কংগ্রেসিরা তার নেতৃত্ব দিতেন, আমলা তান্ত্রিক প্রশাসিন, গ্রামের উন্নয়নের নাম করে কংগ্রেসিরা জনগনকে ভাঁওতা দিয়েছেন। সুযোগ যেটুকু ছিল ভোগ করেছেন গ্রামের বিত্তবানরা। ১৯৬৮ সালে ওঁদের আমলে ৮৮.৯৯ ছিল, যার জন্য ওরা ২০ বছর ধরে পঞ্চায়েত নির্বাচন করেন নি। বিভিন্ন ভাবে পঞ্চায়েতকে ঠকিয়ে ত্রিপুরা কর্নাটক ঐ সব জায়গায় পঞ্চায়েতকে ভেঙ্গে দেওয়া হয় কেরালায় ভেঙ্গে দেওয়া হয়. আর পশ্চিমবঙ্গে পঞ্চায়েতকে ঠেকিয়ে রাখার জন্য বার বার ওরা মামলা করেছে। আসলে ক্ষমতার বিকেন্দ্রীকরন ওঁরা চান নি, আমার শেষ কথায় আসছি। পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থা শুধু পশ্চিমবঙ্গ বা ভারতবর্ষেই নয়, সারা পৃথিবীতে একটা

নজির সৃষ্টি করেছে। না হলে নরওয়ে থেকে মানুষ এটা দেখতে আসত না, বা এটা নিয়ে গবেষনা করতে চাইত না। আমার বাড়িতে একজন এসেছিল গত মাঘ মাসে। আমার সময় অল্প, তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুসসালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে বাজেট, ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে আমাদের দলের আনীত কাট মোশন সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমার পূর্ববর্তী বামফ্রন্টের মাননীয় সদস্য বৃন্দ বক্তব্য রাখলেন, আমার একটা কথা মনে হচ্ছে যে ওঁরা বোধহয় ভুলে গেছেন রাশিয়ার কবর হয়ে গেছে, সমগ্র পূর্ব ইউরোপের কবর হয়ে গেছে, কমিউনিস্টরা এই কথা ভুলে গিয়েছিলেন। ওঁরা সর্বহারার, এবং সমগ্র শ্রমজীবিদের নামের নামাবলী পড়ে সেই সর্বহারা, শ্রমজীবি মানুষদের এমন ফাঁকি দিলেন এবং এমন দুর্ব্যবহার করেছিলেন যার জন্য তাঁদের কবর হয়ে গেল। আজ ১৬ বছর ওঁরা ক্ষমতায় আছেন, পঞ্চায়েত এবং ভূমি বন্টনের সাফল্যর অনেক গালভরা বুলি দিয়ে বলবার চেষ্টা করেছেন। কিন্তু স্যার, আমি সেদিন মাননীয় সেচ এবং জলপথ দপ্তরের বাজেটের উপর বক্তব্য রাখতে গিয়ে বলেছিলাম, মাননীয় সেচমন্ত্রী উত্তর দেন নি। আমরা যখন নদী ভাঙ্গন দেখতে গিয়েছিলাম সেখানকার সাধারন মানুষ যারা ভাঙ্গন এলাকায় থাকে তাদের কাছে জানতে পারা গেল যে ভাঙ্গন এলাকায় ৫ কোটি টাকা ধার্য হলে ১ কোটি টাকার কাজ করে ৪ কোটি টাকা চুরি হচ্ছে। আমরা দেখতে গেলে সেখানকার লোকেরা বলে যে আবার নতুন কারা এল। ওঁরা পঞ্চায়েত এলাকার গ্রামের লোকের কথা বলেন সব এক একটি চোরের সর্দার এবং সেই সর্দার হবার সুযোগ পঞ্চায়েত এলাকায় করে রাখছেন। আমি জেলাপরিষদে দু বার নির্বাচিত হয়েছিলাম, জেলা সভাধিপতি মহাশয়কে বলতাম যে পঞ্চায়েতের আইনের যে দুর্বলতা গুলি আছে সেগুলি সংস্কার না করে যদি পঞ্চায়েতের আইনের যে দুর্বলতা গুলি আছে সেগুলি সংস্কার না করে যদি পঞ্চায়েতে কাজ করেন তাহলে সেই বেড়ালকে মাছ আগলাতে দেওয়ার মত অব্যবস্থা। চোরকে টাকা বিলি বন্টন করতে দেওয়া মানেই হচ্ছে তাকে আরও চুরি করবার ব্যবস্থা করে দেওয়া? কারণ পঞ্চায়েত প্রধানরা টাকা ড্র করেন এবং তা ডিসবার্স করেন, অ্যালট করেন। এ-সম্পর্কে রিপোর্টও তারাই দেন। তারজন্য আজকে পঞ্চায়েত আইন সংশোধন করে সেখানকার ঘুঘুর বাসা ভাঙ্গতে বলছি। তবে ওটা ঘুঘুর বাসা নয়, শকুনের বাসা। সেখানে জওহর রোজগার যোজনার টাকা, ইন্দিরা আবাস যোজনার টাকা এবং আর.এল.ই.জি.পির টাকা, লক্ষ লক্ষ টাকা চুরি করা হচ্ছে। গ্রাম পঞ্চায়েতে, জেলা পরিষদে চেইন করে চুরি করে টাকা ভাগ করে নেওয়া হচ্ছে। আজকে ৯০ পারসেন্ট টাকা চুরি করা হয় পঞ্চায়েতের মাধ্যমে। কোনও অডিট রিপোর্ট নেই, স্টক নেই, কত খরচ হোল তার রিপোর্ট তারা দেন না। সেখানে চুরি ছাড়া কিছু হয় না। সেজন্য বাজেটের বিরোধিতা করে কাট মোশনের সমর্থনে বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী

১৯৯৩-৯৪ সালের জন্য যে ৯৩ কোটি ১০ লক্ষ ৬৫ হাজার টাকার ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তাকে পূর্ন সমর্থন করে এবং বিরোধী দলের কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। আমাদের মানব শরীরে যেমন ক্ষিতি, অব, তেজ, মরুদ, ব্যোম থাকে এবং তার সঙ্গে সঙ্গে রূপ, রস, গন্ধ, শব্দ ও স্পর্শ জড়িত থাকে তেমনি আমাদের দেশের সর্বাঙ্গীন উন্নতির পরিকাঠামোয়, গ্রাম উন্নয়নের ক্ষেত্রে পঞ্চায়েত ওতঃপ্রতভাবে যুক্ত। এই পঞ্চায়েত ব্যবস্থার কথা বা মহাত্মা গান্ধী অনেক আগে চিন্তা কলেছিলেন, আমাদের বামফ্রন্ট সরকার তা বাস্তবে রূপায়িত করেছেন আমরা দেখছি, এই গন উদ্যোগের ফলে আজকে গ্রামের যে উন্নতি ঘটেছে, পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের চেহারা আজকে যেভাবে পাল্টে গেছে তাতে কংগ্রেস বন্ধুরা আতঙ্কিত। ওদের আমলে পঞ্চায়েত যা ছিল সেটা নামেই ছিল, কিন্তু কোনও নির্বাচন করেননি। তারা পঞ্চায়েতগুলোকে শকুনের বাসা করে রেখেছিলেন। আমরা দেখছি যে, সেই অবস্থার মধ্যে থেকে আমরা পঞ্চায়েতের মাধ্যমে পশ্চিমবঙ্গের উন্নতি ঘটিয়েছি যারজন্য আজকে বামফ্রন্ট সরকারের আমলে তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য এক-তৃতীয়াংশ আসন সংরক্ষিত হয়েছে এবং সাধারন মানুষের হাতে ক্ষমতা এসেছে। ভূমিহীন কৃষক, মজুর, দোকানদার, এইসব সাধারন মানুষ পঞ্চায়েতে প্রতিনিধিত্ব করছেন। আজকে জেলা স্তরে গৃহ নির্মান, জল সরবরাহ, রাস্তা-ঘাট নির্মান, বন সৃজন, মৎস্য প্রকল্প রূপায়ণ, অপারেশন বর্গা ইত্যাদি কাজে যে বিরাট অগ্রগতি ঘটেছে সেটা বামফ্রন্ট সরকারের ত্রি-স্তর পঞ্চায়েতের কৃতিত্ব তাই এ পঞ্চায়েত ব্যবস্থাকে আরও জোরদার করতে হবে, সেজন্য এই বিলকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[5-00—5-15 p.m.]

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী ১৯৯৩-৯৪ সালের জন্য যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদলের কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। আজকে বিরোধী বেঞ্চ থেকে পঞ্চায়েতের কাজকর্ম নিয়ে অনেক সমালোচনা শোনা গেল। তারা শুধুমাত্র সমালোচনাই করলেন, কিন্তু গঠনমূলক কোনও সমালোচনা করলেন না। তারা বলেছেন যে, যে পঞ্চায়েতের মাধ্যমে আজকে কাজকর্ম হচ্ছে সেই পঞ্চায়েত ব্যবস্থাটা তাদের সৃষ্টি। তাদের কাছে আমি এই কথা জানতে চাই যে কংগ্রেস শাষিত রাজ্যে এই ভাবে পঞ্চায়েত ব্যবস্থা হয়েছে কি? আজকে পশ্চিমবঙ্গে যে ভাবে কাজ কর্ম চলছে তাতে স্বয়ং প্রধান মন্ত্রী রাজীব গান্ধীও সেটা স্বীকার করেছেন। এখানে অনেক সদস্য বক্তৃতা করে বলেছেন যে গ্রামে-গঞ্জে কোনও কাজ হয়নি। আমি তাদের একথা বলতে চাই যে আজকে গ্রামে গঞ্জে কোন কাজ হয়নি। আমি তাদের একথা বলতে চাই যে আজকে গ্রামে গঞ্জে মানুষের আশ্বাস ফিরে এসেছে বামফ্রন্ট সরকারের উপরে। বামফ্রন্ট সরকার বিভিন্ন রকম জনমুখি পরিকল্পনা নিয়ে চলেছেন। তাই, আজকে মন্ত্রী মহাশয় যে ভাষন এখানে রেখেছেন, সেটা সঠিক ভাবেই রেখেছেন। সেজন্য এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী পঞ্চায়েত এবং গ্রামোন্নয়ন দপ্তরের যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন, আমি তার তীব্র বিরোধিতা করছি

এবং আমাদের দলের তরফ থেকে যে সমস্ত কাট মোশন আনা হয়েছে তাকে সমর্থন করছি। আমাদের সরকার পক্ষের সদস্যদের বক্তব্য আমি শুনেছি। তাদের কথা শুনে আমার একটা কথা মনে হচ্ছে। সেই কথাটা হচ্ছে, 'ছেলেটা মুখ্য হলে কি হবে, ওর হাতের লেখা ভাল। সেই পঞ্চায়েত যাই করুক না কেন, পঞ্চায়েত ভাল। এই সব কথা ওরা বলেছেন। মন্ত্রী মহাশয় আমাদের জেলার লোক। আমার কষ্ট হচ্ছে যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পরিচালিত পঞ্চায়েত ১৬ বছর ধরে গ্রাম বাংলায় খুন, ধর্ষন, হত্যা, ব্যাভিচার, ভ্রষ্টাচার ইত্যাদির কসাই খানায় পরিনত হয়েছে। তারা নির্বাচনকে প্রহসনে পরিনত করেছেন। এরা গনতান্ত্রিক পদ্ধতির উপরে বলাৎকার করেছেন। এরা ক্ষমতায় এসে গ্রামে-গঞ্জে এক একটা জহ্লাদ বাহিনী তৈরি করেছেন, বর্গার নামে একটা লুটেরা বাহিনী তৈরি করেছে। মা-বোনদের ইজ্জত লুণ্ঠন করেছে, জমি দখল করেছে। এই ভাবে সারা বাংলার পরিবেশকে কলুষিত করেছে। আমি এখানে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় আই.আর.ডি.পি'র কথা বলেছেন। আই.আর.ডি.পি-তে যে টাকা দেওয়া হয়েছে সেই টাকার মাত্র ১৭ শতাংশ গ্রামের মানুষ পেয়েছে। ২০ শতাংশ প্রশাসনিক খাতে খরচ হয়েছে। আর বাকি টাকা সি.পি.এম.এর লোকেরা হন্ডা কিনেছে, তাদের কাঁচা বাড়ি পাকা করেছে এবং বিলাসিতার মধ্যে জীবন-যাপন করার জন্য ব্যয় করেছে। আজকে আই.আর.ডি.পি'র আসল উদ্দেশ্য ছিল গ্রামের উন্নয়ন করা এবং তার মাধ্যমে মানুষের কর্মর সৃষ্টি করা, কিন্তু তা হয়নি। আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই, মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের মেদিনীপুরের লোক। আজকে যেখানে আমরা অজয় মুখার্জির মতো মানুষের জন্য গর্ব অনুভব করি, সতীশ সামন্তের মতো মানুষের জন্য গর্ব অনুভব করি, প্রয়াত বিশ্বনাথ মুখার্জির মতো মানুষের জন্য গর্ব অনুভব করি, সেখানে তিনি আমাদের মেদিনীপুরের কলঙ্ক। তিনি লুটেরা বাহিনীর সর্দার। আজকে তিনি সমগ্র মেদিনীপুরকে কোনও জায়গায় নিয়ে গেছেন, মেদিনীপুরের মান-সম্মানকে ধুলিস্মাৎ করে দিয়েছেন। এই কথা বলে তার বাজেটকে আর একবার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে বিরোধী পক্ষ থেকে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এখানে পেশ করা হয়েছে সেগুলির তীব্র বিরোধিতা করছি। আর এই সব নিয়ে খুব বেশি বলার প্রয়োজন আছে বলে আমি মনে করিনা। কারণ কয়েকদিন আগেও পশ্চিমবাংলার মানুষ এদের ছাঁটাই করে দিয়েছে। কাজেই আর ছাঁটাই করার কি আছে। তারপরে এখানে অনাস্থা প্রস্তাব নিয়ে যে সব আলোচনা করা হয়েছে, সেগুলি আবার বলা হয়েছে। কাজেই সেই সব কথা বলে সময় নষ্ট করতে চাই না। ওরা বলেছেন যে এটা বিশ্বে বিরল। সত্যি এটা সারা বিশ্বে বিরল বটে। কোথায় আছে? একটা একটা করে জেলা যেমন, কুচবিহার ধরুন। সেখানে ৯৩ শতাংশ পোলিং হয়েছে। আমেরিকায় কত পোলিং হয়েছে জানেন, শেষ যে নির্বাচন হয়েছে? ৬০ শতাংশও পোলিং হয় নি। আমেরিকা থেকে আরম্ভ করে সারা দুনিয়ার খবর রেখেছি, কোথাও ৯৩ শতাংশ পোলিং হয় নি। রাজনৈতিক দলের সংগ্রামে এবং প্রচেষ্টায় এই জিনিস হয়েছে। এখানে ৫০০ জন প্রতি একজন করে জনপ্রতিনিধি হচ্ছে। কোথাও আছে এই জিনিস? সারা ভারতবর্ষে

কোথাও আছে, সারা পৃথিবীতে কোথাও আছে এই জিনিস? এই সেদিন চীন থেকে তাঁরা দেখতে এসেছিলেন। পৃথিবীর সব চেয়ে বড় গনতান্ত্রিক দেশ, সেখান থেকে দেখতে এসেছিলেন। দেবপ্রসাদবাবু কি বলবেন আমি জানি না, ওঁরা কেন দেখতে এসেছিলেন বলতে পারেন? যেটা ভাল সেটাকে ভাল বলতে হবে, যেখানে দুর্বলতা আছে সেখানে সবাই মিলে দেখতে হবে কি করতে পারি। কোনটা ঠিক কোনটা বেঠিক সেটা বলতে হবে। আপনারা জিতলেন কি করে? এতো সন্ত্রাস হয়েছে তো আপনারা কটা জায়গায় জিতলেন কি করে? কি সব বলেন বুঝতে পারি না। আবার এখানে বোঝাবার চেষ্টা করা হচ্ছে ফল নাকি খুব খারাপ হয়ে গিয়েছে, আমরা নাকি খুব বিচ্ছিন্ন হয়ে গেছি! অন্যান্য বারের নির্বাচনের তুলনায় এবারে তো ফল ভাল হয়েছে। ৪ টি নির্বাচন হয়েছে, তার মধ্যে জেলা পরিষদ থেকে শুরু করে পঞ্চায়েত পর্যন্ত এবারের ফল সর্বোচ্য। হিসাব করে দেখুন ৪টি নির্বাচনের ফল। শতকরা হিসাবে সর্বোচ্য আসন পেয়েছে সি.পি.আই (এম), ৮০ শতাংশ আসন পেয়েছে যা তিনটি নির্বাচনের চেয়ে বেশি। বামফ্রন্ট ৮৭ শতাংশ আসন পেয়েছে। যদি ভোটের হিসাব করেন তাহলে ভোটের শতাংশের হার বেশি পেয়েছি। এই জিনিস আমরা দেখেছি। বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে, আমার বাজেটকে সমর্থন করার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now voting on Demand Nos. 62, 59, 60 and 63

## DEMAND NO. 62

**Mr. Speaker :** There are four cut motions to Demand No. 62. All the cut motions are in order and taken as moved.

The motion that the amount of the Demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 93,10,65,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads "2515—Other Rural Development Programmes (Panchayati Raj), 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) and 6515—Loans for Other Rural Development Programmes (Panchayati Raj)".

(This is inclusive of a total sum of Rs. 55,87,00,000 already voted on account in March, 1993.) was then put and agreed to.

## DEMAND NO. 59

**Mr. Speaker :** There is one cut motion to Demand No. 59. The cut motion is in order and taken as moved.

The motion that the amount of the Demand be reduced by

Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 39,53,00,000 be granted for expenditure under Demand No. 59, Major Head: "2501—Special Programmes for Rural Development".

(This is inclusive of a total sum of Rs. 13,18,00,000 already voted on account in March, 1993.), was then put and agreed to.

## DEMAND NO. 60

**Mr. Speaker :** There is one cut motion to Demand No. 60. The cut motion is in order and taken as moved.

The motion that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 5,74,88,88,000 be granted for expenditure under Demand No. 60, Major Head: "2505—Rural Employment".

This is inclusive of a total sum of Rs. 1,99,63,00,000 already voted on account in March, 1993.) was then put and agreed to.

## DEMAND NO. 63

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 41,59,49,000/- be granted for expenditure under Demand No.63, Major Heads: "2515-Other Rural Development Programmes (Community Development), 4515-Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) and 6515-Loans for Other Rural Development Programmes (Community Development)".

This is inclusive of a total sum of Rs. 13,88,00,000 already voted on account in March, 1993). was then put and agreed to.

**Mr.Speaker :** Members, I have a very tragic information to give you. Our respected and beloved Governor Saiyed Nurual Hasan has expired a little while ago. I have just received this message. We all are aggrieved and we all have our sympathies for the bereaved family but we cannot officially pass the obituary reference today. We have to wait for the final burial ceremony to be over. So we will desperse today. The House will stand adjourned till 15th July, 11-00 clock. Then we will reassemble to pass the obituary reference. Most probably by that time the

burial ceremony would be over. Final programme has not yet been made. The Government is drawing up the final burial programme. I have just received the message in my chamber from the Chief Minister After the programme are received we will let you know. The House is adjourned till at 11-00 a.m. on 15th July, 1993.

## Adjournment

At this stage the House was adjourned at 5-15 p.m. till at 11 a.m. on Thursday, the 15th July at the assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 15th July, 1993 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 4 Ministers of State and 73 Members.

[11-00 — 11-10 a.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Hon'ble Members, today we would only have a obituary reference relates to Professor Syed Nurul Hassan, the Governor of West Bengal who expired on the 12th last. But before I read out the reference, I would like Members to make short comments on the life of Professor Nurul Hassan. I would request the Hon'ble Chief Minister to initiate.

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় স্পিকার মহাশয়, প্রফেসর নুরুল হাসানের এই মৃত্যুতে আমি শুধু একজন রাজ্যপাল হারালাম তাই নয় আমার একজন প্রকৃত বন্ধু এবং আমাদের সরকারের একজন উপদেষ্টাকে হারালাম। প্রফেসর নুরুল হাসান সম্পর্কে বহু বছর ধরেই আমি জানি যদিও ঘনিষ্ঠভাবে তার সঙ্গে পরিচিত হই যখন তিনি রাজ্যপাল হয়ে পশ্চিমবঙ্গে এলেন। তিনি আমাদের সঙ্গে গত কয়েক বছর ধরেই ছিলেন এবং রাজ্যপাল পদের যে মর্যাদা সেটা তিনি সঠিকভাবে উপলব্ধি করেছিলেন এবং সেইভাবেই তিনি পরিচালনা করেছিলেন রাজ্যপাল হিসাবে। আমরা রাজ্যপালের সম্বন্ধে সারকারিয়া কমিশনের কাছে অনেক কিছু অভিযোগ করেছিলাম তার মধ্যে আমি যাচ্ছি না। তবে এখানে আমাদের প্রফেসর নুরুল হাসান সম্পর্কে সেগুলো প্রযোজ্য নয় এবং তিনি রাজ্যপাল হিসাবে দৃষ্টান্ত রেখে গেছেন ভারতবর্ষের সামনে। আমরা দেখেছি ওঁনার পদ্ধতি যেটা ছিল সেইভাবেই তিনি ভূমিকা পালন করেছিলেন। তিনি জেলায় জেলায় গিয়েছিলেন, আমাদের মন্ত্রীদের ডেকে আলোচনা করেছেন, সমালোচনা করেছেন উপদেশ দিয়েছেন, আমাদের অফিসারদের পর্যন্ত ডেকে পাঠাতেন, বিভিন্ন বিষয়ে আলোচনা করতেন। সেখানে তাঁর যদি কিছু বুঝিয়ে দেওয়ার থাকত বুঝিয়ে দিতেন এবং মন্ত্রীদেরকেও খবরা খবর দিতে বলতেন। এই পদ্ধতিতেই তিনি কাজ চালিয়ে গেছেন। তিনি পশ্চিমবঙ্গকে ভালোবাসতেন, পশ্চিমবঙ্গের মানুষও তাঁকে ভালোবাসত এবং পশ্চিমবঙ্গের মানুষ তাঁকে শ্রদ্ধা করত এবং এই শ্রদ্ধা তিনি যতদিন এখানে ছিলেন পেয়েছিলেন এটা আমরা সকলেই জানি। রাজ্যপাল হিসাবে তিনি প্রায় আমাদের বলেছেন যে আমার যদি কিছু করণীয় থাকে দিল্লিতে গিয়ে তাহলে আমি করব কারণ আমি অনেকদিন ওখানে ছিলাম এবং

অনেককেই চিনি, সুতরাং আমার সাহায্য নিশ্চয় পেতে পারেন আমার মনে হয় তিনি যেমন উপদেশ দিয়েছেন, আলোচনা করেছেন তেমনি নিজে উদ্যোগী হয়ে এবং দায়িত্বের মনোভাব নিয়ে ৪টি প্রকল্পের জন্য দিল্লির থেকে অনেক টাকা পয়সা জোগাড় করে এনেছিলেন। আমরা সেগুলো সব শুরু করতে পারিনি। সেটা আমাদের শুরু করতে হবে এবং শেষও করতে হবে কারণ এটাই ছিল তাঁর মনবাঞ্ছা। শুধু রাজ্যপাল হিসাবে নয় তিনি চ্যান্সেলার হিসাবেও অনেকগুলো বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যুক্ত ছিলেন এবং সেখানে তাঁর উপদেশ ও পরামর্শে যেমন বিশ্ববিদ্যালয়ের উপকার হয়েছে তেমনি সেই পরামর্শ মেনে আমাদের সরকারেরও উপকার হয়েছে। এবং তিনি যেহেতু এইভাবে নিজেকে পরিচালনা করেছেন সেইজন্য এটা বলেছেন যে সেই হিসাবে তারও অধিকার আছে, রাজ্যপাল হিসাবে আমাদের যদি কোনও ত্রুটিবিচ্যুতি থাকে সেইগুলি শুধু নয়, আমাদের ডেকে তিনি নিশ্চয় বলতে পারেন এটা সম্পূর্ণভাবে আমরা মেনে নিয়েছিলাম। আপনারা যা দৃষ্টিভঙ্গীতে আসছে আপনি বিভিন্ন জায়গায়, যেতেন, অনেক মানুষের সঙ্গে আপনার পরিচয় আছে, আপনার সঙ্গে তাঁরা দেখা করতে আসতেন, বিভিন্ন অংশের মানুষ উঁচু থেকে নিচু, নিচু থেকে উপরে এবং তিনি যে ভাবে নিজেকে পরিচালনা করেছেন সেইজন্য আমি আবার বলছি বেদনাদায়ক যে তিনি এইভাবে হঠাৎ আমাদের ছেড়ে চলে গেলেন। আমার মনে আছে, তার আমেরিকার চিকিৎসা করতে যাওয়ার জন্য সব ঠিক হয়ে গিয়েছিল। তিনি ২ তারিখে সেখানে রওনা হবেন, কিন্তু হঠাৎ দেখা গেল তাঁর স্বাস্থ্যের অবনতি হল, চিকিৎসকরা বললেন আমাদের রিপোর্ট উনি অসুস্থ আছেন, আর একটু ভাল না হলে তিনি যেতে পারবেন না। তাঁর ছেলে, তাঁর মেয়ে, তাঁর জামাই, এরাও সবাই এসেছিলেন, কিন্তু যেটুকু ক্ষীণ আশা আমাদের ছিল, সেও পূর্ণ হল না, তিনি যেতে পারলেন না শেষ অবধি। তাঁকে আমরা হারালাম। তিনি যে শেষ চিঠি আমার জন্মদিনে লিখে গিয়েছিলেন সেটা আমি যত্ন করে রেখে দিয়েছি এবং তাতে একটা শেষ ইচ্ছা ওর ছিল, সেটাও তিনি লিখেছিলেন, কারণ আগে উনি আমাকে একবার বলেছিলেন যে ঐদিনে আমাদের দুটো পরিবার একসঙ্গে খাওয়া দাওয়া করতে পারি কিনা, তিনি চিঠিটা লিখেছিলেন সেই রোগশয্যা থেকে যে এটাতো আর এবারে সম্ভব হল না এটা পরবর্তীকালে দেখা যাবে। উনি হৃদয়বান মানুষ ছিলেন, উনি মানুষকে ভালবাসতেন, এবং যে পদই উনি অধিকার করেছেন তাঁর সারা জীবনে সেটায় তিনি সুনাম অর্জন করেছেন, সমস্ত দিক থেকে, এটা আমরা দেখেছি। কাজেই এইরকম মানুষ সত্যিই বিরল, এইরকম একজনকে আমরা হারালাম। এবং তাঁর আত্মীয়স্বজনের প্রতি সমবেদনা আমরা এখান থেকে সবাই মিলে জ্ঞাপন করব, এই আশাই আমি করছি।

[11-10 — 11-20 a.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধক্ষ মহোদয়, আমরা এই রাজ্যের রাজ্যপাল প্রফেসার নুরুল হাসানকে হারিয়েছি, কিন্তু বিরোধী দল থেকে আমাদেরকে বারবার যেতে হয়েছে, রাজ্যপালের কাছে এবং মূলতঃ সরকারের বিরুদ্ধে অভিযোগ নিয়েই আমরা গিয়েছি, কখনও তাঁকে বিরক্তি প্রকাশ করতে দেখিনি কিংবা আমাদেরকে প্রত্যাখান করতে দেখিনি। তিনি শুধু বিদ্বান ছিলেন না, তিনি শিক্ষক ছিলেন, তিনি শিক্ষাবিদ ছিলেন, শিক্ষানুরাগী ছিলেন, জীবনের বহু উচ্চপদে তিনি দায়িত্ব পালন করেছেন মন্ত্রী হিসাবে, শিক্ষামন্ত্রী হিসাবে,

রাষ্ট্রদুত হিসাবে, এবং সর্বশেষ রাজ্যপাল হিসাবে। আমি একটা জিনিস তাঁর মধ্যে লক্ষ্য করেছি, আমরা গ্রামের সমস্যা এবং গ্রামীণ মানুষের কাছে কতবার গিয়েছি, তাদের সুখদুঃখ কতটা জেনেছি, তাদের সমস্যা সম্বন্ধে কতটা আগ্রহী হয়েছি, এটা তিনি বারবার আমাদের কাছে জিজ্ঞাসা করেছেন এবং কিভাবে মানুষের কাছাকাছি যাওয়া যায়, সেবায় লাগা যায়, তিনি সে সম্বন্ধে পরামর্শ দিয়েছেন। দু-একটি জায়গায় হয়ত আমরা বিরোধিতায় আছি, সব মানুষই, সব সময় সঠিক মাত্রায়, আমরা সবাইকে বিচার করতে পারিনা, ভুল বোঝাবুঝির হয়ত দু-একটা অবকাশ ছিল, কিন্তু আমরা দেখেছি তিনি সগর্বে বলেছেন, যে সরকারের তিনি নেতা তাঁর বিরুদ্ধে যদি জনগণের ক্ষোভ থাকে তাহলে সেই ক্ষোভের সম্বন্ধে তাঁকে পড়তে হবে, এটা অপ্রত্যাশিত নয়। এটা আমরা দেখেছি তাঁর লক্ষ্য অতি বড়, তাঁর অনুভব ছিল গণতন্ত্র সম্বন্ধে। বিরোধী দলের ক্ষোভ থাকতে পারে এই সরকারের বিরুদ্ধে এবং এই সরকারের প্রধান হিসাবে তিনি যদি এই ক্ষোভের সম্মুখীন হন সেটা আশ্চর্যের কিছু নয়, অপ্রত্যাশিতও কিছু নয়, এতটা উদারতাই তাঁর মধ্যে আমরা দেখেছি। এবং এই বাবরি মসজিদ নিয়ে যখন এখানে অশান্তি সৃষ্টি হয়েছিল এবং সারা দেশে সৃষ্টি হয়েছিল তখন বিশেষ একটা রাজনৈতিক দল ভারতবর্ষের সংবিধানকে পরিবর্তিত করতে চাইছে, তখন আমরা আলোচনা প্রসঙ্গে দেখেছি, তাঁর উদ্বেগ ছিল এই জাতীয় শক্তি যদি জনসাধারণের কাছে প্রচার এবং প্রশ্রয় পাই, তাহলে দেশের অপূরণীয় ক্ষতি হবে। তিনি ছিলেন সম্পূর্ণভাবে ধর্মনিরপেক্ষ। সাম্প্রদায়িকতার জন্য তিনি বার বার উদ্বেগ প্রকাশ করেছেন। তাঁর মৃত্যুতে মুখ্যমন্ত্রী যা বললেন তাঁর সঙ্গে আমরা পূর্ণ একমত। শুধু এর সঙ্গে যোগ করতে হবে, ভারতের এই যে অবস্থা, বিশ্বের এই যে অবস্থা, চারিদিকে সন্ত্রাস, বিচ্ছিন্নতাবাদ, এই সময়ে এই জাতীয় একজন পন্ডিত, সহানুভূতিশীল এবং সব মানুষের কাছে গ্রহণযোগ্য এই জাতীয় ব্যক্তিত্ব আজকে রাষ্ট্রজীবনে প্রয়োজন ছিল। তবে সহানুভূতি তখনই আসে যখন যার প্রয়োজন বেশি করে দেখা দেয়। তাঁর পরিবারের সঙ্গে আমাদের দেখা হয়েছে, কথাবার্তা হয়েছে, আমাদের সমবেদনার কথা আমরা জানিয়েছি। আমরা তাঁর এই শূন্যতা সহজে পূরণ করতে পারব না। মানুষের প্রতি তাঁর যে মমত্ববোধ ছিল, বিশেষ করে কলকাতার মানুষ এবং বাংলার মানুষে সেই অনুভব তাঁর শেষ বিদায়ের সময় জানিয়েছে। আমরা জানিনা, পরবর্তী জীবনে মানুষ কি হয়, তাঁর আত্মার শান্তি আমরা কামনা করি। তাঁর কর্মজীবনের মধ্যে থেকে আমরা উৎসাহ এবং দায়িত্ব যদি গ্রহণ করতে পারি তাহলে বোধ হয় প্রকৃত শ্রদ্ধা জানানো হবে। এই কথা বলে তাঁর পরিবারকে সহানুভুতি জানিয়ে, তাঁর গুণমুগ্ধদের সহানুভূতি জানিয়ে, সমবেদনা জানিয়ে আমরা কথা শেষ করছি।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, অত্যন্ত গভীর বেদনার সাথে একথা বলতে হচ্ছে, যদিও তিনি আমাদের বাংলাদেশের লোক ছিলেননা, তবুও তিনি আমাদের পশ্চিমবাংলাটাকে অত্যন্ত ভালো বাসতেন এবং এইরকম বিদগ্ধ, পান্ডিত্যপূর্ণ লোক এবং দক্ষ প্রশাসক খুব কমই আছে। সবচেয়ে বড় কথা হচ্ছে, তিনি একজন মানুষ ছিলেন। তাঁর সবচেয়ে বড় গুণ হচ্ছে, তাঁর মানবতা। সাম্প্রদায়িকতার ব্যাপারে তিনি উদ্বেগ প্রকাশ করেছিলেন। তাঁর মৃত্যুতে আমাদের অপূরণীয় ক্ষতি হয়ে গেছে। আপনার কাছে বলতে চাই আমাদের এই যে কনডোলেন্স, এটা শোক সন্তপ্ত পরিবারের কাছে পাঠিয়ে দেওয়া হোক, এই কথা বলে, আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আমাদের প্রিয়জন হারাবার যে বেদনা, সেটা আমরা প্রথম দিনই অনুভব করেছি। যেদিন আমরা শুনলাম এই বিধানসভার মধ্যে, আপনি ঘোষণা করলেন যে রাজ্যপাল আর আমাদের মধ্যে নেই। তাঁর এক ঘন্টা আগে আমি গিয়েছিলাম হাসপাতালে দেখা করতে। কিন্তু যেহেতু একটা বিশেষ ঘরে উনি ছিলেন, তাই দূর থেকে দেখার সুযোগ হয়েছিল আমার। উনি রাজ্যপাল হিসাবে প্রথম যখন এখানে এলেন, আমি তখন থেকেই এখানে আছি। আমরা যখন ডেপুটেশন দিতে ওনার কাছে যেতাম, উনি বলতেন কি খাবে? একদম নিজের লোকের মতন তিনি জিজ্ঞাসা করতেন। আর তাঁর শিশু সুলভ হাসি, এটা আমাদের মনের মধ্যে গেঁথে আছে। তাঁর হাসি ছিল নির্মল, উদার। একটা বিরাট হৃদয়ের মানুষ পবিত্র মানুষ। আমার কয়েকবার তাঁর সঙ্গে ব্যক্তিগতভাবে দেখা করার সৌভাগ্য হয়েছিল। বিশেষ করে তিনি যখন আমার বাড়িতে একটা উৎসবে গিয়েছিলেন তখন আমি ৪০ মিনিট তাঁর সাহচর্য লাভ করেছিলাম। সেখানে তিনি আমার সঙ্গে নানা রকম কথা বলেছিলেন, বিশেষ করে নানারকম পারিবারিক কথা বলেছিলেন। আমি উপলব্ধি করেছি যে, তিনি শুধু রাজনীতিবিদ, সাহিত্যিক এবং প্রশাসকই ছিলেন না, তিনি একজন বড় দার্শনিকও ছিলেন। আজকে আমার বলতে কোনও দ্বিধা নেই যে, আমাদের রাজ্যে অনেক রাজ্যপাল এসেছেন, অনেক রাজ্যপাল গেছেন, কিন্তু অধ্যাপক নুরুল হাসান—যিনি এখানে এসে একবার চলে গিয়েছিলেন, আবার এসেছিলেন—তাঁর কাছ থেকে আমরা যে আন্তরিকতা প্রতিটি ক্ষেত্রে পেয়েছি তা কখনো অন্য কারও কাছ থেকে পাইনি। ফলে তিনি চলে যাওয়াতে আমরা বিরাট বেদনা অনুভব করছি। তাঁকে বাঁচাবার জন্য সরকারের পক্ষ থেকে নানাভাবে চেষ্টা হয়েছিল, কিন্তু তিনি সমস্ত কিছু নস্যাৎ করে দিয়ে চলে গেলেন। তাই আজকে আমরা সকলে মর্মাহত, শোক-সন্তপ্ত। আমি তাঁর বিদেহী আত্মার শান্তি কামনা করি।

তিনি যখন আমার বাড়িতে একটি বিবাহ উৎসবে গিয়েছিলেন তখন আমি তাঁর কিছু ছবি ভি.ডি.ও ক্যাসেটে ধরে রেখেছিলাম। গতকাল ভি.ডি.ও চালিয়ে বার বার আমি সেই ছবিগুলো দেখছিলাম এবং বার বার তাঁর বিভিন্ন কতা মনে করছিলাম। তাঁর একটা স্মৃতি আমার কাছে ধরা আছে, এটা আমার একটা সান্ত্বনা। তাঁকে আমরা এই বিধানসভায় অনেকবার দেখেছি। তিনি এই সভার ইতিহাসেও চিরস্মরণীয় হয়ে থাকবেন।

আমি আর একবার তাঁর আত্মার শান্তি কামনা করে এবং তাঁর শোকসন্তপ্ত পরিবারবর্গকে সান্ত্বনা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জ্ঞানতাপস, শিক্ষাবিদ, দক্ষ প্রশাসক অধ্যাপক নুরুল হাসানের প্রয়াণে আমি আমার আন্তরিক সমবেদনা এবং শ্রদ্ধার্ঘ অর্পণ করছি। মুখ্যমন্ত্রী সঠিকভাবে তাঁর প্রশাসনিক জীবনের বিভিন্ন দিক আলোচনা করেছেন। তিনি কখনো রাষ্ট্রদূত হিসাবে, কখনো কেন্দ্রীয় সরকারের মন্ত্রী হিসাবে, কখনো রাজ্যপাল হিসাবে তাঁর প্রশাসনিক দক্ষতা দেখিয়েছেন। তিনি শুধুই একজন দক্ষ প্রশাসকই ছিলেন না, তিনি একজন পন্ডিত ব্যক্তি ছিলেন। একদিকে বিদগ্ধতা, অপরদিকে হৃদয় ঔদার্য, এই দুয়ের—গঙ্গা যমুনার মিলনাবদ্ধ ছিল অধ্যাপক নুরুল হাসানের জীবন। আমি অনেক-বারই তাঁর সামনে গিয়েছিলাম। মাঝে মাঝেই তিনি আমাকে ডেকে পাঠাতেন। শুধু বিভাগীয় ব্যাপার নিয়েই নয়, তিনি খোঁজ

রাখতেন যে, আমি কিছু লেখাপড়া চর্চা করি, সে হিসাবেও তিনি মাঝে মাঝে আমাকে ডেকে পাঠাতেন এবং আমার সঙ্গে আলোচনা করতেন। অনেকবার এক ঘন্টা, দেড় ঘন্টা আলোচনা হয়েছে। আমার মনে হচ্ছে বিশেষ করে তিনি আলোচনা করতেন, এখনকার সমাজে—মাল্টি-ডাইমেনশনাল কমপ্লেকসিটি অফ্ দি সোসাইটি সম্বন্ধে এবং তাঁর থেকে উদ্বুদ্ধ ইতিহাসবোধ, ইতিহাস চেতনা সম্বন্ধে। তাঁর সেই ইতিহাস চেতনা, সুগভীর ইতিহাস-বোধ আমাকে মুগ্ধ করেছে। আমি শুধু এই কথা বলতে চাই, বিশেষ করে আজকের দিনে যখন হিংসায় উন্মত্ত ভারতবর্ষ, সাম্প্রদায়িক ভেদ বুদ্ধিতে উন্মত্ত ভারতবর্ষ সে সময় একজন বড় মাপের মানুষ, সত্যিকারের জ্ঞানী মানুষের অনুপস্থিতি আমরা বার বার অনুভব করব। সেজন্য আমার এ কথা বলতে ইচ্ছে করছে, দা স্যুড বি লিভিং অ্যাট দিস আওয়ার। ইন্ডিয়া হ্যাজ দি নীড ফর দী। এই কথা বলে আমি আর একবার তাঁর স্মৃতির উদ্দেশ্যে শ্রদ্ধার্ঘ অর্পণ করছি।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মানুষ শ্রদ্ধেয় নুরুল হাসান, মাননীয় রাজ্যপালকে হারিয়ে শোকসন্তপ্ত। আমি আজকে সর্বাগ্র তাঁর প্রতি আমার আন্তরিক শ্রদ্ধা জ্ঞাপন করছি। বাস্তবিকই তিনি একজন বিদগ্ধ এবং যথার্থ পন্ডিত ছিলেন। ঐ রকম জায়গায় প্রতিষ্ঠিত থাকা সত্ত্বেও যেটা আমাদের সবচেয়ে বেশি মুগ্ধ করেছে সেটা হল তাঁর অমায়িক আচরণ। খুব বেশি না হলেও বিভিন্ন সময় তাঁর কাছে রাজ্যের সমস্যা নিয়ে যখন গিয়েছি বা ডেপুটেশন দিয়েছি তখন তাঁর অমায়িক আচরণ আমাদের মুগ্ধ করেছে। আমরা লক্ষ্য করেছি যে তিনি সমস্ত বিষয়গুলি ধৈর্য এবং সহানুভূতির সঙ্গে শুনেছেন। তাঁর মতন একজন মানুষ ঐ রকম আসনে থেকে যে অমায়িক আচরণ করে গিয়েছেন তা তিনি যথার্থ পন্ডিত মানুষ বলেই সম্ভব হয়েছে। সমস্ত রকমের অহং-বোধ থেকে তিনি মুক্ত ছিলেন। তাঁর আচরণ যথার্থই আমাদের মুগ্ধ করেছে। আমরা জানি যে তিনি তাঁর জীবনে নানান গুরুত্বপূর্ণ আসন অলঙ্কৃত করেছেন। কেন্দ্রীয় সরকারের শিক্ষামন্ত্রী থেকে শুরু করে বিভিন্ন সময়ে রাষ্ট্রদূত, রাজ্যপাল ইত্যাদি নানান পদে অধিষ্ঠিত ছিলেন। রাজনীতির ক্ষেত্রে মতাদর্শগত পার্থক্য যাই থাকুক না কেন তাঁর পান্ডিত্য এবং সাম্প্রদায়িকতার বিরুদ্ধে তাঁর ভূমিকা ইত্যাদি সমস্ত কিছুকে স্মরণ করে আমরা মনে করি অধ্যাপক নুরুল হাসানকে হারিয়ে আমাদের দেশ ক্ষতিগ্রস্ত হল। পরিশেষে আমি তাঁর প্রতি শ্রদ্ধা নিবেদন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে রাজ্যপাল অধ্যাপক নুরুল হাসান প্রয়াত হয়েছেন। এই ঘটনা পশ্চিমবঙ্গের জনগণের কাছে যেমন একটি শোকাবহ ঘটনা তেমনি দুঃখজনক ঘটনা। ব্যক্তিগতভাবে আমি তাঁর প্রয়াণে আন্তরিকভাবে দুঃখিত। আমরা সকলেই অধ্যাপক নুরুল হাসানকে দেখেছি। অনেকে আমরা কিছু কিছু ক্ষেত্রে তাঁর প্রত্যক্ষ সান্নিধ্যে এসেছি। সেই সময় তাঁর যে পান্ডিত্য এবং প্রশাসন সম্পর্কে তাঁর যে গভীর জ্ঞান ও দক্ষতা তাঁর পরিচয় আমরা পেয়েছি। সবচেয়ে বড় কথা হ'ল, এই মানুষটি কোনওরকম বেড়াজালের সীমাবদ্ধতার মধ্যে আবদ্ধ ছিলেন না। সমস্ত রকমের প্রগতিশীল চিন্তাভাবনা ও ধ্যান ধারণাকে অবলম্বন করে তাঁর যেটুকু করণীয় তা তিনি করেছেন। পশ্চিমবঙ্গের মানুষের

সামাজিক, অর্থনৈতিক এবং সাংস্কৃতিক জীবনের সাথে তিনি নিজেকে সম্পৃক্ত করেছিলেন এবং পশ্চিমবঙ্গের সার্বিক উন্নতি তাঁর অন্তরের প্রিয় জিনিস ছিল। ধর্মনিরপেক্ষতা, গণতন্ত্র এবং সমাজবাদ এই তিনটি আদর্শ ছিল তাঁর জীবনচর্চা। চলার পথের আদর্শ হিসাবে তিনি এগুলিকে গ্রহণ করেছিলেন, পালন করেছিলেন। আমাদের সংবিধানের যে মূল নীতি এবং উদ্দেশ্য বা স্পিরিট তাকে সুউচ্চে তুলে ধরার জন্য তিনি সমস্ত প্রচেষ্টা নিয়ে কাজ করে গিয়েছেন। তাঁর প্রয়াণে যে গভীর শূন্যতার সৃষ্টি হয়েছে তা পূরণ হবার নয়। আজকের দিনে তাঁর মতন মানুষের খুবই প্রয়োজন ছিল কিন্তু প্রকৃতির অমোঘ নিয়মে তাকে চলে যেতে হ'ল। তাঁর প্রতি আমার অন্তরের গভীর শ্রদ্ধা জানিয়ে এবং তাঁর শোকসন্তপ্ত পরিবারবর্গকে প্রতি আন্তরিক সমবেদনা জ্ঞাপন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী সৌগত রায় :** আমাদের রাজ্যপাল অধ্যাপক নুরুল হাসানের প্রয়াণে আমাদের দেশ একজন বিদগ্ধ ঐতিহাসিক, প্রশাসক, কূটনীতিবিদ, এবং সত্যিকারের ধর্মনিরপেক্ষ প্রগতিশীল মানুষকে হারিয়েছে। আজকে এই বিধানসভায়—যে বিধানসভার তিনি প্রধান ছিলেন—আমরা তাঁর প্রতি শ্রদ্ধা জানাতে গিয়ে তাঁর অবদানের কথা কিছুটা স্মরণ করব। অধ্যাপক নুরুল হাসানকে আমরা দেখেছি তিনি তৈরি হয়েছিলেন প্রধানত দুটি প্রভাবে—প্রথমতঃ গান্ধীজি এবং নেহেরুর নেতৃত্বে জাতীয় আন্দোলনের প্রভাবে এবং নেহেরুর উনি ব্যক্তিগত স্নেহধন্য ছিলেন। অন্যদিকে অল্প বয়সেই তিনি মার্কসবাদী চিন্তাধারায় আকৃষ্ট হয়েছিলেন এবং তিনি প্রথম উর্দুতে কমিউনিস্ট ম্যানিফেস্টো অনুবাদ করেছিলেন। আমরা জানি তাঁর অক্সফোর্ডে যে ডক্টোরাল থিসিস সুফি সন্তদের সম্পর্কে তা এখনও সারা পৃথিবীতে আদৃত এবং পরবর্তীকালে আলিগড়ে তিনি যে স্কুল অফ হিসট্রি তৈরি করেছিলেন ইরফান হাবির যার অন্যতম প্রডাক্ট, তাতে তিনি যে কাজ করেছেন মোগল আমলে জমির ব্যবস্থা এবং ভূমির ব্যবস্থা সম্পর্কে তা সারা পৃথিবীতে অত্যন্ত প্রামান্য ইতিহাস বলে স্বীকার করে। পরবর্তীকালে আমি তাঁর সঙ্গে ২০ বছর ধরে ঘনিষ্ঠভাবে পরিচিত ছিলাম। যখন সিদ্ধার্থশঙ্কর রায় কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী হয়েছিলেন সেই সময় প্রথম সিদ্ধার্থশঙ্কর রায়ের অধীনে তাঁর দপ্তরে তিনি রাষ্ট্রমন্ত্রী হ'ন। তখন থেকে আমি তাঁকে চিনি। পরবর্তীকালে সিদ্ধার্থশঙ্কর রায় যখন এখানে মুখ্যমন্ত্রী হয়ে চলে এলেন তখন উনি রাষ্ট্রমন্ত্রী হয়েই পুরো দপ্তর দেখাশুনা করতেন। তাঁরই সময় কলকাতায় সেন্টার ফর স্টাডিস ফর সোশ্যাল সায়েন্স প্রতিষ্ঠিত হয় এবং দিল্লিতে জওহরলাল নেহেরু বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত হয়। আমরা যেটা সবচেয়ে বেশি ওঁর সম্বন্ধে মনে রাখি কলেজ শিক্ষক হিসাবে—তাঁরই চেষ্টায় প্রথম শিক্ষকদের জন্য একটা ন্যাশনাল ওয়েজেস স্কেল বা যাকে আমরা ইউ.জি.সি স্কেল বলি সেটা প্রবর্তিত হয়। শুধুমাত্র ওঁরই উদ্যোগে এবং চেষ্টায় সেই সময় সেটা সম্ভব হয়েছিল। পরবর্তীকালে যখন কংগ্রেস হেরে গেল ১৯৭৭ সালে, সেই সময় আমি লোকসভায় গিয়েছিলাম আর উনি রাজ্যসভায় ছিলেন। তখন আরও ঘনিষ্ঠ হবার সুযোগ হয়েছে এবং একবার-দুবার তাঁর সঙ্গে বিদেশেও গেছি এবং তাঁর সঙ্গে কথা বলে তখন থেকে দেখেছি, তিনি বিদগ্ধ ঐতিহাসিক শুধু ছিলেন না, তাঁর জ্ঞানের পরিধি অত্যন্ত বিস্তৃত ছিল এবং জাগতিক সমস্ত ব্যাপারে বিশেষ করে জওহরলাল নেহেরুর যে বিজ্ঞান চেতনা তা তাঁর মধ্যে ছিল এবং সব ব্যাপারে তিনি আগ্রহ দেখাতেন। আপনি জানেন, তাঁর ছেলে একজন বিশিষ্ট

আনবিক বিজ্ঞানী এবং তাঁর একমাত্র মেয়ে আমেরিকার কালিফোরনিয়াতে থাকেন, তিনিও একজন কমপিউটার সায়েনটিস্ট, তাঁর নিজের কমপিউটার কোম্পানি আছে। অধ্যাপক নুরুল হাসান সি.এস.আই.আরের ভাইস-চেয়ারম্যান হিসাবে কাজ করেছিলেন ইন্দিরা গান্ধীর সময়ে। তাঁর ফলে তিনি ঐতিহাসিক হলেও তাঁর মধ্যে প্রবল বিজ্ঞান চেতনা ছিল এবং বিজ্ঞানের অগ্রগতি নিয়ে তিনি বরাবর কাজ করেছেন। এই রাজ্যে তিনি দুই দফায় ৬ বছর গভর্নর বা রাজ্যপাল ছিলেন। তাঁর সম্পর্কে আমার যেটা মনে হচ্ছে, He lent a new dignity to the office of the Governor. রাজ্যপাল-এর আসনের যে মর্যাদা—একটা ব্যক্তিত্বের মাধ্যমে দেবার যে এটা মহান জায়গা—সেই মহান জায়গা তিনি মর্যাদার সঙ্গে পূর্ণ করলেন এবং এই রাজ্যের রাজ্যপালের কিভাবে চলা উচিত সংবিধান অনুসারে—আমার মনে হয়—নুরুল হাসান তাঁরই একটা মডেল বা আদর্শ হতে পারতেন। আমি যখনই বারবার ওঁর কাছে গেছি এবং সাম্প্রতিককালে কলকাতায় যে দাঙ্গা হল তারপরেও গিয়েছিলাম। আমি দেখলাম, তিনি সাম্প্রদায়িকতার প্রশ্নে বিচলিত ছিলেন সেই সময় এবং দাঙ্গায় ত্রাণ ঠিকমতো দেওয়া হচ্ছে কিনা, এটা ব্যক্তিগত কনসার্ন, ব্যক্তিগত চিন্তার ব্যাপার ছিল। ওঁর কাছে ধর্মনিরপেক্ষতায় আর্টিকেল অফ ফেথ ছিল, একটা গভীর বিশ্বাসের ব্যাপার ছিল। সেইজন্য তিনি শেষ সময়ে মানসিক কষ্ট পাচ্ছিলেন। আপনি জানেন, মাননীয় মুখ্যমন্ত্রীও ছিলেন, শেষ জীবনে চেষ্টা করে কলকাতায় একটা মৌলানা আজাদ ইনস্টিটিউট অফ এশিয়ান স্টাডিস তৈরি করেছেন এবং সেটা হলে সারা পূর্ব মুসলিম দুনিয়ায় এশিয়ার ইতিহাস এবং সাম্প্রতিক ঘটনাবলি নিয়ে গভীর গবেষণা হতে পারে। কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছেন, রাজ্য সরকার জমি দেবেন। এটা হলে, অধ্যাপক নুরুল হাসানের কথা চিরকাল মনে রাখতে পারব। তাঁর এই অবদান আমরা চিরকাল মনে রাখব। পুর্বে আমি ব্যক্তিগতভাবে দীর্ঘদিন ধরে তাঁর স্নেহ ধন্য ছিলাম। তাঁর পান্ডিত্যের বিশালতা আমাকে মুগ্ধ করেছিল। অসুস্থতার জন্য শেষের দিকে তিনি নিজে খেতে পারতেন না, কিন্তু মানুষকে খাওয়াতে খুব ভালবাসতেন যেটা সারাফত্‌ নাজাকত, যে সুমিষ্ট ব্যবহার সেটা যেন তাঁর মধ্যে পারসনীফায়েড কি রকম করে অ্যারিস্ট্রোকেটিক বি-হেভীয়ার সেটা মাননীয় অধ্যাপক নূরুল হাসানের মধ্যে দেখতে পাওয়া যেত। আমি যেটা বলতে চাইছি, অসুস্থতার মধ্যে আমরা সেটা দেখেছি, এস.এস.কে.এম. হাসপাতালে—পরের দিন তাঁর ডায়ালিসিস হবে—আমি এবং আমার স্ত্রী দেখতে গিয়েছিলাম, তিনি প্রায় আধ ঘন্টা ধরে আমাদের সঙ্গে কথা বললেন, কিন্তু তাঁর মধ্যে একটাও নিজের কথা বললেন না, রাজ্যের এবং শিক্ষার কি অবস্থা সেটা জানতে চাইলেন, নিজে আমেরিকা এবং আর কোথায় কোথায় যাবেন সেই সব কথা বললেন নিজের শরীরের অবস্থার কথা একবারও বললেন না। নিজের কথা নয়, মাননীয় রাজ্যপাল শারীরিক কষ্টের সময়ে দেশের কথা বললেন। এই হাই ডিগনিটি অ্যান্ড ম্যানার তিনি রক্ষা করলেন এটা আমার দেখে খুব ভাল লাগল। বাংলার মানুষ মহামান্য রাজ্যপালকে শ্রদ্ধার সঙ্গে গ্রহণ করেছেন, পরশু দিন আমরা গিয়েছিলাম, তিনি রাজনীতিবিদ ছিলেন না, রাজ্যপাল ছিলেন তবু সেখানে হাজার হাজার মানুষ লাইন দিয়ে তাঁকে দেখতে গিয়েছিলেন। উনি মানুষের মনে ভালবাসার স্থান করে নিয়েছিলেন তাঁর পদের জন্য নয়, পান্ডিত্য এবং ব্যবহারের জন্য পশ্চিমবঙ্গবাসী তাঁকে যোগ্য সম্মান এবং মর্যাদা দিয়েছেন, ভারত সরকারও পূর্ণ রাষ্ট্রীয় মর্যাদায় সেভাবে তাঁকে সমাধিস্থ করেছেন। বিভিন্ন সমস্ত সংস্থায় অর্ধদিবস ছুটি ঘোষণা করা হয়েছিল এবং জাতীয় পতাকা অর্ধনমিত করে রাখা

হয়েছিল। তিনি জ্ঞান তাপস ছিলেন তাঁকে আমরা সঠিক সম্মান দিতে পেরেছি। মহামান্য অধ্যাপক নূরুল হাসান আজ আমাদের মধ্যে নেই, তাঁর স্মৃতি দীর্ঘদিন ধরে আমাদের মনে জাগরুক থাকবে। শিক্ষার মূল্যবোধ এবং অ্যাডভান্সমেন্টের জন্য তিনি সারা জীবন চেষ্টা করেছেন। আমি আশা করি তাঁর আদর্শকে সামনে রেখে আমরা পশ্চিমবঙ্গে কাজ করতে পারব। আমি আবার তাঁর প্রতি শ্রদ্ধা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মহামান্য রাজ্যপাল মহাশয়ের মৃত্যুতে আজকে আমরা খুবই মর্মাহত, পশ্চিমবঙ্গের অধিবাসীবৃন্দ আজকে মর্মাহত। স্যার, সেদিন গত ১২ তারিখে বিধানসভা চলাকালীন প্রাক্‌কালে তাঁর আরোগ্য কামনা করে আমরা বক্তব্য রেখেছিলাম। তাঁর কিছুক্ষণ পরে বিধানসভা শেষ হবার পূর্বে আপনি তাঁর প্রয়াণের সংবাদ আমাদের দেন, তাতে আমরা অত্যন্ত মর্মাহত হলাম। আমরা আশা করিনি এত তাড়াতাড়ি—মাত্র কিছুক্ষণ আগে আমরা যাঁর আরোগ্য কামনা করেছিলাম—সেই ব্যক্তির মৃত্যু সংবাদ শুনতে হবে। যাই হোক, সারা পশ্চিমবঙ্গবাসী তাঁর মৃত্যুতে গভীর মর্মাহত, তিনি একাধারে পন্ডিত, দার্শনিক ছিলেন। আমার বিধানসভা নির্বাচন কেন্দ্র হাসানে মবগ্রামে তিনি একবার একটি বিজ্ঞান মঞ্চ সভায় গিয়েছিলেন। সেখানে প্রায় ৫০ হাজারের মতো লোকের সমাবেশ হয়েছিল, তিনি সেইসব লোকের সঙ্গে অবাধে মেলামেশা করেছিলেন, সেদিন খুব বৃষ্টি পড়ছিল, তাঁর মাথায় ছাতা ধরা হল, এত অসুবিধা সত্ত্বেও তাঁর কোনও বিরক্তি দেখা যায়নি। পরে আমার সঙ্গে কথা হলে তিনি বলেছিলেন যে এইসব গ্রামের লোকের সঙ্গে কথা বলে আমি আনন্দ পাই। আমি অত্যন্ত মর্মাহত, আমি আপনার মাধ্যমে তাঁর শোক সন্তপ্ত পরিবারের প্রতি গভীর সমবেদনা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় প্রাক্তন রাজ্যপাল মহামান্য প্রফেসর নূরুল হাসানের প্রতি আমার শ্রদ্ধা নিবেদন করছি। আজও আমাদের রাষ্ট্রীয় শোক পালন করা হচ্ছে। গতকাল তাঁর মৃতদেহ বিকেলবেলা দিল্লির জামিয়া মিনিয়ায় শেষ কবর দেওয়া হয়েছে। আমরা এমন এক রাজ্যপালকে হারিয়েছি যাঁর ব্যক্তিত্ব, শিক্ষাদিক্ষা এবং মানুষ হিসাবে ভারতবর্ষে এইরকম মানুষ মেলা ভার। তিনি শুধু আমাদের রাজ্যের রাজ্যপালই ছিলেন না, শুধু মেরিমনিয়াল হেডই ছিলেন না, তিনি ছিলেন এই রাজ্য সরকারের আন্তরিক পরামর্শদাতা। এই রাজ্যের মানুষকে তিনি ভাল বাসতেন—এই অনুভূতি আমাদের সকলের, যে কথা বিরোধী দলের একজন বললেন। সত্যিই তাই, কারণ রাজ্যপালকে দেখবার জন্য সাধারণ মানুষের যে আগ্রহ—সাধারণ মানুষ দলে দলে গিয়ে তাঁকে দেখে যাচ্ছেন এটা সাধারণ মানুষের মন জয় করতে না পারলে সম্ভব হত না। আমরা সেই ঘটনা দেখে অভিভূত হয়ে গিয়েছিলাম। আজকে তাঁর সম্বন্ধে বলতে গিয়ে প্রথমেই বলতে হয়, আমাদের জাতীয় জীবনে যে জটিলতা, দেশের ঐক্য ও সংহতির বিরুদ্ধে যে কালো স্রোত বইছে, সেখানে আমরা এই মুহূর্তে এই মানুষটাকে হারালাম, সেজন্য আমরা খুবই বিভ্রান্ত। তিনি জাতীয় স্তরে কি হচ্ছে খবর রাখতেন, উত্তরপ্রদেশের রাজনীতিতে কি হচ্ছে খবর রাখতেন এবং কলকাতার ব্যাপারেও দুশ্চিন্তাগ্রস্ত ছিলেন। তিনি তাঁর নিজের মূল্যবোধ থেকে চাইতেন এই রাজ্যে যেন ধর্মীয় মৌলবাদী শক্তি মাথাচাড়া দিয়ে উঠতে না পারে, সরকার যেন সত্যিই ধর্মনিরপেক্ষ হন। সরকারের প্রতিটি সিদ্ধান্ত, প্রতিটি নীতি, সরকারের প্রতিটি কর্মসূচি যাতে

গণমুখি হয় তার জন্য তিনি শুধু আমাদের সঙ্গে নয়, মন্ত্রিসভার সঙ্গে নয়, আমাদের সিনিয়র অফিসারদের নিয়েও সময় সময় আলেচনা করতেন, রিভিউ করতেন, মিটিং করতেন এবং তার জন্য আমরা উপকৃত হতাম। আর আমাদের রাজ্য ধর্মনিরপেক্ষতার ঐতিহ্যকে বজায় রেখে, তুলে ধরে চালিত হয় দেখে তিনি গর্বিত বোধ করতেন এবং এই রাজ্যের রাজ্যপাল হিসাবে এক্ষেত্রে তিনি সাহায্যও করে গেছেন। বিশেষ করে উত্তরপ্রদেশের অনিশ্চয়তা যা দিল্লির রাজনীতিকে ভবিষ্যতে ধর্মনিরপেক্ষতা—বনাম—মৌলবাদের মুখোমুখি এনে ফেলেছে এবং এটা অনিবার্য আমরা জানি। ভারতবর্ষের ইতিহাসে এর সমাধান আমাদের করতে হবে সেটাও আমরা জানি। কিন্তু এর শেষ কোথায় কে বলবে? ধর্মনিরপেক্ষ শক্তি যখন মৌলবাদী শক্তির মুখোমুখি সেই সময় আমরা এই মানুষটিকে হারালাম। সৌগতবাবু ঠিক কথাই বলছিলেন যে, তিনি বামপন্থীদের বন্ধু বলে মনে করতেন। তাঁর লক্ষ্ণৌ ঘরানার সংস্কৃতি, আলিগড়ের শিক্ষা এবং তার সঙ্গে চল্লিশের দশকের প্যারিস—সবটা মিলিয়ে এমন একটা ব্যক্তিত্ব যা ভারতবর্ষের ইতিহাসে অবদান যুগিয়েছে। এইরকম একটা মানুষ আমাদের দেশে দ্বিতীয় মেলা ভার। তিনি বামপন্থী শক্তিকে আমাদের দেশের প্রতিটি বিপদের সামনে দাঁড়িয়ে তাদের কর্তব্য সম্পর্কে তিনি সতর্ক সচেতন করেছেন এবং বন্ধু হিসাবে ব্যবহার করেছেন আমাদের সঙ্গে। বিশ্ববিদ্যালয়ের সঙ্গে সরকারের যে বিরোধমূলক সম্পর্ক তৈরি হয়েছিল সেই বিরোধমূলক সম্পর্ক সমাধানের জন্য তাঁর ব্যক্তিগত ভূমিকা ছিল অনেক বেশি। বিশ্ববিদ্যালয়ের সঙ্গে সরকারের সেই সম্পর্কের সমাধান করে যাতে বিশ্ববিদ্যালয়ের অটোনমি বজায় থাকে ; যাতে সেখানে শিক্ষাদীক্ষা, বিজ্ঞান গবেষণা, বিশেষ করে বিজ্ঞান বিভাগগুলো যাতে ঠিকভাবে কাজ করতে পারে সে ব্যাপারে তাঁর মনোভাব ছিল খুবই স্পষ্ট। তিনি আমাদের অনেক সাহায্য করেছেন, তবে সেই সাহায্যের তালিকা এখানে পেশ করতে চাই না। তিনি আমার অভিভাবক ছিলেন। যখনই সমস্যায় পড়েছি ছুটে গেছি তাঁর কাছে। তিনি বারবার বলতেন—'কলকাতার মতো শহরে কেন কনফারেন্স হল থাকবে না? যেখানে ইন্টারন্যাশনাল কনফারেন্স হতে পারে সেখানে এটা হবে না কেন? যেখানে বিদেশ থেকে মানুষ আসবেন সেই কলকাতায় এই ফেসিলিটিজ না থাকলে কোথায় থাকবে?' মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমরা

[11-40 — 11-50 a.m.]

যা করতে যাচ্ছি, তিনি সেই সোসাইটির চেয়ারম্যান ছিলেন। তারই উদ্যোগে কেন্দ্রীয় সহযোগিতায় আমরা সেই কাজ করতে শুরু করি। শুধু এই ব্যাপারে নয়, অনেক ব্যাপারেই তিনি এগিয়ে এসে আমাদের সাহায্য করেছেন। যেখানে প্রয়োজন সেখানে তিনি আমাদের সমালোচনাও করেছেন। যে দপ্তরের কাজের মধ্যে ঢিলেমি হচ্ছে, যে দপ্তরের কাজ পিছিয়ে পড়েছে, যে দপ্তরের কাজে ক্ষতি হচ্ছে, সেই দপ্তরের সংশ্লিষ্ট মন্ত্রীকে, সংশ্লিষ্ট অফিসারদের ডেকে কথা বলতে তাঁর কোনও দ্বিধা ছিল না। আমি অজস্রবার সেই অভিজ্ঞতার সম্মুখীন হয়েছি। তিনি বলেছেন যে পশ্চিমবাংলায় কেন এটা হবে, পশ্চিমবাংলায় কেন এইভাবে কাজ হবে, আর কোথায় কি হচ্ছে আমি জানিনা। সরকারের কোনও জায়গায় অসুবিধা হচ্ছে, সেটা আমার দপ্তরেই হোক, বনসৃজন দপ্তরেই হোক বা শিক্ষা দপ্তরেই হোক, সেকথা স্মরণ করিয়ে দিতেন খোলাখুলি ভাবে। আমি একথা বলতে চাই, এটা অনেকের ধারণা যে তিনি শুধু আমাদের পৃষ্ঠপোষক ছিলেন, আমাদের সাহায্য করতেন। কিন্তু তা নয়। তিনি আমাদের সমালোচনাও

করতেন। যেখানে সমালোচনার প্রয়োজন আছে সেখানে তিনি আমাদের সমালোচনাও করেছেন। আমি আমার বক্তব্য আর দীর্ঘ করব না। সব শেষে একথা বলব যে আমরা বোধ হয় আনুষ্ঠানিক ভাবে প্রস্তাব নেব। আমরা যে মানুষকে হারিয়েছি সেই মানুষকে আর ফিরে পাব না। আমরা এমন একজন মানুষকে হারিয়েছি যার সঙ্গে আমাদের শুধু আনুষ্ঠানিক সম্পর্ক ছিল তাই নয়, তাঁর সঙ্গে আমাদের হৃদয়েরও যোগ ছিল। কয়েকজন মন্ত্রী, কয়েকজন অফিসার, কয়েকজন বিরোধী দলের নেতাই নয়, তিনি অজস্র প্রতিষ্ঠানের নেতৃত্ব করেছেন। সেন্ট জন অ্যাম্বুলেন্স থেকে আরম্ভ করে অজস্র প্রতিষ্ঠানের সঙ্গে তিনি যুক্ত ছিলেন। সেই সব প্রতিষ্ঠানের মধ্যে দিয়ে তিনি সাধারণ মানুষের কাছে গেছেন। অসুস্থ শরীর নিয়েও তিনি পশ্চিমবাংলার জেলায় জেলায় মানুষের কাছে ছুটে গেছেন। এইভাবে তিনি রাজ্যের মানুষকে ভাল বেসেছেন এবং আমরাও তাকে ভাল বেসেছি। আসুন, আমরা সকলে মিলে আর একবার তাকে শ্রদ্ধা জানাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অধ্যাপক নূরুল হাসান, প্রয়াত রাজ্যপাল, তিনি আজ আমাদের মধ্যে নেই। এই ঘরে গত ১২ তারিখে আপনি আমাদের কাছে তাঁর মহাপ্রয়াণের খবর দিয়েছিলেন। আর দু'দিন পরে আজকে আমরা তাঁর স্মৃতিচারণ করছি, শ্রদ্ধা নিবেদন করছি।

আমরা সবাই তাঁর নানা গুন নানা কর্মকান্ডের কথা এখানে আলোচনা করেছি। আমার ব্যক্তিগত জীবনে তাঁকে খুব ঘনিষ্ঠভাবে, একান্তভাবে পাওয়ার দুবার মাত্র সুযোগ হয়েছিল। কারণ তিনি বিরাট মানুষ ছিল, হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষ তাঁর কাছে যেত, সুযোগ [illegible]। খুব নিকট থেকে এবং বেশি সময় ধরে দুবার, তাঁর কাছে দুবার একান্তভাবে কথা বলার এবং কথা শোনার সুযোগ হয়েছিল আমার। একবার আমি দু-নম্বর সারকুলার রোডে দাঁড়িয়ে ছিলাম, আমি শুনলাম রাজ্যপাল সেখানে আছেন। আমার পরিচিত যে ডাক্তার, ওনার তিনি প্রাইভেট ডাক্তার ছিলেন, তাঁর মাধ্যমে আমি রাজ্যপালের সাক্ষাৎ কামনা করি। কয়েক মিনিটের মধ্যে সকাল বেলায় আমাকে জানিয়ে দিলেন রাজ্যপাল মহাশয় আমাকে সাক্ষাৎ দে[illegible]। আমি নিজে গিয়ে তাঁর কাছে বসলাম। একটা অদ্ভুত জিনিস আমি লক্ষ্য করলাম যে তাঁর মধ্যে কোনও অহঙ্কার, কোনও দাম্ভিকতা নেই, সহজ সরলভাবে আমাকে জিজ্ঞাসা করলেন কেমন আছেন বলুন, কখন এলেন, সমস্ত খবর জিজ্ঞাসা করলেন। আমার সঙ্গে কথা বলতে বলতে তিনি নেতাজি সুভাষচন্দ্র বোসের কথা বললেন, কংগ্রেসের প্রেসিডেন্ট নির্বাচনের কথা বললেন। তিনি বললেন, "আমি তখন যুব কংগ্রেসের সেশনে আছি, আমি দেখেছি নেতাজি যখন প্রেসিডেন্টের জন্য দাঁড়িয়েছিলেন এই ইউ. পি-তে তিনটি ভোট নেতাজির বিরুদ্ধে পড়েছিল। সারা ইউ.পি. নেতাজিকে ভোট দিয়ে সভাপতি করেছিল।" তারপর তিনি নেতাজি সম্পর্কে ১ ঘণ্টা ধরে এমন কথা বলেছিলেন যা শুনে আমি মন্ত্রমুগ্ধ হয়ে গিয়েছিলাম। এমন যে সব কথা তিনি বলেছিলেন যা কোনও গ্রন্থে নেই, কোনও বই-তে নেই। কথার শেষে আমার নিজের অন্তর থেকে বুঝতে পেরেছিলাম এই কথা যদি লেখা থাকত, আমার কাছে যদি টেপ রেকর্ড থাকত তাহলে ভারতবর্ষের বংশধরদের কাছে অনেক মূল্যবান তথ্য থাকত। তিনি বলেছিলেন যে আমার সময় কোথায়, সেইজন্য আমি লিখতে পারছি না। এইরকম ব[illegible] মানুষ আমার সঙ্গে এক ঘণ্টা তিনি এইসব কথা বলেছিলেন। তিনি তাঁর

অন্তরের কথা বলে গিয়েছিলেন এবং সেটা আমার হৃদয়ের মধ্যে প্রবেশ করেছিল। তাঁর মানুষকে আপন করে নেওয়ার যে ক্ষমতা ছিল, এই রকম মানুষ আমি নিজের জীবনে খুব কম দেখেছি। আর একবার আমি দিল্লিতে আছি, সেই সময় তিনি অসুস্থ ছিলেন, দিল্লির হাসপাতালে তিনি ছিলেন। আমি সেই হাসপাতালে তাঁর সঙ্গে দেখা করতে যাই। একজন মাত্র সেখানে দাঁড়িয়ে ছিলেন, তাঁর অ্যাটেনডেন্স ছাড়া আর কেউ সেই ঘরে ছিল না। তিনি সেই অসুস্থ অবস্থায় প্রায় ১৫ মিনিট ধরে আমার সঙ্গে কথা বলেন। যে কথা বুদ্ধদেববাবু বললেন, তিনি আমাদের অনেক কাজের সমালোচনা করতেন, অনেক কড়া কথাও তিনি বলতেন। কেন বলতেন সেই দিন আমি বুঝেছি। পশ্চিমবাংলার কাজগুলো আটকে আছে, ২ আড়াই বছর ধরে আটকে আছে, তাঁর জন্য তিনি ক্ষোভ প্রকাশ করলেন। এবং সঙ্গে সঙ্গে

[11-50 — 12-00 Noon]

বললেন, জানেন, এগুলো যে হচ্ছে না তাতে এই গরিব মানুষ, সাধারণ মানুষের কত ক্ষতি হচ্ছে? তিনি মানুষকে ভালবাসতেন বলেই এই কথা বলেছিলেন। তিনি রাজনীতি করতেন না, তিনি রাজ্যপাল হিসাবেই এসেছিলেন। তিনি এখানে রাজনীতি করতে আসেন নি। গরিব মানুষ, মধ্যবিত্ত মানুষকে তিনি ভালবাসতেন। মানুষের জন্য ছিল তাঁর ভালবাসা। এই ভালবাসার জন্যই তিনি সেদিন ঐভাবে বলতে পেরেছিলেন। তিনি সমালোচনা করতেন এবং বলতেন। তিনি মন্ত্রীদের সঙ্গে আলোচনা করতেন। রাজনীতি করার জন্য তিনি মন্ত্রীদের ডাকতেন না। রাজনীতি করার জন্য তিনি কারও সঙ্গে কথা বলতেন না। মানুষকে ভালবাসার জন্য, মানবতার জন্য, মানুষের জন্য তিনি আমাদের মন্ত্রীদের সঙ্গে কথা বলতেন—এটা আমার মনে হয়েছে। তিনি এতবড় মাপের মানুষ ছিলেন। তাঁর মতো পণ্ডিত বহু রাজ্যপাল এখানে এসেছেন, কিন্তু এইরকম মানুষকে ভালবাসার রাজ্যপাল, হৃদয় দিয়ে ভালবাসার রাজ্যপাল আমরা দেখিনি। তিনি ছিলেন ৪৭তম রাজ্যপাল। তাঁর আগে এখানে ৪৬ জন রাজ্যপাল ছিলেন। তিনি চলে যাওয়ার পর—একমাত্র ত্রিভুবন নারায়ণ ছাড়া মানুষের দেখার, রাজ্যপালকে দেখার মতো ঘটনা, তাঁকে দেখার জন্য মানুষের আগ্রহ, এইরকম ঘটনা ঘটেনি। এইরকম ঘটনা ঘটার কারণ হচ্ছে তিনি মানুষকে ভালবাসতেন। বিদ্বান, বুদ্ধিমান, শিক্ষিত ও পণ্ডিত বহু রাজ্যপাল হয়ত রাষ্ট্রদূত ছিলেন, অনেকে মুখ্যমন্ত্রী ছিলেন পরে রাষ্ট্রদূত হয়েছেন, অনেকে বহু পদ অধিকার করেছেন। কিন্তু নূরুল হাসানের মতো রাজ্যপাল, মানব দরদি, মানুষকে ভালবাসার রাজ্যপাল আমরা দেখিনি। এটা ইতিহাস বিরল ঘটনা। আর কোনওদিন আসবে কিনা তা আমরা বুঝতে পারছি না। আপনাকে ধন্যবাদ, তাঁর স্মৃতিচারণ করা সুযোগ আমাদের করে দিয়েছেন। তাঁর প্রতি শ্রদ্ধা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Hon'ble Members, before I move a formal resolution, I would like to say something about Prof. Nurul Hassan. Lot of comments have been made, but I would only like to say that he became a father figure in this state, a person who do have a very good rapport with the people of Bengal through his love and affection, through his advice to the counsel of Ministers, through his contacts with the people of Bengal. He was one of the very few Governors who had

come into the real contact with the people of Bengal. Even in his very poor health he tried to go to Darjeeling but he felt unwell and he came back to Calcutta. He travelled extensive corner of Bengal. I remembered very well once I was going to abroad, Hon'ble Member Shri Nani Kar arranged a programme on communal harmony, on the situation prevailing at that time. It was a districtwise programme. He came to me and asked me to contact Prof. Nurul Hassan for this purpose. I told him, 'I don't know whether he will be able to attend your programme or not as he is unwell. But, nevertheless, I would ask him.' I went to the Governor and apprised him about the programme. I said, "Mr. Governor, I am going to abroad. I would not be able to attend the programme. Other Ministers would be present there, local M.L.A. would be there. They all want your presence in the programme on communal harmony. I would be districtwise programme. It is arranged to meet the situation, to meet the crises of communal harmony." He immediately agreed. He told, 'Yes, I will go, but I will travel by helicopter. I cannot take the trouble of road journey.' I met him again after I came back from abroad. He told that such a massive gathering in support of the communal harmony inspired him very much. He told, "If in other parts of India this type of programme could be arranged, that would help us to a great extent to come over the crisis.' That was the comment he made. He had a intense feeling for the State, for the people of this State, for the people of the entire country. He felt for the people as a whole. He was annoyed with the disturbing trends of the country. I had a personal contact with him because my uncle, an educationist came in close contact with him through Aligarh Muslim University.

He had occasion to come to my residence during my uncle's life time. I had occasion to meet him as a young boy and this relation grew over the years and then he ultimately came as Governor to the State and relation became stronger. My wife, my sons and my grandchildren were even at his place. His elder sister would come to our house on occasions and it was like a family. It never appreaded that we were talking to a Governor, the way he would behave with us. There was one occasion which I personally felt should not have happened in the Assembly. I had felt that when he was leaving for Bhubanswar on transfer there was a farewell party in the Great Eastern Hotel. I expressed my apology for what has happened. I told, "I am sorry for what has happened, please accept my apology here and now." He said, "No, nothing in it." This thing (you must take it) happens in a democracy. I am sure the hon. members would behave

in a better way. Don't take it in a different spirit. This thing happens. "He has passed with that, that was his magnanimity. This thing proves that greatness comes from inherent qualities from his own background, from his own belief which was secular, progressive, which was democratic and he gave the State a rightful position inspite of his position in India as Governor and we are proud to have such a Governor. We are sorry that we have lost a person who believed in these things as values of life in democratic principles, in secularism, in progressive philosophy ; and his death is not only a loss to the people of West Bengal but to the entire nation because this type of people are becoming by and large few now-a-days. These principles are dwindling very rapidly. It is for us now to carry on the tradition that he has shown us and to see that the goals he has set for us we are striving for it. Now, we should work together towards those goals.

We now move the formal resolution. I think, the hon, members will adopt.

Now I request the hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased

(After two minutes)

Thank you ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the bereaved family.

**Adjournment**

The House was then adjourned at 12-04 p.m. till 11-00 a.m on Friday, the 16th July 1993, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 16th July, 1993 at 11-00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 7 Ministers of State and 105 Members.

[11-00 — 11-10 a.m.]

## Held over Starred Questions (to which oral answers were given)

### গোঘাটের ভিকদান থেকে সাওড়া পর্যন্ত রাস্তাটির কাজ

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

> গোঘাটের ভিকদান থেকে সাওড়া পর্যন্ত রাস্তাটির (এগ্রিকালচার মার্কেটিং লিংক রোড) কাজ কোন পর্যায় আছে?

**শ্রী মতীশ রায় ঃ**

> রাস্তাটির নির্মাণ পর্যায়ের বিষয়টি জেলাস্তরের চূড়ান্ত সিদ্ধান্তের অপেক্ষায় থাকায় প্রকৃত নির্মাণকাজ এখনও শুরু করা সম্ভব হয়নি। অবশ্য সাময়িকভাবে কিছু মেরামতির কাজ করা হয়েছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আমাদের গ্রামের যে কাঁচা রাস্তা আছে, সেই রাস্তা দিয়ে ফসল শহরে পৌঁছানোর ক্ষেত্রে যে রাস্তা আছে সেই রাস্তা পর্যাপ্ত কি না?

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে এই রাস্তাটি পশ্চিমবঙ্গ সরকারের কৃষি দপ্তরের নিয়ন্ত্রণে, এগ্রিকালচারাল মার্কেটিং লিঙ্ক রোড হিসাবে আছে এবং ১৯৯১-৯২ সালে এর জন্য ১ লক্ষ ৫০ হাজার টাকা মঞ্জুর করা হয়। কিন্তু সীমিত আর্থিক বরাদ্দেও ঐ দপ্তর প্রাথমিক পর্যায়ে ঐ রাস্তাটির ৭০০ মিটার পাকা রাস্তা তৈরি করার জন্য কাজ শুরু করার পরিকল্পনা গ্রহণ করেন, কিন্তু স্থানীয় পঞ্চায়েত ঐ অর্থে রাস্তাটাকে পাথর বিছানোর স্তর হিসাবে গ্রহণ করে। কিন্তু স্থানীয় পঞ্চায়েতের ঐ প্রস্তাব মাননীয় বিধানসভার সদস্যের মতামতের জন্য জানানো হয় এবং তার মতামত পরিপন্থী হওয়ায় এ কাজটা স্থগিত রাখতে হয়।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই রাস্তা ছাড়াও, সারা পশ্চিমবাংলাতে গ্রামের যে রাস্তা আছে, যে রাস্তা দিয়ে ফসল শহরে পৌঁছায় সেই রাস্তা পর্যাপ্ত কিনা?

**শ্রী মতীশ রায় ঃ** আপনি লিখিতভাবে প্রশ্ন করলে আপনাকে এটা জানিয়ে দেব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই মার্কেটিং লিঙ্ক রোডগুলো তৈরি করার কথা বলতে গেলে, কখনও আমাদের এগ্রিকালচারাল মিনিস্টারের কাছে যেতে হয়, কখনও আমাদের রুর‍্যাল ডেভেলপমেন্টের মিনিস্টারের কাছে যেতে হয়। এ বলে আমার ডিপার্টমেন্টের নয়, ও বলে আমার ডিপার্টমেন্টের মধ্যে এটা পড়ে না। চাষীদের উৎপাদিত ফসল শহরে যাতে আসতে পারে এবং তার জন্য রাস্তাগুলি করার অ্যাকচুয়াল দায়িত্ব কার? কোন দপ্তর এইগুলো করে এবং এর সিস্টেমই বা কি?

**শ্রী মতীশ রায় ঃ** মার্কেটিং লিঙ্ক রোড তৈরি করার ক্ষেত্রে মূলতঃ দায়িত্ব হচ্ছে এগ্রিকালচারাল মার্কেটিং ডিপার্টমেন্টের। আপনি এটা জানেন যে আমাদের রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের মধ্যে বিভিন্ন সময় সমন্বয়ের মাধ্যমে আমরা কাজ করে থাকি। যদি কোনও সময় পূর্ত দপ্তরের কাছে এইভাবে কোনও প্রস্তাব আসে তাহলে পূর্ত দপ্তর সেটা বিবেচনা করে কাজ করে থাকে।

**Purchase of Musur Dal by WBECSC**

*91. (Amditted Question No. *166) **Shri Gyan Singh Sohanpal :** Willl the Minister-in-charge of the Food and Supplies Deparmtment be pleased to state—

(a) the total quanity of Musur Dal purchased by the West Bengal Essential Commodities Supply Corporation (WBECSC) during the year 1992-93 and at what rate ;

(b) the total quantity of Musur Dal sold by the WBECSC during the same year and at what rate :

(c) whether the WBECSC has sold any stock of Musur Dal in April and May, 1993 at reduced rate ; and

(d) if so, reasons therefor ?

**Shri Narendra Nath Dey :**

(a) During the year of 1992-93 the W.B.E.C.S.C. Ltd. purchased 9687, 3355 M.T. of Musur Dal both bold Gr- and Small Diamand variety at an average price of Rs. 1033.24 per qutl.

(b) During the year of 1992-93 about 4514.792 M.T. of Musur

Dal was sold through P.D.S. at different rates, both the S.R. and M.R. areas in the State, Viz, at Rs. 1185/- per qtl. upto 30.12.92, at Rs. 1135/- per qtl. for the period from December, 1992 to 21st Feb 93 and at Rs. 1100/- per qtl. upto 31st March, 1993. These rates were fixed considering prevailing retail price of the commodity in the State.

(c) Yes at Rs. 950/- per qtl.

(d) There was sharp fall in the wholesale & retail prices of musur dal in the open market and hense in the larger interest of the Consumer, the WBBCSE Ltd. had to sell the stocks of musur dal at reduced rates through the ration shops.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the Hon'ble Minister for Food & Supplies in his reply to (a) has stated that 9687.3355 M.T. of Musur Dal was purchased at an average rate of Rs. 1033.24 per Qtl. and in reply to (b) and (c) the Hon'ble Minister has been kind enough to state that during the year 1992-93 about 4614.792 M.T. of Musur Dal was sold at different rates on different occasions rate Rs. 1185/- per qtl. upto 30.11.92 and again at Rs. 1135.- per qtl. from December, 1992 to 21st February 93 and again upto March 93 at Rs. 1100/- per qtl. Sir, again in reply he has stated that musur Dal was sold at Rs. 950/-. My suplementary to the Hon'ble Minister is what is the total quantity sold at different occasions at different rates during the year 1992-93 and upto May, 1993 what was the total quantity sold and the total loss incurred on this account.

**Shri Narendra Nath Dey :** There is still a total quantity of 600 tonnes of Musur Dal lying with WBECSC and that being sold through PDS through ration shops. After these total quantities are sold I will inform the House if there is any loss or not and if there is any less what is the total amount incurred.

[11-10 — 11-20 a.m.]

**Shri Gyan Singh Sohanpal :** আমার প্রশ্ন হচ্ছে What is the total quantity involved ?

**Mr. Speaker :** আপনি যদি অ্যানসার টু টা দেখেন You will find that in the year 1992-93 about 4614.792 M.T. of Musur Dal was sold through P.D.S. at different rates, both in S.R. and M.R. areas. Now he has made the statement that he has got in stock 650 tons. He says, if he sold 4614.792 M.T. and he purchased 9687.3355 M.T. of Musur Dal

that brings about 573 M.T. i.e. 615 in hand. again about 4423 M.T. further has been sold at reduced rate. Mr. Gyan Singh wants to know. What is the total loss suffered by the Essential Commodities Supply Corporation on this transaction ?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** যেহেতু ছয়শত টন এখনও পর্যন্ত বিক্রি হয়নি, কয়েক দিনের মধ্যে বিক্রি হয়ে যাবে, সেই জন্য টোটাল লস্ বলা সম্ভব নয়। তবে এসটিমেট লস্ আমার মনে হচ্ছে আপ টু দিস দু কোটি টাকা।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, according to the rough figures the Hon'ble Minister has given us to understand that the Corporation has suffered the loss to the tune of rupees two crores so far. What will happen after selling the balance is that we will have to wait and see. Sir, the Dal was purchased in July and August, 1992 and it was expected that Dal will be edible up to June, 1993. Then it will not be fit for the consumption. I would like to know from the Hon'ble Minister what is the present condition of Dal lying in stock and whether it will be sold to the consumers through various agencies that the Government have ? And if it will be sold that way whether the Dal will incur further loss much more than that and even what has already been incurred ?

**Mr. Speaker :** Gyanji, there are three 'ifs' in your question— three questions in one ?

**Shri Narendra Nath Dey :** Hon'ble Member, for kind information, I have told the House that there is still stock of 600 tons of Musur Dal that is in good condition and that is being distributed through PDS through our ration shops.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এস্টিমেটেড লস্ ২ কোটি টাকা। এটা খুবই উদ্বেগজনক কথা। এই কর্পোরেশন যখন ডাল পার্চেসড করেছিল তখন কি মার্কেট ডিমান্ড স্টাডি না করেই হিউজ কোয়ানটিটি পার্চেস করেছিল? প্রাইস তো ফ্ল্যাকচ্যুয়েট করতেই পারে। টোটাল মার্কেটিং-এ কোনও কাট মানির ব্যাপার ছিল কিনা তা কি মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের মাধ্যমে তদন্ত করে দেখবেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** কাট মানির প্রশ্নটা কস্ট কল্পনা। এবারে মার্কেটে একটা অদ্ভুত অবস্থা দেখা গিয়েছে। সাধারণ যখন হার্ভেস্টিং হয় তখন জিনিসের দাম কমতে থাকে এবং তারপরে বাড়তে থাকে। কিন্তু এবারের পরিস্থিতিটা উল্টো হয়ে যায়। এবারে শুরুতে দাম ছিল ১৩.২৫ টাকা, মার্কেট প্রাইস—১৩.৩২ টাকা। তারপরে ক্রমশ কমতে থাকে এবং পরে দেখা গেল ১২.৪০ টাকা, ১২.০৪ টাকা, ১১.৫৪ টাকা, এই ভাবে মার্কেট প্রাইস নেমে যায়। এটা কোনও সিঙ্গুলার কেস নয়। কমপ্লিট রিসেসন এর জন্য এই অবস্থা হয়েছে। টাইট

ফিনান্স পলিসি, সিকিউরিটি স্ক্যাম, রিজার্ভ ব্যাঙ্কের রেট অফ ইন্টারেস্ট বৃদ্ধি ইত্যাদির ফলে এটা হয়েছে। ডব্লিউ. বি. ই সি এস সি গতবারে ডাল বিক্রি করে ২ কোটি টাকা লাভ করেছিল। কিন্তু এবারে লস হচ্ছে। এই লসের মধ্যে অনেক টাকা ইন্টারেস্টও ধরা আছে। অন্যান্য যে সমস্ত সংস্থা ডালের বিজনেস করে, তারাও এবারে লস করেছে অথবা অনেক লাভ করেছে। এবারে মার্কেটের এই অবস্থা থেকে কোনও সংস্থাই রেহাই পায় নি। ডাবলু বি ই সি এস সি-র মাধ্যমে আমরা জনসেবামূলক কাজ করি। ডাল কিনে এবং তার সঙ্গে ইন্টারেস্ট দিয়ে যে টাকা আমাদের ব্যয় করতে হয়েছে এবারে সেই টাকা আমরা বিক্রি করে পাচ্ছি না। ফলে আমাদের লস হচ্ছে। এই লসের মধ্যে অনেকখানি ইন্টারেস্ট এলিমেন্ট আছে।

**শ্রী সৌগত রায় ঃ** এটা খুবই আশ্চর্যের ব্যাপার। এখন বাজারে ডালের দাম অনেক বেশি। এখন ১২ টাকা, ১৩ টাকা দরে ডাল বিক্রি হচ্ছে। এই সময়ে মন্ত্রী সস্তা দরে ডাল বিক্রি করে দিলেন। ফলে ২ কোটি টাকা লস হল। এখন উনি যা বলছেন, ঐ অর্থনৈতিক কারণ স্ক্যাম ইত্যাদি, ওসব বলে কোনও লাভ নেই, ইট ইজ জাস্ট ব্যাড স্টাডি অফ দি মার্কেট। এপ্রিল, মে মাসে ৯ টাকা দরে বিক্রি করে দিলেন। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, যে সংস্থা এই ডাল সরবরাহ করেছিল তার নাম 'স্বনির্ভর' কিনা? এবং এই সংস্থার যিনি প্রধান ব্যক্তি তিনি এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনের চেয়ারম্যানের খুবই কাছের লোক কিনা ? ডাল পার্চেসড করার সিদ্ধান্ত মন্ত্রিসভায় ভেটেড হয়েছিল, না এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন নিজেরাই নিয়েছিলেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ডাবলু বি ই সি এস সি কখনই প্রাইভেট বিজনেসম্যানদের কাছ থেকে ডাল কেনে না। পাঁচটা কো-অপারেটিভ অর্গানাইজেশনের কাছ থেকে রেট নিয়ে, তারপর তাদের মধ্যে কয়েক জনের কাছ থেকে ডাল কিনেছে। (গোলমাল) লেট মি সে। এই পাঁচটি কো-অপারেটিভ অর্গানাইজেশন হচ্ছে, এন সি সি এফ, ও সি এফ, পি সি এফ, বেনফেড। এই কটি কো-অপারেটিভ সংস্থা কোটেশন দিয়েছিল। এদের মধ্যে বেনফেড পরবর্তী কালে তাদের অক্ষমতার কথা জানায় এবং পি সি এফ ৫০০ মেট্রিক টন মাত্র সাপ্লাই করবে বলেছিল এবং তাও ক্যালকাটার মধ্যে করবে। বাকি থাকল ও সি সি এফ, এন সি সি এফ এবং বেনফেড এরা ডাল সাপ্লাই করেছে এবং এর প্রত্যেকটাই কো-অপারেটিভ অর্গানাইজেশন।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্বনির্ভর কোনও সংস্থা কি এখানে ছিল না, আমি স্পেসিফিক্যালি জানতে চাই?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** যে যে অর্গানাইজেশনের কাছ থেকে কোটেশন নেওয়া হয়েছিল এবং যে যে অর্গানাইজেশন ডাল সাপ্লাই করেছে আমি তাদের নাম বলেছি।

**শ্রী সৌগত রায় ঃ** শুধু কোন কোন সংস্থা কত টন সাপ্লাই করেছে।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** কোন কোন সংস্থা সেটা অলরেডি বলেছি, কত কত সেটা বলতে

[ 16th July, 1993 ]

গেলে নোটিশ দিতে হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে তথ্য দিয়ে যেটা বললেন সেটা খুবই উদ্বেগের ব্যাপারে। দুকোটি টাকা মসুর ডাল কেনা বেচায় লস হয়েছে, ওয়ান থার্ডের কাছাকাছি। তাহলে হিসাব করলে দেখা যাবে সবটাতে প্রায় ৬ কোটি টাকা হবে। ই সি এস সি আমাদের গর্ব ছিল, এই জন্য যে মেনলি মানুষের নিত্যপ্রয়োজনীয় জিনিস সার্ভ করার জন্য এই সংস্থা তৈরি হয়েছিল যাতে মানুষকে সাপ্লাই করা যায়, চিরকাল মন্ত্রী মহাশয়ই এর চেয়ারম্যান ছিলেন, আপনি গত বাজেটে যে তথ্য দিয়েছেন তাতে ই সি এস সি বছর বছর লসে রান করছে। আপনার পূর্ব সুরীকে ওখানকার চেয়ারম্যান করা হয়েছে, এ ব্যাপারে আপনি তাঁকে কোনও রকম তলব করেছেন কি? যদি করে থাকেন তাহলে তার রিপ্লাইটা কি, আপনি এই ব্যর্থতার বিরুদ্ধে এবং ঐ চেয়ারম্যানের বিরুদ্ধে কি কি ব্যবস্থা নিয়েছেন অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** বছর বছর লস হচ্ছে এ কথাটা ঠিক নয়, গত বছর আমরা দু কোটি টাকা লাভ করেছি। আর কোন পরিস্থিতিতে এটা হয়েছে সেটা অলরেডি ব্যাখ্যা করেছি হাউসে।

### মন্তেশ্বর-পুটশুড়ি রাস্তার কাজ

*৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬) **শ্রী আবু আয়েস মন্ডল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মন্তেশ্বর-পুটশুড়ি ভায়া পাতুন-দেনুড় রাস্তাটির কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী মতীশ রায় ঃ**

নির্মাণ কাজ চলছে।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** রাস্তাতে কাজ হচ্ছে বললেন, মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি যে কবে কাজ সম্পন্ন হবে?

**শ্রী মতীশ রায় ঃ** রাস্তাটির দৈর্ঘ হচ্ছে ৮.১৫ কিলোমিটার। ১৯৮১ সালে বার্ষিক বরাদ্দের ভিত্তিতে রাস্তাটির কাজ শুরু হয়েছিল, তবে চূড়ান্ত প্রকরণ করা হয়নি। ঐ বছর ৫ লক্ষ এবং ১৯৮২ সালে আরও ৫ লক্ষ টাকার আর্থিক বরাদ্দ পাওয়া গিয়েছিল, কিন্তু পরবর্তীকালে আর্থিক সঙ্কটের জন্য ঐ বাবদ কোনও বরাদ্দ করা যায়নি। বরাদ্দকৃত অর্থে রাস্তাটির মাটির কাজ সম্পন্ন করা হয়েছে। শুধুমাত্র এক থেকে ছয়শ মিটার এবং ৬৬ মিটার থেকে ৬০ মিটার—এই জায়গায় অধিগ্রহণের কাজ এখনও সম্ভব হয়নি বলে সেখানে মাটির কাজও হয়নি। বর্তমান বছরে কিছু টাকা বরাদ্দ করার চেষ্টা হচ্ছে যাতে কালভার্ট নির্মাণের কাজ শেষ হয়।

**বোলপুর-রাজগ্রাম রাস্তায় কাজ**

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০) **শ্রী ধীরেন সেন ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার বোলপুর-রাজগ্রাম রোডের অবশিষ্টাংশের নির্মাণকার্য (বোলপুর থেকে মল্লারপুর) রাজ্য পরিকল্পনা অন্তর্ভুক্ত করা হয়েছে কি ;

(খ) হয়ে থাকলে, বর্তমান আর্থিক বছরে এর নির্মাণকার্য বাবদ কি পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে ; এবং

(গ) উক্ত রাস্তাটির কাজ শেষ হতে কতদিন লাগতে পারে?

**শ্রী মতীশ রায় ঃ**

(ক) হ্যাঁ, তবে রাস্তার প্রকৃত কাজ আর্থ-প্রশাসনিক অনুমোদন লাভের পর পর্যায়ক্রমে গ্রহণ করার পরিকল্পনা আছে।

(খ) প্রাথমিক কাজ শুরু করার উদ্দেশ্যে প্রতীক বরাদ্দ হিসাবে দুই লক্ষ টাকা বিভাগীয় বাজেটে বর্তমান আর্থিক বছরে ধরা আছে।

(গ) এখনই বলা সম্ভব নয়।

**শ্রী ধীরেন সেন ঃ** আমার প্রশ্ন, যদি আর্থ-প্রশাসনিক অনুমোদনই পাওয়া না গিয়ে থাকে তাহলে ২ লক্ষ টাকা কিভাবে অনুমোদিত হল ; এবং এই আর্থ-প্রশাসনিক ব্যাপারটা কি?

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্য জানেন যে, আমাদের রাজ্যে অর্থ সঙ্কট চলছে, কিন্তু তা সত্ত্বেও আমরা বাজেট বরাদ্দে ২ লক্ষ টাকা যেটা রেখেছি, অন্যান্য যে অসুবিধাগুলি আছে সেগুলো যদি দূরীভূত হয়, আমাদের বাজেট বরাদ্দ-ব্যবহার মধ্যে বিধান আছে যে, আমরা রি-অ্যাপ্রোপ্রিয়েশন করে সেক্ষেত্রে বরাদ্দের পরিমাণ বাড়াতে পারব এবং সেই কাজ ত্বরান্বিত করবার জন্য যতটুকু অর্থ প্রয়োজন হবে, আর্থিক বছরে যতটুকু ক্ষমতা আছে সেই বরাদ্দ দিয়ে কাজটা শুরু করতে পারব।

**শ্রী ধীরেন সেন ঃ** রাজ্য পরিকল্পনায় ঐ রাস্তাটির জন্য মোট কত টাকা অনুমোদিত হয়েছে?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য আমি বিস্তারিত ঘটনা জানাচ্ছি বোলপুর-মল্লারপুর রাস্তাটি বোলপুর-রাজগ্রাম রাস্তাটির একটি অংশ। ওটা আনুমানিক ৪' কিলোমিটার দীর্ঘ ও তারমধ্যে ১৩ কিলোমিটার অংশ, পূর্ত বিভাগের দ্বারা হস্তান্তরিত ' কিলোমিটারসহ, বর্তমান পূর্ত (সড়ক) বিভাগের অধীনে। বাকি রাস্তার সামান্য অংশ বা

প্রায় ১ কিলোমিটার, সমস্তটাই বীরভূম জেলা পরিষদের অধীন। জেলা পরিষদের আওতাভুক্ত রাস্তার কোনও কোনও অংশের অবস্থা সঙ্গীন। বোলপুর-মল্লারপুর অংশটি সামগ্রিকভাবে উন্নত করবার প্রস্তাবটি রাজ্য পরিকল্পনা পর্ষদের অনুমোদন লাভ করেছে এবং এরজন্য আনুমানিক ব্যয় ৫০৬ লক্ষ টাকা ধরা হয়েছে। উল্লেখ করা যায় যে, রাস্তাটির উপর অবস্থিত দারকা-সেতুটি পূর্ত (সড়ক) বিভাগ নির্মাণ করছে। বোলপুর-মল্লারপুর রাস্তার সমগ্র অংশটি রাজ্য বাজেটে স্থান পেয়েছে, কিন্তু বস্তুত সমগ্র অংশের কাজ গ্রহণ করা বিভাগের বর্তমান আর্থিক অবস্থায় সম্ভব হয়নি। তাই এই রাস্তার কাজ আর্থ-প্রশাসনিক অনুমোদন সাপেক্ষে পর্যায়ক্রমে গ্রহণ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। প্রাথমিক পর্যায়ে সাঁইথিয়া থেকে দারকা সেতু পর্যন্ত যে অংশটা উন্নত করার পরিকল্পনা আছে, উল্লেখ থাকে যে বর্ধমান জেলা পরিকল্পনা সমিতি অগ্রাধিকারের ভিত্তিতে যে অংশটা প্রথমে গ্রহণ করার জন্য নির্দেশ করেছিলেন, তার মধ্যেই এই অংশটি পড়ে। বোলপুরের মল্লারপুর রাস্তা, এই অংশটা জেলা পরিষদের অধীন। সেজন্য ইহা পূর্ত সড়ক দপ্তরকে হস্তান্তর করার জন্য সংশ্লিষ্ট জেলা শাসককে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করার জন্য অনুরোধ করা হয়েছে। সাথে সাথে বিভাগীয় সড়ক পরিমন্ডলের জরিপ করে প্রয়োজনীয় পি পি আর প্রস্তুত করার নির্দেশ দেওয়া হয়েছে। ১৯৯৩-৯৪ সালের আর্থিক বছরে এই কাজের জন্য মাত্র ২ লক্ষ টাকা ধার্য করা হয়েছে যেটা ইতিমধ্যে আমি আপনাদের কাছে বলেছি। প্রকল্পটি এখনও অর্থ দপ্তরের অনুমোদন লাভ করেনি।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অনুগ্রহ করে জানাবেন, বিগত কংগ্রেস আমলে প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনায় এই গুরুত্বপূর্ণ রাস্তা নেওয়া হয়েছিল। এটা ১৬ বছর বামফ্রন্টের আমলে বাকি অংশ যেখানে কংগ্রেস ছেড়ে এসেছিল তারপর থেকে এক ইঞ্চি নির্মাণ কার্য এগোয়নি। এই অবহেলায় কারণ কি এবং এটা কবে শেষ হবে বলে আশা করতে পারি? সরকার এই ব্যাপারে কোনও সিরিয়াসলি চিন্তা-ভাবনা করছেন কিনা জানাবেন।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্যদের আমি ইতিমধ্যে জানিয়েছি যে রাজ্য সরকার এই ব্যাপারে বাস্তব পরিকল্পনা গ্রহণ করেছেন এবং এই রাস্তার কাজ বর্তমান আর্থিক বছরে আমরা শুরু করছি। যদি আমাদের আর্থিক অবস্থার কিছু উন্নতি হয় তাহলে আরও প্রয়োজনীয় অর্থ যাতে এই ক্ষেত্রে বরাদ্দ করা যায় তার জন্য আমার দপ্তর সচেতন আছেন। সময় সীমার মধ্যে যাতে এই রাস্তাটির কাজ শেষ করতে পারি তার জন্য দপ্তর চেষ্টা করছে।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্ন ছিল ১৬ বছর ধরে এটা কেন হল না?

**শ্রী মতীশ রায় ঃ** যেটা হয় নি সেটার পিছনে অনেক কারণ আছে। যেমন জমি অধিগ্রহণ করা, জেলা পরিষদ থেকে যেভাবে হস্তান্তর করা ইত্যাদি যে বাধা আছে সেগুলির জন্য হয়নি। তবে এই কাজটা এখন তরান্বিত করার চেষ্টা করছি।

**চন্দ্রপুর-বলগনা রাস্তাটির কাজ**

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০) **শ্রী আবু আয়েস মন্ডল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার চন্দ্রপুর-বলগনা রোড থেকে ফুলগ্রাম পর্যন্ত লিঙ্ক রোডটির কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ; এবং

(খ) রাস্তাটির কাজ শেষ করার কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা?

**শ্রী মতীশ রায় ঃ**

(ক) লিঙ্ক রোডটির নির্ধারিত পথরোধের একটি অংশে জমি অধিগ্রহণ সংক্রান্ত বিষয়ে আদালতের নিষেধাজ্ঞা থাকায় নির্মাণকাজ শুরু করা সম্ভব হয়নি।

(খ) জেলা ভূমিগ্রহন সমাহর্তা মামলাটির তদারকি করছেন। আদালতের নিষেধাজ্ঞা প্রত্যাহত হলে উক্ত কাজটি শুরু ও শেষ করার বিষয়টি বিবেচনা করা হবে।

**শুশুনিয়ায় সতেরখানি গ্রামে রাস্তা**

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১) **শ্রী আবু আয়েস মন্ডল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শুশুনিয়া গ্রাম-পঞ্চায়েতের সতেরখানি গ্রামে কোনও মোরাম বা পাকা রাস্তা নেই ; এবং

(খ) সত্যি হলে, এরূপ রাস্তা নির্মাণের কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কি না?

**শ্রী মতীশ রায় ঃ**

(ক) পঞ্চায়েত ভিত্তিক রাস্তার পরিসংখ্যান রাখা পূর্ত ও পূর্ত (সড়ক) বিভাগের দায়িত্ব নয়।

(খ) যেহেতু পঞ্চায়েত ভিত্তিক রাস্তার পরিকল্পনা জেলা পর্যায়ে নেওয়া হয়ে থাকে, এই বিভাগের পক্ষে এখনই এ সম্পর্কে কিছু বলা সম্ভব নয়।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পঞ্চায়েতের পক্ষ থেকে জেলা পরিষদ এবং পূর্ত দপ্তরের কাছে প্রস্তাবটি দীর্ঘদিন ধরে এসেছে। কিন্তু এখনও পর্যন্ত এটা গ্রহণ না করার পিছনে কি কারণ আছে সেটা বোঝা যাচ্ছে না। কাজেই এই বিষয়ে আপনার কিছু জানা থাকলে বলবেন কি?

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যেটা আমি আগেই বলেছি যে পঞ্চায়েত ভিত্তিক রাস্তা নির্মাণের পরিসংখ্যান আমার কাছে নেই। জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতি এই ধরনের তথ্য রাখেন। গ্রামীণ রাস্তা বা মোরাম রাস্তা নির্মাণ জেলা পরিষদ করে থাকে, জেলা পরিকল্পনা সমিতি তাদের নিজস্ব পরিকল্পনা অনুযায়ী সিদ্ধান্ত গ্রহণ করে থাকে। অবশ্য কিছু কিছু রাস্তা জেলা পরিকল্পনা সমিতির সম্মতিক্রমে এই দপ্তর নির্মাণ

করে থাকে। রাস্তা নির্মাণের ব্যাপারে আমাদের কাছে যদি প্রোপোজ করা হয়, যদি আমাদের দায়িত্ব দেওয়া হয় আর্থিক সম্মতির ভিত্তিতে, বণ্টনের ভিত্তিতে তাহলে সেটা আমরা করে দেব।

**রাজ্যে চাল ও গমের চাহিদা মেটাতে আমদানির পরিমাণ**

*১০১। (অনুমোদিত প্রশ্ন নং *৪০) **শ্রী আব্দুল মান্নান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২, ১৯৯২-৯৩ আর্থিক বছর দুটিতে এই রাজ্যের চাল ও গমের চাহিদা মেটাতে অন্য রাজ্য থেকে চাল ও গমের আমদানির পরিমাণ কত ; এবং

(খ) ঐ সময়ে এই রাজ্য থেকে অন্য রাজ্যে নেওয়া চাল ও গমের পরিমাণ কত?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) গণবণ্টন ব্যবস্থার জন্য প্রয়োজনীয় চাল, গম এই রাজ্য অন্য রাজ্য থেকে আমদানি করে না। কেন্দ্রীয় বরাদ্দ অনুযায়ী কেন্দ্রীয় ভান্ডার থেকে ভারতীয় ফুড কর্পোরেশনের মাধ্যমে এই চাল এবং গম পাওয়া যায়, খোলা বাজারে বিক্রয়ের জন্য অন্য রাজ্য থেকে বেসরকারি ব্যবসায়িক ভিত্তিতে কি পরিমাণ আমদানি করা হয় তার কোনও তথ্য এই রাজ্য সরকারের জানা নেই।

(খ) রাজ্য সরকার ঐ সময়ে অন্য রাজ্যে কোনও চাল গম পাঠান নি। বেসরকারি ব্যবসায়িক ভিত্তিতে কি পরিমাণ চাল-গম অন্য রাজ্যে পাঠানো হয়েছে তার কোনও পরিসংখ্যান এই রাজ্য সরকারের কাছে নেই।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বেসরকারি পর্যায়ে কি ভাবে চাল অন্য রাজ্য থেকে আসে বা আমাদের রাজ্য থেকে অন্য রাজ্যে যায় এই তথ্য রাজ্য সরকারের কাছে নেই। আমি জানতে চাই এই তথ্য আপনি রাখেন না, নাকি রাখার ব্যবস্থা নেই? আমাদের রাজ্য থেকে ব্যাপক হারে চাল শুধু অন্য রাজ্যে পাচার হচ্ছে তাই নয় অন্য রাষ্ট্রে পাচার হচ্ছে, বাংলাদেশে, নেপাল, ভুটানে চাল পাচার হচ্ছে। আমাদের রাজ্য থেকে যে চাল পাচার হচ্ছে সেটা আটকাবার কি ব্যবস্থা করেছেন? কি পরিমাণ চাল পাচার হচ্ছে সেটার হিসাব রাখার ব্যবস্থা নেই, নাকি রাখেন না?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** বাংলাদেশে যে চাল পাচার হচ্ছে সেই খবর আমাদের কাছে আছে। সেটা আটকাবার চেষ্টা করছি, বি এস এফকে এই ব্যাপারে জানিয়েছি। তারা কত নিয়ে যাচ্ছে সেটা তারা রাজ্য সরকারকে জানিয়ে নিয়ে যাচ্ছে না। সেইজন্য এই তথ্য রাজ্য সরকারের কাছে নেই

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি মন্ত্রী হিসাবে হাউসে স্বীকার করুন আর না করুন পশ্চিমবাংলার ৭ কোটি লোক সবাই জানে যে আমাদের রাজ্য থেকে চাল পাচার হয়ে অন্য

জায়গায় চলে যাচ্ছে। এক দিকে আপনি বলছেন এফ সি আই চাল দিচ্ছে না, তার জন্য কেন্দ্রের ঘাড়ে দোষ চাপাচ্ছেন। আবার আমরা তথ্য দিয়ে দেখিয়েছি যে কেন্দ্র যে চাল দিচ্ছে সেটা আপনারা তুলতে পারছেন না। চাল-গম পাচার হচ্ছে এটা সত্য, এই যে ব্যাপক হারে চাল পাচার হচ্ছে এটা আটকাবার জন্য আপনার ডিপার্টমেন্ট কি কি স্টেপস নিয়েছে সেটা বলুন।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমাদের রাজ্য থেকে বাংলাদেশে চাল এবং কয়েকটি দ্রব্য চলে যাচ্ছে এই তথ্য রাজ্য সরকারের কাছে আছে। এটাকে আটকাবার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে বি এস এফ-এর সঙ্গে কথা বলা, স্থানীয় পুলিশ প্রশাসন, জেলা প্রশাসন এবং জনপ্রতিনিধিদের সঙ্গে কথা বার্তা বলা হয়েছে। আমি নিজে উত্তরবঙ্গে একাধিকবার মিটিং করেছি, মুর্শিদাবাদে করেছি। তবে চাল পাচার কিছুটা কমেছে। তার প্রমাণ পাওয়া যায় বাজারে চালের দর কিছুটা কমেছে যেটা আমি তথ্য থেকে পেয়েছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে প্রথমে এটা জানা দরকার যে এটা কি দেখাশোনা আপনি করেন, না কি এটা দেখাশোনা করেন [****]

**(গোলমাল)**

**Mr. Speaker :** All aspersions on Shri Nirmal Bose will be deleted, expunged, because, Shri Nirmal Bose is not member here. So, Mr. Mukherjee, you put your supplementary.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমাদের এখানে এক সময়ে কৃষি দপ্তর থেকে বলা হয়েছে যে চাল গম ইত্যাদি সারা ভারতবর্ষের মধ্যে এই রাজ্যে বেশি উৎপাদন হয়েছে। তাতে কি আমাদের চাহিদা পূরণ হয়েছে? যদি না হয়ে থাকে তাহলে আমাদের কত নিতে হয়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এটার জন্য আলাদা ভাবে যদি নোটিশ দেন তাহলে আমি বলে দিতে পারব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** কত দরকার তা জানতে নোটিশ দরকার? ডিমান্ড কত তা জানাবার জন্য নোটিশ দরকার? স্যার, আপনি বলুন? আমি আপনার প্রোটেকশন চাইছি। **(গোলমাল)** স্যার, আই ওয়ান্ট ইওর প্রোটেকশন। আই ওয়ান্ট ইওর প্রোটেকশন।

**মিঃ স্পিকার ঃ** হোয়াট ইজ ইওর কোয়েশ্চেন?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি যে, কৃষি মন্ত্রী বলেছেন, আমাদের এখানে যে চাল-গমের উৎপাদন হয়েছে সেটা একটা রেকর্ড। অপরদিকে আপনি বলছেন, চাহিদা আছে, এফ সি আই-এর কাছ থেকে নিতে হয়। আমার প্রশ্ন, আপনার চাহিদা কত, আর এফ সি আই-এর কাছ থেকে কত নিতে হয়?

---

Note *Expunged as ordered by the chair

[ 16th July, 1993 ]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আপনার সাপ্লিমেন্টারিটা মুল প্রশ্নের সাথে রিলেটেড নয়। তবে বাজেট বক্তৃতায় আমি বলেছি যে আমাদের রাজ্য চাল উৎপাদনের রেকর্ড করেছে। কিন্তু তাতে আমাদের যে চাহিদা সেই অনুযায়ী উৎপাদন হয়নি। সেই তথ্য আমি বাজেট বক্তৃতার সময়ে দিয়েছি। আমাদের জনসংখ্যা কত, কত প্রয়োজন তা আমি বাজেট বক্তৃতার সময়ে বলে দিয়েছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন যে আজকে চাল পাচার হচ্ছে বাংলাদেশে ও বিভিন্ন জায়গায়। এটা নিয়ে উনি পুলিশ প্রশাসন এবং বিভিন্ন সভায় বিভিন্ন সংস্থার সাথে কথা বলেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, যে ক্ষেত্রে আজকে পুলিশের সহযোগিতায়, প্রশাসনের সহযোগিতায় চাল পাচার হচ্ছে সেই ক্ষেত্রে কি ব্যবস্থা নিয়েছেন?

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না। মন্ত্রী বলেননি যে প্রশাসন চাল পাচার করছে। আপনি মন্ত্রীর মুখে এই শব্দ দিয়ে দিচ্ছেন। ইট ইজ নট অ্যালাউড।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের যে প্রয়োজন সেটা মেটাবার জন্য এফ সি আইয়ের চাল এবং গম পুরোটাই রাজ্যের বাইরে থেকে আসে। এফ সি আইয়ের মাধ্যমে এবং এক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম এফ সি আই থেকে কত টন চাল এবং গম পেয়েছেন তার একটা রাফলি ডেফিসিট কত?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য বলছি যে আমি এইকথা বলিনি যে এফ সি আই অন্য রাজ্যের থেকে চাল, গম আনছে, আমি বলেছি যে কেন্দ্রীয় ভান্ডার থেকে আসছে এবং আমাদের যে টোটাল অ্যালোটমেন্ট তাতে ১৯৯২-৯৩ সালে চালের মোট অ্যালটমেন্ট হচ্ছে ৯ লক্ষ ২৫ হাজার ৯২০ মেট্রিক টন। আর গমের টোটাল অ্যালটমেন্ট হচ্ছে ৯ লক্ষ ৮০ হাজার মেট্রিক টন।

## Starred Questions
## (to which oral answers were given)

### Lock-out at Ferro-Alloys Factory, Panskura

*128. (Amditted Question No. *75) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether Four Brothers' Ferro-Alloy factory at Panskura, Midnapore has been under lock-out for sometime ;

(b) if so, reasons thereof ; and

(c) steps taken by the State Government in the matter?

**Shri Shanti Ranjan Ghatak :**

(a) Yes from 1.5.91

(b) Dispute between the Management and the workmen over deployment of a skeleton staff in the factory on the May-Day 1991.

(c) A.L.C. Tamluk intervened but he failed to persuade the Management to lift the suspension of work. Matter is being looked into at a higher level.

**শ্রী সৌগত রায় ঃ** এই ফোর ব্রাদার্স ফেরো অ্যালোয়েস ফ্যাক্টরি এটা একটা বিচিত্র কেস। আমাদের মুখ্যমন্ত্রী বিদেশ যাচ্ছেন এন আর আই ইনভেস্টমেন্ট অ্যাট্রাক করার জন্য সেখানে এই ফোর ব্রাদার্স ফেরো অ্যালোয়েস ফ্যাক্টরি এটি এন আর আইয়ের ইনভেস্টমেন্ট বাইরের থেকে এসে পাঁশকুড়াতে মডার্ন কারখানা করেন। অথচ ২ বছর হয়ে গেল এই কারখানাটি লক আউট হয়ে গেল প্র্যাকটিকালি ফর অল প্রাকটিক্যাল পারপাসে এবং এটা যে ক্লোজার রয়েছে সেটা সম্পূর্ণ বেআইনিভাবে করা হয়েছে। সেখানে মন্ত্রী একদিকে বলছেন যে এন আর আইকে শ্রমিক অসন্তোষের জন্য এন আর আইয়ের নতুন কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে, এই কারখানাটির ট্রেড ইউনিয়ন সেটা কোনও কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের সঙ্গে অ্যাফিলিয়েটেড কিনা এবং সেটা কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের নেতৃত্বে পার্স্যু করার জন্য কোনও উদ্যোগ নেওয়া হয়েছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সদস্য যে যে প্রশ্ন করেছেন তার পরিষ্কার চিত্র পেতে গেলে একটু বলতে হবে। এই কারখানাটি ২৪ জন লোককে নিয়ে কাজ চালু হয়েছিল। তারা পাঁশকুড়ারই অস্থায়ী শ্রমিক ছিল, তাদের মাইনে ১২ টাকা করে ছিল। তাদের বিক্ষোভ ছিল যে তাদের কোনওরকম এমপ্লয়মেন্ট কার্ড ইত্যাদি কিছু ছিল না। মাঝখানে কারখানাটি একবার বন্ধও হয়ে যায়। এতে ইউনিয়ন একটা আছে কিন্তু রেজিস্টার্ড ইউনিয়ন বলে কিছু নেই। মাঝখানে কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের নেতৃত্বে দু পক্ষের মধ্যে একটা চুক্তি হয়। সেই চুক্তির ফলে ২২ টাকা মাসে বাড়ে শ্রমিকদের। ম্যানেজমেন্টের পক্ষ থেকে পরে বলেন যে এই ব্যাপারে সেটেলমেন্ট ইত্যাদি করবেন। কিন্তু পরবর্তী সময়ে দেখি যে ওখানে কর্মচারী ২৪ থেকে ক্রমে ১৮তে এসে দাঁড়ায়। তখন ক্লোজার করতে গলে আইনের কোনও পারমিশন লাগে না। তারপরে মে ডেতে ওখানকার কিছু লোক চলে যায়। ফার্নেস চালু ইত্যাদির ব্যাপারে, খোলা রাখার জন্য বিরোধ বাধে এবং কিছু লোক চলে যায় মে ডেতে। তখন মালিকপক্ষ লক আউট এবং সাসপেনশন অফ ওয়ার্ক ঘোষণা করেন। পরে এ এল সি তমুলক কেসটা টেক আপ করেন। তাতে কেসটা আমাদের নজরে আসে। তখন লেবার ডাইরেকটরেটকে বলি যে সিনিয়র অফিসার পাঠাতে এবং সিনিয়র অফিসার হিসাবে সেখানে সোরাইয়াকে ডেপুটি করা হয়। তিনি ম্যানেজমেন্ট এবং শ্রমিকদের নিয়ে মিটিং করেন, এবং কারখানাটি চালু করার চেষ্টা করেন। তবে তারমধ্যেই সোরাইয়া এ ডি এম হয়ে চলে যান। সুতরাং এই হচ্ছে অবস্থা।

[11-50 — 12-00 Noon]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রীর দিক থেকে উনি যেটা বলছেন আমি সেই ব্যাপারে বিতর্ক করছি না, কিন্তু আপনি হয়ত দেখেছেন সংবাদপত্রে যে ঘটনা বেরিয়েছিল আমেরিকা থেকে এসে উনি এটা করেছিলেন, উনি একজন এন আর আই উনি মডার্ন টেকনোলজি নিয়ে এসেছিলেন পরবর্তীকালে সিটু সেখানে ইউনিয়ন করে, ভদ্রলোক মুখ্যমন্ত্রীকে একটা চিঠি দিয়েছিলেন আমি বাধ্য হয়ে বন্ধ করে দিচ্ছি, শুধু একদিনের ডিসপিউট নয়, কন্সটান্টলি সিটুর লোকেরা এসে মারধর করছে, আমার কাছে চাঁদা চাইছে, আমি কিছুতেই কারখানা চালাতে পারছি না, আপনি ব্যবস্থা নিন। যখন এটা নিয়ে হৈচৈ হল, কাগজে বেরুল, তখন ওর স্তরে এই রকম একটা এন আর আই সংস্থার ব্যাপারে লেবার সেক্রেটারির স্তরে বা কমপক্ষে লেবার কমিশনার স্তরে একটা বৈঠক করলেন না কেন, অফিসিয়ালি এটা ক্লোজ আপ না হলেও দেখা যাচ্ছে উনি কারখানা ছেড়ে চলে গেছেন, এই ব্যাপারে আপনি কিছু ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি বলছি, জয়েন্ট লেবার কমিশনার তাঁকে দিয়ে মিটিং ডাকা হয়েছে, ম্যানেজমেন্ট ডিড নট টার্ন আপ। এই ম্যানেজমেন্ট সি এম কে চিঠি দিতে পারেন, আমার কাছে কোনওদিন অ্যাপ্রোচ করেনি, কোনও চিঠি ইত্যাদি দেয়নি, খবরের কাগজের রিপোর্ট এর পরে আমি বলেছিলাম একটা এনকোয়ারি করার জন্য, সুরাইয়াকে দিয়ে কিন্তু ম্যানেজমেন্ট ডিড নট টার্ন আপ।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** এই যে কারখানাটি বন্ধ আছে, এর অন্যতম কারণ মালিক কর্তৃপক্ষ শ্রমিকদের ন্যায্য বেতন দিতে পারেননি এবং একতরফা ভাবে শ্রমিকের সংখ্যা কমিয়ে দেওয়া, ইউনিয়নের পক্ষ থেকে মীমাংসার জন্য প্রস্তাব দেওয়া হয়, কিন্তু কোনও মীমাংসায় কর্তৃপক্ষ আসেনি, এই কারণের বিরুদ্ধে আর এই বিরোধজনিত কারণে এই ঘটনা কিনা, এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি তো বলেছি, আগে ২৪ জন ছিল, সেটা কমে ১৮ জন হয় মানে ৬ জনকে কমিয়ে দেয়। তারপরে মাইনে ১৪ টাকা ছিল সেটা সমঝোতা করে ১২ টাকা হয়, সেটা নিয়েও গন্ডগোল হয়, অন্যান্য আইনগত দিক দিয়েও সুযোগ সুবিধা ছিল না, সিটুর সঙ্গে ওয়ার্কারদের একটা সেটেলমেন্ট হয় সেটাও কার্যকর হয়নি, মে ডেতে শ্রমিকরা ছুটি চান সেটাও উনি দিতে চাননা, তার ফলেই এই ডিসপিউট, তারপরে মিটিং ডাকা হয়েছে, মেদিনীপুরে ডাকা হয়, তমলুকে ডাকা হয়, জয়েন্ট লেবার কমিশনার সুরাইয়াকে দিয়ে, কিন্তু ম্যানেজমেন্ট ডিড নট টার্ন আপ।

### রাজ্যের ট্যুরিস্ট লজগুলিতে পর্যটকদের জন্য সুযোগ-সুবিধা

১২৯। (অনুমোদিত প্রশ্ন নং *২২) **শ্রী আব্দুল মান্নান ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের দার্জিলিং জেলাসহ অন্যান্য জায়গায় ট্যুরিস্ট লজগুলিতে নিম্ন-আয়ের

পর্যটকদের সুবিধার্থে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

পর্যটন উন্নয়ন নিগমের অধীনে ট্যুরিস্ট লজগুলির মধ্যে কালিম্পঙের হিলটপ ও সান্‌ত্রিলা, শিলিগুড়ি, জলদাপাড়া, মানবাজার, রায়গঞ্জ, বক্রেশ্বর, শান্তিনিকেতন, বিষ্ণুপুর, বহরমপুর, দীঘা, ডায়মন্ডহারবার, সল্টলেকের উদয়াচল, বকখালি এবং গাদিয়ারা প্রভৃতি ট্যুরিস্ট লজগুলিতে নিম্ন আয়ের পর্যটকদের সুবিধার্থে বেডপ্রতি ৩০ টাকা থেকে ৫০ টাকা হারে ডরমিটারির ব্যবস্থা আছে।

এছাড়া পর্যটন বিভাগের অধীনে প্রতিটি ট্যুরিস্টলজেও যেমন মুকুটমণিপুর, কাঁকরাঝোড়, অযোধ্যা পাহাড়, ৪০৲ ৫০৲ টাকায় সিঙ্গল ও ডবল ১০৫ রুম এবং ৮/১০ টাকা হারে ডরমিটারি বেডের ব্যবস্থা আছে।

দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের অধীনস্থ মিরিক ট্যুরিস্ট হোস্টেলেও ডরমিটারির ব্যবস্থা আছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই যে মিরিক ট্যুরিস্ট লজ আছে, সেখানে পার বেড ভাড়া কত?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মিরিকে যে ট্যুরিস্ট লজ আছে সেখানে ডর্মিটারির ভাড়া হচ্ছে ৪০ থেকে ৫০ টাকা । আর অন্য ঘর যেগুলো আছে তার ভাড়া বেশি। এটা গোর্খা হিল কাউন্সিলের অধীনস্থ, আমরা এখানে থেকে শুধু বুকিং করি। এটা রাজ্য সরকারের পরিচালনাধীন নয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** দার্জিলিংয়ে কত ভাড়া?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** দার্জিলিংয়ে ভাড়া ২৫০ টাকা ডবল বেড।

**শ্রী আব্দুল মান্নান ঃ** দেখা যাচ্ছে দার্জিলিংয়ে নিম্ন আয়ের লোকদের সাহায্যে কোনও ব্যবস্থা আপনি করতে পারেন নি। তাহলে ভবিষ্যতে এই রকম কোনও পরিকল্পনা আছে কিনা বলবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মোটামুটি আমাদের এখানে যে ধরনের ভাড়া ঠিক করা আছে, আমাদের রাজ্যের বাইরে বিহার বা উড়িষ্যায় এর থেকে ডবল ভাড়া। আর ভবিষ্যতে আমাদের এই রকম কোনও পরিকল্পনা নেই।

## Proposal for Handing Over of Tourist Lodges to Private Sector

*131. (Admitted Question No. *253) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) whether the State Government plans to land over some losing Tourist Lodges to Private Sector ; and

(b) if so, details thereof ?

**Shri Subhas Chakraborty :**

(a) Yes.

(b) Tourism Department advertised for leasing out management of the following leasing tourist lodges under the West Bengal Tourism Development Corporation to private parties.

(1) Bakreswar,

(2) Bakkhali,

(3) Barrackpore

(4) Bethuadahari

A Committee has been constituted for examination and recommendation of the offers received from the private parties. The Committee is now at work and will seen finalise its recommendation.

**Shri Saugata Roy :** Sir, I am very happy to find that this State Government led by the Left Front Government is now believing in privatization and is planning to hand over loss making tourist lodges to the private sector. May I know from the Hon'ble Minister that whether such a decision has been taken by the West Bengal Tourism Development Corporation alone or is it a policy decision of the State Government taken by the State Cabinet ?

**Shri Subhas Chakraborty :** I understand the Hon'ble Member is well aware of the functioning of the Government because he was a Central Minister at one time that major policy decision never takes anywhere in any Government without the concurrence from the appropriate authority.

[12-00 — 12-10 p.m.]

**Shri Saugata Roy :** It appears from the Minister's answer that it has been a decision of the cabinet that these four loss making tourist lodges will be handed over to the private parties. May I know from the Hon'ble Minister as to whether he has received offers from the people

who want to buy these tourist lodeges and what are the terms and conditions under which these tourist lodges will be sold ? What will happen in case losses are incurred ? Will the buyers bear the lossess ? What are the terms and conditions offered by the Government ?

**Shri Subhas Chakraborty :** First, I want to say that the lodges will not be sold out. Only management will be given to them under certain terms and conditions so that the interests of the State Government do not suffer.

**Shri Saugata Roy :** What are those terms and conditions ?

**Shri Subhas Chakraborty :** The major thing is that the State Government's interest has been kept alive in the terms and conditions.

**Shri Saugata Roy :** We do not know what is the State Government's interest. We may not be satisfied with that. Please tell us what are those terms and conditions.

**Shri Subhas Chakraborty :** Under certain guidelines they will have to run the management. Basically these are guidelines which are generally followed in tourist lodges. Regarding their schedule of enhancement of rate etc. They will have to consult the State Government or the appropriate authority.

**Shri Saugata Roy :** Have you received any offer ? If yes, from whom you have got the offers ?

**Shri Subhas Chakraborty :** We have got so many offers. I will let you know the details.

**Shri Saugata Roy :** You have talked about the general guidelines under which the management will have to run the tourist lodges. General guideline is a vague term. Please tell us specific terms and conditions under which they will have to run the tourist lodges.

**শ্রী সুভাষ চক্রবর্তী :** রাজ্য সরকারের স্বার্থ দেখার বিষয়টি প্রধান বলে বিবেচিত হচ্ছে। দ্বিতীয়ত হচ্ছে এটা কনটিনিউ করতে যা রাজ্য সরকারের ব্যয় হচ্ছে সেই ব্যয়ের মূল্য যাতে ২০ বছরের মধ্যে উঠে আসে এবং এককালীন একটা অতিরিক্ত পয়সা রাজ্য সরকারকে দেয় সেইভাবে তাদের বলা হয়েছে। এর উত্তরে আমরা অনেকগুলি প্রস্তাব পেয়েছি। আমরা যেগুলি দিচ্ছি তার সবগুলি হচ্ছে আমাদের হিসাবে ভয়ঙ্করভাবে লসে চলছিল। অফার আমরা পেয়েছি, আমরা একটা কমিটি করেছি প্রশাসনিক স্তরে। তারা সব কিছু অ্যানালাইজ করছেন, কারুকে কারুকে ডাকছেন, এখনও পর্যন্ত ফাইনাল হয়নি। ইন কোর্স অব টাইম

হাউসে কেন যদি বলেন ম্যাস মিটিং ডেকে আপনাকে সঙ্গে নিয়ে বলতে পারি।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### তফঃজাতি/উপজাতি ছাত্র-ছাত্রীদের জন্য আই টি আই

*১৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৭) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (কারিগরি) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪ পরগনার চাঁদপাড়া মন্ডলপাড়াতে তফসিলি জাতি/উপজাতি ছাত্র-ছাত্রীদের জন্য আই টি আই আছে কি না ;

(খ) থাকলে, ঐ আই টি আই-তে কোন কোন বিষয়ে শিক্ষাদান করা হয় ;

(গ) কেন্দ্রীয় ও রাজ্য সরকারের তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ দপ্তর থেকে ঐ সংস্থা কোনও অনুদান পেয়েছে কি না ; এবং

(ঘ) পেয়ে থাকলে, ১৯৯০-৯১ থেকে এ পর্যন্ত

(১) কেন্দ্রীয়,

(২) রাজ্য সরকারের অনুদানের পরিমাণ কত?

**শিক্ষা (কারিগরি) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

### Alleged Failure of some Government Undertakings in payings P.F. to workers

*132. (Admitted Question No. *76) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether some State Government Undertakings have defaulted in paying P.F. to employees/workers ;

(b) if so, details thereof ; and

(c) step taken by the State Government in the matter ?

**Minister-in-charge of the Labour Department :**

(a) where the Establishment is covered under Employees Provident Fund and Miscellaneous Provisions Act. 52, payment of Provident Fund will be made either by the Board of Trustees or by the office of the Regional Provident Fund Commissioner. No complaint regarding default of payment of provident Fund dues by State Govt. undertakings to their Employees/Workers is reported to be pending with the office of the Regional Provident Fund Commissioner.

(b) & (c) Does not arise.

## Unstarred Questions

## (to which written answers were laid on the Table)

### বৈদ্যবাটি পুরসভার কর্মীদের প্রভিডেন্ট ফান্ডের টাকা

১। (অনুমোদিত প্রশ্ন নং ২৯) **শ্রী আব্দুল মান্নান ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার বৈদ্যবাটি পুরসভার কর্মচারিদের দেয় প্রভিডেন্ট ফান্ডের টাকা কোন মাস পর্যন্ত জমা পড়েছে ;

(খ) ঐ বাবদ মোট কত টাকা এখনও পর্যন্ত জমা পড়ে নি ; এবং

(গ) বাকি টাকা জমা না দেওয়ার জন্য পুরসভার কর্তৃপক্ষের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ হয়েছে?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বৈদ্যবাটি পৌরসভার কর্মচারিদের দেয় প্রভিডেন্ট ফান্ডের টাকা ১৯৮৯ সালের মে মাস পর্যন্ত জমা পড়েছে।

(খ) ঐ বাবদ এখনও পর্যন্ত ১৮,৭০,৮০৮.০০০ টাকা জমা পড়ে নি,

(গ) বিষয়টি ভেবে দেখা হচ্ছে।

### Shifting of Educaion Department

2. (Admitted Question No. 80) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Education (Primary & Secondary) Department be pleased to state—

(a) whether the Government has decided to shift the Education

[ 16th July, 1993 ]

Department from Writer's Buildings to Bikash Bhavan at Salt Lake ;

(b) if so, reasons thereof ;

(c) whether the employees of the department has been demonstrating against the same ; and

(d) the reaction of the Government thereto ?

**Minister-in-charge of Education (Primary & Second) Department :**

(a) Yes.

(b) (i) To provide with better accommodation ;

(ii) to promote efficiency in administration ;

(iii) to effect consolidation ;

(iv) to arrest fragmentation etc.

(c) A minor section has been doing such.

(d) The Government expects that very soon the section will be convinced about the justifiability of shifting.

**মালদহের বোড়লমনি জুনিয়র হাইস্কুল**

৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪) **শ্রীমতী মমতাজ বেগম ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মালদহ জেলার মালতীপুর ব্লকের ক্ষেমপুর অঞ্চলের বোড়লমনি জুনিয়র হাইস্কুলটিকে হাইস্কুলে পরিণত করার কাজ বর্তমানে কি অবস্থা আছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আবেদনের ভিত্তিতে জেলা পরিদর্শক টীম ও জেলা পরিষদের স্থায়ী শিক্ষা সমিতির সুপারিশের পরিপ্রেক্ষিতে বিবেচনা করা যেতে পারে।

**আরামবাগে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন নিগমের বাস ডিপো নির্মাণ**

৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আরামবাগের দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন নিগমের বাস ডিপো তৈরির কোনও

পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি কার্যকর হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) ডিপো করার মতো সঠিক জমি এখনও পাওয়া যায় নি। টার্মিনাস করার মতো জমিও হস্তান্তর হয় নি। জমি হস্তান্তর না হওয়া পর্যন্ত এখন কিছু বলা সম্ভব নয়।

**নেহেরু রোজগার যোজনায় বৈদ্যবাটি পুরসভার প্রাপ্ত অর্থ**

৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯) **শ্রী আব্দুল মান্নান ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরের জন্য 'নেহেরু রোজগার যোজনা'য় হুগলি জেলার বৈদ্যবাটি পুরসভা কত টাকা পেয়েছে ;

(খ) কোন কোন খাতে কত টাকা ঐ যোজনায় খরচ হয়েছে ; এবং

(গ) ঐ টাকার মধ্যে কত টাকার ইউটিলাইজেশন সার্টিফিকেট পাওয়া গেছে?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে মার্চ, ১৯৯৩ পর্যন্ত বৈদ্যবাটি পুরসভাকে 'নেহেরু রোজগার যোজনা'য় বিভিন্ন প্রকল্পে মোট ৮,৫৭,০১৯.০০ টাকা দেওয়া হয়েছে।

(খ) নিম্নলিখিত খাতে কত টাকা খরচ করা হয়েছে দেখানো হল ঃ

| | |
|---|---|
| মাইক্রো এন্টারপ্রাইজ প্রকল্প | ৪,৭৭,১৭৫ টাকা |
| ওয়েজ এমপ্লয়মেন্ট প্রকল্প | ৩,২৩,৬৬৮ টাকা |
| প্রশাসনিক ও অফিস খরচ | ১০,৪২৩ টাকা |
| **মোট** | **৮,১১,২৬৬ টাকা** |

মোট ৮,১১,২৬৬ টাকার ইউটিলাইজেশন সার্টিফিকেট পাওয়া গেছে।

**গঙ্গা অ্যাকশন প্ল্যানে বৈদ্যবাটি পুরসভার প্রাপ্ত অর্থ**

৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬) **শ্রী আব্দুল মান্নান ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গঙ্গা অ্যাকশন প্ল্যানে হুগলি জেলার বৈদ্যবাটি পুরসভা কোন সময়ে কত টাকা পেয়েছে ;

(খ) ঐ টাকার ইউটিলাইজেশন সার্টিফিকেট পাওয়া গেছে কি না ; এবং

(গ) পাওয়া না গেলে, পুরসভা কর্তৃপক্ষের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বৈদ্যবাটি পুরসভাকে গঙ্গা অ্যাকশন প্ল্যানের কাজের জন্য প্রদত্ত অর্থের পরিমাণ নিম্নরূপ ঃ-

১৯৮৬-৮৭ আর্থিক বছরে ৫ লক্ষ টাকা

১৯৮৭-৮৮ আর্থিক বছরে ৪ লক্ষ টাকা

**মোট— ৯ লক্ষ টাকা**

আর্থিক সাহায্য Low-cost Sanitation প্রকল্পের জন্য দেওয়া হয়।

(খ) বৈদ্যবাটি পুরসভা থেকে মোট ওই ৯ লক্ষ টাকার মধ্যে ৮.৮৮ লক্ষ টাকার ইউটিলাইজেশন সার্টিফিকেট পাওয়া গেছে।

(গ) বাকি ১২ হাজার টাকার ইউটিলাইজেশন সার্টিফিকেটের জন্য চিঠি মারফত ও ব্যক্তিগত যোগাযোগের মাধ্যমে অনুরোধ জানানো হয়ে আসছে।

**রাজ্যের মহাবিদ্যালয়গুলিতে নতুন বিষয়ের পঠন-পাঠন চালুকরণ**

৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮) **শ্রী এস. আর. দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের মহাবিদ্যালয়গুলিতে নতুন বিষয়ের পঠন-পাঠন চালু করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে,

(১) কোন কোন মহাবিদ্যালয়ে ;

(২) কোন কোন বিষয়ের উপর ; এবং

(৩) কোন শিক্ষাবর্ষ হক্ষত তা চালু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) চিত্তরঞ্জন দেশবন্ধু মহাবিদ্যালয়ে কমার্স বিভাগটি চালু করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে সাধারণভাবে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) বর্তমানে নেই।

### বর্ধমান জেলার রূপনারায়ণপুরে পরিবেশ দূষণ

৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৭০) **শ্রী এস. আর. দাস ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, সালানপুর থানার অন্তর্গত রূপনারায়ণপুরে ভারতিয়া কেমিক্যাল কোং-এর নির্গত রাসায়নিক বর্জ্য হেতু ঐ এলাকার/বিশাল এলাকার সমগ্র পরিবেশ বিশেষভাবে দূষিত হয়ে পড়েছে ; এবং

(খ) অবগত থাকলে, এ বিষয়ে সরকার কি কি ব্যবস্থা করেছেন/করছেন?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকার অবগত আছেন যে এই সংস্থাটি এই অঞ্চলের বায়ু ও জল দূষণ করছে।

(খ) কারখানাটি দূষণ নিয়ন্ত্রণের জন্য বিধিবদ্ধ ব্যবস্থাদি না নেওয়ায়, আইনানুযায়ী শাস্তি বিধানের নিমিত্ত রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ মামলা দায়ের করেছে। এছাড়া, কারখানাটি থেকে নিগর্ত দূষণ রোধকল্পে প্রস্তাবিত পরিকল্পনার অনুমোদন দেওয়া হয়েছে। এ সম্পর্কে কাজও অনেকটা অগ্রসর হয়েছে।

### বর্ধমানের রূপনারায়ণপুর এলাকাকে নোটিফায়েড এলাকা হিসাবে ঘোষণা

৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৩) **শ্রী এস. আর. দাস ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—-

বর্ধমান জেলার সালানপুর ব্লকের অন্তগর্ত রূপনারায়ণপুর এলাকাকে নোটিফায়েড এরিয়া ঘোষণা করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে যে ইতিপূর্বে পঞ্চায়েত দপ্তর থেকে এ ধরনের একটি প্রস্তাব এ দপ্তরে এসেছিল। কিছু আলোচনার পর পঞ্চায়েত দপ্তরই উক্ত প্রস্তাব বাতিল বলে গণ্য করে।

### সরকারি জমির বেআইনি দখল ও বিক্রয়

১০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৬) **শ্রী এস. আর. দাস ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকারের ন্যস্ত কিছু জমি বেআইনিভাবে ভোগ-দখল হচ্ছে

এবং বিক্রিও হয়ে যাচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সরকারি কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সরকারের কাছে এরূপ কোনও তথ্য নেই।

(খ) সরকারি জমি সরকার ব্যতীত কেউ বিক্রি করলে তা অবৈধ হবে এবং আইনত সরকারের মালিকানা বহাল থাকবে। আইনে অবৈধ দখলকারীকে উচ্ছেদ করারও বিধান আছে।

### রাজ্যে বৈদ্যুতিকৃত মৌজার সংখ্যা

১১। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৭) **শ্রী এস. আর. দাস :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৩ সালে ৩১শে মার্চ পর্যন্ত রাজ্যের কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন হয়েছে ;

(খ) কতগুলি মৌজাতে এখনও বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হয় নি ; এবং

(গ) অবশিষ্ট মৌজাগুলির কতগুলিতে কতদিনে বিদ্যুৎ পৌছাবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পশ্চিমবঙ্গে মোট ৩৮,০২৪টি গ্রামীণ মৌজার মধ্যে ৩১শে মার্চ পর্যন্ত ২৮,৪৫৫টি গ্রামীণ মৌজায় বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন হয়েছে।

(খ) ৩১শে মার্চ ১৯৯৩ পর্যন্ত ৯,৫৬৯টি গ্রামীণ মৌজায় বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হয় নি।

(গ) অবশিষ্ট গ্রামীণ মৌজাগুলিতে কতদিনে বিদ্যুৎ পৌছানো যাবে তা নির্ভর করে আর্থিক সংস্থানের ওপর। বর্তমানে যে হারে বিদ্যুতায়িত হচ্ছে, সেই হারে এই প্রকল্প আগামী তিনটি পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে শেষ করা যাবে। আর্থিক সংস্থান বাড়ানোর চেষ্টা করা হচ্ছে। এ বিষয়ে এটা জানানো প্রয়োজন যে, কিছু মৌজা আছে যেখানে প্রচলিত প্রথায় বিদ্যুৎ নিয়ে যাওয়া অত্যন্ত ব্যয় সাপেক্ষ।

### রূপনারায়ণপুরে পলিটেকনিক কলেজ স্থাপন

১২। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮) **শ্রী এস. আর. দাস :** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোল মহকুমার রূপনারায়ণপুরে পলিটেকনিক কলেজ স্থাপন করার প্রস্তাবটি

প্রশাসনিক অনুমোদন পেয়েছে কি ; এবং

(খ) অনুমোদন পেয়ে থাকলে, উক্ত পলিটেকনিকটির নির্মাণ কাজ কবে—(১) আরম্ভ হবে এবং (২) কবে শেষ হবে?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আসানসোল মহকুমার রূপনারায়ণপুরে অবস্থিত জুনিয়র টেকনিক্যাল স্কুলটির পলিটেকনিক স্তরে উন্নীতকরণের বিষয়টি সরকারের সক্রিয় বিবেচনায় রয়েছে। কিন্তু, এ বিষয়টি প্রশাসনিকভাবে অনুমোদিত হয় নি।

প্রসঙ্গত উল্লেখ্য, রাজ্যের পলিটেক শিক্ষার মানোন্নয়নের উদ্দেশ্যে বিশব্যাঙ্কের আর্থিক সহায়তায় একটি প্রকর্মী শিক্ষা প্রকল্প গ্রহণ করা হয়েছে। উক্ত স্কুলটির পলিটেকনিক স্তরে উন্নীতকরণের বিষয়টি এই প্রকল্পের মাধ্যমে রূপায়িত হবে।

(খ) প্রশ্ন ওঠে না।

## পুরুলিয়া জেলায় লাক্ষা চাষ

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৩) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার একমাত্র অর্থকরী ফসল লাক্ষার উন্নতমানের চাষ সম্পর্কে সরকার কোনও উদ্যোগ নিয়েছেন কি না ; এবং

(খ) নিয়ে থাকলে, তা কি কি?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) উন্নতমানের বীজ লাক্ষা উৎপাদনের জন্য উক্ত জেলায় ৭টি উৎপাদন কেন্দ্র স্থাপন করা হয়েছে ;

(২) উন্নতমানের বীজ লাক্ষা দরিদ্র ও পশ্চাদ্‌পদ চাষীদের মধ্যে বিনামূল্যে সরবরাহ করা হয়েছে ;

(৩) উন্নতমানের লাক্ষা উৎপাদনের কৌশল সম্পর্কে চাষীদের প্রশিক্ষণ দেওয়া হচ্ছে ; এবং

(৪) লাক্ষাচাষীদের উন্নতমানের চাষের জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতি সরবরাহ করা হচ্ছে।

## পঞ্চায়েত নির্বাচন উপলক্ষে বনগাঁ মহকুমায় উত্তেজনাপ্রবণ এলাকা চিহ্নিতকরণ

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৬) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সদ্য-সমাপ্ত ত্রিস্তর পঞ্চায়েত নির্বাচনে বনগাঁ মহকুমার বনগাঁ, বাগদা, গাইঘাটার কতগুলি কেন্দ্রকে উত্তেজনাপ্রবণ কেন্দ্র হিসাবে নির্ধারণ করা হয়েছিল ;

(খ) সত্যি হলে, কোন কোন কেন্দ্র ;

(গ) ওই সমস্ত উত্তেজনাপ্রবণ কেন্দ্রগুলিতে ভোটারদের নিরাপত্তার জন্য কি ধরনের নিরাপত্তামূলক ব্যবস্থা নেওয়া হয়েছিল?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত মহকুমা ১২৮টি বুথকে উত্তেজনাপ্রবণ হিসাবে নির্ধারণ করা হয়েছিল। বনগাঁ, বাগদা ও গাইঘাটা ব্লকের উক্ত বুথগুলির নাম নিচে দেওয়া হল।

| ক্রমিক নং | ব্লকের নাম | বুথ নং | স্পর্শকাতর নির্বাচনী কেন্দ্রের নাম |
|---|---|---|---|
| ১। | ১-বনগাঁ | ১। | পাঁচবেড়িয়া এফ.পি বিদ্যালয় |
| ২। | ” | ২। | আদিত্যপুর জুনিয়র উচ্চ বিদ্যালয় |
| ৩। | ” | ৮। | গঙ্গানন্দপুর এফ পি বিদ্যালয় |
| ৪। | ” | ৯। | কল্যাণপুর এফ পি বিদ্যালয় |
| ৫। | ” | ১০। | অম্বরপুর এফ পি বিদ্যালয় |
| ৬। | ” | ১১। | অম্বরপুর কলোনি এফ পি বিদ্যালয় |
| ৭। | ” | ১২। | অম্বিকাপুর আলতাফ হোসেন উচ্চ বিদ্যালয় |
| ৮। | ” | ১৪। | মোল্লাহাটি এফ পি বিদ্যালয় |
| ৯। | ” | ২০। | শান্তিপাড়া এফ পি বিদ্যালয় |
| ১০। | ” | ২১। | রৌতারা এফ পি বিদ্যালয় |
| ১১। | ” | ২২। | ভুলোত এফ পি বিদ্যালয় |
| ১২। | ” | ২৩এ। | পাঠ শিমুলিয়া এফ পি বিদ্যালয় |
| ১৩। | ” | ২৫। | সুন্দরপুর এফ পি বিদ্যালয় |
| ১৪। | ” | ২৭। | পিপলিপাড়া এফ পি বিদ্যালয় |
| ১৫। | ” | ৩১। | ফকিরবাগান এফ পি বিদ্যালয় |
| ১৬। | ” | ৩২। | ভরতপুর এফ পি বিদ্যালয় |

| ক্রমিক নং | ব্লকের নাম | বুথ নং | স্পর্শকাতর নির্বাচনী কেন্দ্রের নাম |
|---|---|---|---|
| ১৭। | ১-বনগাঁ | ৩৬এ। | গনরাপোতা বহুমুখী উচ্চ বিদ্যালয় |
| ১৮। | ,, | ৩৯। | বেদিয়াপোতা এফ পি বিদ্যালয় |
| ১৯। | ,, | ৪৪। | নকফুল জুঃ বেসিক স্কুল |
| ২০। | ,, | ৫০। | ট্যারা কলোনি উচ্চ বিদ্যালয় |
| ২১। | ,, | ৫৩। | গরিবপুর এস সি সি এফ সি বিদ্যালয় |
| ২২। | ,, | ৫৭। | মনোহরপুর এফ পি বিদ্যালয় |
| ২৩। | ,, | ৬৪। | সন্তোষপুর এফ পি বিদ্যালয় |
| ২৪। | ,, | ৬৭। | আকাইপুর নবগোপাল জুঃ উচ্চ বিদ্যালয় |
| ২৫। | ,, | ৭২। | মোকেলপুর এফ পি বিদ্যালয় |
| ২৬। | ,, | ৭৫। | বর্ধনবেড়িয়া এফ পি বিদ্যালয় |
| ২৭। | ,, | ৮১। | মেহেরপুর মদিনাতুল এফ পিকুরানিয়া মাদ্রাসা |
| ২৮। | ,, | ৮৫। | শিমুলিয়া এফ পি বিদ্যালয় |
| ২৯। | ,, | ৯০। | শাতসী জি এস আর পি বিদ্যালয় |
| ৩০। | ,, | ১০১। | নিমতলা মাঠ এফ পি বিদ্যালয় |
| ৩১। | ,, | ১১০। | নাহাতা উচ্চ বিদ্যালয় |
| ৩২। | ,, | ১১৪। | পল্লা উচ্চ বিদ্যালয় |
| ৩৩। | ,, | ১২২। | ভান্ডারখোলা এফ পি বিদ্যালয় |
| ৩৪। | ,, | ১২৬। | বেলতা জুনিয়র উচ্চ বিদ্যালয় |
| ৩৫। | ,, | ১৩৩। | গোপালনগর হরিপদ ইন্সটিটিউশন |
| ৩৬। | ,, | ১৩৯। | নাতিডাঙ্গা এফ পি বিদ্যালয় |
| ৩৭। | ,, | ১৪১। | ফুলেরা এফ পি বিদ্যালয় |
| ৩৮। | ,, | ১৪২। | ব্যারাকপুর এফ পি বিদ্যালয় |
| ৩৯। | ,, | ১৪৪। | ব্যারাকপুর শ্রীপল্লী প্রিয়নাথ উচ্চ বিদ্যালয় |
| ৪০। | ১-বনগাঁ | ১৪৭। | সাতবেড়িয়া এফ পি বিদ্যালয় |
| ৪১। | ,, | ১৪৮। | সুন্দরপুর এফ পি বিদ্যালয় |
| ৪২। | ,, | ১৫০। | নতুনগ্রাম এফ পি বিদ্যালয় |
| ৪৩। | ,, | ১৫১। | চাঙ্কি এফ পি বিদ্যালয় |

| ক্রমিক নং | ব্লকের নাম | বুথ নং | স্পর্শকাতর নির্বাচনী কেন্দ্রের নাম |
|---|---|---|---|
| ৪৪। | ১-বনগাঁ | ১৫২। | চাল্কি এফ পি বিদ্যালয় |
| ৪৫। | ,, | ১৫৪। | সাভাইপুর এফ পি বিদ্যালয় |
| ৪৬। | ,, | ১৬০। | ধর্মপুকুরিয়া এফ পি বিদ্যালয় |
| ৪৭। | ,, | ১৬২। | চন্দ এফ পি বিদ্যালয় |
| ৪৮। | ,, | ১৬৬। | ঘাটবোর সরকারি পি টি বিদ্যালয় |
| ৪৯। | ,, | ১৬৮। | পাইকপাড়া এফ পি বিদ্যালয় |
| ৫০। | ,, | ১৭১। | এরোপোতা এফ পি বিদ্যালয় |
| ৫১। | ,, | ১৭৪। | ঘাটবোর এফ পি বিদ্যালয় |
| ৫২। | ,, | ১৭৮। | জয়ন্তীপুর এফ পি বিদ্যালয় |
| ৫৩। | ,, | ১৮২। | চাইঘরিয়া গ্রাম পঞ্চায়েত অফিস |
| ৫৪। | ,, | ১৮৫। | চাইঘরিয়া ঠাকুর হরিদাস বালিকা বিদ্যালয় |
| ৫৫। | ,, | ১৮৮। | কালিয়ান অঙ্গনারি কেন্দ্র |
| ৫৬। | ,, | ১৮৯। | হানিদাঙ্গা এফ পি বিদ্যালয় |
| ৫৭। | ,, | ২০১। | উলুই এফ পি বিদ্যালয় |
| ৫৮। | ,, | ২০২এ। | পুরাতন বনগাঁ জুনিয়র উচ্চ বিদ্যালয় |
| ৫৯। | ,, | ২০৩। | প্রতাপনগর এফ পি বিদ্যালয় |
| ৬০। | ,, | ২০৪। | পুরাতন বনগাঁ প্রাঃ বিদ্যালয় |
| ৬১। | ২-বাগদা | ১। | রাঘবপুর এফ পি বিদ্যালয় |
| ৬২। | ,, | ৬। | চরমন্ডল জুঃ উচ্চ বিদ্যালয় |
| ৬৩। | ,, | ১১এ। | পরমাদান এফ পি বিদ্যালয় |
| ৬৪। | ,, | ১৪। | কমলাবাস এফ পি বিদ্যালয় |
| ৬৫। | ,, | ১৭। | বাজিতপুর এফ পি বিদ্যালয় |
| ৬৬। | ,, | ২১। | নিমিঝিমি কলোনি এফ পি বিদ্যালয় |
| ৬৭। | ,, | ৩২। | হুদা এফ পি বিদ্যালয় |
| ৬৮। | ,, | ৩৭। | করঙ্গা এফ পি বিদ্যালয় |
| ৬৯। | ,, | ৪১। | বেয়ারা উচ্চ বিদ্যালয় |

| ক্রমিক নং | ব্লকের নাম | বুথ নং | স্পর্শকাতর নির্বাচনী কেন্দ্রের নাম |
|---|---|---|---|
| ৭০। | ,, | ৪৩। | ঘাটপথিলা এফ পি বিদ্যালয় |
| ৭১। | ,, | ৫৩। | কাশীপুর জুঃ উচ্চ বিদ্যালয় |
| ৭২। | ,, | ৫৫। | খড়দা কুলবেড়িয়া এফ পি. বিদ্যালয় |
| ৭৩। | ,, | ৫৮। | হরিহরপুর এফ পি বিদ্যালয় |
| ৭৪। | ,, | ৬১। | বাগদা এফ পি বিদ্যালয় |
| ৭৫। | ,, | ৬৫। | মামাভাগ্নে আর পি বিদ্যালয় |
| ৭৬। | ,, | ৬৮। | বক্সা জুঃ উচ্চ বিদ্যালয় |
| ৭৭। | ,, | ৭০। | সাগরপুর এফ পি বিদ্যালয় |
| ৭৮। | ,, | ৭৩। | মস্যমপুর এফ পি বিদ্যালয় |
| ৭৯। | ,, | ৭৮এ। | কুবুলিয়া জুঃ উচ্চ বিদ্যালয় |
| ৮০। | ,, | ৮২। | রামনগর এফ পি বিদ্যালয় |
| ৮১। | ,, | ৯০। | কুমারখোলা আর পি বিদ্যালয় |
| ৮২। | ,, | ৯২। | আইসঘাটা এফ পি বিদ্যালয় |
| ৮৩। | ,, | ৯৩। | হেলেঞ্চা কমিউনিস্ট হল |
| ৮৪। | ,, | ৯৫। | ২নং হেলেঞ্চা কলোনি জি এস এফ পি বিদ্যালয় |
| ৮৫। | ,, | ৯৬। | হেলেঞ্চা হাই স্কুল |
| ৮৬। | ,, | ১০১। | আমডোবা উচ্চ বিদ্যালয় |
| ৮৭। | ,, | ১০৩। | বাগী এফ পি বিদ্যালয় |
| ৮৮। | ,, | ১০৬। | বংশঘাটা এফ পি বিদ্যালয় |
| ৮৯। | ,, | ১১০। | মালীপোতা এফ পি বিদ্যালয় |
| ৯০। | ,, | ১১২। | হামকুড়া এফ পি বিদ্যালয় |
| ৯১। | ৩-গাইঘাটা | ২। | নলকুড়া এফ পি বিদ্যালয় |
| ৯২। | ,, | ৭। | ধর্মপুর এফ পি বিদ্যালয় |
| ৯৩। | ,, | ১৩। | শিমুলিয়া হাঁসপুর কলোনি আর পি বিদ্যালয় |
| ৯৪। | ,, | ১৪। | মোড়লডাঙ্গা এফ পি বিদ্যালয় |

| ক্রমিক নং | ব্লকের নাম | বুথ নং | স্পর্শকাতর নির্বাচনী কেন্দ্রের নাম |
|---|---|---|---|
| ৯৫। | ” | ১৫। | কামিনীদেবী বালিকা বিদ্যালয় |
| ৯৬। | ” | ১৭। | তরঙ্গহাটি |
| ৯৭। | ” | ১৯। | ময়না এফ পি বিদ্যালয় |
| ৯৮। | ” | ৩০। | চাঁদিপাড়া এফ পি বিদ্যালয় |
| ৯৯। | ” | ৩১। | জলেশ্বর উচ্চ বিদ্যালয় |
| ১০০। | ” | ৩৪। | শেরগড় প্রাথমিক বিদ্যালয় |
| ১০১। | ” | ৩৫। | ট্যাংরা এফ পি বিদ্যালয় |
| ১০২। | ” | ৪০। | খেজুরবাগান এফ পি বিদ্যালয় |
| ১০৩। | ” | ৪১। | বঙ্গালনী এফ পি বিদ্যালয় |
| ১০৪। | ” | ৪২। | রামপুর এফ পি বিদ্যালয় |
| ১০৫। | ” | ৪৪। | পূর্ব রামপুর আর পি বিদ্যালয় |
| ১০৬। | ” | ৫২। | কেমিয়া এফ পি বিদ্যালয় |
| ১০৭। | ” | ৫৩। | বায়সা এফ পি বিদ্যালয় |
| ১০৮। | ” | ৫৪। | গরিবপুর এফ পি বিদ্যালয় |
| ১০৯। | ” | ৫৮। | ঠাকুরনগর এইচ এস স্কুল |
| ১১০। | ” | ৬৩। | জামদানি এফ পি বিদ্যালয় |
| ১১১। | ” | ৭০। | পাঁচপোতা গোলাপচন্দ্র দাস এফ পি বিদ্যালয় |
| ১১২। | ” | ৮১। | রাজাপুর ট্যাংরা রামপুর জুঃ উচ্চ বিদ্যালয় |
| ১১৩। | ” | ৮৬। | চাঁদপাড়া বাণী বিদ্যাবীথি |
| ১১৪। | ” | ৮৪। | ঢাকুরিয়া উচ্চ বালিকা বিদ্যালয় |
| ১১৫। | ” | ৯৬। | দোগাছিয়া এফ পি বিদ্যালয় |
| ১১৬। | ” | ১০৪। | শিমুলপুর আনন্দপাড়া নরহাটী বিদ্যাপীঠ |
| ১১৭। | ” | ১১৫। | গঙ্গা প্রাঃ বিদ্যালয় |
| ১১৮। | ” | ১১২। | যাদবপুর এফ পি বিদ্যালয় |
| ১১৯। | ” | ১২৫। | পাঁচপোতা ভরাডাঙ্গা উচ্চ বিদ্যালয় |
| ১২০। | ” | ১৩৮। | রেড়ি দক্ষিণপাড়া এফ পি বিদ্যালয় |

| ক্রমিক নং | ব্লকের নাম | বুথ নং | স্পর্শকাতর নির্বাচনী কেন্দ্রের নাম |
|---|---|---|---|
| ১২১। | ,, | ১৪৮। | গদাধরপুর এফ পি বিদ্যালয় |
| ১২২। | ,, | ১৫৩। | বর্ণবেড়িয়া এফ পি বিদ্যালয় |
| ১২৩। | ,, | ১৫৭। | কাননকিয়া এফ পি বিদ্যালয় |
| ১২৪। | ,, | ১৬৫। | শেহানা সম্মিলনী প্রাঃ বিদ্যালয় |
| ১২৫। | ,, | ১৬৬। | দুমা সারুইপুর এফ পি বিদ্যালয় |
| ১২৬। | ,, | ১৬৮। | সারুইপুর এফ পি বিদ্যালয় |
| ১২৭। | ,, | ১৬৯। | ছোটশেহানা দক্ষিণপাড়া এফ পি বিদ্যালয় |
| ১২৮। | ,, | ১৭৭। | দীঘা জুঃ বেসিক স্কুল। |

(গ) সংশ্লিষ্ট থানার অফিসার-ইন-চার্জের সরাসরি তত্ত্বাবধানে ২ (দুই) জন বন্দুকধারী পুলিশকে প্রতিটি উত্তেজনাপ্রবণ বুথে নিয়োগ করা হয়েছিল। মোট ৪৫টি সেক্টর অফিস বনগাঁ মহকুমাতে খোলা হয়েছিল। এই সেক্টর অফিসগুলির প্রতিটিতে একজন এস আই অথবা এ এস আই-এর নেতৃত্বাধীনে একজন করে বন্দুকধারী পুলিশ, একজন এন ভি এফ এবং দুজন হোমগার্ড নিয়োগ করা হয়েছিল। উপরন্তু অতিরিক্ত পুলিশ সুপারিনটেনডেন্ট, ডেপুটি সুপারিনটেনডেন্ট ও ইন্সপেক্টররা ঘন ঘন পেট্রল ডিউটি দিয়েছেন। এছাড়া, উক্ত তিনটি ব্লকের প্রতিটিতে আইন-শৃঙ্খলা দেখার জন্য একজন করে একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট ছিলেন। এইসব ব্যবস্থা ছাড়াও একজন অতিরিক্ত জেলাশাসক ২৮শে মে, ১৯৯৩ থেকে নির্বাচনের কাজ শেষ হওয়া পর্যন্ত বনগাঁ মহকুমাতে ক্যাম্প করেছিলেন।

**বনগাঁ মহকুমায় রিলিফ ফান্ডের অবস্থা**

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৯) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বনগাঁ মহকুমা অফিসে বর্তমানে রিলিফ ফান্ড-এ কত টাকা আছে ; এবং

(খ) ত্রাণের জন্য কি পরিমাণ দ্রব্য সামগ্রী মজুত আছে (সংখ্যায় এবং পরিমাণে)?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বনগাঁ মহকুমা শাসকের কাছ থেকে প্রাপ্ত প্রতিবেদনের ভিত্তিতে বলা যায়—

(ক) বর্তমানে বনগাঁ মহকুমার সদর দপ্তরের রিলিফ ফান্ড-এ

(১) ক্যাশ জি আর বাবদ ১,৪৬০.০০ (এক হাজার চারশত ষাট) টাকা ; এবং

(২) রিলিফ কনটিনজেন্সি ও অফিস খরচ বাবদ ৪,০০০.০০ (চার হাজার) টাকা

আছে।

(খ) বর্তমানে মজুত ত্রাণ সামগ্রীর তালিকা ঃ-

| | | |
|---|---|---|
| (১) | ত্রিপল | — |
| (২) | শিশুদের পোষাক | — |
| (৩) | সূতি কম্বল | ২৫টি |
| (৪) | শাড়ি | ৫০টি |
| (৫) | ধুতি | ৭৫টি |

এ প্রসঙ্গে বলা যায়, ত্রাণ দপ্তর থেকে মহকুমা শাসকদের সরাসরি কোনও ত্রাণ সামগ্রী আবণ্টন করা হয় না। ত্রাণ সামগ্রী জেলা শাসকদের আবণ্টন করা হয় মহকুমা শাসকদের চাহিদা অনুযায়ী উপ-বণ্টন করার জন্য

মাননীয় সদস্যের অবগতির জন্য আরও বলা যায়, ১.৬.৯৩ তারিখ পর্যন্ত উত্তর চব্বিশ পরগনার জেলা শাসকের ত্রাণ ভান্ডার নিম্নরূপ ঃ-

| | | |
|---|---|---|
| (১) | ত্রিপল | ৭৫৩টি |
| (২) | ধুতি | ৮৬০টি |
| (৩) | শাড়ি | ১,৪০৫টি |
| (৪) | শিশু পোষাক | ১,০৫৯টি |
| (৫) | লুঙ্গি | ৫২৯টি |
| (৬) | সূতি কম্বল | ১০০টি |

এছাড়াও ২১-৬-৯৩ তারিখে ত্রাণ দপ্তর থেকে অতিরিক্ত ৩০০টি ত্রিপল, ৪০০টি ধুতি, ৫০০টি শিশুপোষাক, ৩০০টি লুঙ্গি ঐ জেলা শাসককে আবণ্টন করা হয়েছে, বিশেষ খয়রাতি সাহায্য হিসাবে ১০ মেট্রিক টন গমের মূল্য ৩৬,৪৬০ টাকা ও আনুসঙ্গিক খরচ হিসাবে ১০,০০০ টাকাও আবণ্টন করা হয়েছে।

**নদীয়া জেলায় সাক্ষরতা প্রকল্পে কেন্দ্রীয় বরাদ্দ**

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩১২) **শ্রী অজয় দে ঃ** শিক্ষা (বয়স্ক শিক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩০-৪-৯৩ পর্যন্ত নদীয়া জেলার সাক্ষরতা প্রকল্পে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ কত ;

(খ) ঐ জেলার বিভিন্ন ব্লক ও পুরসভায় কতগুলি শিক্ষাকেন্দ্র চালু হয়েছে ; এবং

(গ) উক্ত ব্লক ও পুরসভাওয়ারি শিক্ষাকেন্দ্রগুলিতে জেলা থেকে বরাদ্দ অর্থের পরিমাণ কত?

**বয়স্ক শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৫০.০০ লক্ষ টাকা।

(খ) ও (গ)-এর উত্তর ঃ

৩০-৪-৯৩ পর্যন্ত নিম্নলিখিত সংখ্যক কেন্দ্র চালু হয়েছে

| ব্লক | কেন্দ্র সংখ্যা | বরাদ্দ অর্থের পরিমাণ (টাকা) |
|---|---|---|
| ১। রানাঘাট-১ | ২,৩০৬ | ৩,৬৭,৬৬৯.০০ |
| ২। রানাঘাট-২ | ২,৪৫০ | ৩,৩৪,৬৫৯.০০ |
| ৩। শান্তিপুর | ২,৫২৪ | ৩,৫৯,৮০১.০০ |
| ৪। হাঁসখালি | ২,৬২২ | ৪,১৬,৭৯৫.০০ |
| ৫। চাকদা | ২,৩৪৫ | ৪,১৪,৭৬২.০০ |
| ৬। হরিণঘাটা | ১,৫৮৮ | ৩,৬৪,১৫৩.০০ |
| ৭। কৃষ্ণনগর-১ | ২,৬৬৪ | ৩,৫৯,৩৩০.০০ |
| ৮। কৃষ্ণনগর-২ | ১,৭৪৫ | ২,৪৮,১০৮.০০ |
| ৯। নবদ্বীপ | ৭০৪ | ১,৩২,৮৪৪.০০ |
| ১০। কৃষ্ণগঞ্জ | ১,৬৮৬ | ২,৬২,৯৫৩.০০ |
| ১১। চাপড়া | ৫,২৬০ | ৫,৯৩,৯০০.০০ |
| ১২। করিমপুর-১ | ২,৬৭৭ | ৪,০৩,৫২৪.০০ |
| ১৩। করিমপুর-২ | ২,৭৭৮ | ৪,৫০,৮৯৪.০০ |
| ১৪। তেহট্ট-১ | ২,৬৭৪ | ৩,৬৭,১৫৭.০০ |
| ১৫। তেহট্ট-২ | ২,৩৫৫ | ৩,৩৫,৯৬৩.০০ |
| ১৬। কালীগঞ্জ | ৫,৭২৩ | ৭,৫৮,৬৯৯.০০ |
| ১৭। নাকাশিপাড়া | ৪,০৩৭ | ৫,৯৬,৬৭০.০০ |
| | **পৌর এলাকা** | |
| ১। বীরনগর | ১৯২ | ১০,০২৪.০০ |
| ২। রানাঘাট | ১০৮ | ২১,৮৬৩.০০ |
| ৩। শান্তিপুর | ৯৩১ | ১,০৮,৪৭০.০০ |
| ৪। কল্যাণী এন এ এ | ১০৪ | ৭,৮০০.০০ |
| ৫। গয়েশপুর এন এ এ | ১১১ | ২০,৭৪০.০০ |
| ৬। চাকদা | ১৬৯ | ২২,৪২৭.০০ |
| ৭। কৃষ্ণনগর | — | — |
| ৮। নবদ্বীপ | ২৭০ | ৪৩,৮৩০.০০ |

[ 16th July, 1993 ]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Sobhan Deb Chattopadhayay on the Subject of Demand for revival of the decision regarding retrenchment in the Nationalised National Textile Corporation.

The Subject matter of the Motion does not call for Adjournment of the business of the House. The Member may call the attention of the concerned Minister on the subject through Calling Attention, Question, Mention, etc. Moreover, be will get opportunity to raise the matter during dicussion and voting on Demand for Grant of the Labour Deparment to-day.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read out to text of the Motion as amended.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন, বিষয়টি হল ঃ—

ভারতবর্ষের রাষ্ট্রায়ত্ত শিল্পগুলির মধ্যে অন্যতম শিল্প ন্যাশনাল টেক্সস্টাইল কর্পোরেশন, এই সংস্থা দীর্ঘদিন লোকসানে চলার জন্য রাজ্যের অন্যতম সাংসদ কর্মী কমানোর পক্ষে রায় দিয়েছেন। এই শিল্প শুধু কর্মীদের জন্য লোকসান হচ্ছে এই কথা ঠিক নয়। পরিচালন ব্যবস্থা গলদ, ব্যাপক দুর্নীতি, এই সংস্থার বিপর্যয়ের কারণ। ব্যাপক কর্মী কমানো এই রাজ্যে নতুন করে সঙ্কট সৃষ্টি করবে, তাই আলোচনার মধ্যে দিয়ে সমাধান করতে হবে এই সমস্যার।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention, namely :—

| | |
|---|---|
| 1. Reported attack on small traders by CITU activists on 14th July, 1993 | : Shri Saugata Roy |
| 2. Reported out-break of Maleria in North Bengal | : Shri Lakshman Chandra Seth |
| 3. Danger of Flood at Moyna Block of Midnapur district due to an opening on river dam at "Bishnubiprachak" area. | : Shri Manik Bhowmick |

4. Deplorable condition of pitch roads at North and North West areas of Nadia district. : Shri Kamalendu Sanyal.

5. Present state of affairs of Bakreshwar Thermal Power Plant. : Shri Dipak Mukherjee.

I have selected the notice of Shri Manik Bhowmik on the subject of danger of flood at Moyna Block of Midnapur district due to an opening on river dam at "Bishnubiprachak" area. The Minister-in-charge may plase make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** On 21st July, Sir,

## PRESENTATION OF REPORT

### Presentation of the 26th Report of the Committee on Government Assurances, 1993-94

**Shri Abdul Manna :** Sir, with your permission, I beg to present the 26th Report of the Committee on Government Assurances, 1993-94.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, Hon'ble Minister, Shri Buddhadeb Bhattacharjee will make a statement to a notice of calling attention of Shri Saugata Roy, regarding total water logging in Calcutta after heavy downpour on 10th July, 1993.

**Shri Buddhadeb Bhattacharjee :** Mr. Speaker Sir, The rainfall took place on Saturday night and the inundation can be seen only on the Sunday morning. Sunday is a holiday and only a skeleton staff is maintained at different Boroughs. The Borough level staff is responsible for opeing of man-holes at important locations. With the skeleton staff in hand, these manholes could not be opened only after lapses of 3 to 4 hours. By 9.00 a.m. in the morning the manholes could be opened. As a result of this time lag, inundation could continue for some time. It may be mentioned that the pumping stations are in operation round the clock irrespective of holidays and sundays.

The above rainfall was recorded within a period of 3 to 4 hours throughout almost the length and breadth of the city. This was first heavy rainfall during the current rainy season. The city system is not capable to drain out in an effective manner in case of such heavy rainfall concentrated within 3 to 4 hours as has been the case. However,

[ 16th July, 1993 ]

efforts were made and actions were taken to drain out the water by the afternoon of 11th July, 1993. In many areas water receeded but in some low pockets, the draining out could not complete for various reasons. Some of these low pockets were Ballygunge Lake, Topsia and a few pockets of south East Calcutta etc.

There are at present 20 pumping stations for draining out water from the western direction to the eastern direction all along the C.M.C. area. Out of these 20 pumping stations, 16 are maintained by C.M.C., one by C.M.D.A. (Noapara), one by C.M.W.S.A. (Chingrihata) one by P.H.E. and one by Irrigation Department. The City system is capable of draining out water in the case of rainfall of 6 mm. per hour and the subarban system in the case of rainfall of 12mm. per hour.

The existing city drainage and sewerage system is not designed to tackle with such heavy and concentrated downpour. In fact, the rainfall was concentrated over a period of 3 to 4 hours and was such beyond and capacity of the sewer system.

It is wellknown that the existing sewerage and drainage system in C.M.C. area is a very old one. The system is however, made to function by undrertaking some renovation, repairing etc. A number of long terms schemes are under contemplation to meet effectively such inundation water logging situation. In the Mega City Project, a number of such new schemes on upgradation of pumping stations, excavation of channels, renovation of pumping stations etc. have been included. For inundation in Dhakuria and South East area. C.M.D.A. has already prepared a major scheme. C.M.C. has also prepared a major scheme to minimise such inundation. Irrigation Deptt. has also such long term scheme for excavation of channels with pumping station etc. C.M.C. has another scheme to tackle inundation in Belgachia, Kassipore and Chitpur areas.

## ZERO HOUR

[12-10 — 12-20 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে উল্লেখ করছি। স্যার, আপনি জানেন যে, রেল কর্তৃপক্ষের চূড়ান্ত অব্যবস্থার জন্য শিয়ালদহ এবং হাওড়া ডিভিস্নের কলকাতা শহরতলীর ট্রেন সার্ভিস দিনের পর দিন ভেঙ্গে পড়ছে, এবং লক্ষ লক্ষ নিত্য ট্রেন যাত্রী এবং সাধারণ যাত্রীদের দুর্ভোগ ভোগ করতে হচ্ছে। এই অব্যবস্থা সমস্ত সীমা লঙ্ঘন করে চলেছে। নিত্য যাত্রী বিক্ষোভকে কেন্দ্র করে যে কোনও দিন, যে কোনও মুহূর্তে এ রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি একটা ভয়াবহরূপ নিতে

পারে। স্যার, এই প্রসঙ্গে আমি উল্লেখ করছি যে, গত ১২ এবং ১৩ তারিখে শিয়ালদহ সাউথ সেকশনে যেভাবে পেন্টোগ্রাফ ভাঙতে গিয়ে ওভার হেড তার ছিঁড়ে যায়—ফলে হাজার হাজার যাত্রীকে ঘণ্টার পর ঘণ্টা দুর্ভোগ ভোগ করতে হয় এবং তাদের ওপর বিনা-প্ররোচনায় রেল পুলিশ লাঠি চার্জ করে, ৩৫ জন যাত্রী আহত হয়। সেখানে বোম্বাইতে রেল কর্তৃপক্ষ ভালভাবে শহরতলী ট্রেন সার্ভিস চালাচ্ছে, সেখানে কলকাতার শিয়ালদহ এবং হাওড়ায় এরকম অব্যবস্থা কেন? এ বিষয়ে আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী যাতে রেল কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করেন এবং আমাদের রাজ্যের সাংসদরা যাতে পার্লামেন্টে এব্যাপারে রেল কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করেন এবং সমস্যার প্রতিবিধান হয়, তার জন্যই আমি বিষয়টির প্রতি তাঁদের দৃষ্টি আকর্ষণ করছি। তানাহলে এই পরিস্থিতিতে একটা মারাত্মক অব্যবস্থা সৃষ্টি হবে।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা অমানবিক, বর্বরোচিত ঘটনার প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত শনিবার এবং বরিবার, ১০ এবং ১১ই জুলাই কলকাত শহরে খুব বৃষ্টিপাত হয়। আমাদের এই কলকাতা শহরের সাংস্কৃতিক ঐতিহ্য সম্পর্কে যেখানে আমরা অবহিত আছি সেখানে আচার্য জগদীশ চন্দ্র বসু রোডে, হোটেল হিন্দুস্থান ইন্টারন্যাশনালের সামনে রাষ্ট্রীয় পরিবহনের এস ২৩ নং বাসের একজন কন্ডাক্টারকে গত ১১ তারিখ কয়েকজন দুষ্কৃতকারী বিবস্ত্র করে বৃষ্টির জমা জলে চোবায় এবং দৈহিক ও মানসিক অত্যাচার করে। সেখানে ঐ বাসের ড্রাইভারও প্রহৃত হন। বাসটি ভাঙচুর হয়। রাস্তা অবরোধ করে পয়সা আদায় করতে গিয়ে তারা এই কাজ করে। বিষয়টির প্রতি আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দোষী বক্তিদের শাস্তি দাবি করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের প্রাক্তন রাজ্যপাল এবং বঙ্গ সন্তান ডঃ হরেন্দ্রকুমার মুখার্জি ২বি, দিল্লি শ্রীরামপুর রোড পি এসঃ বেনিয়াপুকুর, কলকাতা-১৪, তাঁর বসত বাড়িতে তিনি বসবাস করতেন। সেই বাড়ির দোতলাটি তালা দেওয়া আছে এবং সেখানে তাঁর সমস্ত জিনিসপত্র আছে। একটা ট্রাস্টের হাতে সমস্ত কিছু রক্ষণাবেক্ষণের দায়িত্ব ছিল। বর্তমানে ট্রাস্টের বদলে বাড়িটি সমাজবিরোধীদের দখলে চলে গেছে। এটা খুবই দুঃখের এবং পরিতাপের বিষয়। বাড়িটির যে একটি ঘরে আসবাবপত্র তালাচাবি দেওয়া আছে, সেই ঘরটি ছাড়া বাকি সমস্ত ঘরগুলো সমাজবিরোধীদের দখলে চলে গেছে। গোটা বাড়িটি সমাজবিরোধীদের আড্ডায় পরিণত হয়েছে। সেখানে একটা ক্লাবও হয়েছে। আমি আপনার কাছে অনুরোধ করব বঙ্গ সন্তান, তিনি বাংলার গভর্নর ছিলেন, শ্রী হরেন্দ্রনাথ মুখার্জির বসত গৃহটি অবিলম্বে ট্রাস্টের কাছ থেকে সরকার নিয়ে পূর্ণাঙ্গ ভাবে যাতে সদ্ব্যবহার করা হয় এবং তার ব্যবহৃত জিনিসপত্র যা ঘরে আছে—আমি একদিন গিয়ে দেখে এলাম—অত্যন্ত খারাপ অবস্থায় আছে। ক্লাব দখল করে নিয়ে সেগুলি ব্যবহার করছে। তিনিও এই বাংলার গভর্নর ছিলেন। সুতরাং তার বসতবাটিটি যাতে ঠিকভাবে রক্ষণাবেক্ষণ হয় পূর্ণ মর্যাদায় রাজ্য সরকার যেন তার ব্যবস্থা করেন। মাননীয় বুদ্ধদেব বাবু ছিলেন, তিনি যদি এখানে বলেন যে করা হবে তাহলে আমি খুবই খুশি হব।

**শ্রী শীশ মহম্মদ ঃ** (অনুপস্থিত।)

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বিষয়টি তুলে ধরতে চাই। মালদা, সুজাপুর বিধানসভা কেন্দ্রে একটি কলেজ নির্মাণের জন্য আমরা মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখব। আজকে ওখানে কলেজ না থাকার জন্য কালিয়াচক ১, ২, এবং ৩ বিভিন্ন জায়গায় হাজার হাজার ছাত্র পড়াশোনা করতে পারছে না। তার জন্য উচ্চশিক্ষা মন্ত্রীর কাছে আবেদন রাখব। কালিয়াচক, কিম্বা সুজাপুরে যেন একটা কলেজ নির্মাণের ব্যবস্থা করা হয়, এ ব্যাপারে কথা উঠে আবার তা বন্ধ হয়ে যায়। আমার আবেদন যে মালদার কালিয়াচক, অথবা সুজাপুরে ১, ২, এবং ৩ এর ছাত্রদের স্বার্থে ওখানে একটা কলেজ স্থাপন করা হোক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** (******)

**মিঃ স্পিকার ঃ** সমস্ত বাদ যাবে।

[12-20 — 1-15 p.m.](including ajournment)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, একটা কথা আপনার কাছে বারে বারে অভিযোগ করি যে রাজ্য সরকার যখন কোনও সিদ্ধান্ত অথবা পদক্ষেপ নেন বিধানসভা চলাকালীন সেগুলি আমাদের জানানো হয় না। স্যার, সুভাষ ঘিসিংয়ের সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর একটা বৈঠক হয়েছে দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল অ্যাক্ট পরিবর্তন হবে তার ঐক্যমত হয়েছে। আমাদের একটা কথা যে ঐ দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল অ্যাক্ট পরিবর্তন হোক, কিন্তু সুভাষ ঘিসিং যখন দীর্ঘদিন ধরে এটা দাবি করেছিলেন তখন রাজ্য সরকার বলেছিলেন আমরা ঐ দাবি মেনে নিতে প্রস্তুত নই। দার্জিলিংয়ের সর্বনাশ হয়ে যাবে। এখন কি এমন ব্যাপার ঘটল যে মাননীয় মুখ্যমন্ত্রী এবং তথ্যমন্ত্রী সকলেই একবারে আত্মসমর্পণ করবার জন্য প্রতিযোগিতা শুরু করে দিলেন? আমার কথা হল, দার্জিলিং হিল কাউন্সিল অ্যাক্ট সম্পর্কে যদি কোনও পরিবর্তনের ব্যাপার থেকে থাকে তাহলে রাজ্য সরকারের পক্ষ থেকে বিধানসভা চলছে—কিসের পরিপ্রেক্ষিতে, কোন পটভূমিতে আজকে সুভাষ ঘিসিং এর সঙ্গে বোঝাপড়া হয়েছে সেটা আমাদের জানানো হোক। আজকে সুভাষ ঘিসিংকে দিয়ে দিল্লির বিরুদ্ধে কথা বলানো হল, সঙ্গে সঙ্গে তিনি পরীক্ষায় উত্তীর্ণ হয়ে গেলেন? এইভাবে বিধানসভাকে এড়িয়ে যাবার প্রবণতাকে আমি নিন্দা করছি। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীকে বিবৃতি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

(At this stage the House was adjourned till-1-15 p.m.)

(After Adjournment)

[1-15 — 1-25 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

### Demand No. 39

**Mr. Deputy Speaker :** Now discussion on Demand No. 39.

---

Note : **[Expunged as ordered by the Chair]

**The printed Budget Speech on Demand No.39 of Shri Shanti Ranjan Ghatak was taken as read**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৩৯নং দাবির অধীনে মুখ্যখাত "২২৩০—শ্রম এবং কর্মনিয়োগ"-এর ব্যয়-নির্বাহের জন্য ৩৬,২৬,১৬,০০ টাকা (ছত্রিশ কোটি ছাব্বিশ লক্ষ ষোল হাজার টাকা) মঞ্জুর করার জন্য প্রস্তাব করছি। [ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্ট-এ মঞ্জুর করা ১২,০৯,০০,০০০ (বার কোটি নয় লক্ষ টাকা) টাকাও উক্ত পরিমাণ টাকার মধ্যে ধরা হয়েছে।]

২। মাননীয় সদস্যরা অবগত আছেন যে, ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউটগুলির প্রশাসন শ্রম বিভাগ থেকে সরিয়ে কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের অধীনে আনা হয়েছে। আমার সহকর্মী শ্রী বংশগোপাল চৌধুরি এই বিভাগের শীর্ষে রয়েছেন। যেহেতু এই বিভাগের কোনও পৃথক, 'বাজেট খাত' নেই, সেইজন্য ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউটের ১৯৯৩-৯৪ সালের বাজেট বরাদ্দ বর্তমান মুখ্যখাত "২২৩০—শ্রম এবং কর্মনিয়োগ"-এর অন্তর্ভুক্ত করা আছে।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাম্প্রদায়িক ও ঐক্যবিনাশি শক্তিগুলির তান্ডবে সমগ্র দেশে যে অস্থিরতা চলেছে তেমনই এক অশান্ত সময়ে আমরা মিলিত হচ্ছি। ৬ই ডিসেম্বর ধর্মান্ধদের দ্বারা বাবরি মসজিদ ধ্বংসের পর সমগ্র দেশে চরম বিশৃঙ্খলা ছড়িয়ে পড়ে এবং সারা দেশে যেভাবে সাম্প্রদায়িক উন্মত্ততার কবলে গিয়ে পড়ে স্বাধীনতার পর এমন অবস্থা আর দেখা যায় নি। অশুভ শক্তিগুলি এখনও সাম্প্রদায়িক হাঙ্গামা সৃষ্টি করতে চাইছে। এই সমস্ত বিভেদকামী শক্তির মোকাবিলা করতে কেন্দ্রীয় সরকারের দ্বিধাগ্রস্ততা তাদের আরও সাহস যুগিয়েছে। দেশের ঐক্য ও সংহতি বিপন্ন হয়ে পড়েছে। আমরা যদি এই মৌলবাদী ও বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরুদ্ধে ঐক্যবদ্ধভাবে না দাঁড়াই, দেশ খন্ড খন্ড হয়ে যাবে। সমাজের বিভিন্ন স্তরে মানুষ অশুভ সাম্প্রদায়িক শক্তির ক্রিয়াকলাপের প্রতিবাদে ৭ই ও ৮ই ডিসেম্বর 'বাংলা বন্ধ' পালন করেন। ৯ই ডিসেম্বর বি জে পি-র ডাকা বন্ধ সম্পূর্ণ ব্যর্থ হয়ে যায় এবং পশ্চিমবঙ্গে তা কোনও প্রভাব ফেলতে পারে নি।

৪। ১৯৯৩-৯৪ সালের বাজেট প্রস্তাবে কেন্দ্রীয় সরকার সেই পথই ধরে রেখেছেন যা ভারতীয় অর্থনীতিকে সর্বনাশের পথে নিয়ে চলেছে। ১৯৮৪ সাল থেকে উত্তরোত্তর সর্বনেশে বৈদেশিক ঋণের বোঝা বৃদ্ধির ফলে কেন্দ্রীয় সরকার পক্ষে আন্তর্জাতিক অর্থভান্ডারের কব্জায় থাকা ছাড়া গত্যন্তর নেই। স্বাভাবিকভাবেই কেন্দ্রীয় সরকারকে আন্তর্জাতিক অর্থ ভান্ডারের মর্জি অনুযায়ী চলতে হয়েছে এবং ভারতের বাজার বিদেশি পণ্য বিশেষ করে দীর্ঘস্থায়ী ভোগ্যপণ্যের জন্য খুলে দিতে বহিঃশুল্ক অনেকখানি পরিমাণে হ্রাস করতে হয়েছে। ভারতীয় শিল্পে এটি সমূহ সর্বনাশ ডেকে আনলেও মন্দাকবলিত পশ্চিমের দেশগুলির পক্ষে এটি হবে আশীর্বাদ। তাছাড়া, ভারতীয় টাকা বাণিজ্যের ক্ষেত্রে পুনর্বিনিময়যোগ্য হওয়ায় বাণিজ্য ঘাটতি আরও বৃদ্ধি পাবে এবং এব ফলে পেট্রোলজাত দ্রব্য ও অন্যান্য সমগ্রীর মূল্যবৃদ্ধি ঘটবে। সাধারণ বাজেটের অল্প কিছুদিন আগেই কেন্দ্রীয় সরকার কয়লা এবং তরল পেট্রোলিয়াম গ্যাসের ধার্যমূল্য অনেকখানি বাড়িয়ে দিয়েছেন এবং রেলের মাসুলের হারও বর্ধিত করেছেন। এর ফলে সব জিনিসেরই দাম নিশ্চিতভাবে বেড়ে যাবে। সরকারি বন্টন ব্যবস্থাধীন চাল, গম

এবং সারের ক্ষেত্রে ভরতুকি বিলোপ/হ্রাস করে দেওয়া সাধারণ মানুষের নিত্যপ্রয়োজনীয় জিনিসের দামও বেড়ে যাবে। কেন্দ্রীয় সরকারের পরিসংখ্যান যাই বলুক না কেন, এগুলি অনিবার্যভাবেই মুদ্রাস্ফীতি ঘটাবে। এইভাবে ভারতীয় মুদ্রার অবমূল্যায়ন ও ভারতীয় শ্রমিকশ্রেণীকে কর্মচ্যুত করার ভিত্তিস্থাপন করা হয়েছে।

৫। কেন্দ্রীয় অর্থমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছেন যে, বহিঃশুল্ক ও অন্তঃশুল্ক বহুলাংশে কমানো সত্ত্বেও রাজস্বের কোনও ঘাটতি হবে না। কিন্তু আমাদের সবারই জানা যে, বস্তুত এর ফলে রাজ্যগুলি কেন্দ্রের কাছে তাদের পাওনা টাকার ন্যায্য অংশ থেকে বঞ্চিত হবে। এর ফলে সাধারণ মানুষের বিশেষ করে গ্রামের দরিদ্র মানুষগুলির দুর্দশা আরও বাড়বে। উচ্চ আয়ের মানুষদের আয়কর বাড়িয়ে, কর আদায় আরও উন্নত করে, অব্যবহৃত সম্পদ সংগ্রহ করে এবং কালো টাকা উদ্ধার করে রাজস্বের ঘাটতি যে মেটানো যেতে পারে—রাজ্য সরকারের এই সব পরামর্শে কর্ণপাত করা হয় নি।

৬। এক বছরেরও বেশি হয়ে গেল নতুন শিল্পনীতি প্রবল ঢক্কানিনাদের সঙ্গে ঘোষণা করা হয়েছিল। আমাদের বলা হয়েছিল যে, এই নীতি নতুন বিনিয়োগকে আমন্ত্রণ জানাবে এবং শিল্প উৎপাদন বৃদ্ধি পাবে। এই সব প্রত্যাশা অনেকাংশেই অপূর্ণ রয়ে গেছে।

৭। কেন্দ্রীয় সরকার বিদায়নীতি কঠোরভাবে অনুসরণ করে চলেছেন। জাতীয় পুনর্নবীকরণ তহবিলে আরও অর্থের সংস্থান করা হচ্ছে যদিও এটিকে জাতীয় ছাঁটাই তহবিল বলাই বেশি সঙ্গত। এটা বিস্ময়ের কথা, অর্থনীতিতে মন্দার দরুন অগ্রণী ধনতান্ত্রিক দেশগুলি যখন ভয়াবহ বেকারত্বের দিকে এগিয়ে চলেছে তখন ভারত সরকারে যারা অবাধ বাজারে প্রবক্তা তারা বিশ্বাস করেন যে, কর্মসংস্থান হ্রাস করে অর্থনৈতিক সমৃদ্ধি আনা যাবে। তাই শাসকগোষ্ঠী ও বহুজাতিক সংস্থাগুলি তাদের মুনাফা সুরক্ষিত রাখার উদ্দেশ্যে আমাদের দেশের সুলভ শ্রমিক ও ভোগ্যপণ্যের সুবিস্তৃত বাজারকে শোষণ করতে উদ্‌গ্রীব।

৮। কেন্দ্রীয় সরকার গত বছরে তাদের বাজেটে কেন্দ্রীয় পরিচালনাধীন উদ্যোগের জন্য অর্থ দেওয়া বহুল পরিমাণে কমিয়ে দিয়েছেন। সেই কারণে, তাদের অনেকে কার্যকর মূলধনের তীব্র অভাবের সম্মুখীন হয়েছে। অনেক সময় ঐ সব সংস্থার কর্মী ও শ্রমিকেরা সময়মতো তাদের বেতনও পায় না এবং উৎপাদনের জন্য প্রয়োজনীয় উপকরণ নিয়মিতভাবে সরবরাহ করা হয় না। কেন্দ্রীয় সরকারি সংস্থাগুলির আধুনিকীকরণ এবং সেগুলিকে লাভজনক করে তোলার জন্য কেন্দ্রীয় সরকারের প্রতিশ্রুত বিনিয়োগ মরীচিকাই থেকে গেছে। কেন্দ্রীয় সরকার পরিচালনাধীন সংস্থা ও রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি বেসরকারিকরণের যে প্রক্রিয়া লক্ষ লক্ষ শ্রমিক ও কর্মীকে কর্মচ্যুত করে দিচ্ছে, নতুন কর্মসংস্থানের পথ রুদ্ধ করে দিচ্ছে, এবং আমাদের জাতীয় স্বার্থ ক্ষুন্ন করে বহুজাতিক সংস্থাগুলিকে লুণ্ঠনের অবাধ সুযোগ করে দিচ্ছে, কেন্দ্রীয় সরকার সেই প্রক্রিয়াকেই আরও ত্বরান্বিত করে চলেছেন। এই যদি অর্থনৈতিক বিচক্ষণতার নমুনা হয়, তাহলে মূঢ়তা আর কাকে বলে! কেন্দ্রীয় সরকার পরিচালনাধীন ক্ষেত্রে রুগ্ন ইউনিটগুলির পুনরুজ্জীবনের জন্য প্রধানমন্ত্রীকে লেখা একটি চিঠিতে আমাদের মুখ্যমন্ত্রী যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করার কথা বলেছিলেন, সেগুলি হল ঃ

(ক) পুরানো ঋণ মকুব করে কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন সংস্থাগুলির বর্তমান ঋণভার লাঘব করা ;

(খ) বাজেট ও প্রাতিষ্ঠানিক সূত্র থেকে মূলধন বিনিয়োগ ;

(গ) কিছু ক্ষেত্রে অন্যান্য সরকারি সংস্থা থেকে বিপণন বাবদ সহায়তা ;

(ঘ) এ ধরনের আধুনিকীকরণের ফলে উদ্বৃত্ত শ্রমশক্তির যথোপযুক্ত পুনর্বাসনের পরিকল্পনা সমেত আধুনিকীকরণ।

আমাদের মুখ্যমন্ত্রী প্রস্তাব দিয়েছেন যে, বিশেষজ্ঞ ইউনিয়ন, রাজ্য সরকার, আর্থিক প্রতিষ্ঠান ও ব্যাঙ্কের প্রতিনিধিদের নিয়ে সরকারের অধীনে একটি পুনরুজ্জীবন কমিটি গঠন করা হোক। তারা সরকার পরিচালনাধীন রুগ্ন সংস্থাগুলিকে বর্তমান সঙ্কট থেকে উদ্ধার করতে পারবে এবং নির্দিষ্ট সময়-পরিধিতে তাদের লাভজনক অবস্থায় নিয়ে যেতে পারবে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, এখনও পর্যন্ত এই সব পরামর্শে কর্ণপাত করা হয়নি।

৯। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, কেন্দ্রীয় সরকার বৃহৎ শিল্পোদ্যোগের ক্ষেত্রে বিদেশি বিনিয়োগকারীদের ৫১ শতাংশ ইকুইটি শেয়ার তাদের দখলে রাখতে অনুমতি দিয়েছেন। তারা গৃহস্থালী সামগ্রী, বিশেষ করে যেসব সামগ্রী অত্যাবশ্যক নয়, তাদের ক্ষেত্রে আমদানি শুল্ক আরও শিথিল করে দিয়েছেন। এই সব পদক্ষেপ দেশজ শিল্পসমূহকে নিশ্চিত মৃত্যুর দিকে ঠেলে দেবে। কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের সনির্বন্ধ অনুরোধ, এই সর্বনাশা পথ পরিহার করুন এবং আমাদের অর্থনীতিকে স্বয়ম্ভর করে তুলতে, শ্রমিকশ্রেণী ও সামগ্রিকভাবে দেশের স্বার্থে শিল্পের সুষ্ঠু বিকাশের অনুকূল নীতি গ্রহণ করুন। আন্তর্জাতিক অর্থভান্ডারের নির্দেশে কেন্দ্রীয় সরকার যে নতুন অর্থনৈতিক নীতি ও শ্রমিকবিরোধী নতুন শিল্পনীতি গ্রহণ করেছেন তার প্রতিবাদে ১৯৯২ সালে ১৬ই জুন দেশব্যাপী বন্ধ পালিত হয়। এই জনবিরোধী নীতির বিরুদ্ধে প্রতিবাদ জানাতে পশ্চিমবঙ্গের জনগণও ১৯৯২ সালের ২৩শে সেপ্টেম্বর ১২ ঘণ্টার বন্ধ পালন করে।

১০। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক দিন ধরে লক-আউট, ক্লোজার এবং কাজ কারবার বন্ধ থাকার দরুন যেসব শ্রমিক এবং তাদের পরিবারবর্গ অনেক যন্ত্রণা ভোগ করেছেন তাদের প্রতি আমার আন্তরিক সমবেদনা জ্ঞাপন করছি।

১১। মাননীয় মহাশয়, এখন আমি আমার দপ্তরের কাজকর্ম সম্পর্কে সংক্ষেপে কিছু বলতে চাই।

**শিল্প সম্পর্কে**

১২। আমার বিগত বছরের বাজেট বক্তৃতায় আমি পাটশিল্পে ধর্মঘটের কথা উল্লেখ করেছিলাম। এতে মোট ১,৭৫,০০০ জন শ্রমিক জড়িত ছিলেন। আমি সদস্যদের মনে করিয়ে দিতে চাই যে, মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে ধর্মঘটের ৫০তম দিনে একটি শিল্পভিত্তিক মীমাংসা সম্ভব হয়। পশ্চিমবঙ্গ শ্রম গেজেটে (ত্রৈমাসিক) চুক্তিটির পুঙ্খানুপুঙ্খ বিবরণ দেওয়া হয়েছে।

ঐ মীমাংসার ফলে চটকল শ্রমিকদের মূল মজুরি মাসে ৯০ টাকার মত্রো বৃদ্ধি পায়। মহার্ঘভাতা বৃদ্ধির হার ভোগ্যপণ্য মূল্যসূচকের (Neutralisation) প্রতি পয়েন্টে ১.৬৫ টাকা থেকে বৃদ্ধি করে প্রতি পয়েন্টে ১.৭৫ টাকা করা হয়েছে (১৯৬০=১০০-এর ভিত্তিতে ১০০০ পয়েন্টের উপর)। ইঞ্জিনিয়ারিং শিল্পের ক্ষেত্রেও শ্রমিকের মাথাপিছু মাসিক মূল মজুরি ৯৬ টাকা এবং 'গ' গোষ্ঠীভুক্ত কারখানাগুলিতে সমস্ত শ্রমিকের মাথাপিছু মাসিক মূল মজুরি ১০০ টাকা বৃদ্ধি পেয়েছে। মহার্ঘভাতা বৃদ্ধির (Neutralisation) হার প্রতি পয়েন্ট ১.৬৫ থেকে ১.৭৫ টাকা বৃদ্ধি পেয়েছে (১৯৬০=১০০-এর ভিত্তিতে ১০০০ পয়েন্টের উপর)। ১৯-১০-১৯৯১ তারিখে ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন (ডবলিউ বি এ বি ও) লিমিটেডের মিলগুলির শ্রমিকদের জন্য একটি ত্রিপাক্ষিক চুক্তি স্বাক্ষরিত হয়। এই চুক্তি অনুসারে মহার্ঘভাতা বৃদ্ধির (Neutralisation) হার প্রতি পয়েন্টে ১.৩০ টাকা থেকে বাড়িয়ে ১.৬৫ টাকা করা হয় (১৯৬০=১০০-এর ভিত্তিতে ৮০০ পয়েন্টের উপর)। বেতনের গ্রেড ও স্কেল চালু করা হয় এবং ১-১০-৯১ তারিখ থেকে সিটরা কর্মাদর্শ (Norms) গৃহীত ও রূপায়িত হয়।

১৩। যেসব কারখানা আবার খুলেছে সেগুলির মধ্যে গুরুত্বপূর্ণ কয়েকটি হল ঃ

| | |
|---|---|
| বাটা ইন্ডিয়া লিমিটেড | (ধর্মঘট—৭,০০০ শ্রমিক) |
| ক্যালকাটা কেমিক্যাল কোম্পানি | (লক্-আউট—১,১০০ শ্রমিক) |
| পোদ্দার প্রোডাক্টস লিমিটেড | (লক্-আউট—১,২০০ শ্রমিক) |
| নদীয়া জুট মিল | (লক্-আউট—৫,৪০০ শ্রমিক) |
| কেশোরাম রেয়ন | (লক্-আউট—৩,৫০০ শ্রমিক) |
| ত্রিবেণী টিসুজ | (লক্-আউট—১,২৫০ শ্রমিক) |
| রিলায়েন্স জুট মিল | (লক্-আউট—৪,৫০০ শ্রমিক) |
| কামারহাটি জুট মিল | (লক্-আউট—৪,৩০০ শ্রমিক) |

১৪। ১৯৯২ সালে লক্-আউটের জন্য শ্রমদিবস নষ্ট হয়েছিল ৬৯.৩ শতাংশ আর ৩০.৭ শতাংশ শ্রমদিবস নষ্ট হওয়ার জন্য দায়ী করা যায় ধর্মঘটকে। ১৯৯২ সালে ২০৭টি লক্-আউটের ঘটনার (১৯৯১ অথবা তার আগে থেকে অব্যাহত থাকা লক্-আউটগুলি ধরে) ১,৩৬,১২৭ জন জড়িত ছিলেন এবং মোট ২,০৯,৬৬,২৫৯টি শ্রমদিবস নষ্ট হয়। যেখানে বিগত বছরে ১৯২টি লক-আউটের ঘটনায় ১,৪৪,৪২১ জন জড়িত ছিলেন এবং এর ফলে ১,৯৯,৬৬,২৬৬ টি শ্রমদিবস নষ্ট হয়েছিল। আলোচ্য বছরে ধর্মঘটের ২৯টি ঘটনায় ১,৮৪,৭৮০ জন শ্রমিক জড়িত ছিলেন এবং ৯২,৯৯,২৯৭টি শ্রমদিবস নষ্ট হয় যেখানে ১৯৯১ সালে ধর্মঘটের ২১টি ঘটনায় ৩,০৫০ জন জড়িত ছিলেন এবং এর ফলে মোট ৭৯,০৯৪টি শ্রমদিবস নষ্ট হয়েছিল। পাটশিল্পে ৫০ দিন ধরে লাগাতার ধর্মঘটের ফলে ধর্মঘটজনিত কারণে শ্রমদিবস নষ্ট হওয়ায় ঘটনা অনেক বেশি বলে মনে হচ্ছে। উক্ত কালপর্বে মোট যে পরিমাণ

শ্রমদিবস নষ্ট হয়েছে তার প্রায় ২৫ শতাংশের জন্য দায়ী চটকলগুলিতে লক-আউট।

১৫। ধর্মঘট/লক-আউট/ক্লোজার কবলিত বহুসংখ্যক ইউনিট ১৯৯২ সালে আবার খোলা হয়েছে। আলোচ্য বছরে ধর্মঘটের ২৩টি লক-আউটের ৭২টি ক্লোজারের ৩টি ঘটনার মীমাংসা করা হয়। এর ফলে যথাক্রমে ১,৮৪,২১৮ জন, ৭৩,০৬৮ জন এবং ৭৬ জন শ্রমিক উপকৃত হন। সর্বমোট ২,৫৭,৩৬২ জন শ্রমিক উপকৃত হয়েছিলেন।

১৬। আলোচ্য বছরে ক্লোজারের সংখ্যা কিছু পরিমাণ বৃদ্ধি পেয়েছে। যেখানে ১৯৯১ সালে ক্লোজারের ৭টি ঘটনার ১৯৮ জন, শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছিলেন সেখানে ১৯৯২ সালে এ ধরনের ১০টি ঘটনায় ক্ষতিগ্রস্ত হয়েছেন ৩৯০ জন শ্রমিক। ১৯৯২ সালে ১২টি লে-অফের ঘটনায় ৫৬৪ জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হন। ১৯৯১ সালে এ ধরনের ১৩টি ঘটনায় ৯৯২ জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছিলেন। ১৯৯২ সালে শ্রমিক ছাঁটাইয়ের ৩টি ঘটনায় ৫৪ জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হন।

১৭। ১৯৯২ সালে সালিসী ব্যবস্থার মাধ্যমে নিষ্পত্তির জন্য হাতে নেওয়া ৮,৩৬৫টি শিল্প বিরোধের মধ্যে ৪,০৮৫টি বিরোধের নিষ্পত্তি করা হয়। ১,০২৮টি বিরোধের ক্ষেত্রে সালিসীর মাধ্যমে মীমাংসায় পৌঁছানো গিয়েছিল।

**শ্রম-আইন বলবৎকরণ**

১৮। ১৯৯২ সালে কৃষিক্ষেত্রে নূন্যতম মজুরি পরিদর্শকেরা ১৮,৭৮২টি ক্ষেত্রে পরিদর্শন করেছেন। ১৬১টি ক্ষেত্রে মামলা দায়ের করা হয়েছিল এবং আদালত নিয়োগ-কর্তাদের উপর ১১,৮০৬ টাকা জরিমানা ধার্য করেন। ন্যূনতম মজুরি আইনের অধীনে অন্যান্য ক্ষেত্রেও ১,৮৮৬টি পরিদর্শন হয়েছিল, ৬১৪টি ক্ষেত্রে মামলা হয়েছিল এবং আদালত নিয়োগ-কর্তাদের উপর ১,৭৭,৯৮৫ টাকা জরিমানা ধার্য করেন। বিড়ি ও সিগার শ্রমিক (কর্মনিয়োগের শর্তাবলি) আইন মোতাবেক ৩,৮৬১টি পরিদর্শন হয়, ২৮টি অপরাধমূলক ঘটনা আদালতের কাছে পাঠানো হয় এবং আদালত ৬,১২০ টাকা জরিমানা ধার্য করেন। উক্ত আইনের অধীনে, এই বছরে ২১৮টি অনুজ্ঞাপত্র দেওয়া হয়েছে এবং ৪৮৯টি অনুজ্ঞাপত্রের পুনর্নবীকরণ হয়েছে। মজুরি প্রদান আইনের অধীনে ৬,২২৫টি পরিদর্শন হয়, ১৮৪টি অপরাধমূলক ঘটনা আদালতে পাঠানো হয় এবং আদালত নিয়োগ-কর্তাদের উপর যে জরিমানা ধার্য করেন তার মোট পরিমাণ ৯০,২৯০ টাকা। আন্তরাজ্য প্রব্রজনকারী (Migrant) শ্রমিক আইন অনুযায়ী ৯০৭টি পরিদর্শন করা হয়, ৩৩টি অপরাধমূলক ঘটনা আদালতে পাঠানো হয় এবং নিয়োগ-কর্তাদের উপর আদালতের পক্ষ থেকে ৩,৮৫০ টাকা জরিমানা ধার্য করা হয়। ঠিক শ্রম (নিয়ন্ত্রণ ও বিলোপ) আইনের অধীনে ১৮৪টি নিবন্ধন শংসাপত্র ও ৮০৬টি অনুজ্ঞাপত্র দেওয়া হয়, ১,২৪৪টি অনুজ্ঞাপত্রের পুনর্নবীকরণ হয়, ২,৩৪২টি পরিদর্শন করা হয়, ১২০ টি ঘটনা আদালতে পাঠানো হয় এবং আলাদতের পক্ষ থেকে মোট ৪৮,৪৫০ টাকা জরিমানা ধার্য করা হয়। ১৯৯২ সালে ট্রেড ইউনিয়ন আইন অনুযায়ী ৩০,০০৩ জন শ্রমিক বা সদস্যসহ ৩৪১টি ট্রেড ইউনিয়নকে নথিভুক্ত করা হয় এবং ৩৮টি ট্রেড ইউনিয়নের নথিভুক্তকরণ বাতিল করা হয়। ১৯৯২ সালের শেষে নথিভুক্ত ট্রেড ইউনিয়নের মোট সংখ্যা ছিল ১৪,০৫৫। গ্র্যাচুইটি

প্রদান আইনের অধীনে নিয়ন্ত্রণকারী কর্তৃপক্ষ ৯৭টি ঘটনায় মোট ১৩,২৯,৯০৪.৮০ টাকা প্রদানের নির্দেশ জারি করেন। ১৪১টি বোনাস-সংক্রান্ত বিরোধের মীমাংসা করা হয়।

১৯। মহাশয় এখন আমি প্রধান কয়েকটি শিল্পের পরিস্থিতি সংক্ষেপে বর্ণনা করছি ঃ

**পাট**

লক্ষ লক্ষ পাটচাষী এবং প্রায় ২ লক্ষ শ্রমিক এই শিল্পটির উপর নির্ভরশীল। বৈদেশিক মুদ্রা অর্জনের ক্ষেত্রেও এই শিল্পটি গুরুত্বপূর্ণ। আমরা উদ্বিগ্ন হয়ে লক্ষ্য করছি যে, কিছু বিবেকবর্জিত ব্যবসায়ী এবং ফাটকাবাজ কাঁচাপাট সরবরাহ, পাটজাত দ্রব্য তৈরি ও তার বিক্রয় নিয়ন্ত্রণ করছেন। এই জাতীয় ব্যবসায়ীরা লভ্যাংশটুকু নিংড়ে নেওয়ার এবং শ্রমিকদের শোষণ করার পর নতুন একদল ফাটকাবাজ ও ব্যবসায়ীদের সুযোগ করে দিয়ে যান। যেখানে টাকায় মূল্যপ্রদানকারী অঞ্চলসমূহে যেমন ইউ এস এস আর (প্রাক্তন) এবং পূর্ব ইউরোপ ১৯৯০-৯১ সালে আমাদের পাট রপ্তানির ৫২ শতাংশ হোত, ১৯৯১-৯২ সালে তা মাত্র ১২ শতাংশে নেমে এসেছে। সাধারণ কারেন্সি অঞ্চলে রপ্তানির পরিমাণ বেড়েছে ৫৩ শতাংশ, কিন্তু তার অর্থ হল ডলারের মূল্যের পরিপ্রেক্ষিতে বৃদ্ধি মাত্র ২৫ শতাংশ। আন্তর্জাতিক অর্থভান্ডারের কাছে দেশকে বন্ধক রেখে কেন্দ্রীয় সরকার কেবল এটুকুই অর্জন করেছেন। সদস্যরা নিশ্চয়ই অবহিত আছেন যে, পাটশিল্পে ৫০ দিনব্যাপী এক ধর্মঘট হয়েছিল। ইতিমধ্যে আমার বক্তব্যে আমি মীমাংসার শর্তগুলি উল্লেখ করেছি। বর্তমানে বজবজ, অ্যাংলো ইন্ডিয়া, ফোর্ট উইলিয়াম, বালি ও গ্যাঞ্জেস—এই পাঁচটি চটকলে লক-আউট চলছে এবং অম্বিকা, হনুমান, নস্করপাড়া, কানোরিয়া, প্রেমচাঁদ ও ভারত—এই ছয়টি চটকলের নিয়োগ-কর্তারা তাদের শ্রমিকদের শিল্পভিত্তিক নির্ধারিত মজুরি ও মহার্ঘভাতার তুলনায় কম মজুরি ও মহার্ঘভাতা দিচ্ছে। কানোরিয়া বি আই এফ আর প্যাকেজের আওতায় এবং অম্বিকা হাইকোর্ট দ্বারা অনুমোদিত দ্বিপাক্ষিক চুক্তির ভিত্তিতে কম মজুরি দিচ্ছে। ভারত জুটমিলের কর্মীদের মজুরি পুনর্বিন্যাসের বিষয়টি পশ্চিমবঙ্গ সরকারের বিবেচনাধীন।

**ইঞ্জিনিয়ারিং শিল্প**

রাজ্যে ইঞ্জিনিয়ারিং শিল্প অতি প্রাচীন। মূলতঃ রেল এবং কেন্দ্রীয় সরকারের বিভিন্ন বিভাগ থেকে প্রদত্ত বরাতের ওপর নিভর করে এটি বেঁচে রয়েছে। কেন্দ্রীয় সরকারের অদূরদর্শী নীতির ফলে ইঞ্জিনিয়ারিং শিল্প সঙ্কটের সম্মুখীন। কেন্দ্রীয় সরকারের নয়া শিল্পনীতি ছোট ও মাঝারি ইঞ্জিনিয়ারিং ইউনিটগুলিকে ক্ষতিগ্রস্ত করেছে। যা হোক, আমাদের হস্তক্ষেপের ফলে ইঞ্জিনিয়ারিং শিল্পে মজুরি সংক্রান্ত একটি মীমাংসা সূত্র পাওয়া গেছে। আমার বক্তৃতায় আমি আগেই মীমাংসার প্রধান শর্তসমূহ উল্লেখ করেছি।

**বস্ত্রশিল্প**

পশ্চিমবঙ্গে ৪১টি কাপড়ের কল আছে। এই শিল্পে প্রায় ৫০,০০০ শ্রমিক-কর্মচারী কর্মরত। এর মধ্যে ২১টি কল বেসরকারি মালিকানাধীন আর চারটি পশ্চিমবঙ্গ সরকারের দ্বারা পরিচালিত। মোহিনী মিল এবং শ্রীদুর্গা কটন স্পিনিং অ্যান্ড উইভিং মিল এখনও হাত-

প্রজ্ঞাপন (ডি-নোটিফায়েডঃ) অবস্থাতেই রয়েছে। এন টি সি পরিচালিত বাকি ১৪টি মিলকে বর্তমানে ১২টি গ্রুপে পুনর্বিন্যস্ত করা হয়েছে। এন টি সি পরিচালন কর্তৃপক্ষ এবং ইউনিয়নগুলির মধ্যে এক চুক্তি অনুযায়ী ১-১০-১৯৯১ থেকে উৎপাদন বিষয়ে সিট্‌রা সুপারিশ গৃহীত হয়েছে ও কার্যকর করা হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের নির্লিপ্ত মনোভাবের দরুন অবস্থার উন্নতি পরিলক্ষিত হচ্ছে না। সুতোর অপ্রতুল সরবরাহ এবং মিলগুলির প্রযুক্তিগত উন্নয়নের জন্য প্রয়োজনীয় অর্থের অভাবের দরুন মিলগুলিতে উৎপাদন ব্যাহত হচ্ছে।

**চা শিল্পে**

চা-বাগিচা শিল্পের অবস্থা বেশ ভাল, রাশিয়ার বাজার হারানোর ফলে শুরুতে রপ্তানি ক্ষেত্রে কিছুটা মন্দা দেখা দিয়েছিল। ৪০টি চা বাগানে বাগিচা শ্রমিকদের বাসগৃহে বিদ্যুৎ সংযোগের মাধ্যমে বিদ্যুৎ-পরিষেবার ব্যবস্থা করা হয়েছে। তবে দুঃখের কথা, চা-বাগিচা মালিকেরা শ্রমিকদের বাসগৃহের উন্নয়নের জন্য কোনও ব্যবস্থা নিচ্ছেন না। রাজ্যে নতুন শিল্প স্থাপন অথবা উত্তরবঙ্গের উন্নয়নের জন্য তারা তাদের বিপুল মুনাফার প্রয়োজনীয় অংশ ব্যয় করছে না।

২০। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে বহু বড় কোম্পানি কর্মচারিদের নিজস্ব প্রদত্ত অংশসহ প্রভিডেন্ট ফান্ড ও ই এস আই-এর প্রদেয় অর্থ জমা দিচ্ছেন না যদিও তা নিয়মিতভাবে কর্মচারিদের মাসিক বেতন থেকে কেটে নেওয়া হচ্ছে। প্রভিডেন্ট ফান্ড-এর জমা না দেওয়া বকেয়া অর্থের পরিমাণ প্রায় ১৪৮.৩৪ কোটি টাকা। এর মধ্যে চটকলগুলি থেকে বকেয়া অর্থের পরিমাণ ৮০.০৮ কোটি টাকা। ই এস এস আই- দরুন জমা না দেওয়া বকেয়া অর্থের পরিমাণ ৪৮.২৩ কোটি টাকা। এর মধ্যে চটকলগুলি থেকে বকেয়া অর্থের পরিমাণ ৩২.৭০ কোটি টাকা। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছি যে, প্রভিডেন্ট ফান্ড' ই এস আই-এর বকেয়া অর্থ আদায়ের জন্য সরকার যেন কঠোর ব্যবস্থা গ্রহণ করেন। বর্তমান সীমাবদ্ধতার মধ্যেও আইনগত ব্যবস্থা গ্রহণের মাধ্যমে প্রভিডেন্ট ফান্ড ও ই এস আই-এর বকেয়া অর্থ আদায়ের জন্য প্রয়াস চালানো হচ্ছে। প্রভিডেন্ট ফান্ডে কর্মচারিদের প্রদত্ত অংশ জমা না দেওয়ার গাফিলতির দরুন ভারতীয় দন্ডবিধির ৪০৬ এবং ৪০৯ ধারা অনুযায়ী ৪০টি মামলা রুজু করা হয়েছে। ক্যালকাটা ফ্যান ওয়ার্কসের ম্যানেজিং ডিরেক্টরকে পুলিশ গ্রেপ্তার করে। এমপ্লয়িজ স্টেট ইনস্যুরেন্স কর্পোরেশনের কর্মচারিদের প্রদেয় অংশ জমা না দেওয়া খেলাপকারীদের বিরুদ্ধে ভারতীয় দন্ডবিধি অনুযায়ী ১৪টি মামলা দায়ের করা হয়েছে। এটাও দেখা গেছে যে, কিছু খেলাপকারী নিয়োগকর্তা আইনি সহায়তায় অন্যায্যভাবে রেহাই পেয়ে যাচ্ছে এবং এভাবে আইনগত দায়বদ্ধতা এড়িয়ে যাচ্ছে।

২১। রাজ্য সরকার শ্রম আইন পুনর্বিবেচনার জন্য একটি পর্যালোচনা কমিটি গঠন করেছে। কমিটি কিছু গুরুত্বপূর্ণ শ্রমসংক্রান্ত বিধি সংশোধনের সুপারিশ পেশ করেছেন। কমিটির সুপারিশ অনুযায়ী ১৯৪৭ সালের শিল্প বিরোধ আইন, ১৯৬৩ সালের দোকান ও সংস্থা আইন এবং ১৯২৬ সালের ট্রেড ইউনিয়ন আইন সংশোধন করা হয়েছে। তদনুরূপ প্রণয়ন করা হচ্ছে। নির্মাণ-কর্মী সংক্রান্ত একটি নতুন বিধান প্রণয়ন করা এবং ১৯৩৬ সালে মজুরি প্রদান আইন, ১৯৭২ সালের গ্রাচুইটি প্রদান আইন ও ১৯৪৬ সালের স্থায়ী আদেশ আইন

সংশোধন করার বিষয়েও কমিটি বিবেচনা করছে।

২২। সরকার পরিচালনাধীন রুগ্ন সংস্থাগুলির পুনরুজ্জীবনের জন্য পুনর্বাসন কর্মপ্রকল্প রচনার উদ্দেশ্যে যে শিল্প ও অর্থনৈতিক পুনর্গঠন পর্ষদ গঠিত হয়েছিল তা আমাদের প্রত্যাশা পূরণ করতে ব্যর্থ হয়েছে। পুনরুজ্জীবন প্রস্তাবগুচ্ছের জন্য বি আই এফ আর-এর কাছে রাজ্য যে ১৫০টি কেস পাঠিয়েছিলেন তার মধ্যে মাত্র ৩৮টি অনুমোদন লাভ করেছে। কিছু কিছু কেস বি আই এফ আর-এর আওতার বাইরে বলে গণ্য করা হয়েছে এবং সাতটি কেসের ক্ষেত্রে কারখানাগুলির অবস্থান রাজ্যের বাইরে, যদিও তাদের নিবন্ধভুক্ত অফিস পশ্চিমবঙ্গে। বি আই এফ আর ২৯টি ইউনিয়ের অবলুপ্তির সুপারিশ করেন। মেটাল বক্স ও বেঙ্গল ল্যাম্প সহ প্রায় ৫০টি ইউনিট নিষ্পত্তির অপেক্ষায় রয়েছে। পুনরুজ্জীবন প্রস্তাবগুচ্ছের অংশ হিসাবে বি আই এফ আর বহু ক্ষেত্রে মজুরি হ্রাস; মজুরি বৃদ্ধি বন্ধ, কর্মীসংখ্যা হ্রাস ইত্যাদির সুপারিশ করেছে। বি আই এফ আর অবলুপ্তির সুপারিশ করেছেন এবং কয়েকটি শিল্পকে রাজ্য সরকার সীমিত সামর্থ্যের মধ্যেও রক্ষা করার চেষ্টা করে চলেছে।

২৩। আমাদের দেশ ক্রমবর্ধমান বেকারত্ব ও দারিদ্র্য—এই দুটি প্রধান অর্থনৈতিক সমস্যার মুখে দাঁড়িয়ে। কয়েক দশকের অর্থনৈতিক যোজনা সমস্যার বিন্দুমাত্র সুরাহা করতে পারেনি। প্রায় ৩ কোটি ৭০ লক্ষ কর্মহীন মানুষ যাদের বেশির ভাগ শহরাঞ্চলের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নথিভুক্ত রয়েছেন। গ্রামাঞ্চলে প্রায় ৭ কোটি মানুষ বেকার রয়েছে।

২৪। ১৯৯২ সালের ৩১শে ডিসেম্বর পশ্চিমবঙ্গের ৭০টি কর্মবিনিয়োগ কেন্দ্রে নথিভুক্ত কর্মপ্রাথীর সংখ্যা ছিল ৫০,৫৭,৭৮৯ জন। ১৯৯১ সালের শেষে ঐ সংখ্যা ছিল ৫০,৮১,৯০৯ জন। আলোচ্য বছরে ভেকেন্সি নোটিফিকেশন ও তদনুযায়ী নিয়োগের সংখ্যা বেশ কমে গেছে। ঐ বছরে বিজ্ঞাপিত শূন্য পদের সংখ্যা ১২,৬১২। এর মধ্যে ৭,৩৫১ জন প্রার্থীকে চাকুরি দেওয়া হয়েছে। ১৯৯২ সালের ৩১শে ডিসেম্বর রাজ্যে নথিভুক্ত মোট তফসিলি জাতি ও তফসিলি উপজাতি কর্মপ্রার্থীর সংখ্যা দাঁড়িয়েছিল যথাক্রমে ৪,৫১,৬০৪ জন এবং ৭৮,৭৫৪ জন। আর ১৯৯১ সালে ডিসেম্বর-এর শেষে ঐ সংখ্যা ছিল যথাক্রমে ৪,৩০,৬২৮ জন এবং ৭৪,৭৫৪ জন। ১৯৯২ সালে যে ৭,৩৫১ জনকে চাকুরি দেওয়া হয়েছে তার মধ্যে ২,৭৯৭ জন তফসিলি জাতিভুক্ত ও ২৯৩ জন তফসিলি উপজাতিভুক্ত ঃ

২৫। সংগঠিত ক্ষেত্রে ৩১-৩-৯২ তারিখে রাজ্যে কর্মীর সংখ্যা ছিল প্রায় ২৪.৬২ লক্ষ। এর মধ্যে ১৫.৯১ লক্ষ সরকারি ক্ষেত্রের ও ৮.৭১ লক্ষ বেসরকারি ক্ষেত্রের অন্তর্ভুক্ত।

২৬। কলকাতার আঞ্চলিক কর্মনিয়োগ কেন্দ্রে স্থাপিত কমপিউটারের কাজ চালু হয়েছে। হাওড়া ও দুর্গাপুরের উপ-আঞ্চলিক কর্মনিয়োগ কেন্দ্রে কমপিউটার বসানোর কাজ চলছে। এই বছর কর্মহীনদের সহায়তাদান কর্মপ্রকল্পের অধীনে উপকৃতি ব্যক্তির সংখ্যা ১৮-১২-৯২ তারিখ পর্যন্ত ছিল ১৫,৯৪৯ জন।

২৭। নথিভুক্ত কর্মহীন ব্যক্তিদের জন্য স্বনিযুক্তি কর্মপ্রকল্প (সেসরু) চালু হওয়ার পর থেকে ১৯৯২ সালের অক্টোবর মাস পর্যন্ত ১,২১,৭৫৮ জন নথিভুক্ত বেকার তাদের প্রকল্পের জন্য মোট ২৩৯.২২ কোটি টাকার অর্থানুকূল্য লাভ করেছেন। এদের মধ্যে ৯৯,৯৩১ জন

আবেদনকারী এই কালপর্বে ১৭৪.২০ কোটি টাকার ঋণ পেয়েছেন। এ বছর সেসব প্রকল্পের অধীনে সহায়তাদানের জন্য সংশোধিত লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে ৩০,০০০। তৃণমূল স্তরে আবেদনপত্র বাছাইয়ের কাজ চলছে। এর পাশাপাশি জেলা সমন্বয় কমিটি, জেলা প্রশাসন, জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতিসমূহের প্রতিনিধিদের সঙ্গে আলোচনাক্রমে অর্থলগ্নিকারী ব্যাঙ্কের সাহায্যে ঋণ আদায়ের জন্য শিবির স্থাপন করা হচ্ছে। The West Bengal Employment Scheme Loans (Recovery) Act., 1992 নামে একটি আইন ১৯৯২ সালের ১০ই সেপ্টেম্বর তারিখ থেকে কার্যকর হয়েছে। এর ফলে প্রান্তিক অর্থসমেত ঋণ ১৯১৩ সালের বঙ্গীয় সরকারি পাওয়া আদায় আইন মোতাবেক বকেয়া ভূমি-রাজস্ব হিসাবে আদায়যোগ্য হবে।

**কর্মচারী রাজ্যবিমা (চিকিৎসা সংক্রান্ত সুবিধা)**

২৮। এই রাজ্যে কর্মচারী রাজ্যবিমা (চিকিৎসা সংক্রান্ত সুবিধা) প্রকল্পটি পূর্ণাঙ্গ চিকিৎসা পরিচর্যায় সুযোগ-সুবিধা সম্প্রসারণের মাধ্যমে প্রকল্পাধীন 'রূপায়িত' অঞ্চলের সর্বত্র ১০.৬৪ লক্ষ শিল্প-শ্রমিক ও তাদের পরিবারের প্রয়োজন মিটিয়ে চলেছে। হলদিয়া এবং দুর্গাপুরেও এই প্রকল্পের কাজ সম্প্রসারিত করা হয়েছে। অচিরে শিলিগুড়িও এই প্রকল্পের আওতায় আসবে।

২৯। এই ধরনের সামাজিক নিরাপত্তামূলক প্রকল্পে কেন্দ্রীয় সরকারের কোনও আর্থিক অনুদান নেই। ১৯৬৯ সালে সম্পাদিত একটি চুক্তি অনুসারে রাজ্য সরকার, কর্মচারিগণ ও নিয়োগকর্তারা এর ব্যয়ভার বহন করেন। এই অসঙ্গত চুক্তির পুনর্বিবেচনার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে লিখেছি।

৩০। বেলুড়, আসানসোল ও ব্যান্ডেল হাসপাতালে যক্ষ্মা রোগীদের জন্য ৩০০ শয্যা সমেত ৩,১২৪টি শয্যা বিভিন্ন স্থানে অবস্থিত ১২টি ই এস আই হাসপাতালের মাধ্যমে এই প্রকল্পের অধীনে অন্তর্বিভাগীয় চিকিৎসা পরিচর্যার ব্যবস্থা করা হচ্ছে। মানকুন্ডু মানসিক হাসপাতাল ও চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতালে মানসিক রোগ ও ক্যান্সারের চিকিৎসার জন্য কিছু শয্যা সংরক্ষিত রাখা হয়েছে। মানিকতলা ই এস আই হাসপাতালটি বিভিন্ন বিভাগে বিশেষজ্ঞ চিকিৎসার সুযোগ-সুবিধা ৫০০ শয্যা বিশিষ্ট একটি পূর্ণাঙ্গ আধুনিক হাসপাতাল হিসেবে গড়ে উঠেছে। কিছু দিনের মধ্যেই এখানে একটি আধুনিক ইনটেনসিভ কার্ডিয়াক কেয়ার ইউনিট কাজ শুরু করবে। কামারহাটিতে ই এস আই হাসপাতালে ১৫০ শয্যা-বিশিষ্ট একটি সংলগ্ন ভবন স্থাপন করা হচ্ছে। এই ভবনটি নির্মাণের কাজ এখন প্রায় শেষ হয়ে এসেছে। পূর্বাঞ্চলের জন্য ঠাকুরপুকুর একটি আঞ্চলিক পেশাগত রোগ চিকিৎসা কেন্দ্র অবিলম্বে কাজ শুরু করবে। আমার বিভাগের সহযোগিতায় কর্মচারী রাজ্যবিমা নিগম-এর কাজ পরিচালনা করবে।

৩১। বেশ কিছু সংখ্যক বিমা চিকিৎসক দ্বারা বহির্বিভাগীয় ক্লিনিকের মাধ্যমে এই প্রকল্পের অধীন বিমাকারী ব্যক্তিদের ও তাদের পরিবারবর্গের বহির্বিভাগীয় চিকিৎসা পরিষেবার ব্যবস্থা করা হচ্ছে। বিভিন্ন ই এস আই সরকারি ও বেসরকারি হাসপাতালে স্থাপিত প্রায় ৪৩০টি বিশেষজ্ঞ চিকিৎসকের ক্লিনিকের মাধ্যমে বিশেষজ্ঞদের পরমার্শ ও চিকিৎসার সুযোগ

এরা পাচ্ছেন।

৩২। প্রয়োজনের মুহূর্তে যোগ্যতাসম্পন্ন পরিষেবিকা যাতে চাইলেই পাওয়া যায় তা সুনিশ্চিত করতে মানিকতলায় ই এস আই হাসপাতাল চত্বরে একটি পরিসেবিকা প্রশিক্ষণ কেন্দ্র খোলা হয়েছে। যেসব পরিসেবিকা যোগ্য বিবেচিত হয়েছেন তাদের সকলকে ই এস আই হাসাপাতালগুলিতে নিয়োগ করা হয়েছে। প্রশিক্ষাধীন পরিসেবিকাদের সংখ্যা প্রতি বছর ২০ থেকে বাড়িয়ে ৩০ করা হয়েছে। ছাত্রী আবাসে স্থান সংকুলানের সুযোগ বৃদ্ধি পাওয়া মাত্র আমরা এই সংখ্যা আরও বাড়াতে পারব বলে আশা করছি। ১৯৯৩ সালের অক্টোবর মাসের মধ্যে পরিসেবিকা প্রশিক্ষণ কেন্দ্রের নতুন ভবন নির্মাণের কাজ শেষ হতে পারে। কর্মচারী রাজ্যবিমা (চিকিৎসা সংক্রান্ত সুবিধা) প্রকল্প অধিকারের জন্য প্রশাসনিক ভবন নির্মাণের কাজ অচিরেই শুরু হবে বলে আশা করা যাচ্ছে। মানিকতলা হাসপাতালে একটি কেন্দ্রীয় ব্লাড ব্যাঙ্ক খোলা হয়েছিল এবং সেটি এখন দিনরাত কাজ করে চলেছে। রক্ত সংগ্রহের জন্য অনেকগুলি স্বেচ্ছা রক্তদান শিবির সংগঠিত হয়েছিল।

জটিল রোগের ক্ষেত্রে কর্মচারী রাজ্যবিমা (চিকিৎসা সংক্রান্ত সুবিধা) প্রকল্প বিমাকারী ব্যক্তিদের বাইরের নামী হাসপাতালগুলিতে ও সেই সঙ্গে স্থানীয় বিভিন্ন সরকারি হাসপাতালেও চিকিৎসার ব্যবস্থা করে। আলোচ্য বছরে একজন রোগীর করোনারি বাইপাস সার্জারি হয়েছে, ১২ জনের হার্টের ভাল্ব প্রতিস্থাপন করা হয়েছে এবং ৪৪টি পেসমেকার সরবরাহ করা হয়েছে। অর্থোপেডিক এইড অ্যাপ্লায়েন্সেস, চশমা ও শ্রবণ সহায়ক যন্ত্রের খরচও কর্মচারী রাজ্যবিমা (চিকিৎসা সংক্রান্ত সুবিধা) প্রকল্প থেকে দেওয়া হয়েছে।

৩৩। মাননীয় মহাশয়, এই প্রকল্প ও তার প্রশাসনের কিছু কিছু ত্রুটি-বিচ্যুতির দরুন বিমাকারী শ্রমিকরা যে অসুবিধার সম্মুখীন হচ্ছে তা আমি জানি। কেন্দ্রীয় সরকার কর্মচারী রাজ্যবিমা নিগমের মাধ্যমে এই প্রকল্পে উপর সুদৃঢ় নিয়ন্ত্রণ আরোপ করার ফলেই মূলত এইসব ত্রুটি-বিচ্যুতির উদ্ভব ঘটেছে। এই প্রকল্প যাতে মসৃণভাবে পরিচালিত হতে পারে সে উদ্দেশ্য আমরা রাজ্য সরকারের হাতে অধিকতর ক্ষমতা দাবি করে চলেছি। ই এস আই প্রকল্পে যোগদানের তারিখ এবং অসুস্থতা সংক্রান্ত ও অন্যান্য সুবিধাদি ভোগ করার অধিকারী হওয়ার তারিখের মধ্যে সময়ের যে ফারাক রয়েছে তার বিলোপ সাধনের উদ্দেশ্যে ই এস আই নিয়মের সংশোধনের জন্যও আমরা অনুরোধ জানিয়ে আসছি। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা এখনও পর্যন্ত কোনও আশাব্যঞ্জক সাড়া পাইনি।

**প্রশিক্ষণ**

৩৪। শিল্পে নিযুক্তির জন্য বিভিন্ন বৃত্তিতে দক্ষতা সম্পন্ন শ্রমিকের সংখ্যা যাতে ক্রমশ বাড়িয়ে তোলা যায় তার সুনিশ্চিত করাই পঞ্চাশের দশকে ভারত সরকার প্রবর্তিত কারিগর প্রশিক্ষণ প্রকল্পের লক্ষ্য। বহু সংখ্যক বৃত্তিতে প্রশিক্ষণ দেওয়ার উদ্দেশ্যে গত কয়েক বছরে ১৭টি শিল্প প্রশিক্ষণ প্রতিষ্ঠান এবং একটি শিল্প প্রশিক্ষণ কেন্দ্র প্রতিষ্ঠিত হয়েছে। ১৯৯২-৯৩ সাল কলকাতা, বর্ধমান ও শিলিগুড়িতে মহিলাদের জন্য তিনটি আই টি আই চালু হওয়ায় আই টি আই-এর মোট সংখ্যা দাঁড়িয়েছে ২১টি। বর্তমানে বাঁকুড়া, জলপাইগুড়ি ও

উত্তর ২৪-পরগনা ছাড়া অন্য প্রতিটি জেলায় অন্তত একটি করে আই টি আই রয়েছে। বাঁকুড়ার ছাতনা, জলপাইগুড়ির আলিপুরদুয়ার ও দক্ষিণ ২৪ পরগনার আমতলায় পুরুষদের জন্য তিনটি আই টি আই খোলার পদক্ষেপ নেওয়া হচ্ছে। তিনটি আই টি আই-এর ভিত্তিপ্রস্তর ইতিমধ্যেই স্থাপিত হয়েছে। উত্তর ২৪ পরগনার বাণীপুরে মহিলাদের একটি আই টি আই স্থাপন করা হবে। বর্তমানে সময়ের দাবি মেটাতে এই রাজ্যে কারিগর প্রশিক্ষণ প্রকল্পটির আধুনিকীকরণ করা হচ্ছে। বিভিন্ন নতুন বৃত্তির প্রবর্তন করা হচ্ছে এবং প্রশিক্ষণের জন্য হাল আমলের সাজ-সারঞ্জাম সংগ্রহ করা হচ্ছে।

৩৫। বর্তমানে আমাদের রাজ্যে ২১টি আই টি আই প্রতিষ্ঠানে ৩৮টি বৃত্তির জন্য মোট ১০০২৪টি মঞ্জুরীকৃত আসন রয়েছে। আই টি আই গুলিতে শিক্ষানবীশরা সম্পূর্ণ বিনাব্যয়ে প্রশিক্ষণ-লাভ করে থাকেন। এছাড়া তাদের কর্মশালার পোষাক, কাগজ কলম, অন্যান্য জিনিসপত্র, চিকিৎসা, ছাত্রাবাসের সুবিধা ক্রীড়া উপকরণ পত্র-পত্রিকা ইত্যাদিও বিনামূল্যে দেওয়া হয়ে থাকে। এছাড়াও প্রত্যেক শিক্ষানবীশ প্রতিমাসে ৪০ টাকা আনুতোষিক (স্টাইপেন্ড) পেয়ে থাকেন। ছাত্রাবাসের ভবন ও কর্মশালাগুলির সংস্কার ও মেরামতির জন্য পদক্ষেপ নেওয়া হচ্ছে। কুচবিহার-এ ও হুগলির বি টি সি (কেমিক্যাল)-এ দুটি ৫০ শয্যাবিশিষ্ট ছাত্রাবাস নির্মাণ করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। কল্যাণী আই টি আইয়ের ছাত্রাবাস নির্মাণ সম্পূর্ণ হয়েছে। সংখ্যালঘু অধ্যুষিত অঞ্চলসমুহে অবস্থিত আই টি আই-গুলির মানোন্নয়নের জন্য কেন্দ্র-পোষিত প্রকল্পটি রূপায়িত হতে চলেছে। বহরমপুর, রায়গঞ্জ ও মালদায় অবস্থিত আই টি আই-গুলিকে এই উদ্দেশ্যে চিহ্নিত করা হয়েছে।

৩৬। শিক্ষানবীশের প্রশিক্ষণ দেওয়ার কর্মসূচিটি নিয়ন্ত্রণ করা এবং হাতে-কলমে প্রশিক্ষণ দেওয়ার জন্য বিভিন্ন শিল্প সংস্থায় যেসব সুযোগ-সুবিধা রয়েছে সেগুলির সদ্ব্যবহার করাই শিক্ষানবীশ প্রশিক্ষণ প্রকল্পের মূল লক্ষ্য। প্রশিক্ষণের জন্য এই আসনগুলি শিক্ষানবীশ উপদেষ্টা এবং তার অধীনস্থ আধিকারিকরাই চিহ্নিত করে থাকেন। প্রশিক্ষণ অধিকারের সর্বোত্তম প্রয়াস সত্ত্বেও চিহ্নিত আসনগুলির ৩৭ শতাংশ পূরণ করা সম্ভব হয়ে ওঠেনি। এর পিছনে যে কারণগুলি রয়েছে সেগুলি হল সাধারণভাবে এই রাজ্যে চট ও বস্ত্রশিল্পের অবনতি, নানা কারণে বার বার ক্লোজার, বি আই এফ আর কর্তৃক বিভিন্ন ইউনিটকে রুগ্ন ঘোষণা করা ইত্যাদি।

৩৭। এই প্রথম হিমঘরগুলিতে ৩৮টি, কাচশিল্পে ৮৮টি এবং চামড়া শিল্পে ৯৭টি আসন চিহ্নিত করা হয়েছে। এছাড়াও বিভিন্ন বিউটিপার্লারে মহিলাদের প্রশিক্ষণের জন্য ১০৯টি আসনের সংস্থান রাখা হয়েছে। পুনঃসমীক্ষার পর তিনটি শিল্প সংস্থায় প্রায় ৬৮টি আসন বৃদ্ধি করা সম্ভব হয়েছে। ১৯৯২ সালের ফেব্রুয়ারি ও আগস্ট মাসের মধ্যে বিভিন্ন শিল্প সংস্থায় রেকর্ড সংখ্যক মোট ২,৩০০ শিক্ষানবীশের নাম ১৯৬১ সালের শিক্ষানবীশ আইন অনুসারে নিবন্ধভুক্ত করা হয়। শিল্প শ্রমিকদের তত্ত্বগত জ্ঞানের মান যাতে বাড়ানো যায় সেজন্য বিভিন্ন বৃত্তির ক্ষেত্রে সপ্তাহে ৩ বার সন্ধ্যা ৬টা থেকে ৮টা পর্যন্ত আংশিক সময়ের ক্লাসের ব্যবস্থা করা হয়েছে। ইন্ডাস্ট্রিয়াল স্ট্যান্ডার্ড অ্যান্ড ব্লু-প্রিন্ট রিডিং, ইলেকট্রিক্যাল মেন্টেনান্স, মেশিনারি মেন্টেনান্স ও টুল অ্যান্ড ডাই মেকিং ইত্যাদি বৃত্তিতে প্রাগ্রসর বৃত্তিমূলক প্রকল্প প্রবর্তন করা

হয়েছে।

**শ্রমিক কল্যাণ পর্ষদ**

৩৮। শ্রমিকদের সন্তান-সন্ততির শিক্ষা-দীক্ষার জন্য আর্থিক সহায়তা মঞ্জুর করা সহ বিভিন্ন শ্রমিক কল্যাণমূলক কর্মকান্ড চালানোর জন্য পশ্চিমবঙ্গ শ্রমিক কল্যাণ পর্ষদ গঠন করা হয়েছিল। এই কল্যাণ পর্ষদ রাজ্যের বিভিন্ন অঞ্চলে ২২টি আদর্শ কেন্দ্র সমেত মোট ৫৪টি শ্রমিক কল্যাণ কেন্দ্র পরিচালনা করছে। এছাড়াও পর্ষদ শিল্প শ্রমিকদের জন্য দীঘা, বকখালি, দার্জিলিং ও হলদিয়ায় হলিডে হোম চালাচ্ছে। দার্জিলিং-এর হলিডে হোমটি এখন চালানো হচ্ছে একটি ভাড়া বাড়িতে। এই হোমটি শীঘ্রই পর্ষদ নিজস্ব বাড়িতে স্থানান্তরিত হবে বলে আশা করা যায়। এছাড়াও দাগাপুরে একটি নতুন কল্যাণ কেন্দ্র তথা ডর্মিটারি গড়ে তোলার কাজ শীঘ্রই শুরু হবে বলে আশা করা হচ্ছে (কল্যাণ কেন্দ্রটি এখন রয়েছে ভাড়া বাড়িতে)। সেটিকে বাগডোগরাতে সরিয়ে নিয়ে যাওয়ার জন্য এক খন্ড জমি কেনার ব্যাপারে আলাপ-আলোচনা চলছে। পর্ষদ বৃত্তিদান প্রকল্পের অধীনে প্রায় ৩৫২ জন প্রার্থীকে ৩ লক্ষ ৯০ হাজার ৭ শত টাকার মতো আর্থিক সহায়তা মঞ্জুর করেছে। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে, কোনও কোনও নিয়োগকর্তা তাঁদের এবং তাঁদের শ্রমিকদের প্রদেয় অর্থ পর্ষদের কাছে পাঠাচ্ছে না।

৩৯। শ্রমিক কল্যাণ পর্ষদের কাজকর্মের ত্রুটি-বিচ্যুতিগুলি সম্পর্কে আমি সচেতন। আমি আশা করছি, নব-গঠিত পর্ষদের সদস্যদের সহযোগিতায় এগুলি কাটিয়ে ওঠা সম্ভব হবে।

৪০। পর্ষদ উত্তরবঙ্গের চা-বাগিচা শ্রমিকদের জন্য ফুটবল ভলিবল ইত্যাদি নানাধরনের খেলার আয়োজন শুরু করেছে। গতবছর পর্ষদের উদ্যোগে কলকাতা ও বীরপাড়ায় মে-দিবস উদ্‌যাপিত হয়। এতে হাজার হাজার শ্রমিক অংশ নেন। এবছর পর্ষদ শিলিগুড়ির দাগাপুরে এবং কলকাতায় মে-দিবসের অনুষ্ঠানের আয়োজন করবে।

**কারখানা পরিদর্শন অধিকার**

৪১। কারখানা পরিদর্শন অধিকার এ-যাবত বড় ধরনের দুর্ঘটনাজাত বিপদের প্রবণতা রয়েছে এমন ৪৩টি কারখানা চিহ্নিত করেছে। সেগুলির মধ্যে ৪২টি কারখানা ঘটনাস্থলে কি কি জরুরি ব্যবস্থা গ্রহণ করা যায় তার একটি পরিকল্পনা দাখিল করেছে। একটি ক্ষেত্রে ঘটনাস্থলের বাইরে কি আপৎকালীন ব্যবস্থা নেওয়া যায় তা চূড়ান্ত করা হয়েছে। কারখানা পরিদর্শন অধিকারের মেডিক্যাল সেল সীসা, সিলিকেট, ক্লোরিন ইত্যাদি ব্যবহারের সঙ্গে সংশ্লিষ্ট পেশায় স্বাস্থ্য সংক্রান্ত যে যে ঝুঁকি রয়েছে সেগুলি নির্ণয় করার জন্য সমীক্ষা করে থাকে। ১৯৯২ সালের ৩০শে নভেম্বর তারিখে নিবন্ধভুক্ত কারখানার মোট সংখ্যা ছিল ১০,০৪০।

**বয়লার পরিদর্শন অধিকার**

৪২। আলোচ্য কালপর্বে বয়লার পরিদর্শন অধিকার ৫৬টি নতুন বয়লার পরিদর্শন

করেছে। ১,৬২২টি পুরানো বয়লার কি অবস্থায় রয়েছে তা পর্যালোচনা করার জন্য পরিদর্শন করা হয়। ১,২৬৪টি বয়লারকে কর্মোপযুক্ত বলে শংসাপত্র দেওয়া হয়। আর ৩৫৮টির মেরামতের সুপারিশ করা হয়। ঐ বছরে ৩৬ জন শিক্ষার্থী বয়লার পরিদর্শন অধিকার পরিচালিত ওয়েলডার্স ট্রেনিং সেন্টারের পাঠক্রম সম্পূর্ণ করে।

৪৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে মৌলবাদী শক্তিগুলি শ্রমিকদের মধ্যে সাম্প্রদায়িক বিভেদ সৃষ্টি করতে চেষ্টা করে চলেছে। আর তা শ্রমিক ঐক্য গড়ে তোলার ক্ষেত্রে এক গুরুতর শংকার কারণ হয়ে দাঁড়িয়েছে। আমি শ্রমিকশ্রেণীর কাছে আদেবন করছি, তারা যেন শ্রমিকশ্রেণীর ঐক্য ও দেশের অখন্ডতা বজায় রাখার জন্য সাম্প্রদায়িকতাবাদী ও বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলির বিরুদ্ধে আন্দোলন গড়ে তোলেন।

৪৪। কেন্দ্রে অধিষ্ঠিত সরকার শ্রমিক-বিরোধী ও জন বিরোধী নীতি অনুসরণ করায় এবং বহুজাতিক ও একচেটিয়া সংস্থাগুলির আক্রমণের ফলে শ্রমিকশ্রেণী আগামী দিনে আরও বেশি বঞ্চনার সম্মুখীন হতে চলেছে। শ্রমিকশ্রেণীর সঙ্গে প্রত্যক্ষ সংঘর্ষে যাওয়া এবং দেশের সর্বনাশ ঘনিয়ে আনার এই পথ পরিহার করে একটি স্বনির্ভর অর্থনীতি গড়ে তোলার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আমরা বার বার যে আবেদন রেখেছিলাম তা নিষ্ফল হয়েছে। আমরা শ্রমিকশ্রেণীর কাছে আবেদন করব তারা যেন ঐক্যবদ্ধ হন এবং কেন্দ্রীয় সরকারের এ ধরনের নীতি এবং বহুজাতিক ও একচেটিয়া ভারতীয় সংস্থাগুলির আক্রমণের বিরুদ্ধে তাদের সংগ্রাম অব্যাহত রাখেন।

৪৫। মহাশয়, এই বলে আমি আমার প্রস্তাব সভায় গৃহীত হওয়ার জন্য পেশ করছি।

**Mr. Deputy Speaker :** There are eight cut motions to Demand no. 39 which are in order.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় ৩৬ কোটি ২৬ লক্ষ ১৬ হাজার টাকার যে বাজেট এখানে পেশ করেছেন, আমি তার বিরোধিতা করে কয়েকটি বক্তব্য রাখছি। তিনি শ্রম দপ্তরের অনেক অ্যাকটিভিজের কথা বাজেট বক্তৃতায় রেখেছেন। তার মধ্যে আপনি দেখবেন যে অসংখ্য আইন যেগুলি দেশের রয়েছে, সেই সম্পর্কে ওরা কি কি করেছেন, তার একটা লিস্ট দিয়েছেন। সেখানে আছে "The trade Unions Act. 1926. The payment of Bouus Act, 1965. The Minimum Wages Act. 1948. The Plantations Labour Act, 1951. The West Bengal Shops Establishments Act. 1963. The Motor Transport Workers Act.,

1961. The Beedi Cigar Workers (Conditions of Employment) Act., 1966. The Equal Remuneration Act, 1976. The West Bengal Payment of Subsistence Allowance Act., 1969. The Payment of Wages Act. 1936 (in respect of Industrial Establishments). The Child Labour (Prohibition and Regulation Act, 1986. ESI Act, 1948. Worker's Compensation Act, 1923. Payment of Gratuity Act., 1972. Employees Provident Fund Act and MP Act. 1952. Beedi Worker's Welfare Fund Act, 1976. Cine Worker's Welfare Fund Act, 1981. The Factories Act, 1948. The Maternity Benefit Act. 1961. Migrant Labour Act. ইত্যাদি। এতগুলি অ্যাক্ট এই দপ্তরকে একাই ইমপ্লিমেন্ট করতে হয়। আপনি জানেন যে এই দপ্তর একটাই ইউসফুল কাজ করে, সেটা হচ্ছে এই দপ্তর থেকে লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বলে একটা বই বের করে। এই বইটা প্রতি বছরে বের হয়। এই বই থেকে সকলে জানতে পারে যে কত কারখানা বন্ধ হচ্ছে, প্রভিডেন্ড ফান্ডের টাকা কত বাকি আছে, শ্রমিকরা তাদের সুযোগ-সুবিধা কি পাচ্ছে, না পাচ্ছে ইত্যাদি। এগুলি জানার জন্য অন্য কোথাও যেতে হয় না, এই বই থেকে পাওয়া যায়। এই দপ্তরের কাজের ফলশ্রুতি হচ্ছে সেটা এই বই থেকে পাওয়া যায়। এই সরকারের শ্রম দপ্তর শ্রমিকদের কোথাও রিলিফ দিতে পেরেছেন কিনা সেই বিষয়ে আমার যথেষ্ট সন্দেহ আছে। আমি আপনার কাছে তথ্য দিয়ে সেটা বোঝাবার চেষ্টা করব। গত কয়েক বছর ধরে আমি এই বিষয়ে বারবার বলেছি। আমাদের পশ্চিমবঙ্গে দুটি সমস্যা রয়েছে। এখানে শ্রমিকরা বার বার তাদের আন্দোলনে মার খাচ্ছে। পঃ বঙ্গ সরকার এখানে নতুন কোনও ইনভেস্টমেন্ট আনতে চাচ্ছেন না। কিন্তু পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী বারে বারে দেশি ও বিদেশি পুঁজিপতিদের কাছে আহ্বান করেছেন যে আপনারা এখানে টাকা লগ্নি করুন। সেইজন্য ওরা দেখবার চেষ্টা করছেন যে পশ্চিমবাংলায় শ্রমবিরোধ কম, পশ্চিমবাংলায় শিল্প শান্তিতে আছে। এর ফলে শ্রমিক আন্দোলনের কোনও উৎসাহ যদিও সরকার পক্ষ থেকে দেবার কথা নয়, শ্রমিক আন্দোলন কিন্তু সরকারের দ্বারা উৎসাহিত হচ্ছে না। এর পাশাপাশি অন্য তথ্য আছে। এমন একটা অবস্থা এখানে যে টোটাল অর্গানাইজড লেবার তার সংখ্যা হচ্ছে ২৫ লক্ষ। এই রাজ্যে বেকারের সংখ্যা ৫২ লক্ষ। বেকারত্ব কমছে না। চারিদিকে সি অফ আনএমপ্লয়েড পিপল, তার মধ্যে এই আইল্যান্ড অফ এমপ্লয়েড পিপল। তারপর ওয়েজেস অফ অ্যাকচুয়াল ইন্ডাস্ট্রিয়াল ওয়াকার্স কম পাচ্ছে। চটকলে আমরা প্রায়ই দেখি বাইরে থেকে যেহেতু সস্তায় লোক পাওয়া যায় সেটা আনা হচ্ছে। এটা সব জায়গায় হচ্ছে। ফলে এখান ওয়েজেস ডিপ্রেসড হয়ে যাচ্ছে। এটা নিয়ে আমি ভাবতে বলছি। পশ্চিমবাংলা পুঁজি পতিদের রাজ্য হয়ে গেছে, তারা এখানে নির্ভয়ে কাজ করছে, এখানে তাদের ভয়ের কোনও ব্যাপার নেই। এই ব্যাপারে সরকারের হিসাব অনুযায়ী যে তথ্য আমার কাছে আছে সেটা বলছি, তাতে সমস্ত ব্যাপারটা ক্লিয়ার হবে। সরকারের দেওয়া হিসাব থেকে বলি, প্রথমে বলি এখানে শ্রম বিরোধ কত হচ্ছে এবং দপ্তর থেকে কত পারসেন্ট সমাধান করছে। ১৯৮৩ সাল থেকে ১৯৯২ সাল এই ১০ বছর ধরে যে শ্রম বিরোধ হয়েছে তার রাফলি অর্ধেক বছরের বেশি সলিউশন হচ্ছে। অ্যাভারেজ রেট অফ পারসেন্টেজ অফ ডিসপোজাল অফ টোটাল ডিসপিউট গত বছর ১৯৯২ সালে ৪৮.৫১ পারসেন্ট। অর্থাৎ শ্রম বিরোধ যা হচ্ছে তার অর্ধেক ডিসপোজাল হচ্ছে অর্ধেক ডিসেপোজাল হচ্ছে না। স্ট্যাটিসটিক্স কি বলছে? ৬

বছর ধরে দেখুন যে পশ্চিমবাংলায় শ্রমিকরা মার খাচ্ছে, ভয়ে শ্রমিকরা ধর্মঘট করছে না, মালিকরা ইচ্ছামতো লক আউট করছে। আজকে পশ্চিমবাংলায় ছাঁটাই, লে অফ, লক আউটের বিরুদ্ধে যে আন্দোলন ছিল সেই আন্দোলন বন্ধ হয়ে গিয়েছে। এটা অত্যন্ত উদ্বেগ জনক ব্যাপার। আমি সরকারের দেওয়া একটা হিসাব ১৯৮৬ সাল থেকে দিচ্ছে। আপনি দেখুন টোটাল ওয়ার্ক ডেজ, স্ট্রাইক এবং লক আউট মিলে যত ছিল তার কত পারসেন্ট লক আউট হয়েছে। ১৯৮৬ সালে টোটাল ওয়ার্ক ডেজের ৮৪ পারসেন্ট লক আউট হয়েছে, ১৯৮৭ সালে হয়েছে ৬৩ পারসেন্ট, ১৯৮৮ সালে হয়েছে ৬২ পারসেন্ট, ১৯৮৯ সালে হয়েছে ৯১ পারসেন্ট ১৯৯০ সালে হয়েছে ৯৮ পারসেন্ট, ১৯৯১ সালে হয়েছে ৯৮ পারসেন্ট। শুধুমাত্র আমরা দেখতে পাচ্ছি ১৯৯২ সালে একটু কম। আপনি দেখুন ইন টার্মস অফ নাম্বার অফ ম্যানডেজ লস্ট লক আউটের জন্য কত পারসেন্ট হয়েছে। ১৯৮৬ সালে ৯৮ পারসেন্ট, ১৯৮৭ সালে ৯২ পারসেন্ট, ১৯৮৮ সালে ৮৯ পারসেন্ট, ১৯৮৯ সালে ৯৯ পারসেন্ট, ১৯৯০ সালে ৯৮ পারসেন্ট, ১৯৯১ সালে ৯৯ পারসেন্ট। ১৯৯২ সালে একটা কম ৬৯ পারসেন্ট, কারণ ১৯৯২ সালে চটকল ধর্মঘট হয়েছিল। তার মানে আমরা দেখতে পাচ্ছি অ্যাভারেজ ৯০ পারসেন্ট ম্যানডেজ লস্ট ডিউ টু লক আউট। তার মানে এই রাজ্যে পুঁজিপতিরা লক আউট ঘোষণা করার ব্যাপারে তাদের কোনও ভয় নেই। এই রাজ্য সরকার তাদের বিরুদ্ধে কিছু করতে পারছেন না। শ্রমিকদের উপর লক আউটের বোঝা বার বার আসছে এবং এই রাজ্য পুঁজিপতিদের স্বর্গ রাজ্য এই কথা আমি বলব। মাননীয় মন্ত্রী মহাশয় যেটা বলতে চেয়েছেন সেটা হল আমাদের দেশের এই অবস্থার মধ্যে সামগ্রিক শিল্প নীতির জন্য এই অবস্থার সৃষ্টি হয়েছে। আই এম এফ-এর শর্ত অনুযায়ী যে নীতি কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন সেটা শ্রমিকদের বিরুদ্ধে যাচ্ছে এটা তিনি বলতে চেয়েছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করতে চাই আজকে ১৯৯৩ সালের জুলাই মাস, নরসিমা রাও ক্ষমতায় এসেছেন ২ বছর প্রায় হয়ে গেল, তার মধ্যে তিনটি বাজেট হয়েছে। এই তিনটি বাজেট ওরা যেটাকে জনবিরোধী শিল্প নীতি এবং অর্থনীতি বলছেন সেটা ইমপ্লিমেনটেড হয়েছে।

[1-25 — 1-35 p.m.]

সেটা ইমপ্লিমেনটেড হয়েছে। সেই বাজেটে মুল কথা ছিল যে পাবলিক সেক্টর আন্ডারটেকিং যেগুলো লোকসান করছে, সেগুলোর ব্যাপারে আমাদের নতুন চিন্তা-ভাবনা করতে হবে। আমি ওদের জিজ্ঞাসা করছি, দুবছর ধর্মঘট করার পর, এত প্রতিবাদ করার পর কোন পাবলিক সেক্টর ইউনিট বন্ধ হয়েছে, কতজন চাকুরি হারিয়েছে? উত্তর হচ্ছে, একটাও না। একটা পাবলিক সেক্টর ইউনিট বন্ধ হয়নি। কিন্তু যেটা হয়েছে, এই পাবলিক সেক্টর ইউনিটগুলোর মধ্যে অ্যাকাউন্টেবিলিটির একটা ভয় এসেছে। তারা লোকসান কমাবার চেষ্টা করছে। কি করে? ওভার অল আমরা লোকসান করব পাবলিক সেক্টরে আর গভর্নমেন্ট বাজেটারি সাপোর্ট দিয়ে মেক আপ করবে, এই যে অ্যাটিটিউড, এই যে ফিলোজফি ওভারঅল পাবলিক সেক্টর আন্ডারটেকিংয়ে, এটার ডেফিনিটলি পরিবর্তন হয়েছে। কেন্দ্রীয় সরকার কি বলেছিলেন? মার্কসবাদীরা তখন প্রচারের জন্য বলেছিলেন যে কেন্দ্রীয় সরকারের সর্বনাশা অর্থনীতির জন্য লক্ষ লক্ষ শ্রমিক কাজ হারাবে। এখন পর্যন্ত পাবলিক সেক্টরে একজন লোকও কাজ হারায়

নি। কেউ যদি ভল্যান্টারি রিটায়ারমেন্ট নিয়ে গিয়ে থাকেন তাহলে সেটা আলাদা কথা। বি আই এফ আরে পাবলিক সেক্টর গিয়েছে। বি আই এফ আর থাকবে কি থাকবে না, এটা নিয়ে আলোচনা হচ্ছে। উনি বলছেন ন্যাশনাল রিনিউয়াল ফান্ড ন্যাশনাল রিট্রেঞ্চমেন্ট ফান্ড-এর কথা। আমি ওকে জিজ্ঞাসা করি, কোন পাবলিক সেক্টর ইউনিটে ন্যাশনাল রিনিউয়াল ফান্ড থেকে টাকা দেওয়া হয়েছে, রিট্রেঞ্চ করা হয়েছে কোথায়? দয়া করে শান্তিবাবু যদি এই হিসাবটা দেন তাহলে আমার মনে হয় ভাল হবে। আজকে যেটা বোঝা দরকার, শ্রমিকদের সামনে একটা বড় সমস্যা আছে অর্থনৈতিক সমস্যা। সারা বিশ্বে আজকে নিয়ন্ত্রিত অর্থনীতি চলছে না। সোভিয়েত ইউনিয়ন থেকে, গোটা পূর্ব ইউরোপ থেকে নিয়ন্ত্রিত অর্থনীতি উঠে গেছে। সেখানে অর্থনীতি যেটা চলছে সেটা হচ্ছে বাজারি অর্থনীতি। সেন্ট্রালাইজড কিছু হচ্ছে না। এখন সাপ্লাই অ্যান্ড ডিমান্ড অনুসারে বাঁচতে হবে। এই বাজারি অর্থনীতির সামনে, ভারতবর্ষের সামনে মূল সমস্যা হচ্ছে ভারতবর্ষ যথেষ্ট রপ্তানি করতে পারছে না। এখন আমাদের আমদানি বেশি। আমাদের রপ্তানি বাড়াতে হবে। এটা করতে গেলে আমাদের বিদেশে কম্পিট করতে হবে। প্রোটেকটেড মার্কেটের সুবিধা আমরা আর এনজয় করতে পারব না। বিদেশে যদি কম্পিট করতে হয় তাহলে আমাদের ক্ষেত্রে আমাদের প্রতিযোগিতা করতে হবে। তা যদি করতে হয় তাহলে আমাদের আধুনিক টেকনোলজিকে নিয়ে আসতে হবে। আমাদের শিল্পকে উন্নত ধরনের করতে হবে। যদিও এই কারণ দুটিই কেবল নয়, তাহলেও পরবর্তী পর্যায়ে যেটা হবে, আধুনিকীকরণ কি করে করব, কে টাকা দেবে, এই সমস্যাও আসবে। সেখানে ভারত সরকার এই আধুনিক প্রযুক্তি টাকা দিয়ে না কিনে এনে যদি এটা করে, বিদেশি কোম্পানিগুলো যদি টাকা লগ্নি করে তাহলে ভাল হবে। আমরা চিন্তা করছি বিদেশি প্রযুক্তি আসবে কিনা? পশ্চিমবঙ্গে বিদেশি প্রযুক্তি একটা এসেছে। আমেরিকার সাথে মোট ২৮৬টি কোলাবোরেশন হয়েছে, তারমধ্যে মাত্র একটা পশ্চিমবাংলায়। ৪৩৮টি পৃথিবীর বিভিন্ন দেশের সঙ্গে কোলাবোরেশন হয়েছে। মাল্টিন্যাশনাল ইনভেস্টমেন্ট এদেশে আসছে। তারমধ্যে মাত্র দুটি পশ্চিমবাংলায়। পশ্চিমবাংলা এই আধুনিকীকরণের স্কিয়ারে তৈরি থাকতে চায় এই বিষেয়ে সন্দেহ নেই। এখন প্রশ্ন হচ্ছে যে আধুনিক প্রযুক্তিকে যদি ব্যবহার করতে হয় তাহলে তারফলে শ্রমিক ছাঁটাই উপস্থিত হবে কিনা? যাঁরা ট্রেড ইউনিয়ন করেন, আমরা যারা ট্রেড ইউনিয়ন করি, আমাদের সামনে এটা সিরিয়াস সমস্যা। কিছু প্রাইভেট সেক্টর যেগুলো চলতো না সেগুলো এমনিতেই বন্ধ হয়ে গেছে। শান্তিবাবু, সেগুলো একজিট পলিসির জন্য বন্ধ হয়নি। মেটাল বক্স, এম এম সি, সুলেখা, বেঙ্গল ল্যাম্প এগুলো এখনও বন্ধ। বজবজ জুট মিল পাঁচ বছর বন্ধ আছে। সেখানে একজিট পলিসি নেই। সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকার কিছু করেন নি। এমন কি জয়ললিতা তামিলনাড়ুতে বন্ধ কারখানার শ্রমিকদের ভাতা দেওয়ার কথা ঘোষণা করেছেন। আমাদের রাজ্য সরকার বন্ধ কারখানার শ্রমিকদের জন্য ১০০ টাকা করে মাসিক ভাতা দিতে পারেন। সুতরাং আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে যে, একজিট পলিসি একজিসটেড ইন প্রাইভেট সেক্টর। প্রাইভেট সেক্টরে যতক্ষণ পর্যন্ত লাভ করছেন চলছে যেই ২-৩ বছর ধরে লোকসান করছে তখনই বন্ধ করে দিচ্ছে। সেইকারণে ৭০ দশকের গোড়ার দিকে ভারত সরকার এই একজিট পলিসির থেকে বাঁচবার জন্য জাতীয়করণ শুরু করলেন। সেখানে পশ্চিমবঙ্গ থেকে সবচেয়ে বেশি কারখানা আই আর বি আইতে অ্যাসিস্টেড হয়েছিল পশ্চিমবঙ্গে ইঞ্জিনিয়ারিং শিল্প সবচেয়ে বেশি টেক ওভার

হয়েছিল কেন্দ্রীয় সরকারের হাতে এবং এটা শ্রীমতী ইন্দিরা গান্ধীর উদ্যোগেই সম্ভব হয়েছিল। আজকে যে আধুনিকীকরণ করছি সেই আধুনিকীকরণ ব্যবস্থা কি? এই বিদায় নীতি বলতে যদি শ্রমিক ছাঁটাই বলে আমরা নিশ্চয় তার বিরোধী। কেন্দ্রীয় সরকার একবারও বলেনি যে শ্রমিক ছাঁটাই করতে হবে। কিন্তু সেখানে কি বলছেন—একজিট পলিসি সম্পর্কে পজিটিভ দৃষ্টিভঙ্গিটা নিয়ে আলোচনা করে কোথায় আমাদের দাঁড়ানোর দরকার সেটা দেখতে হবে। সেখানে যে শ্রমিক কাজ করছে না বা সেখানে আধুনিকীকরণ করতে গেলে শ্রমিকদের বি-ট্রেনিং এবং রি-ডিপ্লয়মেন্ট করতে হবে অর্থাৎ তাদের প্রশিক্ষণ দিতে হবে এবং নতুনভাবে কাজ লাগাতে হবে। সুতরাং আমরা আধুনিকীকরণের পক্ষে কিন্তু ছাঁটাইয়ের বিপক্ষে। আমরা রি-ট্রেনিং এবং ডিপ্লয়মেন্ট করতে চাই কিন্তু এখনও পর্যন্ত ভারত সরকার এই একজিট পলিসি কোনও জায়গায় ঘোষণা করেন নি। এই একজিট পলিসির কথা বামপন্থীদের মুখেই শোনা যাচ্ছে। এই কারণে ন্যাশনাল রিনিউয়াল ফান্ড করা হয়েছে, ফর ফাস্ট টাইম। এই যে রি ট্রেনিং এর রি ডিপ্লয়মেন্ট করবেন, আধুনিকীকরণ করবেন তারজন্য টাকা কোথা থেকে আসবে—তারজন্য একটা ফান্ড তৈরি করা হয়েছে, ন্যাশনাল রিনুয়াল ফান্ড এর থেকে টাকা নিতে পারবেন। সেটা করা হয়েছে পাবলিক সেক্টর আন্ডারটেকিংয়ের ক্ষেত্রে, যেমন একজন লোক ৫০ বছরের বেশি বয়স হয়ে গেছে এবং তিনি ভি আর স্কীমে চলে যেতে চান, তাহলে তার সেফটি নেট কি থাকল এবং সিকিউরিটি নেট কি থাকল সেটা দেখতে হবে যদি কারুর ৫০ বছরের বেশি বয়স হয়ে যায় এবং নতুন স্কেলে সে যদি উদ্যোগী না হয় চলে যেতে চান তাহলে তার মাইনেটা প্রোটেক্ট করতে হবে কি করে? সেক্ষেত্রে ৫০ বছর থেকে ৫৮ বছর বয়স পর্যন্ত কাজ করলে তিনি যে বেতন পেতেন অর্থাৎ অ্যাট দি প্রেজেন্ট রেটে তার ৮ বছরের মাইনেটাকে প্রোটেক্ট করতে হবে। এটাই হচ্ছে তার সিকিউরিটি এবং এই সিকিউরিটি তিনি পেতে পারেন। এই যে প্রাইভেট সেক্টরগুলি এক তরফা বন্ধ হয়ে যেত সেটা বন্ধ করার জন্য, শ্রমিকদের সিকিউরিটি দেবার জন্যই এর চিন্তা করা হয়েছে এবং সেটাই আমরা বারে বারে বলার চেষ্টা করেছি। কিন্তু বামপন্থীরা এই একজিট নীতিকে নিয়ে অপপ্রচার করেছেন যদিও নাথিং হ্যাজ বিন ফাইনালাইজড অ্যাবাউট দি একজিট পলিসি, ইনফ্যাক্ট একজিট পলিসিটা কি এবং বি আই এফ আরের ফাংশনটা কি সেটা নিয়ে আজকের সমস্ত সংবাদ পত্রে খবর বেরিয়েছে এবং তাতে এক্সপার্ট কমিটির রিপোর্টও সমস্ত কাগজে বেরিয়েছে। তারা অবশ্য এই একজিট পলিসিকে দ্রুত ইমপ্লিমেন্ট করতে বলেছেন এবং তারজন্য ৫টি আলাদা স্পেশাল বেঞ্চ করার প্রোপোজাল দিয়েছেন। যদিও সবটাই আলোচনা সাপেক্ষ এবং এটা খুবই নেগেটিভ মাইনডে জিনিসটা দেখলে হবে না।

[1-35 — 1-45 p.m.]

আজকে চিন বছরে ৩০ মিলিয়ন ডলার ফরেন ইনভেস্টমেন্ট করছে। চিনে আজকে এত ফরেন ইনভেস্টমেন্ট হচ্ছে কেন জানেন—সেখানে একটা কন্ডিশন আছে যে টোটাল রিপ্যাট্রিয়েশন করতে হচ্ছে। অর্থাৎ টোটাল লোকে যতটা লাভ করবে তার পুরোটাই বিদেশে পাঠিয়ে দিতে পারেন। সেখানে এন্ট্রি পলিসি যেমন ওপেন তেমনি একজিট পলিসিও সেইরকম ওপেন। সুতরাং তোমার লাভ করলেও চলবে আর না করলেও তুমি চলে আসতে পার, এরজন্য কোনও অসুবিধা নেই। সেখানে ন্যূনতম টাকা নিয়েই চালাতে পার। এই ওপেন ডোর

[ 16th July, 1993 ]

থাকার জন্যই এন্ট্রি পলিসি এবং একজিট পলিসি চিনে থাকার জন্যই আজকে ফরেন ইনভেস্টমেন্ট তারা অ্যাট্রাক করতে পেরেছে। আজকের সকালেই হাউসে আমি বলেছি যে ফোর ব্রাদ্রার্স ফেরো অ্যালোয়েজ ফ্যাক্টারি যেটা এন আর আই ইনভেস্টমেন্টে করা হয়েছিল সেটা চলতে না পারায় তারা চলে গেলেন। তার ফলে নতুন ইনভেস্টমেন্টের কোনও উৎসাহ এই রাজ্যে তৈরি হল না। আমি আজকে সিরিয়াসলি বলছি যে শুধু পলিটিক্যাল স্টেটমেন্ট না করে শান্তিবাবুরা বা এই রাজ্য সরকার যদি সিরিয়াসলি চিন্তা করেন প্রবলেম অফ মডার্নাইজেশন নিয়ে তাহলে সেটার কিভাবে সমাধান করা যায় এবং প্রবলেম অফ লস মেকিং পাবলিক আন্ডার টেকিং এর কি ভাবে সমাধান করা যায় এটা নিয়ে যদি শান্তিবাবুরা সিরিয়াস আলোচনা করতেন তাহলে ভাল হত। চিফ মিনিস্টার রিভাইভাল অফ সিক পাবলিক সেক্টর ইউনিট এর ব্যাপারে থ্রী পয়েন্ট ফর্মুলার কথা বলেছেন সি এম এর অর্থনৈতিক দায়-দায়িত্ব নেই। সেন্ট্রাল গভর্নমেন্টের আন্ডারটেকিংগুলির সম্বন্ধেও বলেছেন। ক্যাপিটাল ইনভেস্টমেন্ট কর, বাজেটারি কর, সোর্স সুইটাবিল মার্কেটিং অ্যাসিস্ট্যান্স মডার্নাইজেশন উইথ সুইটাবিল রিহ্যাবিলিটেশন প্যাকেজ কর, এটা ওরা বলছেন সিটু কোনও রকম একজিসটিং বার্ডেনের কথা বলছে না। কিন্তু সি এম এর চিঠিতে modernisation with suitable rehabilitaion package for the work force severed by such modernisation. এখানে সি এম এর বক্তব্য শান্তিবাবুর বক্তব্য ও সিটুর বক্তব্যে একটা ভাস্ট ডিগ্রি অফ ডিফারেন্স আছে। চিফ মিনিস্টার সব জায়গায় বলছেন আমরা মডার্নাইজেশনের বিপক্ষে নই, একটু ভাল যে রিহ্যাবিলিটেশন প্যাকেজ যদি করা যায় তাহলে কিছু ওয়ার্কার সারপ্লাস হয়ে গেলেও আমরা তাদের জন্য অন্য কিছু করতে পারি। কিন্তু শান্তিবাবু সেটার ব্যাপারে ডাইরেক্টলি বলছেন না। কিন্তু এগ্রিমেন্ট ওয়েজেস এর কি অবস্থা? আমি আগেও বলেছি এই রাজ্যে ওয়েজেস ডিপ্রেসড হয়ে আছে। আমরা বিভিন্ন রকম এগ্রিমেন্ট করেও ওয়েজেস ডিপ্রেসন দূর করতে পারিনি। উদাহরণ দিয়ে বলি চটকলে আমরা সবাই একসঙ্গে চুক্তি করেছি, কিন্তু চটকলে ৭-৮টি মিল রেগুলার ওয়েজেস কম দিচ্ছিল। এই ব্যাপারে আমি আপনার দেওয়া বই থেকে বলছি। এটা তিন মাস আগের, তখন আপনি স্বীকার করেছেন সিক্স জুট মিল এগ্রি কিন্তু অম্বিকা জুট মিল, হনুমান জুট মিল, কানোরিয়া জুট মিল, ভারত জুট মিল, বালি জুট মিল, মেঘনা জুট মিল ইন্ডাস্ট্রি ওয়াইজ ওয়েজেস অ্যান্ড ডিয়ারনেস অ্যালাউন্স কম দিচ্ছে। এর মধ্যে কানোরিয়া বাইপার্ট্রাইট এগ্রিমেন্ট হাইকোর্টে গেছে, এরা কম দিচ্ছে, অম্বিকা জুট মিল কম দিচ্ছে। শান্তিবাবু ভারত জুট মিল যে মাইনেটা দিচ্ছে, আপনি স্টেট গভর্নমেন্ট একটা জুট মিল চালাচ্ছেন, আপনার যা মাইনে ইন্ডাস্ট্রিওয়াইজ এগ্রিমেন্ট করেছেন তারও কম দিয়ে আপনি চালাচ্ছেন। আজকে হোয়াট ইজ দি কন্ডিশন অফ দি জুট ইন্ডাস্ট্রি। যে কথা আমি আগে বলছিলাম কয়েক সপ্তাহের মধ্যে এই যে জুটমিলগুলি বন্ধ হয়ে গেল, খুলবেন খুলবেন বলছেন, কিন্তু খোলেননি। শ্রীরামপুরের ইন্ডিয়া জুট মিল বন্ধ, বালিতে ভিক্টোরিয়া জুট মিল ১ বছর বন্ধ, ফোর্ট উইলিয়াম খুলল, কিছু শ্রমিক ছাঁটাই করে খুলল, এই রকম ভাবে আজকে যে ৬টি জুট মিল গঙ্গার ধারে মেঘনা থেকে শুরু করে ভারত জুট মিল এই যে বন্ধ হয়ে গেছে, এগুলি খোলার ক্ষেত্রে কোনও ব্যবস্থা নিতে পারেননি। এর পরেও আপনি বলছেন মালিক নির্ভর নয়, পুঁজিপতি নির্ভর নয়। আজকে সারা ভারতবর্ষে যেখানে নিউট্রালাইজেশন রেট পার পয়েন্ট অফ রাইজিং কস্ট অফ লিভিং ইনডেক্স হচ্ছে ২ টাকা,

সেখানে গতবারে আপনি ১.৩০ থেকে বাড়িয়ে ১.৬৫ করেছেন, এবারে ১.৬৫ থেকে বাড়িয়ে ১.৭৫ করেছেন। যেখানে সারা ভারতবর্ষ ২ টাকা করেছে। আপনি ইঞ্জিনিয়ারিং এবং জুটেও একই অবস্থা করলেন ১.৭৫, সেখানেও শ্রমিকদের আপনি প্রটেক্ট করতে পারলেন না। আমি সেইজন্য বলছি, এই রাজ্যে কি সত্যিই মালিকদের কোনও ভয় আছে? মালিকদের যে ভয় নেই তার সবচেয়ে বড় উদাহরণ প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা পড়ে না।

আপনার রাজ্যে যা প্রভিডেন্ট ফান্ড ডিফল্ট, এর কোনও তুলনা ভারতবর্ষে হতে পারে। আপনার রাজ্যে আপনি বলছেন টোটাল প্রভিডেন্ট ফান্ড ডিফল্ট হচ্ছে ১৪১ কোটি টাকা। তার মধ্যে একজেমটেড ক্যাটাগোরি হচ্ছে যাদের নিজেদের প্রভিডেন্ট ফান্ড আছে তারা পি এফ এর টাকা জমা দেয় না—১২৩ কোটি টাকা। আনএকজেমটেড ক্যাটিগরি যারা আর পি এফ এর কাজে জমা দেয় ১৮ কোটি টাকা। আপনার প্রভিডেন্ট ফান্ড টাকা জমা দিচ্ছে না এমন ইউনিটের সংখ্যা হচ্ছে ১২০০র বেশি। যে সংখ্যাটা আমি বললাম সেটা শুধু চটকলে। শান্তিবাবু আপনি জানেন, আপনি এই ব্যাপারে নিয়ে অনেক আলোচনাও করেছেন। প্রভিডেন্ট ফান্ডের এই টাকার পরিমাণ ছিল ৮৯ কোটি টাকা, আপনি সেটা অনেক চেষ্টা করিয়ে কমিয়ে এনেছেন ৮০ কোটি টাকাতে। আপনি বলছেন হাইকোর্ট থেকে তারা ছাড়া পেয়ে যাচ্ছে, মালিকদের কোনও আইনের ভয় নেই, এই রাজ্যে শ্রমিক আন্দোলনের কোনও ভয় তাদের নেই। কিছুদিন আগে কাগজে একটা গল্প বেরিয়েছিল, বরানগরের একটা কারখানার মালিককে অ্যারেস্ট করা হয়েছিল। সেখানে শ্রমিকদের একটা অংশ এসে চাপ দিচ্ছে যাতে ম্যানেজমেন্টকে ছেড়ে দেওয়া হয়। তাহলে বুঝুন এই রাজ্যে ট্রেড ইউনিয়ন আন্দোলন কোথায় গিয়ে দাঁড়িয়েছে? প্রভিডেন্ট ফান্ডের ৮০ কোটি টাকা বাকি রেখে চটকল মালিকরা নির্ভয়ে ঘুরে বেড়াচ্ছেন। আরেস্ট হবার ভয়ে তারা নাম চেঞ্জ করে দিচ্ছেন। যদিও এটা সেন্ট্রাল অ্যাক্ট, কিন্তু এই রাজ্যে পুলিশ তো আপনার, এই রাজ্যে আপনারা দাবি করেন বামফ্রন্ট সরকার শ্রমিক দরদি সরকার। নিশ্চয় এর জবাব আপনি আপনার জবাবি ভাষণের সময় দেবেন। হোয়াট ইজ দি পজিশন অফ ই এস আই? ই এস আই নিয়ে আমি এখন ডিটেইলসে যাচ্ছি না। কিন্তু ই এস আই-এর টোটাল কত টাকা বাকি আছে? গভর্নমেন্টের ই এস আই-এর বাকি আছে ৬ কোটি ১২ লক্ষ টাকা, আর প্রাইভেট সেক্টরে বাকি আছে ৪২ কোটি ১১ লক্ষ টাকা। শুধু প্রাইভেট সংস্থায় নয়, গভর্নমেন্টেরও ই এস আইয়ের টাকা বাকি আছে। আপনার স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, যেটা রাজ্য সরকারের একটি সংস্থা এর কত টাকা প্রভিডেন্ট ফান্ড বাকি আছে? আজকে আপনার কাছে আমার প্রশ্ন ছিল, আপনি জবাব দিয়েছেন, আপনি জানেন, শুধু চটকল মালিকেরাই টাকা বাকি রাখছে না, প্রাইভেট সেক্টরগুলিই টাকা বাকি রাখছে না, এই রাজ্যের সরকারি সংস্থাগুলো প্রভিডেন্ট ফান্ডের টাকা দিচ্ছে না। যেটা টোটাল সিকিউরিটি, তার নূন্যতম দায়িত্ব এই রাজ্য সরকার পালন করছে না। তাহলে কি এই রাজ্যের মালিক শ্রেণীরা নির্ভয়ে ঘুরে বেড়াবে না? শিল্পে শান্তি দেখাবার নাম করে আজকে ট্রেড ইউনিয়ন আন্দোলনকে দুর্বল করে দেওয়া হচ্ছে। এইভাবে চললে কি আমাদের উন্নতি হবে?

**(ভয়েস ঃ ১লা জুলাই কমিটি করে কি হল?)**

এখানে নতুনভাবে ট্রেড ইউনিয়ন আন্দোলন করার জন্য ১লা জুলাই কমিটি করা হয়েছে এবং তারই একটা বর্ডার ফোরাম বাড়াতে হবে। ১লা জুলাই কমিটির এটা বিরাট একটা কাজ এবং আমরা সেই কাজ করার চেষ্টা করব। স্যার, আমি শান্তিবাবুকে আরও কয়েকটি প্রশ্ন করব। কেন্দ্রীয় সরকার কিসের কিসের দাম বাড়িয়েছেন এবং তার জন্য শ্রমিকদের কি কি অসুবিধা হয়েছে তার কথা উনি বলেছেন। আপনারা এই রাজ্যে পরিবহনের ভাড়া বাড়াননি? আপনার এই রাজ্যে দুধের দাম বাড়েনি? আপনারা এই রাজ্যে সরকারি হাসপাতালে চিকিৎসার ব্যয় বাড়াননি? সেন্ট্রাল গভর্নমেন্ট অ্যাডমিনিস্ট্রেটেড প্রাইস বাড়িয়েছেন, সেই জিনিসগুলো আপনি দেখিয়েছেন। কিন্তু আজকে আমরা এই রাজ্যে কি দেখছি। আজকে আমরা দেখছি যে এই রাজ্যে ৫৪ হাজার ৭০০ বন্ধ এবং রুগ্ন কলকারখানা আছে এবং যে কলকারখানাগুলো বন্ধ আছে তার মধ্যে দুটো হচ্ছে রাজ্য সরকারের সংস্থা। খড়গপুরে একটা জয়েন্ট সেক্টরে কোম্পানি ছিল ওয়েস্ট বেঙ্গল স্কুটার কোম্পানি, আপনি সেটা বন্ধ করে দিয়েছেন, সিমেন্ট কর্পোরেশন অফ বেঙ্গল, আপনি সেটাও বন্ধ করে দিয়েছেন। আপনি কি এগুলো ভুলে গেছেন ? আমি শান্তিবাবুকে আরও জিজ্ঞাসা করতে চাই, আজকে এখনও পর্যন্ত যে চটকলগুলো কম মাইনে দেয়, তাদের ব্যাপারে কি আপনার কিছু চূড়ান্ত হয়েছে, আজকে এই ব্যাপারে আপনি স্পষ্ট করে কিছু বলবেন।

[1-45 — 1-55 p.m.]

আমি আরও আপনাকে বলছি, আপনি নিজে স্বীকার করেছেন, এখানে ক্লোজার বেড়েছে। ১৯৯১ সালে যেখানে ক্লোজারের জন্য ১৯৮ জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছিল ৯২ সালে সেই সংখ্যাটা হচ্ছে ১০টি ক্লোজারে ৩৯০ জন শ্রমিক। আপনি আমাদের বলবেন, এরা এগজেমটেড ক্যাটাগরির কিনা? না হলে আপনার অনুমতি নিয়ে এই ১০টি জায়গাতে ক্লোজার তারা করেছিল কিনা সেটাও জানাবেন। তারপর এমপ্লয়ীজ প্রভিডেন্ট ফান্ড অর্গানাইজেশন যে রিপোর্ট দিচ্ছে তাতে তারা বলছেন যে পি এফের টাকা তুলে নিয়েছে ছাঁটাই হয়ে যাওয়া ১০ হাজার শ্রমিক এবং চাকরি ছেড়ে দেওয়া ২০ হাজার শ্রমিক। তাদের রিপোর্টের সঙ্গে আপনার রিপোর্টটা কিন্তু মিলছে না। তার মানে ১০ হাজার শ্রমিক ১৯৯১-৯২ সালে চাকরি থেকে ছাঁটাই হয়ে গিয়েছিল সেটা আপনি স্বীকার করেন নি। অ্যাকচুয়াল রিট্রেঞ্চমেন্টের সংখ্যা কত, কত লোক জব লুজ করেছে বা কত লোক কোনওদিন আর কারখানা খুলবে না বলে পুরো টাকা তুলে নিয়েছে তা কি কোনও হিসাব আপনার কাছে আছে? সেখানে প্রভিডেন্ট ফান্ডের টাকা কে কত তুলছেন সে সম্পর্কে আপনার হিসাবের সঙ্গে ওদের হিসাব মিলছে না। তারপর আপনি একটি আইনের কথা বলেছেন—মিনিমাম ওয়েজেস অ্যাক্ট। সেখানে আপনি কিছু ইন্সপেক্টার নিয়োগ করেছেন। সেখানে যে মামলা হয়েছে সেই মামলার ব্যাপারটা কি রকম রিডিকুলাস দেখুন। আপনি বলেছেন, কৃষি ক্ষেত্রে ১৮ হাজার ৭৮২টি কেসের তদন্ত হয়েছে আপনার হোল ডাইরেক্টরেটে, এগ্রিকালচারাল লেবারারদের মিনিমাম ওয়েজেসের জন্য এবং তারমধ্যে মাত্র ১৬১টি কেসে আপনি জরিমানা আদায় করেছেন ১১ হাজার ৮০৬ টাকা। একটা পুরো বছরের জন্য এগ্রিকালচারাল লেবারারদের মিনিমাম ওয়েজেসের জন্য ইনস্পেক্টাররা খোঁজ করে ১১ হাজার ৮০৬ টাকা মাত্র আদায় করেছেন মিনিমাম ওয়েজেস অ্যাক্ট ভায়োলেশনের জন্য। আর টোটাল অন্যান্য ৬১৪টি কেসে আদায় হয়েছে জরিমানা ১

লক্ষ ৭৭ হাজার ৯৮৬ টাকা। তার মানে আপনার আদায় মিনিমাম এবং এই যে আপনি প্রসিকিউশন করেছেন, পানিশমেন্ট দিয়েছেন ইট ইজ ক্রিয়েটিং নো ইম্প্যাক্ট। অথচ মিনিমাম ওয়েজেস-এর ব্যাপারে নোটিফিকেশনের ক্ষেত্রে বিভিন্ন রাজ্যের অবস্থাটা কি দেখুন। আপনারা পরশুদিন অসংগঠিত শিল্পের শ্রমিকদের ধর্মঘট ডেকেছিলেন। এ রাজ্যে তাদের অবস্থা অন্যান্য রাজ্য থেকে খারাপ। কোনও রাজ্য কটা ইন্ডাস্ট্রিকে মিনিমাম ওয়েজেস অ্যাক্টে নোটিফাই করেছেন তার একটা হিসাব আমি দিচ্ছি। আসামের নং হচ্ছে ৯৮, মহারাষ্ট্রের ৮০, তামিলনাড়ুতে ৭১, উত্তরপ্রদেশে ৬৬, বিহারে ৬৩ এবং পশ্চিমবাংলায় সেই সংখ্যাটা হচ্ছে মাত্র ৫৬ ইন্ডাস্ট্রিস compared to most other state. এখানে মজার ব্যাপার হচ্ছে, তাদের জাল যারা তৈরি করে, যারা স্মল বাল্ব ম্যানুফ্যাকচারার তারা আপনার এখানে মিনিমাম ওয়েজেস অ্যাক্টে কভারড নয়। এখানে যে ৫৬টা শিল্পকে আপনি নোটিফাই করেছেন আন্ডার মিনিমাম ওয়েজেস অ্যাক্টে তাতে এখনও পর্যন্ত ৩৮ টাতে মজুরি ঠিক করেছেন, ১৮ টাকা তে করেন নি। আবার যে ৩৮টাতে করেছেন তারমধ্যে ১৯টাতে হাইকোর্টের স্ট্রে অর্ডার হয়ে গিয়েছে। আপনি বলেছেন, অসংগঠিত শিল্পের শ্রমিকদের জন্য সিটু আন্দোলন করছে। কিন্তু আন্দোলনের নামে সেদিন আমরা বিভিন্ন বাজারে দেখেছি যে মজুরদের হামলা হয়েছে, কিছু কিছু অটোর ড্রাইভারদের উপর হামলা হয়েছে, জোর করে অফিসে ঢুকে কিছু লোককে বার করে দেওয়া হয়েছে।

(গোলমাল)

চাঁদনির বাজারের ব্যবসাদাররা কমপ্লেন করেছে, গড়িয়াহাট মার্কেটে, পোস্তায় ক্লাস হয়েছে। এই তো হচ্ছে আপনাদের অসংগঠিত শ্রমিকদের নিয়ে আন্দোলনের অবস্থা। এক জায়গা থেকে লোক নিয়ে গিয়ে হামলা করলেই সেটা ট্রেড ইউনিয়ন আন্দোলন হয় না, মানুষকে সংগঠিত করে সেই আন্দোলন করতে হয়। আপনারা সেসব জানেন না তাই অংসগঠিত শ্রমিকদের আন্দোলনের ক্ষেত্রে এত বেশি হামলা হয়েছে। এটা খুবই দুঃখের বিষয়। মিনিমাম ওয়েজেসের ব্যাপারে যা নোটিফাই হয়েছে সেটা কমপেয়ার্ড টু মোস্ট আদার স্টেটস এখানে সবচেয়ে কম। আপনি একটা হিসাব দিয়ে বলেছেন যে কৃষিক্ষেত্রে পুরুষদের ন্যূনতম মজুরি ২৩ টাকা ৬৩ পয়সা হয়েছে। কিন্তু আপনি নতুন যে রিভাইজড রেটের কথা বলেছেন তাতে কস্ট অব লিভিং ইনডেক্সের সঙ্গে মিনিমাম ওয়েজেসের আপনি যে অ্যাক্ট করেছেন, সেই মজুরি ৩১ টাকা ১১পয়সা হওয়া উচিত ছিল, সেটা কেন করতে পারেননি, কেন মিনিমাম ওয়েজেস ফর এগ্রিকালাচারাল লেবারর তারা পাচ্ছে না? আপনি জানেন কৃষিক্ষেত্রে ৩৩৫টা ইনস্পেক্টারের পদ রয়েছে ব্লক পর্যায়ে, তার ট্যানারি হোসিয়ারি, প্রেস ইত্যাদি যে সমস্ত আছে, সেখানে অধিকাংশ ক্ষেত্রে শ্রমিকরা মিনিমাম ওয়েজেস পাচ্ছে না। এটা আপনার কাছে খবর আছে কি? চটকল সম্পর্কে বলি, চটকলের শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ড, ই এস আই-এর কথা বললাম ৮০ কোটি টাকা দেওয়া হয়নি, এমপ্লয়িদের গ্রাচুয়িটি বাকি রয়েছে ১০০ কোটি টাকা, সেটা আদায় করার জন্য কি ব্যবস্থা করেছেন, বলবেন। পশ্চিমবাংলায় যে অবস্থা শিল্পে রয়েছে সেটা নিয়ে আরও অনেক আলোচনা করতে পারি। আপনি অনেক ন্যাশনালাইজেশন এবং মডার্নাইজেশনের কথা বলেন। পশ্চিমবাংলায় এন টি সি-র ১৪টা মিল আছে, ন্যাশনালাইজ করে ১২টা করেছে এবং এই ব্যাপারে সরকারি এগ্রিমেন্ট হয়েছে। আপনি বলুন, তাহলে এই

মিলের ন্যাশনালাইজেশন প্রপোজালে আপনাদের সমর্থন আছে, হোয়াট ইজ ইয়োর একজাক্ট অ্যাটিচ্যুড টু ওয়ার্ডস ন্যাশনালাইজেশন, ইউ আর নাইদার হিয়ার নর দেয়ার, অ্যাজ ইট ইজ। পশ্চিমবাংলার ইন্ডাস্ট্রি হচ্ছে সান সেট ইন্ডাস্ট্রি মাঝে মাঝে স্পেকুলেটিভ রাইজ হয়, তারপর আবার পড়ে যায়। জুট ইন্ডাস্ট্রি রাশিয়ার জন্য, সোভিয়েট ইউনিয়নের জন্য মার খাচ্ছে, এটা মানি, কিন্তু জেনারেল কারেন্সি এলাকায় এক্সপোর্ট বেড়েছে। জুট ইন্ডাস্ট্রির মান বেড়েছে ইন্টারনাল কনজাম্পশনের জন্য, তাতে যা দাম বেড়েছে স্ট্যাচুটারি ইয়ুজ অব জুটের যে ইন্টারনাল মার্কেট এটাকে সাটিসফাই করতে পারত, যেটার একটা রিসেশন হয়েছে। এটা ডেলিবারেটলি আই জে এম এর জন্য হয়েছে। তারা চটকল শিল্পগুলোকে ইচ্ছা করে আবার বন্ধ করে দিচ্ছে। এর বিরুদ্ধে শক্ত ভাবে ব্যবস্থা নেবেন, তা এখনও পর্যন্ত বলতে পারেন নি। আমি তাই আমার বক্তব্য এই সম্পর্কে আর দীর্ঘ করতে চাই না। আমি শুধু স্মরণ করিয়ে দিতে চাই, পশ্চিমবাংলায় গত কয়েক বছরে ৭৫ জন বন্ধ কারখানার শ্রমিক তারা আত্মহত্যা করেছে। ৩২টা কারখানার ১৫৬০ জন শ্রমিক অনাহারে মারা গেছে। বালি জুট মিলের রবীন চ্যাটার্জি, সে আত্মহত্যা করেছে ৩রা এপ্রিল ৯২ সালে। আপনি বলছেন ই এস আই হসপিটাল করেছেন, ই এস আই হসপিটালে একটা মর্গ আছে? শ্রমিক কেউ যদি মারা যায় তাহলে তাকে রাখার মতো কোনও ব্যবস্থা আছে? আপনি দুটো বড় ই এস আই হসপিটাল করেছেন, একটা হচ্ছে মানিকতলায়, আর একটা হচ্ছে কামারহাটিতে। সেখানে মর্গ ফাংশন করছে না। আজকে ই এস আই হাসপাতালের খাদ্য তালিকা দেখেছেন, সরকারি হাসপাতালের যে ডায়েট, তার চেয়েও ই এস আই এর ডায়েট খারাপ। ই এস আই থেকে ব্যাপক জাল প্রেসক্রিপশন ধরা পড়ছে। তার জন্য কি এফেকটিভ স্টেপস নিতে পেরেছেন? আমি তাই বক্তব্য আস্তে আস্তে গুটিয়ে নিয়ে আসছি। শেষে একটা কথা বলতে চাই, আজকে আমি আপনাকে বলছি আর একটা বিষয়, এমপ্লয়িজ স্টেট ইনসিয়োরেন্স বেনিফিট, তা দিতে পেরেছেন শ্রমিকদের? আপনি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের যে ফিগারগুলো দেন, সেইগুলো আমাদের পক্ষে খুবই ইয়ুজফুল ফিগার। সেখানে আপনি দেখিয়েছেন যে ৩১/১২/৯২ তারিখ পর্যন্ত রেজিস্টার্ড আনএমপ্লয়েডের সংখ্যা ৫০ লক্ষ ৫৩ হাজার ৭৮৯ টাকা।

[1-55 — 2-05 p.m.]

এই টোটাল সংখ্যাটাকে যদি আপনি শিক্ষার মান অনুযায়ী ভাগ করেন তাহলেও দেখবেন খুবই প্যাথেটিক ব্যাপার। এস এফ পাশ অ্যান্ড ইকুভ্যালেন্ট ১৫ লক্ষ ৪১ হাজার। হায়ার সেকেন্ডারি পাশ ৬ লক্ষ। গ্রাজুয়েট ৬ লক্ষ ৩৯ হাজার। ডিপ্লোমা ইঞ্জিনিয়ার ৩৮ হাজার। ইঞ্জিনিয়ারিং গ্র্যাজুয়েট ৩ হাজার। এমন কি মেডিকেল গ্র্যাজুয়েটও ৯০০ নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে লিখিয়ে বেকার বসে আছে। এই হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে-এর ফিগার। এটা তো গেল শিক্ষিত বেকারদের হিসাব। এরপরে ইল্‌লিটারেট বা আপ টু ম্যাট্রিক পর্যন্ত যারা পড়েছে, তাদের সংখ্যা ২২ লক্ষ। মোট ৫০ লক্ষ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে বসে আছে। এখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে প্লেসমেন্ট কি রকম হচ্ছে? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিজেই স্বীকার করেছেন যেখানে ৫০ লক্ষ বেকার সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে প্লেসমেন্ট ১৯৯০ সালে হয়েছে ৯,৪৯৪। তারপর ১৯৯১ সালে হয়েছে ৮,৮৫১। এবং ১৯৯২ সালে হয়েছে ৭৩৫১। ৫০ লক্ষ বেকারকে চাকরি দিচ্ছে বছরে ১০

হাজার করে চাকরি দেওয়া হলে ৫০০ বছর লাগে। আর আপনি ৭,৩০০ করে বেকারকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে যদি বছরে চাকরি দেন তাহলে ৫০০ বছরেও হবে না, ৭০০ বছর লাগবে। তাহলে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি ৭০০ বছরের প্ল্যান করছেন? আপনি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ দিয়ে চাকরি দেবেন, হোয়াট ইজ ইয়োর পার্সপেকটিভ? হ্যাভ ইউ স্ট্যাডিড্? আজকে এ ব্যাপারটা সিরিয়াসলি ভেবে দেখা দরকার। কেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে অ্যাপয়েন্টমেন্ট কমে যাচ্ছে? এর মানে কি প্রাইভেট সেক্টর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর কাছে নাম চাইছেন না? এর মানে কি সরকারি সংস্থাগুলোও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর কাছে যাচ্ছে না? আমার কাছে রিপোর্ট আছে, সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, স্টেট গভর্নমেন্টের সংস্থা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর বাইরেই লোক নিচ্ছে। সরকারি সংস্থাই যখন এই ভাবে লোক নিচ্ছে তখন প্রাইভেট সেক্টর যে যাচ্ছে না তা তো পরিষ্কারই বোঝা যাচ্ছে। এমনিতেই এ রাজ্যের শিল্পায়ণের অবস্থা এমনই যে, এখানে প্রতি দিনই কল-কারখানা বন্ধ হচ্ছে। বন্ধ কারখানার দেড় লক্ষ শ্রমিকরা বেকার হয়ে রয়েছে। এই অবস্থায় এখানে বছরে মাত্র ৭,৩০০ করে মানুষ চাকুরি পাচ্ছে! আপনারা একটু ভেবে দেখুন গত ১৬ বছরে এ রাজ্যটাকে কোথায় এনে দাঁড় করিয়েছেন। আপনারা শুধু কেন্দ্রীয় সরকারের কথা, আর বিপ্লবের কথা বলে যাবেন? এটা চলতে পারে না। আপনাদের ন্যূনতম দায় আছে, দায়িত্ব আছে। আমি আপনাকে আগেই বলেছি এ রাজ্যে টোটাল অর্গানাইজড এমপ্লয়মেন্ট হচ্ছে ৯ লক্ষ এবং তার সঙ্গে সরকারি এমপ্লয়মেন্ট মেলালে হচ্ছে ২৫ লক্ষ। যেখানে অর্গানাইজড সেক্টরে ২৫ লক্ষ মানুষ কাজ করছে, সেখানে ৫০ লক্ষ মানুষ বেকার! এই অবস্থায় আপনি ঐ ২৫ লক্ষ মানুষকেই বা প্রোটেক্ট করবেন কি করে? তাদের ওয়েজেস ক্রমশ ডিপ্রেসড হয়ে যাচ্ছে। আপনি জেনারেল মার্কেটের কথা ভাবছেন না। শুধু গ্রামে পঞ্চায়েতের টাকা মারলেই হবে? আর কিছু করতে হবে না? এ রাজ্য কি করে বাঁচে সেটা সিরিয়াসলি ভাবার দরকার আছে। সেসরু'র থ্রু দিয়ে গভর্নমেন্ট বিভিন্ন এমপ্লয়মেন্ট প্রোগ্রাম নিয়েছে। তার টার্গেট হচ্ছে বছরে ৩০,০০ এবং রিভাইসড টার্গেট অফ ৩৩,০০০ হ্যাজ বিন ফিক্সড। এই সব মিলিয়ে যদি বছরে ৪০,০০০ মানুষকে চাকরি দেবার ব্যবস্থাও করেন, তাহলে ৫০ লক্ষ বেকারকে চাকরি দিতে কত বছর লাগবে? যদিও 'সেসরু'র হচ্ছে 'সেল্ফ-এমপ্লয়মেন্ট স্কীম ফর রুর‍্যাল আন-এমপ্লয়েড'। এর পরে আরবান আন-এমপ্লয়েড আছে। কিন্তু 'সেসরু'র নিয়মটা কি? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর কার্ড জমা দিয়ে 'সেসরু'র লোন পাওয়া যায় এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর কার্ড জমা দিলেই লাইফ রেজিস্টার থেকে নাম কেটে দেওয়া হয়।

আপনার এই প্রসেসে কি চাকরি দেওয়া যাচ্ছে? হ্যাভ ইউ মেড অ্যান অ্যাসেসমেন্ট, আপনার যেটা মেন প্রবলেম সেটা হল যে এই রাজ্য সরকারের কোনও স্টাডি নেই। সেসশ্রু থেকে লোন নিলেন, কতজন অ্যাকচুয়ালি লোন পেয়ে ইন্ডাস্ট্রি করে সেল্ফ সাফিসিয়েন্ট হয়েছে? এর জন্য কিছু ট্রেনিং রয়েছে, এটা এখন পর্যন্ত বিচার করে দেখেছেন? আমার যেটা মনে হয় আপনি সিরিয়াসলি একটা রিভিউ কমিটি বসান। অ্যাজ অন সেসশ্রু এতে কতটা এমপ্লয়মেন্ট পেয়েছে এবং কত এমপ্লয়মেন্ট জেনারেশন এবং পার্মানেন্ট সলুশন অফ আনএমপ্লয়মেন্ট প্রবলেম হয়েছে সেটা দেখার জন্য একটা রিভিউ কমিটি বসানো দরকার। এই সূত্রে আমি বলে রাখি আপনি একটা টেকনিক্যাল ট্রেনিং দপ্তর আলাদা করে নিয়েছেন, তরুন

মন্ত্রী বংশগোপাল বাবু তার দায়িত্ব পেয়েছেন। আই টি আই একটা ছিল, আই টি আই পড়ার দিকে অসম্ভব ঝোঁক রয়েছে, উনি স্বীকার করেছেন। তিনটি জেলায় আই টি আই নেই, বাঁকুড়া, জলপাইগুড়ি আর সাউথ ২৪ পরগনায় নেই। কিন্তু আই টি আইয়ের জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে যে অ্যাসিস্ট্যান্স পেয়ে যাচ্ছে, ছেলেদের অসম্ভব জোর রয়েছে, আই টি আইয়ের পাশাপাশি অ্যাপ্রেনটিস অ্যাক্ট, ছেলেদের জোর ট্রেনিং রয়েছে, কিন্তু আপনি জানেন যে ট্রাইজেন স্কীম, কেন্দ্রীয় সরকারের সেই ট্রাইজেন স্কীমটাতে যে যে রাজ্য সবচেয়ে আনসাকসেসফুল হয়েছে তার মধ্যে পশ্চিমবঙ্গ একটা। আপনি বলেছেন যে আপনারা ট্রেনিং দেবেন, কেন্দ্রীয় সরকারের স্কীম আছে ট্রেনিং অফ ইয়থ ফর সেল্ফ এমপ্লয়মেন্ট ক্রিয়েট করার জন্য কত জন যুবককে ট্রেনিং দিয়েছেন তার ফিগারটা একটু জানাবেন। এখন পর্যন্ত আই টি আইয়ের স্ট্যান্ডার্ড তাতে এই রাজ্যের মানুষের প্রয়োজনের তুলনায় খুব সুবিধার নয়। বেনটিঙ্ক স্ট্রিটে যে মিনিস্কুল আছে সেখানে ট্রেনিং দেওয়া হবে, ফ্যাক্টরি ট্রেনিং আছে, অ্যাপ্রেনটিস অ্যাক্টের ট্রেনিং হতে পারে তার বাইরে ট্রেনিং হতে পারে, নাম্বার কত? মিনিস্কুলের যেখানে ৫০ লক্ষ ডিল করেছেন সেখানে ২৮ লক্ষ স্কুলে ফাইনাল এবং তদুর্ধ কাজেই ইউ আর মেকিং অনলি এ স্ক্র্যাচ অন দি সারফেস এবং এখন পর্যন্ত সেখানেও এই ১৬ বছরে আপনাদের সরকার থেকে একটা ওয়েল থট আউট পলিসি হল না। এই রাজ্যে এনটাপ্রনিউয়াল স্পিরিট বাড়াবার জন্য কি প্রচেষ্টা হচ্ছে সে সম্বন্ধে একটু বলবেন। লাস্টলি আমি দু-একটা কথা বলে আমার বক্তৃতাকে রাউন্ড আপ করব। আজকে আমি আপনাকে বলছি এটা ঠিক যে মডার্নাইজেশন প্রবলেমটা ফেস করে আমাদের ইন্ডাস্ট্রি এবং শ্রমিকরা একটা সমস্যার মধ্যে রয়েছে। এই রাজ্যে সারফেস ইন্ডাস্ট্রি এবং শ্রমিকরা একটা সমস্যার মধ্যে রয়েছে। এই রাজ্যে সারফেস ইন্ডাস্ট্রি, ইলেক্ট্রনিক্স, কেমিকেল ইন্ডাস্ট্রি, বায়োটেকনোলজি পেট্রোকেমিকেল ইত্যাদি ইন্ডাস্ট্রি আছে এই রাজ্যে হয়নি, তার ফলে এই রাজ্যে যে ইন্ডাস্ট্রি এখন লেবার ইনটেনসিভ পুরানো ইন্ডাস্ট্রি আছে এর কোনও ভবিষ্যত নেই। এটা রিয়েলাইজ করুন, যেটুকু ইন্ডাস্ট্রি আছে তাকে বাঁচাতে গেলে প্রোডাকশন অ্যান্ড প্রোডাকটিভিটি বাড়াতে হবে। এতবড় বক্তৃতার মধ্যে আপনি প্রোডাকশন অ্যান্ড প্রোডাকটিভিটির উল্লেখ করলেন না। দাবি করতে পারেন প্রোডাকশন অ্যান্ড প্রোডাকটিভিটি বাড়াতে শ্রমিক ইনসেনটিভ ক্রিয়েট করতে হবে, তার জন্য আদার মোটিভেশনাল ফিনান্সিয়াল ইনসেনটিভ ক্রিয়েট করতে হবে। কিন্তু আপনাদের সরকার গত ১৬ বছর ধরে প্রোডাকশন অ্যান্ড প্রোডাকটিভিটির কথা বলেননি, মিলে মিলে আপনি জানেন নতুন যেটুকু ওয়ার্ক লোড বাড়ছে আপনি শুধু অসট্রিজের মতো প্রোডাকটিভিটি এগ্রিমেন্ট করে যান সেটা আই ক্যান আন্ডারস্ট্যান্ড। এক একটা মিলে মেশিনে ওয়ার্ক কালচার এক রকম হতে পারে না। আজকের দিনে রাজ্যে ওয়ার্ক কালচার প্রোডাক্টিভিটির কথা না বলে একটা লেবার মিনিস্টার থাকতে পারে?

[2-05 — 2-15 p.m.]

আপনি তো কোনও পজেটিভ কথা না বলে বলছেন যে, এই রাজ্যের বন্ধ কারখানাগুলিতে শ্রমিক রয়েছে ১.৫ লক্ষ এবং তাদের ওয়েজেস ডিপ্রেসড হচ্ছে। কিন্তু পশ্চিমবঙ্গকে বাঁচাতে হলে প্রডাকশন বাড়াতে হবে। তবে পশ্চিমবঙ্গে ইনভেস্ট যারা করেন তারা বলেন যে, শুধু ইনফ্রাস্ট্রাকচারের অভাব নয়, এই রাজ্যে সামান্য পরিবর্তন, মডার্নাইজেশন, ন্যাশনালাইজেশন

করতে গেলে সিটুর সঙ্গে ছয় ঘণ্টা আলোচনা করতে হবে, সামান্য প্রডাকশন বাড়াতে গেলে তা নিয়ে সাত দিন আলোচনা চলবে। আজকে পৃথিবী দ্রুত এগোচ্ছে। আর একটি হচ্ছে, পজিটিভ অ্যাপ্রোচ টু ওয়ার্ডস মডার্ন প্রোডাকশন, প্রোডাক্টিভিটি, ওয়ার্ক-কালচার, ন্যাশনালাইজেশন, কম্পুটারাইজেশন, অটোমেশন এসবের দিকে না গেলেও আপনারা আগে থেকে নিজেদের চেঞ্জ করেছেন। ১৯৫৯ সালে আপনারা যন্ত্রদানব বলতেন কম্প্যুটারকে এবং তখন মধ্যবিত্তদের জাগাবার এটাই আপনাদের পথ ছিল, কিন্তু এখন সেই কম্প্যুটার স্টেট গভর্নমেন্ট তার নিজের ওয়েবেল কোম্পানিতে তৈরি করছেন, সবচেয়ে আধুনিক ইলেক্ট্রনিক এক্সচেঞ্জ তৈরি করছেন সিমেন্সের সঙ্গে হাত মিলিয়ে। কাজেই ইউ আর নো লঙ্গার বি সি পি এম অফ সিকটিস। আজকে তার থেকে আপনাদের একটু দায়িত্বশীলতা এসেছে। কিন্তু এখানকার চেঞ্জ সারকামস্ট্যান্সে যে অ্যাপ্রোচ আপনাদের নেওয়া উচিত ছিল আমার মনে হয় পার্টির তলার দিকের চাপে এবং উপরের দিকে চাপে সেটা নিতে পারছেন না। উপরের দিকে রয়েছেন জ্যোতিবাবু। তিনি বলছেন হরাইজন বাড়িয়ে দাও, মডার্ন ইন্ডাস্ট্রি তৈরি কর, কিন্তু নিচের দিকে সিটু, তারা বলছেন, কোনও চেঞ্জ আনবেন না, তাহলে আমাদের বেস নষ্ট হয়ে যাবে। তাই শান্তিবাবুর নির্বিকল্প সমাধি হয়ে গেছে। তবে শ্রমমন্ত্রী শ্রমিক-বিরোধী কাজ করছেন বলছি না, কিন্তু শ্রমিকদের পক্ষেও বলছেন না। তাই এই বাজেটকে সমর্থন করতে পারছি না। এই বাজেটের বিরোধিতা করে, কাট মোশনের সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী আনীত বাজেটকে সমর্থন করে এবং বিরোধীপক্ষের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। আমার বক্তব্য শুরু করবার আগে বিরোধী পক্ষের মাননীয় সদস্য সৌগতবাবু যা বললেন তার একটা উত্তর দেওয়া প্রয়োজন বলে মনে করছি। তিনি একজন কংগ্রেস নেতা বলে শুনেছি, কাজেই তিনি নিশ্চয়ই উপস্থিত ছিলেন সুরজকুন্ডে তাদের যে এ আই সি সির কনফারেন্স হয়েছিল তাতে। সেই কনফারেন্সে বলা হয়েছে যে, ২০০০ সালের মধ্যে ভারতবর্ষ থেকে সমস্ত আনএমপ্লয়েমন্ট দূর করে ফেলা হবে। এবং তা যদি দূর করে ফেলা হয় তাহলে আমাদের শ্রমমন্ত্রীর ৭০০ বছরের প্ল্যান করবার দরকার হবে না, তার মধ্যেই সেটা চলে যাবে। সবচেয়ে আশ্চর্যের ব্যাপার হচ্ছে, আই এন টি ইউ সি-র কটক সম্মেলন যা হল সেই সম্মেলনে প্রেসিডেন্ট রামানুজম বললেন, ওর পাঁচ পাতায় রয়েছে দেখে নেবেন, বর্তমানে ভারতবর্ষে ৩০ মিলিয়ন মানুষ আনএমপ্লয়েড এবং তার সঙ্গে প্রতি বছর পাঁচ মিলিয়ন বেকার অ্যাড হচ্ছেন। কাজেই ২০০০ সালের মধ্যে এই বেকারত্ব কিভাবে দুর করা সম্ভব হবে সেটা আমি বুঝতে পারছি না। সে যাই হোক, আই এন টি ইউ সি যা বলেছে তা আমাদের মেনে নিতে হবে। উনি বলেছেন উই ডু নট ওয়ান্ট টু গো ইনটু দি ডিবেট। কারণ উপর থেকে যা চাপিয়ে দেওয়া হয়েছে তাদের সেটা মানতেই হবে। সেজন্য তারা ডিবেটের মধ্যে যাচ্ছেন না। তিনি যে কথাগুলো বলেছিলেন, আই এন টি ইউ সি-র প্রেসিডেন্টের বক্তব্য যা, আমি সবটাই ভাল করে পড়েছি। তাতে দেখেছি, আমরা যা বলছি তার সঙ্গে তারা দ্বিমত করতে পারছেন না। তারা বলেছেন গোটা ভারতবর্ষে কেন, গোটা পৃথিবীতে আজকে শ্রমিকদের উপর একটা বিরাট চাপ এসেছে।

একদিন যখন উইলিয়াম হার্ডিজ তার স্ত্রীর নামে স্পিনিং জেলি তৈরি করেছিলেন এবং

করে ইল্যান্ডের প্রথম বিপ্লবের সূচনা করেছিলেন তখন শ্রমিকরা সেই যন্ত্রটি তুলে টেমস-এর জলে ফেলে দিয়েছিল। আজকে আমরা এমন একটা অবস্থার উপরে দাঁড়িয়ে আছি যেখানে শ্রমিকরা আস্তে আস্তে দূর হয়ে যাচ্ছে, আর সেখানে মেশিন এসে তার জায়গা দখল করে নেবার জন্য তৈরি হচ্ছে। আই এন টি ইউ সি-ও চাচ্ছে যে এজন্য শ্রমিকরা এক হোক এবং মালিকদের ধাক্কা দেবার জন্য সমস্ত সংগঠন এক হয়ে শ্রমিকের হয়ে লড়াই করুক। কিন্তু পশ্চিমবাংলায় কিছু বে-লাইনে ট্রেন ঢুকে গেছে। সেই বে-লাইন ট্রেনের জন্য নিউ সেন্ট্রাল জুট মিলে একজন প্রাণ হারিয়েছে। আপনারা দেখেছেন যে রেড ব্যাঙ্ক-এ ইউনিয়নগুলির মধ্যে সংঘর্ষে ১৩ জনের প্রাণ গেল সেই রানাঘাটে। আজকের শতাব্দীতে এই জিনিস ঘটবে সেটা আমরা ভাবতে পারি না। সৌগতবাবু, ঠিকই বলেছেন যে আজকে মালিকের বড় বাড় হয়েছে। এরা এত বেড়ে গেছে যে আমরা যারা ট্রেড ইউনিয়ন করি, আমরা প্রতি বছর শ্রমিকের হয়ে চার্টার্ড অব ডিমান্ড দিতাম। আজকাল কি হয়? আজকাল মালিকরাই চার্টার্ড পেশ করেন। তারা বলেন যে এত শ্রমিক থাকবেন, এত মাইনা নিতে হবে তানাহলে আমরা ফ্যাক্টোরি বন্ধ করে দেব, কারখানা বন্ধ করে দেব। তখন শ্রমিককে মাথা নত করে সেটা মেনে নিতে হয়। সৌগতবাবু বললেন যে কয়েকজন আত্মহত্যা করেছেন, কয়েকজন পাগল হয়ে গেছে। যারা ট্রেড ইউনিয়ন করেন, তারাও জানেন যে কিভাবে তারাও পাগল হয়ে যাচ্ছেন। আজকে মালিকের কথা মেনে নিতে হবে তানাহলে একটা পর একটা কারখানা বন্ধ হয়ে যাবে। এই হচ্ছে অবস্থা। এটা বুঝে নিতে হবে। শিল্পকে যেমন বোঝা দরকার তেমনি শ্রমিককেও বুঝে নিতে হবে যে এইটুকু আমি পাব, এইটুকু পাবেন না এবং তার উপরে আন্দোলন করতে হবে, সন্নিবদ্ধ করতে হবে সেইভাবে যদি আন্দোলন করা না যায় তাহলে আন্দোলন মার খাবে, কারখানা বন্ধ হবে, শ্রমিক না খেয়ে থাকবে, আত্মহত্যা করবে, তার জন্য কারা দায়ী হবে? আপনি জানেন যে আন্দোলন করার আগে আন্দোলন কিসের উপরে হবে, কেন হবে, সেগুলি যদি না বোঝা যায়, যদি আন্দোলনের জন্য শুধু আন্দোলন করি তাহলে সেই আন্দোলন মার খাবে। উনি বললেন যে পশ্চিমাবাংলা শ্রমিকরা মিলিটান্সি হারিয়ে ফেলেছে। অবশ্য আমি জানি না, উনি পশ্চিমবাংলা শ্রমিক বলতে একমাত্র সিটুকে বোঝেন কিনা। পশ্চিমবঙ্গের শ্রমিকের মধ্যে আই এন টি ইউ সিও আছে। আমি জানিনা ঐ বেলাইনের যে কিছু লোক আছে তাদের ঢোকাবার চেষ্টা করছেন কিনা। এই দুটো মিলেই তো পশ্চিমবাংলার শ্রমিকশ্রেণী। শ্রমিক শ্রেণীকে বুঝতে হলে তাদের আন্দোলনকে বুঝতে হবে তার ভিতরে ঢুকতে হবে তিনি চটকলের কথা বললেন। আমরা জানি যে চটকলে কিছু ফাটকাবাজ ঢুকে পড়েছে। কেন্দ্রীয় সরকারের কাছে চটকলের শ্রমিকরা বারবার জাতীয়করণ করার কথা বলেছেন। কিন্তু কেন্দ্রীয় সরকার টাকা সাহায্যের নামে কিছু ফাটকাবাজ মালিককে সাহায্য করছেন। সেটা বিরোধী পক্ষ মর্মে মর্মে জানেন। তারা জানেন যে কিভাবে সিন্থেটিক ফরেন এক্সচেঞ্জ দিয়ে কিনে এনে চটকলের ফরেন এক্সচেঞ্জের ব্যাপারটা বন্ধ করে দিয়েছেন। তিনি বলেছেন যে চটকলের শ্রমিকরা যখন ৫০ দিনের স্ট্রাইক করেছিল তারপরে তার কারণ মীমাংসা হয়েছিল, সেখানে ত্রিপাক্ষিক মীমাংসা থাকা সত্ত্বেও অম্বিকা, হনুমান, নস্করপাড়া, কানোরিয়া, প্রেমচাঁদ, ভারত ইত্যাদিতে কম মজুরি দিয়েছে। তিনি বললেন যে তার জন্য কোনও আন্দোলন হচ্ছে না। তিনি এমনভাবে কথা বললেন যেন তারা শ্রমিকশ্রেণীর বাইরে। অথচ আমরা জানি যে যখন এই ত্রিপাক্ষিক চুক্তি হয়েছিল সেখানে তিনিও উপস্থিত ছিলেন।

ধরি মাছ না ছুই পানী এই ধরনের ব্যাপার যদি তারা করেন তাহলে কাগজে বড় বড় করে নাম বের হবে, কিন্তু শ্রমিক শ্রেণী তাতে কোনওদিন তাদের ক্ষমা করবেনা। শ্রমিকদের প্রশ্নে যারা জুট ইউনিয়নের সঙ্গে যুক্ত তারা জানেন যে জুন-জুলাই মাসে একটার পর একটা ফ্যাক্টারি বন্ধ করে দেওয়া হয় জুট ইন্ডাস্ট্রি। কেননা এই সময় কাঁচা পাট ওঠে, কাঁচা পাট কেনবার ব্যাপারে মালিকরা বদমাইসি করে এবং তারা একটার পর একটা জুট মিল বন্ধ করে দেয়।

[2-15 — 2-25 p.m.]

তার জন্য ভিক্টোরিয়া, মেঘনা জুট মিল বন্ধ হয়ে গেছে, অ্যাংলো ইন্ডিয়া, ফোর্ট উইলিয়াম, বালি, গ্যানজেস বন্ধ হয়ে গেছে এবং বজবজ তো অনেক দিন ধরে বন্ধ হয়ে আছে। আমি আগেই বলেছিলাম নিউ সেন্ট্রাল জুট মিল, সেখানে যে পরীক্ষা নিরীক্ষা চলছে, ১৪টি ইউনিয়ন এক সাথে শ্রমিকদের বাঁচাবার পদক্ষেপ নিয়েছে সেই পদক্ষেপকে যারা পেছন থেকে টানছে তাদের শ্রমিকরা ক্ষমা করবে না। জুট মিলের যারা ট্রেড ইউনিয়ানিস্ট সেখানে আই এন টি ইউ সি থেকে শুরু করে সকলে এক সাথে সুর মিলিয়ে বলেছেন যে এই জুট মিল যদি জাতীয়করণ না করা যায় তাহলে জুটের ভবিষ্যত পশ্চিমবাংলা থেকে আস্তে আস্তে অন্য দিকে চলে যাবে এই কথা ভেবে নিতে হবে। সৌগতবাবু বারে বারে কেন্দ্রীয় সরকারের কথা বললেন, কেন্দ্রের শিল্পনীতি কেন্দ্রের অর্থনীতি, কেন্দ্রের খনিজ নীতি, কেন্দ্রের শ্রমনীতি। এই একটার পর একটা নীতি দেখে সমস্ত ভারতবর্ষের শ্রমিক শ্রেণী আজকে বলছে একটা কথা আছে না, ভিক্ষা চাই না মা তোমার কুকুর সামলাও—তোমাদের আর নীতির দরকার নেই। আপনাদের একটার পর একটা নীতি শ্রমিক শ্রেণীর কোমর ভেঙ্গে দিচ্ছে। একটার পর একটা শিল্প নষ্ট করে দিচ্ছে। উনি বললেন আধুনিকীকরণের কথা। আধুনিকীকরণ সবাই চায়। আমি যে কথা দিয়ে শুরু করেছিলাম, স্পিনিং টিম যে অবস্থায় ছিল, শ্রমিকরা মেশিন নিয়ে টমাসের জলে ফেলে দিয়েছিল। আজকে শিক্ষিত শ্রমিকরা জানে যে তাদের উপর কি খড়গ খাড়া হয়ে আছে কি করে আধুনিকীকরণ হবে সেটা তো তাদের কাছে আসছে না। তাদের বিদায় নীতির মাধ্যমে কি ধরনের আধুনিকীকরণ হবে সেটা তারা জানতে পারছে। যে ধরনের মেশিন আসছে সেই মেশিন দিয়ে মানুষকে বাঁচাবার ব্যাপারে নেতৃত্ব কেন্দ্রীয় সরকার দিচ্ছে না। তারা বলছেন বিদায় নীতি নেওয়া হবে। তিনি জোরের সঙ্গে বললেন যে শ্রমিককে তো একটা সময় বিদায় নিতেই হবে। শান্তিবাবুকে তিনি ৭০০ বছরের প্ল্যান করতে বললেন। আমি জিজ্ঞাসা করতে চাই এই বিদায় নীতির ব্যাপারে শ্রমিকদের প্রশ্নে অঙ্কটা বুঝিয়ে দিন। আমরা যারা অঙ্কটা বুঝতে পারি না, তারা এই অঙ্কটা বুঝতে চাই। প্রতিটি শ্রমিকের বিদায় নীতির জন্য কত টাকা লাগবে, কত বছর লাগবে কেমন করে দেওয়া হবে। এই টাকার জন্য কি আই এম এফ বা বিশ্ব ব্যাঙ্কের কাছে বেগিং বাউল হয়ে যেতে হবে? নাকি আমাদের যা টাকা আছে তার থেকে দেওয়া হবে? বিদায় নীতি সম্পর্কে রামানুজ কমিটি যা বলেছেন সেটা আপনাকে পড়ে নিতে বলছি। বিদায় নীতি, বিদায় নীতি শুনতে ভাল কিন্তু করাটা কি ভাবে চলতে পারে সেই ব্যাপারটা আমাদের জানা দরকার। উনি বি আই এফ আর-এর কথা বললেন। আজকে কাগজে যেটা বেরিয়েছে, ওঙ্কার চৌধুরি কমিটির কথা বললেন, যেভাবে কেন্দ্রীয় সরকার ভাষাভাষা কথা বলেছেন সেইভাবে আপনিও ভাষা ভাষা কথা বললেন।

কেন আত্মহত্যা করেছে, কেন চাকুরি পাচ্ছে না, বউ ছেলে নিয়ে না খেতে পেয়ে মারা যাচ্ছে তা বুঝতে হবে। ওঙ্কার চৌধুরি কমিটির রিপোর্টের মধ্যে কি আছে, কবে থেকে কিভাবে বিদায় নীতির ব্যাপারটা হবে এই কথা গুলি একবারও বললেন না। শিল্প সম্পর্কের কথা আমি আগেও বলেছি, এখনও বলছি যে পশ্চিমবঙ্গে, গোটা ভারতবর্ষে আজকে স্ট্রাইকের সংখ্যা কমে যাচ্ছে কেন? কারণ শ্রমিকরা ভয় পাচ্ছে। তারা বুঝেছে যে মালিকদের হাতে যে অস্ত্র আছে—ক্লোজার, লে-অফ সাসপেনশন অব ওয়ার্ক—সেগুলো দিয়ে তারা শ্রমিকদের কব্জা করে ফেলেছে।

তারপর রয়েছে 'আংকেল্ল ড্যাংকেল' প্রস্তাব। একটার পর একটা নীতি আজকে শ্রমিকদের যেখানে নিয়ে এসেছে, এটা থেকে বাঁচতে গেলে আজকে শ্রমিকদের যদি এক জায়গায়, একটা ইউনিয়নে না আনা যায় তাহলে এর হাত থেকে রক্ষা পাওয়া খুবই কঠিন ব্যাপার। আমাদের শ্রম দপ্তর যেভাবে কাজ করছে, তারা কতকগুলো কারখানা—পোদ্দার, ক্যালকাটা কেমিকেলস, নদীয়া, ত্রিবেনি টিসু, রিলায়েন্স এইসব কারখানাগুলোকে একটার পর একটা খোলার জন্য চেষ্টা করেছেন এবং চেষ্টা করে যাচ্ছেন। কিন্তু কারখানা খোলার জন্য যে অবস্থা সৃষ্টি করতে হয়, যে টাকা ঢালতে হয়, মেশিন আনতে হয়, সেই পরিস্থিতি এখনও সৃষ্টি হয়নি। মেশিন যদি আনা হয় তাহলে ওরা বলবেন, লোক ছাঁটাই কেন? আবার মেশিন যদি না আনা হয় তাহলে বলবেন, আধুনিকীকরণ হচ্ছে না কেন? আধুনিকীকরণের ক্ষেত্রে শ্রমিকরা আজকে আপত্তি করে না—এটা যেমন আমরা মেনে নিয়েছি, তেমনি ওদের আই এন টি ইউ সি ও মেনে নিয়েছে। আমি ১লা জুলাইয়ের কোনও কাগজপত্র দেখিনি। তা যদি দেখার সৌভাগ্য হত তাহলে আমি বলতে পারতাম যে ট্রেনিং রি-ট্রেনিং এটা ওরাও মেনে নেবেন। শ্রমিক ছাঁটাই করা উচিত নয়, মানবিকতার দিক থেকে উচিত নয়। একদিন ছিল যখন শ্রমিকদের আন্দোলনকে ভেঙ্গে ফেলার জন্য মালিকরা পুলিশকে ডেকে আনত। আন্দোলন ভেঙ্গে দেবার জন্য কিছু এজেন্টও থাকত। আজকে শ্রমিকদের আন্দোলনকে ভেঙ্গে দেবার জন্য পুলিশ নেই, এজেন্টার প্রায় লুপ্ত হয়ে যাচ্ছে। কিন্তু আন্দোলন ভেঙ্গে দেবার জন্য তৈরি হয়েছে নতুন নতুন কেন্দ্রীয় নীতি। একটার পর একটা নীতি আসছে। তারা দুহাত পেতে বসে রয়েছে কেমন করে আই এম এফ বিশ্ব ব্যাঙ্ককে খুশি করবেন। বাইরের যারা বাজার পাচ্ছে না, সেই বিদেশি শিল্পকে এখানে নিয়ে আসার জন্য চেষ্টা করছেন। আই বি এফ মিৎস্যুবিশি জেনারেল মোটর, এদের নিজেদের শ্রমিক অশান্তি রয়েছে। এখানকার লেবার ইনটেনসিভ শিল্পগুলোকে তাদের হাতে তুলে দিয়ে মেশিন ইনটেনসিভ করার চেষ্টা করছেন। কিন্তু তাদেরও তো বাঁচা দরকার। ভারতবর্ষে এতবড় বাজার পড়ে রয়েছে। আজকে নিজেদের হাত পা মাথা ও বুদ্ধির কথা চিন্তা না করে ঐ সমস্ত বিদেশি শিল্পকে ভারতবর্ষে ডেকে আনছেন। ভারতবর্ষের মানুষ লুটেপুটে খাওয়াবার জন্য বিদেশি কোম্পানিগুলোকে আমন্ত্রণ করে আনছেন। বিরোধী পক্ষ মীরজাফরের মতো তাদের হাত ধরে এদেশে নিয়ে আসছেন। এর বিচার কি শ্রমিকরা করবে না? শ্রমিকরা এই মীরজাফরদের একদিন বিচার করবে। দেশকে বিক্রি করার জন্য, দেশের শ্রমিকদের মেরে ফেলার যে ষড়যন্ত্র করছেন, এর বিচার একদিন হবে। যে সমস্ত বড় বড় শিল্প এখানে আসবার কথা তারা বলছেন এটা শিল্প বাজেট নয়, যেহেতু শ্রমিকদের সাথে রিলেশন আছে সেজন্য বিরোধী পক্ষ এখানে এইসব কথা বললেন। আমি ওদের এই কথার

পরিপ্রেক্ষিতে বলি, আমার একজন আমেরিকান বন্ধু বলছিলেন যে পশ্চিমবাংলায় শিল্প স্থাপনের জন্য তিনি এখানে এসেছিলেন। দুঃখের কথা, তিনি বললেন, তিনি যখন পশ্চিমবঙ্গে শিল্প তৈরি করার কথা বলেছিলেন তখন—তোমাদের দিল্লি বলল, পশ্চিমবাংলায় করবে কেন? মধ্যপ্রদেশে যাও, হরিয়ানায় যাও, আমরা সাহায্য করব। সেখানে এই বিরোধী পক্ষের লোকেরাই বলছেন যে তোমরা হরিয়ানা যাও, মধ্যপ্রদেশে যাও, তোমাদের বিশেষ করে সাহায্য করব। কিন্তু পশ্চিমবঙ্গে থাকলে তার ব্যবস্থা হবে না। পশ্চিমবঙ্গে মানুষ হিসাবে এর বিচার পাবেন, আজকে যেভাবে আপনারা বিরোধিতা করছেন তার বিচার করতে হবেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে লেবার মিনিস্ট্রি থেকে অল্প সহায়তায় ১০নং অনুচ্ছেদ এই সমস্ত ছাঁটাই শ্রমিক এবং দুর্দশাগ্রস্ত শ্রমিকদের জন্য ৩৬ কোটি ২৭ হাজার ৬০০ টাকা বাজেটের মধ্যে ধরেছেন। সেখানে বিরোধীরা বলছেন এই টাকা দিয়ে প্রোজেক্ট করেন কি করে বলছেন। আমি তার উত্তরে জানাই যে আপনারা তো পশ্চিমবঙ্গ থেকে টাকা তুলে নিয়ে দিল্লি চলে যাচ্ছেন। সেখানে এই সামান্য টাকা দিয়ে প্রোজেক্ট করা সত্যিই সম্ভব নয়। সেক্ষেত্রে আমাদের শ্রমমন্ত্রী তার অল্প টাকার মধ্যে যেভাবে উন্নতি সাধন করছেন তারজন্য ধন্যবাদ জানাই। মাননীয় সৌগত বাবু তো ভালো অঙ্ক জানেন, তিনি যদি এই অঙ্কের হিসাবটা বুঝে প্রোজেক্ট কি করে করা যাবে তার একটা হিসাব বলে দেন তাহলে সাধারণ মানুষের ধন্যবাদের পাত্র হবেন এইকথা বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-25 — 2-35 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী তার শ্রম দপ্তরের যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমার দেওয়া কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী তার বাজেট ভাষণে কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি এবং শিল্পনীতির অনিবার্য পরিণতি যে বিদায় নীতি যেটা ভারতবর্ষে শ্রমিক শ্রেণীর ছাঁটাই ভিত্তি স্থাপন করেছে এই কথাটি তিনি খুব তীব্র ভাষায় নিন্দা করেছেন। যথার্থই তিনি এই শ্রমিকদের ক্ষেত্রে যে বিদায় নীতি নেওয়া হয়েছে এর নিন্দা করেছেন তার বাজেট ভাষণে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি কেন্দ্রীয় সরকারের এই বিদায় নীতিকে কার্যকর করবার জন্য তারই শাসকদলের যে ইউনিয়ন তার প্রতিনিধি কেন্দ্রীয় সরকারের সঙ্গে হাত মিলিয়েছেন। আজকে সংবাদপত্রে দেখলাম যে এন টি সিকে বাঁচানোর নাম করে এন টি সির কর্মীদের ছাঁটাই করছেন। তাদের বিদায় দেবার যে সর্বনাশা নীতি তার ভলেন্টারি রিটায়ারমেন্ট স্কীমে তাদের ছাঁটাই করবার নীতির মাধ্যমে আজকে ত'বা কেন্দ্রীয় সরকারের সঙ্গে হাত মিলিয়েছেন। আমাদের রাজ্যের শরিকদলের শ্রমিক ইউনিয়নের যে প্রতিনিধি এবং সাংসদ তড়িৎ তোপদার, তিনি নিজে কেন্দ্রীয় কমিটির সদস্য হিসাবে এতে মতামত দিয়েছেন। ফলে এটাই হচ্ছে স্ববিরোধী নীতি। আপনারা মুখে যা বলছেন কার্যক্ষেত্রে কিন্তু কেন্দ্রীয় সরকারের সেই নীতিকেই অনুসরণ করে চলেছেন। আজকে আমরা দেখতে পাচ্ছি যে, রাজ্য সরকার তার শ্রমিকদের স্বার্থে, শ্রমজীবী মানুষদের স্বার্থে এই শ্রম দপ্তর পরিচালনা করছেন। কিন্তু তাতে যথার্থ কি শ্রমিকদের স্বার্থ রক্ষিত হচ্ছে? আমরা যখন দেখতে পাচ্ছি বিভিন্ন যে এগ্রিমেন্ট যেমন ট্রাইপারটাইট এগ্রিমেন্ট, ট্রাইব্যুনাল এইসবগুলো হয়েছে সেখানে অত্যন্ত মারাত্মক ভাবে এই নীতি গ্রহণ করে নেকেডলি, ভায়োলেট করা হচ্ছে

এইসব এগ্রিমেন্টগুলিকে। শ্রমিকদের স্বার্থে কার্যকর কোন পদক্ষেপই নেওয়া হচ্ছে না। তাদের রিয়েলাইজেশনের জন্য কিছু সার্টিফিকেট ইস্যু করা ছাড়া ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট অ্যাক্টের সেকশন ২৯তে মালিকদের যে প্রসিকিউট করা যায় সেই ক্ষমতাটা হতে রয়েছে সেটা হেজিটেট করছেন। এত ভায়োলেসন হচ্ছে কিন্তু সেকশন ২৯তে তাতে তো কেস করছেন না, এইটা অ্যাপ্লাই করছেন না। এইগুলি আমরা লক্ষ্য করছি। আমরা লক্ষ্য করছি শ্রমিকদের বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে তাদের কেসগুলি যেভাবে ঝুলে রয়েছে, কনসিলিয়শেনে, ট্রাইব্যুনালে কিছু কিছু কেস হাইকোর্টে বছরের পর বছর হয়েছে, অথচ এই যে বিলম্বিত প্রক্রিয়া এটাকে ত্বরান্বিত করার জন্য শ্রম দপ্তরের পক্ষ থেকে কোনও উদ্যোগ নেই। কনসিলিয়েশনে গেলে ১ বছর, ট্রাইব্যুনালে গেলে ২/৩ বছর, সেখানে থেকে নিষ্পত্তি না হলে হাইকোর্ট ৪/৫ বছর কেস ঝুলে রয়েছে। আপনি হাইকোর্টে যে সমস্ত ল ইয়ার দিচ্ছেন এরা সব অর্ডিনারি ল ইয়ার, সেখানে ওয়ার্কারদের স্বার্থে টপমোস্ট ল-ইয়ারদের দিন, সেখানে এক্সপিডাইট করার জন্য সেখানে স্পেশ্যাল বেঞ্চের ব্যবস্থা হচ্ছে না। ফলে লক্ষ লক্ষ শ্রমিকরা সাফার করছে। শ্রম দরদি বামফ্রন্ট সরকার এর এই ব্যাপারে কোনও মাথা ব্যথা নেই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন দপ্তরের ট্রেড ইউনিয়ন রেজিস্ট্রেশনের ব্যাপারে ইন্সপেক্টরদের ইন্সপেকশন রিপোর্ট সমস্তটা ফেবারেবল কিন্তু সেখানে ডেপুটি রেজিস্টার-এর সাথে ম্যানেজমেন্টের একটা অশুভ আঁতাত রয়েছে যার ফলে দেখা যাচ্ছে বিভিন্ন ট্রেড ইউনিয়ন-এর ব্যাপারে কমপ্লেন আছে, ৬ মাস ৮ মাস, রেজিস্ট্রেশন করতে লেগে যাচ্ছে, আমি এর নাম করে বলতে পারি, আমার অভিযোগ যথাযথ হলে আপনি ডেপুটি রেজিস্টারকে ট্রান্সফার করার ব্যবস্থা করুন। এটা আমি আপনার দৃষ্টি আকর্ষণ করলাম। আমি আর একটি কথা বলতে চাই, শ্রম দপ্তরের বিভিন্ন কমিটি আছে, এরমধ্যে বেশির ভাগ কমিটি ডিফান্ট, একমাত্র লেবার অ্যাডভাইসারি বোর্ডের মিটিং বছরে ২/১টা হয়, এই কমিটিগুলিতে রিপ্রেজেন্টশন ক্যারেক্টর নেই, এখানে পিক অ্যান্ড চুজ করা হয়, এমন কি সেন্ট্রাল ট্রেড ইউনিয়ন অর্গানাইজেশন সেখানেও কমিটিতে রিপ্রেজেন্টশন নেই, এটা আমি জানি, লেনিন সরণীতে ইউ টি সিতে সেখানে এই রকম রিপ্রেজেন্টেশন নেই, এই ব্যাপারে আপনার ডিসক্রিমিনেশন থাকা উচিত নয়। এই ব্যাপারে আমার সাজেশন হচ্ছে সমস্ত কমিটিকে রিঅর্গানাইজ করে সেন্ট্রাল ট্রেড ইউনিয়ন অর্গানাইজশেন রিপ্রেজেন্টেশনের ব্যবস্থা করা উচিত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখুন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ একটা দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। এখানে টাকা পয়সা খেলা হয়, বিভিন্ন জায়গায় নাম পাঠানা হয় আজকে অদ্ভুত ব্যাপার আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে অ্যাকাডেমিক কোয়ালিফিকেশন অনুযায়ী নাম রেকর্ড হবে, কিন্তু সেখানে টেকনিকাল কোয়ালিফিকেশন এর জন্য যদি কেউ অ্যাফিলিয়েটেড কলেজ থেকে অন দি বেসিস অফ সার্টিফিকেট নিয়ে আসে তাহলে তারা সেখানে রেকর্ড করবে না। টেকনিক্যাল কোয়ালিফিকেশন রেকর্ড করতে গেলে সেখানে একটা পরীক্ষা দিতে হবে, অর্থাৎ সেখানে একটা টাকা-পয়সার খেলার ব্যাপারে থাকছে। এইক্ষেত্রে আমার বক্তব্য অ্যাফিলিয়েটেড কলেজ থেকে অন দি বেসিস অফ সার্টিফিকেট যদি কেউ আনে তাহলে সেখানে আবার আলাদা পরীক্ষা করবে কেন? বহু জায়গায় দেখা যাচ্ছে ১০ বছরেও কেউ কল পাচ্ছে না, আশাকরি আপনি এটা দেখবেন, এই বিষয়টা আপনি নজর রাখবেন। শ্রমিক কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ডের বকেয়া টাকা ই এস আইয়ের বকেয়া টাকা জমা দিচ্ছে না সেই ব্যাপারে

আপনি বাজেট ভাষণে দুঃখ প্রকাশ করেছেন। প্রভিডেন্ট ফান্ডের বকেয়া আছে ১৪৮ কোটি টাকার মতো। কিন্তু যেটা অত্যন্ত দুঃখের কথা, আপনি দুঃখ প্রকাশ করে বলেছেন যে আপনার সীমিত ক্ষমতায় আইনের প্রয়োগ করবার চেষ্টা করেছেন। আমার বক্তব্য রাজ্য সরকার কি একটা দৃষ্টান্ত স্থাপন করবে। ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের যে আন্ডারটেকিংগুলো আছে তারাও প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিচ্ছে না। আমি দু-একটা ঘটনা বলছি, আমার কাছে যে লিস্ট আছে সেটা ৩১শে ডিসেম্বর ১৯৯২ পর্যন্ত, সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, এরা ১ কোটি ১৯ লক্ষ টাকা প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিচ্ছে না। ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, এরা ৫ কোটি ৫৩ লক্ষ টাকা জমা দিচ্ছে না।

[2-35 — 2-45 p.m.]

বসুমতী কর্পোরেশন ৩ কোটি ৯০ লক্ষ টাকা জমা দিচ্ছে না, এইরকম সো মেনি ইন্সটেনসেস। আপনার স্টেট গর্ভর্নমেন্ট আন্ডারটেকিং তারা প্রভিডেন্ট ফান্ডে টাকা জমা দিচ্ছে না। তাহলে বেসরকারি সংস্থাগুলো তো এই দৃষ্টান্ত অনুসরণ করবে। তারা তো সেই সুযোগ গ্রহণ করবেন। আপনি কি করে তাহলে এই ডিফল্টারদের বিরুদ্ধে নৈতিক দিক থেকে কার্যকর ব্যবস্থা নেবেন। এমন অভিযোগও এসেছে যে ডিফল্টারদের বাঁচাবার জন্য ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে তদ্বির করা হচ্ছে। এখানে একজন সদস্য বলেছেন, বরানগরের জুটমিলের মালিককে অ্যারেস্ট করা হয়েছিল, তাকে ছাড়াবার জন্য উপর মহল থেকে ফোন গেছে প্রভিডেন্ট ফান্ড কমিশনারের কাছে এবং হাইকোর্টে গিয়ে পিটিশন করে তার বেল মুভ করেছেন। আজকে এখানে শ্রমিক দরদি সরকার বামফ্রন্ট সরকার রয়েছে। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ প্রভিডেন্ট ফান্ড ডিফল্টারে শীর্ষে। এটা কি বামফ্রন্ট সরকারের শ্রমিক দরদের নমুনা? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা আরও দেখতে পাই যারা স্টেট গভর্নমেন্ট এমপ্লয়িজ এবং যারা সেমি স্টেট গভর্নমেন্ট এমপ্লয়িজ, এখানে যে ৭৪টা ইন্ডাস্ট্রিয়াল ইউনিট আছে তাদের কর্মচারিরা আজকে ইন কম্পেরিজন টু সেন্ট্রাল গভর্নমেন্ট, তারা আজকে সেকেন্ড ক্লাস ট্রিটেড। এই কিছুদিন আগেও তারা ৬০ পারসেন্ট ডি এ পেত। সম্প্রতি একটা ডি এ দেওয়া হয়েছে এবং ৭১ পারসেন্ট হয়েছে। যেখানে কেন্দ্রীয় সরকারের কর্মচারিরা ৯২ পারসেন্ট ডি এ পাচ্ছে। এখনও ২১ পারসেন্টের মতো বাকি আছে। এই যে বৈষম্য এই ব্যাপারে আপনারা দৃষ্টান্ত স্থাপন করেছেন। এখানে আপনারা বলেছেন কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারি কর্মচারিরা রেমুনারেশন, বা ডি এ-র ক্ষেত্রে কোনও ফারাক থাকবে না। কিন্তু এটা আপনারা পূরণ করতে পারেননি। শ্রম বিরোধের প্রশ্নে আমরা দেখতে পাচ্ছি লক আউট, ক্লোজার ক্রমাগত বেড়ে যাচ্ছে এবং আজকে অল ইন্ডিয়ার যদি স্ট্যাটিসটিক্স নেওয়া যায় তাহলে দেখা যাবে পশ্চিমবাংলায় লক আউট ও ক্লোজারের সংখ্যা অনেক বেশি। এই রকম অবস্থা আজকে চলছে। অথচ যে পশ্চিমবাংলা শ্রমিক আন্দোলনের পীঠস্থান ছিল, যে বামফ্রন্ট সরকার নিজেদের শ্রমিক সংগ্রামের হাতিয়ার হিসাবে দাবি করে আজকে সেখানে ক্লোজার, লক-আউট র‍্যানডাম বেড়ে যাচ্ছে। আজকে এখানে শ্রমদিবস নষ্ট হচ্ছে। এই রকম একটা অবস্থায় বন্ধ কলকারখানাগুলি খোলার ক্ষেত্রে রাজ্য সরকারের যে কার্যকর ভূমিকা নেওয়ার দরকার ছিল এবং গণ আন্দোলন ও শ্রমিক আন্দোলনের পৃষ্ঠপোষকতা করে তার ভিত্তিতে মালিকদের উপর চাপ সৃষ্টি করার ব্যাপারে যেটা দরকার ছিল রাজ্য সরকার সেসব ক্ষেত্রে

ব্যর্থ। ওরা বলছেন, আজকে শ্রমবিরোধ কমে গিয়েছে, শিল্পে শান্তি ফিরে এসেছে। এই শান্তি কিসের শান্তি? এই শান্তি মালিকদের স্বার্থে শান্তি, এই শান্তি শ্মশানের, কবরের শান্তি, শ্রমিকদের সর্বনাশ করার শান্তি। বামফ্রন্টের আমলে আজকে এই জিনিস ঘটেছে। আত্মহত্যা, অনাহারে ১৫০০ শ্রমিক মৃত্যু বরণ করেছেন। ওরা সরকারের ১৬ বছর পূর্তি উৎসব করছেন কিন্তু দেড় হাজার শ্রমিক কারখানা না খোলার জন্য মৃত্যু বরণ করেছেন। তারপর ওরা বললেন যে অসংগঠিত শিল্পের শ্রমিকদের সফল ধর্মঘট হয়েছে। সমস্ত বামপন্থী ট্রেড ইউনিয়ন ঐ ধর্মঘটকে সমর্থন করেছিলেন, আমরাও করেছিলাম কিন্তু এখনও এই আনঅর্গানাইজেশন লেবার সেক্টারের ক্ষেত্রে ওয়েস্ট বেঙ্গল স্টেট গভর্নমেন্ট তাদের পারফরমেন্স প্রপারলি কার্যকর করছেন না। এখনও এখানে মিনিমাম ওয়েজেস অ্যাক্ট ঠিকমতোন বা যথাযথভাবে প্রয়োগ করার ক্ষেত্রে রাজ্য সরকার তাদের ভূমিকা পালন করছেন না। এই বলে বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনা কাটমোশন সমর্থন করে আমি শেষ করলাম।

[2-45 — 2-55 p.m.]

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রম মন্ত্রী যে ব্যয় বরাদ্দদের দাবি পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, বিরোধী পক্ষের কথা শুনলাম। সৌগত বাবু একটা কথা যেটা বলেছেন সেটা ঠিকই বলেছেন যে মালিকপক্ষ ইচ্ছাকৃতভাবে লক আউট করছে নির্ভয়ে, আমি একমত কিন্তু আমাদের দেবপ্রসাদবাবু যেটা বললেন সেটাতে আমি একমত নই। তিনি আমাদের একজন সাংসদ তড়িৎ তোপদার সম্বন্ধে যেটা বললেন সেটাতে আমি একমত হতে পারলাম না। তিনি এন টি সি সম্বন্ধে যেকথা বলেছেন সেটা হচ্ছে, এতো মাথাভারী প্রশাসন এন টি সিতে হয়েছিল। তিনি বলেছেন এত বড় বড় সরকারি অফিসার এত বড় বড় পদের কর্মচারীকে রাখার প্রয়োজন নেই। এদের জন্য যে খরচ হচ্ছে তাতে এন টি সিতে লস হচ্ছে। সেখানে অতিরিক্ত পদ যেগুলি আছে সেগুলি তিনি বাদ দিতে বলেছেন। এটা তিনি ঠিকই বলেছেন। অনেক ক্ষেত্রে আমরা দেখি যে মাথাভারী প্রশাসন হয়ে যায় এবং শ্রমিকদের সেটা সহ্য করতে হয় ফলে অনেক সময় কারখানা লসে রান করে। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে অনেক কথাই বলেছেন, ৩ কোটি ৭০ লক্ষ কর্মহীন মানুষ তাদের বেশির ভাগই শহরাঞ্চলে থাকে তাদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নথিভুক্ত হয়ে আছে ইত্যাদি ইত্যাদি। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই প্রসঙ্গে বলব যে গ্রামের দিকে এখনও অনেক বেকার আছেন যারা তাদের নাম নথিভুক্ত করেন নি। এক্ষেত্রে অনেক সময় দেখা যায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জেগুলিতে যত কর্মচারী থাকার দরকার তা নেই। উনি একটা সত্য কথা বলেছেন যে সেস্রুর মাধ্যমে অনেক বেকার ছেলের কর্মসংস্থান হয়েছে। এটা ঠিক, কারণ আমরা বিভিন্ন মিটিং-এ বলেছি, কিন্তু সবচেয়ে মুশকিল হচ্ছে পশ্চিমবাংলায় যে সমস্ত ছেলেরা ব্যবসা করতে চায় এবং যেখানে একটা স্কীম পাস হয়ে গেল, এই যে ব্যাঙ্কের টাকার ব্যাপারে টালবাহনা, এই ব্যাঙ্কের ফাইনান্স যা কস্ট দেয়, বেকার ছেলেদের যে হয়রানি করে এবং অযথা অনেক কুঁইরি করে যা অশুভ আঁতাত করতে চায়, এর সম্বন্ধে আপনি যদি কোনও চিন্তা ভাবনা করে একটা সমস্যার সমাধান করতে পারেন তাহলে দেখা যাবে বহু বেকার ছেলে শিল্প করতে আগ্রহী হবে। কিন্তু ব্যাঙ্কের এই মনোভাব এটা কিছুতেই দূর করা যাচ্ছে না, জেলা স্তরে এই ব্যাপারে বহুবার বসেছি, কিন্তু ব্যাঙ্ক কর্মচারিদের সেই

মনোভাব ফিরিয়ে আনতে পারা যায়নি। গ্রামে যে সমস্ত ছোট ছোট শিল্প আছে, আমি জেলা বীরভূম বা আরও পাশাপাশি বাঁকুড়ায় যে সমস্ত ছোট ছোট শিল্প আছে, আমরা দেখি কি সেখানে আমাদের খুব অসহায় বোধ করতে হয়, আমরা যারা ট্রেড ইউনিয়ন করি—আমার জেলায় তিনটে এ এল সি থাকার কথা, সিউড়ি বোলপুর রামপুরহাটে, তার মধ্যে একটি আছে। সেই ভদ্রলোক শাটল কর্কের মতো ঘুরে বেড়াচ্ছেন। এতে শ্রমিকদের যে প্রবলেম, এইগুলো কিছুতেই মিট আপ করা যাচ্ছে না। দ্বিতীয় কথা, চিন্তা ভাবনা করতে হবে, এই যে সমস্ত শিল্প আছে আপনার যে সমস্ত শিল্প বিরোধ হয়, এইগুলোর জন্য যে এল সি দপ্তরে বাইপার্টাইট আলোচনা করতে চাই, কিন্তু আমরা দেখছি সেখানে এ এল সি-র শত প্রচেষ্টা থাকা সত্ত্বেও মালিক পক্ষকে সেখানে হাজির করতে পারা যাচ্ছে না, আলোচনায় বসাতে পারা যাচ্ছে না। সুতরাং এই যে মিনিমাম ওয়েজেস অ্যাক্ট আছে বকেয়া পয়সা হোক বা অন্যান্য ব্যাপারে হোক, এই আইনটা আপনাকে পরিবর্তন করার জন্য অনুরোধ করছি। এমন একটা আইন হোক যেখানে মালিক পক্ষ এল সি বা এ এল সিকে অবজ্ঞা করতে না পারে, তারা যেন উপস্থিত থাকেন। আমি দেখেছি এমন কোনও কেসে তাকে ৫/৬/৭/৮ বার নোটিশ করা হোক, কিন্তু তারা হাজির হন না। গরিব মানুষ, শ্রমিক, তারা ক্লান্ত হয়ে পড়েন। এই আইনটাকে কিছু পরিবর্তন করে অন্তত পক্ষে যাতে মালিক পক্ষ হাজির হয় এবং নোটিশ করে তাকে ধরে আনা যায় এই রকম কোনও যদি ব্যবস্থা করতে পারেন তাহলে অনেক ক্ষেত্রে নিষ্পত্তি হতে পাবে। আমি শুনেছি অন্যান্য রাজ্যে যেমন হরিয়ানা, অন্ধ্রপ্রদেশে, জম্মু কাশ্মীর, গোয়া, এরা কিন্তু আইনটা প্রণয়ন করেছে। আপনি দেখবেন এই সব প্রদেশে আইনটা প্রণয়ন করে লেবার কমিশনার বা অ্যাসিস্ট্যান্ট লেবার কমিশনারের হাতে যথেষ্ট ক্ষমতা দিয়েছে। সুতরাং আমাদের পশ্চিমবাংলায় সেই রকম আইন প্রণয়ন করা যায় কি না, আপনাকে ভাবনা চিন্তা করার জন্য অনুরোধ করছি। স্যার, এই আইন হচ্ছে ৪৮ সালের মিনিমাম ওয়েজ অ্যাক্ট, তখন ছিল বাজার দর খুব কম। তখন ৫০০ টাকা ফাইন হলে অনেক হত। এখন মিনিমাম ১০ হাজার টাকা যদি করেন এবং তার সঙ্গে যদি ব্যবসাদারদের জেল হাজতের ব্যবস্থা হয় সেটা করার জন্য আপনাকে অনুরোধ করছি। এই আইনটা পরিবর্তন করে জরিমানা এবং জেল দুটো যাতে এক সঙ্গে করা যায় সেই সম্পর্কে যদি আইন আনতে পারেন তাহলে কাজ হবে।

মাননীয় মন্ত্রী মহাশয়, যাতে এটা করা যায় তার জন্য আপনি ব্যবস্থা গ্রহণ করুন। আমাদের বীরভূম জেলার গ্রামাঞ্চলে কৃষি শ্রমিক ছাড়া বেশির ভাগ শ্রমিকই হচ্ছে বিড়ি শ্রমিক। এদের কথা একটু ভাবতে আমি আপনাকে অনুরোধ করছি। এদের জন্য একটা ওয়েলফেয়ার অর্গানাইজেশন আছে। এর একটা সেন্ট্রালি অফিস আছে কলকাতায়। কোনও শ্রমিকের যদি কোনও সমস্যা হয় তাহলে সে সুদূর প্রান্ত হতে কলকাতায় সহজে এসে তার সমস্যার সমাধানের জন্য উদ্যোগ গ্রহণ করতে পারে না। ফলে সুযোগ থাকা সত্ত্বেও শ্রমিকরা সুযোগের সদ্ব্যবহার করতে পারে না। আমি এবিষয়ে একটা প্রস্তাব রাখছি, যদি দু-তিনটি জেলাকে নিয়ে একটা করে ওয়েলফেয়ার অফিস খোলা যায় তাহলে ভাল হয়। আমাদের বীরভূম জেলার বেশির ভাগ বিড়ি শ্রমিক মুর্শিদাবাদ জেলার পাশেই মুরারই এবং নলহাটিতে থাকে। ওখানে একটা হাসপাতাল করার জন্য আমরা অনেক দিন ধরে চেষ্টা চালিয়ে আসছি।

এবিষয়ে অনেকবার লেখা-লিখিও করেছি। বিড়ি শ্রমিকদের জন্য ঐখানে যদি একটা হাসপাতাল স্থাপন করা যায় তাহলে বিড়ি শ্রমিকদের চিকিৎসার সুবিধা হয়। এবিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যদি কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে একটা ব্যবস্থা গ্রহণ করেন তাহলে খুব ভাল হয়। আমাদের বীরভূম জেলায় ছোট বড় মিলিয়ে মাত্র তিনটি কারখানা আছে। একটা হচ্ছে আমেদপুর সুগার মিল, আর একটা হচ্ছে বিড়লাদের মিনি স্টিল এবং আর একটা ময়ূরাক্ষী কটন মিল। আমেদপুর সুগার মিলে কংগ্রেস আমলে এমন মাথা ভারী প্রশাসন তৈরি করা হয়েছে যে, কাজের চেয়ে অনেক বেশি অতিরিক্ত লোক ওখানে আছে। অথচ ওখানে আখের কোনও নির্দিষ্ট সংস্থান নেই। বর্তমানে ওখানে মুর্শিদাবাদ থেকে আখ আনা হচ্ছে। আগে ওখানে পুরুলিয়া, বাঁকুড়া, বর্ধমান থেকেও আখ আনা হত। কিন্তু সেসব জেলার চাষীরা দীর্ঘদিন ধরে আখের দাম পায় নি। ফলে এখন আর ঐসব জায়গা থেকে আখ আসে না। এখন কেবল মাত্র মুর্শিদাবাদ থেকে আখ আসে। আমরা দেখছি আমেদপুর সুগার মিলে প্রতি বছর লোকসান হচ্ছে। ওখানে এগ্রিকালচার ডিপার্টমেন্টকে নামে যুক্ত করা হয়েছে। কিন্তু এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের সাহায্যে প্রকৃত পক্ষে এখনও পর্যন্ত কোনও কাজই হচ্ছে না। আমরা জানি যত দিন না এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের সঙ্গে সঠিক ভাবে সংযুক্ত হয়ে সম্মিলিত প্রয়াস নিয়ে বাই প্রোডাক্ট উৎপাদনের দিকে যাচ্ছে ততদিন পর্যন্ত ভায়েবল হবে না। সব সময়েই লোকসান হবে। বীরভূমে বিড়লাদের যে রোলিং মিল আছে, সেটি দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে। ফলে ঐ মিলের শ্রমিকরা অত্যন্ত দূরবস্থার মধ্যে পড়েছে। আমার কাছে খবর আছে ওখানে ১৯ বছরের এগ্রিমেন্ট ছিল জমি দেওয়ার ব্যাপারে। আমার কাছে আরও খবর আছে সরকারের পক্ষ থেকে একটু চাপ দিলেই ওরা রোলিং মিল খুলতে পারে, শ্রমিকদের একটা সুরাহা হতে পারে। আমাদের বীরভূমে খুব বেশি ইন্ডাস্ট্রি নেই। সেই জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যাতে রোলিং মিলটা খোলা যায় তার জন্য তিনি একটু উদ্যোগ গ্রহণ করুন। আমাদের বীরভূম জেলার ময়ূরাক্ষী কটন মিল, দীর্ঘদিনের মিল। পশ্চিমবঙ্গে রাজ্য সরকারের যতগুলো মিল বা আন্ডারটেকিং আছে তাদের মধ্যে এখানে সব চেয়ে কম বেতন পায়, শ্রমিকরা অথচ এখানে সব চেয়ে বেশি প্রোডাকশন হয়। এ একটা অদ্ভুত ব্যাপার! মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনাকে পরিসংখ্যান দিয়ে দেখাতে পারি, আপনি তাহলেই বুঝতে পারবেন, মাত্র ৮০০ টাকা একজন শ্রমিক ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের আন্ডার টেকিং ময়ূরাক্ষী কটন মিলে বেতন পায়। ওটা ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট আন্ডার টেকিং অথচ ওদের প্রোডাকশন অন্যান্য যে সমস্ত মিল সরকার অধিগ্রহণ করেছেন তাদের থেকে বেশি। আপনি শুনলে আশ্চর্য হবেন, যে কথাগুলি শুনেছিলাম প্রাইভেট লোকরা দেয় না, গভর্নমেন্ট আন্ডারটেকিংএ কোনও পি এফ কাটা হয় না, কোনও ছুটি নেই। হঠাৎ লক আউট হয় আগস্ট মাসে। আবার শ্রমিকেরা বলতে যায় ডি এল সি কথা শুনল না ম্যানেজমেন্ট। শ্রমিকরা হাইকোর্টে কেস করেছিল, হাইকোর্টে কেস থাকাকালীন গত ২ তারিখে ১৬৫ জন শ্রমিককে ম্যানেজমেন্ট রিক্রুট করেছিল, লক আউটও নিজের খুশিমতো করেছিল আবার নিজের খুশিমতোই খুলে দিল। শ্রমিকরা জয়েন না করার জন্য ১২৪ জন শ্রমিক অ্যাপয়েন্টমেন্ট পেল তাও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে নয়। এই যে মনোভাব এই মনোভাব পাল্টানো দরকার। ময়ূরাক্ষী কটন মিল আপনি জানেন এটার সমস্যা সমাধানের জন্য—ম্যানেজমেন্ট ভায়বল হবে—আপনার দপ্তর বলে পারেনি, পারেনি ম্যানেজমেন্টের

খামখেয়ালিপনার জন্য। তাদের শ্রমিকদের জলের পাইপ, ইলেক্ট্রিক লাইন এইসব কেটে দিয়েছে। এটার জন্য আপনার হস্তক্ষেপ প্রার্থনা করি। তারপর হুগলিতেও শীঘ্রই বন্ধ করে দেবে, ওটাতেও যদি আপনি শীঘ্র হস্তক্ষেপ না করেন তাহলে ওটাও লক আউট হয়ে যাবে। এই কথা বলে আপনার বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-55 — 3-05 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, পশ্চিমবঙ্গ সরকারের যে শ্রম বাজেট দপ্তরের ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে আমি তার বিরোধিতা করছি। স্যার, এই বইটার মধ্যে ৩নং পাতার ১০ নম্বর পয়েন্টটা পড়েন এখান থেকে পরিষ্কার বোঝা যাবে রাজ্য সরকারের শ্রম দপ্তরের চেহারা এবং ওরা কতটা শ্রমজীবী মানুষের জন্য এফেকটিভলি কাজ করছেন। তিনি লিখেছেন ''মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেকদিন ধরে লক আউট ক্লোজার কাজ কারবার বন্ধ থাকার দরুন যে সব শ্রমিকদের পরিবারবর্গ অনেক যন্ত্রণা ভোগ করেছেন তাদের প্রতি আমি আন্তরিক সমবেদনা জ্ঞাপন করছি'। একটা বামপন্থী সরকার ১৬ বছর ধরে রাজ্যে রয়েছে কেবল শ্রমিকদের জন্য শুকনো সমবেদনা জ্ঞাপন করে চলেছেন। কোনও আইন, পরিকল্পনা বা পরিকাঠামো আজ পর্যন্ত আমাদের সামনে পেশ করতে পারলেন না মাননীয় শান্তিবাবু। এর মধ্যে দিয়ে ক্লোজার, লকআউট এটা চলছে। বছর বছর কলকারখানা বন্ধ থাকার জন্য শ্রমিকরা অনাহারে মারা যাচ্ছে, আত্মহত্যা করতে বাধ্য হচ্ছে, তার জন্য বামফন্ট সরকার তাদের যে সীমিত ক্ষমতা এবং বুদ্ধি এই দুটো আছে তা দিয়েও কিছু অন্তত করে দেখিয়েছেন তাহলে বুঝতে পারি। আসলে বামপন্থী সরকারে যারা আছেন তারা নিজেরাই সেল্ফ কন্ট্রাডিকশনে ভুগছেন। অ্যাকচুয়ালি কি তারা চাইছেন তা নিজেরাই জানেন না। কিছুদিন আগে দিল্লিতে এই রাজ্যে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনের যিনি চেয়ারম্যান শ্রী তরুন দত্ত ঘোষণা করেছিলেন কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি সমর্থন করে আমরা সংবাদপত্রে দেখলাম—তিনি এনকারেজ করলেন এইগুলি করলে এই রাজ্যে শিল্পায়ন হবে। এত কথা বললেন আজকে বাজেট বক্তব্যের মধ্যে বিপরীত কথাগুলিকে এর মধ্যে বোঝাবার চেষ্টা হচ্ছে। আপনারা নিজেরা সেই গরুরগাড়ির যুগে বাস করছেন। একটু আগে মাননীয় সৌগত বাবু বলেছেন আপনারা ৬০-এর দশকের যে সব ব্যাপারকে সামনে রেখে আন্দোলন করেছেন আজকে কল কারখানায় দেখা যাবে মাননীয় শ্যামলবাবুও বলেছেন কমপিউটারাইজ এর বিরুদ্ধে ৬০ এবং ৭০এর দশকে কলকারখানা বন্ধ করেছেন, সরকারি দপ্তর বন্ধ করেছেন এই কমপিউটারের বিরুদ্ধে। আপনারা নিজেরা জানেন না যে কি করতে চাইছেন। এখানে কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির কথা বলেছেন। অনেকেই একথা বলেছেন তাই রিপিটেশন হয়ে যেতে পারে। এখানে কেন্দ্রীয় শিল্পনীতির সমালোচনা করেছেন ; কিন্তু আজকে পৃথিবীর দিকে তাকিয়ে দেখুন, গোটা পৃথিবীর দেশগুলি দরজা খুলে দিয়েছে এবং তারা বাজার অর্থনীতির পথে চলছেন। চিন দেশের কথা একটু আগে এখানে বলা হয়েছে। কয়েকদিন আগে স্টেটসম্যান পত্রিকায় চিনের অর্থমন্ত্রীর একটি বিবৃতি পড়লাম। তাতে বলা হয়েছে, আজকে সে দেশের ৩০ ভাগ শিক্ষককে অবসর গ্রহণ করিয়ে দিয়ে অন্য কোনও কাজে নিযুক্ত করা হবে—যেকথা আমাদের কেন্দ্রীয় সরকার বলেছেন রিডেপ্লয়মেন্ট। রিডেপ্লয়মেন্টের যে কথা কেন্দ্রীয় সরকার বলেছেন তার সঙ্গে এর কোনও জায়গায় অমিল খুঁজে পাইনি। আমার মনে পড়ছে, গর্বাচভ যখন ছিলেন, তিনি

পেরেস্ত্রৈকা নামে একটা বই লিখেছিলেন। তাতে তিনি লিখেছিলেন—আমাদের দেশে শিল্পের যা অবস্থা তাতে দিনের পর দিন ভরতুকি দিয়ে কারখানাগুলি আর চলবে না। কারখানাগুলি চালাতে গেলে শ্রমিকদের প্রোডাকশন এবং প্রোডাকটিভির মধ্যে দিয়ে অর্থ আয় করতে হবে এবং তার মধ্যে দিয়ে মাইনে এবং খরচ-খরচা চালাতে হবে।' গর্বাচভ তার পেরেস্ত্রৈকা বইয়ের মধ্যে এসব কথা বলেছেন। আপনিও জানেন এবং বোঝেন যে এটা সত্যি। তবুও যে বক্তব্য আপনি রাখেন সেটা রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করবার জন্যই রাখেন। আজকে এই রাজ্যে শ্রমিকদের অধিকার এবং পাওয়া সবটাই কমে যাচ্ছে। আমাদের রাজ্যের যিনি মুখ্যমন্ত্রী তিনিই হচ্ছে সিটুর ভাইস-প্রেসিডেন্ট। যে রাজ্যে সিটুর ভাইস-প্রেসিডেন্ট মুখ্যমন্ত্রী সেই রাজ্যে শ্রমিকরা মালিকের কাছে দাবি-দাওয়া পেশ করেন না, মালিকরা দাবি-দাওয়া পেশ করেন শ্রমিকদের কাছে। তাই বাটা কারখানার মালিকরা ৭২ দফা দাবি যা দিয়েছিলেন শ্রমিকদের কাছে, শ্রমিকদের সব মেনে নিয়ে সেখানে ঢুকতে হয়েছে। যে রাজ্যে সিটুর ভাইস-প্রেসিডেন্ট হচ্ছেন মুখ্যমন্ত্রী সেই রাজ্যে চলছে সাসপেনশন অফ ওয়ার্ক। এর বিরুদ্ধে দরবার করবার কেউ নেই। আজকে সাসপেনশন অফ ওয়ার্ক করে এখানে কারখানা বন্ধ করে দেওয়া হচ্ছে। যাতে তারা সাসপেনশন অফ ওয়ার্ক না করতে পারেন তারজন্য কি ব্যবস্থা নিয়েছেন? এই রাজ্যে যারা সিটু করেন তারা বলতে পারবেন এই রাজ্যে শ্রমিক-মালিক বিরোধ এবং ধর্মঘটের কারণে কতজন মানুষ কর্মহীন হয়েছেন এবং লক-আউট এবং ক্লোজারেই বা কতজন কর্মহীন হয়েছেন। এই পরিসংখ্যান নিশ্চিতভাবে প্রমাণ করবে যে, এই রাজ্যে সবচেয়ে বেশি লক আউট এবং ক্লোজার একদিকে শ্রমিক কর্মচারিরা ক্ষতিগ্রস্ত হয়েছেন, অন্য দিকে শ্রমদিবস নষ্ট হয়েছে। আজকে এই কথা অস্বীকার করবার উপায় নেই। একজন বলছিলেন, আজকে ভারতবর্ষে বেকারের সংখ্যা ৩.৭০ কোটি এবং আমাদের রাজ্যে ৫১ থেকে ৫২ লক্ষ। ভারতবর্ষে যতগুলো রাজ্য আছে, সবচেয়ে দুর্ভাগ্যের কথা হল, বেকার যা রয়েছে সেই সময় আমাদের রাজ্যে চাকরি যা দিচ্ছে সেই চাকরির পরিমাণ কত? আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ৭৩০০ জনকে চাকরি দিয়েছেন। আমাদের রাজ্যে বেকারের সংখ্যা ৫২ লক্ষ, সেখানে রাজ্য সরকার চাকুরি জেনারেট করছে প্রায় সাড়ে সাত হাজার। কি করে হবে? চাকুরি দেবেন কোথা থেকে? এর সঙ্গে গুরুত্বপূর্ণ বিষয় যেটা সেটা হল আজকে আমাদের রাজ্যে মালিকরা বেপরোয়া। সরকারের হাতে কি আইন নেই? আসলে সরকারের ক্ষমতা নেই তাদের বিরুদ্ধে যাওয়ার। আবার এখানে প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেওয়া হচ্ছে না। একটু আগে বলছেন বিভিন্ন সরকারি সংস্থা প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিচ্ছে না। আমি আর একটা ব্যাপারে বলছি ১৯৮৭ সালে থেকে ক্যালকাটা কর্পোরেশনের প্রভিডেন্ট ফান্ডের কোনও হিসাব নেই, ট্রান্সফার অফ অ্যাকাউন্ট করেছে বেআইনি ভাবে। আজকে ক্যালকাটা কর্পোরেশনের মেয়রকে গ্রেপ্তার করা উচিত। প্রভিডেন্ট ফান্ডের টাকা ট্রান্সফার অফ অ্যাকাউন্ট করে অন্য খাতে খরচ করেছে।

**(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)**

এই টাকা নিয়ে সে ক্যানটিন চালিয়েছে। ১৯৮৭ সাল থেকে কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ডর টাকার কোনও হিসাব দিচ্ছে না, টাকা নিয়ে অন্যায় ভাবে কাজ করছে। এই ভাবে রাজত্ব চলছে। সেই জন্য শ্রম দপ্তরের ব্যয় বরাদ্দের দাবির বিরোধিতা করছি। অনেক বক্তা

এখানে বলেছেন, আপনাদের দলের এম এল এ-রা বলেছেন লোক ছাঁটাই-এর কথা। আপনাদের দলের এম পি তড়িৎ তোপদার এন টি সি থেকে লোক ছাঁটাই-এর কথা বলেছেন। আপনারা এখানে এক রকম কথা বলছেন অন্য দিকে আপনাদের দলের লোক অন্য কথা বলছেন, এন টি সি-তে লোক ছাঁটাই-এর কথা বলেছেন, সেল্ফ কন্ট্রাডিকশন হয়ে যাচ্ছে। আপনারা আবার বিদায় নীতির কথা বলছেন?

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)**

[3-05 — 3-15 p.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম দপ্তরের মন্ত্রী শ্রী শান্তি ঘটক মহাশয় যে বাজেট বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন আমি তার সমর্থনে বক্তব্য রাখব। আমি এতক্ষণ ধরে শুনলাম বিরোধী পক্ষের বক্তব্য তারা বললেন আমাদের রাজ্যে শ্রম দপ্তরের অবস্থা এবং সেই সংক্রান্ত যে পদক্ষেপ সরকার পক্ষ থেকে নেওয়া হয়েছে তা অপ্রতুল। সেই সঙ্গে উল্লেখ করেছেন এই রাজ্যে শ্রম দপ্তরের অবস্থা আমাদের বামফ্রন্ট সরকারের আমলে যথেষ্ট খারাপ হয়েছে। এর জন্য তারা দায়ী করছেন বামফ্রন্টের সংশ্লিষ্ট দপ্তরকে। আমার বক্তব্য হচ্ছে সামগ্রিক বিষয়টা এই ভাবে দেখলে আমরা বোধ হয় ভুল করব। সৌগতবাবু নিজে শ্রমিক আন্দোলনের সঙ্গে যুক্ত. কাজেই তিনি জানেন যে এই পরিস্থিতিতে আমরা কোথায় দাঁড়িয়ে আছি। যেহেতু তাদের বিরোধিতা করতে হবে, আমার মনে হল সেই বিরোধিতা করবার জন্য কিছু কথা তিনি বলার চেষ্টা করবেন। যদিও আন্তরিক ভাবে তার বক্তব্যের মধ্যে মনে হয়েছে তিনি যথেষ্ট কনফিউজড। আমি তার কাছ থেকে আশা করেছিলাম বিরোধী দলের একজন প্রাক্তন বক্তা হিসাবে তিনি আরও ঝাঁঝালো ভাবে বর্তমান পরিস্থিতির কথা তুলে ধরবেন। ওনাদের অনেক কথা বলার আছে, আমরা যেহেতু রাজ্য পরিচালনা করছি সেইজন্য সব কথা আমাদের বলার সাহস আসে না। কিন্তু ওনারা বিরোধী দল, বলতে পারেন। ওনারা এমন কতকগুলি কথা বলতে পারতেন যাতে পশ্চিমবাংলায় শ্রমিক আন্দোলন হতে পারত, শ্রমিকরা উৎসাহ পেতে পারত। কিন্তু দৃষ্টিভঙ্গিটা প্রচ্ছন্ন থেকে যায়। এক দিকে শ্রমিক শ্রেণীর দিকে যেতে হচ্ছে অন্য দিকে মালিক পক্ষের হয়ে চলতে হচ্ছে। এই দুটো দিক এক করে চলা ওদের পক্ষে কঠিক কাজ। সেই জন্য ওনারা কিছু কথা বললে সেটা কুম্ভিরাশ্রু, বির্সজন করা হয়, মানুষ সেটা বিশ্বাস করে না শ্রমিকদের স্বার্থে তারা লড়াই করবেন। তারা যে মালিকের হয়ে শ্রমিক স্বার্থ বিরোধী সংগ্রাম সৃষ্টি করছে তার প্রমাণ এই রাজ্যে তাদের শ্রমিক আন্দোলনের মধ্যে দিয়ে পেয়েছি।

সে যাই হোক, আমাদের এই কথা মনে রাখা উচিত যে একটা কঠিন পরিস্থিতির মধ্যে দিয়ে আমরা এই রাজ্যে চলছি। শিল্পের যে পরিস্থিতি সারাদেশে তা থেকে রাজ্য বাইরে নেই এগুলো সবই হচ্ছে কেন্দ্রীয় সরকারের যে নীতি তারজন্যই। আমরা সকলেই জানি, এখানে বহুবার আলোচিত হয়েছে যে, কেন্দ্রীয় সরকার যে শিল্পনীতি গ্রহণ করেছেন, যে ধরনের আধুনিকীকরণের নীতি গ্রহণ করেছেন, তার উপরে দাঁড়িয়ে একটা রাজ্য সরকারের পক্ষে শ্রমিকদের খুববেশি কল্যাণ কিছু করবার নেই। তারা যে ধ্বংসের দিককে উন্মুক্ত করছেন এবং তাকে ত্বরান্বিত করবার জন্য যেভাবে চেষ্টা করছেন, আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে

খানিকটা আমাদের নীতি দিয়ে যেভাবে রক্ষা করা যায় সেইভাবে রক্ষা করার চেষ্টা করছি। কিন্তু কত আক্রমণ থেকে বাঁচানো যাবে? বাঁচানো যাচ্ছে না। কতকগুলো কারখানা যেগুলো রুগ্ন অবস্থায় এসেছে, সেখানে বিভিন্ন শ্রম কল্যাণমূলক অবস্থা বিঘ্নিত হচ্ছে, আমাদের পক্ষে তাকে রক্ষা করার কোনও উপায় নেই। কেন্দ্রীয় সরকার সারাদেশে যে ধরনের শ্রমনীতি নিয়ে চলছে, এই রাজ্যে তার ঝড়-ঝাপটা শ্রমিকদের উপরে এসে পড়ছে। বামফ্রন্ট সরকার এইসব করেছেন বলে ওরা সাধারণ মানুষের কাছে তুলে ধরার চেষ্টা করছেন এবং বলছেন যে রাইটার্স বিল্ডিংস এ বসে যারা সরকার চালাচ্ছেন তারাই এরজন্য দায়ী। কিন্তু বিষয়টি সেই জায়গায় দাঁড়িয়ে নেই। রোগের মুল উৎস কোথায় সেটা দেখা দরকার। নতুন করে কারখানা করা যাচ্ছে না। এটা না করতে পারলে কর্মসংস্থানের সৃষ্টি করা যাবে না। একদিকে যেমন এটা আছে, অপরদিকে আছে আধুনিকীকরণের সমস্যা। তাহলেও আধুনিকীকরণের জন্য চেষ্টা ওরা করছেন এবং মালিকশ্রেণীকে নানারকম আর্থিক সাহায্য দেবার চেষ্টা করছেন। কাস্টমস এক্সাইস ডিউটি থেকে তাদের রেহাই দিচ্ছেন। ওরা বলছেন যে এই ব্যবস্থার ফলে মালিকরা বিদেশ থেকে যন্ত্রাংশ কিনে আনবেন। মডার্নাইজেশনের জন্য কাস্টমস ডিউটিতে ডিডাকশন, এক্সাইস ডিউটিতে ডিডাকশন দেবার ফলে এবং ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশনের নাম করে মালিকরা বাইরে থেকে যে সমস্ত জিনিসপত্র আনছে তারফলে তারা বিরাট আর্থিক ক্ষতি ভোগ করছে। তারা বলছে যে শ্রমিকদের এরফলে তারা ছাঁটাই করছে না এবং শ্রমিকদের আর্থিক দিক দিয়েও ক্ষতিগ্রস্ত করার কথা ভাবছে না। কিন্তু শ্রমিকদের কিছু বেনিফিট দেবার জন্য, তাদের আর্থিক কিছুটা সাহায্য দেবার চেষ্টা করছে গোল্ডেন হ্যান্ডশেকের নাম করে, মডার্নাইজেশনের নাম করে। এই উভয় দিকেই শ্রমিকদের বিপদ রয়েছে। কাস্টমস ডিউটি, এক্সাইস ডিউটিতে এই রেহাই দেবার ফলে আমাদের রাজস্বের ভাগ কমে যাচ্ছে। শিল্পগুলোকে মডার্নাইজ করার নাম করে বিদায় নীতি কার্যত ওরা চালু করছেন। কিন্তু বিদায় নীতি সম্বন্ধে ওরা কিছু বলছেন না। কিন্তু যেটা বাস্তব, একে বাস্তবায়িত করার জন্য ওদের যে প্রতিশ্রুতি ছিল তা ঠিকঠিক ভাবে পালন করছেন না। একদিকে বলছেন কারখানাগুলোকে মডার্নাইজেশনের কথা ভাবা হচ্ছে না, অপরদিকে ক্যাপিটাল ইনটেনসিভ ইন্ডাস্ট্রিতে রূপান্তরের প্রচেষ্টা চলছে এবং লেবার ইনটেনসিভ ইন্ডাস্ট্রির সংখ্যা কমিয়ে দিচ্ছেন। লেবার ইনটেনসিভ ইন্ডাস্ট্রিগুলো থেকে শ্রমিকদের ছাঁটাই করে দেওয়া হচ্ছে। কিন্তু শ্রমিকদের তারজন্য যে বেনিফিট দেবার কথা তা তাদের দেওয়া হচ্ছে না। এরফলে শ্রমিকদের অবস্থা আজকে ন যযৌ ন তস্থৌ' এর মতো। রাজ্য সরকারের পক্ষে এর জন্য কি করার আছে? বি আই এফ আর যে উদ্দেশ্যে করা হয়েছে তা থেকে সরে গিয়ে এখন অন্যভাবে দেখা হচ্ছে। শিল্পগুলোকে মারবার জন্য বি আই এফ আর কে ব্যবহার করা হচ্ছে। অথচ বি এফ আই আর করা হয়েছিল শিল্পগুলোর পুনরুজ্জীবনের জন্য, সেটা না করে মারবার জন্য চেষ্টা করা হচ্ছে। এই রাজ্যে একটার পর একটা ইন্ডাস্ট্রির দিকে যেখানে হাত বাড়িয়েছেন সেটা মৃত্যুর মুখে চলে যাচ্ছে। এই যদি নীতি হয় তাহলে একটা রাজ্য সরকারের পক্ষে কি করে শিল্পকে বাঁচানো সম্ভব হবে এবং শ্রমিকদের স্বার্থ কি করে রক্ষা করা সম্ভব? এই ভাবেই আজকে সমস্ত জায়গাতেই দেখছি, কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন তারফলে এখানকার শ্রম দপ্তর একটা কঠিন পরিস্থিতির মধ্যে পড়ছেন। শ্রম দপ্তর সেই কঠিন পরিস্থিতির মোকাবিলা করছে।

আজকে কংগ্রেসিরা যে ট্রেড ইউনিয়নের আন্দোলন করে তাতে বহু শ্রমিক ওদের পতাকাতলে সামিল হয় এবং আমার পাশে সুব্রতবাবু বসে আছেন, তিনিও বলেছেন যে শ্রমিকরা হচ্ছে ওয়ার্স্ট সাফারার। সুব্রত বাবুরাও ট্রেড ইউনিয়ন করেন আমরাও ট্রেড ইউনিয়ন করি, আসুন আমরা সবাই মিলে কেন্দ্রের এই নীতির বিরুদ্ধে বিক্ষোভ জানাই। কেন্দ্রের এই নীতির বিরুদ্ধে আমাদের সমস্ত শ্রমিককে সংগঠিত করতে হবে। সুতরাং এই বিবর্তনের মধ্যে দাঁড়িয়ে একটা কঠিন পদক্ষেপের মধ্যে দিয়ে শ্রমিকদের হয়ে আমাদের নেতৃত্ব দিতে হবে এবং তারজন্য ঐক্যবদ্ধভাবে আমাদের সংগ্রামের মধ্যে দিয়ে এগিয়ে যেতে হবে। কেন্দ্রীয় সরকারের নীতির পথে যেতেই হবে প্রত্যক্ষ পদক্ষেপের মধ্যে দিয়ে যেতে হবে এবং এছাড়া আর কোনও পথ নেই। এবং এটা ঐক্যবদ্ধ সংগ্রামের মধ্যে দিয়ে এগোতে হবে। কখনও কখনও আবার কংগ্রেসিরা আমাদের সাথে সুর মিলিয়ে বলার চেষ্টা করেছেন। আজকে দেশের যে পরিস্থিতি তাতে আমাদের দৃঢ়ভাবে এর বিরোধিতা করতে হবে। আজকে কলকারখানার মালিকরা একজোটে অধিকার ভোগ করছে এবং শ্রম বিরোধী নীতি গ্রহণ করছে। আজকে ওয়েজ ফ্রিজ করে দিয়ে শ্রমিকদের মারবার নীতি এবং শ্রমিকদের কল্যাণ বিরোধী নীতি চালাবার ফলে সারা দেশে একটা দারুণ সঙ্কট সৃষ্টি হয়েছে। এই দৃষ্টান্ত দেখে আজকে আমাদের ভাবা উচিত এবং এর বিরুদ্ধে বক্তব্য রাখা উচিত। আজকে যে নয়া শিল্পনীতি, নয়া অর্থনীতি, নয়া রপ্তানি নীতি এই যে নয়া নয়া নীতি হচ্ছে এর থেকে আমাদের মুখ ঘুরিয়ে যদি না আসি তাহলে কখনই উন্নতি হতে পারবে না। যখন প্রথম উন্নতি শুরু হয়েছিল তখন অর্থনৈতিক পরিকল্পনার মধ্যে দিয়েই কিভাবে শিল্পের উন্নতি করা যায় এব কিভাবে নিজের পায়ে দাঁড়িয়ে বিশ্বের দরবারে কম্পিটিশনে যেতে পারে তার চেষ্টাই করা হবে বলা হয়েছিল। কিন্তু আজকে ৪০ বছর পার হয়ে যাবার পরে হঠাৎ করে বলা হচ্ছে সম্পূর্ণভাবে ঢেলে সাজাতে হবে। অর্থনৈতিক পরিকল্পনার মধ্যে দিয়ে এগোলে আমাদের চলবে না এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের মনোভাব এবং অন্য পথ ধরতে হবে। সেখানে রুপীজকে ডলারে কনভার্ট করতে হবে। সেখানে রুপীর যে ভ্যালু সেটা আগে ঠিক করতে হবে। আজকে রুপীর ভ্যালু কি ঠিক থাকছে? আজকে রুপীজের ভ্যালু ঠিক থাকছে না, টাকার দাম কমছে। সেখানে ডলারে যে মূল্যায়ন তার কনভার্টিবিলিটি রক্ষা করতে হলে রুপীর ভ্যালু ঠিক রাখতে হবে। টাকার মূল্য কমতে কমছে মাথাপিছু ৩ হাজার কোটি টাকাতে গিয়ে দাঁড়িয়েছে। সেখানে টাকার মূল্যায়ন রক্ষা করা যাচ্ছে না। কালকে যে শিশু জন্মগ্রহণ করবে এরফলে তার উপরেও ৩২০০ কোটি টাকা ঋণের বোঝা মাথায় চাপবে। আজকে ১৬ টাকা পেট্রোলের দাম আছে। আমার কাছে খবর আছে সামনে বাজেটে এই পেট্রোলের দাম ২২ টাকা হয়ে যাবে। আজকে যে নীতি কেন্দ্রীয় সরকার গ্রহণ করছে তাতে পেট্রোলের দাম ২২ টাকা করে রক্ষা করতে পারবেন না।

আজকে যদি ২২ টাকা পেট্রোলের দাম বাড়ে তাহলে শ্রমিকরা কোথায় গিয়ে দাঁড়াবে? সুতরাং কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন তার সঙ্গে যদি আমরা সংঘর্ষের পথে না যাই তাহলে কোনওভাবেই রক্ষা নেই। মাননীয় শ্রমমন্ত্রী তার বাজেটের শেষ জায়গায় যে কথা বলেছেন ঠিকই বলেছেন যে এই নীতির বিরুদ্ধে যাওয়া ছাড়া আর কোনও পথ নেই এবং সেই কারণে তিনি আই এন টি ইউ সি এবং বিভিন্ন রাজনৈতিক দলের কাছে আবেদন

[ 16th July, 1993 ]

করেছেন যে এর বিরোধিতা করুন। ঐক্যবদ্ধভাবে নীতিগুলির বিরোধিতা করা ছাড়া আর কোনও পথ নেই। তা না হলে কখনই শ্রমিকদের স্বার্থ রক্ষা করতে পারা যাবে না। আজকে কেন্দ্রীয় সরকার যে নীতি অনুসরণ করে চলেছে তাতে শুধু রাজ্যে বসে এর বিরোধিতা করলে চলবে না, এরজন্য জোরদার সংগ্রাম চালাতে হবে। তবে এরই মধ্যে যে অবস্থা চলছে তার কিছু কিছু পরিবর্তন করা যেতে পারে যেমন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা বলা হয়েছে। খুবই দুঃখের কথা যে, যেভাবে এই বেকারের সংখ্যা বেড়ে যাচ্ছে এর তারসঙ্গে পাল্লা দিয়ে চলেছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের দুর্নীতি। এই দুর্নীতি যদি বন্ধ করতে না পারা যায় তাহলে কখনই বেকারত্ব বন্ধ করা যাবে না। যেমন ধরুন ক্যানিং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সম্বন্ধে একটি কথা এখানে বলা দরকার। ক্যানিং সম্বন্ধে আমি জানি সেখানে যে সমস্ত কলগুলি হচ্ছে, শিডিউল কাস্ট এরিয়া থেকে যে জনপ্রতিনিধি নির্বাচিত হয়ে এসেছেন তিনিও বলেছেন, ক্যানিং এক্সচেঞ্জে দেখাবার চেষ্টা করছে সেখানে শিডিউল কাস্ট-এর সংখ্যা বেশি নয়, আদার কাস্টের সংখ্যা বেশি। সেইজন্য শিডিউল কাস্টের ছেলেরা তারা সেখানে ঘেরাও করছেন, তারা বলছেন যে তাদের রাইট দেওয়া হচ্ছে না, এক্সচেঞ্জে আজকাল দেখা যায় যে বামপন্থীরাও সেখানে ঘেরাও করেন। এই ব্যাপারে অবিলম্বে দৃষ্টি দেওয়া দরকার। আমি এই বাজেটকে সমর্থন করে কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শান্তি রঞ্জন ঘটক মহাশয় তার দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন আমি সেই দাবির বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন এসেছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। আমরা একটা জিনিস লক্ষ্য করেছি, রাজ্য সরকারের যে কোনও মন্ত্রী তার নিজের ব্যর্থতার দায়ভার কেন্দ্রের উপর চাপিয়ে দিয়ে দায়মুক্ত হতে চান। আমাদের মাননীয় মন্ত্রী শান্তিবাবু তার থেকে মুক্ত নন, যদিও তার বক্তব্যের মধ্যে দিয়ে কিছু কিছু গান উনি গেয়েছেন, সেই গান হচ্ছে কেন্দ্র বিরোধী গান। কতকগুলি কাল্পনিক সাফল্যের দাবি করে উনি একটা বাহবা কুড়োবার ব্যবস্থা করেছেন। কেন্দ্রীয় সরকারের যে সমস্ত সংস্থাগুলি আছে সেখানে কিভাবে সুষ্ঠভাবে এগুলি চালানো যায় সেটার কথা উনি বলেছেন এবং মুখ্যমন্ত্রী কি সুপারিশ করেছেন সেটাও উনি বলেছেন। শুধু কি কেন্দ্রীয় সরকারি সংস্থাগুলি লোকসানে চলে, স্টেট গভর্নমেন্টের যে সমস্ত সংস্থাগুলি আছে সেখানেও তো লোকসান চলে, সেখানে রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন সেটা বললে ভাল হত। আমাদের মুখ্যমন্ত্রী উনি প্রস্তাব দিয়েছেন বিশেষজ্ঞ, ইউনিয়ন, রাজ্য সরকার, আর্থিক প্রতিষ্ঠান ও ব্যাঙ্কের প্রতিনিধিদের নিয়ে সরকারের অধীনে একটি পুনরুজ্জীবন কমিটি গঠন করা হোক। কেন্দ্রীয় সরকারকে যখন এই কথা বলছেন তখন বলব, রাজ্য সরকারের যে ৬০টি আন্ডারটেকিং সংস্থা আছে তার মধ্যে বেশিরভাগই তো লসে রান করছে। সেইগুলিকে আটকাবার জন্য রাজ্য সরকার এই পথ নিচ্ছে না কেন, যখন উপদেশটা রাজ্য সরকার দিচ্ছে তখন সেটা নিজেরা মানছেন না কেন? ওনাদের ব্যর্থতার দায়ভার কেন্দ্রীয় সরকারের ঘাড়ে চাপিয়ে দিচ্ছেন। আমরা যদি ৩ বছরের হিসাব দেখি, তাহলে দেখতে পাব যে প্রভিডেন্ট ফান্ড এবং ই এস আই-এর টাকা বাকি রেখে দেয়নি মোট কত টাকা ৯০ সালে ছিল ১১৬ কোটি ৩০ লক্ষ, ৯১ সালে সেটা হল ১২০ কোটি, ৯২ সালে সেটা হল ১৪৮ কোটি ৩৪ লক্ষ টাকা, আবার পরবর্তীকালে

৩টি বাজেট বক্তৃতায় আমরা দেখছি ই এস আই এর টাকা ৯০ সালে ছিল ৪০ কোটি ৭৬ লক্ষ, ৯১ সালে ছিল ৪০ কোটি, ৯২ সালে ছিল ৮০ কোটি ৮ লক্ষ টাকা, তাহলে প্রত্যেকবারে দেখা যাচ্ছে যে এটা ক্রমাগত বেড়ে যচ্ছে। আমি অবাক হয়ে গেলাম ৯০ সালে মাত্র ২ জনকে অ্যারেস্ট করেছেন, ৯২-৯৩ সালে বাজেট বইতে দেখছি ৩২ জনকে পুলিশ গ্রেপ্তার করেছেন। এই যে এত কোটি টাকা বাকি পড়েছে সেখানে উনি দু-একজনকে অ্যারেস্ট করে দেখিয়ে দিচ্ছেন যে অ্যারেস্ট করা যায়, তাহলে আপনি সেখানে কেন ৮/১৪ নম্বর ধারা প্রয়োগ করে কোনও ব্যবস্থা নিতে পারছেন না। আপনার যে টোটাল হিসাবটা তাতে আমরা দেখতে পাচ্ছি, মালিকরা লক্ষ লক্ষ শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা তারা দিতে পারছেন না, আর আপনি কোনও ব্যবস্থা নিচ্ছেন না। আর আপনি কেন্দ্রের ঘাড়ে দোষ চাপিয়ে যাচ্ছেন। সেন্ট্রাল গভর্নমেন্টের যা আইন আই পি সি ৪০৯ ও ৪১১ ধারা তাতে মালিকদের ভয়ে আপনি এটা প্রয়োগ করতে পারছেন না।

[3-25 — 3-35 p.m.]

এখন কারখানাগুলোতে ওয়ার্ক সীজড নামে একটা নতুন কথা চালু হয়েছে। শ্রমিক কর্মচারিরা নাইট শিফটে কাজ করে বেরোচ্ছে, আর মর্নিং শিফটের লোকেরা গিয়ে দেখছে নোটিশ সাসপেনশন অফ ওয়ার্ক। আপনাদের আমলে সব নতুন নতুন শব্দ বেরিয়েছে। মালিকরা এক তরফাভাবে কারখানাগুলো বন্ধ করে দিচ্ছে। বালি জুটমিল কতদিন ধরে বন্ধ হয়ে আছে। আপনারা তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে পারছেন না। খেয়াল-খুশিমতো তারা কাজ করে যাচ্ছে। আপনারা এক সময় এখানে স্লোগান দিতেন, বামফ্রন্ট সরকার, সংগ্রামের হাতিয়ার। ডালহৌসি জুটমিলে একটা শ্রমিক কাজ করছে, তাকে বলা হচ্ছে, তুমি একা মেশিন চালাতে পারবে না, তোমাকে আরেকটা লোক দেওয়া হবে। এই দুজন লোক মিলে মেশিন চালাচ্ছে, তাতে প্রোডাকশন বাড়ছে, কিন্তু মাইনের টাকাটা দুজন লোকের মধ্যে ভাগ করে দেওয়া হচ্ছে। আট ঘণ্টার বিনিময়ে তাকে ঠিকমতো পয়সা দেওয়া হচ্ছে না। এখানে যদি সরকারকে বলা হয় তারা আজকে মালিক পক্ষের তাঁবেদারে পরিণত হয়েছে, তাহলে কি ভুল বলা হবে। এমপ্লয়মেন্টের দুর্নীতির কথা ক্ষিতিবাবু বলেছেন। কিন্তু সময় অভাবে পুরোটা বলতে পারেননি। আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে আপনি দুর্নীতি বন্ধ করতে পারছেন না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আজকে একটা ফার্সে পরিণত হয়েছে। আপনি স্যার, ইকনমিক রিভিউয়ের ৩০ পাতাটা দেখুন। ১৯৮৮-৮৯ সালে ভেকেন্সি নোটিফায়েড হয়েছে ২২,৩০০, আর সেখানে প্লেসড ইন এমপ্লয়মেন্ট হয়েছে, ১২,৩০০ ; ১৯৮৯-৯০ সালে ভেকেন্সি নোটিফায়েড হয়েছে ১৯,০০০ আর সেখানে প্লেসড ইন এমপ্লয়মেন্ট হয়েছে ১০,০০০ ; ১৯৯০-৯১ সালে ভেকেন্সি নোটিফায়েড হয়েছে ১৮,৪০০, আর সেখানে প্লেসড ইন এমপ্লয়মেন্ট হয়েছে ৯,৫০০; ১৯৯১-৯২ সালে ভেকেন্সি নোটিফায়েড হয়েছে ১৪,২০০, আর প্লেসড ইন এমপ্লয়মেন্ট হয়েছে, ৮,৮০০। প্রতিবারই দেখা যাচ্ছে এটা কমছে। তাহলে চাকরিগুলো কিভাবে হচ্ছে? আপনি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে বাধ্য করতে পারছেন না। কোনগুলো এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হচ্ছে, না স্কুল টিচার, মিউনিসিপ্যাল কর্মচারী, লোকাল বডি এগুলোতে। যেখানে আপনাদের দলের কমরেডরা আছে সেখানে আপনারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাছে পাঠাচ্ছেন না, সেখানে আপনারা কমরেডদের চাকরি দিচ্ছেন। যেখানে আপনারা ডাইরেক্ট

দলের লোকদের দিতে পারছেন না, সেগুলো আপনারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাছে পাঠাচ্ছেন। আপনার দপ্তর শ্রমিক স্বার্থের কাজে লাগতে পারেনি। এই সরকার আজকে শ্রমিক শোষণের সরকার হয়েছে। এইজন্য আজকে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জগন্নাথ ওঁরাও :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রম দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আমি কিছু কথা বলতে চাই। জলপাইগুড়ি জেলা চা-বাগান অধ্যুষিত এলাকা। কংগ্রেস আমলে সেখানকার লোকেরা যে দুঃখ কষ্ট পেয়েছিল, এখন বামফ্রন্ট সরকার আসার পর, সেইসব চা-বাগানের শ্রমিক কর্মচারিরা খুব খুশির মধ্যে দিন কাটাচ্ছে। আজকে শ্রমিকরা বামফ্রন্টের সঙ্গে থাকার জন্য তাদের বোনাস বেড়েছে। কংগ্রেস আমলে যেখানে তাদের বোনাস ছিল ৮.৩৩ শতাংশ আজকে সেখানে তাদের বোনাস বেড়ে হয়েছে ১৮ থেকে ২০ শতাংশ। চা বাগানের শ্রমিকরা আগে কংগ্রেসের আমলে যেখানে ৪ টাকা করে দৈনিক মজুরি পেত এখন তারা ১৯.৩০ টাকা করে পাচ্ছে। তাছাড়া তারা গ্রাচুইটি পি এফ মেটারনিটি লিভ, ফ্যামিলি পেনশনের টাকা পাচ্ছে এবং আরও নানা ধরনের সুযোগ সুবিধা পাচ্ছে। কিন্তু দুঃখের বিষয় কংগ্রেসিরা সেখানে যেভাবে যাচ্ছে তাতে শ্রমিকদের ক্ষতি হচ্ছে। ওদের বা কংগ্রেসিদের মূল লক্ষ্য হল চা বাগানগুলিতে মালিকদের স্বার্থ দেখা এবং শ্রমিক সংগঠনকে ভেঙ্গে দেওয়া। তাদের উদ্দেশ্য হল এমন কি শ্রমিকদের হত্যা করেও চা বাগানের শ্রমিকদের মধ্যে একটা সন্ত্রাসের সৃষ্টি করে তাদের সংগঠনকে ভেঙ্গে দেওয়ার যাতে তারা মালিকদের বিরুদ্ধে লড়াই করতে না পারে। কংগ্রেসিরা যখন একলা এইসব কাজ করতে পারছে না তখন তারা বি জে পিকে সঙ্গে নিচ্ছে বা ঝাড়খন্ড দলকে সঙ্গে নিচ্ছে। এইভাবে চা বাগানের শ্রমিকদের আন্দোলনকে ভাঙ্গার জন্য তারা প্ল্যান প্রোগ্রাম করছে। এরজন্য চা বাগানের মালিকদের কাছ থেকে তারা টাকাও নিচ্ছে। সেখানে মালিকরা এদের টাকা দিয়ে শ্রমিকদের খুন পর্যন্ত করাচ্ছে। রাজ্য চা বাগানের একজন মালিক আমাদের ইউনিয়নকে ভাঙ্গার জন্য কংগ্রেসকে বিভিন্ন উপায়ে টাকা দিচ্ছে। সেখানে এমন কি তারা আমাদের শ্রমিকদের নানা রকম অশ্লীল ভাষায় গালাগাল দিচ্ছে। বলছে, আমাদের কথা না শুনলে রেড ব্যাঙ্ক চা বাগানের মতোন ঘটনা এখানে ঘটবে। এইভাবে কংগ্রেসিরা সেখানে সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করছে। মদ খাইয়ে, টাকা দিয়ে শ্রমিক আন্দোলনকে ভাঙ্গার চেষ্টা হচ্ছে। শুধু একটা চা বাগানে নয়, অনেক চা বাগানেই কংগ্রেসিরা এই ধরনের ঘটনা ঘটাচ্ছে। স্যার, আমি আমার জলপাইগুড়ি জেলাতে দেখেছি কংগ্রেসিরা শ্রমিক আন্দোলনকে দৃঢ় করার পরিবর্তে নিজেরা মোটা হওয়ার জন্য লড়াই চালাচ্ছে। কয়েকজন কংগ্রেসি নেতাকে দেখলাম যারা বাংলাদেশ থেকে আসার পর এখানে কংগ্রেসের ঝান্ডা ধরে ইউনিয়ন করতে লাগলো এবং তারপর লক্ষপতি হয়ে গেল। এখন আর তাদের ঝান্ডার দরকার নেই। তাছাড়া এমার্জেন্সির সময় কংগ্রেসিরা কি রকম শ্রমিকদের উপর অত্যাচার চালিয়েছিল তা আমরা সবাই জানি। স্যার, ডুয়ার্স এলাকায় এইভাবে কংগ্রেসরা একটা শ্রমিক বিরোধী পরিবেশ গড়ে তোলার চেষ্টা করছে। তাদের জন্য এ জিনিস বেশিদিন চলতে পারে না। কংগ্রেসিরা এখন টাকা খাওয়া, মারামারি এই পথে রাজনীতি করছে। স্যার, তাই কেন্দ্রীয় সরকারের কংগ্রেসি নেতা থেকে শুরু করে এখানকার কংগ্রেসি নেতারা যেভাবে বক্তৃতা করছেন তাতে আমরা দেখছি তাদের শ্রমিকদের প্রতি দরদ নেই। তবে এটা শুধু আজকের কথা নয়, দীর্ঘদিন ধরেই কংগ্রেসিরা এই

পথে চলেছে। তা যদি না চলতো তাহলে দেশে এত বেকার বাড়ত না, এত কলকারখানা বন্ধও হত না। ওরা চিরকাল মালিকদের স্বার্থ দেখে এসেছে, শ্রমিক দরদি ওরা কখনই ছিল না। ব্রিটিশ এবং আমেরিকান সাম্রাজ্যবাদের সঙ্গে হাত মিলিয়ে ওরা দেশকে সর্বনাশের পথে নিয়ে যাচ্ছে। কাজেই কংগ্রেসিদের বলব, শ্রমিকদের সম্পর্কে কোনও কথা ওদের মুখে শোভা পায় না। তবে কংগ্রেসিরা আজও যে পথে যাচ্ছে সে পথে গিয়ে ওরা বেশিদিন টিকে থাকতে পারবেন না। এই কথা বলে মাননীয় শ্রমমন্ত্রীর বাজেটকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-35 — 3-45 p.m.]

**শ্রী এস আর দাস ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। কংগ্রেসি বিরোধীরা বক্তৃব্য রাখার সময় বললেন ওদের ১লা জুলাই কমিটির সদস্য তিনি বলেছেন প্রতিষ্ঠিত নেতারা নাকি তাদের মাথা বিকিয়ে দিয়েছে তার জন্য এই ১লা জুলাই কমিটি করতে তারা বাধ্য হয়েছে। আমি সুব্রতবাবুকে জিজ্ঞাসা করি, তিনিও কি মাথা বিকিয়ে দিয়েছেন? আমরা জানি ১লা জুলাই কমিটি কি করে হল। সুব্রত বাবু ১২ই জুলাই কমিটির কথা বললেন। ১২ই জুলাই কমিটি এবং সিটু এই দুটোর পার্থক্য সুব্রতবাবু বুঝতে পারেননি, সেইজন্য এই কথা বলছেন। ১লা জুলাই কমিটি করে এইভাবে নকল করে সংগ্রাম টিকিয়ে রাখা যায় না। সুব্রত বাবুর অবস্থা আমরাই বুঝি, "আমারই বধুঁয়া আনবাড়ি যায় আমারই আঙ্গিনা দিয়া।" সুব্রতবাবুর বলার কোনও অধিকার নেই। তার ছুঁচো গেলার সম অবস্থা হয়েছে। সৌগত বাবু বললেন কেন্দ্রীয় সরকারের নাকি অনেক ইচ্ছা আছে, শ্রমিকদের জন্য অনেক কিছু করছেন কেন্দ্রীয় সরকার। কিন্তু কেন্দ্রীয় সরকার তার ইকনমিক সার্ভেতে কি বলেছে, সেখানে তারা বলেছে, Finally, our labour legislation which was originally designed to provide workers with maximum security in terms of employment and wages, is now seen to present some problems. If an enterprise turns sick or closes down, it is difficult to secure to the workers' rights which only healthy enterprise can afford to give. The economy faces various hazards—hazards of drought, payment crises, shortages etc. which have to be shared by the people. In addition there are risks faced by workers in any firm that are incident upon the industry or the firm, what security has been given, has been available to a small number or organised workers; and the security has proved increasingly illusory with spreading sickness.

এটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের বক্তব্য, কেন্দ্রীয় সরকার হতাশা ফিল করছে বর্তমানে। আমি আর একটা কথা বলছি, বিরোধী সদস্যরা যেটা বলেছেন—আমরা জানতাম উট উপর দিকে চেয়ে চলে, আপনারাও সেই রকম ভাবে চলেন, সেটা আপনাদের খেয়াল নেই। আপনাদের স্মরণে রাখতে হবে এর আগে ২৮ বছর আপনারা রাজত্ব করেছেন এই পশ্চিমবঙ্গে। সেই সময় ৭২ সালে এই বিধানসভায় দাঁড়িয়ে আপনাদের সদস্য সুকুমার ব্যানার্জি কি বলেছেন, "এই রাজ্যে বেকারের সংখ্যা ৩০ থেকে ৪০ লক্ষ। ৬৫ সাল থেকে ৬৯ সালের

[ 16th July, 1993 ]

মধ্যে সারা ভারতে যখন কলকারখানায় চাকরি বেড়েছে শতকরা ৩.২ ভাগ, পশ্চিমবঙ্গে সেখানে কমেছে শতকরা ৭.২ ভাগ। এটা ২রা আগস্ট তারিখে তিনি বলেছিলেন। ৫১ সাল থেকে ৬১ সালের মধ্যে সারা ভারতবর্ষে কর্মরত লোকের সংখ্যা শতকরা ৩৮.৯ থেকে বেড়ে হল ৪২.৯ ভাগ। অথচ পশ্চিমবঙ্গে কর্মরত লোকের সংখ্যা ৩৫ থেকে কমে হল ৩১ ভাগ। ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে এটা হয়েছে। গোপালদাস নাগ কি বলেছিলেন, "Unemployment in West Bengal continues to swell half a million every year. On the other hand, now jobs available through retirement, death or disability of existing workers do not exceed 10 thousand a year. The rest 1.90 lakh inflate annually the backlog of unemployment."

তাহলে বুঝুন, হাফ মিলিয়ন করে বেকার সৃষ্টি হয়েছে, তার মধ্যে ১০ হাজারের চাকরি হয়েছে, বাকি ব্যাক লগ থেকে যাচ্ছে। আমি গুজরাট সরকারের একটা বইতে দেখছি, তাতে তারা বলছেন, তাদের রাজ্যে ৯ লক্ষ ৯০ হাজার বেকার এবং ১৯৯১-৯২ সালে ১ লক্ষ ৮৮ হাজার বেকারের সংখ্যা বৃদ্ধি পেয়েছে। অর্থাৎ প্রতি বছর ১ লক্ষ ৮৮ হাজার করে বেকার বাড়ছে। প্রতি বছর সেখানে মাত্র ১৬ হাজার করে লোকের চাকরি হচ্ছে। তাহলে নাকি ব্যাকলগ কোথায় যাচ্ছে? তাদের তাহলে কত বছরের প্রোগ্রাম লাগবে? সৌগতবাবু কি একটু এর উত্তর দেবেন? তিনি বললেন, শ্রমিকের সংখ্যা শিল্প থেকে কমছে না। আমাদের চট শিল্পে যেখানে সাড়ে তিন লক্ষ শ্রমিক ছিল সেখানে ৯০ সালে তা কমে দাঁড়িয়েছে ২ লক্ষ ২২ হাজারে। আমাদের চট শিল্পের সঙ্গে আরও ৫ লক্ষ পাট চাষী পরোক্ষভাবে যুক্ত আছে। মাত্র চারটে একচেটিয়া ব্যবসায়ী পরিবারের হাতে সমস্ত পাট-কলগুলোর নিয়ন্ত্রণ রয়েছে। তারা চটকলগুলো চালাচ্ছে। চট শিল্প জাতীয়করণের দাবিতে বার বার আমরা প্রস্তাব নেওয়া সত্ত্বেও কেন্দ্রীয় সরকার তা গ্রাহ্য করছে না। আনন্দবাজার পত্রিকায় গত ১৪ই জুলাই শ্রী অমলেন্দু দে-র একটা ঐতিহাসিক প্রবন্ধ প্রকাশিত হয়েছে আমি সেখানে থেকে কয়েকটা লাইন এখানে উল্লেখ করছি।" অর্থনীতিকে নতুন করে গড়ার প্রয়াস" নামক প্রবন্ধ তিনি এক জায়গায় বলছেন, 'কেন্দ্রীয় সরকারের রাজকোষ সংক্রান্ত নীতির ফলেও পশ্চিমবঙ্গ ক্ষতিগ্রস্ত হয়। ব্রিটিশ আমলেই রাজস্বের একটি অংশ বিভিন্ন প্রদেশের মধ্যে বণ্টন করা হত। তখন কলকাতা ও বোম্বাইয়ের ভাগ ছিল সমান সমান, ২০ শতাংশ করে। আর পাটের উপর আশি ভাগ পেত কলকাতা। বাংলাভাগের পর পশ্চিমবঙ্গের ওপর তার কি প্রতিক্রিয়া হবে, তা ভাল করে বিবেচনা না করেই কেন্দ্রীয় সরকার রাজকোষ সংক্রান্ত নীতিপ্রবর্তন করেন। উল্লেখ্য এই, ১৯৪৭ খ্রিস্টাব্দের ১৫ই আগস্ট ক্ষমতা হস্তান্তরের পর সেই রাত্রেই কলকাতার রাজস্বের ভাগ ২০ শতাংশ থেকে কমিয়ে ১২ শতাংশ করা হয়। একই সঙ্গে বোম্বাইয়ের ভাগ ২০ শতাংশ থেকে ২১ শতাংশ এবং মাদ্রাজ রাজ্যের ভাগ ১৫ শতাংশ থেকে ১৮ শতাংশ করা হল। সেই সময়ে পাটের উপর শুল্ক করের কলকাতার প্রাপ্য অংশও কেন্দ্রীয় সরকারে কেড়ে নেয়। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ডাঃ রায় বারে বারে এই বিষয় নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করেন।" ৪৭ সাল থেকে ষড়যন্ত্র করে চট শিল্পকে আজকে এমন একটা জায়গায় দাঁড় করানো হয়েছে যে, এর নাভিশ্বাস উঠেছে। এর জন্য দায়ী কংগ্রেস। আপনাদের মমতা তো বলেন, কেন্দ্রীয় সরকারের কাছে ধর্ণা দেবেন পশ্চিমবঙ্গে রাষ্ট্রপতি শাসন কায়েম করার জন্য। তা তিনি একবার ধর্ণা দিন না চট শিল্পের জাতীয়করণের

জন্য তা তিনি দেবেন না। তারপর কয়াল শিল্পের ৮০ সালে শ্রমিক সংখ্যা ছিল ১ লক্ষ ২৮ হাজার, ৯০ সালে সেখানে থেকে কমে দাঁড়িয়েছে ১ লক্ষ ৮ হাজার। মাত্র ১০ বছরে ২০ হাজার শ্রমিক কমে গেল। অথচ আমাদের দেশে জনসংখ্যা বাড়ছে, বেকারি বাড়ছে! দুর্গাপুরের এম এম সি কারখানার অবস্থা কি? এম এম সি হিন্দুস্থান ফার্টিলাইজার, সাইকেল কর্পোরেশন প্রভৃতি ৭টা সংস্থাকে সীক করে দেওয়া হয়েছে এবং বন্ধ করে দেবার চেষ্টা করছেন। দুর্গাপুরের এম এম সি আমাদের দেশের বিভিন্ন খনির যন্ত্রপাতি তৈরি করত। আমাদের দেশের খনি গুলোর জন্য এম এম সি-র মতো আরও কারখানার দরকার আছে। অথচ আমরা দেখছি এম এম সিকে অর্ডার দেওয়া হচ্ছে না। এম এম সি-র অপরাধ? সে পশ্চিমবঙ্গে প্রতিষ্ঠিত। হিন্দুস্থান ফার্টিলাইজারকে রুগ্ন করে বন্ধ করার চেষ্টা চলছে, তার অপরাধ, সে পশ্চিমবঙ্গে অবস্থিত। এই অপরাধে এগুলোকে দুর্বল করে দিয়ে, বন্ধ করার চেষ্টা চলছে। তাই আজকে বিরোধীরা যে সমস্ত কাট মোশন এনেছেন তার আমি বিরোধিতা করে মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্থাপিত বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

[3-45 — 3-55 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি প্রথমেই শ্রম মন্ত্রী মহাশয় যে বাজেট নিয়ে এসেছেন তার সমর্থন করছি না, এবং কেন করছি না পরে আমি বলছি। আমাদের কাট মোশনগুলি যা দেওয়া আছে সেগুলি গ্রহণ করার জন্য অনুরোধ করছি। স্যার, আমি প্রথমেই বলি যে গ্রহণ না করার কারণ উনি জানেন। যে সময় আমরা ঠান্ডা ঘরে বক্তৃতা করছি তখন বাইরে হাজার হাজার লক্ষ লক্ষ শিল্পের সাথে যুক্ত সংগঠিত শ্রমিক এবং অসংগঠিত শ্রমিক কর্মচারিরা তখন একটা চূড়ান্ত সন্ত্রাস এবং নৈরাজ্যের মধ্যে বাস করছে। এই ধরনের পরিস্থিতি আমার স্বল্প জীবনে হয় নি, আরও যারা প্রবীণ তাদের জীবনে হয়েছে কিনা জানি না এবং জানি না যে এটা মোকাবিলা করার পথ কি? এটা ঠিক যে আমি মাননীয় শান্তিবাবুকে তার কাজের জন্য কিছু প্রতিবাদ করব, কিন্তু এটা ঠিক নয় যে সমস্ত ঘটনার জন্য, উনি দায়ী। এত ব্যাপক ছাঁটাই এবং মালিকরা এবং ম্যানেজমেন্ট টুঁটি টিপে ধরছে শ্রমিকদের নতুন কলকারখানা নেই, বাইরে থেকে কেউ কোনও কলকারখানা করতে আসছে না তার জন্য এটা উনি দায়ী এটা বলতে ইচ্ছা নেই। এটা খুব হাল্কা চালে নয়, আমার মনে হয়েছে এ পক্ষ, ও পক্ষ থেকে অনেককেই কাজকর্মের স্বার্থে শ্রমিক কর্মচারিদের কারখানার গেটে যেতে হয়, ব্যাপারটা এখন অগ্নিগর্ভ অবস্থায় আছে। খুব দায়িত্ব জ্ঞানহীন কথা বার্তা বলা এখন সমীচীন হবে না। আমরা যেভাবে অন্য বাজেটে বক্তৃতা করি অন্ততপক্ষে আমি মনে করি লেবার বাজেটে সে ভাবে বক্তৃতা করা যাবে না। আজকের দিনে তা করা যায় না। আজকের দিনে দাঁড়িয়ে আমরা শুধু সংগঠিত শ্রমিক কর্মচারিদের কথা ভাবছি। অংসগঠিত শ্রমিকদের কথা ভাববার চেষ্টা করছি আবার কখন কখন পরবর্তী প্রজন্মের কথাও আজকের মানুষকে ভাবতে হবে না হলে মানুষ আমাদের ক্ষমা করবে না। আজকে আমরা কোন জায়গায় দাঁড়িয়ে আছি? শুধু পশ্চিমবঙ্গ, ভারতবর্ষ বা এশিয়া নয়, সমস্ত পৃথিবীতে এইরকম একটা অবস্থা চলছে। সম্প্রতি কেন্দ্রীয় সরকারের একটা স্টাডি ট্যুরে দেখলাম যে ইউ কে-র মতো জায়গায় লক্ষ লক্ষ মানুষ মিছিল করছে, সেখানে কয়েকশো

কোল মাইন ছিল, মাত্র ৩০০ টি বাঁচিয়ে রেখেছে। কয়েক হাজার কোল মাইনসের কর্মচারির চাকরি চলে গেছে। যখন সারা পৃথিবী ইমব্যালেন্স হয়ে যায় ভারসাম্য হারিয়ে ফেলে তখন একা ভারতবর্ষের ক্ষেত্রে আলাদা করে কিছু হতে পারে না। আমাদের দেশে এই অবস্থা হয়েছে, ইউ এস এ-তে ২০ পারসেন্ট হয়েছে জার্মানি ইউনিফিকেশন হবার পর তাদের মনে জীবনে এক ব্যালেন্স আনতে পারে নি, এই অবস্থায় দাঁড়িয়ে আমরা যদি মনে করি তখন সারা পৃথিবীর শ্রমিক কর্মচারী ভাবছে, ঐক্যবদ্ধ হচ্ছে আমরা আরও অনৈক্য হবার চেষ্টা করছি। আমি কোনও কিছুর বিনিময়ে এম এল এ, এম পি রাজনীতি কোনও কিছুর বিনিময়ে কম্প্রোমাইজড করতে পারি না, এই দায়িত্ব জ্ঞানহীন অবস্থা মেনে নিতে পারি না। ইউনিফিকেশন হচ্ছে কি রকম দেখুন। এক একটা দেশের কথা, জাপানে ৭৪টা সংগঠন ছিল, ট্রেড ইউনিয়ন সব ট্রেড ইউনিয়ন সংগঠন আমাদের যারা ট্রেড ইউনিয়ন করেন—সব সংগঠন মিলে একটা সংগঠন করা হচ্ছে আর আমাদের একা ক্যালকাটা কর্পোরেশনেই ১০৩টি সংগঠন। আমি কিছুদিনের জন্য ক্যালকাটা কর্পোরেশনের মন্ত্রী হয়েছিলাম তখন আমাকে লেবার কমিশনারের মতো কাজ করতে হতো। অন্য কাজ করা যেত না। এমন কি আজকে সত্য সত্যই ভাবতে হচ্ছে ন্যাশনাল ট্রেড ইউনিয়ন তারা ভাবছেন কি করে কাছাকাছি—ওয়ান ইন্ডাস্ট্রি ওয়ান ট্রেড ইউনিয়ন, রাজনীতির ঊর্ধ্বে গিয়ে সেন্ট্রাল ট্রেড ইউনিয়ন করা যায় কিনা ভাবতে হচ্ছে। সুতরাং আমি দায়িত্বহীন কথা বলার পক্ষে নয়। আমি মনে করি রাজ্য এবং কেন্দ্রের ভিতরে সমস্যা সমাধানের জন্য যদি এগিয়ে না আসেন এমন দিন আমাদের জন্য অপেক্ষা করছে—অর্থনীতিবিদ নই মাননীয় অর্থমন্ত্রী (কেন্দ্রের) বলেছেন ১৫ বছর অপেক্ষা করতে, তাহলে কর্মচারিদের সোনার দিন ফিরে আসবে।

আমি আজকে একথা বলছি, ১৫ বছর পরে যদি সেই স্বর্ণযুগ ফিরে আসে বাহবা দেব। কিন্তু আজকে যেভাবে মুমূর্ষ শ্রমিকদের নিয়ে কাজ করতে হচ্ছে সেটা ভয়াবহ। আমি বেকারদের চাকরির কথা ভাবছি না, কিন্তু যাদের চাকরি আছে তাদের নিরাপত্তার কথা ভেবে তো অস্থির হয়ে যেতে হচ্ছে। কোথায় দাঁড়িয়ে আছি? শুধু ২২টি কারখানায় ৭৫ জন না খেতে পেয়ে আত্মহত্যা করেছেন পশ্চিমবঙ্গে। আমি বইটা নিয়ে এসেছি, নাম হচ্ছে 'সিক ইন্ডাস্ট্রি অ্যান্ড বি এফ আই আর'। এটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার পাবলিকেশন। এটা পড়ে দেওয়াই ভাল, কারণ অনেকেই বলবেন, এসব ফিগার আমাদের তৈরি করা। ওরিয়েন্টাল মেটাল ইন্ডাস্ট্রিতে ২ জন, অ্যালুমিনিয়াম ম্যানুফ্যাকচারিংয়ে ৩ জন, এইরকম ভাবে ইন্ডিয়া রাবারে ৬ জন, সবচেয়ে বেশি হচ্ছে বেনী ইঞ্জিনিয়ারিং হিন্দুস্তান পিলকিংটন এখানে ১৩ জন ১৩ জন করে আত্মহত্যা করেছেন। আমরা কোথায় দাঁড়িয়ে আছি? আজকে ১৫টি কারখানায় ১৫৬০ জন না খেতে পেয়ে মারা গেছেন, এব্যাপারে আপনাদের কি বলবার আছে? আমি তীব্র বিরোধিতা করি রাজ্যের শ্রমনীতির, সমালোচনা করি কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির অনেক অংশে। আজকে জুটের অবস্থা কি? এমন শিল্পনীতি করেছেন ৩০ লক্ষ মানুষ জুটের সঙ্গে জড়িত, আনঅর্গানাইজড যারা তারাই জুট প্রোডাকশন করেন, কিন্তু আজকে সিন্থেটিক ব্যাগ কেন বিদেশ থেকে আনতে দিচ্ছেন? কেন দাবি করব না এফ সি আই, ফার্টিলাইজার, সিমেন্ট বা চিনি কারখানায় বাধ্যতামূলকভাবে পলি ব্যাগ ব্যবহার করতে হবে? কেন এসব দাবি করব না আমাদের দেশের মানুষকে বাঁচাবার জন্য পশ্চিমবঙ্গে ৩০ লক্ষ মানুষকে

বাঁচাবার জন্য? কেন দাবি করব না, জে সি আইকে পাট কেনার জন্য টাকা দিতে হবে, তা না হলে সর্বনাশ হয়ে যাবে? আগে শুধু উত্তরবঙ্গে পাট উৎপন্ন হত, কিন্তু এখন সমগ্র পশ্চিমবঙ্গে পাট তৈরি হচ্ছে। ইতিমধ্যে ফোঁড়েরা বেরিয়ে পড়েছে ডিসট্রেস সেলে পাট কেনার জন্য আজকে কেন্দ্রীয় সরকার যদি না এগিয়ে আসেন তাহলে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখব, কো-অপারেটিভের মাধ্যমে, পঞ্চায়েতের মাধ্যমে আজকে পাট কেনার ব্যবস্থা করুন। আন-অর্গানাইজড সেক্টরের পাটচাষীদের আজ যদি বাঁচাতে না পারেন তাহলে কি হবে? কাজেই একটা পজিটিভ কিছু আপনাকে করতে হবে। আমরা জানি একটা হাওয়া উঠেছে, সন্ত্রাসের হাওয়া কিছু বললেই কারখানা বন্ধ করে দাও। এটা এসেছে আমেরিকা থেকে। কিছু বলবার উপায় নেই; একটু চিৎকার করলেই ছাঁটাই, একটা ডেপুটেশন দিলেই শো-কজ। আজকে এটা র‍্যানডাম চলছে। আজকে এমন একটা বাতাবরণ তৈরি হয়েছে, যদি এই বাতাবরণ থেকে না বেরিয়ে আসতে পারেন তাহলে যে সরকারই থাকুন না কেন বাঁচতে পারবেন না। গোটা প্রাইভেট সেক্টরের লোকেরা এই জিনিস তৈরি করেছে। তাই আজকে প্রাইভেট সেক্টরকে কি করে সমর্থন করব? এটা নীতি হয়েছে—প্রাইভেটাইজেশন করতে হবে। কেন প্রাইভেটাইজেশন করতে হবে? একটা দেশলাই কারখানার ক্ষেত্রে প্রাইভেটাইজেশনে আপত্তি নেই, হোটেলের ক্ষেত্রেও প্রাইভেটাইজেশনে আপত্তি নেই, কিন্তু ইস্কোর মতো কারখানা, যেখানে ৪০,০০০ মানুষ কাজ করেন যাদের নিজস্ব কোল মাইন রয়েছে, আয়রণ-ওর রয়েছে এবং যে কোয়ালিটির আয়রণ-ওর রয়েছে তা পৃথিবীর কোথাও নেই, এইরকম একটা কারখানাকে প্রাইভেটাইজেশন দিয়ে দেওয়া কোনওভাবেই মানা যায় না। সাধারণভাবে আয়রণ-ওরে ৩০ থেকে ৩৬ পারসেন্ট আয়রণ থাকে, কিন্তু ওদের আয়রণ-ওরে লোহার পরিমাণ ৭০ থেকে ৭৫ পারসেন্ট।

[3-55 — 4-05 p.m.]

সেই কারখানাকে আধুনিকীকরণের নাম করে আজকে বলা হচ্ছে তাকে বেসরকারি কাছে দেওয়া হবে। আগে এই কারখানা বেসরকারির কাছ থেকে নেওয়া হয়েছিল। সরকার চালাতে পারবে না বলে নতুন করে বেসরকারিরা চালাতে পারবে? বেসরকারি প্রতিষ্ঠান পারেনি বলেই সরকার নিয়েছে। আবার বলা হচ্ছে প্রাইভেটকে দিয়ে দেওয়া হবে। তার মানে বন্ধ করে দেবার চেষ্টা। এটা আমি সমর্থন করতে পারি না। কোনও জায়গায় দাঁড়িয়ে সমর্থন করতে পারব না যা নীতিই হোক। "ইস্কোর" মতো জায়গায় ৩ বছর লাভ হয়েছে। বি আই এফ আর-এর আইনে কি আছে? স্যার, আপনি দেখুন বি আই এফ আর-এর ফাঁদে পড়ে যাচ্ছে। যেখানে ২৩৩ পাতায় বলছে ৩ বছর পর পর কোনও শিল্প বা পাবলিক সেক্টর লাভ করে তাহলে সেটা কোনও ক্রমে প্রাইভেটাইজেশন করা যাবে না, 'ইস্কো' পর পর তিন বছর লাভ করেছে। তা সত্ত্বেও নতুন করে চেষ্টা করা হচ্ছে, আইন পাল্টে প্রাইভেটাইজেশনের দিকে নিয়ে যাওয়া হচ্ছে। এবং সেটা আবার প্রথম পশ্চিমবাংলার মধ্যে করা হচ্ছে। আপনারা সমালোচনা করেন, আপনারা এখানে এক রকম কথা বলেন আবার সি আই টি ইউ সভায় বাইরে গিয়ে অন্য কথা বলেন। জ্যোতিবাবু তো মুকুন্দ, মুকুন্দ করে যাচ্ছেন, কোথায় মুকুন্দ কোথায় মুকুন্দ বলে হরে রাম হরে রাম করে যাচ্ছেন। এখানে দাঁড়িয়ে বলুন আপনার সাহস থাকে তো, বলুন রক্ত গঙ্গা বয়ে যাবে তবু 'ইস্কো' প্রাইভেটাইজেশন করতে দেব না। ৪

তারিখে আমাদের জেনারেল সেক্রেটারি আসছেন মিঃ গোপেশ্বর, আরতিদি মিটিং-এর অ্যারেঞ্জমেন্ট করছেন, জ্যোতিবাবু সেখানে বলুন। কখনও তিনি ওয়ার্ক কালচারের নাম করে সাংবাদিক সম্মেলনে বলছেন অমুককে দিয়ে দিতে হবে, এইসব। জ্যোতিবাবু কি সি আই টি ইউ-র লোক নয়? এই মুখ্যমন্ত্রী কি আপনাদের মুখ্যমন্ত্রী নয়? তাঁর নীতি আলাদা আপনাদের নীতি আলাদা? পৃথিবীতে আছে? আসলে আন্ডারগ্রাউন্ডে কোথাও খেলা হচ্ছে। এখানেই আমাদের আপত্তি। আপনাদের এই যে খেলা চলছে এই ব্যাপারে আপনারা আপত্তি করুন, পার্টির মধ্যে লড়াই করুন। আমার হিম্মত আছে। শান্তিবাবু হুঙ্কার দেন, তারপর তাকে কি তেঁতো ঔষধ খাইয়ে দেয়, তারপর চুপচাপ হয়ে যান। আজকে বহু জায়গায় আপনারা সামগ্রিক ভাবে আপত্তি করছেন। বহু জায়গায় প্রথম থেকে আপনারা বলে আসছেন—মুখ্যমন্ত্রী বলেছেন, আপনিও বলেছেন—যে ডেমোক্রাটিক ট্রেড ইউনিয়ন মুভমেন্টে পুলিশ যাবে না। আমি নাম করে বলছি, একটার পর একটা বলছি যেখানে পুলিশ দিয়ে বেপরোয়া, পেটাচ্ছেন। পুলিশ যাচ্ছে। আপনারা পুলিশ পাঠিয়েছেন সম্প্রতি বার্ণ স্টান্ডার্ড কোম্পানিতে হাওড়ায় যেখানে কো-অপারেটিভে আমরা জিতেছি। সেখানে পুলিশ পাঠিয়ে বেপরোয়া পিটিয়েছেন। ১৫-৬-৯৩ তারিখে তরুন চ্যাটার্জি আই এন টি ইউ সি-র কর্মী জোর করে সাসপেন্ড করাতে বাধ্য করেছেন। আপনারা একদিকে বলছেন কারখানা খুলে রাখার দরকার আছে অপর দিকে কেউ কেউ টিজ করে পয়লা জুলাই কমিটির নাম করছেন। আপনাদের বলতে লজ্জা করে না? পেছন দিক থেকে আরম্ভ করে সবাইকে আমি দেখতে পাচ্ছি না, দেখতে পাচ্ছি শান্তশ্রীবাবু বসে আছেন, এমন একটা বড় কারখানা নেই যেখানে 'সিটু' ভাগ হয়ে যায় নি। আপনারা ভাগ হয়ে অকেজো হয়ে যান এটা আমি চাই না, আপনাদের মধ্যে মারামারি হোক এটা আমি চাই না। কিন্তু রক্তগঙ্গা বইয়ে হিন্দমটরের মতো জায়গায় এই সব ঘটনা ঘটেছে। জেশপ, শ্রমমন্ত্রীর নিজের এলাকা, সেখানে দুটি করে লাল পতাকা উড়ছে, একটা একটু ফিকে লাল আর একটা টকটকে লাল। সব জায়গায়। কেন অস্বীকার করছেন? যান দুর্গাপুরে, যান বার্ণপুরে, লক্ষ্মণ শেঠের হলদিয়াতে যান, সব জায়গায় সিটু দুভাগ হয়ে গেছে! আমি চাই না সিটু দুভাগ হোক, আমি তাতে খুশি নই, টিজ করে বলছি না। সংগঠিত শ্রমিক দুভাগ হোক তাতে আমি খুশি নই, আমি জানি এটা ভাল লক্ষণ নয়।

সেজন্য বলছি এত হাল্কা ভাবে নেবেন না। এতে আমরা যেমন খুশি নই, তেমনি আপনাদেরও খুশি হবার কিছু নেই। আমাদের অনেক বড় পেমেন্ট করতে হবে এরজন্য। আপনাকে আমি অনেক রিকোয়েস্ট করেছিলাম, যেখানে ট্রাইপার্টাইট মিটিং হবে সেখানে অর্গানাইজড সেক্টরের লোকদের আপনি রাখবেন। আমি ত্রিবেণী টিস্যু সম্পর্কে আপনাকে স্পেসিফিক বলেছিলাম। প্রবীরবাবু চলে গেলেন। এর আগে উনি যখন বিদ্যুৎ বিভাগের মন্ত্রী ছিলেন তখন কি করেছেন, কি রকম ভাবে সর্বনাশ করেছেন দেখুন। যারজন্য উনি সাকসেসফুল মিনিস্টার হতে পারলেন না। এগুলো ভাবার জন্য বলেছিলাম। উনি যখন বিদ্যুৎমন্ত্রী ছিলেন তখন আই এন টি ইউ সি-র দুটো ইউনিয়ন করে দিয়েছিলেন, দুটো ইউনিয়ন হিসাবে উনি রেকগনাইজ করেছিলেন। আমি ওকে চিঠি দিয়েছিলাম। উনি বলেছিলেন যে, আমি রাজনীতি করি, সেজন্য দুটো রেখে দিলাম। দুটো করে কি হল? ট্রেড ইউনিয়ন বাড়ল? বিদ্যুতের উৎপাদন বাড়ল? আজকে যারজন্য উনি সাকসেসফুল মিনিস্টার হতে পারলেন না। এটা ছোট

দপ্তর, কুটির শিল্প দপ্তরের দায়িত্বে চলে গেলেন। দারোগা থেকে চৌকিদার হলেন। এগুলো ঠিক নয়। অনেক বড় বড় কথা বলেন, যেগুলো বলেন—যেমন, সরকারি ডি এ দেবার কথা আমরা বারে বারে বলছি সেগুলো দিতে পারেন না। তাহলে আপনার কি দরকার ছিল এ সম্বন্ধে বলার? আপনার দম নেই, তাগদ নেই, তাহলে কেন বললেন যে সেন্ট্রাল গভর্নমেন্টের হারে ডি এ দেবেন? এই কথা বলার পর এখন তা দিতে পারছে না, সব এরিয়ার হয়ে পেন্ডিং হয়ে যাচ্ছে। এরজন্য আমরা আন্দোলন করছি, আপনাদের শ্রমিক সংগঠন তারা আন্দোলন করছেন। আবার যদিও বা কিছু দিচ্ছেন তা পি এফে কম্পালসরি জমা করে দিচ্ছেন। এখানে যারা ট্রেড ইউনিয়ন করেন, তারা বলুন তো—আমাদের পক্ষের বা আপনাদের পক্ষের এর ফলটা কি দাঁড়াচ্ছে? ইউ আর এ ট্রাস্টী। ইউ আর নট দি ওনার অব দি ফান্ড। ইউ আর সিম্পল ট্রাস্টী। ট্রাস্টীর কাছে যদি আমার টাকা থাকে তাহলে সেখানে হায়েস্ট রেটে ইন্টারেস্ট দিতে হবে। সেখানে আপনি করছেন কি, না জবরদস্তি পি এফে নিয়ে যাচ্ছেন। তারপরে করছেন কি, না সবচেয়ে কম রেট অব ইন্টারেস্ট যেটা বাজারে সেটা দিচ্ছেন। আপনি এর উত্তর দেবেন। আপনি প্রত্যেকবারেই বলছেন পেনশন দেওয়া হবে। গরিব মানুষরা মারা যাচ্ছে সামান্য টাকার জন্য। এমনকি এরা প্রাইভেট কোম্পানিগুলির মতো পেনশন পায় না। আপনার আর কি, বুরোক্রাটরা যা লিখে দিচ্ছে আপনি তা মেনে নিচ্ছেন। আপনাকে বললে আপনি বলেন, কি করব, ঠিকমতো কাগজপত্র আসছে না। সেজন্য পেনশন দিতে পারছি না। তাহলে কে দেবেন জানি না? এটা আপনার পেরিফেরির মধ্যে পড়ে, আপনার এর উত্তর দেওয়া উচিত। দুর্গাপুর ফার্নেসে মডার্নাইজ করার পরিকল্পনার ব্যাপারে আপনি উড়িয়ে দিলেন। আপনি মডার্নাইজ করতে দেবেন না। কিন্তু দেখছি যে অন্যত্র মডার্নাইজেশনের ব্যাপারে ঢালাও অনুমতি দিচ্ছেন। এক সময়ে আমি যখন কলেজ, ইউনিভার্সিটিতে পড়তাম তখন দেখতাম, এল আই সিতে অটোমোশনের নামে 'যন্ত্রদানব' বলে বলতেন। পরে দেখছি এখন সব জায়গায় এটা মেনে নিয়েছেন। আমরা এখনও পুরোপুরি মেনে নিতে পারিনি। এ কম্প্রিহেনসিভ কনসেপ্ট, ম্যানেজমেন্টের ফিউডাল ক্যারেক্টার যেটা আছে তাকে পাল্টাতে হবে। ব্রিটিশ যুগের যে ম্যানেজমেন্ট, তাকে পাল্টাতে হবে। শুধু মেশিনের মডার্নাইজেশন করলেই হবে না। কোনও দেশ এইভাবে সাকসেসফুল হয়নি। প্রোডাকটিভিটি যাতে অপটিমাম লেভেলে যায়, এক্সপোর্ট কোয়ালিটি যাতে বাড়ে তারজন্য ওয়ার্কারদের মোটিভেট করতে হবে। ওয়ার্কারদের মোটিভেট করতে গেলে, এখান থেকে যদি দাবি করেন তাহলে আমরাও আপনাদের সাথে আছি। কেন্দ্রীয় সরকারের কাছে আমরাও বলতে রাজি আছি যে প্রফিটের ডিউ শেয়ার প্রত্যেক শ্রমিক কর্মচারী যেন পায়, এটা দেখতে হবে।

[4-05 — 4-15 p.m.]

শ্রমিকরা তাদের কাজ করার ফলে কোম্পানির যে প্রফিট হচ্ছে তার কৃতিত্ব কিন্তু শ্রমিকের। কিন্তু কোম্পানির যে এত লাভ হচ্ছে তার শেয়ার শ্রমিকরা পায় না। ব্যালেন্স ফলসের ক্ষেত্রে কোম্পানি অ্যাক্টের দ্বারা কোম্পানির যে প্রফিটেবিলিটি হয় তাতে জাপান ১৯৫৬ সালে আইন পরিবর্তন করতে না পারার ফলে তাদের প্রোডাকটিভিটি করতে পারেন নি। ফলে প্রোডাকটিভিটি এবং কোয়ালিটিরও কোনও পরিবর্তন হয় নি। কিন্তু এই আইনের পরিবর্তন করার সাথে সাথে প্রোডাকটিভিটি এবং কোয়ালিটির উন্নতি করতে পেরেছেন। এবং

অ্যাট দি সেম টাইম ওরিয়েন্টেড ইকোনমিতে একটা দৃষ্টান্ত জাপান দাবি করেন। সেই রকমভাবে আপনাদের পক্ষ থেকেও যদি কিছু করতে পারেন তাহলে বুঝব কিছু করলেন। আমরা স্টেট সেক্টরে এবং পাবলিক সেক্টরের ক্ষেত্রে অনেক ব্যাপারে আমরা একমত এবং সেখানে ছাঁটাই নীতি, বিদায় নীতি ইত্যাদির ব্যাপারে হিন্দুস্থান ফার্টিলাইজার রিসার্চ ডিভিসনের ক্ষেত্রে আমরা এখানে দাঁড়িয়ে একসঙ্গে স্টেটমেন্ট করেছি। শ্রমিকের মধ্যে কংগ্রেস, কমিউনিস্ট বলে আমাদের কিছু নেই, সেক্ষেত্রে আমরা একসঙ্গে লড়াই করেছি। আমরা পাবলিক সেক্টরের ক্ষেত্রে কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরির ব্যাপারে একসঙ্গে প্রতিবাদ করেছি। পাশাপাশি বেঙ্গল পটারিজে ৭৮ কোটি টাকা মাইনে দিয়ে শ্রমিকদের বসিয়ে রাখা হয়েছে অথচ ১৮ কোটি টাকা খরচ করলেই কারখানাটি চালু করা যায়। অপর দিকে কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরি, যেটি স্টেট গভর্নমেন্টের পাবলিক সেক্টর তাতে ১৫ লক্ষ টাকা শ্রমিকদের মাইনে দিচ্ছে এবং এই ব্যাপারে আপনাকেই বলেছি কিনা জানিনা, আপনাদের তো আবার অনেক মন্ত্রী, কাকে বলেছি জানিনা—আমি বলেছিলাম আপনারা তো বসিয়ে বসিয়ে কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরিতে শ্রমিকদের মাইনে দিচ্ছেন। আপনারা তো বসিয়ে বসিয়ে মাইনে দেওয়ার নীতিতে বিশ্বাসী নন, আমাদের তো ভাবতে লজ্জা করে এইভাবে বসিয়ে রাখতে। সেখানে আপনারা কাজ দিন, কাজের বিনিময়ে টাকা দিন। ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিংয়ে ছাঁটাইয়ে বিরুদ্ধে বলেছেন, আমরাও আপনাদের সঙ্গে একমত যে, যে কোনও ছাঁটাই নীতির বিরুদ্ধে আমরা। কিন্তু এই ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিংয়ে কায়দা করে ছাঁটাই না করে সেখানে যে রিটায়ার করছে তার জায়গায় আর নতুন পোস্ট ফিল আপ হচ্ছে না। এইভাবে ফিল আপ বন্ধ রেখে লোক কমানো হচ্ছে এবং এইভাবে পারসেন্টেজ কমিয়ে দিয়ে হাজারে ১০০ করে লোক কমিয়ে দিচ্ছেন। স্যাকসবি কোম্পানিতেও তাই করেছেন, দুধের ডিপোতেও তাই করেছেন। বেলগাছিয়া এবং হরিণঘাটাতে কর্মচারীর সংখ্যা কমিয়ে দিয়েছেন। সুতরাং একদিকে আপনারা ছাঁটাই নীতির বিরোধিতা করছেন অপরদিকে এই নীতিকে আবার সমর্থন করছেন। এই জায়গাটাতেই আমার আপত্তি—এইদিক থেকে অন্তত সততা রাখুন। সৎ শুধু টাকা পয়সার ব্যাপারেই নয়, সৎ মানসিকতা নিয়ে কাজ করুন। মনে এক, আর মুখে অন্য আর এক হলে চলবে না। আপনারা মুখে সততা দেখাচ্ছেন, আর কাজে অসততার পরিচয় দিচ্ছেন। সুতরাং এইভাবে আপনারা ভবের ঘরে চুরি করে চলেছেন। তারপরে আনঅর্গানাইজড সেক্টরের ব্যাপারে বারে বারে বলেছি, এখানে পজিটিভ কিছু করতে পারছেন না। আমরা আনন্দবাজার পত্রিকার কথা বললে তো বলবেন ভুল লেখে, আপনারদেরই কাগজ গণশক্তি তাতেও লেখা আছে এবং আনন্দবাজারে সবচেয়ে বড় করে লেখা রয়েছে যে তড়িৎ তোপদার এই এন টি সি বন্ধ করার সিদ্ধান্ত নিয়েছেন। এন টি সি-র ৪টি মিলকে পুনরুজ্জীবিত করার জন্য বি আই এফ আরের কাছে পাঠানো হয়েছিল। তারা একটা চিঠি দিয়ে কারখানাগুলি চালানো যাবে না বলে জানিয়ে দিল। এতে তোপদার তোপ মেরে ১২টি মিল বন্ধ করে দেবার সিদ্ধান্ত নিলেন। এবং এইভাবে ব্যাপক ছাঁটাই করে দিয়ে কারখানা চালানো ধরেছেন। এইভাবে কারখানা চালিয়ে এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটির সুযোগ নিয়ে ছাঁটাই করার পদ্ধতি নিয়েছেন। পাবলিক সেক্টর চালানোর যে কনসেপ্ট তাতে সোসিও ইকনমিক্যাল কম্পালশন যদি পাবলিক সেক্টরে থাকে এবং সেখানে শুধুমাত্র লাভের কথা চিন্তা করে টাটা বিড়লার মতো তোপদারও একজন এম পি হয়ে শ্রমিক ছাঁটাই করার প্রস্তাব দিলেন। কারখানা চালানোর জন্য তিনি আন্ডার গ্রাউন্ডে কি করলেন জানি না ছাঁটাইয়ের শর্তে রাজি হয়ে

গেলেন। একটা কারখানা চালু করার জন্য আর পি জির সঙ্গে লেনদেন করলেন বুঝলাম না। একটা গ্রামোফোন কোম্পানিতে ৬০০ জনকে ছাঁটাই করার এগ্রিমেন্টে রাজি হয়ে গিয়ে কারখানা খুলে দিয়েছেন।

তারা প্রচার করেছেন যে শান্তি ঘটক একটা বিশাল কাজ করে ফেলেছে, কারখানা খুলে ফেলেছে। আমরা তো ইরেসপন্সিবল কাজ করছি না। আমি আপনার বই থেকে দেখাচ্ছি ক্লোরাইড ব্যাটারির [illegible] যিনি শিল্পমন্ত্রী তিনি সভাপতি, আর শ্রমমন্ত্রী আপনি ৮৬ সাল থেকে ঐ ইউনিয়নের সভাপতি ছিলেন [illegible] ঐ ইউনিয়নের কোনও নির্বাচন না করে চালিয়ে যাচ্ছেন। এটা [illegible] উদাহরণ দিলাম তার কারণ হল আপনি সরাসরি যুক্ত বলে। আমি বারে বারে বলেছি [illegible] কারখানায় প্রভিডেন্ট ফান্ডের টাকা—ওয়েজ কমিটি, কো-অপারেটিভে নির্বাচন করতে দিচ্ছেন না, কারণ ওখানে তো অচল ভোটার লিস্ট নেই—যেখানে ইলেকশন হচ্ছে সেখানেই হেরে যাচ্ছেন, সেটা বার্ণ কো-অপারেটিভ হোক, বাটা সিঙ্গেল ইউনিয়ন হোক, সেখানে আপনারা ধারাবাহিকভাবে হেরে যাচ্ছেন। আপনারা যদি দেখেন নেতাজি থেকে আরম্ভ করে শিল্পনীতি, অর্থনীতি পর্যন্ত কোথাও তো আপনাদের ঠিক নেই, এটাই তো প্রবলেম হয়। আপনারা বারে বারে বলেছেন, প্রত্যেক জায়গায় ঠিক ঠিকমতো ইলেকশন হবে, আপনি খবর নিন তো ইলেকশন হয়েছে কিনা? আমরা জানি ইলেকশন হলে আপনারা হেরে যাচ্ছেন, আমি জানি সেই খবর নিশ্চয় আপনার কাছে আছে। ই এস আই সম্পর্কে আমার সহকর্মীরা বলেছেন, আমি শুধু একটি কথাই বলি আপনি নাকি সিঙ্গেল ইউনিয়ন, কালেকটিভ বার্গেনিং-এর জন্য নাকি ঐ সিক্রেট ব্যালট মেনে নিয়েছেন। আমরা বলেছিলাম এটার চেকআপ সিস্টেম-এর জন্য আপনারা বলেছিলেন চেকআপ সিস্টেম যারা করে তারা [illegible] ইউনিয়ন হবে। আমি বলি তা নয়, সিক্রেট ব্যালট করেছেন, আমি মেনে নিয়েছি আমার আপত্তি নেই, কিন্তু আপনারা ভুল করছেন। এই কারণে এত প্রোডাকটিভিটি হ্যাম্পার হবে আর বক্তৃতা করে দেশ বাঁচবে না। যদি দেশকে বাঁচাতে হয় প্রোডাকটিভিটি মানি চাই। যেমন আমি বিরোধিতা করি ঋণ নিয়ে দেশ বাঁচে না, যদি ধার নিয়ে দেশ বাঁচত তাহলে ব্রাজিলের স্টারভেশন ডেথ হয়না। যদি ধার নিয়ে দেশ বাঁচত, আমি নিজের চোখে আর্জেন্টিনা দেখেছি, সবচেয়ে বেশি না খেতে পাওয়া মানুষ সেখানে বাস করত না। পৃথিবীর অনেক বড় দেশ ধার নেয়, বড় দেশ ধার নিলে আলাদা জিনিস, আর গরিব দেশ ধার নিলে তার এফেক্ট একটা হবেই। বিড়লা যদি আজকে ৭০০ কোটি টাকা ধার পায়, সে যদি নৃত্যনাট্যও করে তার কারণ সে ৭০০ কোটি টাকাকে আবার জ্যামিতিক হারে কয়েক বছরের মধ্যে ১৭ শত কোটি টাকা করে ফেলবে। কিন্তু সাধারণ গরিব মানুষ সে যদি ২ হাজার টাকা ধার নেয় তাহলে তার ২ হাজার টাকা খেয়ে আর জামা প্যান্ট কিনে খরচ করে ফেলব তার ঐ ২ হাজার টাকাই টেনশন হয়ে যায়। তাই গরিব রাষ্ট্র ধার নিলে ডেবট ট্রাপের মধ্যে পড়ে যাবে। আমি একটা বই নিয়ে এসেছি, সেই বইতে দেখবেন, জার্মানের বড় অর্থনীতিবিদ তিনি লিখেছেন যে কয়টি দেশ ধার নিয়েছে তার মধ্যে আমরাও আছি। কিন্তু অপরদিকে দেখছি আপনারা পিয়ারলেস পর্যন্ত চলে গিয়েছেন, এরপর [illegible] পর্যন্ত চলে যাবে। শুধু সরকার অ্যাক্ট এ হোল নয়, [illegible] ডিপার্টমেন্ট থেকেও হয়েছে। [illegible]বাবু বাস কিনবেন

তার জন্য পিয়ারলেসের কাছে গিয়েছেন, এতে টিকি তো বিক্রি করে দিয়েছে, এদের ধরতে পারবেন, এর নামটা হল চিট ফান্ড। কাজটা হচ্ছে এদের চিট। তা সত্ত্বেও আপনারা চিটদের পাল্লায় পড়ছেন। আমি সামগ্রিক ভাবে বলছি যে আপনারা একটা জিনিস সম্প্রতি আরম্ভ করেছেন ওয়ার্ক কালচার নিয়ে, আপনি বুকে হাত দিয়ে বলুন তো ওয়ার্ক কালচার নষ্ট করেছে কে? এটা হাতের মোয়া? জ্যোতিবাবু ৩০ বছর ধরে আপনাদের সঙ্গে নেতৃত্ব দিয়ে ঘেরাও এর জিগির দিয়ে ওয়ার্ক কালচারের ১২টা বাজিয়ে দিয়ে কারখানা উঠিয়ে দিল, এমন কি অভিনেতা অভিনেত্রীরা বোম্বে পালিয়ে গেল। আপনারা সেই ওয়ার্ক কালচার রাতারাতি ফেরানোর চেষ্টা করছেন। যদি আপনাদের সুমতি হয় তাহলে সবাইকে নিয়ে এটা বিল্ড আপ করার জন্য চেষ্টা করতে হবে। ইট ইজ এ পার্ট অফ দি মুভমেন্ট। জ্যোতিবাবু তখন এসব করেছিলেন, তখন উনি শ্রমিক নেতা হিসাবে এখানে এসেছিলেন, কিন্তু এখন উনি শিল্পপতির

[4-15 — 4-25 p.m.]

বাবা হয়ে গেছেন। তখন ধ্বংস করেছেন, আর এখন সেটা রাতারাতি ফেরানোর চেষ্টা করছেন। ওয়ার্ক কালচারের দরকার আছে সেটা ঠিক কথা, কিন্তু পিটিয়ে নয়। যেখানে আই এন টি ইউ সি বা আমাদের জাতীয়তাবাদী ইউনিয়ন আছে সেখানে শ্রমিকদের সব গ্রীষ্মকালে ট্রান্সফার করছেন বাঁকুড়া, পুরুলিয়া এসব জায়গায়, আর শীতকালে ট্রান্সফার করছেন, সাঁওতালদিহি, জলঢাকা এসব জায়গায়। পানিশমেন্ট হিসাবে তাদের বদলি করছেন। এটা কেন করবেন? আপনারা ১২ জুলাই কমিটিকে রাইটার্স বিল্ডিং-এ ঘর দেবেন, তাহলে তো আই এন টি ইউ সি, ইউ টি ইউ সি (লেলিন সরণী) এদের সবাইকে রাইটার্সে ঘর দিতে হবে। আমরা সবার জন্য রাইটার্সে ঘর দাবি করছি। আপনি রেজিস্ট্রেশন ডিপার্টমেন্টে হস্তক্ষেপ করে বসে আছেন। আপনার আড়কাঠি ঐ সি এ, সে ক্লিয়ারেন্স দেবে তারপরে রেজিস্ট্রেশন হবে। কেন হবে এই জিনিস? অ্যাকোর্ডিং টু রুল, ল অফ দি ল্যান্ড তো আছে, সেই অনুযায়ী রেজিস্ট্রেশন হবে। আমরা দেখলাম বইতে মন্ত্রীর সঙ্গে সি এ-র ছবি ও নাম বেরিয়েছে। আপনি দেখে নেবেন এটা হয় না। সেক্রেটারি, ডেপুটি সেক্রেটারির ছবি বেরোয়, নাম বেরোয়, কিন্তু কোন সি এ-র নাম বেরোয় না। এবার আমি দুর্গাপুর ফার্নেসের কথা বলব। সেখানে মডার্নাইজেশনের নাম করে টেম্পোরারি লোক ঢোকানো হচ্ছে, কিন্তু মডার্নাইজেশন করা হচ্ছে না। এই মডার্নাইজেশন যাতে অনির্দিষ্টকালের জন্য চলে তার চেষ্টা করা হচ্ছে। আপনারা সরাসরি দেশদ্রোহিতার কাজ করছেন। আপনি যোগাযোগ করে দেখবেন। আমি আরও দু-একটা কথা বলছি, আমরা বি আই এফ আরকে সমর্থন করি না, আমরা মনে করি এটা কসাইখানা। বি আই এফ আর কয়েকটা দিন কলকাতায় এসে যাতে শুনানি নিতে পারে যে, কারখানাগুলো পাঁচ বছর ধরে বন্ধ, যাদের শ্রমিকরা খেতে পায় না, সেগুলোর যাতে তাড়াতাড়ি নিষ্পত্তি হতে পারে তার চেষ্টা করতে হবে। বি আই এফ আর একটা সিঙ্গল কেসও সমাধান করতে পারেননি। আপনি ১৯৯৩-৯৪ সালে বাজেটে বলেছেন কেন্দ্রীয় সরকার অর্থনীতিকে সর্বনাশের দিকে ঠেলে দিচ্ছেন। ফলে মুদ্রাস্ফীতি বাড়ছে এবং ব্যয় বাড়ছে। আপনারাও তো মানুষের ব্যয় বাড়িয়ে দিয়েছেন। সরকারি হাসপাতালে চিকিৎসার জন্য ব্যয় বাড়িয়েছেন, পরিবহনের ভাড়া বাড়িয়েছেন, দুধের দাম বাড়িয়েছেন এবং এতে মানুষের দুঃখকষ্ট বেড়েছে, কমেনি। শুধ কেন্দ্রীয় সরকার নয়, আপনারাও এর সঙ্গে আছেন।

আপনি বক্তৃতায় বলেছেন যে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর কাছে প্রস্তাব দিয়েছিলেন, সেই প্রস্তাব তার কানে ঢোকেনি যে উচ্চ আয়ের উপর আরও কর বসাতে হবে। আপনারা নিজেরা করেছেন সেটা? আমি ধারাবাহিকভাবে বলতে পারি, পশ্চিমবঙ্গে এই যে অর্থ সঙ্কট সবচেয়ে বেশি বাড়ছে এর অনেকগুলি কারণের মধ্যে অন্যতম কারণ হচ্ছে এখানকার কর কাঠামো। আপনাদের জন্য বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে দেশের মানুষ। ৫৪ হাজার ৭শো বন্ধ, রুগ্ন কারখানায় উৎপাদন না হবার জন্য আজকে আপনারা দেশের সর্বনাশ করে দিয়েছেন। কারখানা খোলা আছে কিন্তু প্রোডাকশন নেই। আমি বন্ধের কথা বলছি না, এইভাবে পড়ে আছে যেখানে উৎপাদন নেই। আমি এইভাবে একটার পর একটা বলতে পারি। আপনি বলেছেন "চটশিল্পে ৫০ দিনের ধর্মঘটের শেষ একটি শিল্প ভিত্তিক চুক্তি হয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে। চুক্তির ফলে চট শ্রমিকদের মূল বেতন প্রতি মাসে ৯০ টাকা বৃদ্ধি পেয়েছে। এছাড়া ডি এর প্রত্যেক পয়েন্টে ১.৬৫ টাকা থেকে বেড়ে হয়েছে ১.৭৫ টাকা। "আমি নিজে এই চুক্তির সঙ্গে যুক্ত ছিলাম, আমি জানি সেখানে কি হয়েছে। সেখানে কি চুক্তি হয়েছিল? " গ্র্যাচুইটি বাবদ আইনত পাওনা টাকা মিটিয়ে দেওয়ার নিরাপত্তা দিচ্ছেন মালিকরা। প্রভিডেন্ট ফান্ড ই এস আই এবং শ্রমিকদের অন্যান্য প্রাপ্য যেন বাকি না থাকে, মালিকরা সেদিকে নজর রাখবেন।" দেবেন না নজর রাখবেন। তারপর আছে, ইতিমধ্যে অবসর নেওয়া শ্রমিক কর্মচারিদের পাওনা গন্ডা আগামী ৬ মাসের মধ্যে মিটিয়ে দেওয়ার ব্যবস্থা করা হবে। রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে যাবতীয় বকেয়া পাওনা মেটানোর বিষয়টি নিশ্চিত উপযুক্ত ব্যবস্থা নেবে।" অথচ দেখুন চটশিল্পে শুধু প্রভিডেন্ট ফান্ডে বাকি আছে ৮০ কোটি টাকা। আপনি এই ধরনের একটা ফরম্যাল বক্তৃতা করে বলে দিলেন যে চিফ মিনিস্টার সব সমস্যার সমাধান করে দিয়েছেন। সেখানে ৫০ দিনের স্ট্রাইকের আমরা সামান্য মাত্র ১০ পারসেন্ট বৃদ্ধি করতে পেরেছি এবং এটা ভুল হয়েছিল। সেখানে কিছুই পাইনি আমরা । তারপর আপনার বলেছেন অসংগঠিত শ্রমিকদের মজুরি বৃদ্ধি করেছেন। কিছু করেন নি আপনারা। আসামে যেখানে ৯৮ পারসেন্ট করতে পেরেছেন, মহারাষ্ট্রে ৮০ পারসেন্ট, তামিলনাড়ুতে ৭১, উত্তরপ্রদেশে ৬৬, বিহারে ৬৩ সেখানে পশ্চিমবঙ্গে পারসেন্টেজ হচ্ছে ৪৬। এই যেখানে অবস্থা সেখানে আপনারা স্ট্রাইক করে বেড়াচ্ছেন। ১৪ তারিখে যেহেতু মমতা ব্যানার্জি কল দিয়েছে অতএব আর কোনও কিছু না পেয়ে আপনারাও একটা কল দিয়ে দিলেন অথচ ১৬ বছরে তাদের জন্য অনেক কিছু করতে পারতেন। আমি তো দাবি করি, অন্যান্য সব ছেড়ে দিলেও আপনাদের সবচেয়ে বেশি ব্যর্থতা হচ্ছে অংসগঠিত শ্রমিকদের মিনিমাম ওয়েজেসের নিরাপত্তা দিতে না পারা। আপনারা যেটা ঘোষণা করেছিলেন মিনিমাম ওয়েজেস সেটা দিতে পেরেছেন কিনা আপনারাই গ্রামের এম এল এদের জিজ্ঞাসা করে দেখুন তো। মলিনবাবু তো সত্য কথাটা বলবেন না, কিন্তু অন্য যারা আছেন তাদের আপনি জিজ্ঞাসা করে দেখুন যে গ্রামের মজুরদের সব জায়গায় সেই মজুরি দেবার নিরাপত্তা দিতে পেরেছেন কিনা? তারপর ই এস আই ইত্যাদির কথা আমি আর বলছি না, এই কাগজটা ওকে দিয়ে দেব, উনি পড়ে জেনে নেবেন। পরিশেষে আমি বলব, এই দপ্তরটা রাখার কোনও দরকার নেই। কিসের জন্য এই দপ্তরটা? এটা শান্তি ঘটককে পোষবার জন্য একটা শ্বেত হস্তি পোষবার জন্য কেন এই দপ্তরটা রাখা হচ্ছে? তার চেয়ে চলুন বাইরে গিয়ে আন্দোলন করি। উনি এই দপ্তরে বসে আছেন আর গ্রুপ করে বেড়াচ্ছেন সুভাষের বিরুদ্ধে, আর ওর কোনও

কাজ নেই। উনি ডাকলে ম্যানেজমেন্টের কেউ আসেন না, মালিকরা কেউ আসেন না, এগ্রিমেন্টে সই করে না। তাহলে এই দপ্তরটা কিসের জন্য আছে? একজন লেবার কমিশনার আছেন, তিনি বসে থাকেন কয়েক বছর ধরে তারপর রিটায়ারমেন্টের পর আগেই অ্যারেঞ্জমেন্ট করে রাখেন কোনও বড় কোম্পানিতে গিয়ে বসে পড়েন অফিসার হয়ে। স্বভাবতই আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে, স্টেট গভর্নমেন্টের যেসব কাজ আছে সেইসব কাজ এই দপ্তর করতে পারেন নি। সেন্ট্রাল গভর্নমেন্টের ব্যাপারে তো বলেছি যে, শিল্পজনিত যেসব নীতি তাতে অনেক জায়গায় আমরা একমত নই কিন্তু আপনাদের স্টেট গভর্নমেন্টের যে কাজ সেই কাজ আপনারা করতে পারেন নি। আপনি বলুন তো কটা ত্রিপাক্ষিক চুক্তি করেছেন? ডাঃ নাগ রাত্রি তিনটা পর্যন্ত জেগে বসে থেকে ত্রিপাক্ষিক চুক্তি করতেন, বৈঠক করতেন কিন্তু ইনি সেসব কিছু করেন না। এতই বিশ্বকুঁড়ে যে ২৬টা যে কমিটি করেছেন তার একটা কমিটির মিটিং করেন না। সুতরাং আমি বিরোধিতা করছি না। আমার অত্যন্ত উদ্বেগকর, আপত্তিকর কথাগুলো জানালাম। আমি সব কটার উত্তর লিখে এনেছি, আপনাকে দিয়ে দেব। এই কথা বলে, বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## 43RD REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I beg to present the 43rd Report of the Business Advisory Comminte. The Committee met in my Chamber today i.e. on 16th July, 1993, and recommended the following modified and new Programme of busines from the 16th July to the 21st July, 1993.

| Date | | Demand | Department | Time |
|---|---|---|---|---|
| 16.7.93 Friday | | Demand No. 39 | Labour Department | 4hrs. |
| 19.7.93 Monday | (i) | Demand No. 74 | Industrial Reconstruction Department | |
| | (ii) | Demand No. 92 | Public Undertakings Department | |
| | (iii) | Demand No. 24 | | |
| | (iv) | Demand No. 53 | | |
| | (v) | Damand No. 75 | | |
| | (vi) | Demand No. 76 | | 4 hrs |
| | (vii) | Demand No. 87 | Commerce & Industries | |
| | (viii) | Demand No. 88 | Deparment | |
| | (ix) | Demand No. 93 | | |
| | (x) | Demand No. 94 | | |
| | (xi) | Demand No. 95 | | |
| | (xii) | Demand No. 96 | | |
| | (xiii) | Demand No. 97 | | |
| 20.7.1993 Tuesday | (i) | Demand No. 30 | Education Department | 4 hrs. |
| | (ii) | Demand No. 45 | | |
| | (iii) | Demand No. 1 | Parliamentary Affairs Department | |

| | | | | |
|---|---|---|---|---|
| | (iv) | Demand No. 3 | Home (C&E) Department | |
| | (v) | Demand No. 4 | Judicial Department | |
| | (vi) | Demand No. 5 | Home (C&E) Department | |
| | (vii) | Demand No. 6 | | |
| | (viii) | Demand No. 8 | Finance (Taxation) Department | |
| | (ix) | Demand No. 9 | | |
| | (x) | Demand No. 10 | Excise Department | |
| | (xi) | Demand No. 11 | Finance (Taxation) Department | |
| | (xii) | Demand No. 13 | | |
| | (xiii) | Demand No. 14 | Finance (Audit) Department | |
| | (xiv) | Demand No. 16 | Finance (Budget) Department | |
| | (xv) | Demand No. 20 | Finance (Audit) Department | |
| | (xvi) | Demand No. 22 | Home (Jails) Department | |
| | (xvii) | Demand No. 27 | Home (Civil Defence) Department | |
| | (xviii) | Demand No. 28 | Finance (Audit) Department | |
| | (xix) | Demand No. 29 | Finance (Taxation) Department | |
| | (xx) | Demand No. 31 | Sports & Youth Service Department | 1 hrs. |
| | (xxi) | Demand No. 42 | Social Welfare Department | |
| | (xxii) | Demand No. 43 | | |
| | (xxiii) | Demand No. 46 | Finance (Taxation) Department | |
| | (xxiv) | Demand No 49 | Animal Resources Development Department | |
| | (xxv) | Demand No. 50 | | |
| | (xxvi) | Demand No. 51 | Fisheries Department | |
| | (xxvii) | Demand No. 64 | Hill Affairs Department | |
| | (xxviii) | Demand No. 65 | Development & Planning Department | |
| | (xxix) | Demand No. 82 | Environment Department | |
| | (xxx) | Demand No. 83 | Development & Planning Department | |
| | (xxxi) | Demand No 84 | Tourism Department | |
| | (xxxii) | Demand No 85 | Development & Planning Department | |
| | (xxxiii) | Demand No. 89 | Environment Department | |
| | (xxxiv) | Demand No 99 | Finance (Budget) Department | |
| 21.7.1993 (Wednesday) | (i) | The West Bengal Municipal Bill 1993 (As reported by the Select Committee) (Consideration and Passing) | | 2 hrs. |

[ 16th July, 1993 ]

(ii) The Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1993 (Introduction, Consideration and Passing) ½ hrs.

(iii) The West Bengal Central Valuation Board (Amendent) Bill, 1993 (Introduction, Consideration and Passing ½ hrs.

(iv) The West Bengal Government Land (Regulation of Transfer) Bill, 1993 (Introduction, Consideration and Passing) 1hrs.

(v) Indian Partnership (West Bengal Amendment) Bill, 1993 (Introduction, Consideration and Passing) ½ hrs.

There will be no Mention Cases on 20th and 21st July, 1993

**Shri Prabodh Chandra Sinha :** Sir. I beg to move that the 43rd Report of the Business Advisory Committee as presented in the House be adopted.

The motion was then put and agreed to.

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদিও আমি নিজেই সদস্য, আমার বলার মতো অধিকার নেই, আমার বলার সাধারণভাবে কিছু নেই। তবুও আমি একটু অনুরোধ করছি, আপনি দয়া করে অনুমোদন করবেন, আপনার অধিকার আছে এবং ক্ষমতা আছে, একদিনে গিলোটিন না করে, সদস্যদের সঙ্গে আলোচনা করে সোমবার গিলোটিন না করে অন্তত স্পোর্টস অ্যান্ড ট্যুরিজম এর ব্যাপারে যদি একটা ডেট ফেলেন তাহলে আমরা আলোচনা করতে পারি।

**মিঃ স্পিকার :** আর পারা যাবে না। I have already the consensus of the house on this motion. And it has already been adpoted.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আপনি ২১ তারিখটা বাদ রাখুন। কারণ ২১ তারিখে মমতা ব্যানার্জির নেতৃত্বে মহাকরণ ঘেরাও হবে, এটা লং মার্চ হবে। সেদিন আপনাদের সঙ্গে আমাদের গোলমাল হোক, এটা আমরা চাই না। টু মেনটেন peace and tranquility of the city, At least you please consider it. এটা আপনার কাছে আমার আবেদন।

**মিঃ স্পিকার :** অ্যাসেম্বলি কোনও ধর্মঘট বা আন্দোলনের জন্য বন্ধ করেনি। এটা একটা ব্যাড প্রিসিডেন্ট হবে। আপনারা আন্দোলন সরকারের বিরুদ্ধে করবেন। পার্লামেন্ট যেমন চলে তেমনি চলবে।

[4-35 — 4-45 p.m.]

**শ্রী রাজকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম দপ্তর থেকে ১৯৯৩-৯৪ সালের

জন্য যে বাজেট প্রস্তাব এখানে পেশ করা হয়েছে তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং বিরোধী দল থেকে যেসমস্ত কাট মোশন আনা হয়েছে তার বিরোধিতা করছি। আমি প্রথমেই একটা কথা বলতে চাই, বিরোধী দলের মাননীয় সদস্য সুব্রত মুখার্জি বাজেটের ওপর ভাষণ দেবার সময়ে প্রথম দিকে যে সমস্ত কথাগুলো বললেন তাতে মনে হল যে উনি যে ট্রেড ইউনিয়ন করেন সেই ট্রেড ইউনিয়ন এতদিন যে নীতি ভিত্তিক ছিল তার বোধ হয় কিছু পরিবর্তন হয়েছে। আমি আশা করব আগামী ৯ই সেপ্টেম্বর কেন্দ্রীয় সরকারের গৃহীত অর্থনীতি এবং শিল্প নীতির বিরুদ্ধে, এবং শ্রমিক কৃষক সাধারণ মধ্যবিত্ত মানুষের বিভিন্ন দাবিতে যে ভারত বন্ধ হতে চলেছে সেই বন্ধে সামিল হয়ে মাননীয় সদস্য সুব্রত মুখার্জি তার আজকের ভাষণের মর্যাদা রক্ষা করবেন। আর তা নাহলে মনে করব যে, এখানে বলার জন্যই শুধু বলে তিনি চাতুরতা প্রকাশ করলেন। তার কারণ আমরা কংগ্রেসকে জানি এবং আই এন টি ইউ সি-র প্রকৃত পরিচয় আমরা বহুবার আন্দোলনেই পেয়েছি। মাননীয় বিরোধী সদস্য সৌগত রায় বললেন যে, আমাদের পশ্চিমবঙ্গে নাকি বর্তমানে মালিকদের অনেক ক্ষমতা বেড়ে গেছে! তারা আজকে যখন তখন লকআউট করছে, ক্লোজার করছে। তাদের বিরুদ্ধে এখানে সরকার এবং শ্রমিকদের কোনও বাধা নেই। সরকার এবং শ্রমিকরা তাদের কোনও রকম বাধা দিতে পারছে না। আমি তার এই কথার সম্পূর্ণ বিরোধিতা করছি। আমি বলতে চাই যে, আমাদের বামফ্রন্ট সরকার এবং আমাদের শ্রম বিভাগ তাদের বিরুদ্ধে প্রচন্ডভাবে লড়াই করছে, তাদের বাধা দেবার চেষ্টা করছে এবং তাদের সব রকম অপচেষ্টার বিরোধিতা করছে সরকার সর্বশক্তি প্রয়োগ করে তাদের বাধা দেবার চেষ্টা করছে। আমাদের রাজ্যের শ্রমিকরাও বাধা দিচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গের শ্রমিকরা, সে চটকল হোক, সূতা কল হোক, ইঞ্জিনিয়ারিং কারখানা হোক, সমস্ত শিল্প কারখানার শ্রমিকরা মালিকদের যে কোনও অপচেষ্টার বিরোধিতা করছে, লড়াই করছে এবং বাধা দিচ্ছে। এত বিরোধিতা সত্ত্বেও হয়ত কিছু কিছু মালিকদের দাবি দাওয়া আজকে শ্রমিকদের মেনে নিতে হচ্ছে।

আমি একটা কথা বলতে চাই সেটা হচ্ছে যে আজকে পশ্চিমবঙ্গ শুধু নয়, সারা ভারতবর্ষে কেন্দ্রীয় সরকারের অর্থনীতির ফলে সারা ভারতবর্ষের মানুষ যে দূরবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে সেই সব নীতিগুলির বিরুদ্ধে কোনও সমালোচনা হল না। আজকে কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির ফলে সারা ভারতবর্ষের সমস্ত শিল্পই আজকে রুগ্ন হয়ে যাচ্ছে বন্ধ হয়ে যাচ্ছে। সেখানকার শ্রমিকরা যে দূরবস্থার মধ্যে পড়ছেন এটা তো বাস্তব কথা, কিন্তু এই বাস্তব কথাটা তারা কেউ বললেন না। কেন্দ্রীয় সরকারের বাণিজ্য নীতির ফলে অন্য দেশের, বাইরের যে সমস্ত মালপত্র আমাদের দেশে চলে আসছে যার ফলে আমাদের দেশের শিল্প মার খাচ্ছে তার বিরুদ্ধে তারা কোনও কথাই বললেন না সে সমস্ত কথার ধার দিয়ে গেলেন না। কেন্দ্রীয় সরকারের অর্থনীতির ফলে ক্রমান্বয়ে যে জিনিসপত্রের দাম বাড়ছে তার বিরুদ্ধে কোনও কথাই বললেন না, শুধু আমাদের পশ্চিমবঙ্গের শিল্প নিয়ে বা শ্রমিক দপ্তরের কাজকর্ম নিয়ে সমালোচনা করলেন। তারা নিশ্চয়ই বুঝতে পেরেছেন আজকে কার বা কাদের নীতির ফলে এই দূরবস্থা ও অরাজকতা সৃষ্টি হয়েছে। এখন সেই নীতির বিরুদ্ধে লড়াই করা একান্ত প্রয়োজন, আর সেই নীতির বিরুদ্ধে যদি লড়াই হয়, যদি প্রয়োজন থাকে তাহলে ৯ই সেপ্টেম্বরের ধর্মঘট সফল করার জন্য সমস্ত গণসংগঠন যে ডাক দিয়েছেন তার সঙ্গে

একত্রিত ভাবে তারা এগিয়ে আসবেন। এটাই তাদের কাজ হবে, এবং এই কাজটা তারা করুন, শ্রমিক কর্মচারী, সাধারণ মধ্যবিত্ত, কৃষক সকলের জন্য যদি তারা লড়তে চান এবং তাদের বাঁচাতে চান তাহলে এইভাবে এগিয়ে আসুন। তা না হলে কুমীরের অশ্রু ফেলে কোনও লাভ হবে না। কেন্দ্রীয় সরকার অনেক কথাই ঘোষণা করেছিলেন, বেকারি হটাব, বেকারদের চাকরি দেবে, মূল্যবৃদ্ধি কম করব, নগুবার এইসব কথা বলেছেন কার্যত তার বিপরীত করেছেন। অতএব তাদের কথা ঠিক বিশ্বাস করা যাচ্ছে না যতক্ষণ না সঠিকপথে তারা এগিয়ে আসছেন। আর একটি কথা বলছি, মাননীয় সুব্রত বাবু এবং মাননীয় সৌগত বাবু বলেছেন অনেক শিল্পের শ্রমিকরা আত্মহত্যা করেছেন, সংখ্যা দিয়েছেন, বিভিন্ন শিল্পের প্রায় ৭৫ জন শ্রমিক আত্মহত্যা করেছেন, কিন্তু সেই আত্মহত্যা করার কারণটা তো বললেন না। কেন আত্মহত্যা করল? কোনও শিল্প বন্ধ হয়ে পড়ে রয়েছে, কোনও শ্রমিকের ব্যবস্থা করা গেলনা, কোথায় আটকাল, কারণটা কি সেটাতো বললেন না। শুধু বামফ্রন্ট সরকারের উপর দোষ দিলেন, মাননীয় শ্রমমন্ত্রীর উপর দোষ দিলেন যেহেতু শিল্পবন্ধ হওয়ার কারণে শ্রমিক মারা গেছে। আসল কথা কিন্তু এড়িয়ে যাচ্ছেন। যদি ট্রেড ইউনিয়ন করে তাহলে শ্রমিকদের সেইভাবে বলতে হবে কোনও নীতির ফলে আজকে দেশের শিল্প-কারখানা বন্ধ হচ্ছে। সেটা তো তারা বলছেন না! এখানে লোক দেখানো কথা বললে তো হবে না, বাস্তব কাজে এগিয়ে আসতে হবে। কিন্তু এই যদি তাদের নীতি হয় তাহলে কাজের কাজ কিছু হবে না। তাই আমি মনে করি, যদি সত্যিই শ্রমিক, কৃষক, মধ্যবিত্তদের জন্য দরদ থেকে থাকে তাহলে সংগ্রামে এগিয়ে আসতে হবে, কাজে সেটাকে প্রমাণ করতে হবে।

এরপর আমি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে কিছু আবেদন রাখব। আমার এলাকা শিল্প কারখানায় আমি যা দেখেছি সেটা এখানে রাখছি। ই এস আই একটা অত্যন্ত ভাল স্কীম। এই স্কীমে চিকিৎসার জন্য প্যানেল ডাক্তার থেকে শুরু করে ওষুধপত্র, ক্যাশ বেনিফিট ইত্যাদির ব্যবস্থা আছে। বামফ্রন্ট সরকার আসার পর এই স্কীমে ফ্যামিলি ইনক্লুশন হয়েছে, শ্রমিকদের ছেলেমেয়েদের চিকিৎসা পাবার ব্যবস্থা হয়েছে। কংগ্রেস আগে এই স্কীমের কথা চিন্তা করেননি, কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর এই সমস্ত জিনিসগুলি হয়েছে এবং তারফলে শ্রমিকরা উপকৃত হয়েছে। কিন্তু ই এস আই স্কীমের মধ্যে কিছুটা দুর্বলতা আমরা লক্ষ্য করেছি। অতএব, সেদিক থেকে শ্রমমন্ত্রীর কাছে আবেদন করব, তিনি যেন এই বিষয়টা দেখেন। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ক্ষেত্রে আমি বলব, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে বেকার যুবকদের লোন দেবার জন্য যে সমস্ত দরখাস্ত নেওয়া হচ্ছে এবং সেখানে ঠিকভাবে প্রসেস হয়ে ব্যাঙ্কে চলে যাচ্ছে, কিন্তু ব্যাঙ্ক থেকে ডিসবার্সমেন্ট খুব কম হচ্ছে। এরফলে বেকার যুবকেরা ব্যবসাপত্র করবার আশা নিয়ে এসে সময়েতে ঠিকমতো পূরণ না হবার জন্য হতাশ হয়ে পড়েন। সেজন্য আমি মন্ত্রী মহাশয়কে বলব, তিনি যেন বিষয়টা দেখেন, যথা সময়ে যাতে তারা ব্যাঙ্ক থেকে ঋণ পেতে পারেন তার ব্যবস্থা যেন তিনি করেন।

এরপর আমি লেবার ওয়েলফেয়ার সেন্টার সম্পর্কে বলছি। যে সমস্ত লেবার ওয়েলফেয়ার সেন্টার আছে, আমি আমার এলাকার উদাহরণ দিয়ে বলতে পারি, সেসব লেবার ওয়েলফেয়ার সেন্টারে সঠিকভাবে কাজ হচ্ছে না। আশা করি, অন্যান্য জায়গায় যে সমস্ত লেবার ওয়েলফেয়ার সেন্টার আছে সেখানে ঠিকঠিকভাবে কাজ হচ্ছে। যা হোক, আমি এই বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[4-45 — 4-55 p.m.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মিঃ স্পিকার স্যার, এখানে অনেক আলোচনা হয়েছে, এসব আলোচনার জবাব দিতে অনেক সময় লাগবে, কিন্তু এটা ভাঙ্গা হাট। যাহোক, আজকে এখানে আমার বাজেট সম্বন্ধে যে বিতর্ক হয়েছে তার জবাব দিতে গিয়ে আমি নিজে খুব উদ্বেগ অনুভব করছি। আমি একটি ঘটনা দিয়ে আরম্ভ করছি। সম্প্রতি জলপাইগুড়ি জেলার বানারহাটের কাছে রেডব্যাঙ্ক চা বাগানে যে ঘটনা ঘটেছে এবং তাতে যেভাবে কয়েকজন শ্রমিক নিহত হয়েছেন, এটা খুবই দুর্ভাগ্যের ব্যাপার, বিশেষ করে শ্রমিক আন্দোলনের পক্ষে। এই বিষয়ে তদন্ত হচ্ছে। সুতরাং কে বা কারা দায়ী এর জন্য সেটা আমি বলতে চাই না। যারা নিহত হয়েছেন তাদের প্রতি এবং তাদের পরিবারের প্রতি আমি সমবেদনা জানাতে চাই। আমি এই ব্যাপারটা এখানেই শেষ করছি। আমার কথা হচ্ছে অনেক বক্তব্য এখানে রাখা হয়েছে। আমার প্রথম কথা হচ্ছে আমাদের দপ্তরের কাজ সম্বন্ধে আমি কোনও কিছু লুকিয়ে রাখিনি, যতটা সম্ভব কাজ কি হয়েছে না হয়েছে, পারফরমেন্স সেইগুলি বলেছি। বাজেট স্পীচটা আরও হয়ত বড় করা যেত। কিন্তু তখন শুনতাম একটা মহাভারত হয়েছে। বিষয়টা কতকটা পরিপূরণ করি লেবার ইন ওয়েস্ট বেঙ্গল দিয়ে। আমি এই দপ্তরে আসার পর থেকে এবং আমার আগে আমাদের প্রয়াত শ্রমমন্ত্রী কৃষ্ণপদ ঘোষ মহাশয়ের সময় থেকে যে সমস্ত বাজেট বক্তৃতা ছাপা হয়েছে এবং লেবার ইন ওয়েস্ট বেঙ্গল ছাপা হয়েছে তার থেকে মোটামুটি আমাদের সরকার ১৬ বছর আসার পরে আমাদের যে শ্রমনীতি তার ছবি পাওয়া যায়। তার পারফরমেন্স, তার ছবি পাওয়া যায়। কতকগুলি বিষয় যেগুলি আমাদের সারা দেশের বিষয়। আমি দিল্লিতে শ্রমমন্ত্রীদের সম্মেলনে এবং ইত্যাদিতে আমি শ্রমিকদের স্বার্থে কথা বলি। দেশের স্বার্থে আমি কথা বলি। সেই সমস্ত বক্তব্য কেষ্টবাবুর আমল থেকে ছাপিয়ে আমরা বিতরণ করি। এছাড়া হচ্ছে আমাদের মুখ্যমন্ত্রী বিভিন্ন সময় তার বাজেট স্পীচ ছাড়া বিভিন্ন বিষয়ে তার বক্তব্য বলেন, বিভিন্ন বিষয়ে চিঠি-পত্র লেখেন এবং প্রকাশ্যে তার বক্তব্য বলেন। যার থেকে বামফ্রন্ট সরকারের নীতি এবং তাদের কাজ সম্বন্ধে লোকের অস্পষ্ট ধারণা থাকার কোনও কারণ নেই। যদি কারণও থেকে থাকে তাহলে কিছু বলার নেই। এই সরকার শ্রমিক শ্রেণীর স্বার্থে, মেহনতি মানুষের স্বার্থে কাজ করে বার বার সেটা প্রমানিত হয়ে গেছে। এখানে আমার বাজেট বক্তব্যের উপর কয়েকটি কাট মোশন এসেছে, দেবপ্রসাদ সরকার এবং সৌগতবাবু এনেছেন। ওনারা আলোচনা করলেন, সমালোচনা করলেন এবং বিরোধিতা করলেন। এই কাট মোশনের উপর খুব বেশি বক্তব্য নেই সেই বিষয়গুলির উপর। বক্তৃতার সময় সুব্রতবাবু ছিলেন না, সৌগতবাবু ছিলেন। যাইহোক কিছুটা তার সম্বন্ধে বলছি। মেটাল বক্স কারখানা কেন বন্ধ হল ইত্যাদি! সৌগতবাবু কতটা জানেন আমি জানি না, নিশ্চয়ই জানেন, সুব্রতবাবু ভাল করে জানেন এই কারখানা খোলার ব্যাপারে যে শর্ত মালিক দিয়েছিল সেই শর্ত শ্রমিক ইউনিয়ন মানেনি, সকলে এক সঙ্গে বিরোধিতা করেছিল। এই শর্ত মানা যায় না। রাজ্য সরকারের তরফ থেকে বিরোধিতা করেছিলাম। বলেছিলাম কেউ শর্ত মানতে চাইনি। তারপর বি আই এফ আর হয়েছে, মামলা হয়েছে, কাউন্টার মামলা হয়েছে। নানা ঘটনা ঘটেছে। কয়েকটি ইউনিটের ব্যাপারে মালিক সক্ষম হয়েছিল শ্রমিকদের কিছুটা ভুল বুঝিয়ে কয়েকটি ইউনিট খুলতে অন্য রাজ্যে কলকাতায় সেটা

[ 16th July, 1993 ]

এখনও পারেন নি। বি আই এফ আর বিজ্ঞাপনের উপরে মামলা হয়েছে, হাইকোর্ট হয়েছে, নানারকম হয়েছে। সেটা সৌগতবাবু জানেন না, সুব্রতবাবু জানেন। সুব্রতবাবু মুখ্যমন্ত্রীকে অ্যাপ্রোচ করেন। মুখ্যমন্ত্রী মনমোহন সিংকে লেখেন যাতে ভাল উকিল দেওয়া হয়, মামলটা যাতে ভালভাবে চালানো হয়। তার একটা কপি সেন্ট্রাল গভর্নমেন্টের ফিনান্স ডিপার্টমেন্টকে দেওয়া হয়। বি আই এফ আর-এর ব্যাপারে যা হল তার উপরে সওয়াল করেন। তারপর ফিনান্সিয়াল ইনস্টিটিউশন নির্দেশ দিয়েছে, প্যাকেজ দিয়েছে, তাতেও হয়নি। গত দু-তিনদিন আগে আনন্দবাজারে দেখবেন বেরিয়েছিল, সুব্রতবাবু এবং অমল দত্ত মনমোহন সিংয়ের সঙ্গে দেখা করেছিলেন। এখন যিনি পরিচালনা করছেন তিনি কিছু দাবি করছেন, বিনা সুদে কিছু টাকা দাবি করেছেন। সে সম্বন্ধে প্রধানমন্ত্রীর মতামত জানার জন্য ওরা গিয়েছিলেন। সুতরাং মেটাল বক্স কলকাতার ইউনিটটা যাতে চালু হয় সেই চেষ্টা অব্যাহত আছে। আর একটা হচ্ছে নির্দিষ্ট প্রস্তাব আছে, বালি জুট মিলে সেখানে ডিসপিউট ছিল। আগেকার যে সমাধান হয়েছিল তার জের নিয়ে ডিসপিউট ছিল। তা নিয়ে অনেক আলোচনা চলছে। আলোচনা চলা কালে কতকগুলো খারাপ জিনিস ঘটে। যেহেতু আলোচনা এখনও চলছে, আমি সেজন্য কি ঘটনা, কি জন্য ঘটল তারমধ্যে যেতে চাইছি না। সৌগতবাবু আশাকরি সেগুলো জানেন। মালিকপক্ষ পূর্ণ সুযোগ নেয়। তারা কারখানাকে বন্ধ করে, তদের নানারকম শর্ত আছে। যারমধ্যে একটা কথা হচ্ছে এতদিন বন্ধ আছে, তার কারণ হিসাবে তারা বলছে যে তাদের আর্থিক অবস্থা খারাপ। এটা নিয়ে আলোচনা চলছে—আমার লেভেলে এবং মন্ত্রী পতিত পাবন পাঠক আছেন, তার লেভেলেও আলোচনা চলছে। মুখ্যমন্ত্রীর লেভেলেও আলোচনা চলছে যাতে ওখানে মিটে যায়। বালি জুট মিল সম্বন্ধে কাট মোশনে যে নির্দিষ্ট উল্লেখ ছিল সে সম্বন্ধে আমি বললাম। অন্যান্য যে সমস্ত প্রশ্ন দেবপ্রসাদ সরকার রেখেছেন প্রভিডেন্ট ফান্ড ইত্যাদি সম্বন্ধে সৌগতবাবুর যে সমস্ত বক্তব্য কাট মোশনের ব্যাপারে আছে, এগুলোর রিপ্লাই আমার আছে। এগুলো আমার ঐ বক্তব্যের মধ্যে আছে, একটু ভাল করে পড়লে পাবেন—লেবার ইন ওয়েস্ট বেঙ্গল ইত্যাদিতে সেগুলো আছে। এখন কথা হচ্ছে এই যে, প্রভিডেন্ট ফান্ডে আমাদের এক্তিয়ার নেই। প্রভিডেন্ট ফান্ড কমিশনার এটাকে পরিচালনা করেন। আমাদের এক্তিয়ার হচ্ছে, আমার যদি ওদের কাছ থেকে কোনও অভিযোগ পাই, তখন পুলিশের সাহায্য চাইলে আমাদের পক্ষ থেকে পুলিশ দিয়ে কেস রুজু হয়। তারপর হাইকোর্টে কেস ইত্যাদি হয় —ওদের দিক থেকে হয় —তার একটা হচ্ছে রিকভারির জন্য। আমাদের অফিসার চেয়েছিলেন, আমরা দিয়েছিলাম। তারপর ওদের অফিসার ওরা নিয়োগ করেছেন। যে প্রোটেকশন মালিকদের দেয়ো - সেটার জন্য পাওনা টাকা নিয়ে—সেটা ওরা দিচ্ছেন। আমাদের কাছে যখনই কেস আসে, সেগুলো আমরা ট্যাকল করি, অ্যারেস্ট ইত্যাদি আমরা করি, এগুলো করি। তার কিছুটা ফল হয়েছে। কিছু কিছু মালিক তাদের ডিউ যেটা সেটা দিতে আরম্ভ করেছে। আবার ডিফল্ট হয়, আবার ইনস্টলমেন্ট হয়। আর বি আই তারাও কিছু কিছু ইনস্টলমেন্ট দেন। এগুলো যা দেন, তার আগে আমাদের সঙ্গে কথাবার্তা বলেন না। ই এস আই-এর ব্যাপারেও একই কথা। ই এস আই রাজ্য সরকারের দায়িত্বে নয়, সেই দায়িত্ব ই এস আই কর্পোরেশনের। আমরা সেজন্য বারবার চাইছি যে এটাকে বিকেন্দ্রীয়করণ করুন। সমস্ত রাজ্যগুলোর হাতে ই এস আই-কে দিয়ে দিন। কিন্তু সেটা ওরা দেবেন না, উল্টে নানারকম চাপ দিচ্ছেন। সেখানে ই এস আই-এর রিজিওন্যাল ডিরেক্টর,

তার যে অফিস আছে, তাদের দায়িত্ব টাকা জমা নেওয়া এবং টাকা আদায় করা।

[4-55 — 5-05 p.m.]

আমাদের কাছে যখন খবর আসে যে শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা এবং ই এস আইয়ের টাকা অনেক বাকি পড়ে রয়েছে আমরা তখন চাপ দিই এবং লিগ্যাল স্টেপ নেওয়ার জন্য আমরা বলি, আমরা যতটুকু সাহায্য করা যায় তার চেষ্টা করি। আমাদের সাহায্য করার চেষ্টা আছে বলেই এখনও পর্যন্ত কিছু টাকা পয়সা জমা পড়ছে। এখান সুব্রতবাবু, সৌগতবাবু আছেন, এবং অনেক ট্রেড ইউনিয়ন বন্ধু আছেন তাদের জানাচ্ছি যে, তারা যেন এই বিষয়ে দয়া করে কোনও খবর পেলে জানান এবং সেই সঙ্গে সঙ্গে এটাও যেন খবর রাখেন যে প্রভিডেন্ট ফান্ডের টাকা এবং ই এস আইয়ের টাকা ঠিকমতো জমা হচ্ছে কিনা। যদি শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা না পড়ে তাহলে অন্তত একটা পোস্টকার্ডে একটা নাম ঠিকানা দিয়ে লিখে দেন যে অমুক জায়গায় শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা হয়নি তাহলে আমরা দেখতে পারব। এই আইনের সংশোধন দরকার এবং দিল্লিতে যে মিটিং হয়েছিল তাতে আমরা বলেছিলাম এই আইনের সংশোধন না হলে পরে রিট পিটিশনের সুযোগ থাকছে। এই আইনটা করলে পরে কেউ যদি ডিফল্ট করছেন বুঝি তাহলে তার স্থাবর অস্থাবর সম্পত্তি ক্রোক করে কোর্টের আওতার মধ্যে নিয়ে আশা হবে এবং সেটা যাতে রেকটিফাই হতে পারে তার দিকে নজর দিতে হবে। কিন্তু কেন্দ্রীয় সরকার সেইদিকে নজর দিচ্ছেন না। তারপরে আপনারা ইস্কো সম্পর্কে বলেছেন যে জ্যোতি বসু নাকি সিটু তথা ট্রেড ইউনিয়ন নীতির বিরোধী হয়ে পড়েছেন। কেন্দ্রীয় সরকার এই কারখানা চালাবেন না এটা স্ট্যান্ড ধরে নিয়েছেন এবং আরও অনেক কিছু কেন্দ্রীয় সরকার এই শিল্প সম্পর্কে স্ট্যান্ড নিয়েছেন। আমরা কেন্দ্রীয় সরকারকে চাপ সৃষ্টি করছি এবং আরও বেশি করে করব যাতে তারা কাজ করেন। কিন্তু সাথে সাথে এটাও আমাদের হবে যে, যদি কেন্দ্রীয় সরকার শেষ পর্যন্ত টাকা পয়সা না দেয়, এখন যা দিচ্ছে আগামীদিনে তাও যদি বন্ধ করে দেন তাহলে এটা কি করে চলবে এবং কে টাকা দেবে এটা ভাবতে হবে। কেন্দ্রীয় সরকার তো একটার পর একটা প্রস্তাব নিয়ে আসছেন এবং ইস্কোতে লোক নিয়ে আসছেন তারা দেখে এক একটা মন্তব্য করে চলে যাচ্ছেন। ফলে ইস্কোর ক্ষেত্রে এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার এর কোনও ব্যবস্থা নেয় নি। তারপরে প্রত্যেকটি পাবলিক সেক্টরই ওভারহেড এক্সপেনডিচারে বেশি হয়ে পড়ছে। এন টি সিতে এবং আর আই সিতে ওভারহেড এক্সপেনডিচার বেশি হয়ে পড়ছে। তবে বিরোধীপক্ষ থেকে কাগজে তড়িৎবাবুর বক্তব্য নিয়ে যেকথা বললেন সেটা আমি জানাব। কারণ কাগজে তো অনেক কিছু কথাই বলে। এন টি সিতে ওভারহেড এক্সপেন্ডিচার এত বেশি যে হাতি পোষার সমান হয়ে যাচ্ছে। অথচ যারা শ্রমিক তাদের অসুখের জন্য তারা টাকা পয়সা পায় না। শ্রমিকদের ছুটিতে বেড়াতে যাওয়ার জন্য রেলের ভাড়া দেওয়া হয় না। এইসব জায়গায় যারা ম্যানেজমেন্ট রয়েছেন তাদের জন্যই ওভারহেড এক্সপেনডিচার বেশি হয় এবং সেই ব্ল্যাকশিপদের সার্ভিসই কাউন্টেড হচ্ছে। আরও অনেক কিছু বলার আছে, আমি সেসব বিষয়ে যাচ্ছি না। ফরোওয়ার্ড ব্লকের মিঃ রায় কতকগুলি প্রস্তাব দিয়েছেন এবং কিছু কথা বলেছেন আমি সেই বিষয়ে খোঁজ নেব।

দ্বিতীয় কথা হচ্ছে, রাজকুমার বাবু কতকগুলি কথা তুলেছেন, ই এস আই, ও ট্রাম নিয়ে যেটা বলা হয়েছে, সেটা আমার দপ্তরের ব্যাপার নয়, তবে ছাঁটাই হয়নি। তবে যে সমস্ত ব্যাপারগুলি আছে সেইগুলি নিয়ে আমরা দেখব। স্যার, মাননীয় সদস্য সুব্রতবাবু কেন্দ্রের যে শিল্পনীতি তার বিরোধিতা করেছেন আবার আমাদেরও বিরোধিতা করেছেন। কেন্দ্রের শ্রমনীতি শিল্পনীতির বিরোধিতা করেছেন আমাদেরও বিরোধিতা করেছেন। এই দুইটি প্যারালাল করে কিভাবে চালাবেন আমি জানি না। তবে সৌগতবাবু কতকগুলি জিনিস স্বীকার করেছেন, সেইজন্য আমি ধন্যবাদ দিচ্ছি ওঁকে। ওর বিষয়গুলি ওকেই ফয়সালা করতে হবে। এর আগে আমি বলেছিলাম ওকে এখানে এক রকম দেখি, বাইরে আর এক রকম দেখি। আমি সৌগতবাবুকে ধন্যবাদ দিই কেন্দ্রীয় সরকারের যে আর্থিক নীতি, শিল্পনীতি, শ্রমনীতি সেইগুলির পক্ষে বলে এসেছেন এতদিন, তবুও আবার শ্রমিকদের কথাও বলেছেন, এই দুইটি কিভাবে হবে আমি জানিনা। স্যার, কেন্দ্রীয় সরকারের নীতি সম্বন্ধে যেগুলি বলেছেন, সেইগুলি নিয়ে আমার বারবার বিরোধিতা করেছি, এইগুলি নিয়ে আমাদের সরকারের পক্ষ থেকেও বিরোধিতা করেছি। ওরা আমাদের মুখ্যমন্ত্রীর বিরোধিতা করেছেন, বাজেট বক্তৃতার বিরোধিতা করেছেন, দিল্লিরও করেছে ; অন্যদিকে এই সুব্রতবাবু এইগুলির বিরোধিতা স্পষ্টভাবে বলেছেন আই এন টি ইউ সি-র পক্ষ থেকে, এর জন্য ধন্যবাদ দিই। অন্য যেসমস্ত বিষয়গুলি আছে সেইগুলির ব্যাপারে আমি ডিটেলসে বলতে চাচ্ছি না।

(সুব্রত মুখার্জি ঃ সরকারের ডি এ-র ব্যাপারে কি হল?)

সরকারের ডি এ আমার দপ্তরের ব্যাপার নয়, সুব্রতবাবু আপনি তো জানেন, ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট এবং সংবিধান যা আছে তাতে কেন্দ্রীয় সরকারের কর্মচারী, রাজ্যের সরকারি কর্মচারী, আন্ডারটেকিংস ডিপার্টমেন্টগুলি আই ডি অ্যাক্টের মধ্যে পড়ে না। শ্রম দপ্তরে আইনে মধ্যে পড়ে না। কেন্দ্রীয় সরকারের যে ডি এ আমাদের সরকার দেয় এটা ঘোষণা করে অন্যায় করেছেন বলে মনে করেননি নিশ্চয়, আমাদের যে সামর্থ্য নেই তার কারণ অন্য, এখান থেকে যে টাকা যায় সেটা গিয়ে আর ফেরত আসে না। সম্প্রতি ট্রান্সপোর্টের ব্যাপারে লরিওয়ালারা স্ট্রাইক করবে, চুঙ্গি কর তুলে দিতে হবে, এটা আমাদের ক্ষেত্রে শুধু নয়, অন্যান্য রাজ্যের ক্ষেত্রেও প্রযোজ্য হবে। আমি তো প্রতিদিনই শুনছি ডি এ-র জন্য বিক্ষোভ হচ্ছে, জ্যোতিবাবুর কালো হাত ভেঙে দাও, গুঁড়িয়ে দাও ; আমার ঘরের পাশেই এটা হয়, তারা শ্লোগান দেয়। অনেকে আমার কাছে আসে তারা বলে কি হচ্ছে ওখানে, আমি বলি, এটা ওদের গণতান্ত্রিক অধিকার, এটা ওরা করতে পারে। সেইজন্য আমি বলি, জানালাটা বন্ধ করে দিন মেশিন চালিয়ে দিন। একটা জানালা বন্ধ করতে হয় তা নাহলে কেউ কাজ করতে পারবে না। অন্যান্য যা বক্তব্য বলেছেন, আমি খুঁটিনাটি তার মধ্যে যাচ্ছি না। আমি খালি বলি ইস্কোর সম্বন্ধে কেন্দ্রের সঙ্গে মতপার্থক্য হচ্ছে, ত্রিবেণী টিসু নিয়ে যেটা বলেছেন, আমি খোঁজ নেব। সুব্রত বাবু আপনি যে কাগজগুলি দেখিয়ে বলেছেন, ঐগুলি আপনি দেবেন, আমি খোঁজ নেব। কেন্দ্র এবং রাজ্যের মধ্যে কিছু তফাত আছে ছাঁটাই প্রশ্নে যে সমস্ত রুগ্ন শিল্প নিয়ে ওরা যা বলেছেন সেইগুলির সঙ্গে আমাদের কিছু তফাৎ আছে।

[5-05 — 5-15 pm.]

আমাদের অসুবিধাটা কি? আমরা ঐ শিল্পগুলো যখন নিই, তখন ওগুলো বেসরকারি শিল্প ছিল, যখন সেগুলো রুগ্ন হয়ে যায় সেই অবস্থায় আমরা নিয়েছিলাম। কৃষ্ণাগ্লাস নিয়েছিলাম, স্যাকসবি নিয়েছিলাম। বর্তমানে কৃষ্ণা গ্লাসে যে জিনিস তৈরি হয় এইসব জিনিস বিক্রির কোনও বাজার নেই। এই কৃষ্ণা গ্লাস প্ল্যান অনুযায়ী করবার চেষ্টা আমরা করছি। কিন্তু সমস্যাটা কোথায়? সমস্যাটা হচ্ছে ওরা টাকা ছাপতে পারেন, কিন্তু আমরা টাকা ছাপতে পারি না। আমাদের প্ল্যান্ট থেকে যে টাকা পাওয়া যায় বা, আমাদের যে শেয়ার আছে তার থেকে আমাদের যে আয় হয় তার থেকে আমাদের নিতে হয়। আর দ্বিতীয়ত এখানে অনেকগুলো জিনিস তৈরি হচ্ছে, কিন্তু তার বাজার নেই। বাজারের উপযোগী জিনিস তৈরি করতে গেলে মেশিনারি মডার্নাইজড করতে হবে। কিন্তু আমাদের টাকা-পয়সার অভাব আছে। ভারত জুট মিল ডাইভারসিফিকেশন করা হয়েছে। ওয়ার্কার, অফিসার, টেকনিশিয়ান, যারা আছে তারা পাট থেকে কম্বল তৈরি করে। কিন্তু সেই মেশিনগুলো ৪০ বছর আগেকার মেশিন। সেই মেশিনগুলোকে মডার্নাইজড করবার জন্য যখন টাকা চাওয়া হয়েছে, মালিকরা ব্যাঙ্কের কাছে যখন টাকা চাইছে, তখন তারা রিফিউজ করেছে। এই সব ক্ষেত্রে একটা মাত্র উপায় আমাদের সামনে আছে, কেন্দ্রীয় সরকার যা বলেছে সেই উইন্ড আপ করে দেওয়া। কিন্তু আমরা সেটা চাইনা। সেই কারণেই আমরা যাতে শ্রমিক-কর্মচারিদের চাকরি যাতে থাকে সেই চেষ্টা করছি। শ্রমিক-কর্মচারিদের চাকরি যাতে থাকে. সেই প্রাইওরিটি রাখতে গিয়ে কৃষ্ণা গ্লাসে আমাদের টেম্পোরারি ওয়ার্ক সাসপেন্ড করতে হয়েছে। তাদের মাইনেপত্র তারা পুরোপুরি পাচ্ছেন, এইরকম ঘটনা হয়েছে। কোথাও আমরা শ্রমিকদের তাড়িয়ে দিই না। তবে অন্য রকম কিছু কিছু ঘটনা আজকের দিনে হয়েছে। এইসমস্ত কারখানাগুলোতে অনেক লোক বেশি ছিল আগেকার দিনে। যখন রিটায়ারমেন্ট হচ্ছে, তখন আমরা সেই জায়গাগুলো পূরণ করতে পারছি না। তাছাড়া কিছুটা আর্থিক অনটন আমাদের আছে। এই দুটো তফাৎ আমি সুব্রতবাবুকে চিন্তা করতে বলব। এই দুটোকে একসাথে মেলালেই আবার আপনি গুলিয়ে ফেলবেন। যেমন জুটের ব্যাপারে অনেকে উদ্বেগ প্রকাশ করেছেন। জুটের ব্যাপারে কি হচ্ছে। ১১টা চটকল এখন বন্ধ আছে, আগেকার পাঁচটা ছিল, আর এখন ৬টা হয়েছে। অনেকগুলোতে ফেরেপবাজ ট্রেডার্সরা ঢুকে গেছে। যারা একসঙ্গে পাটের ব্যবসাও করছেন, আবার চট তৈরির ব্যবসাও করছেন। এক সাহেব এসেছিল, তিনি এখানে এসে ম্যাজিক দেখিয়ে চলে গেছেন। কিন্তু কোম্পানি আইনে তাকে আটকবার ক্ষমতা আমাদের নেই। এরা আইনের শেল্টার নিচ্ছে। ওয়ার্কাররা কি করবে? ওয়ার্কারদের কিছু করবার উপায় নেই। তাদের যাতে চাকরি-টাকরি থাকে সেই চেষ্টা তারা করছে। এই যে বন্ধগুলো এরা করছে এর আরেকটা কারণ হচ্ছে এদের অনেকের পাটের ব্যবসা আছে। আবার অনেকে সাত, আট, নয়টা জুটমিল নিয়ে নিয়েছে। ওরা কনভারসন চার্জটা নিচ্ছে। জে সি আই এবারে বাজার থেকে পাট কেনার ব্যাপারে সরে গেছে। আপনারা নিশ্চয় জানেন জে সি আইটা আমাদের নয়। জে সি আই এবং এন জি এম সি এদের মধ্যে ঝগড়া আছে, সেইজন্য এন জি এম সি-ও নেই। এন জি এম সি পাট নেয় এবং পাটের যদি অভাব হয় তাহলে তারা সাপ্লাই করে এবং তারা সস্তা দরে পাট দেবে। কিন্তু জে সি আই বলছে এন জি এম সি-র কাছে আমাদের টাকা

[ 16th July, 1993 ]

বাকি আছে। এরা দুটোই সেন্ট্রাল গভর্নমেন্টের অর্গানাইজেশন, এদের উপর কোনও কন্ট্রোল আমাদের নেই। এখানে বাজারে পাট আসা বন্ধ হয়ে যাচ্ছে। আসাম থেকে পাট বাজারে আসছে, নর্থ বেঙ্গলের পাট বাজারে আসছে। কিন্তু জে সি আই সমস্ত স্টেশন বন্ধ করে দিয়েছে এবং আরেকটা মারাত্মক জিনিস হচ্ছে, এখনও পর্যন্ত পাটের সাপোর্ট প্রাইস দিল্লির সরকার ডিক্লেয়ার করেনি। আগে সাপোর্ট প্রাইসটা থাকলে সেটা হয়ত পাট চাষীরা যা খরচ করেছে তার পুরোটা উঠতো না কিন্তু কিছুটা উঠত কিন্তু একটা গ্যারান্টি বা প্রোটেকশন ছিল, সেটা আজকে নেই। গত মিটিং-এ সাংমাকে বলেছি যে আপনি তো লেবার মিনিস্টার, আপনি অন্তত আপনার সহযোগিদের বলুন না যে সার্পোট প্রাইসটা ডিক্লিয়ার করে দিতে। সেটা কেন করা হচ্ছে না? এত দেরি হচ্ছে কেন? কি পারপাস বা কি উদ্দেশ্য এর পেছনে আছে? কেন করছেন না? এই বিষয়গুলি আমি আশা করি সুব্রতবাবুরা টেক আপ করবেন। আমার সময় অল্প, আমি সেইজন্য অন্য বিষয়ে যাচ্ছি না তবে আমি খুবই উদ্বিগ্ন সেটা আপনাদের বলছি। অনেকদিন ধরেই ট্রেড ইউনিয়ন করছি কিন্তু এই অবস্থায় পড়িনি আমি। আমি যেটা দেখছি সেটা হচ্ছে এই যে কেন্দ্রীয় সরকারের যে পলিসি এবং তার সুযোগ মালিকরা যেটা নিচ্ছেন তাতে শ্রমিক কর্মচারিরা এতদিন ধরে লড়াই করে যে অধিকারগুলি অর্জন করেছিলেন সেই অধিকারগুলি আস্তে আস্তে তাদের কাছ থেকে কেড়ে নেওয়ার চেষ্টা করা হচ্ছে। পশ্চিমবঙ্গে যুক্ত আন্দোলন আছে, আমরা কিছুটা সাহায্য করি তাতে এখানে অনেকখানি তাদের অধিকার রক্ষা করা গিয়েছে। গত বছরও সাহায্য করি তাতে শিল্পে বেতন চুক্তি হয়েছে আবার অন্য দিকে হাইকোর্ট যদি অর্ডার দেয় যে এর চেয়ে বেশি বেতন তুমি দিতে পারবে না তাহলে কি করবেন? বি আই এফ আর যদি অর্ডার দেয় যে এত বেশি বেতন দিতে পারবে না, দিস ইজ দি প্যাকেজ, না হলে ওয়াইন্ড আপ কেস হয়ে যাবে তাহলে কি করবেন? কাজেই কয়েকটি জায়গায় শ্রমিকরা কিছু বেতন কম নিতে বাধ্য হচ্ছেন। আমি কারুকে দোষারোপ করছি না কিন্তু তারা যে বাধ্য হচ্ছে সেটাই আপনাদের জানাচ্ছি। এমন কি কিছু কিছু জায়গায় বি আই এফ আর, তারা বলে দিচ্ছেন যে এটা হচ্ছে তোমাদের স্যাকরিফাইস এবং এটা জমা থাকবে। গ্যাঞ্জেসে, সেখানে তারা জোর দিচ্ছেন যে ডিয়ারনেস অ্যালাউন্স ফ্রিজ হয়ে যাবে। মালিক বলছে, আমাদের যখন অবস্থা ভাল হবে তখন দেব। কাজেই কোনও উপায় নেই। সেখানে থেকে তারা অর্ডার দিচ্ছেন এবং বলছেন যদি এই প্যাকেজ অ্যাকসেপ্ট না কর তাহলে হাইকোর্টকে বলতে হবে ওয়াইন্ড আপ করার জন্য। এই হচ্ছে অবস্থা। কেন্দ্রীয় সরকারের পলিসি আজকে ওভারঅল চেঞ্জ করে গিয়েছে। আগে যে কিছু কিছু সোসালিস্ট বা একটা ওয়েলফেয়ার স্টেজ ছিল আজকে সেটা নেই। মাঝে মাঝে যখন দিল্লিতে যাই তখন দেখি পুরোপুরি আই এম এফের ডিকটেশনে চলছে এই জিনিস। ৫ই জুলাই-এর ইকনমিক টাইমস দেখবেন, তাতে কেন্দ্রীয় সরকারের লেবার পলিসি কি হবে তারা তার রিভিউ করেছেন এবং তারা স্বীকার করেছেন যে, যে সমস্ত প্রতিশ্রুতি তারা দিয়েছিলেন সেগুলি তারা রাখতে পারেন নি, রাখার চেষ্টা করবেন। গত দু-তিন দিন ধরে খবরের কাগজে যে বিবৃতি বেরিয়েছে একজিট পলিসি সম্বন্ধে, সেখানে লেবার সেক্রেটারি নতুন যিনি এসেছেন সে সম্পর্কে বিজনেস স্ট্যান্ডার্ডে তিনি ইন্টারভিউ দিয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** শান্তিবাবু, একটু বসুন। মাননীয় সদস্যগণ, লেবার বাজেটের জন্য যে

সময় নির্দিষ্ট করা ছিল তা শেষ হচ্ছে ৫টা ১৭ মিনিটে। দেখা যাচ্ছে ঐ সময়ের মধ্যে এ কাজ শেষ করা যাবে না, সেই জন্য আপনাদের সম্মতিক্রমে আমি আরও আধঘণ্টা সময় বাড়াতে চাইছি। আশা করি আপনারা এতে সম্মত হবেন।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেওয়ার পর)

সময় আরও আধঘণ্টা বাড়ল।

[5-15 — 5-25 p.m.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** একজিট পসিলির ক্ষেত্রে দেখেছেন যে জোর করে আশানুরূপ সংখ্যায় শ্রমিক কর্মচারিদের তাড়াতে পারছেন না কেন্দ্রীয় সরকার। প্রাইভেট সেক্টরে জুটে কি ছিল তাদের নির্দেশ? সেখানে তাদের নির্দেশ ছিল ২৫টা জুট মিল থাকবে আর ২৫টা বন্ধ করে দিতে হবে। সিন্থেটিকের ব্যাপারে বারবার বিরোধিতা করা হয়েছে। সরকারি স্তরে বিরোধিতা করা হয়েছে, চিফ মিনিস্টার বিরোধিতা করেছেন, সমস্ত ট্রেড ইউনিয়নগুলি বিরোধিতা করেছেন এবং সেখানে কম্পালসারি যে জুট ব্যবহার করার অর্ডার, সুব্রতবাবুর সেই অর্ডার আজকে কাজে লাগানো হচ্ছে না। আজকে বরং ওরা ঠিক করেছেন যে, যে সব জায়গায় সিন্থেটিক এবং জুট মিক্স আপ করে ব্যাগ হচ্ছে আস্তে আস্তে সেখানে জুট মিক্সিংটা তুলে দেওয়া হবে। পুরোপুরি সেখানে সিন্থেটিক হবে আস্তে আস্তে সেই দিকেই তারা যাচ্ছেন। তারা বলছেন এটা হচ্ছে এই ইন্ডাস্ট্রিকে বাঁচানোর পক্ষে। এখন এই ২৫টা মিল বন্ধ করতে পারলেন না কেন? তার কারণ এখানে ঐ একটা রক্ষাকবচ আছে চ্যাপ্টার ৫(বি), ২৫(ও) ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে যে ১০০ বেশ যদি শ্রমিক কর্মচারী কাজ করেন তাহলে ক্লোজার করতে গেলে রাজ্য সরকারের অনুমতি নিতে হবে। সেই অনুমতি তারা পাননি, কোনও ক্ষেত্রে পান্নি। আমাদের যে ক্লোজারের লিস্ট আছে সেইগুলো আমাদের অনুমতির দরকার হয় না। তারা হচ্ছে ১০০ কেন আরও অনেক নিচে। আমরা একটা অ্যামেন্ডমেন্ট করেছিলাম ৫০এর কম সেখানে কাজ করে ৫০ বা ৫০এর কম লেঅফে আমাদের পারমিশন নিতে হবে, সেন্ট্রাল অ্যাক্ট হচ্ছে ১০০ এবং ওরা ঠিক করেছে লেঅফ, রিট্রেঞ্চমেন্ট, ক্লোজার, তার জন্য স্টেট গভর্নমেন্টের পারমিশন চাই। যেখানে ১০০এর বেশি হয়েছে ১০০ বার ১০০'র বেশি কাজ করে। কাগজে দেখবেন বিজনেস স্ট্যান্ডার্ডে, কেন্দ্রীয় সরকার বিল নিয়ে আনছেন স্ক্যাপ চাপ্টার ফাইভ বি, আই ডি, অ্যাক্টে কোনও বাধা থাকবে না। পরিষ্কার হয়ে যাবে। মালিক খুশিমতো, ইচ্ছমতো তারা ছাঁটাই করতে পারবে, লে অফ করতে পারবে, কারখানা ক্লোজার করতে পারবে এবং সেটা হচ্ছে একজিট পলিসি। এই হচ্ছে রিয়্যাল একজিট পলিসি। আগে পাবলিক সেক্টরে বাধা ছিল বি আই এফ আর প্রযোজ্য ছিল না। সেটাকে অ্যামেন্ড করে নিলেন, বি আই এফ আর-এ পাঠালেন। বি আই এফ আর-এর কাজকে সমস্ত ট্রেড ইউনিয়ন সমালোচনা করেছে, আমরাও সমালোচনা করেছি। সেন্ট্রাল গভর্নমেন্ট তার উপর সন্তুষ্ট নয়। আজকের স্টেটসম্যান এবং অন্যান্য পত্রিকায় আছে দেখবেন যেখানে এক্সপার্টস কমিটি ওরা তৈরি করেছে। যেমন মন্ত্রীদের নিয়ে ওরা একটা গ্রুপ করেছিলেন। সেই লেবার মিনিস্টারের মিটিং-এ আমরা যা যা বলে এসেছিলাম তার উল্টো কাজ তারা করেছে। বলা হচ্ছে এক্সপার্টস

কমিটি তারা এই সব করবেন। সেই এক্সপার্টস কমিটি তারা বলেছে যে বি আই এফ আর এর প্রসেস খুব ডায়েলেটারি এবং হাইকোর্টে গিয়ে সেইগুলো আটকানো যায়, সুতরাং স্পেশ্যাল ট্রাইব্যুনাল কর টু স্পিড আপ, এই হচ্ছে লাইন, এই দিকে তারা যাচ্ছে। স্পেশ্যাল ট্রাইব্যুনাল করো, চারটে বড় সিটি বেছে নিয়েছে, সেখানে আগে হবে। এই হচ্ছে আজকের অবস্থা। সেই কারণে আজকে অন্য খুঁটিনাটির ব্যাপারে আমি যাচ্ছি না আজকে সুব্রতবাবুর সঙ্গে আমি একমত। আজকেও যদি শ্রমিক কর্মচারিরা এক সঙ্গে না দাঁড়ায় সর্বনাশ হয়ে যাবে এবং আজকে যারা আছে তাদের সর্বনাশ হলে ভবিষ্যতে যারা আসবে তারা কোনওদিন দিনের আলো, হাসির মুখ দেখতে পবে না। সেই কারণে আজকে সকলকে এক হতে হবে। এক হওয়া ছাড়া উপায় নেই। শ্রমিক যদি মারা যায়, কারখানা যদি বন্ধ হয়ে যায়, কার জন্য, ইডিওলজি? কার জন্য লড়াই হবে? ইডিওলজি লড়াই, যার যার আলাদা আলাদা ট্রেড ইউনিয়ন থাকতে পারে, তাদের আদর্শ থাকবে, সেটা আলাদা জায়গায়, কিন্তু দেশকে বাঁচাবার জন্য, শ্রমিকদের বাঁচাবার জন্য এবং এটা একটা সামাজিক ব্যাধি হয়ে দাঁড়িয়েছে। আমার কাছে আসে, আমার বাড়িতে আসে বন্ধ কারখানার শ্রমিকরা এবং শুধু আমার জেলার নয়, বাইরের জেলার পর্যন্ত আসে আমার বাড়িতে গেলে দেখবেন, আমি খোলা বারান্দায় বসে খাই, খেতে বসে যদি দরজা খোলা থাকে, সিকিউরিটি গার্ড আমার নেই, হঠাৎ এসে উপস্থিতি হয় যে এতদিন বনধ আছে, খেতে পাচ্ছি না, এই রকম একটা অবস্থায় আছি। কে কত মরেছে না মরেছেন জানি না। সেই কারণে এটা হচ্ছে আজকে একমাত্র প্রয়োজন, কেন্দ্রীয় সরকারের এই নীতিকে যদি বদলানো না যায় তাহলে এই একচেটিয়া বড় মালিকদের এই নীতিকে বদলানো যাবে না এবং সেই কারণে আজকে সমস্ত ট্রেড ইউনিয়ন, তাদের ঐক্যবদ্ধ হওয়া দরকার। আমি মাঝে কয়েকটা যে বিবৃতি দিয়েছি অন্যান্য শ্রমমন্ত্রীদের সম্মেলন, আমি এটা দেখেছি, লক্ষ্য করেছি দেয়ার ইজ এ চেঞ্জ, এমন কি কংগ্রেস শাসিত রাজ্যে শ্রমমন্ত্রী, তার অফিসার্স, তাদের সঙ্গেও আমি কথাবার্তা বলেছি, তারা একটা কথা আমাকে বলেছে, আমরা তো বলতে সাহস করছি না, ওরা এই যে করছে, ভুক্তভোগী তো আমরা, রাজ্যগুলোকে তো ভুগতে হবে এবং সেই কারণে এটা ঠিক হচ্ছে না। আমি অনেকবার তাদের বলেছি আপনারা একটু তাদের বলেন না কেন? তারা বলতে সাহস করে না। যেমন অনেক মাঝারি ইন্ডাস্ট্রিয়ালিস্ট আছে অনেক, শিল্পপতি আছেন, খুব বড় নয়, তারা মাঝে মাঝে আসে, এবং উদ্বেগ প্রকাশ করেন, সি এম এর কাছেও করেন, আমাদের কাছেও করেন যে জিনিসটা ভাল হচ্ছে না। যদি বলা হয়, তাদের আপনারা বলেন না কেন? শুধু তারা এই কথাই বলেন, আমরা যতটুকু অর্ডার পাচ্ছি তাও পাব না। এই হচ্ছে অবস্থা। সুতরাং আমি আর সময় দিতে চাইছি না, আমি এটাই আবেদন করব আজকে একটা অত্যন্ত সর্বনাশ অবস্থায় এসে দাঁড়িয়ে এবং পশ্চিমবাংলার শ্রমিক আন্দোলন, ট্রেড ইউনিয়ন, যৌথ আন্দোলন, আদর্শের তফাত থাকা সত্ত্বেও এটা একটা সারা ভারতবর্ষে ইতিহাস সৃষ্টি করেছে। শ্রমিকদের স্বার্থে দেশের স্বার্থে, আমরা সেটাই আবেদন করব আমাদের এখানে আজকে সেই জিনিস আমাদের করে দেখাতে হবে এবং কেন্দ্রীয় সরকারের যে নীতি, আমাদের দেশের একচেটিয়া মালিকরা, রাজ্যের যে সমস্ত নীতি নিচ্ছে, তার বিরোধিতা আমাদের একসঙ্গে করতে হবে, আমরা রাজ্য সরকার তার পাশে আছি। এখানে আরও অনেকগুলো বিষয়ে আলোচনা হয়েছে। সর্বোপরি আমি এই কথাই বলছি যে, আমি কখনও বলিনি আমাদের ডিপার্টমেন্ট

একেবারে পারফেক্ট, একেবারে ত্রুটিহীন। আমি সব সময় বলি এবং এখনও বলছি, আমাকে নির্দিষ্টভাবে দেখিয়ে দেবেন, বলে দেবেন—এটা ঠিক হচ্ছে না, এটা ঠিক হচ্ছে। আমি সব বিষয়ে সবার সঙ্গেই পরামর্শ করতে রাজি আছি। এই কয়েকটি কথা বলে আমি সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বাজেট প্রস্তাবকে সকলে একমত হয়ে গ্রহণ করার জন্য আমি সকলের কাছে আবেদন করছি।

## Demand No. 39

The motion of Shri Deba Prasad Sarkar, Shri Subrata Mukherjee and Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March, 1993 that a sum of Rs. 36,26,16,000/- be granted for expenditure under Demand No. 39, Major Head : "2203—Labour and Employment"

(This is inclusive of a total sum of Rs. 12,09,00,000/- already voted on account in March, 1993) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5-22 p.m. till 11 a.m. on Monday, the 19th July, 1993, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday the 19th July 1993 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 5 Ministers of State and 138 Members.

[11-00 – 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

**মাছ আমদানি ও রপ্তানি**

*১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪) **শ্রী আব্দুল মান্নান :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মাছের চাহিদা মেটাতে এই রাজ্যের বাইরে থেকে মাসিক গড়ে কত টন মাছ আমদানি করতে হয় ;

(খ) এই রাজ্য থেকে অন্য রাজ্যে মাসিক গড়ে কত টন মাছ রপ্তানি করা হয় ; এবং

(গ) বাইরেব রাজ্য থেকে মাছ নিয়ে আসার ক্ষেত্রে রাজ্য সরকারের কোনও নিয়ন্ত্রণের ব্যবস্থা আছে কিনা এবং থাকলে তা কি কি?

**শ্রী কিরণময় নন্দ :**

(ক) এই রাজ্যের বাইরে থেকে সরকারি ব্যবস্থায় কোনও মাছ আমদানি করা হয় না। তবে বাইরে থেকে প্রতিদিনই কিছু পরিমাণ মাছ হাওড়া পাইকারি মাছের বাজারে আসে।

(খ) এই রাজ্য থেকে উত্তর-পূর্ব অঞ্চলের রাজ্য সমূহে মাসে প্রায় ৮২৫-১০০০ মেট্রিক টন মাছ শুকনো অবস্থায় রপ্তানি করা হয়।

(গ) বর্ত্তমানে এরূপ কোনও নিয়ন্ত্রণ ব্যবস্থা রাজ্য সরকারের নেই।

**শ্রী শৈলজাকুমার দাস :** সরকারি ব্যবস্থাপনায় অন্য রাজ্য থেকে মাছ আসেনা একথা মাননীয় মন্ত্রী মহাশয় বললেন। কিন্তু হাওড়ার পাইকারি বাজার নিয়ন্ত্রণ করে থাকে রাজ্য সরকারের মৎস্য দপ্তর। সেখানে কোন কোন রাজ্য থেকে মাছ আমদানি করা হয় এবং কত পরিমাণ এবং কিভাবে বিতরণ করা হয়?

**শ্রী কিরণময় নন্দ :** হাওড়ার বাজারে যে মাছ আসে সেটা মৎস্য দপ্তরের অধীনে নয়। অন্ধ্রপ্রদেশ, উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ এবং তামিলনাডু প্রভৃতি এইসব রাজ্য থেকে মাছ আসে এবং সেটা পুরোপুরি বেসরকারি নিয়ন্ত্রণাধীনে এবং এই মাছের পরিমাণ বছরে ১০ হাজার থেকে ১২ হাজার টন।

**শ্রী শৈলজাকুমার দাস :** কি কি মাছ আসে তা দয়া করে জানাবেন কি এবং সরকারের নিজস্ব যে খামারগুলি আছে যেখানে মৎস্য চাষ করা হয় সেখানে বছরে কত মাছ চাষ করে জনসাধারণকে খাওয়াবার জন্য বিতরন করা হয়ে থাকে এবং তার মাধ্যমগুলি কি কি?

**শ্রী কিরণময় নন্দ :** যে সমস্ত মাছ আসে সেগুলি সামুদ্রিক মাছ এবং মিস্টি জলের মাছ। দ্বিতীয়ত, সরকারি যে সমস্ত মাছের খামারগুলি আছে সেগুলি বাণিজ্যিক ভিত্তিতে নয়, ডেমোনেস্ট্রেশন সেন্টার হিসাবে ব্যবহৃত হয়।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** আমাদের রাজ্যে মাছের সাধারণভাবে চাহিদা কত এবং উৎপাদনই বা কত এবং কি ধরনের মাছের চাহিদা বেশি?

**শ্রী কিরণময় নন্দ :** রাজ্যে মাছের চাহিদা ৯ লক্ষ মেট্রিক টন এবং আমাদের এখন মাছ উৎপাদন হচ্ছে ৭ লক্ষ ৮০ হাজার মেট্রিক টন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মন্ত্রী বললেন আমাদের রাজ্যের মাছের চাহিদা ৯ লক্ষ মেট্রিক টন, উৎপাদন ৭ লক্ষ ৮০ হাজার মেট্রিক টন এবং আমদানি করতে হয় ১০ থেকে ১২ হাজার মেট্রিক টন। কিন্তু এর মধ্যে তো অসঙ্গতি রয়েছে, কারণ প্রায় ১ লক্ষ ১০ হাজার মেট্রিক টন মাছের ডিফারেন্স রয়েছে এই দুই এর মধ্যে। আর ১০-১২ হাজার মেট্রিক টন মাছ আমদানির কথা যা বললেন তার থেকে অনেক বেশি মাছ এখানে আমদানি করা হচ্ছে অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু প্রভৃতি জায়গা থেকে এবং সেসব মাছ দুর্গাপুর, শিলিগুড়ি পর্যন্ত চলে যাচ্ছে। এই খবরটা বোধ হয় আপনার দপ্তরের ধারণার মধ্যে নেই। আপনার বক্তব্যের মধ্যে এই অসঙ্গতি কেন বলবেন কি?

**শ্রী কিরনময় নন্দ :** আগে যে পরিমান মাছ এই রাজ্যে আমদানি হত সেটা সমস্ত রাজ্যের পরিসংখ্যান নিয়েই করা হত। বর্তমানে ভারতবর্ষের যেসব রাজ্য মাছ খেতনা বর্তমানে সেখানেও মাছ খাচ্ছে। তারফলে দিল্লির কাছাকাছি যেসব রাজ্য থেকে এখানে মাছ আসত সেই মাছটা বর্তমানে দিল্লিতে সাপ্লাই করা হচ্ছে। বর্তমানে আমাদের রাজ্যে ১ লক্ষ টনের মতো মাছের ঘাটতি রয়েছে, কিন্তু এটা আগে ৫-৬ লক্ষ টন ছিল। আর মাছ হচ্ছে জলের ফসল। জল থেকে সমস্ত মাছ তোলা যায় না, ২৫-৩০ ভাগ জলের নিচে থেকে যায়। যদি অন্যান্য ফসলের মত সবটাই তুলতে পারতাম তাহলে এই রাজ্যের যা চাহিদা সেটা পূরণ হত।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মিঃ স্পিকার স্যার, আপনার অ্যাটেনশন ড্র করছি মৎস্য

দপ্তরের প্রশ্নের উত্তর সম্পর্কে। গভর্নমেন্ট অ্যাসুরেন্স কমিটি হাউসে মৎস্য দপ্তরের ব্যাপারে রিপোর্ট প্লেস করেছেন। আপনার অবগতির জন্য জানাই যে, আমরা ৯টি প্রশ্ন ওদের দপ্তর সম্পর্কে করা সত্ত্বেও সেগুলো আনরিপ্লাইড। আমরা যে রিপোর্ট প্লেস করেছি ষড়বিংশতিতম তাতে এর উল্লেখ আছে। দে ডিড নট বদার্ড টু রিপ্লাই আওয়ার কোয়েশ্চেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ নন্দ, অ্যাসুরেন্স কমিটির সঙ্গে যদি এইরকম ডিল করেন তাহলে তো খুব খারাপ। রিপোর্টটা একটু পড়ে নেবেন।

**শ্রী কিরণনময় নন্দ ঃ** আপনি যদি বলেন তাহলে দুই দিনের মধ্যে উত্তর জানিয়ে দেব।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আমার যেটা প্রশ্ন মন্ত্রীর কাছে, যে পরিমাণ মাছ উৎপাদনের কথা বললেন এবং চাহিদার কথা যা বললেন তাতে একটা গ্যাপ থেকে যাচ্ছে। এই চাহিদাটা নিরুপণ হয় কিসের ভিত্তিতে এবং যে গ্যাপটা আছে সেটা পূরণের জন্য কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** কেন্দ্রীয় সরকারের স্ট্যান্ডিং পলিসির ভিত্তিতে মাথাপিছু ৫০ গ্রাম মাছের হিসাব করে জনসংখ্যার ভিত্তিতে চাহিদাটা নিরূপণ করা হয়। দ্বিতীয় প্রশ্ন, ঘাটতি পূরণের কি ব্যবস্থা করছি। আমি আগেও জানিয়েছি যে, পূর্বে এই ঘাটতির পরিমাণ অনেক বেশি ছিল।

[11-10—11-20 a.m.]

আমরা সেই ঘাটতির পরিমাণটা কমিয়ে আনতে পেরেছি। আমাদের রাজ্যের গড় উৎপাদন ভারতবর্ষের যে কোনও রাজ্যের তুলনায় বেশি। সম্প্রতি আমি একটা রিপোর্ট পেয়েছি স্ট্যাটিসটিক্যাল ইন্সটিটিউট অফ ইন্ডিয়ার যেটা কেন্দ্রীয় সরকারের অধীনস্থ একটা সংস্থা, তাঁরা এই রাজ্যে মৎস্য উৎপাদনের ক্ষেত্রে যে উৎপাদন হচ্ছে পার হেক্টার সেটা খতিয়ে দেখেছে। এই সংস্থাকে কেন্দ্রীয় সরকার সরাসরি টাকা দিচ্ছে। সম্প্রতি যে রিপোর্ট এসেছে তাতে আমরা দেখতে পাচ্ছি আমাদের রাজ্যে প্রতি হেক্টর জলাশয়ে উৎপাদন হচ্ছে ২৫০০ কে.জি. থেকে ৪ হাজার কে.জি পর্যন্ত যেটা অন্যান্য রাজ্যে গড় উৎপাদন হচ্ছে ৪০০ কে.জি. থেকে ৫০০ কে.জি। আমরা আশা করছি মাছের উৎপাদন ক্ষমতা, প্রোডাকটিভিটি প্রতিটি জলাশয়ে বাড়িয়ে তুলতে পারব। আমাদের ক্ষমতা নেই জলাশয়ে আয়তন বাড়াবার। আমরা দেখতে পাচ্ছি জলাশয় দিনের পর দিন কমে যাচ্ছে। আমরা এটাও লক্ষ্য করছি মাছের চাহিদা বাড়ছে, মৎস্যভুক মানুষ বেড়ে যাচ্ছে। জলাশয় কমে যাচ্ছে আর মাছের চাহিদা বেড়ে যাচ্ছে এটাকে যদি সামঞ্জস্যপূর্ণ রাখতে হয় তাহলে প্রতিটি জলাশয়ে মাছের উৎপাদন বৃদ্ধি করা ছাড়া আর কোনও উপায় নেই। সম্প্রতি যে প্রকল্প ভারতবর্ষে চালু হয়েছে এই এফ.এফ.ডি.এ প্রকল্পের মাধ্যমে হেক্টর প্রতি জলাশয়ে মাছের উৎপাদন বাড়াবার ব্যবস্থা নিচ্ছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে উৎপাদনের ক্ষেত্রে ভারতবর্ষের অন্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলায় সব চেয়ে বেশি। মাননীয় মন্ত্রী শ্রী কিরণময় নন্দ মহাশয় জানাবেন কি এখানে মাছের যে ডিম ফোটানো হয় তার বৃহৎ অংশ পশ্চিমবাংলার বাইরে চলে যায়?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এটা আমাদের রাজ্যে একটা কুটির শিল্প। সারা ভারতবর্ষের মৎস্যবীজের চাহিদা পশ্চিমবাংলা ৮০।৮৫ শতাংশ মেটায়। এটা যদি না হত তাহলে ভারতবর্ষে মৎস্য উৎপাদনে যে অগ্রগতি ঘটেছে তা সম্ভব হত না। আমরা যে মৎস্য বীজ উৎপাদন করি আমাদের রাজ্যের চাহিদা পূরণ করে অতিরিক্ত যেটা থাকে সেটা ভারতবর্ষের অন্য রাজ্যে সরবরাহ করি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ঘাটতির ব্যাপারে জানালেন। এই ঘাটতি পূরণ করার জন্য আমরা লক্ষ্য করেছি নদীতে মাছ ছাড়া হয়েছে। নদীতে মাছ ছাড়ার ফল কি হয়েছে, এই মাছের কোনও রিটার্ন আপনি পেয়েছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** হ্যাঁ। আমাদের আগে মাছের উৎস ছিল নদী, আগে নদী থেকে মাছ ধরা হত। পরবর্তীকালে মাছ চাষের মাধ্যমে মাছের উৎপাদন বাড়ে এবং নদীতে মাছ শূন্য হয়ে যায়। এই প্রকল্প সারা ভারতবর্ষে শুরু করেছে। সারা বিশ্বে মৎস্য বিজ্ঞানীরা, জলাশয় বিজ্ঞানীরা এটা নিয়ে কাজ শুরু করেছে। গঙ্গায় এই প্রকল্প গত বছর থেকে শুরু করেছি, ৫ বছর এটা চালিয়ে যাব। আমি যে তথ্য পেয়েছি জেলা পরিষদ এবং গ্রাম পঞ্চায়েত এই সমস্ত এলাকায় যারা মৎস্যজীবী আছে তারা যে ফল পেয়েছে তা আশানুরূপ।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এখানে মাছের চাহিদা এবং ঘাটতির কথা বললেন। আমি আপনার কাছে যে বিষয়টা জানতে চাই অনুগ্রহ করে যদি বলেন ভাল হয়। আমাদের এই রাজ্যের মধ্যে বেসরকারি উদ্যোগে জলাশয় বা নদীতে যে সমস্ত মাছ চাষ করা হয় সরকারের তরফ থেকে যথেষ্ট উৎসাহ বৃদ্ধি করার জন্য সরকারি ব্যবস্থাপনায় তাদের কোন সুযোগ দেওয়ার পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মৎস্য উৎপাদনের ক্ষেত্রে মূলত বেসরকারি উদ্যোগে যে মাছ চাষ হয় সেখানে আমরা উৎসাহিত করি। তার কারন হচ্ছে জলাশয় অধিকাংশ বেসরকারি সংস্থার হাতে, ব্যক্তিগত মালিকের হাতে। তার কারন গ্রামাঞ্চলে প্রায় প্রতিটি পরিবারের হাতে একটা না একটা জলাশয় আছে। ফলত হয়েছে জলাশয়গুলিকে যাতে উৎপাদনমুখি করে গড়ে তোলা যায় সেটাই হচ্ছে আমাদের উদ্দেশ্য। এরজন্য আমাদের দুটি ব্যবস্থা আছে গ্রাসরুট পর্যায়ে ব্লক লেভেল থেকে ১৫ দিনের ট্রেনিং দেওয়া হয়, এবং জেলাস্তরে একমাস প্রশিক্ষণ দেওয়া হয়। এছাড়া রাজ্যস্তরে তিনমাস প্রশিক্ষণ আমরা দিই যাতে আধুনিক প্রথায় মাছ চাষিরা মাছ চাষ করতে পারে। মাছ চাষ করার জন্য যে মূলধন দরকার তা তারা যাতে পেতে পারে তারজন্য 'এফএফডিএ' ফিশ ফার্মাস' ডেভেলপমেন্ট এজেন্সি আমরা স্থাপন করেছি। প্রত্যেকটি জেলাতেই এই এফএফডিএ আছে, যেখানে সভাধিপতিকে

চেয়ারম্যান এবং ডি.এম.কে ভাইস চেয়ারম্যান করা হয়েছে। মাছ চাষ করার জন্য যে টাকা আমরা সাহায্য করি তার একটা হচ্ছে সরকারি অনুদান এবং অপরটি ব্যাঙ্ক ঋণ। আমাদের সরকারের অনুদান স্যাংশন হওয়ার পর আমরা ব্যাঙ্কে পাঠাই। এই দুটো মিলে মাছ চাষিরা এই মূলধন পেয়ে থাকে ব্যাঙ্কের মাধ্যমে।

**শ্রী আবুআয়েশ মন্ডল** ঃ যে পরিমাণ মাছ এই রাজ্যে বছরে বছরে উৎপাদন হচ্ছে তার কত পরিমাণ চিংড়ি এবং যে চিংড়ি রাজ্যে থাকছে তার পরিমাণ কত এবং বাইরে কত যাচ্ছে?

**শ্রী কিরণময় নন্দ** ঃ আমাদের রাজ্যে যে পরিমাণ চিংড়ি উৎপাদন হয় তার পরিমান ৩২-৩৪ হাজার মেট্রিক টন। যা উৎপাদন হয় তার শতকরা ৯০ ভাগ বিদেশে রপ্তানি হয়। এটা হচ্ছে এক্সপোর্ট আইটেম, আমরা এর উত্তরে কোন বিধিনিষেধ আরোপ করতে পারি না। এখানে চাষ করে যে চিংড়ি পাওয়া যায় তা রপ্তানি করে প্রায় দুশো কোটি টাকা গত বছরে আমরা পেয়েছি।

**শ্রী পদ্মনিধি ধর** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে মাত্র বার হাজার মেট্রিক টন মাছ বাইরের রাজ্য থেকে আমাদের রাজ্যে আসে। কয়েক বছর ধরে আমরা সারা ভারতবর্ষের মধ্যে মৎস্য উৎপাদনে প্রথম স্থান অধিকার করে আসছি। এই প্রথম স্থান অধিকার করার ক্রাইটেরিয়া কি? কোন কোন রাজ্যের সঙ্গে তুলনা করে এটা নির্ধারণ করা হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ** ঃ ন্যাশানাল প্রোডাকটিভিটি কাউন্সিল বলে কেন্দ্রীয় সরকারের একটা সংস্থা আছে। সেই সংস্থা সারা ভারতবর্ষে পরিসংখ্যান করে। তারা কতকগুলো স্যাম্পল সার্ভে করে। তাদের সার্ভে করার বিভিন্ন পদ্ধতি আছে, সেই পদ্ধতি অনুযায়ী গড় উৎপাদনে কোন রাজ্য বেশি সেটা বার করে। তারপর কেন্দ্রীয় সরকার প্রোডাকটিভিটি দেখে সেই ভাবে ঘোষণা করেন। সারা রাজ্যে কত উৎপাদন হচ্ছে, কেন্দ্রীয় সরকারের একটা তথ্য আমার কাছে আছে, তা থেকে আমরা দেখছি যে, আমাদের চাষিরা যে পরিমাণ মাছ উৎপাদন করে তা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের উৎপাদনের চাইতে বেশি। আমাদের এখানে প্রতি হেক্টরে ২৪০০-৪০০০ কে.জি. করে গড়ে উৎপাদন হয়। সেই তুলনায় ভারতবর্ষের অন্যান্য রাজ্যের গড় উৎপাদন ৩০০-৪০০ কে.জি. মাত্র।

## কান্ডারন কলোনিতে বিদ্যুৎ-সংযোগ

*১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫) **শ্রীমতী মমতাজ বেগম** ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার মালতীপুর ব্লকের ক্ষেমপুর অঞ্চলের কান্ডারন মৌজার কান্ডারন কলোনিতে বিদ্যুৎ সংযোগের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়, এবং

(খ) উপরোক্ত এলাকায় বিদ্যুৎ-সংযোগের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) ব্লক এবং কলোনি ভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না।

(খ) মন্তব্য নিষ্প্রয়োজন।

**শ্রীমতী মমতাজ বেগম ঃ** আমি এখানে যেটা বলেছি মালতীপুর ব্লকের ক্ষেমপুর অঞ্চলের কান্ডারন কলোনিতে আমাদের স্কিমটা অনুমোদিত হয়ে আছে। সেখানকার কাজটা কবে নাগাত শুরু করা হবে, কিম্বা এইরকম হয়েছে কিনা, এটা আপনার কাছে জানতে চেয়েছিলাম?

[11-20—11-30 a.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই প্রশ্নটা অন্য রকম হয়ে গেছে। মালদহ জেলার অন্তর্গত চাঁচলের মালতীপুর ব্লকের ক্ষেমপুর অঞ্চলে কান্ডারন মৌজায় ১৯৭৫ সালের সেপ্টেম্বর মাসে বৈদ্যুতিকরণ হয়েছে। আমাদের রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের খাতায় তাই দেখানো হয়েছে, ৭৫ সালের সেপ্টেম্বর মাসে সেখানে ইলেকট্রিফিকেশন হয়েছিল। তবে আমাদের রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের মেথড হচ্ছে যে প্রথমে দু একটি বাতি জ্বালিয়েই বলা হয়ে থাকে যে বৈদ্যুতিকরণ হয়েছে। কিন্তু এখন ওখানে ইনটেনসিফিকেশনের দরকার। তবে এখনো পর্যন্ত ওখানকার জেলাপরিষদ, গ্রাম পঞ্চায়েত পঞ্চায়েত সমিতির থেকে কোনও প্রোপজাল বিদ্যুৎ পর্ষদের কাছে আসেনি। তবে আপনি যখন প্রোপজাল দিয়েছেন সেটা আমি বিদ্যুৎ পর্ষদের কাছে পাঠিয়ে দেব।

**ডুমা ফিশারম্যান কো-অপারেটিভ**

*১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৯) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উত্তর ২৪-পরগনার ডুমা ফিশারম্যান কো-অপারেটিভ সোসাইটিকে ১৯৮৯-৯০, ১৯৯০-৯১, ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ আর্থিক বছরগুলিতে কত আর্থিক সহায়তা সরকার দিয়েছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

উত্তর ২৪ পরগনার দুমা ফিশারম্যান কো-অপারেটিভ সোসাইটিকে বিভিন্ন আর্থিক বছরে নিম্নলিখিত টাকা ব্যাঙ্ক ঋণ ও অনুদান হিসাবে দেওয়া হয়েছে ঃ

| আর্থিক বছর | ব্যাঙ্ক ঋণ (টাকা) | অনুদান (টাকা) |
|---|---|---|
| ১৯৮৯-৯০ | | ১০,৫০০ |
| ১৯৯০-৯১ | ১,৫৮,৮৮৬ | ১,৫৮,৮৮৬ |
| ১৯৯১-৯২ | ১,৭৮,৫৪৯ | ১,৭৮,৫৪৯ |

১৯৯২-৯৩ আর্থিক বছরে কোনও আর্থিক সহায়তা দেওয়া হয়নি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই ফিশারিজ কো-অপারেটিভ সোসাইটিগুলোকে কি স্কিম অনুযায়ী ব্যাঙ্কিং ঋণের ব্যবস্থা করা হয়?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমাদের দুটি স্কিমে মৎস্যজীবী সমবায় সমিতিকে সাহায্য করা হয়। একটা হচ্ছে মৎস্য চাষি যারা তাদের ডিআরডিএ এবং এফেকটিভ স্কিমের সঙ্গে একসঙ্গে যুক্ত করা হয়। যেহেতু এই মৎস্যজীবিরা তফসিলি শ্রেণীর অন্তর্ভুক্ত এবং গরিব মৎস্যজীবী সেই কারণে মৎস্য দপ্তর ডি আর ডি এর মাধ্যমে ব্যাঙ্ক ঋণের মারফৎ এই অর্থ সাহায্য করে থাকে। আরেকটা যারা মাছ ধরে সমুদ্রে গিয়ে তাদের জন্য এন এল ডিসি প্রকল্প আছে এই প্রকল্পের সাহায্যে নৌকা এবং মাছ ধরার উপকরণ কিনতে সাহায্য করা হয়।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই ২ বছরে এই সোসাইটিকে প্রায় ৩লক্ষ টাকা মতো দেওয়া হয়েছে, তাতে এই সোসাইটির উৎপাদিত মাছের পরিমাণ কত?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি দুঃখিত এই তথ্য আমার কাছে নেই কালকে আমি জানিয়ে দেব।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি তো ইন জেনারেল একটা সোসাইটিকে হেল্প করছেন, এর তো রিপোর্ট থাকার কথা। কো অপারেটিভ সোসাইটি এবং ফিশারিজ কো অপারেটিভ সোসাইটিতে অ্যাকচুয়ালি মাছ কতটা উৎপাদন হয় সেটা তো জানার দরকার। আমাদের কাছে খবর আছে যে ওই মাছ চুরি হয়ে যাচ্ছে এই ব্যাপারে আপনার কাছে কোনও রিপোর্ট আছে কিনা?

**শ্রী কিরণময় নন্দ ঃ** যেসমস্ত মৎস্যজীবী সমবায় সমিতি সাহায্য পান সেই ব্যাপারে আমি আগেও বলেছি যে আমাদের নিয়ম হচ্ছে যে সরাসরি আমরা কাউকে টাকা দিই না। আমরা আমাদের অনুদানের টাকা ব্যাঙ্কের মাধ্যমে ঋণের সাথে যুক্ত করে দিয়ে থাকি। এখানে যে পরিসংখ্যান আছে তাতে পুরনো ঋণ এখনও বহু মৎস্যজীবী দেয়নি সেই ঋণ পরিশোধ করছে। এতে খানিকটা অসুবিধা হচ্ছে, তবে আগে বিল বাউরিগুলোর সঙ্গে নদীর যোগাযোগ ছিল, এখন আর যোগাযোগ নেই। ফলে মৎস্যজীবিদের চাষ করতে হচ্ছে। এই

কারণে আমরা একটা স্কিম নিয়েছি যাতে ১৭টি বিল বাউড়ি সুইজ গেটের সাথে যুক্ত করা যায় এবং আমরা সেইভাবেই চেষ্টা নিয়েছি।

**শ্রী আবুল বাসার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমাদের যে কো-অপারেটিভগুলি আছে এর মধ্যে লাভজনক পোনা কয়টি আছে, এর মধ্যে মুদিয়ালি কো-অপারেটিভ সোসাইটি আছে, কেন্দ্রীয় সরকার এটিকে উঠিয়ে দিতে চাচ্ছেন, আপনি তার সম্বন্ধে কিছু জানেন কিনা?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি ঠিকই বলেছেন, যেমন কিছু কিছু সমবায় সমিতি আছে তারা ঠিকমতো কাজ করছে না, আবার পাশাপাশি বহু মৎস্যজীবী সমবায় আছে যারা দেশে দৃষ্টান্ত স্থাপন করেছেন, বিশেষ করে অন্তর্দেশীয় মৎস্যজীবী সমবায়ের ক্ষেত্রে ভারতবর্ষে শীর্ষস্থান লাভ করেছে। এমন এমন মৎস্যজীবি সমবায় আছে যাদের কো-অপারেটিভ হেক্টর প্রতি উৎপাদন ১১ থেকে ১২ টন। মুদিয়ালি কো-অপারেটিভ সোসাইটি এর মধ্যে পড়েছে, কলকাতা বন্দরের সঙ্গে এই সমিতির কতকগুলি অসুবিধা দেখা দিয়েছে, সেই বিষয় নিয়ে মামলা চলছে, হাইকোর্টে। বিষয়টি এখন বিচারাধীন। তবে আমি মনে করি এই ধরনের মৎস্যজীবী সমবায় আমাদের যেমন পরিবেশের ভারসাম্যকে রক্ষা করে, তেমনি এই ধরনের জলাশয় থাকা উচিত। সমবায় সমিতি যে ভাবে তারা জলাশয়ে কাজ করে যাচ্ছে, তার জন্য সকলের সহযোগিতা থাকা দরকার।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আপনি জানেন এফ.এফ.ডি.এ.তে যে অনুদান দেওয়া হয়েছে সেটা আপনি বললেন বলতে পারবেন না, আমি জানতে চাইছি, এই কোঅপারেটিভ সোসাইটিগুলিতে এফ.এফ.ডি.এ.তে যে ঋন দেওয়া হয়েছে তার নাম্বার অফ বেনিফিসিয়ারি কত?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ডুমা কো-অপারেটিভ সোসাইটিতে ১১ শত বেনিফিসিয়ারি আছে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মূল প্রশ্নের জবাব দিতে গিয়ে বিভিন্ন প্রকল্পের কথা বলেছেন খাল বিল নিয়ে বলেছেন। উনি সম্প্রতি বর্দ্ধমানে গিয়েছিলেন, ওখানে যমুনাদীঘি প্রকল্পটি একটি সঙ্কটের মধ্যে পড়েছে, বহু বছর ধরে চলছে, সেটাকে সঙ্কটের হাত থেকে বাঁচানোর জন্য তার কি কোনও পরিকল্পনা আছে, এটার ব্যাপারে আপনি কিছু জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি এই ব্যাপারে এর আগেও বলেছিলাম, তখন মাননীয় সদস্য সৌগত রায় এই প্রকল্পগুলির কথা, তিনি উল্লেখ করেছিলেন। যে সমস্ত জায়গায় এই হ্যাচারিগুলির জন্য স্থান নির্দ্ধারণ করা উচিত, সেই স্থান নির্দ্ধারণের ক্ষেত্রে আমাদের সঠিক চিন্তাধারা ছিল না। যে জায়গায় এই প্রকল্প গড়ে তোলা উচিত তার থেকে এইগুলি অনেক দূরে। যে সমস্ত কারিগরি জ্ঞান নিয়ে এইগুলি হয়েছে সেটা আমাদের দেশের পক্ষে প্রযোজ্য

নয়, হাঙ্গেরি থেকে যে মডেল এই দেশে আমদানি করা হয়েছে, সেই ধরনের প্রক্রিয়ায় আমাদের এখানে মাছ উৎপাদন হয় না, অথচ নাম দেওয়া হয়েছে হাঙ্গেরি মডেল, এই মডেলের যে ব্যর্থতা এর দায়-দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের, এখানে যে টেকনোলজি আনা হয়েছে অন্যান্য রাজ্যও একই কথা বলেছেন তাতে রাজ্যগুলির কোনও ভূমিকা ছিল না। মৎস্য খামারে যে মৎস্য বীজ উৎপাদন হয়, বর্দ্ধমানে যে ধরনের মৎস্য চাষ হয় এবং যা চাহিদা আছে এই খামারের যা উৎপাদন ক্ষমতা আমাদের রাজ্যের চাহিদা পূরণ করতে পারে। বিশেষ করে বর্দ্ধমান জেলার কালনায় ও বিভিন্ন জায়গায় তারা যে সমস্ত মৎস্যবীজ উৎপাদন করে তার সাথে আমাদের খামারের যে মৎস্যবীজ উৎপাদন করা হয় ওর সাথে পাল্লা দেওয়া খুব মুশিকল। তবে আমরা চেষ্টা করছি যমুনাদীঘির ওখানে মৎস্য বীজ উৎপাদন করে কিভাবে ওটার সমস্যার সমাধান করা যায়।

[11-30—11-40 a.m.]

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে কো-অপারেটিভের মাধ্যমে এবং ব্যাঙ্কের মাধ্যমে তাদের ঋন দেওয়া হয়, তবে কো-অপারেটিভগুলিকে উনি ঋণ দেওয়ার ব্যবস্থা করেন। এবং ব্যাঙ্কের মাধ্যমে ইন্সপেকশন করিয়ে সেই কো-অপারেটিভগুলোর ঋণ দেওয়ার সংখ্যা কি এবং যে কো-অপারেটিভগুলো পাচ্ছে, সরকারি অর্থ, সেই অর্থ ঠিক সময় মতো শোধ না করার পরও সেই কো-অপারেটিভ সোসাইটিগুলোকে আবার অর্থ দেওয়া হচ্ছে কি না?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই সমস্ত প্রকল্পগুলো সরাসরি আমাদের কাছে আসেনা। এটা যে স্কীমের অন্তর্ভুক্ত সেটা হচ্ছে এফ.এফ.ডি.এফ স্কীম। প্রতিটি জেলাতে এই স্কীম একটি করে আছে। এর চেয়ারম্যান হচ্ছে জেলা সভাধিপতি এবং ভাইস চেয়ারম্যান হচ্ছে জেলা সচিব। তারা যে সমস্ত স্কীমগুলো পাঠান সেগুলো খতিয়ে দেখা হয় এবং টেকনিক্যাল ভেটিং-এর পরে পাঠানো হয়। আপনারা তো জানেন একবার ব্যাঙ্ক ঋণ শোধ করার পর, তারপর দ্বিতীয়বার ব্যাঙ্ক ঋণ দেয়। আর অনুদান যেটা দেওয়া হয় সেটা একবারই দেওয়া হয়। যখন স্কীমটা অনুমোদন করা হয়।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সৌগত বাবু ও সুদীপবাবু যেসব কথা বললেন আমি তাদের সাথে একমত নয়। আমার কন্সটিটিউয়েন্সির মধ্যে একটা ফিশারি আছে, যেটা কো-অপারেটিভ ফিশারি এবং যার বেনিফিসিয়ারির সংখ্যা ২২০০ ছাড়িয়ে গেছে এবং এটা আমাদের রাজ্যের মধ্যে আইডিয়েল। সেখানে সরকার থেকে কোনও অনুদান দেওয়া হয়না। শাসন, ভুবনপুর এবং বাদায় যে সমস্ত কো-অপারেটিভ সোসাইটিগুলো আছে তারা ভালো কাজ করছে। কিন্তু এইগুলোর মধ্যে কয়েকটাকে জোর করে বে-আইনিভাবে নিয়ে নেওয়া হয়েছে। যেমন ডুমা। এখানে আমাদের আগে একটা ম্যানেজমেন্ট ছিল, এখন অন্য একটা প্রসেসের মাধ্যমে সেটা দখল করে নেওয়া হয়েছে এবং অনুদান যেগুলো দেওয়া হচ্ছে, সেগুলো তছনছ করা হচ্ছে। এইগুলো সম্পর্কে

আপনার ডিপার্টমেন্টের কোনও নজরদারি বা খবরদারি আছে কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** সমবায় সমিতির যে পরিসংখ্যান আমার কাছে আছে তাতে আমাদের রাজ্যে ৯২৮টি মৎস্যজীবী সমবায় সমিতির মধ্যে আমরা দেখছি ৬০০ মৎস্যজীবী সমবায় সমিতি ভালো ভাবে চলছে। আমরা সমস্ত সমবায় সমিতির তথ্য তৈরি করে এবং ক্যাটাগরি ওয়ান, টু, থ্রি এই রকম ক্যাটাগরিতে ভাগ করেছি। যাদের ম্যানেজমেন্ট ঠিকমতো নেই, তাদের আমরা প্রয়োজনে লিক্যুইডিশনে দিয়ে নতুন সমবায় সমিতি তৈরি করব। আগে যে সমস্ত নিয়মগুলি প্রয়োজ্য ছিল যে ব্লকে একটি মাত্র সমবায় সমিতি হবে। ব্লকে আগে একটা করে অপারেশনাল এরিয়া তৈরি করা হয়েছিল এবং যেটা এখন আর ভায়াবেল নয়। আমরা ছোট ছোট জলাশয়ে ছোট ছোট মৎস্যজীবী সমবায় সমিতি তৈরি করব। এইভাবে সমবায় সমিতির সদস্য সংখ্যা কমিয়ে এনে যাতে ভায়াবেল করা যায় এবং মাথাপিছু যাতে এক বিঘা করে জলাশয় পায় এইগুলো আমরা দেখছি। এই সমস্ত ব্যাপারে আমরা ভাবনা-চিন্তা করছি।

## মুর্শিদাবাদ জেলায় বিদ্যুৎ-সরবরাহ

*১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩) **শ্রী ইউনুস সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে মুর্শিদাবাদ জেলায় নূতন পাওয়ার স্টেশন গড়ার পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে ;

(খ) সত্যি হলে, কোথায় কোথায় সাব-স্টেশন গড়া হবে ;

(গ) ৯ই এপ্রিল মুর্শিদাবাদে ঘুর্নি ঝড়ে বিদ্যুৎ লাইনের ক্ষতির পরিমাণ কিরূপ ;

(ঘ) উহা মেরামত করতে কতদিন সময় লেগেছিল ; এবং

(ঙ) বর্তমানে ঐ জেলার বিদ্যুৎ লাইনের অবস্থা কিরূপ?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) হ্যাঁ। মুর্শিদাবাদ জেলায় সাগরদীঘিতে দুইটি পর্যায়ে (২×৫০০ মেঃওঃ ২×৫০০ মেঃওঃ) মোট ২০০০ মেঃ ওঃ ক্ষমতাসম্পন্ন একটি তাপবিদ্যুত কেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের আছে তবে বর্তমানে প্রথম পর্যায়ে ২টি ৫০০ মেঃওঃ ইউনিট স্থাপনের জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং প্রকল্পটি রূপায়ণের জন্য কেন্দ্রীয় কয়লামন্ত্রকের অধীন স্ট্যান্ডিং লিঙেজ কমিটি কর্তৃক কোল লিঙেজ এবং কেন্দ্রীয় বিদ্যুত কর্তৃপক্ষের অর্থ কারিগরি অনুমোদন ছাড়া অন্যান্য সমস্ত ছাড়পত্র পাওয়া গেছে।

(খ) অষ্টম পরিকল্পনায় মুর্শিদাবাদ জেলায় নিম্নলিখিত সাব-স্টেশনগুলি গড়ার প্রস্তাব রয়েছে,

(১) গোকর্নতে ২২০ কে.ভি. সাবস্টেশন।

(২) লালগোলাতে ১৩২ কে.ভি. সাবস্টেশন।

(৩) গোকর্ন এবং রঘুনাথগঞ্জে ১৩২ কে.ভি. সাব-স্টেশনের ক্ষমতা বৃদ্ধি।

(গ) প্রায় সত্তর লক্ষ টাকা।

(ঘ) ঝড়ে ক্ষতিগ্রস্ত এলাকাগুলিতে স্থায়ীভাবে বিদ্যুত সরবরাহ চালু করতে প্রায় এক মাস সময় লেগেছিল তবে হাসপাতাল এবং জল সরবরাহের জন্য প্রয়োজনীয় বিদ্যুতের ব্যবস্থা ২৪ থেকে ৪৮ ঘন্টার মধ্যে করা হয়েছিল।

(ঙ) সাধারণভাবে স্বাভাবিক। যেহেতু বিদ্যুৎ সরবরাহ লাইনগুলি মাঝে মাঝেই প্রাকৃতিক দুর্যোগে ব্যাহত হয় তাই সদাসর্বদা নজরদারির ব্যবস্থা রাখা হয়েছে।

**শ্রী ইউনুস সরকার ঃ** গত এপ্রিল মাসে মাননীয় মন্ত্রী মহাশয় জেলা পরিষদের সভায় জানিয়েছিলেন যে, জলঙ্গী এবং খড়গ্রামে সাবস্টেশন করা হবে। সে দুটোর কি হ'ল জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি যে সাবস্টেশনগুলোর কথা বলছি সেগুলো সাগরদীঘি ছাড়াও বক্রেশ্বরের যে লাইন গোকর্নে যাবে তার সঙ্গেও যুক্ত থাকবে। সুতরাং সবটা সামগ্রিকভাবে যুক্ত থাকবে। জলঙ্গী এবং খড়গ্রামের জন্য জমি নেওয়া হয়েছে। কাজ শুরু করা হবে। রুর‍্যাল ইলেকট্রিসিটি কর্পোরেশনের কাছে প্রকল্প জমা দিয়েছি, অনুমোদন হলেই কাজ শুরু করব।

**শ্রী ইউনুস সরকার ঃ** অনেক জেলাতে মিটার রিডিং এবং বিলিং পঞ্চায়েতের মাধ্যমে হচ্ছে, আমাদের জেলাতে তা এখনো হচ্ছেনা কেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ১৯৯০ সালে সমস্ত পঞ্চায়েতের কাছে জানতে চাওয়া হয়েছিল যে, কারা কারা এই কাজে রাজি আছে। সে হিসাবে যে আবেদনগুলো পেয়েছিলাম তার ৫০ ভাগকে আমরা দায়িত্ব দিয়েছি। মুর্শিদাবাদ জেলা সম্পর্কে এবিষয়ে এই মুহূর্তে আমার কাছে কোনও তথ্য নেই। আরো বেশি সংখ্যক পঞ্চায়েতকে যাতে এই দায়িত্ব দেওয়া যায় সেটা আমি দেখব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি মুর্শিদাবাদ জেলার সাগরদীঘিতে যে নতুন বিদ্যুত প্রকল্প করার কথা ভাবছেন, সেই প্রকল্পের জন্য কত টাকা খরচের প্রস্তাব আছে, সেই টাকা কোথা থেকে আসবে এবং সাগরদীঘিতে রেল লাইন ও জলের ব্যবস্থা কি আছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এখানে তিনটি প্রশ্ন আছে। প্রথমটির উত্তর হচ্ছে, এখনো পর্যন্ত এই প্রকল্পের টেকনো-ইকনমিক্যাল অ্যাপ্রুভাল হয়নি। আমরা আমেরিকান সি.এম.এস. জেনারেশন-

[11-40—11-50 a.m.]

এর সঙ্গে যোগাযোগ করি, তারা অর্থ লগ্নি করতে রাজি হয়েছে। আমরা ডেভেলপমেন্ট কনসালটেন্সের সঙ্গে এম.ও.ইউ.করেছি। এটা জয়েন্ট সেক্টর প্রজেক্ট হবে ডাবলু.বি.পি.ডি.সি.বি.র সঙ্গে। আমরা জমি দেব, ওরা অর্থ বিনিয়োগ করবেন। এখন পর্যন্ত ট্রান্সমিশন লাইন নিয়ে আমাদের যা হিসাব হয়েছে তাতে দেখছি ৪ কোটি টাকা পার মিলিয়ন ওয়াট খরচ পড়বে। ২০০০ সাল নাগাদ এটা আসবে এবং তখন জিনিস-পত্রের দাম বেড়ে যাবার জন্য খরচও বেড়ে যাবে। আমি আগেই বলেছি ২টি পর্যায়ে পরিকল্পনা নেওয়া হয়েছে। প্রথম পর্যায়ে হাজার মেগাওয়াট, মানে ৪ হাজার কোটি টাকা এবং এই ৪ হাজার কোটি টাকা তারা লার্জ স্কেলে করবে। এই নিয়ে কথাবার্তা চলছে, এগ্রিমেন্ট করিনি, এম.ও.ইউ হয়েছে। আর জলের ব্যাপারটা যেটা বলছেন, সেখানে জলের প্রবলেম নেই। আর রেলওয়ের কথা যেটা বললেন ...

**শ্রী সৌগত রায় ঃ** সাগরদীঘি থেকে গঙ্গা কত কিলোমিটার আপনি জানেন? আপনার সার্ভে বেসিস কি? ওখানে কখনও গেছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** কত কিলোমিটার এক্‌টজাট আমি বলতে পারব না। এই পরিকল্পনার টেকনিকাল অ্যাপ্রিসিয়েশন যেটা কেন্দ্রীয় সরকারের সব থেকে বড় সংস্থা সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি তাঁরা করেছেন। সুতরাং ১ কিলোমিটার, না ২৫ কিলোমিটার এটা কিছু যায় আসে না, পাইপলাইন দিয়েও ২৫ কিলোমিটার দূর থেকে জল আনা যায়। আর রেলওয়ে রাইটস তারা সার্ভে করেছেন। গোটা পরিকল্পনাটা বিশেষ করে ভারত গর্ভনমেন্টের যে শ্রেষ্ঠ সংস্থা আছে তারা সেটা পর্যালোচনা করে পারমিশন দিয়েছে। আমরা নিজে থেকে অন আওয়ার ওন, কোনও কেন্দ্র স্থাপন করিনি।

**Mr. Speaker :** Starred Question Nos. *137 and *138 are held over.

## লিলি বিস্কুট-কারখানা

*১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬০) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারি অধিগৃহীত সংস্থা লিলি বিস্কুট এবং লিলি বার্লি মিলে ৩১শে মার্চ, ১৯৮৭ তারিখে শ্রমিক কর্মচারির সংখ্যা কত ছিল ;

(খ) ১৯৮৬-৮৭, ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালে উল্লিখিত সংস্থায় নতুন করে লোক-নিয়োগ করা হয়েছে কি না, হলে কতজন ও তাদের কি পদ্ধতিতে নিয়োগ করা হয়েছে ; এবং

(গ) উল্লিখিত নতুন নিয়োগের জন্য মাসিক বেতন বাবদ খরচের পরিমাণ কত?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ**

(ক) ৩১.৩.৮৭ তারিখে উক্ত দুটি সংস্থায় মোট কর্মচারী (অফিসার সহ) ছিল ৮৭৬।

(খ) হ্যাঁ, ১৯৮৬-৮৭ তে ২০ জন, ১৯৮৭-৮৮ তে ৯ জন ও ১৯৮৮-৮৯ তে ১০ জন মোট নিযুক্ত হয়। কিছু নিয়োগ হয় সংবাদপত্রে বিজ্ঞাপন ক্যাম্পাস ইন্টারভিউ দ্বারা এবং কিছু ডায়েড ইন-হার্নেস বিবেচনতায়। চেয়ারম্যান কাম চিফ একজিকিউটিভ অফিসার নিযুক্ত হন সরকারি আদেশে।

(গ) উক্ত নিয়োগের জন্য মাসিক বেতন বাবদ খরচের ৬০৪৮০.০৮ (জুন ৯৩র ভিত্তিতে)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমার সাপ্লিমেন্টরি কোয়েশ্চেন, আপনি যার হিসেবটা দিলেন সেটা একটা সরকার অধিগৃহীত রুগ্ন শিল্প। আজকে এটা বাঁচাবার চেষ্টা হচ্ছে। কিন্তু লিলি কোম্পানির যে ওয়ার্কিং রেজাল্ট তাতে গভর্নমেন্ট রিপোর্টের পেজ ৬২তে বলা হয়েছে ৬৫জন ওয়ার্কার সেখানে আইডল। সেখানে ৬৫জন বাড়তি ওয়ার্কার থাকা সত্ত্বেও সেখানে অ্যাডিশনাল রিক্রুটমেন্ট কি করে হল? সেখানে ওয়ার্কার যে বাড়তি সেটা কি আপনার জানা ছিল না? এটা করে কি করে অতিরিক্ত ১৫ লক্ষ টাকা খরচের বোঝা নেওয়া হল? এর বিরুদ্ধে কোনও তদন্ত করছেন কিনা এবং যারা এটা করেছেন তাদের শাস্তির ব্যবস্থা করছেন কিনা জানাবেন কি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** যে হিসাব থেকে আপনি সারপ্লাস বলছেন সেক্ষেত্রে এমনও তো হতে পারে, যে জায়গায় সারপ্লাস তারা হয়ত আনস্কিল্ড এবং কিছু জায়গায় হয়ত লোকের দরকার আছে এবং সেখানে স্কিল্ড লোক নেওয়া হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি ভেগ উত্তর দিলেন সারপ্লাস, স্কিল্ড এবং আনস্কিল্ডের ব্যাপার বলে। এইভাবে না বলে যে অভিযোগ আমি করেছি, একস্ট্রা লোক থাকা সত্ত্বেও লিলি বিস্কুট কোম্পানির মতো একটা রুগ্ন শিল্পে অতিরিক্ত লোক কি করে নেওয়া হল যেখানে প্রতিটি পয়সা হিসাব করে খরচ করা উচিত। এর আগে ঐ কোম্পানিতে চুরি জোচ্চুরির বহু অভিযোগ আমি করেছি এবং আপনি পার্শিয়ালি তা অ্যাডমিট করেছেন। আমাদের কাছে এই খবরও আছে যে, সেখানে স্বজন-পোষণ হচ্ছে। তাই আজকে হাউসকে স্পেসিফিক্যালি বলুন যে, ঐ সারপ্লাস ৬৫জন কোন ক্যাটাগরির এবং যাদের নেওয়া হয়েছে তারা ঐ ক্যাটাগরির বাইরে এসেনশিয়াল গ্রুপের এটা তথ্য দিয়ে বুঝিয়ে আমাদের স্যাটিসফাই করুন। তা না হলে আপনার এই ভেগ অ্যানসারে আমরা কি করে স্যাটিসফাই হব?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** আপনি উত্তর চাচ্ছেন তার নির্দিষ্ট উত্তর আমার কাছে নেই, পরে দিয়ে দেব। তবে ওখানে যে সমস্ত ইউনিয়ন আছে তাদের সঙ্গে নিয়ে আমি লিলি বিস্কুটের দুটি কারখানায় গিয়েছি এবং দেখেছি যে, সেখানে কিছু কিছু জায়গা নিয়োগের প্রয়োজন আছে এবং নিশ্চয়ই কিছু জায়গায় বাড়তি লোক রয়েছে। আমরা স্কিম একটা

[11-50—12-00 Noon]

করেছি যাতে ঐসব বাড়তি লোকদের কাজ দেওয়া যায়। আমি আপনাকে এটা বলছি পরে যখন অধিবেশন হবে, আশা করছি নিশ্চয়ই আপনাদের এই কথা বলতে পারব যে লিলি বিস্কুটের চেহারা ভাল হয়ে গিয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সংবাদপত্রে বেরিয়েছিল যে লিলি বিস্কুটের খুব দামী যন্ত্রপাতি চুরি হচ্ছে এবং আপনার ডিপার্টমেন্ট সেটা ডিসএগ্রি করে নি। এ ছাড়া বিজ্ঞাপনের জন্য টি.ভি. সিরিয়ালের জন্য ৩০ লক্ষ টাকা ব্যায় করা হয়েছে। এই রকম একটা রুগ্ন শিল্পে এই ভাবে অপচয় হচ্ছে চুরি হচ্ছে, এইগুলির ব্যাপারে তদন্ত করেছেন কিনা? যদি করে থাকেন তাহলে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** বিজ্ঞাপনের ব্যাপারে ইতিপূর্বে আগের অধিবেশনে জবাব দেওয়া হয়ে গেছে। কাগজে কি বলে আমি জানি না, কখনও উৎসাহ দেয় আবার কেউ বলে চুরি হচ্ছে। চুরির ব্যাপারে নির্দ্দিষ্ট অভিযোগ আমার কাছে আসেনি, আসলে নিশ্চয়ই তদন্ত করা হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় পতিতবাবু ভাল লোক, হাওড়া জেলায় অনেক দিনের পার্টি মেম্বার, তিনি একটা দপ্তরের দায়িত্ব পেয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন লিলি বিস্কুট এমন একটা কোম্পানি যেখানে গত ৪-৫ বছর ধরে যত ছোট সাপ্লায়ারস আছে তারা ছোট ছোট বিলের পেমেন্ট পাচ্ছে না। এমন একজন আছেন তরুন চ্যাটার্জি সে ৫০০০ টাকার একটা পেমেন্ট পায়নি, তাকে নিয়ে আমি ৫ বার মন্ত্রী মহাশয়ের কাছে গিয়েছি, আজ পর্যন্ত সে বিলের পেমেন্ট পায় নি। তারপর সে হাইকোর্টে গিয়েছে। এই হচ্ছে কারখানার অবস্থা। তা সত্বেও এখানে বাড়তি লোক নেওয়া হচ্ছে। এই লিলি বিস্কুটের কারখানা দুটি জায়গায় আছে, একটা যেটা পুরানো সেটা উল্টোডাঙ্গায় আছে আর একটা যেটা নূতন হয়েছে সেটা আমডাঙ্গায়, স্পিকারের কেন্দ্রে। আমি জানতে চাই এই যে নূতন লোক নেওয়া হয়েছে সেটা পুরানো কারখানা উল্টোডাঙ্গায় নেওয়া হয়েছে নাকি আমডাঙ্গাঁয় নেওয়া হয়েছে?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** একটা কথা মাননীয় সৌগতবাবু বলেছেন যে বিল আটকে গেছে বলে হাইকোর্টে গিয়েছে। এই ব্যাপারে আমি তো এখন কিছু বলতে পারব না।

**শ্রী সৌগত রায় ঃ** কোন ছোট সাপ্লায়ার বিল পাচ্ছে না?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** বিল কেন পাচ্ছে না এর জবাব আমি দেব না, হাইকোর্টে গেছে, হাইকোর্টের জবাব দেব কেন বিল পাচ্ছে না। সব বিল আটকে আছে এই কথা ঠিক নয়, তবে কিছু কিছু বিল আটকে আছে। লিলি বিস্কুটের দুটি কারখানা, একটা হচ্ছে উল্টোডাঙ্গায় এবং আর একটি হচ্ছে বারাসাতে। এখানে যে আমডাঙ্গার কথা বলা হচ্ছে, এটা আমডাঙ্গায় নয় বারাসাতে, আমি সেই কারখানায় গিয়েছি। কথা হচ্ছে আপনারা সকলে

নিশ্চয়ই চান এবং আগ্রহী যে লিলি বিস্কুট কারখানা ভাল হোক। এখানকার লোককে নিয়ে গেছি বারাসাতে, সেখানে ৫০ জনকে যে নিয়ে যাওয়া হয়েছে তারা পুরানো কর্মচারী।

**Mr. Speaker :** Starred question No. *140 is held over.

### লোকদীপ প্রকল্পে বিদ্যুৎ-সংযোগ

*১৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৬) **শ্রী মানিক ভৌমিক :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার ময়না ব্লকে লোকদীপ প্রকল্পে বিদ্যুৎ-সংযোগ স্থাপন করার পরিকল্পনা আছে ;

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত প্রকল্পের অধীন বৈদ্যুতিক লাইন সংযোগের কাজ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) এ ব্যাপারে বিলম্বের, যদি কিছু হয়ে থাকে, কারণ কি?

**ডঃ শঙ্করকুমার সেন :**

(ক) হ্যাঁ, ময়না ব্লকে লোকদ্বীপ প্রকল্প বিদ্যুৎ সংযোগ দেওয়ার পরিকল্পনা আছে।

(খ) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে লোকদ্বীপ প্রকল্পে অনুসারে ঐ ব্লকে কিছু গৃহে বিদ্যুত সংযোগ দেবার পরিকম্পনা আছে।

(গ) উপকৃত ব্যক্তিদের তালিকা গ্রাম পঞ্চায়েত কর্তৃক প্রস্তুত বিলম্বের জন্য বিদ্যুৎ সংযোগ দেওয়ার কাজে বিঘ্ন ঘটিতেছে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি, ঐ ব্লকে লোকদীপ প্রকল্পে যাদের বিদ্যুৎ দেবেন, তার টার্গেটটা কত? যেমন, শিডিউল্ কাস্ট ফ্যামিলিকে দেবেন, তার টার্গেটটা কত। লোকদীপ প্রকল্প সেন্ট্রাল গভর্নমেন্ট এর স্কীম, যেখানে আপনি লাইন বসিয়ে বিদ্যুৎ দেবেন তার টার্গেটটা কত? ময়না ব্লকে বেনিফিসিয়ারীর সংখ্যা কত, এবং টার্গেট কত?

**ডঃ শঙ্করকুমার সেন :** টোট্যাল স্কীমে বেনিফিসিয়ারীর সংখ্যাটা পঞ্চায়েত থেকে আসে। ঐ স্কীমে কিন্তু ওখান থেকে সেটা আসেনি। আমরা তারজন্য কাজ শুরু করতে পারিনি, তবে আমরা টাকা ধরে রেখেছি। আমরা স্কীম চাইছি। নতুন পঞ্চায়েত হলে, আশা করছি এই বছরের সেপ্টেম্বর-অক্টোবর মাসের মধ্যে পেয়ে যাব।

**শ্রী আব্দুল মান্নান :** লোকদীপ প্রকল্প মেনলি সেন্ট্রাল গভর্নমেন্টের স্কীম। বেশ কিছুদিন ধরেই গ্রামে এটা বন্ধ আছে। এর আগে এই প্রকল্পে অনেক টাকা খরচ করা যায়

নি, আনইউটিলাইজড মানি কেন্দ্রীয় সরকারের কাছে ফেরৎ গেছে। আপনার তো একটা স্কীম থাকবে যে এত টাকা দেবেন ব্লকে? তা না করে ব্লক থেকে স্কীম আসবে, পঞ্চায়েত তৈরি করবে বলে বলছেন আপনি। নাম্বার অব বেনিফিসিয়ারী কত, স্কীম কিভাবে নেবেন, সেটা আমরা বুঝতে পারছি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** জেলা ভিত্তিক এই প্রকল্প যেটা হয় তাতে কেন্দ্রীয় সরকার সব টাকা দেন না, এর সঙ্গে রাজ্য সরকারের টাকাও আছে। মাঝখানে এটা কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিয়েছিলেন ১৯৯১-৯২ সালে এটা বন্ধ ছিল। ১৯৯২-৯৩ থেকে তাঁরা আবার শুরু করেছেন। এগুলো কিন্তু জেলা ভিত্তিক হয়। জেলা ভিত্তিক জানতে চাইলে আমি খবর দিতে পারি। মেদিনীপুরে এ যাবত ১৯.৩২ লক্ষ টাকা লোকদীপ প্রকল্পে সবশুদ্ধ দেওয়া হয়েছে। ২৪।১২।৮৫তে এটা শুরু হয়েছিল। ৩.৭৫ লক্ষ টাকা জেলাপরিষদ এর কাছে আছে। এবারে তাঁরা স্কীম দেবেন। তাঁরা স্কীম দিলে আমরা কাজ শুরু করব এবং অ্যাডিশনাল টাকার দরকার হলে, টাকা থাকলে আমরা দেব।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, মেদিনীপুর জেলায় জেলাপরিষদ লোকদীপ প্রকল্পে কত টাকা দিয়েছেন? মেদিনীপুর জেলায় কতগুলো ব্লককে এই লোকদীপ প্রকল্পের মধ্যে আনা হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এটা তো আমি আগেই বললাম। জেলা ভিত্তিক এই উত্তরটা আমি দিয়েছি। তবে বিভিন্ন জেলা ভিত্তিক উত্তর ঠিক এখনই আমার কাছে নেই। গত অ্যাসেম্বলির সেশনে জেলা ভিত্তিক কত দিয়েছি সেটা বলেছি। আপনি নোটিশ দিলে সোমবার আমি বলে দেব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, লোকদীপ প্রকল্পে মেন অ্যাডভান্টেজ হল তার টেনে দুটো পয়েন্ট দেওয়া, তারজন্য ১০ টাকা নেওয়া হয়। কিন্তু লাইন টেনে অ্যাজ এ হোল এই স্কীমটা করতে হয়। কেননা, লাইন টানতে অনেক টাকা খরচ হয়। এরসঙ্গে সোলার এনার্জি প্রোগ্রাম যদি যোগ করে দেওয়া যায় তাহলে গ্রামাঞ্চলে এনার্জি সোর্স পাওয়া যাবে। মেদিনীপুরে এটা করার কোনও পরিকল্পনা মাননীয় মন্ত্রী মহাশয়ের আছে কিনা জানাবেন কি?

[12-00—12-10 p.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমাদের এখানে সোলার এনার্জি প্রকল্পে ভারত সরকারের মিনিস্ট্রি অফ নন কনভেনশনাল এনার্জির থেকে ৭০ পারসেন্ট টাকা আসে এবং এই বছরে ১৯৯৩-৯৪ সালে আমরা সোলার স্টেশনের জন্য দরখাস্ত করেছি এবং তারা বাঁকুড়া ও পুরুলিয়া জেলাকে আইডেনটিফাই করেছে। এতে ১০০টি ঘর ইলেকট্রিফাই হবে এবং ১২ কিলোওয়াট সোলার স্টেশন করব। এর বেশিরভাগ খরচটাই এম এন সি ই দেবে এবং বাকিটা রাজ্য সরকার দেবে। লোকদীপ প্রকল্পে কারেন্ট দেওয়ার ক্ষেত্রে আমরা পুরুলিয়াকে ধরেছি এবং এটা সেন্ট্রাল গভর্নমেন্ট অ্যাপ্রুভ করেছে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বাঁকুড়া এবং পুরুলিয়াতে সোলার এনার্জির পরিকল্পনা আছে, আমার জিজ্ঞাস্য যে, বাঁকুড়া এবং পুরুলিয়ার কাছেই বর্দ্ধমান জেলা এখানে সোলার এনার্জিতে গ্রামীণ বৈদ্যুতিকরণের কি প্রকল্প গ্রহণ করেছেন। তাছাড়া লোকদীপ প্রকল্পে বিভিন্ন জেলাতে বৈদ্যুতিকরণ হচ্ছে। কিন্তু গত বছরের থেকে এখানে স্যাংশন বন্ধ হয়ে আছে, এই লোকদীপের আওতায় গরিব মানুষরা পড়ে, সেই ব্যাপারে আপনি উদযোগ নিয়ে কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এখানে দুটি প্রশ্ন আছে। সোলার এনার্জি এ সম্পর্কিত সোলার এনার্জিতে সোলার স্টেশন হবে সেটা গ্রিড ওয়াইজ হবে এবং এটা সেন্ট্রাল গভর্নমেন্ট বা গভর্নমেন্ট অফ ইন্ডিয়া অ্যাপ্রুভ করে। যেখানে ইলেকট্রিকের গ্রিড যায়নি সেখানেই এই সোলার এনার্জির প্রকল্পের আওতায় আনা যায়। কাছাকাছি গ্রিড গেলে এটা সোলার এনার্জির দেওয়া হয় না। তাছাড়া লোকদীপ কুটির যোজনা প্রকল্পে বাড়ির কাছাকাছি লাইন থাকতে হয় এবং সেই লাইন নেওয়ার জন্য বাকি টাকাটা এস ই বি দেয়। এই লোকদীপ প্রকল্প জেলা পরিষদ বা গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে আসে। বর্দ্ধমানের কোন অঞ্চলে লোকদীপ প্রকল্পের দরকার সেটা জানালেই আমি দেখব।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### কুলতলী থানা এলাকায় গ্রামীণ বৈদ্যুতিকরণ

*১৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬০) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কুলতলী থানা এলাকায় গ্রামীণ বৈদ্যুতিকরণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে, এই পরিকল্পনা রূপায়ণের জন্য এ পর্যন্ত কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে; এবং

(গ) এই কাজ কত দিনে সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। সত্য।

(খ) জয়নগর জাপতলা ১১ কে.ভি. লাইনের তার চুরি হওয়ার জন্য যে ১১ টি মৌজায় প্রাথমিক ভাবে খুঁটি পোতা হয়েছে তার কাজ সমাপ্ত হচ্ছে না। ঐ স্কীমে একটি ৩৩।১১ কে.ভি. সাবস্টেশন ধরা আছে, যার জমি স্থাননির্ধারণ করা হয়েছে। ১৯৯৩-৯৪ আর্থিক বছরে জমি অধিগ্রহন করার পরিকল্পনা বাস্তবায়িত করার লক্ষ্য মাত্রা ধার্য হয়েছে।

(গ) ঐ সাবস্টেশন চালু হলে, কুলতলী থানায় গ্রামীণ মৌজায় বৈদ্যুতিকরণের পরিকল্পনা বাস্তবায়িত হবে।

**চিংড়ি-মাছের চাষ**

*১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫১) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য মৎস্য দপ্তরের পরিচালনায় চিংড়ি-মাছ চাষের প্রকল্পের সংখ্যা কত (জেলাওয়ারী) ;

(খ) তন্মধ্যে ব্যক্তিগত উদ্যোগে পরিচালিত প্রকল্পের সংখ্যা কত ; এবং

(গ) ব্যক্তিগত উদ্যোগীদের মৎস্য বিভাগ থেকে কি কি ধরনের সাহায্য দেওয়া হয়ে থাকে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পাঁচটি ;

(১) মেদিনীপুর জেলায় ৪টি।

(২) দক্ষিণ ২৪ পরগনা জেলায় ১টি।

(খ) উক্ত প্রকল্পগুলির মধ্যে একটিও ব্যক্তিগত উদ্যোগে পরিচালিত হয় না।

(গ) প্রশ্ন ওঠে না। তবে ব্যক্তিগত উদ্যোগীদের প্রশিক্ষণ, বিএফডিএ-এর মাধ্যমে ব্যাঙ্ক ঋণ ও সরকারি সাহায্যের ব্যবস্থা করা ও কারিগরি উপদেশ দেওয়া হয়।

**বে-সরকারি মালিকানায় ছোট বিদ্যুৎ-প্রকল্প**

*১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬১) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** অপ্রচলিত শক্তির উৎস এবং বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গে প্রস্তাবিত ৫৬টি ছোট বিদ্যুৎ-প্রকল্প নির্মাণের ভার বে-সরকারি সংস্থার হাতে তুলে দেওয়ার সিদ্ধান্ত করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, জেলাভিত্তিতে উল্লিখিত বিদ্যুৎ-প্রকল্পগুলির সংখ্যা কত?

**অপ্রচলিত শক্তির উৎস এবং বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সম্পূর্ণ সত্য নয়। প্রস্তাবিত ও চিহ্নিত ৫৬ টি ক্ষুদ্র। ছোট জল বিদ্যুৎ প্রকল্প সরকারি বেসরকারি বা যৌথ উদ্যোগে নির্মাণ ও রক্ষণা-বেক্ষণের উদ্দেশ্যে

বিজ্ঞাপিত হয়েছে মাত্র এবং উহা ও এই উদ্দেশ্যে ভারত সরকার-এর দেয় আর্থিক অনুদান প্রাপ্তি সাপেক্ষে।

(খ) জেলা ভিত্তিতে উল্লিখিত জল বিদ্যুৎ প্রকল্পগুলির সংখ্যা নিম্নরূপ ঃ-

| **জেলা** | **জল বিদ্যুৎ প্রকল্প** |
|---|---|
| দার্জিলিং | ৩৮ |
| বীরভূম | ৬ |
| বাঁকুড়া | ৮ |
| মেদিনীপুর | ৪ |

**ময়না ও তমলুক ব্লকে বিদ্যুৎ-সংযোগ**

*১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৭) **শ্রী মানিক ভৌমিক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার অন্তর্গত ময়না ও তমলুক ১ নং ব্লকে ৩১শে মে, ১৯৯৩ পর্যন্ত মোট কতগুলি মৌজায় বিদ্যুৎ-সংযোগ দেওয়া—
(১) সম্ভব হয়েছে;
(২) বাকি আছে; এবং

(খ) উক্ত বাকি থাকা মৌজাগুলিতে কবে নাগাদ বিদ্যুৎ-সংযোগ দেওয়া সম্ভব বলে আশা করা যায়?

(গ) এই কাজ কত দিনে সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্লকভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না।

(১) উত্তর নিষ্প্রয়োজন।
(২) উত্তর নিষ্প্রয়োজন।
(৩) উত্তর নিষ্প্রয়োজন।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention, namely :-

(i) Alleged deplorable condition

of Gourhati E.S.I. Hospital at Champdani, Hooghly : Shri Abdul Mannan

(ii) Reported agitation by the employees of the New Central Jute Mill at Budge Budge. : Sri Sobhandeb Chattopadhyaya

(iii) Reported pollution of drinking water by Arsenic in Malda district. : Sri Birendra Kumar Maitra

I have selected the notice of Shri Birendra Kumar Maitra on the subject of reported pollution of drinking water by Arsenic in Malda district.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 22nd July, 1993.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-Charge of the judicial Department will make a statement on the subject of deteriorating condition of the Criminal Court at Contai in Midnapore district.

(Attention called by Shri Sailaja Kumar Das on the 9th July, 1993)

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৯.৭.৯৩ তারিখে বিধানসভায় মাননীয় সদস্য শ্রী শৈলজা কুমার দাস কর্তৃক উত্থাপিত 'মেদিনীপুর জেলার কাঁথিতে ফৌজদারী বিচারালয়ের অবস্থা সঙ্গীন' সংক্রান্ত দৃষ্টি আকর্ষনী নোটিশের পরিপ্রেক্ষিতে জানাইতেছি যে—

আদালত সমূহের শূন্য পদে বিভিন্ন স্তরের বিচারক নিয়োগ কলকাতা হাইকোর্ট করেন এবং এ সম্পর্কে বিচার বিভাগের করণীয় কিছু নাই। যাই হোক, বিষয়টি সম্পর্কে কলকাতা হাইকোর্টের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে।

## Laying of Reports and Accounts

### Annual Accounts and Audit Report of the West Bengal Industrial Infrastructure Development Corporation for the year 1990-91

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Annual Accounts and Audit Report of the West Bengal Industrial Infrastructure Development

Corporation for the year 1990-91.

### Twentyeighth Annual Report and Audited Accounts of the Durgapur Chemicals Limited for the year 1990-91

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to lay the Twentyeighth Annual Report and Audited Accounts of the Durgapur Chemicals Limited for the year 1990-91.

### Presentation of Statements of Excess Expenditure for the years 1982-83, 1983-84 and 1984-85

**Shri Prabodh Chandra Sinha :** With your kind permission, sir, I beg to present the statements of the excess expenditure for the years 1982-83, 1983-84 and 1984-85.

## MENTION CASES

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে এখানে উপস্থিত দুইজন শিক্ষামন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কয়েকদিন আগে মাধ্যমিকের যে ফলাফল বেরিয়েছে, সেই ফলাফল সকলেই জানেন। মার্কশিট স্কুলে পৌছে গিয়েছে, ছাত্ররা পেয়ে গেছেন, স্কুল কলেজগুলিতে ভর্তির ব্যাপারে তারা মার্কস বেঁধে দিচ্ছে। এতে সাধারণ ছাত্ররা তারা বিপদে পড়ছে। প্রতি বছর আমরা দেখি এই ভর্তির ব্যাপারে একটা সমস্যা দেখা দেয়, তখন বহু ছাত্রছাত্রী কলেজে বা বিদ্যালয়ে আসন না পাওয়ার জন্য পড়াশুনা করতে পারেনা, তারা পড়াশুনা ছেড়ে দেন। তখন সরকার থেকে এই ব্যাপারে একটা উদ্বেগ প্রকাশ করা হয়। এবারেও মাধ্যমিকে পাশ করা ছাত্রছাত্রীরা তারা অসুবিধায় পড়ছেন, সাধারণ স্কুল কলেজ থেকেও তারা ফিরে আসছেন। শিক্ষামন্ত্রী মহোদয়কে অনুরোধ করব, স্কুল কলেজগুলিতে যাতে আসন সংখ্যা বাড়ানো যায়, সাইন্স এর ক্ষেত্রে অসুবিধা আছে, কিন্তু কমার্সের ক্ষেত্রেও অসুবিধা আছে, তবু বলব কমার্সের ক্ষেত্রে যদি আসন সংখ্যা বাড়ানো যায়, এই ব্যাপারে যদি আপনি প্রশাসনিক নির্দেশ দেন, তাহলে কমার্সের ক্ষেত্রে সমস্যা মিটবে, সাইন্সের ক্ষেত্রে অসুবিধা হবে। সাইন্সে ভর্তি হতে গেলে বেশিরভাগ ছেলে ফিরে আসছেন, সেইজন্য বলব ভর্তির ব্যাপারে, এই যে প্রতি বছর পারসেন্টেজ বাড়ছে, সমস্যা বাড়ছে, তাই অন্তত কমার্সের ক্ষেত্রে যাতে স্কুল কলেজগুলিতে আসন সংখ্যা বাড়ানোর ব্যাপারে ১১।১২ তে অনুমোদন দেওয়া যায় তাহলে ভাল হয়। আমার ওখানে শেওড়াফুলিতে নেতাজী হাইস্কুল আছে, সেখানেও যদি অনুমোদন দেওয়া যায়, তাহলে স্কুলগুলিতে ভর্তির ক্ষেত্রে সমস্যার সুরাহা হয় এবং চাপ কমে যায়, সেইজন্য আমি মন্ত্রী মহোদয়ের প্রতি এই ব্যাপারে দৃষ্টি দিতে অনুরোধ করব।

[12-10—12-20 p.m.]

**Mr. Speaker :** Now I call upon

Shri Birendra Kumar Moitra. (Not Present).

**Smt. Arati Dasgupta,** please. (Not Present).

**শ্রী প্রবীর ব্যানার্জি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় অর্থমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে একটা যমুনা নদী আছে এবং তার উপরে একটা ব্রিজ আছে। আমি ১৯৯১ এই ব্যাপারে প্রশ্ন করেছিলাম এবং তিনি বলেছিলেন যে ব্রিজটি সংস্কার করা হবে। এখন সেই ব্রিজের উপর দিয়ে বাস, লরি, যাওয়া বন্ধ, যে কোনও মুহূর্তে ব্রিজটি ভেঙ্গে পড়তে পারে। পি.ডবলু.ডি ডিপার্টমেন্ট বলছে "existing wooden decked bridge over river Jamuna at 9 KM Gaighata-Jobardanga Road has become fully traffic-unworthy and it requires immediate replacement by a new permanent bridge for which a revised estimate amounting to Rs. 92,64,000/- has been submitted by S.E., PWD, Planning Circle.

The scheme has already been vetted by I&W Dept and necessary clearance has duly been obtained theirform.

Now it is requested that the State Planning Board may please be moved....for obtaining approval and allotment of necessary fund for the scheme for immediate execution of the same"....স্যার, যে কোনও মুহূর্তে খবর পাবেন ব্রিজ শুদ্ধু লরি ভেঙ্গে পড়ে গিয়েছে। স্টেট প্লানিং বোর্ড যাতে তাড়াতাড়ি টাকাটা স্যাংশন করে সেটা দেখার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল** : মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্য সমাজ কল্যান পর্যদের অধীনে যে শিশু কল্যাণ প্রকল্পগুলো আছে সেই প্রকল্পগুলোর গৃহ পঞ্চাশের দশকে নির্মিত এবং এগুলোর কোনও সংস্কার হয়নি। বর্তমানে প্রায় সমস্ত বিল্ডিংগুলো ভগ্নদশা গ্রস্ত। মন্তেশ্বর ব্লকে এই ধরনের একটি বিল্ডিং আছে এবং সেখানে এক থেকে ছয় বছরের শিশুরা থাকে এবং সেখানে ক্লাশ করা হয়। যে কোন সময় সেখানে বিপদ ঘটে যেতে পারে। এটা নিয়ে সমাজ কল্যাণ পর্যদের কাছে বারবার বলা হয়েছিল। কিন্তু তাদের আর্থিক সঙ্গতি না থাকার জন্য তারা এই বিষয়ে কিছু করতে পারছেন না। একমাত্র রাজ্য সরকারের সাহায্য বা অনুদান ছাড়া এই গৃহ ভবনগুলো রক্ষা করা যাবেনা। এই বিষয়ে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিবদাস মুখার্জি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার রানাঘাটে ১১০ শয্যা বিশিষ্ট একটি যক্ষ্মা হাসপাতাল আছে। এই হাসপাতালটি দুর্নীতিতে পরিপূর্ণ হয়ে গেছে। এই হাসপাতালে রোগীদের যে খাদ্য এবং ওষুধ দেওয়ার কথা তারা তা ঠিকমতো পাচ্ছে না। সবচাইতে মজার ব্যাপার, এই যক্ষ্মা হাসপাতালে যে এক্স-রে করার ব্যাপার আছে তা দিয়ে বাইরের লোকদের

এক্স-রে করা হয়। দুর্নীতির ফলে এই হাসপাতালটি ক্রমাগত ধ্বংসের দিকে চলে যাচ্ছে। যক্ষ্মা রুগিরা খুব একটা সহজে হাসপাতালে ভর্তি হবার সুযোগ পায় না। রাইটার্স বিল্ডিংস থেকে তাদের পারমিশন নিয়ে ভর্তি হতে হয়। অথচ নদীয়া জেলার ১৫০ শয্যার সরকারি যক্ষ্মা হাসপাতালটি অবর্ণনীয় এবং শোচনীয় অবস্থার মধ্যে দিয়ে পরিচালিত হচ্ছে। মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী ঐ হাসপাতালের পরামর্শদাতা কমিটির চেয়ারম্যান। তিনি সমস্ত কিছু জানেন। তাঁর কেন্দ্রের পাশের কেন্দ্রেই হাসপাতালটি অবস্থিত। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে হাসপাতালটির প্রতি স্বাস্থ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি। যাতে হাসপাতালটিতে রুগীদের নিয়মিত এক্স-রে, থুথু পরীক্ষা, রক্ত পরীক্ষা ঠিকমতো হয়, জীবনদায়ী ওষুধ ঠিকমতো রুগীরা পায় এবং সরকারি বরাদ্দকৃত খাদ্য সঠিক পরিমাণে যাতে তাদের দেওয়া হয় তার জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার উলুবেড়িয়া মহকুমার উলুবেড়িয়া থেকে মাতাপাড়া, উলুবেড়িয়া থেকে গড়চুমুক (নেতাজীনগর), উলুবেড়িয়া থেকে আমতা প্রভৃতি রাস্তাগুলো যান চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। দীর্ঘদিন ধরে এই অবস্থা চলছে। বিভিন্ন রুটের বাসগুলো সব বন্ধ হ'তে বসেছে। ফলে হাজার হাজার মানুষ, স্কুল কলেজের ছাত্রছাত্রী, কৃষক-শ্রমিক, সরকারি কর্মচারী প্রভৃতির যাতায়াত বন্ধ হতে চলেছে। উলুবেড়িয়া টু মাথাপড়া রাস্তাটি প্রায় ৩০ কিলো মিটার দীর্ঘ। সেটির আজকে এমন অবস্থা হয়েছে যে, সেই রাস্তা দিয়ে কোনও অসুস্থ রুগীকে ট্রলি ভ্যানে করে পর্যন্ত হাসপাতালে নিয়ে যাবার অবস্থা নেই। পূর্ত মন্ত্রীর কাছে বার বার এই রাস্তাটির সম্বন্ধে লিখিত ভাবে অভিযোগ করেছি, কিন্তু আজ পর্যন্ত রাস্তাটি সংস্কারের কোনও ব্যবস্থা হয়নি। আমি আজকে আবার আপনার মাধ্যমে বিষয়টির প্রতি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া থেকে ভায়া মাথাপাড়া যে সরকারি এল-বাসটি যাতায়াত করে (একটা মাত্র বাস) সেটা বন্ধ হতে চলেছে। উলুবেড়িয়া থেকে গড়চুমুক (নেতাজী নগর) দিনে ৪/৫টি বাস যাতায়াত করে। সেগুলোও বন্ধ হতে চলেছে। ফলে হাজার হাজার মানুষ যোগাযোগ বিচ্ছিন্ন হতে চলেছে। অতীতে কংগ্রেস আমলে ওখানে নৌকায় করে মানুষকে যাতায়াত করতে হ'ত। বামফ্রন্টের আমলে রাস্তা নির্মান করে বাস সার্ভিস চালু করা হয়েছে। কিন্তু দীর্ঘদিন রাস্তাগুলো মেরামত না করার ফলে সেগুলো বাস চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। অথচ এবিষয়ে বার বার বলা সত্ত্বেও পূর্ত দপ্তর অনমনীয় মনোভাবের পরিচয় দিচ্ছে। ফলে ওখানে মানুষ মাঝে মাঝেই রাস্তা অবরোধ আন্দোলন করতে বাধ্য হচ্ছে। এস.ডি.ও.র কাছে, পি.ডবলু.ডি. বিভাগকে, মন্ত্রীর কাছে বার বার জানানো সত্ত্বেও কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। ইতি-মধ্যেই ওখানে বাস এক্সিডেন্টে জীবনহানি হয়েছে এবং খারাপ রাস্তার জন্যই দুর্ঘটনা ঘটেছে। এমন কি একটি ছাত্রের প্রাণ গেছে। আমি আজকে আবার আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীকে অনুরোধ করছি অন্তত উলুবেড়িয়া মাথাপাড়া রাস্তাটি অবিলম্বে তিনি সংস্কারের ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ১৫/২/৯১ তারিখে মালদা জেলার সুজাপুরে একটি স্কুলের ছাত্র ট্রাকের তলায় চাপা পড়ে মারা যায়। সেই দুর্ঘটনাটিকে কেন্দ্র করে ছাত্ররা সেখানে পথ অবরোধ করেছিল। সে সময়ে পুলিশ কোনও কথা না বলে অন্যায় ভাবে ছাত্রদের ওপর গুলি চালিয়েছিল এবং তাতে ৪ জন ছাত্র ওখানে নিহত হয়েছিল। এটা আমাদের সবার জানা। সেই নিহত ছাত্রদের জন্য ক্ষতিপূরণ দাবি করা সত্ত্বেও আজ পর্যন্ত তাদের পরিবারবর্গকে কোনও রকম ক্ষতিপূরণ দেওয়া হয় নি।

[12-20—12-30 p.m.]

সবচেয়ে আশ্চর্যের বিষয়, আমি দেখলাম, আমাদের প্রধানমন্ত্রীর ডেপুটি সেক্রেটারি, শ্রী এ.কে.তেওয়ারী, ৮-৪-৯১ তারিখে মৃত ছাত্রদের ক্ষতিপূরণ দেবার জন্য রিপোর্ট চেয়ে পাঠালেন চীফ্ সেক্রেটারির কাছ থেকে। কিন্তু সেই রিপোর্ট ২ বছর পর অর্থাৎ ১১-৭-৯৩ তারিখে প্রধানমন্ত্রীর কাছে গিয়ে পৌঁছায়। কত নির্দয় এই বামফ্রন্ট সরকার, কতখানি কেলাস এই সরকার। যে সমস্ত ছাত্ররা সুজাপুরের মাঠে অন্যায়ভাবে লুটিয়ে পড়ল পুলিসের গুলিতে, যেখানে পুলিশ কোনও কৈফিয়ত দিল না, যেখানে স্বরাষ্ট্রমন্ত্রী কোনও কৈফিয়ত দিল না, সেখানে যখন প্রধানমন্ত্রীর দপ্তর থেকে রিপোর্ট চাচ্ছে তখন সেই রিপোর্ট যাচ্ছে ২ বছর পর। তাই আমি হাউসের সামনে বলতে চাই, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছ থেকে ২ বছর পর কেন রিপোর্ট গেল সে বিষয়ে—একটা উচ্চ পর্যায়ে তদন্ত হোক।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলি জেলার বাঁশবেড়িয়াতে কেশরাম স্পান পাইপ কারখানায় দেড় হাজার শ্রমিক কর্মচারী কাজ করেন। গত সেপ্টেম্বর, ১৯৯২ সাল থেকে এই কারখানাটি বন্ধ। সাসপেনশন অফ ওয়ার্ক আজকের দিনে মালিকরা আক্রমণের কায়দা নিয়েছে। এরফলে দেড় হাজার শ্রমিক কর্মচারী বসে আছেন, তাঁদের কোন বেতনের ব্যবস্থা নেই এবং কারখানাটি চালু করার জন্য মালিকপক্ষের দিক থেকে কোন উদ্যোগ নেই। রাজ্যসরকার পিগ্-আয়রনের জন্য দরবার করেছিলেন কেন্দ্রীয় সরকারের কাছে। পরবর্তীকালে আবার মার্কেটিং-এর প্রবলেম হয়েছে। আমি আশা করব, দেড় হাজার শ্রমিক কর্মচারীর কথা বিবেচনা করে এবং আমাদের রাজ্যের যে গুরুত্বপূর্ণ ইউনিট তার স্বার্থের কথা চিন্তা করে আমাদের রাজ্যের শিল্প বাণিজ্য দপ্তর এবং রাজ্যের শ্রম দপ্তর যুক্তভাবে উদ্যোগ নিয়ে যাতে অবিলম্বে কেশরাম স্পান পাইপ কারখানাটি চালু করা যায় তারজন্য ব্যবস্থা নেবেন। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীদ্বয়কে এই অনুরোধ করছি।

**শ্রীমতী মায়ারানী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর কাছে একটি দরকারি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে স্নাতকোত্তর বিষয়ে পড়াশুনার জন্য রাজ্যে ৬টি বিশ্ববিদ্যালয় আছে। প্রতি বছর যে হারে ছাত্র-ছাত্রী স্নাতক হন ঠিক সেই অনুপাতে তাঁরা স্নাতকোত্তর স্তরে ভর্তি হওয়ার সুযোগ পান না। এই প্রসঙ্গে আমি বলছি, বহুদিন ধরে শুনে আসছি বহরমপুরে কৃষ্ণনাথ কলেজে স্নাতকোত্তর

পর্যায়ে পড়াশুনা করার ব্যবস্থা চালু হবে। এর জন্য কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে কর্তৃপক্ষ কৃষ্ণনাথ কলেজ পরিদর্শন করে গেছেন। বাড়তি বিল্ডিং করার জন্যও নাকি টাকা মঞ্জুর করা হয়েছে। পরিকাঠামো প্রস্তুত। কিন্তু তা সত্ত্বেও দীর্ঘদিন যাবৎ উচ্চ শিক্ষা দপ্তর থেকে কোনও সাড়া শব্দ নাই। সব চুপচাপ। তাই আমি উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে আপনার মারফৎ দাবি জানাচ্ছি, যাতে অবিলম্বে বহরমপুর কৃষ্ণনাথ কলেজে স্নাতকোত্তর পর্যায়ে পড়াশুনা চালু করা যায়। এতে শুধু মুর্শিদাবাদ জেলা নয়, মালদহ, বীরভূম এবং নদীয়া জেলাগুলির বহু সংখ্যক ছাত্র-ছাত্রীই উচ্চশিক্ষা লাভের সুযোগ পাবে।

**শ্রী দেবেশ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ দূষণ পর্ষদ হাওড়া স্টেশন বন্ধ করার নোটিশ দিয়েছেন। হাওড়া স্টেশনের ব্যাপারে পূর্বরেল কর্তৃপক্ষ চরম অবহেলার নিদর্শন দেখিয়েছিলেন। দীর্ঘদিন ধরে হাওড়া স্টেশন এবং গঙ্গার চারপাশের অঞ্চলের পরিবেশ সাংঘাতিকভাবে দূষিত করছে। তারফলে অবস্থা অত্যন্ত ভয়াবহ হয়েছে এবং তারজন্য হাইকোর্ট পর্যন্ত বলেছেন যে, হাওড়া স্টেশন বন্ধ করে দেওয়া হবে। গত ১৫ই জুনের মধ্যে স্টেশন কর্তৃপক্ষকে ঐ দূষণ প্রতিরোধে ব্যবস্থা নেবার কথা বলা হয়েছিল, কিন্তু তারা সেটা নেননি। তারজন্য হাইকোর্ট ঐ নির্দেশ দিয়েছেন। হাওড়া স্টেশন একটা ইম্পর্টেন্ট স্টেশন এবং সমগ্র পূর্বাঞ্চলে প্রবেশদ্বার। এটা যদি বন্ধ হয়ে যায় তাহলে অর্থনৈতিক দিক থেকে পূর্বাঞ্চল ভেঙে পড়বে। পূর্ব রেল কর্তৃপক্ষের এই অবহেলার বিরুদ্ধে আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি। যাতে দূষণ প্রতিরোধে তারা যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন, যাতে হাওড়া স্টেশনের ব্যাপারে যথাযথ উদ্যোগ নেন তারজন্য অবিলম্বে কেন্দ্রীয় সরকারকে চাপ দেবার জন্য আমি রাজ্য সরকারকে অনুরোধ জানাচ্ছি। আজকে পরিবেশ দূষণ রোধ করতে না পারার ব্যাপারটা সুপ্রিম কোর্ট পর্যন্ত গেছে। জানি না, সেখানে কি দাঁড়াবে। কিন্তু অবস্থা যা তাতে হাওড়া স্টেশন বন্ধ হয়ে যেতে পারে। এই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে ভরা বর্ষা চলছে অথচ দক্ষিণ চব্বিশ পরগনার ১৬টি ব্লকের সাড়ে আট হাজার কিলোমিটার নদী বাঁধ এলাকার গোসাবা, পাথরপ্রতিমা, কুলতলি প্রভৃতি ১১টি ব্লকের ২০ লক্ষ মানুষের জীবন ও সম্পদ বিপন্ন হতে চলেছে। যে কোনও মুহূর্তে সেখানে বিপর্যয় ঘটতে পারে, কারণ দুই বছর কোনও নদী বাঁধের কাজ করা হয়নি। জেলাপরিষদ বলছেন, আপৎকালীন সংস্কার করতে পারলে ভাল হত, কিন্তু ফিনান্সের অভাবে আপৎকালীন সংস্কারের কোনও কাজ করা যাচ্ছে না। তাই আজকে ঐরকম অসংরক্ষিত অবস্থায় বাঁধগুলি যে কোনও মুহূর্তে ভেঙ্গে যেতে পারে এবং তারফলে হাজার হাজার বিঘার ফসল নোনা জল ঢুকে বিনষ্ট হতে পারে এবং লক্ষ লক্ষ মানুষের জীবন বিপন্ন হতে পারে। সেজন্য মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি, অবিলম্বে যুদ্ধকালীন গুরুত্ব আরোপ করে নদীবাঁধগুলি আপৎকালীন সংস্কার করুন। আজকে মাতলা, ঠাকুরানী, বিদ্যাধরী, রায়মঙ্গল প্রভৃতি নদীগুলির ধারে যারা ঘর বেঁধে বাস করেন

তাদের জীবন ও সম্পদ আজকে বিপন্ন। এই ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন সেটা জানতে আমি সেচমন্ত্রীকে হাউসে একটা বিবৃতি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কালিপদ বিশ্বাস ঃ** মননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, পশ্চিমবঙ্গে পাট একটা অন্যতম প্রধান অর্থনৈতিক ফসল। পশ্চিমবঙ্গের অর্থনীতি এই পাট উৎপাদন কত হবে এবং তার বাজার দর কি হবে তার উপর অনেকখানি নির্ভর করে। শুধু তাই নয়, পশ্চিমবঙ্গে ৪০ লক্ষ পাট চাষি এবং ২ লক্ষ পাটকল শ্রমিক তাদের জীবন ও জীবিকা এর উপর নির্ভর করে। কিন্তু দুঃখের কথা, পাট বাজারে আসার সময় হয়ে গেল জুট কর্পোরেশন এগিয়ে এল না এখনও। কেন্দ্রীয় কৃষি মূল্য কমিশনের প্রতিটি কৃষি পন্যের দাম নির্ধারণের সাংবিধানিক দায়িত্ব রয়েছে, কিন্তু আমরা লক্ষ্য করছি কেন্দ্রীয় সরকার পাটের সহায়ক মূল্য ঘোষণা করলেন না। আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছি, পাটের নূন্যতম সহায়ক মূল্য কুইন্টাল প্রতি ৬৫০ টাকা করা হোক। আজকে জে.সি.আইকে ঠুঠো জগন্নাথ করে রাখা হয়েছে। পাট কেনার ক্ষেত্রে জে.সি.আই.এর যে সংবিধানিক দায় দায়িত্ব রয়েছে সেইমতো তারা যাতে সমস্ত পাট চাষিদের কাছ থেকে সহায়ক মূল্যে পাট কেনে তারজন্য আমি কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি।

[12-30—12-40 p.m.]

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রানাঘাট একটি প্রাচীন শহর। ঐ শহরে প্রচুর মানুষ বাস করেন, কিন্তু আজ পর্যন্ত টেলিফোনে এস.টি.ডি ব্যবস্থা চালু হয়নি। বহু প্রচেষ্টার ফলে কয়েক কোটি টাকা খরচ করে সেখানে মেশিন বসানো হল, কিন্তু বসাবার সাথে সাথে অচল হয়ে গেছে, ফলে এখানে এস.টি.ডি. চালু হল না। সেখানে এটা কেন হল সে ব্যাপারে তদন্ত করা হোক। এত টাকা খরচ করে মেসিন বসানোর সাথে সাথে সেই মেশিন বসে গেল। আজকে দিল্লি, বম্বে, পৃথিবীর সমস্ত জায়গায় টেলিফোন করা যায়, কিন্তু রানাঘাটের কোথাও টেলিফোনের ব্যবস্থা নেই। ট্রাংকল সকালে বুক করলে বিকাল বেলায় তার কল পাওয়া যায়। সেইজন্য এই বিষয়ে গুরুত্ব দিয়ে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। আমি আরো দাবি করি এই ব্যাপারে একটা তদন্ত হোক, কারণ পাবলিকের টাকা কেন ধ্বংস হবে? বলা হচ্ছে সেই মেশিন নাকি জ্বলে গিয়েছে, খারাপ হয়ে গিয়েছে। তাই আমি দাবি করছি এই ব্যাপারে তদন্ত হোক। এখানে এস.টি.ডি লাইন যাতে অবিলম্বে চালু হয় তার জন্য দৃষ্টি দেবার জন্য মননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হলো আপনি জানেন আমাদের দেশে নানা কারণে বহু প্রতিবন্ধী আছে। তাদের মধ্যে ডাফ অ্যান্ড ডাম, মূক-বধির প্রতিবন্ধী আছে। কলকাতায় ডাফ অ্যান্ড ডাম স্কুল যেটা আছে সেটা একটা

ঐতিহ্য মন্ডিত স্কুল, সেখানে বহু বছর ধরে মাত্র অষ্টম শ্রেণী পর্যন্ত পঠন-পাঠনের ব্যবস্থা আছে। অভিভাবকরা অত্যন্ত মুশকিলে পড়েন এই স্কুলে অষ্টম ক্লাস পর্যন্ত পড়াবার পর তাদের আর কোথাও পড়াবার কোনও ব্যবস্থা নেই। আজকে সারা দুনিয়ায় আধুনিক পদ্ধতিতে এই ধরনের শিক্ষা ব্যবস্থা রয়েছে, সেখানে কলকাতার মতো জায়গায় কেন এই স্কুল অষ্টম শ্রেণী পর্যন্ত থাকবে? আমার দাবি হল এই স্কুলকে অন্তত পক্ষে মাধ্যমিক স্তর পর্যন্ত উন্নীত করা হোক। যাতে অবিলম্বে এই স্কুলে ১০ ক্লাস পর্যন্ত শিক্ষার ব্যবস্থা করা হয় যাতে সেখানে সমস্ত মূক-বধির প্রতিবন্ধীরা স্বয়ংভর হতে পারে, নিজের পায়ে দাঁড়াতে পারে পরবর্তীকালে পরিবারের সমাজের গলগ্রহ না হতে হয় তার জন্য আমি এই ন্যায় সঙ্গত দাবি জানাচ্ছি। আশা করি এই ব্যাপারে বিরোধী দলের পক্ষ থেকে এবং সমস্ত দলের পক্ষ থেকে এই দাবিকে সমর্থন করবেন। অবিলম্বে এই ডাফ অ্যান্ড ডাম স্কুলকে দশম শ্রেণী পর্যন্ত উন্নীত করে সেখানে আধুনিক এবং বৈজ্ঞানিক পদ্ধতিতে শিক্ষা দেওয়ার ব্যবস্থা করা হোক যাতে এই মূক-বধিররা তাদের জীবনে সুপ্রতিষ্ঠিত হতে পারে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, গত কাল কলিকাতা শহরে বি.জে.পি-র প্রাক্তন সভাপতি মুরলীমনোহর যোশী একটা সাংবাদিক সম্মেলন করেন। এর আগে কল্যাণ সিং কলকাতায় এসেছিলেন এবং একটি সাংবাদিক সম্মেলন করেছিলেন। যখন এই দল সাং বাদিক সম্মেলন করেন সেখানে এমন কথা ঘোষণা করা হয় যা একটা প্ররোচনার সৃষ্টি করে, তাতে পশ্চিমবাংলার যে সাম্প্রদায়িক সম্প্রীতির পরিবেশ সেটাকে বিঘ্নিত করে। স্যার, আপনি নিশ্চয়ই সংবাদপত্রে দেখেছেন পার্লামেন্টে একটা বিল আসছে, ধর্ম থেকে রাজনীতিকে আলাদা করে রাখার জন্য। ধর্ম থেকে রাজনীতিকে আলাদা করে নেবার প্রশ্নে যখন কেন্দ্রীয় সরকার এই বিল আনতে বদ্ধপরিকর তখন মুরলীমনোহর যোশী কলকাতায় বসে বলছে এই সিদ্ধান্ত হিন্দু সংস্কৃতির উপর প্রত্যক্ষ আক্রমণ। আমাদের বি.জে.পি-র নেতাদের সুস্পষ্ট বলা দরকার ধর্মের সঙ্গে রাজনীতিকে মিলিয়ে যাতে দেওয়া না হয় তারজন্য কেন্দ্রীয় সরকার যে বিল আনছেন সেটাকে আমরা পূর্ণ সমর্থন করছি এবং বি.জে.পি. যেন কখনও মনে না করে যে সমস্ত হিন্দুদের তাঁরা লিজ নিয়ে নিয়েছেন, হিন্দুদের তাঁরাই একমাত্র প্রবক্তা। আমরা মনে করি ভারতবর্ষের বুকে এই সাম্প্রদায়িক শক্তিকে আনার জন্য ওনারা আবার পার্লামেন্টে অনাস্থা প্রস্তাব আনছেন এবং রাষ্ট্রীয় মোর্চা অনাস্থা প্রস্তাব আনছেন। বিজেপি বলছে যে তাদের মতো সৎ দলকে সরকারে না নিয়ে এসে রাষ্ট্রীয় মোর্চা এবং বাম মোর্চা কংগ্রেসের মতো অসৎ দলকে সরকারে টিকিয়ে রাখতে চাইছে কেন তা তারা বুঝতে পারছে না। স্যার আমার মনে হয় যে বিজেপি'র সঙ্গে সি.পি.এম'এর একটা বোঝাপড়া হয়েছে। পার্লামেন্টে কেন্দ্রীয় সরকার যে বিল আনছেন তাকে সমর্থন জানানো উচিত। আজকে সি.পি.এম. এবং বিজেপি যুক্তভাবে হাত মিলিয়ে ভারতবর্ষের রাজনীতিকে আক্রমণ করার ষড়যন্ত্র করছে। তারা এর দ্বারা সাম্প্রদায়িক সম্প্রীতিকে ক্ষুন্ন করবার চেষ্টা করছে। আমরা তার বিরুদ্ধে সচেতন থাকব এবং আমরা আশা করব যে সি.পি.এম দল দেশের এই সঙ্কটজনক মুহূর্তে তাঁদের ভুল পদক্ষেপ গ্রহণ করা থেকে তাঁরা বিরত থাকবেন। কেন্দ্র থেকে কংগ্রেস দল সরকার থেকে চলে গেলে

কেন্দ্রে বিজেপি'র সরকার আসবে। সিপিএম যদি এখনও সচেতন না হন তাহলে আগামীদিনে ভারতবর্ষে যে সঙ্কট আসছে তাতে আমরা উদ্বিগ্ন। কারণ ভারতবর্ষে কি হল তাতে সিপিএম, যারা ভারতবর্ষে একটা মাইক্রোস্কোপিক পার্টি তাদের কিছু যায় আসে না। কিন্তু আমরা সর্বভারতীয় একটা দল, আমাদের কাছে এতে যায় আসে। কলকাতায় বসে বি.জে.পি.-র নেতৃবর্গ বারবার করে এই ধরনের বিবৃতি দিচ্ছেন, এই ধরনের ঘটনা ঘটাচ্ছেন, সে সম্পর্কে রাজ্য সরকারের নীরবতায় আমরা উদ্বিগ্ন বোধ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি এবং আমরা সকলেই খবরের কাগজে দেখেছি যে গত শনিবার বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে ছাত্র-পরিষদ, মানে কংগ্রেসের স্টুডেন্টস্' উয়িং, তারা নিজেদের মধ্যেকার কি ধরনের গন্ডগোল তা আমি জানিনা, তবে সেই গন্ডগোলটা কি তা আমি বলতে চাইছি না। কিন্তু পরিচ্ছন্ন সেই এলাকায় তারা নিজেদের অন্তর্দলীয় কোন্দলে, এ ওকে তুলে নিয়ে যাচ্ছে, এ ওর বিরুদ্ধে আক্রমণ করছে এবং নানা ধরনের অস্ত্র জোগাড় করছে। এরফলে বিশ্ববিদ্যালয়ের শিক্ষার পরিবেশ আজকে একটা চ্যালেঞ্জের মুখে এসে দাঁড়িয়েছে। এরফলে সমস্ত ছাত্র মহল আজকে শঙ্কিত। তারা আজকে কোন জায়গায় বিশ্ববিদ্যালয়কে নিয়ে যেতে চাইছে? ইতিপূর্বেও তারা এই ধরনের ঘটনা ঘটিয়েছে। তাছাড়া, জায়গাটা হল কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের জায়গা। আজকে ছাত্র পরিষদ সমগ্র পশ্চিমবাংলায় শিক্ষার পরিবেশকে যে জায়গায় নিয়ে যাচ্ছে তাতে শিক্ষাপ্রেমী সমস্ত মানুষ শঙ্কা বোধ করছেন। ওদের অতীত ইতিহাস খুব পরিচ্ছন্ন নয়। ওদের আমলে, সত্তরের দশকে শিক্ষা জগৎ ধ্বংসপ্রাপ্ত হয়ে গিয়েছিল, শিক্ষাক্ষেত্রে একটা নৈরাজ্য সৃষ্টি হয়েছিল। আমাদের প্রগতিশীল বামফ্রন্ট সরকারের ইতিবাচক ভূমিকার ফলে শিক্ষাক্ষেত্রে আজকে সুস্থ পরিবেশ তৈরি হয়েছে। এরা ছাত্র পরিষদের নাম করে এরসঙ্গে আছে ডি.এস.ও এরা উভয়ে মিলে শিক্ষা ব্যবস্থার উপরে কি ভাবে আক্রমণ করছে তার নজির আমরা দেখেছি। কয়েকদিন আগে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সহ উপাচার্য ভারতী রায়ের উপরে নক্কারজনক আক্রমণ করেছে। এইভাবে তারা পশ্চিমবাংলার সমগ্র শিক্ষা ব্যবস্থাকে বানচাল করবার চেষ্টা করছে। আমরা শঙ্কিত। বিশেষ করে আগামী ২১শে জুলাই মহাকরণে অবরোধের চেষ্টা চলছে এবং সমস্ত কিছু একটা সুপরিকল্পিত ভাবে করার ষড়যন্ত্র চলছে। একটা গভীর ষড়যন্ত্র চলছে যাতে এখানকার আইনশৃঙ্খলাকে বিঘ্নিত করে দেওয়া যায়। এখানে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী আছেন, বিশ্ববিদ্যালয়ের শিক্ষার পরিবেশকে ছাত্র পরিষদের অন্তর্দলীয় কোন্দলে এবং গুন্ডামির দ্বারা যাতে ধ্বংস করে দেওয়া যায় তারজন্য চেষ্টা করছে, যারা এই সমস্ত গুন্ডামি করছে তাদের বিরুদ্ধে কঠোরতম ব্যবস্থা অবলম্বন করা দরকার, এই ব্যাপারে মাননীয় শিক্ষামন্ত্রী আমাদের এনলাইট করুন। আজকে কংগ্রেস দল এমন দেউলিয়া হয়ে গেছে যে তারা এখানকার শান্তি শৃঙ্খলার পরিবেশকে নষ্ট করে দেবার জন্য ছাত্র পরিষদের গুন্ডাদের লেলিয়ে দিচ্ছে আক্রমণ করার জন্য। এখানে শিক্ষামন্ত্রী আছেন, তিনি এই বিষয়ে আমাদের আশ্বস্ত করুন। আমাদের কাছে প্রকৃত ঘটনা কি তা হাজির করুন এবং এই অবস্থার বিরুদ্ধে কি ব্যবস্থা নিচ্ছেন তা বলুন। শিক্ষা ব্যবস্থাকে বানচাল করার জন্য এই যে পদক্ষেপ ওরা নিয়েছে তার বিরুদ্ধে আমরা তীব্র ধিক্কার জানাচ্ছি এবং নিন্দা করছি। মাননীয়

উচ্চশিক্ষা মন্ত্রীকে অনুরোধ করব, তিনি এই ভাবে রিঅ্যাক্ট করুন।

[12-40—12-50 p.m.]

**শ্রী তপন হোড় :** মাননীয় স্পিকার মহাশয়, শান্তিনিকেতনে বিশ্বভারতীতে যে ঘটনা ঘটেছে সেটা কলকাতা বিশ্ববিদ্যালয়ের অনুরূপ ঘটনা, একটা কলঙ্কজনক অধ্যায় সেখানে তৈরি হয়েছে। ছাত্র পরিষদের দুই বিবাদমান গোষ্ঠীর সংঘর্ষের ফলে এই ঘটনা ঘটে। কিছু ছাত্র বেধড়ক মারধোর খেয়ে কলকাতা হাসপাতালে ভর্তি হয়েছে। সেখানে ১৪৪ধারা চলছে, বিশ্ববিদ্যালয়ের সম্পত্তি ভাঙ্গচুর হয়েছে এবং ৭দিন বিশ্ববিদ্যালয় বন্ধ করে দেওয়া হয়েছে। ওখানে এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছে যে শিক্ষাপ্রেমিকরা এতে আতঙ্কিত বোধ করছে। সবচেয়ে দুঃখজনক ঘটনা হচ্ছে যে ওখানকার স্থানীয় কংগ্রেসের নেতৃত্ব এর পেছনে মদত জোগাচ্ছে। একটা অদ্ভুত ঘটনা বেশ কিছুদিন ধরেই ওখানে পঠন পাঠনে একটা বিভীষিকার রাজত্ব কায়েম করছে। সেখানে অসামাজিক কাজকর্ম নিত্যনৈমিত্তিক একটা ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। এখানে মদের ছড়াছড়ি এবং সেই জায়গার বিধায়ক হিসাবে আমি জানাচ্ছি যে, যে ধরনের ঘটনা ঘটছে তার প্রতিরোধ করা দরকার। মাননীয় রবীন মন্ডল মহাশয়, যে উচ্চশিক্ষামন্ত্রী কে বলতে বললেন আমি সেই একই কথা বলছি এবং সাথে সাথে স্বরাষ্ট্রমন্ত্রীকে বলছি যে কঠোরভাবে এর প্রতিরোধ করা দরকার। কলকাতা বিশ্ববিদ্যালয় এবং বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে এর কঠোর মোকাবিলা চাই। মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী এখানে আছেন তিনি এই ব্যাপারে কিছু বলে আমাদের আশ্বস্ত করুন।

**শ্রী সৌগত রায় :** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় রবীন মন্ডল মহাশয় এবং মাননীয় তপন হোড় মহাশয় বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে মারামারির ঘটনার কথা যা বললেন তাতে আমরা গভীর উদ্বেগ প্রকাশ করছি। আমরা সংবাদপত্রে দেখেছি এবং খবরও পেয়েছি যে বিশ্বভারতীতে দু'দল ছাত্রর মধ্যে সংঘর্ষের ফলে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে তাতে ৬জনকে কলকাতা হাসপাতালে ভর্তি করতে হয়েছে এবং তাতে দুজন ছুরিকাহত হয়েছে। মূল কথা যে এটি তদন্ত করে দেখবেন, তবে এটায় রাজনীতির কোনও ব্যাপার নেই। বিশ্বভারতীর ২টি হোস্টেল আছে একটি বিদ্যাভবন এবং আরেকটি শিক্ষাছত্র। দুটি আলাদা হোস্টেল তাদের মধ্যে মারামারি হয়েছে। এরফলে বিশ্বভারতীতে যে পরীক্ষা চলছিল তা ১০দিনের মতো স্থগিত হয়ে গেছে। বিশ্বভারতীর ক্লাশ সমস্ত বন্ধ হয়ে গেছে। একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। তবে আমরা জানি স্থানীয় বিধায়কের উষ্মার কারণ হচ্ছে যে, ওখানের নির্বাচনে প্রতিবারই ছাত্র পরিষদ জেতে একচেটিয়াভাবে এবং এস.এফ.আই এবং আর.এস.পির কোনও স্থান নেই। নির্বাচনে না জিততে পারায় হেরে যাওয়ার গ্লানিতে এখানে হাউসে এসে উষ্মা প্রকাশ করছেন। এটি কেন্দ্রীয় সরকারের বিশ্ববিদ্যালয়, কেন্দ্রীয় নিয়ন্ত্রণে চলে। উচ্চ শিক্ষামন্ত্রীর কোনও নিয়ন্ত্রণ নেই। তবে তিনি উপাচার্যের সঙ্গে যোগাযোগ করতে পারেন এই ব্যাপারে। তবে যে বা যারা মারামারি করেছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার। কিন্তু এতে যে রাজনীতির রঙ লাগানো হচ্ছে এটা ঠিক নয়, আসলে

চালানো হচ্ছে, এর আমি তীব্র নিন্দা করছি। স্যার, স্থানীয় বিধায়কের যে ভূমিকা তা নিয়েও তদন্ত হোক, তিনি কি করছেন বিশ্বভারতীতে গিয়ে, কেন তারা হেরে যাচ্ছেন, এটা বের করা দরকার।

**শ্রী সত্যসাধান চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই সভার তিনজন মাননীয় সদস্য তারা একটি গুরুত্বপূর্ণ বিষয়ের দিকে দৃষ্টি আকর্ষন করেছেন। আমরা সকলেই খুব ব্যথিত, দুঃখিত, এবং আমরা উদ্বিগ্নও বটে। বিশ্বভারতী এটা কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়, কিন্তু বিশ্বভারতীর সঙ্গে আমরা ওতপ্রোতভাবে জড়িত, আমাদের নাড়ীর যোগ আছে। এর ভাল মন্দ তার সাথেও জড়িত আছে। সেইজন্য আমি ব্যক্তিগতভাবেও উদ্বিগ্ন এবং মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় যে কথা বললেন আমি চেষ্টা করছি উপাচার্য মহাশয়ের সঙ্গে যোগাযোগ করতে। ঘটনাটার বিস্তারিত বিবরণ কাগজে যা বেরিয়েছে এবং এটাও বেরিয়েছে উনি রাজ্য সরকার কে এই ব্যাপারে একটা প্রতিবেদন দেবেন, এখনও পৌঁছায়নি। আমি আজকে যোগাযোগ করার চেষ্টা করছি এবং একটি কথা বলতে পারি সেটা হচ্ছে এই, আমাদের রাজ্যে ঠিক এই ধরনের ঘটনা ইদানীং দেখা যায়নি এবং একটি বিশ্ববিদ্যালয় ৭ দিনের জন্য বন্ধ হয়ে যাচ্ছে, ১৪৪ ধারা জারি করতে হচ্ছে। আজকে খবরের কাগজে দেখবেন পুলিশ দাঁড়িয়ে আছে, এটা অত্যন্ত মারাত্মক ব্যাপার এবং সেদিক থেকে আমাদের তরফ থেকে কতটুকু করণীয় আমরা যোগাযোগ করে করব এবং সকলের কাছে আবেদন করব যে, রবীন্দ্রনাথের এই বিশ্বভারতীকে নিয়ে গোটা পৃথিবীতে তার যে ঐতিহ্য এবং সুনাম তাকে রক্ষা করার জন্য আমাদের সকলকে সচেষ্ট হতে হবে। মাননীয় সদস্যদের আশ্বস্ত করতে পারি, মাননীয় উপাচার্য মহাশয়ের সঙ্গে যোগাযোগ করে, এই ব্যাপারে আমাদের তরফ থেকে যে সহযোগিতা দরকার তা করব, উনি আমার পরিচিত বন্ধু মানুষ, উনি সমাবর্তনের অনুষ্ঠানে আমাকে আমন্ত্রণ করেছিলেন, আমি গিয়েছিলাম, আমি চেষ্টা করব যাতে এই সমস্যা তাড়াতাড়ি দূর হতে পারে।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুরুলিয়া জেলার বড়বাজারে একটি বালিকা বিদ্যালয় আছে, মাধ্যমিক বিদ্যালয়, সেখানে কোনও ছাত্রী নিবাস না থাকায় দূর দুরান্ত থেকে ছাত্রছাত্রিরা হোস্টেলে থেকে পড়াশুনা করার সুযোগ পাচ্ছে না। স্যার, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের নিকট দাবি করছি যাতে বড়বাজারে একটি কেন্দ্রীয় ছাত্রী নিবাস হয়, তার জন্য মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি।

[12-50—1-00 p.m.]

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী (মাধ্যমিক) এবং অর্থমন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গত মার্চ মাসে মাধ্যমিক শিক্ষক এবং শিক্ষাকর্মীদের শতকরা নয় পারসেন্ট হারে যে মহার্ঘভাতার টাকা রাজ্য সরকার মঞ্জুর করে এবং বিভিন্ন ট্রেজারির মাধ্যমে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার

মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীরা সেই টাকা পেয়ে গেছেন। কেবলমাত্র ব্যতিক্রম ঘটেছে উত্তর ২৪ পরগনা জেলার বারাসাত এবং বসিরহাট। ওখানকার শিক্ষক ও শিক্ষাকর্মীরা সেই মহার্ঘভাতার টাকা থেকে তারা বঞ্চিত। তারা সেই পেমেন্ট পায়নি, কারণ ঐ ট্রেজারির দায়িত্বে যারা আছেন সেই অফিসারদের অপদার্থতার জন্য এবং গাফিলতির জন্য এটা হয়েছে। আমি মাননীয় অর্থমন্ত্রীর এইজন্য দৃষ্টি আকর্ষণ করছি, এই বিষয়ে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে সেই অফিসারদের বিরুদ্ধে এবং শিক্ষক ও শিক্ষাকর্মীরা যাতে তাড়াতাড়ি সেই টাকা পেতে পারেন তার ব্যবস্থা করবার জন্য।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা জরুরি বিষয়ের প্রতি আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র গঙ্গারামপুরে, বেলবাড়ী গ্রামে জয়পুরে কংগ্রেসের কতিপয় সমাজবিরোধী আমোদী রায় নামে এক ৩৫ বছর বয়স্ক মহিলাকে জোর করে বাড়ি থেকে ধরে নিয়ে যায় এবং তিনদিন সেই মহিলার কোনও দেখা পাওয়া যায়নি। তার স্বামী এবং পরিবারের অন্যান্য লোকজন থানায় গিয়ে নাম উল্লেখ করে ডায়রি করেছিল। কিন্তু পুলিশ ছিল নিস্ক্রিয়। তিনদিন পর সেই ৩৫ বৎসরের ভদ্রমহিলার মৃতদেহ জমির আলের ধারে পাওয়া যায়। আমি আজকে এই বিধানসভায় উল্লেখ করতে পারব না কি নারকীয় ও দৈহিক নির্যাতন তার উপর ঘটেছে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে এটা আমি বলতে চাই পঞ্চায়েত নির্বাচনের পূর্বে বাদল মালাকার নামে এক কুখ্যাত সমাজ বিরোধীকে কংগ্রেস গ্রাম পঞ্চায়েত প্রার্থী করেছিলেন এবং এর পর থেকে বাড়ি বাড়ি পাইপগান নিয়ে, বোম নিয়ে আক্রমণ করেছে, সন্ত্রাস সৃষ্টি করেছে। এসব সত্ত্বেও আমাদের সি.পি.এম প্রার্থী জয়ী হয়েছে এবং আমাদের পার্টির সমর্থকের পরিবারের মহিলাকে আজকে এখানে খুন হতে হয়েছে এবং সেখানে পুলিশ নিস্ক্রিয় ছিল। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে দোষিদের গ্রেপ্তার করা হোক।

**শ্রী নাজমূল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি। আমার খড়বার, ভগবানপুর গ্রাম পঞ্চায়েতে কোনও মাধ্যমিক বিদ্যালয় নেই। স্যার, এটা কোনও গৌরবের কথা নয়, যে ৪৬ বছর স্বাধীনতার পরে এবং পশ্চিমবাংলায় ১৬ বছর বামফ্রন্ট সরকার থাকার পরেও কোনও গ্রাম পঞ্চায়েতে যদি মাধ্যমিক বিদ্যালয় গড়ে না ওঠে, তাহলে সেটা গৌরবের বিষয় নয়। আমি জানিনা, সারা পশ্চিমবাংলায় এই ধরনের গ্রাম পঞ্চায়েত কত আছে? আমাদের ঐ গ্রাম পঞ্চায়েতে ২০ হাজার লোক বসবাস করে। ওখানে ১৩টি প্রাথমিক বিদ্যালয় আছে এবং মাধ্যমিক বিদ্যালয়ে যেতে গেলে পাঁচ থেকে আট কি.মি. দূরে যেতে হয়।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** স্যার, আমার নওদা কেন্দ্রের নওদা থানাটি আমার বাড়ির পাশেই অবস্থিত। যিনি বর্তমানে সেখানে ও.সি. হিসাবে নিযুক্ত হয়েছেন তিনি নিযুক্ত হবার দিন থেকেই থানার বাইরে এবং ভেতরে সর্বস্তরের আসামীদের ওপর নারকীয় অত্যাচার চালাচ্ছে। সমস্ত শ্রেণীর মানুষদের নির্বিচারে থানায় ধরে নিয়ে এসে বিনা মামলায়, বিনা কেসে; বিনা ডায়রিতে দিনের পর দিন, এমন কি মাসাধিকাল পর্যন্ত আটকে রাখছেন।

২০/২৫ জন আসামীকে এক সঙ্গে আটক করে রেখে দিচ্ছেন। প্রতিদিন তাদের এমন মার মারছেন যে মারের চোটে তারা পায়খানা করে ফেলছে এবং আসামীদের দিয়েই সেই পায়খানা পরিষ্কার করাচ্ছেন। এই সমস্ত কাজের মধ্যে দিয়ে তিনি আনন্দ উপভোগ করছেন। এমন বর্বরোচিত আচরণ করছেন যার নজির ব্রিটিশ আমলেও পাওয়া যাবে কিনা সন্দেহ। আমি ঐ ও.সির আচরণের বিষয়ে তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা রাস্তার প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। আমি এর আগেও এবিষয়টি এখানে উল্লেখ করে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম, কিন্তু আজ পর্যন্ত কোনও প্রতিকার না হওয়ায় আবার তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা জলঙ্গী কেন্দ্রের রানীনগর ব্লকের শেখপাড়া থেকে কাহারপাড়া পর্যন্ত রাস্তাটি দীর্ঘদিন ধরে অচল হয়ে রয়েছে। রাস্তাটি পি.ডবলু.ডি.র রাস্তা। ২৫/৩০টি গ্রামের কয়েক হাজার মানুষকে প্রতি দিন ঐ রাস্তাটি দিয়ে স্বাস্থ্য কেন্দ্রে, হাট-বাজারে, ব্লক অফিসে যাতায়াত করতে হয়। বর্তমানে রাস্তাটি মানুষ চলাচলের পক্ষে অযোগ্য হয়ে পড়েছে। ফলে বিস্তীর্ণ এলাকার মানুষদের অস্বাভাবিক দুর্গতির সম্মুখীন হতে হয়েছে। গত কয়েক দিন ধরে যে বর্ষা হ'ল সেই বর্ষার সময় প্রতিদিন ঐ রাস্তায় একটা না একটা দুর্ঘটনা ঘটেছে। আমি আবার মাননীয় পূর্তমন্ত্রীর কাছে আবেদন করছি, অবিলম্বে তিনি ঐ রাস্তাটি সংস্কার সাধনের ব্যবস্থা করুন।

**শ্রী দীপক মুখার্জি ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন কাউকে না জানিয়ে, জনসাধারণকে না ওয়াকিবহাল করে গত মাস থেকে গড়পড়তা বিল পাঠাতে আরম্ভ করেছে। মাসিক মিটার রিডিং বন্ধ করে দিয়েছে, বাইমান্থলি মিটার রিডিং করছে এবং গড়পড়তা বিল পাঠিয়ে দিচ্ছে। এর ফলে আমাদের মনে হচ্ছে তারা কনজিউমারদের বেশি ট্যারিফ দিতে বাধ্য করছে এবং এর মধ্যে দিয়ে গভর্নমেন্টের ডিউটি ফাঁকি দেবারও প্রচেষ্টা আছে। গভর্নমেন্টের সাবসটেনসিয়াল রেভিনিউ লস হতে পারে বলে আমি মনে করি। এই অবস্থায় কনজিউমাররা খুবই ক্ষুব্ধ হয়ে উঠেছে, অথচ তারা জানতে পারছেনা, কেন এই ভাবে বিল করা হচ্ছে। এমন কি গত বছরের গড় কনজামশন ধরে এ বছরের বিল করা হয়েছে। এটা অন্যায়। ইন্ডিয়ান ইলেকট্রিসিটি অ্যাক্ট, ১৯৪৮ অনুযায়ী ওরা এটা করতে পারে কিনা তা আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি। উনি এটা আমাদের সভাকে জানান।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীকে বলতে চাই যে, আমি দীর্ঘ ১৬ থেকে ১৭ বছর বিধায়ক হিসাবে এখানে রয়েছি। এই দীর্ঘ সময়ের মধ্যে বহুবার আমি আমাদের চন্ডিতলা রুর‍্যাল হাসপাতালে একটা অ্যাম্বুলেন্স দেবার জন্য মন্ত্রীকে বলেছি। কিন্তু আজ পর্যন্ত সে ব্যবস্থা করা হয় নি। রাইটার্স বিল্ডিংস-এ গিয়ে রাষ্ট্রমন্ত্রী ছায়া বেরাকে বলেছি, মন্ত্রীকে বলেছি, চিফ মিনিস্টারের কাছে পর্যন্ত জানিয়েছি।

আজ পর্যন্ত অ্যাম্বুলেন্স চন্ডিতলা রুর‍্যাল হাসপাতালে পাঠানো হল না। সেখানে রুগীদের প্রাইভেট গাড়ির ওপর নির্ভর করতে হচ্ছে। যে সমস্ত গরিব রুগীদের রেফার্ড টু উত্তরপাড়া বা রেফার্ড টু আর.জি.কর করে দেওয়া হচ্ছে সে সমস্ত গরিব মানুষদের ২০০/২৫০ টাকা খরচ করে প্রাইভেট গাড়ি ভাড়া করতে হচ্ছে। আমি আবার স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি, অবিলম্বে চন্ডিতলা গ্রামীণ হাসপাতালে তিনি একটা অ্যাম্বুলেন্স পাঠাবার ব্যবস্থা করুন।

**শ্রী সমর বাওরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের অর্থমন্ত্রীর এবং তাঁর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমরা জানি যে, আমাদের বাজেটের একটা গুরুত্বপূর্ণ অংশ স্বল্প সঞ্চয়ের মাধ্যমে আসে। বিগত কয়েক বছর স্বল্প সঞ্চয় ব্যবস্থার আকর্ষণ কমিয়ে দেওয়ার মধ্যে দিয়ে আমাদের রাজ্যে বাজেটকে আঘাত করা হয়েছিল। বর্তমানে আবার স্বল্প সঞ্চয়ের এজেন্টরা ঠিকমতো রসিদ না পাওয়ায় আবার নতুন করে স্বল্প সঞ্চয় ব্যবস্থা ক্ষতিগ্রস্ত হতে বসেছে। রাজ্য সরকার এই রসিদ ছাপিয়ে সরবরাহ করতে পারে না। এটা নিয়ন্ত্রণ করে কেন্দ্রীয় সরকারের অর্থ দপ্তর। এই অবস্থায় আমাদের আশঙ্কা আবার আমাদের রাজ্যের বাজেটের আয়ের দিকে ঘাটতি সৃষ্টি করার লক্ষ্য নিয়ে আমাদের এই স্বল্প সঞ্চয় ব্যবস্থাকে বানচাল করার জন্য কোনও না কোনও জায়গা থেকে একটা গভীর ষড়যন্ত্র করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে এই আশঙ্কা এবং উদ্বেগ প্রকাশ করছি এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যের অর্থমন্ত্রী কেন্দ্রীয় অর্থমন্ত্রকের সঙ্গে যোগাযোগ করে স্বল্প সঞ্চয়ের জন্য যাতে রসিদ সরবরাহ করা হয় তারজন্য ব্যবস্থা গ্রহণ করবেন।

[1-00—2-00 P.M.] (including adjournment)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীপকবাবু যে বিষয়ে মেনশন করেছেন, আমি বলতে চাই, এটা নিছক মেনশন হিসাবে না নেবার জন্য। আপনি দয়া করে মন্ত্রী মহাশয়কে বলুন। তার কারণ, মাননীয় সদস্য ঠিক যুক্তি দিয়েই বলেছেন, কলকাতা এবং তার আশপাশ এলাকার মানুষ অতিষ্ঠ হয়ে যাচ্ছে। ইলেকট্রিক বিল নিয়ে একটা বিগ জাগলারী চলছে। এরিয়ার অ্যাভারেজ কষছে, ১ মাস বিল দেখছে না, ২ মাস পরে যে বিল আসছে সেটা ভয়ঙ্কর বিল, কারখানার বিলের মতন সমান হয়ে যাচ্ছে। এরফলে আমাদের প্রাণ অতিষ্ঠ হয়ে যাচ্ছে। এখন বিধানসভা চলছে, আপনি অবিলম্বে ইনটিয়ারফেয়ার করুন।

**শ্রী মহঃ নিজামুদ্দিন ঃ** আমিও এ ব্যাপারে একমত স্যার।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা মিলিত হব ২টার সময়ে।

(At this stage the House was adjourned till 2-00 p.m)

( After Adjournment )

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

**Demand No. 74, 92, 24, 53, 75, 76, 87, 93, 94, 95, 96 and 97**

[2-00 — 2-10 p.m.]

**Mr. Deputy Speaker :** Now discussion on Demand Nos. 74, 92, 24, 53, 75, 76, 87, 93, 94, 95, 96 and 97.

(The Budget Speecch of Shri Patit Paban Pathak Demand Nos. 74 & 92 was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৪ নং দাবির অধীনে "২৮৫২-শিল্প (বন্ধ ও রুগ্নশিল্প)", "৪৮৫৮-ইঞ্জিনিয়ারিং শিল্পে (বন্ধ ও রুগ্নশিল্প) মূলধন বিনিয়োগ", "৪৮৬০-ভোগ্যপণ্য শিল্পে (বন্ধ ও রুগ্নশিল্প) মূলধন বিনিয়োগ", "৪৮৭৫-অন্যান্য শিল্পে (বন্ধ ও রুগ্নশিল্প) মূলধন বিনিয়োগ", "৬৮৫৭-রসায়ন ও ভেষজ শিল্পের (বন্ধ ও রুগ্নশিল্প) জন্য ঋণ", "৬৮৫৮-ইঞ্জিনিয়ারিং শিল্পের (বন্ধ ও রুগ্নশিল্প) জন্য ঋণ", "৬৮৬০-ভোগ্যপন্য শিল্পের (বন্ধ ও রুগ্নশিল্প) জন্য ঋণ"—এই মুখ্যখাতগুলির বাবদ ব্যয় নির্বাহের জন্য ২৯,৪৯,২১,০০০ (উনত্রিশ কোটি উনপঞ্চাশ লক্ষ একুশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [(এর মধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এ প্রস্তাবিত ৯,৮৬,০০,০০০ (নয় কোটি ছিয়াশি লক্ষ) টাকা অন্তর্ভুক্ত আছে।]

২। মহাশয়, ব্যয়-বরাদ্দের দাবি পেশ করার প্রাক্কালে আমি জানাতে চাই যে, সরকারি ও বেসরকারি উভয় ক্ষেত্রে রুগ্নশিল্প সংস্থার পুনরুজ্জীবন করাই এই দপ্তরের প্রধান কাজ। সাংবিধানিক ও আর্থিক ক্ষমতার সীমাবদ্ধতা হেতু, রাজ্য সরকার বন্ধ ও রুগ্নশিল্পের সহায়তার জন্য বিশেষ কিছু করতে পারে নি। এই সমস্ত সীমাবদ্ধতা সত্ত্বেও, আমাদের সমস্ত কর্মকান্ড কেন্দ্রীভূত হবে সেই সব শিল্পের পুনরুজ্জীবন, যাদের ব্যবসায়িক সম্ভাবনা আছে। এই সব শিল্প-সংস্থার মধ্যে বৃহদংশের পুনরুজ্জীবনের প্রয়াসে, বি.আই.এফ.আর.-এ নথিভুক্ত করা হয়েছে। বাকিগুলি বি.আই.এফ.আর-এর আওতায় পড়ে না। বি.আই.এফ.আর-এর আওতাভুক্ত শিল্প-সংস্থাসমূহের পুনরুজ্জীবনের জন্য, রাজ্য সরকার একটি গুচ্ছ-প্রকল্প তৈরি করেছেন, যার মধ্যে অন্যতম হল ১-১০-৮৩ থেকে বকেয়া বিক্রয়-করকে স্বল্পমেয়াদী ঋণে পরিবর্তিত করা। ইতিমধ্যে, যে সমস্ত শিল্প সংস্থার পুনরুজ্জীবন প্রকল্প বি.আই.এফ.আর কর্তৃক অনুমোদিত হয়েছে, তাদের ক্ষেত্রে রাজ্য সরকারের এই প্রকল্পটি যথেষ্ট সহায়তামূলক হয়েছে এবং সেগুলি পুনরুজ্জীবনের পথে এক ধাপ এগিয়ে গেছে। রাজ্য সরকার সাম্প্রতিককালে এই সিদ্ধান্ত নিয়েছেন যে, বি.আই.এফ.আর. অনুমোদিত পুনরুজ্জীবন প্রকল্পে, যে সমস্ত শিল্প রুগ্নশিল্প-সংস্থার উদ্বৃত্ত জমি বিক্রয়লব্ধ-অর্থ সংস্থাটির পুনরুজ্জীবনে সহায়তা করবে, সেখানে

উদ্বৃত্ত জমি বিক্রয়ের অনুমতি দেবেন। বর্তমানে পশ্চিমবঙ্গের মোট ১৫২টি রুগ্নশিল্প-সংস্থার মধ্যে ২৫টি পাটজাত-শিল্পসংস্থা। বাকি ১২৭টি সংস্থার ভেতর ১৪টি কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন রাষ্ট্রায়ত্ত-সংস্থা। এই সমস্ত শিল্প-সংস্থা পুনরুজ্জীবনের অভিপ্রায়ে, তাদের বিষয় বি.আই.এফ.আর.-এ নথিভুক্ত করেছেন। বি.আই.এফ.আর.-এর বিবেচনাধীন সংস্থাগুলির ভেতর ২৮টির ক্ষেত্রে পুনরুজ্জীবন প্রকল্প অনুমোদিত হয়েছে, ১৮টি সংস্থার আবেদন নাকচ করা হয়েছে, (যেহেতু সেগুলি বি.আই.এফ.আর. কর্তৃক বিবেচিত হওয়ার যোগ্য নয়) এবং ২৯টি শিল্প-সংস্থার কারবার গুটিয়ে ফেলার নির্দেশ দেওয়া হয়েছে।

৩। বামফ্রন্ট সরকারের অন্যতম মুখ্য উদ্দেশ্য হল কর্মীদের চাকুরির নিরাপত্তা বিধান ও উৎপাদনের ধারাবাহিকতা বজায় রাখা। আমরা বিভিন্ন পন্থা অবলম্বনের মাধ্যমে এই উদ্দেশ্যসাধনের প্রয়াস করে যাচ্ছি। এর মধ্যে একটি উপায়, রুগ্ন অথচ সম্ভাবনাময় শিল্প-সংস্থাগুলিকে পশ্চিমবঙ্গ শিল্প উপশম (বিশেষ সংস্থান) বিধি, ১৯৭২ অনুসারে শিল্প উপশম প্রদান (রিলিফ আন্ডারটেকিং ঘোষণা) করা। এই বিধিবলে, যে সমস্ত শিল্প-সংস্থাকে রিলিফ আন্ডারটেকিং ঘোষণা করা হয়, তাদের কোনও পাওনাদার মামলার মাধ্যমে অবলুপ্ত (লিক্যুইডেশন) করতে পারে না। এছাড়া, এই সংস্থাগুলি যতদিন শিল্প উপশম বিধির আওতায় থাকে ততদিন নিরবচ্ছিন্ন উৎপাদনের মাধ্যমে পুনরুজ্জীবনের দিকে এগিয়ে যেতে থাকে। এই ব্যবস্থার মাধ্যমে ২৮টি শিল্প-সংস্থার প্রায় ৩৫,০০ কর্মীরা চাকুরির নিরাপত্তা বিধান করা গেছে।

৪। বর্তমানে, শিল্প পুনর্গঠন দপ্তরের প্রত্যক্ষ নিয়ন্ত্রণে রয়েছে ৮টি জাতীয়কৃত-সংস্থা, শিল্প (নিয়ন্ত্রণ ও উন্নয়ন) বিধি, ১৯৫১ অনুসারে অধিগৃহীত ৩টি সংস্থা, ৪টি পূর্ণ সরকারি সংস্থা (কোম্পানি) ও একটি বিভাগীয় সংস্থা (ডিপার্টমেন্টাল আন্ডারটেকিং)। এই সংস্থাগুলিতে প্রায় ৯,০০০ কর্মী কর্মে নিযুক্ত। উপরে বর্ণিত সব ক'টি সংস্থাই রুগ্নশিল্প-সংস্থা, এদের স্বয়ম্ভর করার জন্যে নিরন্তর প্রয়াস করা হচ্ছে। এছাড়া কলকাতা হাইকোর্টের আদেশক্রমে, ভারত জুট মিল নামে একটি সংস্থার পরিচালনভার এই দপ্তরের উপর ন্যস্ত আছে। এগুলো বাদে, ম্যাকিনটস্ বার্ন লিমিটেড নামে একটি নির্মাণ সংস্থা, ভারতীয় শিল্প পুনরুজ্জীবন ব্যাঙ্ক (আই.আর.বি.আই.) ও সরকারের সহায়তায় পুনরুজ্জীবিত হচ্ছে। এ সমস্ত সংস্থাই কারিগরি প্রযুক্তির অপ্রতুলতায়, কার্যকর মূলধনের অভাবে, বাজার হাতছাড়া হওয়ায় ও প্রতিকূল শ্রমিক-যন্ত্র অনুপাতের দরুন ভুগছে। প্রায় সব ক'টি শিল্প-সংস্থার পুনরুজ্জীবনের সম্ভাবনা খতিয়ে দেখা হয়েছে এবং এর ফলের উপর ভিত্তি করে, এগুলির ক্ষেত্রে আধুনিকীকরণের ব্যবস্থা নেওয়া হয়েছে—সরকারি সামর্থ্যের অনুপাতে। গ্লুকোনেট ইন্ডিয়া লিঃ, ইন্ডিয়ান হেল্‌থ ফার্মাসিউটিকালস লিঃ, নিও পাইপস ও টিউব্‌স কোম্পানি লিঃ এবং কার্টার পুলার ইঞ্জিনিয়ারিং কোম্পানির কাজে উন্নতি দেখা যাচ্ছে। ভারত জুট মিল, যা বর্তমানে পশ্চিমবঙ্গ অ্যাগ্রো-টেক্সটাইল কর্পোরেশনের পরিচালনাধীন, তাদের ক্ষতির (ক্যাস্‌লস্) পরিমাণ উল্লেখযোগ্য রকম কমাতে এটা সম্ভব হয়েছে ধাপে ধাপে আধুনিকীকরণের কর্মসূচি রূপায়ণের ফলে। আশা করা যায় অষ্টম পরিকল্পনার মধ্যে উক্ত সংস্থাগুলি বাণিজ্যিক সফলতা লাভ

করবে এবং নতুন কর্মসংস্থান সৃষ্টি করতে সক্ষম হবে।

৫। উপরোক্ত সংস্থাগুলির সব ক'টিরই আধুনিকীকরণের জন্যে সরকারের আর্থিক আনুকূল্যসমূহ প্রয়োজন। জাতীয়কৃত-সংস্থাসমূহ এবং সরকারি কোম্পানিতে রূপান্তরিত সংস্থাগুলি উপযুক্ত পরিমাণ নিয়মিত মূলধনী সাহায্যের (শেয়ার পার্টিসিপেশন) প্রয়োজন যাতে তারা ব্যাঙ্কের আর্থিক সহায়তা লাভে সমর্থ হয়। এছাড়া কিছু কিছু সংস্থায় পরিবেশগত ব্যাপারে 'এফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট' স্থাপনার জন্যে আর্থিক সাহায্যের প্রয়োজন হবে। মূলধনী খাতে পরিকল্পনাগত ব্যয় বাদেও পরিকল্পনা-বহির্ভূত খাতে অর্থের প্রয়োজন হবে, এই সব সংস্থার উৎপাদন বহাল রাখার জন্যে কার্যকর মূলধনের যোগান দেওয়ার জন্য। তাছাড়া, সরকার এই সমস্ত সংস্থাসমূহের পুনরুজ্জীবনের প্রয়াসে বিভিন্ন সূত্র থেকে আর্থিক সহায়তার সম্ভাব্যতা খতিয়ে দেখছেন, যাতে কর্মীদের চাকুরির নিরাপত্তা বিধান করা যেতে পারে।

৬। উপরে বর্ণিত পন্থাগুলি ছাড়া, রাজ্য সরকার সম্ভাব্য ক্ষেত্রে, যে সমস্ত বন্ধ ও রুগ্নশিল্পসংস্থা পাওনাদারদের মামলার ফলে অবলুপ্তির পথে অথচ সেগুলির যথেষ্ট শিল্প-সম্ভাবনা আছে, তাদের সম্পত্তি ক্রয়ের জন্যে, উৎপাদনের ধারাবাহিকতা বজায় রাখা ও কর্মীদের চাকুরির নিরাপত্তা বিধানের সহায়তা করেন। এই উদ্দেশ্যসাধনে, রাজ্য সরকার, ভারত ইলেকট্রিকাল ইন্ডাস্ট্রিজ লিমিটেড এবং ন্যাশনাল ট্যানারি কোম্পানি লিমিটেডের সম্পত্তি অবলুপ্তির (লিকুইডেশন) পরে ক্রয় করেছেন। এই দুটি সংস্থার ভবিষ্যৎক্রম খুব শীঘ্রই স্থির করা হবে। এছাড়া, রাজ্য সরকার একজন বে-সরকারি শিল্পদ্যোগীকে ভিগাল ইঞ্জিন্স অ্যান্ড ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিজ লিমিটেডের সম্পত্তি ক্রয়ে সহায়তা প্রদান করেন, যাতে প্রায় ২০০ জন কর্মী, সংস্থাটি পুনরায় চালু হলে কর্মে নিযুক্ত হতে পারবে।

৭। মহাশয়, এই বিবৃতির শেষে ১৯৯৩-৯৪ সালের বন্ধ ও রুগ্নশিল্পের পুনরুজ্জীবন ও পুনর্গঠনের জন্যে, আমি যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছি, তার অনুমোদনের জন্য অনুরোধ জানাচ্ছি।

## DEMAND NO 92

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশ অনুযায়ী ৯২ নং অনুদানের অধীনে "৪৪০৮-খাদ্য, সংরক্ষণ ও গুদামখাতে মূলধনী বিনিয়োগ (সরকারি সংস্থাসমূহ)", "৪৮৫৭-রাসায়নিক এবং ফার্মাসিউটিক্যাল শিল্পসমূহে মূলধনী বিনিয়োগ (সরকারি সংস্থাসমূহ)", "৪৮৬০-ভোগ্যপন্য শিল্পসমূহে মূলধনী বিনিয়োগ (সরকারি সংস্থাসমূহ)", "৬৪০১-শস্য উৎপাদনে ঋন (সরকারি সংস্থাসমূহ)", "৬৮৫৭-রাসায়নিক এবং ফার্মাসিউটিক্যাল শিল্পখাতে ঋণ (সরকারি সংস্থাসমূহ)", "৬৮৫৮-ইঞ্জিনিয়ারিং শিল্পখাতে ঋণ (সরকারি সংস্থাসমূহ)", "৬৮৮০-ভোগ্যপণ্য শিল্পে ঋন (সরকারি সংস্থাসমূহ)" খাতে ৪৯,৪৪,০০০০ (উনপঞ্চাশ কোটি চুয়াল্লিশ লক্ষ টাকা) টাকার ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার প্রস্তাব করছি। [ভোট-অন্-অ্যাকাউন্ট-এ প্রস্তাবিত ১৬,৫১,০০০০০ (ষোল কোটি একান্ন লক্ষ টাকা) টাকার ব্যয়-বরাদ্দ উপরোক্ত প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের অন্তর্গত।] ওয়েষ্ট বেঙ্গল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিঃ এবং ওয়েস্ট বেঙ্গল স্টেট সীড কর্পোরেশন

লিমিটেডের জন্য বরাদ্দ প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের অন্তর্গত। উক্ত সংস্থা দুটি যথাক্রমে ক্ষুদ্র সেচ ও কৃষি বিভাগের পরিচালনাধীন।

২। বর্তমানে সরকার-পরিচালনাধীন সংস্থা বিভাগের অধীনে নিম্নে উল্লিখিত ১১টি সংস্থা রয়েছে ঃ

(১) দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেড ;

(২) কল্যাণী স্পিনিং মিলস লিমিটেড ;

(৩) ওয়েস্টিং হাউস স্যাকসবি ফার্মার লিমিটেড ;

(৪) ইলেকট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেড ;

(৫) ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলস লিমিটেড ;

(৬) ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন ;

(৭) শ্রী সরস্বতী প্রেস (১৯৮৪) লিমিটেড ;

(৮) শালিমার ওয়ার্কস (১৯৮০) লিমিটেড ;

(৯) ওয়েস্ট বেঙ্গল কেমিক্যালস্ ইন্ডাস্ট্রিজ লিমিটেড ;

(১০) ইস্টার্ন ডিস্টিলারিজ অ্যান্ড কেমিক্যালস্ লিমিটেড ;

(১১) সুন্দরবন সুগারবীট প্রোসেসিং কোম্পানি লিমিটেড।

৩। তিস্তা ফ্রুট অ্যান্ড ভেজিটেবল প্রোসেসিং লিমিটেড, যা দীর্ঘদিন এই বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণে ছিল, সম্প্রতি এই সরকারের ফুড প্রোসেসিং বিভাগে স্থানান্তরিত হয়েছে।

৪। প্রথমোক্ত দশটি সংস্থা বিস্তৃত উৎপাদনী এবং ব্যবসায়িক কর্মে দীর্ঘকাল রয়েছে এবং শেষোক্ত কৃষি-ভিত্তিক প্রকল্পটির উৎপাদন ১৯৯০ সালের নভেম্বর মাস থেকে পরিবেশজনিত কারণে স্থগিত রাখা হয়েছে। এ রাজ্যে রাসায়নিক শিল্পগুলির জন্য মৌল-রাসায়নিক দ্রব্যাদি যথা— কস্টিক সোডালাই, লিকুইড ক্লোরিন, মনোক্লোরোবেঞ্জিন, সিন্থেটিক ফেনল প্রভৃতির উৎপাদনে দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেড নিযুক্ত রয়েছে। কল্যাণী স্পিনিং মিলস লিমিটেড এবং ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলস লিমিটেড এ-রাজ্যের তাঁত-শিল্পীদের জন্য তন্তু উৎপাদন করছে। ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফার্মার লিমিটেড, বিশেষত ভারতীয় রেলওয়ের জন্য সিগন্যালিং যন্ত্রপাতি, ব্রেকস ইত্যাদি তৈরি করছে এবং ইলেকট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেড এক্স-রে মেশিন ও বায়ো-মেডিক্যাল যন্ত্রপাতি উৎপাদন করছে, ওয়েস্ট বেঙ্গল কেমিক্যালস ইন্ডাস্ট্রিজ লিমিটেড ঔষধ এবং অন্যান্য শিল্পের জন্য রাসায়নিক দ্রব্যাদি প্রস্তুত করছে। ইস্টার্ন ডিস্টিলারিজ অ্যান্ড কেমিক্যালস্ লিমিটেড রেক্টিফায়েড স্পিরিট, কান্ট্রি স্পিরিট এবং শিল্পে ব্যবহৃত অ্যালকোহল প্রস্তুত করছে। দি শালিমার ওয়ার্কস (১৯৮০) লিমিটেড জাহাজ-নির্মাণ, জাহাজ-মেরামতি এবং সাধারণ

ইঞ্জিনিয়ারিং কর্মে নিযুক্ত রয়েছে, শ্রীসরস্বতী প্রেস (১৯৮৪) লিমিটেড মুদ্রণ এবং তৎসম্পর্কিত কার্যাদি করে চলছে। ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন শিল্প ও কৃষি ক্ষেত্রে বৈজ্ঞানিক উপায়ে সংরক্ষণের সুযোগ করে দিচ্ছে।

৫। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন লাভ করে চলছে এবং নিয়মিতভাবে সরকারকে লভ্যাংশ দিচ্ছে। সাম্প্রতিককালে, ইলেকট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেড এবং শ্রীসরস্বতী প্রেস (১৯৮৪) লিমিটেড তাদের কাজকর্মে প্রভূত উন্নতি করেছে। ১৯৯১-৯২ সালে সংস্থা দু'টি লাভও করেছে। ইতিমধ্যে দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেড তাদের ক্ষতির পরিমাণ কমিয়ে ফেলেছে।

৬। নিবিড় পর্যবেক্ষণের মাধ্যমে আমরা লক্ষ্য করছি যে অধিকাংশ সংস্থাগুলি সেকেলে প্রযুক্তিবিদ্যা এবং যন্ত্রপাতির নিম্ন উৎপাদনশীলতার দরুন অসুবিধার সম্মুখীন হচ্ছে। যে কোনও আধুনিকীকরণ। পুনর্বাসনের প্রকল্পগুলির জন্য প্রয়োজন প্রকল্পখাতে যথোপযুক্ত আর্থিক সাহায্য। চলতি বছরে (১৯৯২-৯৩) রাজ্য সরকারের সার্বিক অর্থ-সংস্থানের সীমাবদ্ধতা থাকায়, এই বিভাগের পরিকল্পনা-বরাদ্দ কমিয়ে দেওয়া হয়েছে। পরবর্তী বছরের (১৯৯৩-৯৪) বাৎসরিক পরিকল্পনা পূর্বোল্লোখিত লক্ষ্যে রচিত হয়েছে যা রাজ্য সরকারের সম্পদ-সংগ্রহযআর্থিক সঙ্গতির সহিত সামঞ্জস্যপূর্ণ।

দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেডের যন্ত্রপাতিগুলির সংস্কার ও পরিমার্জন, উৎপাদন ক্ষমতার পরিবর্ধন এবং উৎপাদনকে বহুমুখীকরণের কর্মসূচীটি পর্যায়ক্রমে রূপায়িত হচ্ছে। ইস্টার্ন ডিষ্টিলারিজ অ্যান্ড কেমিক্যালস্ লিমিটেডের 'এফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্লান্ট'-এর কাজ চূড়ান্ত পর্যায়ে, কল্যাণী স্পিনিং মিলস লিমিটেডের জন্য গৃহীত আধুনিকীকরণ ও পুনর্বাসনের কর্মসূচিটি শেষ হওয়ার পথে। ভারত সরকারের ন্যাশনাল রিসার্চ ডেভেলপমেন্ট কর্পোরেশনের প্রযুক্তি সহায়তায় ইলেকট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেড রক্ত-সংগ্রহ ও রক্ষণের জন্য 'পি.ভি.সি. ব্লাড ব্যাগ' উৎপাদনের প্রস্তাব গ্রহণ করেছে। কর্মসূচিটি রূপায়িত হলে, এটি হবে দেশের পূর্বাঞ্চলের মধ্যে প্রথম এ-রূপ প্রকল্প। এটি স্বীকার্য যে, অধিকাংশ সংস্থাগুলিকে তাদের উপায়-উপকরণের দায় হিসাবে পরিকল্পনা-বহির্ভূত খাতে ব্যয়-বরাদ্দ মঞ্জুর করতে হয়। কিন্তু আমরা নিরন্তর এই যন্ত্রণা লাঘব করতে প্রচেষ্টা চালাচ্ছি এবং সংস্থাগুলি যাতে সাধারণ ব্যবসার জন্য প্রয়োজনীয় অর্থ অর্থলগ্নিকারী সংস্থাগুলির কাছ থেকে পায়, সে প্রচেষ্টাও চালিয়ে যাচ্ছি।

৭। মাননীয় সদস্যগণ সম্ভবত অবহিত আছেন যে, রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলি মূলধনী বিনিয়োগের সহিত সঙ্গতিপূর্ণ প্রত্যার্পণ না দিতে পারার জন্য প্রায়শই সমালোচিত হয়। কিন্তু সরকারি সংস্থাগুলির সার্বিক সাফল্য শুধুমাত্র বিনিয়োগ এবং 'টার্ন-ওভারের'-ভিত্তিতে বিবেচনা করা উচিত হবে না ; বরঞ্চ সহায়ক শিল্পসহ অন্যান্য শিল্প বিকাশে, যথেষ্ট সংখ্যক বেকারের কর্ম-সংস্থানে, সামাজিক পরিসেবায় এবং শ্রমিক কল্যাণে সংস্থাগুলির সাহায্যদায়ক ভূমিকার ভিত্তিতেই বিচার্য হওয়া উচিত। আমাদের সীমিত আর্থিক ক্ষমতার কথা মাননীয় সদস্যগণ

সম্ভবত অনবহিত নহেন। কিন্তু ঐ সীমাবদ্ধতা সত্ত্বেও সংস্থাগুলিকে লাভজনকভাবে পরিচালিত করা এবং শ্রমিকশ্রেণীর প্রতি সামাজিক দায়বদ্ধতা পালন এই দ্বিবিধ উদ্দেশ্য পূরণের লক্ষ্যে এগিয়ে যেতে আমরা দৃঢ়-সঙ্কল্প।

(The Printed Budget Speech on Demand Nos 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96 & 97 of Shri Jyoti Basu was taken as read)

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২৪নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২০৫৮-স্টেশনারি ও মুদ্রণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১১,২৪,০১,০০০ (এগার কোটি চব্বিশ লক্ষ এক হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৩,৭৫,০০,০০০ (তিন কোটি পঁচাত্তর লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

**অভিযাচন নং ৫৩**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৩নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৪০৭-চাষ-আবাদ", "৪৪০৭-চাষ-আবাদ বাবদ নিয়োজিত মূলধন" এবং ৬৪০৭-চাষ-আবাদ বাবদ ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১,৭০,০০,০০০ (এক কোটি সত্তর লক্ষ ) টাকা মঞ্জুর করা হোক। [৫৭,০০,০০০ (সাতান্ন লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

**অভিযাচন নং ৭৫**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৫নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৮৫২-শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে)" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ২৩,৭১,৯১,০০০ (তেইশ কোটি একাত্তর লক্ষ একানব্বই হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৭৯,০০,০০০ (উনআশি লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

**অভিযাচন নং ৭৬**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৬ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৮৫৩-অ-লৌহ খনিকার্য এবং ধাতু শিল্প" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১,৩৯,৯৬,০০০ (এক কোটি উনচল্লিশ লক্ষ ছিয়ানব্বই হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৪৭.০০.০০০ (সাতচল্লিশ লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

### অভিযাচন নং ৮৭

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৮৭ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৫৪৬৫-সাধারণ বিত্তীয় ও ব্যবসায় প্রতিষ্ঠানে বিনিয়োগ" ও "৭৪৬৫-সাধারণ বিত্তীয় ও ব্যবসায় প্রতিষ্ঠান বাবদ ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ২,৬৭,৫০,০০০ (দুই কোটি সাতষট্টি লক্ষ পঞ্চাশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৯০,০০,০০০ (নব্বই লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

### অভিযাচন নং ৮৮

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৮৮ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৩৪৭৫-অন্যান্য সাধারণ অর্থনৈতিক সেবাকার্য" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ২,৯৮,৭৪,০০০ (দুই কোটি আটানব্বই লক্ষ চুয়াত্তর হাজার) টাকা মঞ্জুর করা হোক। [১,০০,০০,০০০ (এক কোটি) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

### অভিযাচন নং ৯৩

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৩নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৫৬-পেট্রো রাসায়নিক (সরকারি উদ্যোগ বাদে) বাবদ নিয়োজিত মূলধন","৪৮৬০-ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ বাদে) বাবদ নিয়োজিত মূলধন", "৪৮৮৫-শিল্প ও খনিজদ্রব্য (সরকারি উদ্যোগ বাদে) বাবদ নিয়োজিত অন্যান্য মূলধন" এবং "৬৮৮৫-অন্যান্য শিল্প ও খনিজদ্রব্য (সরকারি উদ্যোগ বাদে) বাবদ ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৪১,৪৫,০০,০০০ (একচল্লিশ কোটি পঁয়তাল্লিশ লক্ষ ) টাকা মঞ্জুর করা হোক। [১৩,৮৩,০০,০০০ (তের কোটি তিরাশি লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

### অভিযাচন নং ৯৪

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৪ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৫৯-দূর সমাযোজন ও বৈদ্যুতিন শিল্প বাবদ নিয়োজিত মূলধন" এবং "৬৮৫৯-দূরসমাযোজন ও বৈদ্যুতিন শিল্প বাবদ ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৭,০০,০০,০০০ (সাত কোটি ) টাকা মঞ্জুর করা হোক। [২,৩৪,০০,০০০ (দুই কোটি চৌত্রিশ লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

### অভিযাচন নং ৯৫

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৫নং অভিযাচনের অধীন

মুখ্যখাত "৪৮৬০-ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবত নিয়োজিত মূলধন", "৬৮৫৭-রাসায়নিক ও ভেষজ শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবদ ঋণ" এবং "৬৮৬০-ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবদ ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১৭,৪৬,০০,০০০ (সতের কোটি ছেচল্লিশ লক্ষ ) টাকা মঞ্জুর করা হোক। [৫,৮২,০০,০০০ (পাঁচ কোটি বিরাশি লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

**অভিযাচন নং ৯৬**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৬নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৬৮৭৫-অন্যান্য শিল্প (বন্ধ ও রুগ্ন শিল্প এবং সরকারি উদ্যোগ বাদে) বাবদ ঋণ" এবং "৬৮৮৫-অন্যান্য শিল্প ও খনিজ দ্রব্য (বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবদ ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৯,৮৮,০০,০০০ (নয় কোটি অষ্টআশি লক্ষ ) টাকা মঞ্জুর করা হোক। [৩,৩০,০০,০০০ (তিন কোটি ত্রিশ লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

**অভিযাচন নং ৯৭**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৭ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৮৫-শিল্প ও খনিজদ্রব্য (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবদ অন্যান্য নিয়োজিত মূলধন" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ২০,০০,০০০ (কুড়ি লক্ষ ) টাকা মঞ্জুর করা হোক। [৭,০০,০০০ (সাত লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

মহাশয়,

যে বছরটি আমরা অতিক্রম করে এলাম তা আমাদের সমগ্র জাতির জীবনের এক দুঃখজনক অধ্যায়। অযোধ্যায় মসজিদ্ ধ্বংসের পরবর্তী বেদনাদায়ক ঘটনাগুলি, ধর্মনিরপেক্ষ রাষ্ট্র হিসাবে আমাদের জাতীয় গর্বকে কলঙ্কিত করেছে। এমন কি, সাম্প্রদায়িক সম্প্রীতির জন্য সুখ্যাত পশ্চিমবঙ্গও সাম্প্রদায়িক দাঙ্গার কিছু বিক্ষিপ্ত ঘটনা থেকে মুক্ত হতে পারে নি। এই ধরনের বিশৃঙ্খল অবস্থা জাতীয় অর্থনীতিকে ভয়ঙ্করভাবে প্রভাবিত করে। আমি মনে করি, এই ধরনের অবস্থা যদি চলতে দেওয়া হয়, তবে জাতীয় অর্থনীতি এক বিপজ্জনক অবস্থার সম্মুখীন হবে। জাতীয় জীবনের এই সঙ্কট দূর করতে, বিচ্ছিন্নতাবাদী ও মৌলবাদী শক্তির অশুভ উদ্দেশ্যকে পরাস্ত করার জন্য আমাদের অবশ্যই ঐক্যবদ্ধ হতে হবে।

আমার গত বছরের বাজেট ভাষণে, ভারত সরকার ঘোষিত তথাকথিত নতুন আর্থিক নীতির ভয়ানক অশুভ প্রভাব সম্পর্কে সতর্কবাণী উচ্চারণ করেছিলাম। দেশের বর্তমান নৈরাশ্যজনক আর্থিক সঙ্কট থেকে নিজেদের মুক্ত করার জন্য আমি সঠিক নীতি অনুসরণের প্রয়োজনীয়তার উপর জোর দিয়েছিলাম। বস্তুত আমরা এই সঙ্কটের সমাধান বিষয়ে একটি

বিকল্প প্রস্তাব ভারত সরকারের কাছে পাঠিয়েছিলাম। কিন্তু আমাদের সুপারিশগুলিতে বিন্দুমাত্র মনোযোগ দেওয়া হয়নি।

ভারত সরকার কর্তৃক নতুন আর্থিক নীতি ঘোষিত হওয়ার সময় অনেক আশাপ্রদ ভবিষ্যদ্বাণী কেন্দ্রীয়-সরকার করেছিলেন যেমন, উৎপাদন বৃদ্ধি হবে, বহির্বাণিজ্যের ঘাটতি (Balance of trade) অবস্থার উন্নতি হবে, মুদ্রাস্ফীতির হার কমবে ইত্যাদি। কিন্তু বিপরীতক্রমে, উৎপাদন মাত্রার বৃদ্ধি হয়নি, বহির্বাণিজ্যের ঘাটতি অবস্থার তীব্র অবনতি হয়েছে এবং রেলের ভাড়া ও মাসুল বৃদ্ধি এবং সেইসঙ্গে ডিজেল, কয়লা ইত্যাদি কয়েকটি অত্যাবশ্যক পণ্যসামগ্রীর নিয়ন্ত্রিত মূল্য বৃদ্ধির ফলে মুদ্রাস্ফীতির হার উল্লেখযোগ্যভাবে বেড়ে গেছে। শিল্পক্ষেত্রে রুগ্নতা ক্রমণের প্রবণতা এসেছে এবং রুগ্ন শিল্পের সংখ্যা বৃদ্ধি পেয়েছে। বৈদেশিক ঋণ ও তৎসংক্রান্ত পরিষেবার বোঝা আত্মনির্ভরশীলতার পক্ষে প্রয়োজনীয় মাত্রা ছাড়িয়ে গেছে। ১৯৯৩-৯৪ সালের কেন্দ্রীয় বাজেট স্পষ্টত জনস্বার্থবিরোধী এবং আন্তর্জাতিক অর্থভান্ডারের ঋণের অশুভ শর্তাবলী ঐ বাজেটে আবার সুস্পষ্টভাবে প্রতিফলিত। আমদানি শুল্কহ্রাসের ফলে ভারসাম্যহীন আমদানি বৃদ্ধিতে বিদেশি উৎপাদকরা প্রভূত লাভবান হবে, যেখানে দেশি শিল্প প্রচন্ড ক্ষতিগ্রস্থ হবে। এর ফলে কার্যত আমাদের দেশের বাজার পৃথিবীর অন্যান্য উন্নত দেশগুলির বহুজাতিক সংস্থার পণ্যে ভরে যাবে। টাকার পূর্ণ রূপান্তরযোগ্যতা গুপ্তপথে টাকার অবমূল্যায়নেরই নামান্তর এবং তা মুদ্রাস্ফীতির চাপ সৃষ্টি করবে ও বহির্বাণিজ্যের ঘাটতি সমস্যার উপর জোরাল প্রভাব ফেলবে, যার ফলে পেট্রোলিয়ামজাত দ্রব্য, সার ইত্যাদি অত্যাবশ্যক পণ্যের মূল্যবৃদ্ধি ঘটবে আর দেশ বৈদেশিক ঋণের জালে আরও জড়িয়ে পড়বে।

এই বাজেটে অনুৎপাদক ক্ষেত্রে ব্যবহৃত কালো টাকার প্রসার হ্রাস করার জন্য কোনও উপায় গ্রহণের কথা বলা হয়নি। এই টাকা জাতীয় স্বার্থে কাজে লাগাবার চেষ্টা করা উচিত।

নতুন কেন্দ্রীয় নীতিতে শিল্পের বিশ্বমুখীনতার সমর্থনে জোরালো প্রচার করে দাবি করা হয়েছে যে, বৈদেশিক সর্বাধুনিক কারিগরিকৌশল দক্ষতার সঙ্গে আয়ত্ত করে যাতে ভারত শিল্পক্ষেত্রে পৃথিবীর অন্যান্য দেশের সঙ্গে প্রতিদ্বন্দ্বিতা করতে পারে, সেই উদ্দেশ্যেই নতুন শিল্প নীতির প্রদর্শন বিষয়ে কোনওরকম প্রস্তুতি না নিয়ে শিল্পকে হঠকারীতার সঙ্গে বিশ্বমুখী করা বিপজ্জনক। সমানে সমানে প্রতিযোগিতা হওয়া উচিত, বিরাট বহুজাতিক সংস্থার সঙ্গে নয়। আমরা অবহিত আছি যে, ক্রমপরিবর্তনশীল পরিস্থিতিতে ভারত বিশ্ব অর্থনীতি থেকে বিচ্ছিন্ন থাকতে পারে না। এ বিষয়ে আমরা খোলামনের অধিকারী। কিন্তু আমরা আত্মনির্ভরতায় বিশ্বাসী এবং আরও গবেষণা ও প্রসারের মধ্য দিয়ে আমাদের নিজেদের শিল্পের উন্নয়নের পক্ষে। আমরা অবশ্যই লভ্য সর্বশ্রেষ্ঠ কারিগরিকুশলতা আহরণ করব ; সেইসঙ্গে আমাদের নিজস্ব কারিগরিও আমরা অবশ্যই উন্নতি ঘটাব। বহুজাতিক সংস্থাগুলি থেকে প্রযুক্তি গ্রহণ ছাড়াও কতিপয় শিল্পে তাদের বিনিয়োগ ও অংশগ্রহণেরও প্রয়োজনীয়তা অনুভূত হতে পারে কিন্তু তা একতরফা হবে না ; হবে পারস্পরিক প্রয়োজনীয়তার স্বার্থে।

সুতরাং এ বিষয়ে প্রস্তাব আহ্বানের ক্ষেত্রে আমাদের নির্বাচনমুখী হতে হবে। আমাদের অর্থনৈতিক স্বাধীনতা আমরা নব্য ঔপনিবেশিকতাবাদীদের হাতে সমর্পিত হতে দিতে পারি না বা আমাদের শিল্পোদ্যোগীদের আমরা বিদেশি নিগমের অধীনস্থ প্রতিনিধি হিসাবে দেখতে চাই না।

কেন্দ্রীয় সরকারের নতুন নীতিতে সরকারি শিল্পক্ষেত্রে বিনিয়োগের বিষয়ে যথাযোগ্য গুরুত্ব দেওয়া হয়নি। সরকারি ক্ষেত্রের বেসরকারিকরণকে আমাদের সকল অর্থনৈতিক অসুস্থতার সর্বরোগহর ঔষধ বলে ধরে নেওয়া হয়েছে। সরকারি শিল্পক্ষেত্রগুলি গত চার দশক ধরে আমাদের দেশের শিল্প-অর্থনীতিতে গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেছে। এই ক্ষেত্রগুলি আর্থিক ক্ষেত্রে আমাদের বন্টন ব্যবস্থার উপর সামাজিক নিয়ন্ত্রণের দায়িত্ব পালন করে এসেছে। প্রযুক্তিগত দক্ষতা বৃদ্ধির ক্ষেত্রেও এদের অবদান আছে। কিন্তু তাদের কাজ ও দক্ষতার উন্নতির বিষয়ে সরাসরি কোনও উদ্যোগ নেওয়ার পরিবর্তে কেন্দ্রীয় সরকারের পক্ষপাতদুষ্ট নীতি হল সরকারি ক্ষেত্রকে বেসরকারি ক্ষেত্রে বিক্রয়ের মাধ্যমে হস্তান্তর করা। রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের শেয়ার বিক্রির সিদ্ধান্ত ব্যাঙ্কের বেসরকারিকরণেরই নামান্তর। ফলস্বরূপ দেশের অর্থনীতির উপর রাজ্যের সামাজিক নিয়ন্ত্রণ ধীরে ধীরে শিথিল হয়ে যাবে। এই ধরনের অনুমোদন এবং সামাজিক নিয়ন্ত্রণের প্রত্যাহার অর্থনৈতিক বিপর্যয় সৃষ্টি করবে। সাম্প্রতিক শেয়ার কেলেঙ্কারি তথাকথিত নূতন আর্থিক নীতির অন্যতম বিষময় ফলের একটি জ্বলন্ত দৃষ্টান্ত। এই পরিপ্রেক্ষিতে এটা মনে রাখা প্রয়োজন যে, শিল্পক্ষেত্রে রুগ্নতার সমস্যা সরকারি ক্ষেত্রের তুলনায় বেসরকারি ক্ষেত্রে কোনও অংশেই কম নয়। রুগ্নশিল্পে উৎপাদনক্ষম সম্পদকে বিনিয়োগ করে তাকে বন্ধ্যা করার পক্ষপাতী আমরা নই কিন্তু যা প্রয়োজন তা হল, বিশেষজ্ঞ, ইউনিয়নের প্রতিনিধি এবং রাজ্য সরকার, বিভিন্ন আর্থিক সংস্থা ও ব্যাঙ্কের প্রতিনিধিদের নিয়ে গঠিত 'শিল্প পুনরুজ্জীবন কমিটি' দ্বারা দক্ষতা সহকারে ও স্বাধীনভাবে তদন্ত করে লাভ ও অলাভজনক ইউনিটগুলিকে চিহ্নিত করা এবং উৎপাদনক্ষম সম্পদের পূর্ণ সদ্ব্যবহার বিষয়ে যথোপযুক্ত উপায় অবলম্বনের সুপারিশ করা।

শ্রমিক শ্রেণীর মঙ্গল-সাধন ও শিল্পের উন্নতির জন্য শ্রমিক সংগঠনগুলিকে কাজ করতে হবে। শিল্প ইউনিটগুলি যাতে দক্ষতার সঙ্গে চলে সেজন্য পরিচালকমন্ডলী ও শ্রমিক সংগঠন উভয়কেই শিল্প-বিরোধ সমাধানের জন্য যুক্তিসম্মত উপায় অবলম্বন করতে হবে। শিল্পোন্নয়নের প্রধান কথা হল উৎপাদন ও মানের উন্নয়ন, যার জন্য পরিচালকমন্ডলীকে শ্রমিক ও শ্রমিক সংগঠনগুলির উপর আস্থা রাখতে হবে। প্রত্যেক পরিচালকবর্গকে দেখতে হবে যে, তার কর্মচারিরা যেন সেই সংস্থার সঙ্গে যুক্ত বলে গর্ব অনুভব করতে পারে। এটা মনে রাখতে হবে যে, পরিকল্পনাগত ত্রুটি, প্রশিক্ষণের অভাব এবং বিনিয়োগের অপচয়ের ফলেই অধিকাংশ শিল্পে রুগ্নতা দেখা দেয় যার জন্য পরিচালকবর্গের ভূমিকাই দায়ী।

'বিদায় নীতি', যার উৎস হ'ল ভারত সরকারের নতুন শিল্পনীতি, তা কর্মচারিদের মনে এক ভীতির সঞ্চার করেছে এবং সুস্পষ্ট উদ্দেশ্য সহ স্বনিযুক্তি প্রকল্প ও পুনর্বাসন প্রকল্প রূপায়ণের কোনও সংস্থান না থাকা সত্ত্বেও নিয়মিত ছাঁটাই ও লে-অফ বাস্তবে পরিণত

হয়েছে। আমরা ভারত সরকারকে এ বিষয়ে আমাদের মনোভাব পরিষ্কার জানিয়ে দিয়েছি যে, আমরা আধুনিকীকরণের এবং প্রযুক্তি সংস্কারের বিরোধী নই, অথবা অলাভজনক সংস্থায় অনুৎপাদক শ্রমপোষণেরও সমর্থক নই। কিন্তু শ্রমশক্তির পুনর্বিন্যাস ও পুনঃপ্রশিক্ষণ বিষয়ে কোনও সুস্পষ্ট ফলপ্রসূ প্রকল্পের অভাব, ছাঁটাই কর্মীদের যথোপযুক্ত ক্ষতিপূরণ ও পুনর্বাসন প্রকল্পের অভাব এবং কোনও ইউনিট লাভজনক করার জন্য কত শ্রমিককে অতিরিক্ত ঘোষণা করতে হবে তা বিচার করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণের অভাব দূর না করা পর্যন্ত আমরা এই বিদায় নীতির প্রাজ্ঞতা মেনে নিতে পারছি না। আমরা যে ন্যাশনাল রিনিউয়াল ফান্ড স্কীম গ্রহণ করতে পারছি না তা পরিষ্কার জানিয়ে দিয়েছি। এই প্রকল্পের বর্তমান যে রূপ তা একতরফা কর্মচারী ছাঁটাইয়েরই একটি পদ্ধতি ছাড়া কিছুই নয়। কিছু শিল্পসংস্থার হাতে বরাত (order) আছে কিন্তু অর্থ নাই। আবার কারও প্রয়োজন আধুনিকীকরণ। সামান্য কয়েকটি ক্ষেত্রে প্রয়োজনাতিরিক্ত শ্রমশক্তিই রুগ্নতার কারণ। কিন্তু কেন্দ্র কোনও বাছবিচার না করে প্রতি ক্ষেত্রেই কর্মচারী ছাঁটাই-এর পক্ষপাতী।

আমরা জানতে পেরেছি যে, কেন্দ্রীয় সরকার পরিচালিত কিছু সরকারি সংস্থার জন্য পুনর্গঠন প্রকল্প গ্রহণ করা হয়েছে। কিন্তু এই সব প্রকল্প খুব তাড়াতাড়ি চূড়ান্ত হবে না। সুতরাং আমরা ভারত সরকারের কাছে আবেদন রেখেছি যে, এই সব সংস্থার জন্য বাজেট বরাদ্দ যেন ছাঁটাই করা না হয় এবং কর্মচারিদের বেতন ও মজুরি পেতে যাতে অসুবিধা না হয় সে বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রক যেন বিশেষ নজর দেন।

পশ্চিমবঙ্গের অর্থনীতি বহুলাংশেই পাট, চা ও ইঞ্জিনিয়ারিং শিল্পের স্বাস্থ্যের উপর নির্ভরশীল এবং এদের যে কোনও একটির ভাগ্য বিপর্যয়ের ফলে সুদূরপ্রসারী বিরূপ প্রতিক্রিয়া দেখা দেবে।

বেশ কয়েকবছর ধরে পৃথিবীর অন্যান্য দেশে তথা ভারতবর্ষে কৃত্রিম প্যাকেজিং দ্রব্যের সঙ্গে প্রবল প্রতিযোগিতার ফলে এদেশে ও বিদেশে পাটের বাজার খুবই মন্দা এবং বিশ্বের পাটের বাজারে চিন ও বাংলাদেশ প্রবেশ করায় এই সঙ্কট তীব্রতর হয়েছে। অবস্থার আরও অবনতি হয়েছে ১৯৯১ সালে সোভিয়েত ইউনিয়ন ভেঙে যাওয়ায়, যার ফলে আমাদের পাটজাত দ্রব্যের রপ্তানি ব্যাপক হ্রাস পায়। এই অবস্থা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার ১৯৯১-৯২ সালের পর থেকে 'বি-টুইল ব্যাগ' ক্রয় প্রচন্ডভাবে কমিয়ে দিয়েছেন যার ফলে পাটশিল্প আরও সঙ্কটে পড়েছে। এই সঙ্কটের সুযোগ নিয়ে কিছু অসাধু পাট ব্যবসায়ী ও মিল মালিক পরস্পর ষড়যন্ত্র করে বিভিন্ন কৌশলে পর্যায়ক্রমে মিল বন্ধ করে দিচ্ছেন এবং শ্রমিকদের নিম্নতর বেতন কাঠামো স্বীকার করতে বাধ্য করার পর পুনরায় মিল খুলছেন। প্রধানত মিল মালিকদের অনাগ্রহের কারণেই বিশেষ পাট উন্নয়ন ভান্ডার ও পাট আধুনিকীকরণ ভান্ডার প্রকল্প থেকে সাহায্যের পরিমান নামমাত্র। এই পরিস্থিতির পরিবর্তন ঘটাতে আমরা ভারত সরকারের কাছে আবেদন রেখেছি সক্রিয় রপ্তানি বৃদ্ধিতে অনুপ্রেরণা দেওয়ার জন্য যাতে গুরুত্বপূর্ণ সি আই এস (ভূতপূর্ব সোভিয়েত ইউনিয়ন)-এর বাজার পুনরায় দখল করা যায় এবং ইউরোপীয়ান কমন মার্কেট সহ বিশ্বের অন্যান্য বাজারেও সক্রিয়ভাবে প্রবেশ করা

যায়। আরও বেশি পরিমানে বি-টুইল ব্যাগ কেনার জন্যও আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছি। ১৯৮৭ সালের জুট প্যাকেজিং মেটিরিয়ালস (কোম্পালসরি ইউস্ ইন প্যাকিং কমোডিটিস) অ্যাক্ট-এর কঠোর প্রয়োগ করতে বলেছি এবং পাঁচটি ন্যাশনাল জুট মিলস্ কর্পোরেশন মিলের পুনর্নবীকরণের বিষয়ে ব্যবস্থা গ্রহণ করার কথা বলেছি যাতে ঐ মিলগুলি ফাটকার পথ পরিহার করে পাটের মূল্য নিয়ন্ত্রণ ও সহায়তাদানের মাধ্যমরূপে কাজ করতে পারে। যাইহোক, এটা উপলব্ধি করতে হবে যে, পাটশিল্প শুধুমাত্র বস্তা কেনার মাধ্যমে সরকারি সহায়তার উপর সম্পূর্ণ নির্ভর করে বাঁচতে পারে না ; দুটি মাত্র পথ খোলা আছে, যথা পাটশিল্পের বহুমুখীকরণ এবং উৎপাদন মূল্য হ্রাস। সুতরাং সেই অনুযায়ী গবেষণা ও উন্নয়নের উপর অধিকতর জোর দেওয়া প্রয়োজন এবং এই উদ্দেশ্যে জুট টেকনোলজিক্যাল ল্যাবরেটরিগুলির জন্য যথেষ্ট অর্থ বরাদ্দ করা প্রয়োজন।

এই রাজ্যের স্টিল ও ইঞ্জিনিয়ারিং শিল্পের উজ্জীবনের জন্য গত বছরে ভারত সরকার গৃহীত মাসুলসমীকরণ নীতির সিদ্ধান্ত একটি প্রশংসাযোগ্য উদ্যোগ। কিন্তু একই সঙ্গে স্টিলের মূল্যবৃদ্ধি এবং ঐ সিদ্ধান্ত বিষয়ে অন্যান্য শর্তাবলীর জন্য পশ্চিমবঙ্গ ও পূর্বাঞ্চলের অন্যান্য রাজ্যগুলি এর সম্পূর্ণ সুযোগসুবিধা থেকে বঞ্চিত হয়েছে। সর্বশেষ কেন্দ্রীয় বাজেট এই সমস্ত শিল্পের উপর আরও আঘাত এনেছে।

সাম্প্রতিক আমদানিশুল্কের হ্রাস এবং আবগারিশুল্কের বৃদ্ধির ফলে আমাদের ষ্টিল ও ইঞ্জিনিয়ারিং শিল্পে এক ভীতিপ্রদ অবস্থার সৃষ্টি হয়েছে। 'পিগ আয়রন' এবং 'হট্ রোল্ড কয়েল' উৎপাদকরাই সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হয়েছে। দেশীয় বাজারের দামের তুলনায় আমদানিকৃত 'পিগ্ আয়রন' ও 'হট্ রোল্ড কয়েল'-এর দাম অনেক কম পড়বে। সুতরাং দেশীয় উৎপাদকরা আন্তর্জাতিক কোম্পানির কাছে দেশীয় বাজার হারাবে আর বিদেশে রপ্তানির কথা না বলাই ভাল।

১৯৯২ সাল ভারতীয় চা শিল্পের ক্ষেত্রে একটি প্রতিকূল বছর। খরা ও অন্যান্য প্রাকৃতিক দুর্যোগের জন্য উৎপাদন ব্যাহত হয়েছে। ভারতীয় চায়ের অন্যতম প্রধান ক্রেতা সোভিয়েত ইউনিয়নের ভেঙ্গে যাওয়ার কারণেই মূলত চায়ের মূল্যমান অনেক নিচে নেমে গেছে। পাটশিল্পের মতই চা শিল্পের ক্ষেত্রেও রপ্তানি বৃদ্ধির উপর জোর দেওয়া প্রয়োজন।

কেন্দ্রীয় সরকারি ক্ষেত্রের প্রকল্পগুলি যেকোনও রাজ্যের অর্থনৈতিক উন্নয়ন ও শিল্পপ্রসারে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে। দুর্ভাগ্যক্রমে গত কয়েক দশক ধরে এই রাজ্যে কেন্দ্রীয় বিনিয়োগ হতাশাব্যাঞ্জক।

আমাদের বারংবার অনুরোধ সত্ত্বেও হলদিয়া সার প্রকল্পের পুনরুজ্জীবন ও সংস্কার বিষয়ে কোনও পদক্ষেপ নেওয়া হয়নি। এই সার প্রকল্পটি সম্পূর্ণ বন্ধ করে দেওয়ার কোনওরকম কিন্তু প্রধানত এই যুক্তিতে অগ্রাহ্য করা যায় যে, এই ধরনের পদক্ষেপে প্রায় ৫০০ কোটি টাকার বিরাট সরকারি বিনিয়োগ নষ্ট হবে। এটা দুর্ভাগ্যজনক যে, যেখানে রাসায়নিক সারের আমদানি ক্রমাগত বেড়েই চলেছে, সেখানে হলদিয়া সার প্রকল্পের মতো দেশীয় ইউনিটকে বহুদিন ধরে বন্ধ অবস্থায় ফেলে রাখা হয়েছে।

প্রায় ৬৫০০ কোটি টাকা বিনিয়োগ সম্ভাবনা সম্বলিত "ইস্‌কো"-র [IISCO] আধুনিকীকরণের বিষয়টি কেন্দ্রীয় সরকার অপ্রয়োজনীয়ভাবে বিলম্ব করছেন। যেহেতু উক্ত আধুনিকীকরণ কর্মসূচি রূপায়ণে একটি বেসরকারি অংশীদার নির্বাচনের জন্য গত বছর জুন মাসে গঠিত ছয়জন বিশেষজ্ঞ সদস্যের কমিটি তাঁদের সুপারিশ দিয়ে দিয়েছেন বলে জানা গিয়েছে, আমরা আশা করব আর দেরি না করে কেন্দ্রীয় সরকার এবার দীর্ঘদিনের মুলতুবি ইস্‌কো আধুনিকীকরণের কর্মসূচিটি হাতে নেবেন।

যদিও কেন্দ্রীয় সরকার বেশ কিছুসংখ্যক তৈলশোধনাগার সম্প্রসারণের কাজ হাতে নিয়েছেন বা সক্রিয়ভাবে বিবেচনা করছেন, দুর্ভাগ্যবশত শতকরা একশ ভাগেরও বেশি ক্ষমতা ব্যবহার করে দক্ষতার সঙ্গে চালু থাকা ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনের হলদিয়াস্থিত তৈল শোধনাগারের সম্প্রসারণের জন্য আমাদের প্রস্তাব বিবেচিত হচ্ছে না। প্রয়োজনীয় জমি ও জলের দুষ্পাপ্যতা এবং হলদিয়া বন্দরে জাহাজ চলাচলের পক্ষে যথেষ্ট নাব্যতার অভাবের অজুহাতে আমাদের উক্ত তৈল শোধনাগার সম্প্রসারণের অনুরোধ বার বার প্রত্যাখ্যাত হচ্ছে। এ প্রসঙ্গে আমরা উল্লেখ করেছিলাম যে হলদিয়া তৈল শোধনাগারটির প্রস্তাবিত সম্প্রসারণে ব্যবহারের জন্য 'হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন' কর্তৃপক্ষ তাঁদের 'হলদিয়া ফার্টিলাইজার' ইউনিট-এর অতিরিক্ত জমি ছেড়ে দেবার সুস্পষ্ট ইচ্ছা প্রকাশ করেছেন। গেঁওখালি ওয়াটার সাপ্লাই প্রোজেক্‌ট চালু হওয়ার সঙ্গে সঙ্গে উল্লিখিত প্রকল্পের জন্য যথেষ্ট পরিমাণ জলের যোগান সুনিশ্চিত হয়েছে। তাছাড়া কলকাতা পোর্ট ট্রাস্ট কর্তৃপক্ষ ড্রেজ দ্বারা গভীরতা বাড়াবার ব্যাপক কাজ হাতে নিয়েছেন এবং সাগরদ্বীপ বা বালিয়াড়ি থেকে হলদিয়া পর্যন্ত জলের নিচে পাইপলাইন পাতার প্রকল্প প্রস্তুত করছেন। এই অবস্থার পরিপ্রেক্ষিতে জাতীয় স্বার্থে আমাদের হলদিয়া তৈল শোধনাগার সম্প্রসারণের প্রস্তাব বিবেচনা করার জন্য কেন্দ্রীয় সরকারকে আমরা অনুরোধ করেছিলাম।

বিদেশে ভারতীয় সমুদ্রগামী জাহাজ সরাই খাতে বার্ষিক ১০০ কোটি টাকার বেশি সমতুল মূল্যবান বিদেশি মুদ্রা ব্যয়ের সত্যটিকে উপেক্ষা করে, হলদিয়ায় একটি জাহাজ সারাই কারখানা স্থাপনের বিষয়ে বাভেজা কমিটির অনুকুল সুপারিশ সত্ত্বেও কেন্দ্রীয় সরকার এ বিষয়ে কোনও সিদ্ধান্ত নেননি। এই প্রকল্পের জন্য হলদিয়া জাহাজঘাট সংলগ্ন প্রায় ১০০ একর জমির একটি ভূখন্ড সংরক্ষিত আছে। এই প্রকল্পে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক কর্তৃপক্ষও তাঁদের আন্তরিক উৎসাহ দেখিয়েছেন। তাছাড়া হলদিয়ায় একটি জার্মান ফার্মের সহযোগিতায় জাহাজ সারাই কারখানা তৈরির আর একটি পৃথক প্রস্তাবও রাজ্য সরকার পেয়েছিলেন। এ প্রস্তাবটিও কেন্দ্রীয় সরকারের বিবেচনার জন্য যথাযথভাবে পাঠানো হয়েছিল। এ বিষয়ে শীঘ্র একটি সিদ্ধান্ত নেওয়ার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে নিরন্তর চাপ দিয়ে চলেছি।

এদেশে ডিজেল চালিত রেল ইঞ্জিন উৎপাদন বন্ধ করা এবং বিদেশ থেকে বৈদ্যুতিক রেলইঞ্জিন আমদানি করার সিদ্ধান্ত পুনর্বিবেচনা করার জন্যও আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছি। এরকম সিদ্ধান্ত চিত্তরঞ্জন লোকোমোটিভ সংস্থাটির উপর বিরূপ প্রভাব

ফেলবে এবং প্রায় ৭০০ জন কর্মী অতিরিক্ত হয়ে পড়বেন। আমদানি সংক্রান্ত উদারনীতির ফলে, চিত্তরঞ্জন লোকোমাটিভ ওয়ার্কস সংস্থায় উৎপাদিত কোনও রেলইঞ্জিন ক্রয়ের বদলে একই জিনিস উল্লেখযোগ্যভাবে বহুগুণ কম খরচে বিদেশ থেকে আমদানি করা যাবে এবং এর ফলে বিদেশি উৎপাদকদের সঙ্গে উক্ত সংস্থাটির পক্ষে প্রতিযোগিতায় পাল্লা দেওয়া সম্ভব হবে না এবং চূড়ান্ত ফল হিসাবে সংস্থাটি রুগ্ন সংস্থার তালিকায় স্থান পাবে যদিও বৈদ্যুতিক লোকোমোটিভ যা কেন্দ্রীয় সরকার বিদেশ থেকে আমদানি করার প্রস্তাব করেছেন তা এদেশে উৎপাদন করার জন্য প্রয়োজনীয় অভিজ্ঞতা ও সামর্থ্য চিত্তরঞ্জন লোকোমোটিভ ওয়ার্কস সংস্থাটির আছে।

মহাশয়, এমত অবস্থায় রাজ্য সরকার বিনিয়োগকারীদের মধ্যে আস্থা সঞ্চার ও এ রাজ্যের শিল্পজগতে নূতন প্রাণসঞ্চার করার জন্য আপ্রাণ প্রচেষ্টা চালাচ্ছেন। এরাজ্যে শিল্প-বিনিয়োগে ইচ্ছুক শিল্পপতিদের ক্ষেত্রে আমরা কিছু বিশেষ সুবিধা ও সহযোগিতা দেবার প্রতিশ্রুতি- দিয়েছি। পশ্চিমবঙ্গে নিম্নমানের শিল্প-পরিকাঠামো ও অশান্ত শ্রমিক পরিবেশ সম্পর্কিত কুপ্রচার জনিত বিনিয়োগকারীদের বর্তমান ভীতি দূর করতে আমরা সমর্থ হয়েছি। আমার কোনও সন্দেহ নেই যে শিল্পে বিনিয়োগের ক্ষেত্রে এরাজ্যের সাধারণ পরিবেশ অনুকূল। এরাজ্যে শিল্পপরিকাঠামোগত সুযোগ সুবিধার উল্লেখযোগ্য উন্নতি হয়েছে, যদিও এখনো আমাদের অনেক পথ অতিক্রম করতে হবে। এশিয়ার দীর্ঘতম কেব্‌ল -স্টেড সেতু "বিদ্যাসাগর সেতু"র উদ্বোধন সমগ্র পূর্বাঞ্চলের অর্থনৈতিক কাজকর্মের প্রাণকেন্দ্র কলকাতার শিল্প পরিকাঠামোগত উন্নতির এক উল্লেখযোগ্য সংযোজন। বিদ্যুতের যোগান এখন সুস্থির হয়েছে এবং পরিস্থিতি এখন অপেক্ষাকৃত ভালো। কোলাঘাটে ২১০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন ইউনিটটি চালু হলে এবং ব্যান্ডেলে ২০০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন পঞ্চম ইউনিটটি পুনরায় চালু হলে এরাজ্য বিদ্যুৎ উৎপাদনে আরও উন্নতি করবে। তাছাড়া কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্রের ২১০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন শেষ ইউনিটটির বয়লারও চালু হয়েছে। ইউনিটটি ১৯৯৩ সালের জুন মাসে নাগাদ উৎপাদন শুরু করবে বলে আশা করা যায়। তাছাড়াও এন.টি.পি.সি. (NTPC)-এর 'ফারাক্কা সুপার থার্মাল পাওয়ার স্টেশন'-এর প্রথম বৃহদাকার ৫০০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন ইউনিটটি শীঘ্রই চালু হবে বলে আশা করা যায় এবং এর ফলে পশ্চিমবঙ্গে বিদ্যুতের যোগান ব্যবস্থা যথেষ্ট স্বস্তিদায়ক হবে। বজ বজ, সাগর দীঘি, বলাগড়, পুরুলিয়া পাম্প স্টোরেজ এবং গৌরীপুরে নতুন বিদ্যুৎ প্রকল্প তৈরি হচ্ছে। এরমধ্যে কয়েকটি রূপায়ণের বিভিন্ন পর্যায়ে আছে বা পরিকল্পনাস্তরে আছে। ঐ প্রকল্পগুলি রাজ্যের ক্রমবর্ধমান বিদ্যুৎ চাহিদা মিটাবে।

মহাশয়, অর্থমন্ত্রী মহোদয় এবং আমার গতবছরের বাজেট ভাষণে রাজ্য বিধানসভায় ঘোষণা করা হয়েছিল যে, বর্তমান আর্থিক বছরে এক নূতন রাজ্য সহায়তা প্রকল্প (স্টেট ইনসেনটিভ স্কীম্) চালু করা হবে। দুর্ভাগ্যবশত, নানা কারণে এটা করা সম্ভব হয়ে ওঠেনি। বস্তুত ভারত সরকারের নূতন শিল্প নীতিতে বেশ কিছু গুরুত্বপূর্ণ পরিবর্তন সাধিত হয়েছে যা রাজ্য সহায়তা প্রকল্প তৈরি করার ক্ষেত্রে অত্যন্ত সতর্কতার সঙ্গে পরীক্ষা করা ও

প্রকল্পটি সুরক্ষিত করার বিষয় ছিল। বিষয়টি পরীক্ষার কাজ শেষ হয়েছে এবং নূতন সহায়তা প্রকল্পটি আগামী আর্থিক বছরে চালু করা হবে।

নূতন সহায়তা প্রকল্প প্রস্তুতির সময় গতবছরের অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতায় উল্লিখিত আকর্ষনীয় দিকগুলির প্রতি যথাযথ নজর দেওয়া হয়েছে, নূতন প্রকল্পটির অন্যান্য আকর্ষণীয় দিকগুলি হল ঃ-

(১) অনুমোদিত ইউনিটগুলিতে উৎপাদনের দিন থেকে তিন বছরের জন্য পণ্য প্রবেশ কর/চুঙ্গি কর প্রদান থেকে রেহাই।

(২) গতবছরের ঘোষণা অনুযায়ী তৈরি মালের উপর বিলম্বে প্রদেয় বিক্রয় কর/বিক্রয় করের ছাড়ের সময়সীমা ও মাত্রার বৃদ্ধি।

(৩) চুল্লির পরিবর্তে নলবাহী কোল্ গ্যাস ব্যবহার করার জন্য ভরতুকির পরিমাণ বৃদ্ধি করা, যা চুল্লির প্রয়োজনীয় পরিবর্তনের জন্য বিনিয়োজিত অর্থের ৭৫% (এবং সর্বোচ্চ সীমা ৫ লক্ষ টাকা)। এই দূষণমুক্ত জ্বালানীর ব্যবহার বৃদ্ধির জন্য সাময়িকভাবে ৩ বছরের জন্য গ্যাসের মূল্যের উপর ২০% ভরতুকি প্রদান করা হবে।

(৪) নূতন শিল্প স্থাপন/সম্প্রসারণের জন্য শিল্প বিকাশ কেন্দ্রগুলিতে সহজশর্তে মূল্য পরিশোধযোগ্য জমি প্রদান।

(৫) **বন্ধ এবং রুগ্ন শিল্পগুলির জন্য বিশেষ ব্যবস্থা ঃ**

(ক) একটি বন্ধ কারখানা স্থাবর সম্পত্তি সহ যদি কোনও নূতন মালিক/পরিচালক গোষ্ঠীর দ্বারা অধিগৃহীত হয় তবে এই ইউনিটটি কোনও নূতন ইউনিটকে প্রদেয় সুযোগ সুবিধার সমান অধিকারী হবেন। অবশ্য এক্ষেত্রে বন্ধ ইউনিটটিকে পূর্বে প্রদত্ত সহায়তার পরিমাণ, ১৯৯৩ সালের সহায়তা প্রকল্প অনুযায়ী প্রাপ্য সহায়তা থেকে বাদ যাবে।

(খ) স্বীকৃত ও অনুমোদিত পুনর্বাসন/পুনরুজ্জীবন সূত্র গ্রহণকারী রুগ্ন ইউনিটগুলির ক্ষেত্রে নূতন ইউনিটের সমপরিমাণ সহায়তা প্রদান করা যেতে পারে ; তবে ১৯৯৩ সালের প্রকল্প অনুযায়ী প্রদেয় সহায়তার পরিমাণ থেকে ওই রুগ্ন ইউনিটটিকে কোন সহায়তা পূর্বে দেওয়া থাকলে তা অবশ্যই বাদ দেওয়া হবে।

(৬) বিদ্যুতের ক্ষেত্রে ভরতুকির ব্যবস্থা উঠিয়ে নেওয়া হবে এবং বিদ্যুৎ শুল্কে ছাড়ের ব্যবস্থা চালু করা হবে। বিদ্যুৎ নির্ভর এবং বিদ্যুৎ শক্তির দক্ষ ব্যবহারকারী ইউনিটগুলির ক্ষেত্রে আলোচনার মাধ্যমে বিদ্যুৎ হার স্থির করা হবে।

(৭) কাঁচা মাল ক্রয়ের জন্য বিক্রয় কর ঋণের পরিবর্তে, কোনও ইউনিট তৈরি মালের জন্য বিক্রয়করের উপর ছাড়ের সমপরিমাণ ছাড় পাওয়ার যোগ্য হবেন।

কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত অর্থনৈতিক নীতি সত্বেও এই রাজ্য শিল্প ক্ষেত্রে উন্নয়নের ধারা অব্যাহত রাখতে সক্ষম হয়েছে। আমি গত বছরের বাজেট ভাষনে উল্লেখ করেছিলাম যে, ১৩-৮-১৯৯১ থেকে ৩১-১২-১৯৯১ পর্যন্ত পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনের জন্য ৯৯টি শিল্পোদ্যোগীদের স্মারকলিপি (আই.ই.এম) নথিভুক্ত করা হয়েছে। ১৯৯৩ সালের ফেব্রুয়ারি মাসের শেষ পর্যন্ত এই সংখ্যা ৩০৩-এ দাঁড়িয়েছে। এই ৩০৩টি বিনিয়োগ প্রস্তাবে, ৭১,৬৯১ জনের কর্মসংস্থান সহ, প্রকল্প মূল্য ধার্য হয়েছে মোট ৬,৪০৪ কোটি টাকা। এগুলি ছাড়া ১৯৯২ সালে এ রাজ্যের জন্য আনুমানিক ৮৯ কোটি টাকা বিনিয়োগ সম্ভাবনা সম্বলিত ২৪টি অনুজ্ঞাপত্র এবং ৩টি শিল্পলাইসেন্স পাওয়া গেছে। এ ছাড়া আনুমানিক ১২৭ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ২৩টি অনুমোদন ১৯৯২ সালে পাওয়া গেছে যেগুলি ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চলে স্থাপিত হবে। এই বছরে কয়েকটি গুরুত্বপূর্ণ বিনিয়োগ আয়রন/আয়রন ষ্টিল প্রকল্প, হলদিয়ায় মেঃ পেট্রোকারবন কেমিক্যাল কোং লিঃ-এর কস্টিক সোডা/ক্লোরিন প্রকল্প এবং কলকাতার তারাতলায় মেঃ ভিসুভিয়াস রিফ্রাক্টরিস প্রাঃ লিঃ-এর ৩০ কোটি টাকার স্পেশালাইজড রিফ্রাক্টরিজ্ প্রকল্প দুর্গাপুরে মেঃ ক্যালকাটা স্পঞ্জ আয়রন লিঃ-এর ৬০ কোটি টাকার স্পঞ্জ আয়রন প্রকল্প ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চলে মেঃ ক্যালকাটা সেলুলোজ প্রাঃ লিঃ-এর সেলুলোজ উৎপাদন প্রকল্প এবং কল্যাণী (দ্বিতীয় পর্যায়) শিল্পোন্নয়ন কেন্দ্রে এ, এইচ, ডবল্যু ইস্পাত লিঃ-এর ৬০ কোটি টাকার মিনি স্টিল প্রকল্প ইত্যাদি।

প্রকল্পগুলির দ্রুত রূপায়ণের জন্য রাজ্য সরকার প্রকল্প তত্ত্বাবধানের উপর জোর দিয়েছেন। রাজ্যে শিল্পোন্নয়নের প্রক্রিয়াকে দ্রুততর করার উদ্দেশ্যে আমরা আমলাতান্ত্রিক ঢিলেমি এবং বিভাগীয় সংস্থাগুলির ভূমিকাকে গতিশীল করার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করেছি। দ্রুত সিদ্ধান্ত নেওয়ার উদ্দেশ্যে সরকারি স্তরে মন্ত্রী ও আধিকারিকদের নিয়ে বিভিন্ন কমিটি গঠন করা হয়েছে।

এখন পর্যন্ত পাওয়া তথ্য অনুযায়ী ১৩-৮-১৯৯১ থেকে ২৮-২-১৯৯৩ পর্যন্ত পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনের জন্য নথিভুক্ত ৩০৩টি স্মারকলিপির মধ্যে ৪০২ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ২৩টি স্মারকলিপি রূপায়িত হয়েছে। এ ছাড়াও, শিল্প লাইসেন্স, অনুজ্ঞাপত্র, ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চল ও সল্ট লেক ইলেকট্রনিক্স কমপ্লেক্স স্থাপনের অনুমোদিত উদ্যোগগুলি প্রভৃতি মিলিয়ে ১৯৯২ সালে ১২০ কোটি টাকা ব্যয় সম্বলিত মোট ৩৫টি শিল্পঅনুমোদন প্রস্তাব রূপায়িত হয়েছে। ১৯৯২ সালে গুরুত্বপূর্ণ রূপায়িত প্রকল্পগুলি হল, মোট ২৬৪ কোটি টাকা লগ্নিকৃত ইন্ডিয়ান রেয়ন অ্যান্ড ইন্ডাস্ট্রিজ লিমিটেডের তুলোর সুতো এবং ঐ সম্পর্কীয় কয়েকটি প্রকল্পগুচ্ছ ; ১৫৯ কোটি টাকা বিনিয়োগে কন্সলিডেটেড ফাইবার্স অ্যান্ড কেমিক্যালস্ লিঃ-এর হলদিয়াস্থ 'অ্যাক্রেলিক ফাইবার প্রকল্প' ; জাপানের সুমিটোমো কেমিক্যাল কোম্পানির কারিগরি সহায়তাপুষ্ট আই সি আই, ইন্ডিয়া লিমিটেডের ৩০ কোটি টাকা প্রকল্প সম্বলিত 'অ্যান্টিওজোনেন্ট প্ল্যান্ট' ইত্যাদি।

১৯৯২ সালে ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চলে আনুমানিক ৯.১১ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ৫টি ইউনিট স্থাপন করা হয়েছে। এই অঞ্চলে চালু ইউনিটের মোট সংখ্যা ১৬

এবং মোট আট কোটি টাকা বিনিয়োগ সম্ভাবনাযুক্ত আরও ১৪টি ইউনিটে প্রকল্প রূপায়ণের কাজ শুরু করেছে। ১৯৮৫-৮৬ সাল থেকে ১৯৯৩ সালের জানুয়ারি পর্যন্ত এই অঞ্চল থেকে ৯১ কোটি টাকারও বেশি টাকা মূল্যের সামগ্রী রপ্তানি হয়েছে এবং নীট ৪০ কোটি টাকা পরিমাণ বৈদেশিক মুদ্রা আয় হয়েছে। এক্ষেত্রে সাফল্য তেমন আশানুরূপ সন্তোষজনক নয়। যদিও এটি একটি কেন্দ্রীয় সরকারের প্রকল্প, রাজ্য সরকার রাজ্যে শিল্পোন্নয়নে এই প্রকল্পের উল্লেখযোগ্য প্রভাব সম্ভাবনার কথা চিন্তা করে ঐ প্রকল্পটির উপর যথেষ্ট গুরুত্ব আরোপ করেন। এই কারণে রাজ্য সরকার এই অঞ্চলে অধিকতর বিনিয়োগের জন্য রাজ্যের বণিক সভাগুলির সঙ্গে নিবিড় সংযোগ রেখে প্রয়োজনীয় ব্যাপক প্রচার চালিয়ে আসছেন। বাণিজ্য, অঞ্চলের চারিপাশের এলাকাগুলির পরিকাঠামো ব্যবস্থার উন্নতি করা হচ্ছে। এতে এই অঞ্চলে ভবিষ্যতে বিনিয়োগের সম্ভাবনা উজ্জ্বল হয়ে উঠেছে। কেন্দ্রীয় বাণিজ্যমন্ত্রী তাঁর সাম্প্রতিক এই অঞ্চল পরিদর্শনকালে এখানে একটা জেটি তৈরির প্রতিশ্রুতি দেন।

মহাশয়, আমি এখন সভার কাছে শিল্প ও বাণিজ্য বিভাগের নিয়ন্ত্রণাধীন বিভিন্ন নিগম ও অধিকার (কর্পোরেশন ও ডাইরেক্টরেট) ও অধীনস্থ অফিসগুলির বিভিন্ন কর্মসূচি রূপায়ণে সম্পাদিত কাজের একটি বিবরণী উপস্থাপন করছি।

পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম লিমিটেড বেশ কতকগুলি যৌথ উদ্যোগ প্রকল্প গড়ে তোলার কাজে নিয়োজিত আছেন যার মধ্যে হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। প্রকল্পটি রূপায়ণের ক্ষেত্রে কাজ দ্রুত এগিয়ে চলেছে। পরিবেশ সংক্রান্ত প্রয়োজনীয় অনুমোদন পাওয়া গেছে, আই ডি বি আই প্রকল্পটি প্রয়োজনীয় দেশি·মুদ্রা সংস্থানের জন্য ঋণ দেওয়ার ব্যাপারে পুনরায় সম্মতি জানিয়েছেন। অধিগৃহীত জমি থেকে উদ্বাস্তুদের জন্য পুনর্বাসন কলোনিটির নির্মানকাজ সম্পূর্ণ এবং কলোনিটি এখন এক পুরোপুরি শহরাঞ্চলের রূপ নিয়েছে। বাস্তু নির্মাণ সংক্রান্ত কাজ এগিয়ে চলেছে। প্রাক-প্রকল্প নির্মানকাজ যেমন পাঁচিল নির্মাণ, রাস্তা তৈয়ারি, বিদ্যুৎ এবং জল সম্পর্কিত কাজের জন্য টেন্ডার আহ্বানের কাজ করা হচ্ছে। সর্বোপরি সমস্ত প্রস্তুতিপর্ব সমাধা করে হলদিয়া পেট্রো-রসায়ন শিল্প এখন মূল পর্বের কাজ শুরু হবার চৌকাঠে পৌঁছে গেছে।

হলদিয়া পেট্রোকেমিক্যালস্ প্রকল্প ছাড়া আরও বেশ কিছু যৌথ উদ্যোগ প্রকল্প রূপায়ণের কাজও এই নিগম হাতে নিয়েছে যেমন, কল্যাণীতে ২৫ কোটি টাকা প্রকল্প ব্যয় সম্বলিত টয়লেট সাবান এবং টয়লেট্রিজ্ প্রকল্প, ১০৭ কোটি টাকা প্রকল্প ব্যয় সম্বলিত হলদিয়ার কার্বন ব্ল্যাক প্রকল্প এবং বাঁকুড়া জেলার বড়জোরাতে ৪০০ কোটি টাকা প্রকল্প ব্যয় সম্বলিত পলিয়েস্টার ফিলামেন্ট ইয়ার্ন প্রকল্প। এগুলির মধ্যে কল্যাণী সোপ ইন্ডাস্ট্রিজ কয়েকটি সামগ্রীর উৎপাদনের কাজ শুরু করেছে এবং আশা করা যাচ্ছে ১৯৯৩ সালের শেষের দিকে এই প্রকল্পের পূর্ণ উৎপাদন সম্ভব হবে।

পশ্চিমবঙ্গ শিল্প নিগম কর্পোরেশনের ইকুয়িটি সহায়তায় বর্তমান বছরে হলদিয়ায় ১৫৯ কোটি টাকা বিনিয়োগসম্পন্ন অ্যাক্রেলিক ফাইবার প্রকল্পটি রূপায়িত হয়েছে। এই প্রকল্পটিকে কেন্দ্র করে বিভিন্ন অনুষঙ্গ (ডাউন স্ট্রিম) গড়ে উঠবে যেগুলি রাজ্যের বর্তমান

হোসিয়ারী ইউনিটগুলিকে পুনর্জীবিত করে হ্যান্ডলুম ও পাওয়ারলুমের ক্ষেত্রে দ্রুত বিকাশ নিশ্চিত করবে। এছাড়া আরও কিছুসংখ্যক ইউনিটকে এই নিগমের তরফ থেকে ইক্যুইটি সহায়তা দেওয়া হয়েছে যেগুলির মধ্যে আছে বালা-টেক্‌নো-সিন্থেটিক্‌স লিমিটেড। ওই সংস্থা হোসিয়ারী শিল্পে ব্যবহার্য ইলাস্টিক ফিতে তৈরির জন্য ফলতায় ১৪ কোটি টাকা বিনিয়োগসম্পন্ন একটি প্রকল্প রূপায়িত করছেন এবং ১৯৯৩ সালের জুন মাস নাগাদ ওই প্রকল্পের বাণিজ্যিক উৎপাদন আশা করা যায়। এই কর্পোরেশনের তরফ থেকে টাটা মেটালিকস্‌কে খড়গপুরে ৫১ কোটি টাকা প্রকল্প ব্যয়ে 'পিগ আয়রন' উৎপাদনের জন্য ইউনিট গঠনের ক্ষেত্রে ইক্যুয়িটি সহায়তা প্রদান করা হয়েছে এবং এই প্রকল্পটি ১৯৯৩-এর অক্‌টোবর মাস নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়।

অ্যাক্রেলিক ফাইবার প্রকল্প ছাড়া পশ্চিমবঙ্গ শিল্প নিগম কর্পোরেশনের সহায়তাপুষ্ট আরও সাতটি ইউনিটে ১৯৯২-৯৩ সালে বাণিজ্যিক ভিত্তিতে উৎপাদন শুরু হয়েছে। এদের মধ্যে দীঘায় এবং শান্তিনিকেতনে দুটি তিন তারা হোটেল উল্লেখ্য। এই সাতটি প্রকল্পে মোট বিনিয়োগের পরিমাণ ১৪ কোটি টাকা এবং ঐ প্রকল্পগুলিতে মোট ৭৬০ জনের কর্মসংস্থান সম্ভব হয়েছে। বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস, সেঞ্চুরি টেক্‌সটাইল্‌স ইন্ডিয়া লিমিটেড, পেট্রো-কার্বনকেমিক্যালস্‌ কোম্পানি লিমিটেড, ক্যালকাটা স্পঞ্জ আয়রন লিমিটেড সহ আরও বেশ কিছু শিল্পোদ্যোগীকে প্রকল্প রূপায়ণ বিষয়ে সহায়তালাভের জন্য এই কর্পোরেশন বিবিধ সাহায্য (এসকর্ট সার্ভিস) প্রদান করে আসছে। কৃষি-ভিত্তিক শিল্প, খাদ্য প্রক্রিয়াকরন, ইলেকট্রনিক্‌স ইত্যাদি ক্ষেত্রে বিদেশি বিনিয়োগকারীদেরও অনুরূপ সহায়তা প্রদান করে থাকে এই কর্পোরেশন।

পশ্চিমবঙ্গ শিল্প নিগম কর্পোরেশনের সহায়তায় উত্তর বঙ্গে মোট ২৯.৪৮ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ২২টি প্রকল্প রূপায়িত হয়েছে যার মধ্যে একটি ইউনিট রূপায়িত হয়েছে ১৯৯২-৯৩ সালে। আরও ছয়টি প্রকল্প এখন রূপায়ণের পথে।

পশ্চিমবঙ্গ ইলেকট্রনিক্‌স ইন্ডাস্ট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন এ পর্যন্ত ১৮টি কোম্পানি স্থাপন করেছেন, যেগুলি হয় যৌথ উদ্যোগ কোম্পানি নয় অধীনস্থ (সাবসিডিয়ারি) কোম্পানি। এগুলির মধ্যে ১৫টিতে ইলেকট্রনিকসের বিভিন্ন ক্ষেত্রের নানাবিধ সরঞ্জামের উৎপাদন ইতিমধ্যে চালু হয়েছে।

কল্যাণীতে অবস্থিত যৌথোদ্যোগী সংস্থা ওয়েবেল ইলেকট্রো সিরামিক লিমিটেড 'প্রভেসনাল গ্রেড সফ্‌ট ফেরাইটস' 'রিফ্লেকশন ইয়ক কোর' ইত্যাদি উৎপাদনের জন্য পুনর্বাসন সহ সম্প্রসারণ কর্মসুচি সম্পূর্ণ করেছেন। অ্যাশোসিয়েটেড সিমেন্ট কোম্পানি এই কোম্পানির আর্থিক ও পরিচালন ব্যবস্থায় যোগ দিতে চলেছেন। উৎপাদন ও প্রযুক্তিগত মানোন্নয়নের ব্যবস্থা নেওয়া হয়েছে। ওয়েবেল ভিডিও ডিভাইসেস লিমিটেড তাদের সাদা-কালো পিকচার টিউব সহ কম্পুটর মনিটর প্লাস্টিক সরঞ্জামাদি উৎপাদনের জন্য পুনর্বাসন ও বহুমুখীকরণের কর্মসূচি গ্রহণ করেছেন। এই কোম্পানি বাংলাদেশে সাদা-কালো পিকচার টিউব এবং টি.ভি সরঞ্জাম রপ্তানির কাজ শুরু করেছে। সিমেন্স লিমিটেডের সঙ্গে

যৌথ উদ্যোগে গঠিত ওয়েবেল টেলিম্যাটিক লিমিটেড রুর‍্যাল অটোমেটিক একসচেঞ্জ-এর উৎপাদন আরম্ভ করে কেন্দ্রীয় যোগাযোগ মন্ত্রকে তা সরবরাহের ব্যবস্থা শুরু করেছেন।

শতকরা ১০০ ভাগ রপ্তানিকারী সফট্ওয়্যার ইউনিট গড়ে তোলার উদ্দেশ্যে সল্টলেক ইলেকট্রনিক্স কলপ্লেক্সে একটি 'সফ্টওয়্যার টেকনোলটি পার্ক' স্থাপন করা হয়েছে। এই পার্কে এগারোটি সফ্টওয়্যার ইউনিটকে স্থান বরাদ্দ করা হয়েছে, যার মধ্যে চারটি ইউনিট তাদের প্রাক-প্রকল্প কাজকর্ম শুরু করেছে। সল্টলেকে কমপ্লেক্সে ইলেকট্রনিক সুইচিং ব্যবস্থা সংক্রান্ত সমগ্র সম্ভার উৎপাদনের জন্য জার্মানীর সিমেন্স এ.জি. এবং ভারতের সিমেন্স লিমিটেড একটি বৃহৎ প্রকল্প গঠনের সিদ্ধান্ত নিয়েছেন। সল্টলেক কমপ্লেক্সে ইন্দো-জার্মান সর্মসূচি অনুযায়ী একটি 'ইলেকট্রনিক টেস্ট ইঞ্জিনিয়ারিং' কেন্দ্র গঠনের প্রস্তাব রাখা হয়েছে। বেসরকারি সূত্রে এটি অন্যত্র স্থানান্তরের চেষ্টা হচ্ছে জেনে, আমি এই কেন্দ্রটি যাতে সত্বর সল্টলেক কমপ্লেক্সে স্থাপন করা হয় তার জন্য কেন্দ্রীয় বিজ্ঞান, প্রযুক্তি ও ইলেকট্রনিক্স দপ্তরের প্রতিমন্ত্রী মহোদয়কে ইতিবাচক ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানিয়েছি। মূলত কেন্দ্রীয় যোগাযোগ এবং প্রতিরক্ষা দপ্তরগুলিকে টেলিপ্রিন্টার সরবরাহের প্রয়োজনে সংস্থাপিত ওয়েবেল টেলিম্যাটিক লিমিটেডের উৎপন্ন সামগ্রী যথেষ্ট পরিমাণ ক্রয় ও সরবরাহের অর্ডার প্রদান সুনিশ্চিত ও নিয়মিত করার জন্য আমি কেন্দ্রীয় প্রতিরক্ষামন্ত্রী মহোদয়কেও অনুরোধ করেছি। পশ্চিমবঙ্গের সঙ্গে অন্যান্য রাষ্ট্রের যোগাযোগ সূত্র স্থাপনের উদ্দেশ্যে বিদেশ সঞ্চার নিগম লিমিটেড গৃহীত একটি অতি গুরুত্বপূর্ণ উদ্যোগ রূপায়ণে পশ্চিমবঙ্গ সরকার ব্যাপক সহায়তা প্রদান করছেন।

সপ্তম পরিকল্পনায় পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগম হাওড়া জেলায় 'উলুবেড়িয়া শিল্প বিকাশ কেন্দ্র', দক্ষিণ ২৪-পরগনা জেলায় 'ফলতা শিল্প বিকাশ কেন্দ্র' এবং জলপাইগুড়ি জেলায় 'দাবগ্রাম শিল্প বিকাশ কেন্দ্র' ও রানীনগর শিল্প বিকাশ কেন্দ্র' নামক চারটি শিল্প বিকাশ কেন্দ্র স্থাপন করেছে। ১৯৯৩ সালের জানুয়ারি মাস পর্যন্ত উলুবেড়িয়া শিল্প বিকাশ কেন্দ্রে ১৫টি শেড্ সমেত প্রায় ৫৫ একর জমি, ফলতা শিল্প বিকাশ কেন্দ্রে একটি শেড্ সমেত প্রায় ৩৩ একর জমি, দাবগ্রাম শিল্প বিকাশ কেন্দ্রে প্রায় ৮৭ একর জমি এবং রানীনগর শিল্প বিকাশ কেন্দ্রে প্রায় ২৭ একর জমি শিল্পোদ্যোগীদের মধ্যে বন্টন করা হয়েছে। শিল্পোন্নয়নের জন্য উল্লিখিত শিল্প বিকাশ কেন্দ্রগুলিতে বিভিন্ন রকমের পরিকাঠামোগত সুযোগ সুবিধা দেওয়া হয়েছে। ঐ কর্পোরেশন বর্তমানে নদীয়া জেলার কল্যাণীতে (পর্যায়, ২), মালদহ জেলার মালদহে, বাঁকুড়া জেলার বিষ্ণুপুরে এবং কুচবিহার জেলার কুচবিহারে শিল্প বিকাশ কেন্দ্র গড়ে তোলার জন্য, উন্নয়নের কাজে নিয়োজিত আছে। কল্যাণী (পর্যায় ২) শিল্প বিকাশ কেন্দ্রটি প্রায় সমাপ্ত, কেবল পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ থেকে বিদ্যুৎ সরবরাহের অপেক্ষায় আছে। অপর তিনটি শিল্প বিকাশ কেন্দ্রের উন্নয়নের কাজ এগিয়ে চলেছে। ইতোমধ্যে, উদ্যোগীদের অনুরোধক্রমে বিষ্ণুপুরে ৪.৮৩ একর জমি, কুচবিহারে ৪.৫৩ একর জমি, মালদহে ৫.৭৮ একর জমি এবং কল্যাণী শিল্প বিকাশ কেন্দ্রে ০.৩৩ একর জমি বন্টন করা হয়েছে। মালদহে এবং জলপাইগুড়ি জেলাগুলিতে সুবৃহৎ শিল্প বিকাশ কেন্দ্র (মেগা গ্রোথ সেন্টার) গড়ে তোলার জন্য প্রকল্প প্রতিবেদন তৈরি করা হয়েছে

এবং কেন্দ্রীয় সরকারের কাছে অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। বীরভূম জেলায় এক অপর বৃহৎ শিল্প বিকাশ কেন্দ্রটি গড়ে তোলার বিষয়ে প্রকল্প স্থানের পরিবর্তন করে প্রকল্প প্রতিবেদন তৈরি করা হচ্ছে।

গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশন লিমিটেড (জি সি জি এস সি) বর্তমানে কলকাতার শিল্প, বাণিজ্যিক এবং গৃহস্থালি গ্রাহকদের গ্যাস সরবরাহের জন্য প্রতিদিন গড়ে ২ মিলিয়ন কিউবিক ফিট পরিমাণ গ্যাস ডানকুনি কোল কমপ্লেক্স-এর কাছ থেকে সরবরাহ নিচ্ছেন। এই কর্পোরেশন্ তারাতলা, বি.টি. রোড এবং হাওড়া শিল্পাঞ্চলগুলিতে শিল্পোদ্যোগীদের কাছে ব্যাপক প্রচার চালিয়ে গ্যাস চাহিদা বৃদ্ধি করার প্রচেষ্টা চালাচ্ছেন। হাওড়া অঞ্চলে গ্যাস সরবরাহের নিমিত্ত প্রয়োজনীয় ইন্ডাস্ট্রিয়াল মেন্ পাইপ বসানোর কাজ ১৯৯৩ সালের মে মাসের মধ্যেই হবে বলে আশা করা যায়। রাজ্য সরকার নূতন সহায়ক প্রকল্পে নলবাহী গ্যাস গ্রহণে প্রয়োজনীয় পরিবর্তনের জন্য চুল্লি রূপান্তর বাবদ যে খরচ হবে তার ৭৫% (অনধিক ৫ লক্ষ টাকা) বহন করবেন। দূষণমুক্ত এই জ্বালানি গ্যাস ব্যবহারে চাহিদার বাজার ব্যাপকভাবে বৃদ্ধি করার জন্য নূতন ও পুরাতন উভয় প্রকারেরই শিল্পোদ্যোগীদের ৩ বৎসরের জন্য গ্যাস ব্যবহারের খরচের ২০% ভরতুকি দেবেন। বৃহৎ কলকাতা গ্যাস সরবরাহ প্রকল্পটির রূপায়ণের ব্যাপারে যথেষ্ট অগ্রগতি হয়েছে এবং আশা করা যায় ১৯৯৩-৯৪ সালের মধ্যে প্রকল্পটির মূল ও প্রধান অংশগুলি সম্পূর্ণ হবে।

ওয়েস্ট বেঙ্গল টি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড ১৯৯২ সালে উক্ত সংস্থার নিয়ন্ত্রণাধীন সাতটি চা বাগানে চা উৎপাদন ও বিক্রয়ের ক্ষেত্রে অন্তরায়ের সম্মুখীন হয়। খরা ও অন্যান্য প্রাকৃতিক প্রতিকূলতা উৎপাদন ক্ষতিগ্রস্ত করে। তাছাড়া উৎপাদনের মূল্য হারেও তীব্র হ্রাস ঘটে মূলত পূর্বতন সোভিয়েত ইউনিয়নে রপ্তানি হ্রাসের কারণে। কর্পোরেশনের ১৯৯১ সালের ৭.৫৮ লক্ষ কেজি উৎপাদন, ১৯৯২ সালে ৬.২৬ লক্ষ কেজিতে নেমে আসে। ১৯৯২-৯৩ সালে প্রতি কেজি দার্জিলিং চায়ের গড় বিক্রয়মূল্য ছিল ৭৪ (চুয়াত্তর) টাকা যেখানে ১৯৯১-৯২ সালে ঐ মূল্য ছিল ৮৩ (তিরাশি) টাকা। ১৯৯২-৯৩ সালে রাজ্যে চা বিক্রয়লব্ধ আয় দাঁড়ায় মোট ৩৩০লক্ষ টাকায় (তিন শত তিরিশ লক্ষ টাকা) যেখানে ১৯৯১-৯২ সালে রাজ্যে ঐ আয়ের পরিমাণ ছিল ৪১২ লক্ষ টাকা (চার শত বারো লক্ষ টাকা)। আশা করা যায় চায়ের সাম্প্রতিক মূল্যবৃদ্ধির যে প্রবণতা পরিলক্ষিত হচ্ছে, তা কর্পোরেশনের পরিস্থিতির উন্নতিতে সাহায্য করবে। আশার আলো অবশ্য এই যে ১৯৯১-৯২ সালে জার্মানির কাছে ৮২৭৩ কেজি চা রপ্তানি করে এই প্রথম কর্পোরেশন সরাসরি রপ্তানির বাজারে প্রবেশ করেছে।

ওয়েস্ট বেঙ্গল ফার্মাসিউটিক্যাল অ্যান্ড ফাইটোকেমিক্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড ৮-হাইড্রক্সিকুইনোলিন, ডাই-আয়োডা হাইড্রক্সিকুইনোলিন, অ্যাসপিরিন, ফাইটোফ্রেশ ও ফাইটোস্প্রে প্রস্তুতির উৎপাদনের কাজ চালিয়ে যাচ্ছে। জলপাইগুড়ি জেলার তরোলপাড়ায় ফাইটোকেমিক্যাল কমপ্লেক্সের উন্নয়ন চলছে। কর্পোরেশনের পরিচালিত বেহালায় অবস্থিত ইনফিউশন (ইন্ডিয়া) লিমিটেড ইউনিটটি সাফল্যের সঙ্গে স্বল্পায়তনের 'ইন্‌জেক্‌টেব্‌ল' উৎপাদন

করছে এবং গ্লুকোজ, স্যালাইন ইত্যাদির মতো বৃহদায়তন 'ট্রান্সফিউশনাল ফ্লুইড'-গুলির উৎপাদন বৃদ্ধি করেছে। আয়ুর্বেদীয় ঔষধ উৎপাদনের জন্য প্রয়োজনীয় পদক্ষেপও নেওয়া হচ্ছে।

পশ্চিমবঙ্গ চিনি শিল্প উন্নয়ন নিগম ১৯৯৩ সালের ১৩ই ফেব্রুয়ারি থেকে ১৯৯২-৯৩ মরশুমের চিনি উৎপাদনের জন্য আখ মাড়াই-এর কাজ শুরু করেছে। আর্থিক প্রতিবন্ধকতা সহ বিভিন্ন কারণে এই মরশুমে উৎপাদনের কাজ দেরিতে শুরু হয়। ফলে অবশিষ্ট সংক্ষিপ্ত সময়ের পরিপ্রেক্ষিতে আহমেদপুর চিনি কলে ১৯৯২-৯৩ মরশুমের জন্য আখ মাড়াই-এর লক্ষ্যমাত্রা ১০,০০০ মেট্রিক টন ধার্য করা হয়েছে।

ওয়েস্ট বেঙ্গল মিনারাল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশন লিমিটেড খনিজ উত্তোলন ও বিপননের কাজকর্ম চালিয়ে যাচ্ছে। ফসফেটজাত ও পটাশজাত সারের বিক্রয়ের বিনিয়ন্ত্রণ এবং সারের উপর থেকে সরকারি ভরতুকি প্রত্যাহার সংক্রান্ত কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত 'পুরলিয়া ফস'-এর উৎপাদন ও বিক্রয়কে চরম নিম্নাভিমুখি করেছে। এ বছর কর্পোরেশনের বীরভূম জেলার পচমি ও বাঁকুড়া জেলার ধাতালায় বিবিধ পাথর উৎপাদন বৃদ্ধি পেয়েছে এবং কর্পোরেশন বাংলাদেশের কাছে বন্যা নিয়ন্ত্রণ ও সেতু নির্মাণে ব্যবহার্য 'স্টোন বোল্ডার্স' রপ্তানিতে চুক্তিবদ্ধ হয়েছে। 'ভারত রিফ্র্যাক্টরিস' [ভারত সরকারের পরিচালনাধীন সংস্থা] কর্তৃক 'হাই অ্যালুমিনা ফায়ার ক্লে' ক্রয় হ্রাস হওয়ায় কর্পোরেশন-এর পুরুলিয়ায় অবস্থিত মালতি খনিজ উক্ত খনিজের উৎপাদন কমেছে। বাঁকুড়া জেলার 'দিগতোর' ও পুরুলিয়া জেলার 'বেরো' খনি দুটিতে গ্রানাইট প্রকল্পের কাজ গ্রহণ করা হয়েছে।

ডাইরেক্টরেট অব্ সিঙ্কোনা অ্যান্ড আদার মেডিসিন্যাল প্ল্যান্টস দার্জিলিং জেলায় সিঙ্কোনা, ইপিকাক, ডায়োসকোরিয়া এবং অন্যান্য ওষধি গাছের চাষ এবং তা রক্ষণাবেক্ষণের কর্মসূচি প্রতিপালিত করছে। কুইনিন, এমিটিন ও ডায়োসজেনিন উৎপাদনের কাজও চলছে। দার্জিলিং জেলায় এই ডাইরেকটরেট একটি নূতন 'ডাউন স্ট্রিম ফ্যাক্টরী' এ বছর তৈরি করেছে যা পরীক্ষামূলকভাবে চালু করার পর ডায়োসজেনিন থেকে প্রায় ৫০ কেজি ক্রুড ১৬-ডি পি এ উৎপাদন করেছে। ডাইরেক্টরেট দার্জিলিং অঞ্চলে ওষধি ও সুগন্ধি গাছগাছড়ার চাষের প্রযুক্তি উন্নয়নের জন্য গবেষণা কার্য চালিয়ে যাচ্ছে।

ডাইরেক্টরেট অব্ ইন্ডাস্ট্রিজ বৃহৎ এবং মাঝারি শিল্পের বিকাশ ও উন্নয়নের কাজে তাদের গুরুত্বপূর্ণ ভূমিকা অব্যাহত রেখেছেন। অনাবাসী ভারতীয়দের গুরুত্বপূর্ণ ও সম্ভাবনাময় বিদেশী বিনিয়োগকে স্বাগত জানাতে এই ডাইরেক্টরেটে গঠিত এন আর আই সেল অনাবাসী ভারতীয় বিনিয়োগকারীদের পরামর্শ ও সহায়তা প্রদানের কাজকর্ম চালাচ্ছেন। এখন পর্যন্ত প্রাপ্ত ফল আশাব্যঞ্জক। ১৯৯২ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত অনাবাসী ভারতীয়দের কাছ থেকে ৩৩০ কোটি টাকা বিনিয়োগের ৪১টি প্রকল্প প্রস্তাব পাওয়া গেছে। প্রয়োজনীয় সহায়তা সহযোগে এন আর আই সেল উল্লিখিত প্রস্তাবগুলির রূপায়ণ সম্পর্কে আলাপ আলোচনা করছেন। এই অঞ্চলের রপ্তানি বৃদ্ধি করা এবং রপ্তানিকারীদের সাহায্য করার জন্য এই ডাইরেক্টরেটে একটি 'এক্সপোর্ট প্রমোশন সেল'ও খোলা হয়েছে।

এই রাজ্যে খাদ্য-প্রক্রিয়াকরণ শিল্পের উন্নয়নকে রাজ্য সরকার অগ্রাধিকার দিয়েছেন। কৃষি বৈচিত্র ও তার বানিজ্যিককরণ, পরিবর্তিত খাদ্যাভাস এবং প্রথাগত খাদ্যের জায়গায় প্রক্রিয়াকৃত খাদ্য পছন্দের বর্তমান প্রবণতার জন্য শিল্পটি সম্ভাবনাময়। শস্য সংগ্রহ-পরবর্তী লোকসান হ্রাসে ও উচ্চ কর্মসংস্থানের ক্ষেত্রে এই শিল্পটি একটি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। সেই কারণে রাজ্য সরকার ১৯৯১ সালের জুন মাসে 'ডিপার্টমেন্ট অব্ ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রিজ' নামক একটি নূতন দপ্তর গঠন করেছেন এবং ওই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় রাজ্যে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের উন্নয়ন সম্পর্কে তাঁর দপ্তরের কার্যকলাপ, কর্মসূচি ও সাফল্যের উপর আলোকপাত করা একটি পৃথক বিবরণী বিধানসভায় বিতরণ করেছেন।

মহাশয়, এই রাজ্যে শিল্প-সম্ভাবনার উন্নতির জন্য আমার বিভাগের কার্যাদি এবং প্রচেষ্টার একটি সংক্ষিপ্ত বিবরণ আমি দিয়েছি। আমি উল্লেখ করতে পারি যে, দেশের সামগ্রিক উন্নয়ন-পরিকল্পনার একটি অংশ হল শিল্প উন্নয়নের পরিকল্পনা। স্বাধীনতা লাভের পরবর্তী বছরগুলিতে ভারত নিজেকে আন্তর্জাতিক ক্ষেত্রে একটি গণ্য দেশ হিসাবে প্রতিষ্ঠিত করতে পেরেছিল। আন্তর্জাতিক সম্মান ও স্বনির্ভরতার জন্য গৃহীত প্রচেষ্টার পরিপ্রেক্ষিতে এই দেশ একটি নিজস্ব পরিচিতি খুঁজে পেয়েছিল। এটা আমাদের কাছে মূল্যবান এবং এই পরিচিতি রক্ষায় ভবিষ্যৎ কর্মে আমাদের সর্বদা যত্নশীল হওয়া উচিত। একটি স্বনির্ভর দেশ হিসাবে আমাদের জাতীয় শক্তি মজবুত করা উচিত এবং এভাবেই আন্তর্জাতিক গোষ্ঠীর কাছে আমরা এক গুরুত্বপূর্ণ ভূমিকা নিতে পারি। সেজন্য ক্ষমতাশালী বিদেশি ঋণের উপর নির্ভরশীল হওয়ার পরিবর্তে আমাদের জাতীয় সম্পদের বিশাল ভান্ডারের উপর নির্ভরশীল হওয়া উচিত। আমি সনির্বন্ধ অনুরোধ করছি যে, প্রতিষ্ঠানিক প্রতিটি ক্ষেত্রে এবং প্রতিটি স্তরে-উচ্চতম কর্তৃপক্ষ থেকে নিম্নতম কর্মী পর্যন্ত—কঠিন পরিশ্রম ও দক্ষতার সঙ্গে কাজ করে আমাদের অভিষ্ঠ লক্ষ্যে পৌছাতে হবে।

মহাশয়, অসংখ্য সমস্যা ও সীমাবদ্ধতা সত্ত্বেও পশ্চিমবঙ্গের জনগণ সুখদুঃখে নির্বিকার থেকে প্রতিকূলতা ও বাধা বিপত্তির মোকাবিলায় সাহসের সঙ্গে সংগ্রাম করেছেন। আমি নিশ্চিত, আমরা বর্তমান সঙ্কটও কাটিয়ে উঠব।

আমার দপ্তরের কাজকর্মের উন্নতিসাধন এবং বিভিন্ন ক্রিয়াকলাপের জন্য প্রয়োজনীয় পথনির্দেশ ও পরামর্শ দিয়ে সাহায্য করার জন্য বিদ্যুৎ এবং শিল্প ও বাণিজ্যের উপর সাবজেক্ট কমিটি, পাবলিক আন্ডারটেকিংস-এর উপর কমিটি এবং পাবলিক অ্যাকাউন্ট্স্ কমিটির সদস্যগণ তথা এই সভার মাননীয় সদস্যবৃন্দের প্রতি আমার গভীর কৃতজ্ঞতা জ্ঞাপন করছি। ভবিষ্যতেও একই রকমের সহযোগিতার প্রত্যাশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There are cut motions to Demand Nos. 74, 75, 24, 93. All the cut motions are in order and taken as moved.

**Demand No.74**

the Demand be reduced by Rs.100/-

**Demand No.75**

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-

**Shri Saugata Roy :** Sir, I beg to move theat the amount of the Demand be reduced by Rs.100/-

**Demand No.24**

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**Demand No.93**

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

[2-00—2-10 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী শিল্প ও বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে এগার দফায় ব্যয়-বরাদ্দ উপস্থাপনা করতে গিয়ে যে বিবৃতি দিয়েছেন আমি তার উপর আমার আলোচনা শুরু করছি। প্রথম কথা হল, এখানে দ্বিমতের কোনও ব্যাপার নেই, মতো পার্থক্যের কোনও কারণ নেই। উনি বক্তৃতার শুরুতেই বলেছেন যে, অযোদ্ধার ঘটনাবলী একদিকে যেমন কলঙ্কের, অমর্যাদার, অপর দিকে এর দ্বারা দেশের অগ্রগতিও ব্যহত হয়েছে এবং তার থেকে শিল্প ও বাণিজ্য দপ্তরও মুক্ত নয়। এর সঙ্গে কোনও দ্বিমত নেই ঠিকই, কিন্তু আমি খুশি হতাম যদি এর সঙ্গে বলা থাকত যে, যারা বাবরি মসজিদ ধ্বংস করেছে সেই শক্তি আজকে রেসপেকটেবিলিটি স্ট্রেন্থ, পেয়েছে সি.পি.এম. এবং জনতা দলের সমন্বয়ে ১৯৮৯ সালে অ্যান্টি-কংগ্রেস যে হাওয়া উঠেছিল তার থেকে এবং ব্লাইন্ড অ্যান্টি-কংগ্রেস করতে গিয়ে আমরা দেশের বিরাট ক্ষতি করে দিয়েছি। আজকে সি.পি.এম. নেতৃত্ব বাবরি মসজিদ ধ্বংসের দায়িত্ব এড়াতে পারেন না। দ্বিতীয় কথা হচ্ছে, আজকে বাবরি মসজিদ ধ্বংস হয়েছে ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর এবং তারপর ভারতের প্রতিটি রাজ্য অ্যাসেম্বলি এবং পার্লামেন্টের উভয় সভা বাবরি মসজিদ ধ্বংসের পরিপ্রেক্ষিতে সবাই এক বাক্যে তার নিন্দা করেছেন বিজেপি এবং তাদের সহযোগি দলগুলি ছাড়া, কিন্তু পশ্চিমবঙ্গ বিধানসভার এই প্রোপ্যাকটেড সেশন ১১ই ফেব্রুয়ারি থেকে শুরু হয়েছে এবং এই মাসের শেষে শেষ হবে এবং এর আগেও যখন বাবরি মসজিদ ভাঙ্গা হয় তখন বিধানসভার সেশন চলছিল, কিন্তু আমরা কোনও নিন্দাসূচক প্রস্তাব গ্রহণ করতে পারিনি। তার একমাত্র কারণ হল, যারা বাবরি মসজিদ ধ্বংস করেছেন তাদের প্রশ্রয় দিয়েছেন, তাদের সঙ্গে হাত মিলিয়েছেন এখানকার সি.পি.এম. নেতৃবৃন্দ। সেজন্য এই অ্যাসেম্বলি ছাড়া ভারতবর্ষের সমস্ত অ্যাসেম্বলি এবং পার্লামেন্টে এই প্রস্তাব গ্রহণ করা হয়েছে এটা স্মরণ করিয়ে দিতে চাই। তবে বেটার লেট দ্যান নেভার। এখন যদি মাননীয়

মুখ্যমন্ত্রীর এই ধারণা হয়ে থাকে যে, ঐ ঘটনা জাতীয় জীবনের কলঙ্ক, অগ্রগতির পথে বাধার কারণ, আমরা তাকে স্বাগত জানাব। কিন্তু বিজেপি হাওয়াতেই ঐ মসজিদ ধ্বংস করে দেয়নি, এর প্রিপারেশন দীর্ঘদিন ধরেই চলেছে। সেই দুষ্কর্মকে বিজেপি যদি কোনওভাবে সমর্থন করে থাকেন তাহলে তাদের প্রকাশ্যে দেশের মানুষের কাছে ক্ষমা চাইতে হবে বলে আমি মনে করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর বাজেট বক্তৃতার প্রথমে এবং মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বিবৃতির প্রথমের অর্ধাংশ কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতির সমালোচনায় ব্যায়িত হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে সবিনয়ে নিবেদন করতে চাই ১৯৯১ সালের জুলাই মাসে নূতন অর্থনৈতিক সংস্কার নীতি, নূতন শিল্প নীতি, নূতন বাণিজ্য নীতি ঘোষণার পর আজকে ভারতবর্ষে শিল্প, বাণিজ্য এবং অর্থনীতিতে অগ্রগতি সম্ভব হয়েছে কিনা সেটা বিচার করার পর এখানে মন্তব্য করার প্রয়োজন ছিল। বাজেট বক্তব্যে যে বক্তব্য উথাপন করা হয়েছে সেই বক্তব্য বাস্তবের সঙ্গে মিল নেই। ইন্ডিয়া মারচেজ অ্যাহিড। আজকে ইনফ্লেশন rate comes down to 9 percent from 17 percent in August 1991 আপনারা এখানে বলেছেন ইনফ্লেশন নাকি বেড়ে যাচ্ছে, সেটা কমার কথা নেই। সম্প্রতিকালে যে হিসাব তাতে দেখা যায় ইনফ্লেশন কমে ৫-৮ পারসেন্ট হয়েছে, নট ইভিন ৬ পারসেন্ট। এর চেয়ে বড় অ্যাচিভমেন্ট আর কি হতে পারে? আপনারা যখন ভাষণ রচনা করেছিলেন তখন যে ইনফ্লেশন রেট বলছেন তার সঙ্গে আপনাদের বক্তব্যের মিল নেই, ইনফ্লেশন মারাত্মক ভাবে কমে গিয়েছে। এটাই আমাদের কাছে ইঙ্গিত ছিল, এটা হঠাৎ করে হয়েছে তা নয়, এটা উইন্ডফল নয়, এই ভাবে আর্থিক সংস্কারের ফলে এই জিনিস হয়েছে। আজকে Foreign Exchange reserve swell to 5,000 million dallars as against 1,000 million dallars in July 1994 International Confidence in economic management rostored. মাননীয় মুখ্যমন্ত্রী অবগত আছেন ১৯৯১ সালের জুলাই মাসে যখন এই কেন্দ্রীয় সরকার ক্ষমতায় আসে তখন কি মারাত্মক অবস্থার মধ্যে দিয়ে চালাতে হয়েছিল। ২৪ টন সোনা এবং আবার ২৪ টন সোনা মোট ৪৮ টন সোনা দিয়ে বিদেশের কাছে দায় মুক্ত হতে হয়েছিল prestige of India was a stake. আজকে সেই পর্যায় থেকে কাটিয়ে আনতে আনতে ভারতবর্ষের সমস্ত সোনা ভারতবর্ষেই ফিরিয়ে আনা গেছে। ফরেন এক্সচেঞ্জ রিজার্ভ যেটা ভাল জায়গায় পৌঁছেছে বলে জানি। More fund made available for productive sector by cutting down Government borrowing from banks and by reducing interest rate. An independent securities and Exchange Board of India set up to prevent fraud in the stock exchanges. এটা আজকে কথিত বিষয় যে হর্ষদ মেহেতা যা করেছে, দালাল যা করেছে যেটা ম্যানেজমেন্ট ফল্ট সেটা কারেক্ট করা সম্ভব হয়েছে এই সরকারের অর্থনৈতিক নীতির ফলে। Gold import legalised, conversion at higher market rate of exchange allowed to increase remittances back home, Fiscal deficit stadily coming down. আমরা ফাইভ পারসেন্ট ফিসকাল ডেফিসিট-এর মধ্যে সীমাবদ্ধ রাখতে পারব বলে মনে করছি। Excise duties on agro products reduced to promote growth on agricultural sector. Income tax rate reduced. Income tax col-

lection up by 80 per cent this year in spite of reduction in tax rates. মাননীয় মুখ্যমন্ত্রী আজকাল নানা জায়গায় বক্তব্য রাখেন যে এখানে ব্লাক মানির বিরুদ্ধে কিছু করা হচ্ছে না। কোনও স্টেট যদি কেন্দ্রকে ফর আনআরদিং ব্লাক মানি উদ্ধারের ব্যাপারে সাহায্য চেয়েছে সেখানে কেন্দ্র কোথাও কো-অপারেশন রিফিউস করেছে বলে আমার জানা নেই। অন দি আদার হ্যান্ড আমাদের ডাইরেক্ট আইডেনটিফাই করতে হবে ব্লাক মানি। ট্যাক্স কালেকশনের মাধ্যমে ব্লাক মানি জেনারেট হয়। ট্যাক্স কালেকশনের মধ্যে দিয়ে জেনারেশন অফ ব্লাক মানি ইজ ডিস্যালারেটেড, এটার অধগতি করা যায়। Foreign institutions allowed to invest up to 24 per cent of the Indian companies capital to bring more finances and stimulate foreign interest in Indian industry. Rupee made partially convertible to make things easier for exporters and importers to stimulate, employment and production, brought down to 55 per cent from 85 per cent and makes duties reduced to 110 per cent from over 300 per cent earlier. " A new industrial policy announced in July, 1991 to usher in an era of liberalisation, deregulation and technological advancement opening up the economy to foreign investors.

Licensing abolished except for 18 industries which are of strategic, social and environmental importance. The number of industries reserved for the Public sector reduced from 17 to 8. Disinvestment of Government holidings in selected public sector enterprises begins.

Direct foreign investment upto 51% equity permitted in high priority industries involving advanced technology. Non-resident Indians and overseas corporate bodies permitted to invest upto 100% foreign equity with full benefits of repatriation of capital and income.

এখন এর মধ্যে আরও বেশি হয়ে গেছে। চার হাজারের মতো ফরেন কোলাবোরেশন এসে গিয়েছে বলে আমাদের কাছে সংবাদ। 1242 foreign collaboration proposals approved. Foreign investment approvals worth Rs. 36.70 billion accorded

[2-10—2-20 p.m.]

between August 1991 and October 1992 more than 12 times the number in the corresponding period of previous year. Over 80 percent approvals in priority sector. Investment propos' als, worth Rs. 2.8 billion received from NRIs. 656 approvals granted for 100% export oriented units; another 237 cleared under automatic approval facility of 100% EOUs.

7336 memoranda for investment from within the country received, 358 units involving Rs. 3800 crore capital investment commence production.

A computerised facilitation cell linked to all state capitals set up in the Industrial Development Department to assist entrepreneurs.

A National Renewal Fund set up to protect employees likely to be affected by industrial restructuring. Rs. 148.75 crore disbursed to public sector enterprises to enable workers to avail of the voluntary retirement scheme.

Growth Centre Scheme to create infrastructural facilities becomes fully operational. Out of 70 centres proposed, 65 already identified and announced.

Forty five percent growth in exports of enterprises under Heavy Industrial Department from Rs. 713 crore in 1990-91 to Rs. 1035 crore in 1991-92.

Ten per cent increase in the production of the Departments 49 undertakings in 1991-92.

Action taken to improve working of public sector units. Voluntary retirement scheme introduced in a number of undertakings to shed surplus manpower.

Seven chronically sick units being revived; revival steps for the rest under consideration.

Economy in expenditure by cutting down overhead costs and uneconomic lines of production.

Letter of Intent for Rs. 150 crore Tehran Metro Project secured by HMT against stiff global competition.

International competitiveness of Maruti Udyog Limited increased with permission given to suzuki Motor Corporation of Japan to enhance its equity from 40 to 50 per cent.

Bharat Heavy Electricals Ltd, (BHEL) executes Rs. 60 Crore steam turbine order for a thermal power station in Cyprus. Steps taken to restructure Bharat Yantra Nigam Ltd., Bharat Bhari Udyog Nigam Ltd. and Hindustan Machine Tools Ltd to improve competitiveness.

A turn-around plan to revive Heavy Engineering Corporation taken up. এটা শুধু ইন্ডাষ্ট্রিয়াল সেক্টরে আজকে উপার্জন হয়েছে এই নতুন ইন্ডাস্ট্রিয়াল পলিসির জন্য। দুঃখের কথা মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এর বেনিফিট থেকে পশ্চিমবঙ্গ প্রায় বিলুপ্ত। পশ্চিমবঙ্গে এর প্রভাব পড়েনি, যেহেতু একটা ভ্রান্ত অর্থনীতি, ভ্রান্ত ধারণার পথে পরিচালিত হচ্ছে রাজ্য সরকার তারফলে, এতগুলো রাজ্যে দেশজুড়ে এই বেনিফিট হয়েছে অথচ এখানে আমাদের রাজ্য এর প্রভাব পাচ্ছে না। এই বেনিফিটের অভাবের ফলে ইন্ডাস্ট্রিয়াল

গ্রোথ এখানে মারা গেছে। মাননীয় মুখ্যমন্ত্রী ষোল বছর ধরে এখানে আছেন। তিনি তাঁর ভাষণে কতকগুলো প্রোজেক্টের নাম করেছেন। সারা ভারতবর্ষের অগ্রগতির তুলনায় এটা নগন্য। ভারতবর্ষের মধ্যে চারটি রাজ্য অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু, মহারাষ্ট্র এবং গুজরাটে মেজর স্কীম ডিস্ট্রিবিউশন ইন্ডাস্ট্রিয়াল এস্টাবলিশমেন্ট দেয়ার, অথচ পশ্চিমবঙ্গে হচ্ছে না। এর দায়িত্ব কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রীকে গ্রহণ করতে হবে। কারণ তিনি দীর্ঘদিন ক্ষমতায় আছেন। আজকে কেন এতগুলো বেনিফিটের সুযোগ আপনারা পাচ্ছেন না, কেন ইন্ডাস্ট্রি এখানে গড়ে উঠছে না? আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর যে বাজেট বক্তৃতা রেখেছেন তাতে কোথাও অ্যাচিভমেন্টের কথা বলা নেই। that you here achieved so much industry. আপনারই কথা হচ্ছে একটা ইন্ডাস্ট্রি করতে গেলে ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটিজ দরকার। তাতে এখন সাম্প্রতিককালে power was the main constraint in development of industry. কিন্তু এত পাওয়ারের সাপ্লাই থাকা সত্ত্বেও লোড শেডিং কেন চলছে বুঝতে পারছি না। আপনার নেকসট্ যে মতামত সেটার থেকে হিংস্র মতামত ফুটে উঠেছে militant trade-unionaism আজকে শিল্পপতিরা লক আউট এবং স্ট্রাইক ঘোষণা করছেন এবং এইভাবে ইন্ডাস্ট্রিগুলো বন্ধ হয়ে গেছে। একবার যদি অবিচার হতে থাকে সেটা আর সংশোধন করা যায় না। আজকে বাইরের থেকে এসে এখানে ইন্ডাস্ট্রিয়ালিস্টরা ইন্ডাস্ট্রি করবে কেমন করে তারা কি শ্রমিকদের কাছে ঘেরাও হবে, মারধোর খাবে বা বেইজ্জতি হবে? সুতরাং থার্ড কনস্ট্রান্ট হিয়ার যে you have wiped out work culture. আজকে এথিস ফর ওয়ার্ক কালচারটাই নষ্ট হয়ে গেছে। আপনিই বলেছেন যে শ্রমিকদের কাজ করতে হবে না, না কাজ করলেও চলবে। অবশ্যি এবার ধন্যবাদ মুখ্যমন্ত্রীকে যে তিনি অন্তত শ্রমিকদের বলেছেন যে শুধু ট্রেড ইউনিয়ন করলেই চলবে না, কাজ করতে হবে, শুধু দাবিদাওয়া চাইলেই হবে না। এখানে মূল কথা হচ্ছে যে, ইনিশিয়ালি ইন্ডাস্ট্রিয়াল পলিসি পাবলিক সেক্টরের ক্ষেত্রে আপনারা প্রয়োগ করতে পারেন নি। ডাঃ বি.সি. রায় এই পাবলিক সেক্টরকে কমান্ডিং হাইট অফ ইকোনমিতে নিয়ে যেতে চেয়েছিলেন এবং কোর সেক্টরে এই পাবলিক সেক্টর আন্ডারটেকিংকে নিয়ে যেতে চেয়েছিলেন। অথচ সেই public sector is losing concern. It cannot fulfill any aspirations of the people. সেখানে আজকে জ্যোতিবাবু দায়িত্বে থেকে ইন্ডাস্ট্রিয়েলাইজেশনের নামে ব্যর্থতার পরিচয় দিয়েছেন। এবং এই ব্যর্থতার দায়িত্ব মাননীয় মুখ্যমন্ত্রীকেই নিতে হবে। এরজন্য ৩টি কারণ রয়েছে যথা ইনডিসিপ্লিন, মিলিটেন্ট এবং ট্রেড ইউনিয়নিজম এবং এরজন্য ওয়ার্ক কালচার লস হয়েছে। ইনফ্রাস্ট্রাকচারাল যে ফেসিলিটি সেটাও নেই। পাওয়ার ইনফ্রাস্ট্রাকচার এখন তো মোর দ্যান উন্নতি করেছে কিন্তু তাও তো পাওয়ার পাওয়া যায় না, রাস্তা ঘাটের সেরকম উন্নতি হয় নি। আমরা ৩২ কি.মি. পাকা রাস্তা করেছিলাম, সেখানে আপনারা ১৬ বছরে ৫৮কি.মি. রাস্তা করেছেন। অর্থাৎ মাত্র ২৬কি.মি. পাকা রাস্তা আপনারা করেছেন এই ১৬ বছরে। সেখানে উড়িষ্যাতে মোর দ্যান ২কি.মি. পাকা রাস্তা। মহারাষ্ট্রে ২কি.মি. পাকা রাস্তা আপনাদের থেকে বেশি করেছে। ইনডাস্ট্রিয়ালাইজেশনের যে গ্রোথ সেন্টার আপনারা আইডেনটিফাই করেছেন তার সেট আপ কোথায়? একটা ইউনিট সেট

আপ করে তার প্রোডাকশন করতে গেলে এমপ্লয়মেন্ট জেনারেট করতে হয়, তার কি ব্যবস্থা আপনি নিচ্ছেন? We are on a valcans at population explosion. যেভাবে আজকে হিউম্যান এক্সপ্লোশন বেড়ে চলেছে এবং পপুলেশন যে অনুপাতে বাড়ছে সেই অনুপাতে কর্মসংস্থান বাড়ছে না। এই যে ডবল এবং ট্রিপ্রিল যে পপুলেশন হচ্ছে কিন্তু সেই অনুপাতে এগ্রিকালচার হচ্ছে না এবং জবও হচ্ছে না। আজকে ইন্ডাস্ট্রিতে ব্যাধি ধরেছে। আজকে একজিসটিং ইন্ডাস্ট্রিজ করতে পারছেন না ল্যাক অফ মডার্নাইজেশনের জন্য। আপনারা কম্পিটিশনে দাঁড়াতে পারছেন না। আজকে শিল্পে সিকনেস ক্রমশই বাড়ছে, কনফার্ম সিকনেস বাড়ছে এবং অটোমেটিক্যালি সিকনেস বেড়েই চলেছে এবং এইভাবে ইন্ডাস্ট্রিজের গ্রোথ কমে যাচ্ছে। আপনারা এই ১৬ বছরে ম্যান পাওয়ারকে ইন্ডাস্ট্রিতে এনগেজ করতে পারেননি, আজকে ক্রমশ মানুষ কর্মহীন হয়ে যাচ্ছে। আজকে টি ইন্ডাস্ট্রি, জুট ইন্ডাস্ট্রি এবং ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিতে মার খাচ্ছে। একসময়ে কটন ইন্ডাস্ট্রি খুব ভালো চলত এবং টেক্সটাইল ইন্ডাস্ট্রিও খুব ভালো চলত, সব আজকে মার খাচ্ছে। টেক্সটাইল ইন্ডাস্ট্রিতো চলেই গেছে এবং কটন ইন্ডাস্ট্রিও নেই বললেই চলে। আজকে এই সেক্টর ওয়াইজ এই ইন্ডাস্ট্রিগুলো ক্রমশ মার খাচ্ছে। জুটের সিনথেটিকের ব্যাপারে যে কথা হয়েছিল এবং এই ব্যাপারে যে রিসার্চ করার কথা ছিল সেটা ফলপ্রসূ হয়নি। এর রিসার্চ করে ডাইভারসিফিকেশনের যে উদ্যোগ রাজ্য সরকারের নেওয়ার কথা ছিল তা নিতে পারেননি। প্রয়াত মাননীয় প্রধানমন্ত্রী রাজীব গান্ধী রাজভবনের মিটিংয়ে এই জুটের ব্যাপারে ৬হাজার ৮৭ কোটি টাকা মেজর চাংক ফর হেল্পিং জুট ইন্ডাস্ট্রি দেবেন বলেছিলেন। কিন্তু তার কোনও ফলো আপ অ্যাকশন নেওয়া হল না। সেটা যে কেন হল না এবং কি কারণে হলনা তার কোনও চেষ্টাই করলেন না। জুট ইন্ডাস্ট্রিতে যে জুট গ্রোয়ার্সরা আছে তারা এরফলে মার খাচ্ছেন।

[2-20—2-30 p.m.]

জুট গ্রোয়ারস মরে যাচ্ছে এবং তার আল্টিমেট ফল ওয়ার্কার সাফার করছে। আমাদের ইকনমিক টাইমস বলছে জুট ইন্ডাস্ট্রির মডার্নাইজেশন দরকার। আজকে বলছেন রেসট্রিকশন নিয়ে, রাজীব গান্ধী তো বলেননি, ইন্টারনাল প্যাকেজ কনজামশনে সিন্থেটিক ছাড়া গ্যানি ব্যাগ ব্যবহার করা চলবে না, এই নির্দেশ পেয়েও জুট ইন্ডাস্ট্রি এখানে কেন বৃদ্ধি হল না? আপনি বলেছেন নাকি International Market কেন্দ্রীয় সরকার নেয়না। আমার মনের সঙ্গে এটা মিলছে না, কারণ আমরা সন্ধান নিয়ে জেনেছি এখনও দ্যাট অর্ডার স্ট্যান্ডস যে ইন্টারনাল প্যাকেজে জুট গ্যানি ব্যাগের প্যাকেজ করতে হবে, কিন্তু সেন্থেটিকের ব্যবহার নিষিদ্ধ। কিন্তু ইন্টারনাল প্যাকেজ কনজামশনের জন্য জুট ইন্ডাস্ট্রি বাঁচতে পারে না ; আজকে চীন এসে গেছে, আপনি সঠিক ভাবেই বলেছেন বাংলাদেশ এসে গিয়েছে ইন্টারন্যাশনল মার্কেটে, আজকে সেখানে হোয়েদার এ কনসোর্টিয়াম শুড বি ফ্রড? আজকে একটা অ্যালাইজ তৈরি করে কিংবা ইন্ডিপেনডেন্টলি ওরা যদি আমাদের সঙ্গে না আসে, যেহেতু পশ্চিমবঙ্গ মোর দ্যান এইটি পারসেন্ট লোকেটেড আপনি ওয়ার্ল্ড ইকনমিতে ডাইভারসিফিকেশনের জন্য মার্কেট ইনফর্মেশন নিয়েও আজকে জুট ইন্ডাস্ট্রিকে কোনও গাইড করলেন না, এর

দায়িত্ব তো আপনাকেই নিতে হবে। আমাদের জুট ইন্ডাস্ট্রির সঙ্গে ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি লর্ড ক্লাইভের আমলে, জব চার্নকের আমলে এখানে ইন্ডাস্ট্রি সেট আপ হয়েছে। অনেকগুলি মডার্নাইজেশনে আসেনি। কমপিউটারাইজেশনের যুগ এসে গেছে। প্রথমে তো আপনারা কমপিউটারাইজেশনের বিরোধিতায় ছিলেন এখন আপনারা অনুমতি দিয়েছেন। কিন্তু আমরা জানতে চাইছি এখানে ইঞ্জিনিয়ারিং শিল্পকে কেন মডার্নাইজেশন করা হচ্ছে না? দুইটি বাধা ছিল প্রথমে, সেটা আপনারা করেছিলেন, আমরা করলাম কোল এবং স্টিলের ফ্রেট ইকোয়ালাইজেশন নিয়ে, আমরা বারবার আপত্তি করেছিলাম এটা কোলে হয়নি, কিন্তু স্টিলে তো ফ্রেট ইকোয়ালাইজেশন হয়ে গেছে। আপনি এক কথায় বলে ছেড়ে দিয়েছেন ফ্রেট ইকোয়ালাইজেশন স্টিলের ব্যাপার হলেও প্রাইস রাইজ হয়েছে বলে ইস্টার্ন স্টেটসগুলি এবং পশ্চিমবঙ্গ তার থেকে কোনও বেনিফিট পায়নি, এই কথা তো গ্রহণযোগ্য হতে পারে না, উই আর ইন দি হার্মফুল পজিশন। এর যে ক্যারিং কস্ট সেটাতো আমাদের কম। আমরা ইনসেনটিভ কেন নিতে পারছি না, মূল কথা হচ্ছে, আপনার দপ্তর তৈরি ছিল না বলে আজকে ফ্রেট ইকোয়ালাইজেশনে ফ্রেসকাট হওয়ার পরেও আমরা স্টিল ইন্ডাস্ট্রিতে কোনও সুযোগ পেলাম না। অন্য দিকে এখনও বিবাদমান ইসকো কারা করবে বেসরকারি করবে না সরকার-ই করবে বা মুকুন্দরা করবে, না আর কেউ করবে, এই ফয়সালা এখনও হল না। আজকে এই জিনিসগুলি তো সিদ্ধান্তের ব্যাপার। এগুলি তো ঝুলে থাকার ব্যাপার নয়। আপনাকে তো একাধিকবার কনফারেন্সে আহ্বান করা হয়েছে, সেখানে আপনি মুখ্যমন্ত্রী হিসাবে যত দিন, কেন এখানে স্টিল ইন্ডাস্ট্রি হচ্ছে না। তারপরেও আপনি এক জায়গায় বলেছেন হট রোল বাইরে থেকে নিলে নাকি দাম কম পড়বে। এটা কি করে সম্ভবপর হয়? তাহলে আমাদের ম্যানুফ্যাকচার-এর রিসিডিউল করা দরকার, একটু খতিয়ে দেখা দরকার, এক্সপার্ট কমিটি বসানো উচিত। আমাদের এখানে বাইরের ইমপোর্টেড মাল কম দামে বিক্রি হবে, তাহলে এখানকার উৎপাদিত মাল কি করে বিক্রি হবে এখানে? আজকে আমরা ভারতবাসী তৈরি হচ্ছি টু কমপিট উইথ দি গ্লোবাল ইকনমি। আর আমাদের এখানে যদি কস্ট বেনিফিট না হয়, আমাদের প্রোডাকশন কস্ট যদি কমপিটিটিভ না হয় তাহলে তো বিশ্বের বাজারে আমরা মার খেয়ে যাব। সেটা তো আপনাকে বলতে হবে। আজকে আমাদের সার ইন্ডাস্ট্রির ব্যাপারে আপনি যা বলেছেন ঠিকই বলেছেন, আমাদের হলদিয়া বন্দর পড়ে আছে, কিন্তু হলদিয়া খোলার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে? আপনি বিধানসভায় ১৬ বছর আছেন, আমি মাঝে ৪ বছর ছিলাম না, এখানে কি কোনও সাবসটেনটিভ মোশন হয়েছে, একটাও আনা হয়েছে? আপনারা ১ পয়সা ট্রামের ভাড়া বাড়ার জন্য ট্রাম পুড়িয়ে দিয়েছিলেন। '৫৩ সালের থেকে এতবড় একটা ইন্ডাস্ট্রি ৫০০ কোটি টাকা নিয়ে ব্লক হয়ে বসে আছে, ফার্টিলাইজারের দাম বেড়েছে, একটা ক্যাপাসিটি আইডিল হয়ে আছে, উইদাউট এনি প্রোডাকশন এটার জন্য তো কোনও কোঅপারেটিভের চেষ্টা হয়নি, চেষ্টা যদি হয়ে থাকে তার রেজাল্ট কি, সেটা তো আমাদের জানা দরকার আছে বলে মনে করি। আমি আপনার কাছে আরো জানাতে চাই, আপনার দপ্তরের ডাইরেক্টরেট ছাড়া একটা ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন এখানে আছে। যারা মূলত যৌথ উদ্যোগে প্রোমোশনাল রোল

করে এই ডবলু.বি.আই.ডি.বি.আই। আজকে হলদিয়া নিয়ে আমরা তো এখনো বহু অন্ধকারে আছি। হলদিয়ার কি হল? আপনারা যতক্ষণ এখানে আছেন, ততদিন হলদিয়া আছে। রাম-জন্মভূমি-বাবরি মসজিদের মতো এটাকে রেখে দেবেন কি? এখানে কেন ইন্ডাস্ট্রি সেট আপ হবে না। একবার শুনলাম গোয়েঙ্কারা আসছে, একবার শুনলাম টাটারা আসছে। আমরা জানতে চাই এখন অবস্থাটা কি? একটা হলদিয়া দিয়ে পশ্চিমবাংলার বেকার সমস্যা সমাধান হবেনা এটা আমরা জানি। হলদিয়ার কোনও ফ্রুটফুল রেজাল্ট কেন আমরা পাবনা? কেন এখানে ইন্ডাস্ট্রি সেট আপ হচ্ছে না। নিউ ইন্ডাস্ট্রিয়াল পলিসি ঘোষণা হওয়ার পরে যে ইন্ডাস্ট্রি সেট আপ হচ্ছে তার জেসটেশন পিরিয়ড কত? হলদিয়া কোথায় বাধা পাচ্ছে এবং সেই বাধা অতিক্রম করা যায় কিনা সেটা আমরা জানতে চাই। বক্রেশ্বর আর হলদিয়া নিয়ে আমরা আর কিছুই জানতে পারছি না। তারপরে নাকি একাধিক কথাবার্তা হয়ে গেছে। আপনি এখানে রিফাইনারির কথা বলেছেন। এখানে রিফাইনারি হচ্ছে না কেন সেটা আমাদের বলতে হবে। ডাক্তার রায়ের আমলে ফার্স্ট এবং সেকেন্ড ফাইভ ইয়ার প্ল্যানে এখানে যে ক্যাপিটাল গুডস্ ইন্ডাস্ট্রিগুলি সেট আপ করার সম্ভাবনা ছিল, আপনার কার্যকালে এটা কেন সম্ভবপর হচ্ছে না? আদার দ্যান মিলিটারি ইম্পর্টেন্স এবং কোর সেক্টর ছাড়া কোনও অগ্রগতি হচ্ছে না। এই ব্যাপারে আমরা জানতে চাই। আপনি বলেছেন এখানে জাহাজ মেরামতির কারখানা করবেন। এখানে জাহাজ মেরামতির কারখানা হচ্ছে না, ঘাটতিটা কোথায়, সেটা আপনাকে থ্রাশ আউট করতে হবে। কেন এই সুযোগ আমরা পাবনা। এখানে গ্রাফট যদি কম থাকে তো ড্রেজিঙের ব্যবস্থা করতে হবে। আমরা তো জানি গার্ডেন রীচ শিপ বিল্ডার্স তো একটার পর একটা জাহাজ ভাসিয়ে নিয়ে চলে যাচ্ছে। কিন্তু আমাদের এখানে জয়েন্ট সেক্টর, কিম্বা পাবলিক সেক্টর, কিম্বা প্রাইভেট সেক্টরে কেন এই জিনিস সম্ভবপর হচ্ছে না সেটা আমরা জানতে চাই। আশা করি আপনি এইগুলোর উত্তর দেবেন। এখানে ইন্ডাস্ট্রির যে সেট আপ আছে এবং তার ক্যাপাসিটি ইউটিলাইজেশন যদি না হয় তাহলে তো ইন্ডাস্ট্রি বিকামস্ সীক। আপনি যে স্ট্যাটিসটিকাল রিপোর্ট দিয়েছেন, তাতে আমরা দেখতে পাই, কোথাও ৩০ পারসেন্ট, কোথাও ৬০ পারসেন্ট, আন্ডারটেকিং -গুলোতে ক্যাপাসিটি ইউটিলাইজেশন হচ্ছে না। এখানে প্রোডাকশন যে রকম কম হচ্ছে তার ফলে সিক একটা কারণ। এই ব্যাপারটা আপনি আমাদের একটু বলবেন। আজকে এখানে পাওয়ার পজিশন ভালো হওয়ার পরেও কেন আমাদের এখানে ঝাঁকে ঝাঁকে মানুষ আসছে না? আপনি বার বার বিদেশে গেছেন, আপনার প্রতিনিধিরাও চীনে ঘুরে এসেছেন সাম্প্রতিককালে যিনি ফুটবল খেলেন তিনিও গিয়েছিলেন, জানিনা চীন থেকে ফুটবল টীম আসবে কি না কিন্তু তার ফলাফলটা কি? এই ইন্ডাস্ট্রি সেট আপ আপনার কখন কাজে লাগবে সেটা যদি আপনি উল্লেখ করতে পারেন তাহলে ভালো হয়। আজকে আমরা দেখতে পাচ্ছি ভারতবর্ষের বিভিন্ন প্রান্তে অগ্রগতি হচ্ছে, কিন্তু এখানে অগ্রগতি হচ্ছে না। যেমন ডানকুনি গ্যাস প্রোজেক্ট হওয়ার পরেও কেন গ্যাস বেসড্ ইন্ডাস্ট্রি এখানে এগিয়ে আসবে না? এটা তো আপনি এই ব্যাপারটা আমাদের বলবেন। আপনি বলছেন টী ইন্ডাস্ট্রির কথা। সাতটি চা বাগান আছে।

[2-30—2-40 p.m.]

সোভিয়েত ইউনিয়ন ভেঙে যাবার ফলে, ওখানে লাল মিলিয়ে যাবার ফলে সোভিয়েত সাম্রাজ্য ভেঙে যাওয়ার ফলে, কমিউনিস্টদের সরাসরি পতনের ফলে আমাদের এক্সপোর্ট মার্কেট কমে গেছে। কিন্তু উইথ রিগার্ড টু টী, ইন্টারনাল কনজামশন খুব বাড়ছে। আবার জার্মানির সঙ্গেও সরাসরি যোগাযোগ স্থাপিত হচ্ছে। সারা পৃথিবীতে দার্জিলিং টী-এর দাম আছে, যত এক্সপোর্ট হবে আমাদের পক্ষে ততই ভাল হবে। এর সাথে সাথে আমাদের সরকারের যে টী ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে, তাকে কি আর বাড়াবার চেষ্টা করা হবে না? এবিষয়ে আমি একাধিকবার এই হাউসে বলেছি দার্জিলিং-এর নিকটবর্তী ইসলামপুর সাব-ডিভিসন অব্ উত্তর দিনাজপুর, সেখানে ১০৮টা চা বাগানের পত্তন হচ্ছে, এই চা বাগানগুলো কারা করছে, প্রাইভেট সেক্টর, পাবলিক সেক্টর, কারা করছে? তিস্তা ব্যারাজের কমান্ড এরিয়ার সঙ্গে এর সম্পর্ক কি? ইরিগেশন বাজেটের দিন আমি একথা বলেছিলাম। ইরিগেশন মন্ত্রী বলেছেন কমান্ড এরিয়ায় চা বাগানের অনুমতি দেওয়া হবে না। কিন্তু ওখানকার মানুষ রিপোর্ট দিচ্ছে এবং আমরা গিয়ে দেখছি তিস্তা ব্যারাজ কমান্ড এরিয়ায় একটার পর একটা চা বাগান হচ্ছে। তাদের নো অবজেকশন সার্টিফিকেট কে দিলো? আপনাদের ঘোষিত নীতি হচ্ছে, চাষের জমিতে চা বাগান করা হবে না। চা বাগান করলে ব্যবস্থা নেবেন। কি ব্যবস্থা নিচ্ছেন? আর প্রাইভেট সেক্টর যেখানে নতুন নতুন চা বাগান করছে, সেখানে টী ডেভেলপমেন্ট কর্পোরেশন পিছিয়ে থাকছে কেন? এর কি উত্তর দেবেন? আপনারা বলেন আপনারা প্রাইভেটাইজেশন নীতি বিরোধী! আজকে পাহাড়ে শান্তি এসেছে, গোর্খা হিল কাউন্সিল সেট্-আপ-এর পরে হিংসার বাতাবরণ কমে গেছে, তাহলে কেন টী ইন্ডাস্ট্রি প্রফিট্ করবে না? যদি প্রাইভেট টী গার্ডেন ড্রাউটের মোকাবিলা করতে পারে তাহলে টী কর্পোরেশন কেন পারছে না? আপনার দপ্তরের মধ্যে মাইনস্ আছে। আমাদের যেমন বিরাট কয়লার ভান্ডার আছে তেমন আরো জিনিস আছে, লীগনাইট আছে। ওয়ান আফ্টার অ্যানাদার অনেক জিনিস আছে। এখানে অ্যালুমিনিয়াম, কপার ইন্ডাস্ট্রি ইত্যাদি আছে, দে আর মাইন্টিং-মানি, দে আর মাইন্টিং ফসফেট, দে আর মাইনটিং এক্সপানশন। অথচ আমাদের এখানে ভারত সরকারের সংস্থা মাইনস অ্যান্ড অ্যালায়েড মেশিনারি কর্পোরেশন রুগ্ন। কবে যে বন্ধ হয়ে যাবে সে বিষয়ে আমরা চিন্তিত। এবিষয়ে এই হাউসে একাধিকবার আলোচনা হয়েছে। ওখানে তদারকির কি ব্যবস্থা আপনি করেছেন? আপনি এখানে স্টোনের কথা বলেছেন। বলেছেন, বাংলাদেশের সঙ্গে কনট্রাক্ট হয়েছে। খালি বাংলাদেশ কেন? যার সঙ্গে কনট্রাক্ট হবে তাকেই দিতে আপত্তি কোথায়? এগুলোর সুপারভিশন, মনিটরিং-এ সরকারের কি রোল আছে এবং প্রাইভেট পার্টিরই বা এখানে কি রোল আছে? এগুলো আপনি নির্দিষ্ট করে একটু বলবেন। বিশেষ করে এসবের কেন এক্সপানশন করা যাচ্ছে না? সেটা আমাদের জানাবেন। বিংশ-শতাব্দীর শেষভাগে আমাদের ৮ম পরিকল্পনা চলছে। ১২টা প্ল্যানের পরে সোভিয়েত ভেঙে গেছে। আমাদের ভাঙবার লক্ষ্যণ নেই, প্রোসেসের লক্ষ্যণ আছে। আরো এগিয়ে যাবার লক্ষ্যণ আছে। আমাদের তিনটে মূল দাবি- রুটি, কাপড়া, মাকান। এই দাবি পূরণ করতে গেলে ব্রিকস অ্যান্ড সিরামিক্স-এর প্রয়োজন

আছে। সরাসরি আপনারা দপ্তরের অধীন নাহলেও এখানে সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে, অথচ তাদের কোনও রোল নেই। ওদের কোনও প্রচার নেই, ওদের উৎপাদন নেই, ওদের কোনও টেকনিক্যাল নো-হাউ নেই, ওদের কোয়ালিটি কন্ট্রোল নেই, ওদের কোনও প্রাইস কন্ট্রোল নেই, ওদের কোনও তদারকি নেই। আজকে আমাদের এখানে র' মেটিরিয়াল চায়না ক্লে যথেষ্ট রয়েছ তা সত্ত্বেও ইন্ডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট হচ্ছে না। আপনি ফাইটো কেমিক্যাল কর্পোরেশনের কথা বলেছেন। ২/১-টাকে বাদ দিয়ে সরকারের ৫৫-টা আন্ডারটেকিং -এর সব গুলোই লোকসান করছে। অথচ ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের নিন্দিত কংগ্রেসি সরকারের পরিচালনায় যখন এগুলো ছিল তখন ১/২ ছাড়া প্রায় সব পাবলিক আন্ডারটেকিং-গুলো লাভ করত। দুর্গাপুর কেমিক্যাল এবং কল্যাণী ছাড়া বাকি সবগুলো লাভে চলত। আজকে আপনারা সবগুলোকে সীক্ অ্যান্ড মরিবাউন্ড করে ফেললেন কি করে? এটা আপনাদের বলতে হবে। যে দুর্গাপুর প্রজেক্ট ৫ কোটি টাকা মুনাফায় চলছিল, আমরা চলে আসার পরে, আপনাদের আমলে সেটাতে কেন ২৫ কোটি টাকা লস্ যাবে? এটা নাকি পাওয়ার দপ্তরে গিয়ে কিছু একটা সুরাহা হওয়ার সম্ভাবনা আছে। এইরকম ফাইটো কেমিক্যাল কর্পোরেশন লসে রান করছে। আমাদের যে সিঙ্কোনা প্ল্যানটেশন আছে এর ডায়ভারসিফেকেশন প্রয়োজন। বারবার দেখছি, লোকসান হয়ে চলে যাচ্ছে। এর রিসার্চ হওয়া দরকার, ডায়ফারসিফিকেশন দরকার। আপনার এমিটন, ইপিকাক, কুইনিন অ্যাডভান্স দেশগুলি ব্যবহার করে। এর প্রডাক্ট-এর ডায়ফারসিফিকেশন যদি না হয় তাহলে ইন্ডাস্ট্রি বাঁচবে না। এরজন্য চিন্তা-ভাবনা কোথায়? এক জায়গায় বলে দিয়ে কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিজ অ্যান্ড পাওয়ারের সাবজেক্ট কমিটি বহু উপকার করেছে। কিন্তু যে রিপোর্টটা দেখলাম তাতে কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি সম্বন্ধে একটি কথাও কোথাও দেখতে পেলাম না, পাওয়ার ছাড়া কোথাও কিছু দেখিনি। থার্ড রিপোর্ট অফ দি সাবজেক্ট কমিটি অন পাওয়ার অ্যান্ড কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি সম্বন্ধে একটি কথাও কোথাও দেখতে পেলাম না, পাওয়ার ছাড়া কোথাও কিছু দেখিনি। থার্ড রিপোর্ট অফ দি সাবজেক্ট কমিটি অন পাওয়ার অ্যান্ড কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি তাতে সাঁওতালডিহি ছাড়া কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি সম্পর্কে সাবজেক্ট কমিটি আলোচনা করেছে কিম্বা বিশ্লেষণ করেছে এই খবর আমি পাইনি। আজকে সিঙ্কোনা ফ্যাক্টরীকে কিভাবে ভায়াবেল করা যায় সেটা আপনাকে দেখতে হবে। কারণ সিঙ্কোনা ফ্যাক্টারী মরিবান্ড, ইনকারিং লস বেশি হচ্ছে। এমপ্লয়মেন্ট জেনারেশন হচ্ছে না। কি অবস্থায় পৌঁছে গেছে? এই কর্পোরেশনগুলি যেগুলি আপনাদের আন্ডারে সরাসরি আছে আজকে আপনাকে বলতে হবে ভায়াবেল হবে, না প্রাইভেটাইজেশন হবে, না চিরকাল ক্ষতির বহর বইতে থাকবেন? আজকে আমাদের এই রাজ্যে এবং গোটা ভারতবর্ষে পরিকল্পিত উন্নয়নের পরেও আমরা দেখতে পাচ্ছি রিজিওন্যাল ইমব্যালেন্স এসে গেছে। কিন্তু মেজর ইন্ডাস্ট্রি দিয়ে রিজিওন্যাল ইমব্যালেন্স দূর করা সম্ভব নয়। রিজিওন্যাল ইমব্যালেন্স ক্যান অন্‌লি বি ক্রিয়েটেড স্মল স্কেল সেক্টর এবং অ্যানসিলিয়ারী সেক্টর। রিজিওন্যাল ইমব্যালেন্স কখনও বিগ্ ইন্ডাস্ট্রি দিয়ে, লার্জ ইন্ডাস্ট্রি দিয়ে রিজিওন্যাল ইমব্যালেন্স দূর করা যায় না। আপনি গ্রোথ ফ্যাক্টারী আইডেনটিফাই করেছেন, আপনি মেগা গ্রোথ সেন্টারের কথা

বলেছেন। আজকে ওখানে কি হয়েছে তা দেখতে পাচ্ছি না। আজকে রিজিওন্যাল ইমব্যালেন্সের প্রশ্নে আপনার দপ্তরকে নেতৃত্ব দিয়ে স্মল স্কেল ইন্ডাস্ট্রি এবং অ্যানাসিলিয়ারী ইন্ডাস্ট্রিকে ভায়াবেল করে তুলতে হবে এবং নিউ সেট্-আপের জন্য নিউ এনট্রাপ্রেনিওরশিপদের উদ্যোগী করতে হবে। এরজন্য প্যাকেজ অফ্ ইনসেনটিভ দরকার। প্যাকেজ ইনসেনটিভ সম্পর্কে মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় যা বলেছিলেন সেটা খুবই জটিল, it is not at all attractive. ভারতবর্ষের মধ্যে এটা একটা অঙ্গ রাজ্য। আপনার পাশে প্রতিবেশী রাজ্যগুলি কি ইনসেনটিভ প্যাকেজ দিচ্ছে, আপনার ইনসেনটিভ প্যাকেজ গ্রহণীয় কিনা, আকর্ষণীয় কিনা সেটা দেখতে হবে, তানাহলে ইনট্রাপ্রেনিওরশিপরা বাঁচবে না। অবশ্য অকট্রয়ের প্রশ্নে আপনার চেয়ারম্যানশীপে একটি কমিটি করেছেন, আপনি সেখানে সিদ্ধান্ত নেবেন কমিটির মাধ্যমে ট্রাক পর্যায়ে, ট্রান্সপোর্ট সেক্টারে। মাননীয় মুখ্যমন্ত্রী আপত্তি করেছেন আমাদের একজিস্ট্ পলিসি নিয়ে। আপনাকে সিদ্ধান্তে আসতে হবে ফেবারেব্ল প্ল্যানিং-এর যে প্যাকেজ গোটা ভারতবর্ষে হয়েছে পশ্চিমবঙ্গে এর পৃথক প্রতিক্রিয়া কেন হবে? যে পাবলিক সেক্টার আন্ডারটেকিংসগুলি আছে সেগুলিকে আজকে কি অবস্থায় নিয়ে গেছেন সেটা বলতে পারছেন না। ভারতবর্ষের সমস্ত রাজ্য যে মতবাদ নেবে পশ্চিমবঙ্গ তার থেকে আলাদা কেন অসুবিধা ভোগ করবে এই জিনিসটা আমি বুঝতে পারছি না। কারণ পশ্চিমবঙ্গকে আইডেনটিফাই করে আরবিট্রারি ক্লজ চাপানো হচ্ছে না পশ্চিমবঙ্গের উপর। আপনি উৎসাহ পেয়েছেন ফুড প্রসেসিং সম্বন্ধে।

[2-40—2-50 p.m.]

আজকে ফুড প্রসেসিং এর ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের নেতৃত্বে প্রসেসড ফুড পাওয়া যায় এই জিনিস দেখিনি। শেষ কথা [লাল বাতি] হল, আমাদের এখানে একটা কিছু করতে গেলে অর্থের প্রয়োজন। এখানে ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশন হয়েছিল টু প্রামোট ইন্ডাস্ট্রি, টু ক্যাটালাইজ ইন্ডাস্ট্রি। এখানে বহুবার শুনেছি, আপনাদের পার্টির দাপটে এবং সরকারের কর্তৃত্বের চাপে আজকে ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশনের নাভিশ্বাস উঠেছে, তাদের ৩২ কোটি টাকা নাকি ব্যাক ডেট নয়ছয় হয়ে গেছে। আমি পাঁচ বছর চালিয়েছিলাম। আই ক্লেম, ওয়ান শুড কাম ইনটু দি ফাংশনিং অব দি ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশন। আজকে ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশনকে নিয়ে দলবাজি হবে, শুধু দলের লোকেরা টাকা পাবেন এটা ডিসচার্জ করতে পারছি না। মালদহে একটা এনকোয়ারি ছিল, সেটার ব্যাপারে কি করেছেন জানি না। আমি আজকে বলতে চাই, ব্যাঙ্ক ন্যাশানালাইজড হবার ফলে যে ডিপোজিট ছিল সেটা মাল্টিপল্ হয়ে গেছে। আজকে বিভিন্ন ফিনান্স কর্পোরেশন রয়েছে, সিক ইন্ডাস্ট্রি দেখবার জন্য বি.আই.এফ.আর. রয়েছে। আপনি এসবগুলিকে কেন কো-অর্ডিনেট করতে পারছেন না যাতে ফিনান্সের জন্য ইন্ডাস্ট্রি সিক না হয়? আজকে ইন্ডাস্ট্রির ক্ষেত্রে দেখছি, দুর্গাপুর প্রজেক্টের ৮৩ কোটি টাকা বাজারে দেনা। এর গ্রাহক তো রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের কোনও কোনও কর্পোরেশন। কাজেই এই জিনিসটা তো আপনাকে দেখতে হবে। সর্বোপরি এই জিনিস দেখতে পাচ্ছি, আপনাদের বামফ্রন্ট সরকারের নেতৃত্বে যে ইন্ডাস্ট্রির ডাঃ রায় শুভ পত্তন করে গিয়েছিলেন আজকে

সেই ইন্ডাস্ট্রিকে ধ্বংসের মুখে এনে ফেলেছেন। এক্ষেত্রে আমরা হতাশ। আপনি একটি বিষয়ে সাকসেসফুল- ১৬ বছর ধরে আপনি চিফ মিনিস্টার। ১৬ বছর ধরে চিফ মিনিস্টার থাকার কৃতিত্ব ডাঃ রায়েরও নেই, কিন্তু সেই সঙ্গে ১৬ বছর ধরে ইন্ডাস্ট্রিকে সিক করবার কৃতিত্বও তাঁর নেই। আজকে আপনার ব্যর্থতা মানে আমাদের সাত কোটি মানুষের ব্যর্থতা, ভারতবর্ষের ৯০ কোটি মানুষের ব্যর্থতা। আজকে মেটাল-বক্স, ব্রেথওয়েট, জেসপ ইত্যাদি বড় বড় কোম্পানিগুলি কেন রুগ্ন হচ্ছে? আজকে দলমত নির্বিশেষে সবাই মানবেন, নরসীমা রাওয়ের নেতৃত্ব গোটা ভারতবর্ষকে পথ দেখিয়েছে, নতুন ডগমা সৃষ্টি করেছে, ভারতবর্ষের প্রতি গোটা বিশ্বের দৃষ্টি আকৃষ্ট করেছে। একটি অঙ্গ-রাজ্য হিসাবে এই রাজ্যও এক্ষেত্রে সফল হবে তার কোনও উদ্যোগ আজকে নেই কেন চিফ মিনিস্টার? আপনি সময়ের হিসাবে দীর্ঘতম মুখ্যমন্ত্রী, আপনি গোঁড়ামি বাদ দিয়ে, দল বাদ দিয়ে এক্ষেত্রে এগিয়ে আসুন, যে কারণে সোভিয়েত ইউনিয়নের পতন হয়েছে এবং অন্যান্য জায়গায় মার্কসবাদের নাভিঃশ্বাস উঠেছে। আজকে ইন্ডাস্ট্রিয়াল রিজেনারেশনের জন্য সকলের সহযোগিতা [লাল বাতি] নিন, গোঁড়ামী বাদ দিন, দুর্নীতির চ্যাপটার ভিজিলেন্স কমিশন দেখবেন। আমরা জানি, আজকে ভারতবর্ষের বেশ দুর্দিন, দেশের পলিটিকাল স্টেবিলিটি বিপন্ন। এই সময়ে আবার কেন আপনারা বিজেপির সঙ্গে গোপনে হাত মেলাচ্ছেন? সৌগতবাবুও এই ব্যাপারে ইঙ্গিত করেছেন। আমরা মনে করি একটা নতুন উদ্যোগে ভারতবর্ষের অর্থনীতি আজকে প্রবাহিত হচ্ছে গ্লোবাল ইকোনোমিতে পার্টিসিপেশনের জন্য। আপনারা পশ্চিমবঙ্গকেও এক্ষেত্রে উপযুক্ত করে গড়ে তুলবেন তিনটি জিনিসের উপর জোর দিয়ে মিলিটেন্সী, ওয়ার্ক-কালচার এবং ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটিজ। এই তিনটি এখানে প্রভাইড করবেন এই কথা বলে আমাদের কাট মোশনকে সমর্থন করে শেষ করছি। •

**শ্রী মহম্মদ নিজামুদ্দিন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় বিরোধী দলের নেতা যেখান থেকে শুরু করলেন, যে ভাবে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বিরুদ্ধে অসত্য কথা এখানে বললেন তা হাউস শুধু নয় সমস্ত মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করলেন। আমি দু-চারটি কথা এখানে বলতে চাই। তিনি কি জবাব দিতে পারবেন যে ১৯৪৯ সালে যে বাড়িতে তালা লাগিয়ে দেওয়া হয়েছিল আপনাদের নেতা রাজীব গান্ধী সেই বাড়ির তালা খুলে দিয়ে পুজা করার অনুমতি দিয়েছিলেন কিনা? আপনি কি জবাব দিতে পারবেন ১৯৮৯ সালে নির্বাচনের আগে শিলান্যাস বিতর্কিত জায়গায় করিয়ে দিয়েছিলেন ভোট পাওয়ার জন্য, এই কাজ করেছিলেন কিনা? আপনি কি বলতে পারবেন শাহাবানু কেস যখন সুপ্রিম কোর্টে রায় হয়েছিল তখন আপনারা মুসলিম মৌলবাদিদের কাছে মাথা নত করে মুসলিম মহিলা বিল তিনি করেছিলেন কিনা? তারপর আপনারা কি জবাব দিতে পারবেন ভি.পি.সিং-এর সরকার যখন গঠন করা হয়, যখন এই সরকার বি.জে.পি এবং সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছিল তখন সেই সরকারকে আপনারা পার্লামেন্টে দাঁড়িয়ে সেই ভি.পি.সিং-এর সরকারকে শেষ করার জন্য আপনারা ভোট দিয়েছিলেন কিনা? আপনারা কি জবাব দিতে পারবেন কেন বি.জে.পি-র সঙ্গে হাত মিলিয়ে একসঙ্গে ভোট দিয়েছিলেন? আপনারা কি জবাব দিতে পারবেন ডেপটি স্পিকার কে হবে তার জন্য এমনি

একটা তুচ্ছ ব্যাপার আপনারা বি.জে.পি-র সঙ্গে হাত মিলিয়ে আপনাদের স্পিকার এবং বি.জে.পি.-র ডেপুটি স্পিকার করেছিলেন কিনা? ৬ই ডিসেম্বর তারিখের আগে ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিলের মিটিং-এ ভারতবর্ষের সমস্ত রাজনৈতিক দল একমত হয়ে একসঙ্গে মিলে বলেছিল ৬ তারিখে কান্ডকারখানা যা তারা করতে যাচ্ছে তার বিরুদ্ধে যা পদক্ষেপ নেওয়া দরকার সেটা নেবেন। নরসীমা রাও-এর সরকার তা নিয়েছিলেন কিনা জবাব দিতে পারবেন? তিনি তা নেননি। তিনি হচ্ছেন একমাত্র দায়ী সেখানে এই বাবরী মসজিদ শহিদ হবার জন্য, তিনি উৎসাহ দিয়েছেন। বি.জে.পি.-কে এবং ওই হিন্দু সাম্প্রদায়িক শক্তিকে উৎসাহ দিয়েছেন। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে যখন শিল্প নিয়ে আলোচনা, অবশ্যই তখন বিষয়টা এসে যায় যে আমাদের দেশের নীতি কারা ঠিক করে দিচ্ছে? তাঁরা কি অস্বীকার করতে পারবেন, আন্তর্জাতিক অর্থভান্ডার এবং বিশ্বব্যাঙ্ক থেকে নির্দেশ পেয়ে যে নীতি গ্রহণ করেছেন তার ফলে আমাদের দেশের অর্থনীতি, আমাদের দেশের শিল্প নীতি আমাদের দেশের বাণিজ্য নীতি এবং আমাদের দেশের আমদানি-রপ্তানি নীতিতে তার সমস্ত রকম ছাপ দেখতে পাচ্ছি না? আমরা দেখতে পাচ্ছি যে আমাদের দেশে পার্লামেন্টে যে বাজেট প্লেস করা হয় সেই বাজেট প্লেশ করার আগে অনুমতি নেওয়া হয়, দেখিয়ে নেওয়া হয় আই.এম.এফ এবং বিশ্বব্যাঙ্কের অফিসার যাঁরা এখানে বসে আছেন তাঁদের কাছে এবং বলা হয় স্যার, হুজুর এই বাজেট প্লেস করব কিনা একটু অনুমতি দিন। আমরা কি জিজ্ঞাসা করতে পারি কেন ৩টি ডিউটি কমিয়ে দিয়েছেন? কাস্টম ডিউটিতে এই বছর ৩২৭৩ কোটি টাকা মুকুব করেছেন। কার স্বার্থে মুকুব করেছেন জবাব দেবেন? কাদের মাল বাইরে থেকে আসবে? তাদের উৎসাহ দেবার জন্য, তাদের মাল আমাদের দেশে যাতে কমদামে বিক্রি হয় সেইজন্য।

[2-50—3-00 p.m.]

আর আমাদের দেশের তৈরি করা মাল তার এক্সপোর্ট ডিউটি বেড়ে যাচ্ছে। আমাদের জিনিসপত্রের দাম যদি কমে আর ওদের দাম যদি বাড়ে তাহলে ৯০ কোটি মানুষের বাস আমাদের দেশে, এখানে যদি ওদের মাল বিক্রি হয় তাহলে আমাদের কলকারখানাগুলো বন্ধ হয়ে যাবে। আপনাদের নেতা যা বলে গেলেন আমরা তা পূর্ণ সমর্থন করছি। এই সমস্ত হচ্ছে আপনাদের নীতির ফলে, কেন্দ্র যা করে তার ছাপ পড়ে দেশজুড়ে। ইতিমধ্যে তিনলক্ষের বেশি কলকারখানা সারাদেশে বন্ধ হয়ে গেছে। এটা কার স্বার্থে? সবটা কি পশ্চিমবঙ্গে? এটা সারাদেশ জুড়ে ঘটছে। আপনাদের নীতির ফলেই এটা ঘটছে, এটা আমরা দেখতে পাচ্ছি। আপনারা কি অস্বীকার করতে পারবেন, যে নীতি আপনারা নিয়েছেন পাবলিক সেক্টরে আপনারা টাকা লাগাবেন না এই নীতি কাদের স্বার্থে, এর জবাব দিতে হবে। পাবলিক সেক্টরের কলকারখানাগুলোকে প্রাইভেট মালিকদের দিয়ে দেওয়া হবে, এইকথা পরিষ্কার ভাবে আপনারা বলেছেন, লুকিয়ে রাখেননি। বলেছেন, তুলে দেব। এটা কাদের স্বার্থে তা বুঝতে আমাদের সময় লাগে না। 'ফেরা' অ্যাক্ট কেন প্রত্যাহার করা হয়েছে? করা হয়েছে মাল্টি ন্যাশনাল কোম্পানিগুলোর স্বার্থে। ৪৯ ভাগের বেশি তারা লগ্নি করতে পারবে না এটা ঐ আইনে ছিল। এখন দেখা যাচ্ছে যে তারা অনেকক্ষেত্রে একশো

ভাগ পর্যন্ত টাকা লগ্নি করতে পারবে। এরজন্য দায়ী কি পশ্চিমবঙ্গ সরকার? এরজন্য দায়ী পশ্চিমবঙ্গের জ্যোতি বসু নন। পি.ভি. নরসীমা রাও, মনমোহন সিং, এই নীতি নিয়েছেন। ইতিমধ্যে মারুতি কারখানা বিদেশিকে দিয়েছেন, তাদের শেয়ার বাড়িয়ে দেওয়া হয়েছে, এটা আমরা দেখতে পাচ্ছি। আপনারা যে শ্রেণীর প্রতিনিধি তার ছাপ আমরা দেখতে পাচ্ছি। এম-আর-টি-পি. অ্যাক্টকে বাদ দিয়েছেন একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থে। এরফলে ছোট কারখানা যেখানে প্রবেশ করতে পারবে না, এই অ্যাক্ট তুলে নেবার ফলে সমস্ত জায়গায় তারা এন্ট্রি পাবে। ছোট ছোট কারখানায় সেখানে প্রবেশ করবে এবং এখানকার শ্রমিকদের স্বার্থ এরফলে মরে যাবে না, এই সমস্ত কারখানার মালিকরা মারা যাবে। অনেকগুলো কারখানার মধ্যে ৫৮টি সরকারি কারখানা, সেগুলোকে বন্ধ করে দেবেন। এটা একবারও ভাবলেন না যে এগুলো বন্ধ করার ফলে সাড়ে চারলক্ষ শ্রমিক বেকার হবে। এরজন্য তারা অর্থ পাচ্ছে না সেই ভাবে। যে অর্থ দিয়ে শিল্প গড়া যায়, ছ'হাজার কোটি টাকা তাদের দিয়ে বিদায় করবেন বলছেন। আমি কাগজে দেখলাম, গোস্বামী কমিটি তার রিপোর্টে বলেছে যে রুগ্ন সংস্থা গুটিয়ে নেওয়া দরকার। তারা সুপারিশ করেছে এই ভাবে। তারজন্য কি করতে হবে? বিভিন্ন সিটিতে স্পেশ্যাল ট্রাইবুন্যাল বসিয়ে এই কারখানাগুলোকে কত তাড়াতাড়ি গুটিয়ে নেওয়া যায়, এই ব্যবস্থা নিয়েছেন। এই যে ব্যবস্থা নিয়েছেন এটা শ্রমিক স্বার্থ বিরোধী। যে সমস্ত লোক একচেটিয়া পুঁজিপতি, জোতদার জমিদার, তাদের স্বার্থ রক্ষা করার জন্য তাদের লোকদের নিয়ে এই কমিটি গঠন করে তাদের সুপারিশ অনুযায়ী কাজ করতে যাচ্ছেন। এর মধ্যে এই ছাপ আমরা দেখতে পাচ্ছি। আই.এম.এফ. বিশ্বব্যাঙ্কের ছাপ এর মধ্যে পাওয়া যাচ্ছে। এরফলে অর্থনৈতিক দিক থেকে আমরা দেখতে পাচ্ছি আমাদের সর্বনাশ হবে। এই বিদায় নীতির ফলে আমাদের সর্বনাশ হবে। এই কমিটি বিদায় নীতির জন্য সুপারিশ করেছে। এই কমিটি শ্রমিক স্বার্থ বিরোধী আক্রমণ তীব্র ভাবে করেছে। তাদের সুপারিশের মধ্যে দিয়ে যে আক্রমণ করেছে তাতে লক-আউট, ক্লোজার বাড়বে। এগুলোর জন্য রাজ্য সরকারের কাছ থেকে যে পূর্ব অনুমতি নেবার প্রয়োজন আছে, এইক্ষেত্রে তারা বলেছে যে এটা বাতিল করতে হবে। আমরা জানি এর দ্বারা অসাধু ব্যবসায়ী, এক চেটিয়া পুঁজিপতি এবং বহুজাতিক সংস্থার সেচ্ছা চারিতার রাজত্ব কায়েম হবে। আমরা জানি ন্যূনতম নিয়ম কানুনের পরিবর্তে জঙ্গলের রাজত্ব তৈরি হবে। গোস্বামী কমিটির রিপোর্টে আমরা দেখলাম যে, পাবলিক সেক্টরগুলি রুগ্ন হচ্ছে বলে বেসরকারি করতে হচ্ছে। অথচ এই পাবলিক সেক্টর করার আগে যে সমস্ত রুগ্ন কারখানা ছিল সেগুলোকে পুনরুজ্জীবিত করার জন্য এই সমস্ত কারখানাগুলিকে রাষ্ট্রায়ত্ত করা হয়েছিল। এই উদ্দেশ্যেই রাষ্ট্রায়ত্ত কারখানা করে পাবলিক সেক্টর করা হয়েছিল। অথচ আজকে কয়েকটি কারখানা কে সামনে রেখে ভারত সরকার রাষ্ট্রায়ত্ত কারখানাগুলিকে বেসরকারি করতে যাচ্ছেন। সেই দিক থেকে স্মরণ করিয়ে দিতে চাই যে, আমরা দেখেছি রাষ্ট্রায়ত্ত সংস্থা শুরু হয়েছে ১৯৬১-৬৫ সালে অর্থাৎ ১৯৬৯ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত এতে মোট ৫৬ হাজার ৪৭০ কোটি টাকার সম্পদ তৈরি হয়েছে। সেই সমস্ত কারখানা আজকে কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিতে চাইছেন। এই রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির থেকে এখনো পর্যন্ত

ভারতবর্ষের পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে কেন্দ্রীয় সরকারের কোষাগারে যে টাকা জমা দিয়েছে সেই টাকার পরিমাণ আমি বুঝিয়ে দিতে চাই। আমি দুটি সংখ্যা পড়ে বলে দিচ্ছি ১৯৬৯-৭০ সাল থেকে ১৯৮৯-৯০ সাল পর্যন্ত ১ লক্ষ ১৩ হাজার ১০৫ কোটি টাকার সম্পদ তৈরি হয়েছিল। ১৯৯০-৯১ সালে ১১ লক্ষ ১০ হাজার ১৫৫ কোটি টাকার সম্পদ তৈরি হয়েছিল। ১৯৯১-৯২ সালে ১৩ লক্ষ ৮৫ হাজার ৬৬৪ কোটি টাকার সম্পদ তৈরি হয়েছিল। এত সত্ত্বেও কেন্দ্রীয় সরকার বলছেন যে রাষ্ট্রায়ত্ত সংস্থায় অর্থাৎ কারখানায় কোন লাভ নেই, বন্ধ করে দেবেন। কারণ, তারা এখন একচেটিয়া পুঁজিপতিদের প্রতিনিধিত্ব নিয়ে কাজ করছেন এবং তাদেরই দেওয়া নীতি গ্রহণ করেছেন। আমি দু-একটি নমুনা দেবো, যেসব কারখানা একা নিজেরাই যথেষ্ট উৎপাদন করতে পারে, কিন্তু কিভাবে তাদের আটকে রাখা হয়েছে। ভারত ওয়াগান ইঞ্জিনিয়ারিং কোম্পানি লিমিটেডের ৪ হাজার ক্যাপাসিটির ওয়াগান করার ক্ষমতা আছে, কিন্তু অর্ডার পেয়েছিলেন সেখানে ২ হাজার ৮৭টির। ব্রেথওয়েট কোম্পানির ৩ হাজার ক্যাপাসিটির তৈরি করার ক্ষমতা, কিন্তু অর্ডার পেয়েছে ২ হাজার ৩৫৯টির। জেশপ কোম্পানির ৩ হাজার ২৭৯ ক্যাপাসিটির উৎপাদন ক্ষমতা আছে, কিন্তু অর্ডার পেয়েছে ৫৪০টির। সেখানে বিড়লাজী যে তাদের প্রভু, তাদের কোম্পানি টেক্সম্যাকোর উৎপাদন ক্যাপাসিটি হচ্ছে ৪ হাজার ৮০০, কিন্তু তাকে অর্ডার দেওয়া হয়েছে ৪ হাজার ৮৯৫.২। সুতরাং লাভ হবে কি করে রাষ্ট্রায়ত্ত কারখানাগুলির? তারপরে ভেল অর্থাৎ ভারত ইলেকট্রনিক্স ভালো বয়লার তৈরি করে, টারবাইন তৈরি করে। কিন্তু তাদের এইসব তৈরি বন্ধ রেখে ওয়েস্ট জার্মানি, ইউ.এস.এ.র থেকে এইগুলি আনতে হচ্ছে, অথচ ভেল ভালো জিনিস তৈরি করে। কিন্তু তাদের বসিয়ে রেখে বাইরের অর্থাৎ বিদেশ থেকে মাল এনে এখানে কাজ করলে লাভ কখনোই হবে না। তারপরে সোলার পাওয়ারের ব্যাপারে ভারত ইলেকট্রনিক্স থেকে মাল না নিয়ে ফ্রান্স থেকে নিয়ে আসছে। ফলে দেশের উন্নতি হতে পারে না এবং রাষ্ট্রায়ত্ত কারখানাগুলি মার খাচ্ছে। এইবাবে কেন্দ্রীয় সরকার চাপ সৃষ্টি সরে বেসরকারিকরণ করতে চাইছেন। তারপরে বেঙ্গল পটারির খোলার ব্যাপারে আমরা বহুবার বলেছি এবং তাতে যে কমিটি হয় তাতেও বলেছি যে ১৫ কোটি টাকা দিলেই ওই কারখানাটি পুনরুজ্জীবিত করা যেত এবং এই কারখানায় আবার নতুন করে উৎপাদন করা যেত। সেখানে কেন্দ্রীয় সরকার ধাপে ধাপে ১৫০ কোটি টাকা দিচ্ছেন এবং পশ্চিমবঙ্গের এই কারখানাটিকে ধ্বংসের মুখে ঠেলে দিচ্ছেন। কিন্তু দুঃখের সঙ্গেঁ হলেও বলতে হচ্ছে আমাদের, কেন্দ্রীয় সরকার একসঙ্গে ১৫ কোটি টাকা দেয়নি, আজ পর্যন্ত বসিয়ে বসিয়ে ১৫০ কোটি টাকা তারা দিয়েছেন। কিন্তু ১৫ কোটি টাকা দিয়ে কাজটা করলেন না কেন? আমি আজকে বলি বেঙ্গল পটারি যাতে মার না খায়, সমস্ত রকম সাহায্য যাতে করা যায়, এই ব্যাপারে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ২৩ তারিখে দিল্লি যাচ্ছেন তিনি প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলবেন, আমি আশাকরি প্রধানমন্ত্রী

[3-00—3-10 p.m.]

যাতে বেঙ্গল পটারি খোলা যায় তার জন্য চেষ্টা করবেন। এইচ.এস.সি.এল.এর শ্রমিকের সংখ্যা হচ্ছে ২০ হাজার ৬১৩, তারা ১৪ হাজার শ্রমিককে শুনছি ঐ বি.আর.এস., সি.আর.এস.,

গোল্ডেন হ্যান্ডশেক, এক্জিট পলিসি কি সব আছে তার দ্বারা তাদের ছাঁটাই করবেন। ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের ব্যাপারে আমাদের কেন্দ্রীয় মন্ত্রী জি.ভেঙ্কটস্বামী বলেছেন শ্রমিকরা তোমরা কোঅপারেটিভ করে চালাও। আমি যদি বলি তোমরা তাহলে মন্ত্রীত্ব থেকে সরে যাও, এই ভারতবর্ষের মানুষ তারা কোঅপারেটিভ করে চালাবে। তোমাদের দরকার নেই। ৫০টি কারখানা বন্ধ করে দেবে বলেছে, এতে ৮০ হাজার শ্রমিকের ক্ষতি হবে, সেই চিন্তা তাদের নেই। ফার্টিলাইজার কর্পোরেশন (রিসার্চ ডিভিসন) নিয়ে সরকার সিদ্ধান্ত নিয়েছিলেন ১লা এপ্রিল '৯৩, আমরা হাউসে বলে ঐক্যমত হয়ে বলেছিলাম যে এটা বন্ধ করবেন না, পৃথিবীতে আজকে আরো রিসার্চ করে দেশকে এগিয়ে নিয়ে যাওয়ার যেখানে চেষ্টা হচ্ছে, সেখানে শুধু পশ্চিমবঙ্গে নয়, সমগ্র পূর্ব ভারত এর কৃষকরা কখন কি উৎপাদন করবে সেই ব্যাপারে যেখানে রিসার্চ হয়, সেই সংস্থাটি কি তারা চায়না? ফার্টিলাইজারে লোক বেশি নেই ১ হাজার ৬০ জন লোক সেখানে কাজ করে, ৯০ কোটি দেশে টাকা নেই ১ হাজার ৬০ জনকে টাকা দেবার, তারা এটাকে বন্ধ করে দেবার সিদ্ধান্ত করেছিলেন, আমরা যখন দিল্লি গিয়েছিলাম তখন মাননীয় সদস্য মানস ভুঁইয়া মহাশয়ও ছিলেন, তিনিও জানেন, আমরা বলাতে তারা জানান যে কয়েক মাসের জন্য আমরা এটা ছেড়ে দিচ্ছি, পরবর্তীকালে বন্ধ করে দেব। সাইকেল কর্পোরেশন অফ ইন্ডিয়া, টায়ার কর্পোরেশন অফ ইন্ডিয়া, মেকানিকাল ইঞ্জিনিয়ারিং ইন্ডিয়া লিঃ এইগুলির সম্বন্ধে কি জবাব দেবেন, তারা সিদ্ধান্ত করেছেন, বন্ধ করে দেবেন। আপনাদের মন্ত্রী, আপনাদের কেন্দ্রীয় সরকার কি এর জবাব দেবে? আমি আরো দু-একটি কথা বলতে চাই, আমাদের বন্ধু বললেন যে পশ্চিমবাংলায় কিছু হল না, এই অবস্থার মধ্যে, এই সীমিত ক্ষমতার মধ্যেও দাঁড়িয়ে যে আজকে স্মল স্কেল ইন্ডাস্ট্রি হচ্ছে তাতে আমাদের দেশ হচ্ছে শীর্ষে। এটা কি স্বীকার করতে পারবেন? পারবেন না। সমস্ত রকম বাধা সত্ত্বেও ডাবলিউ.বি.আই.ডি.সি. ৯০ সালে ১০টি জেলায় ১৮টি কারখানা তারা খুলেছেন, ৪,২৭৬ কোটি টাকা তারা তাতে ইনভেস্ট করেছেন। ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন জলপাইগুড়িতে ২টি, বাঁকুড়ায় ১টি, কুচবিহারে ১টি, নদীয়ায় ১টি, মালদায় ১টি, ২৪ পরগনায় ১টি (ফলতায়) এই ব্যবস্থা করে তারা একটি নীতি গ্রহন করেছেন। শুধু কলকাতায় নয়, সমস্ত জেলাতে সারা পশ্চিমবঙ্গে যাতে এই রকম ইনফ্রাস্ট্রাকচার করা যায়। কারখানা খোলা যায় তার জন্য চেষ্টা করছেন, আমরা সাধ্যমতো এগিয়ে যাচ্ছি। এই যে সমস্ত পাবলিক আন্ডারটেকিং কারখানাগুলো আছে আমরা সব জায়গায় যেতে পারিনি। কিন্তু দুর্গাপুর কেমিকেল, স্বরস্বতী প্রেস, ইলেকট্রো মেডিক্যাল অ্যালায়েড ইন্ডাস্ট্রি, ওয়েস্ট বেঙ্গল কেমিকেল ইন্ডাস্ট্রিস, ওয়ারহাউসিংকর্পোরেশন এইসব জায়গাতে আমাদের এই মন্ত্রী মহাশয় আসার পর তার উদ্যোগে এবং অন্যান্য মন্ত্রী মহাশয়ের উদ্যোগে আমরা লাভজনক জায়গায় গেছি। এটা অস্বীকার করার উপায় নেই। হলদিয়া পেট্রোকেমিকেল বহু বাধা-বিপত্তি সত্ত্বেও আমরা করেছি এবং সারা পশ্চিমবাংলার জনগণ এটা লড়াই করে নিয়ে এসেছে তা সত্ত্বেও এখনও বাধা আসছে। আমাদের সরকারের সদিচ্ছা ও সমস্ত রকম প্রচেষ্টা চালিয়ে এই কাজ চলছে এবং যে দ্রুত গতিতে কাজ চলার কথা ছিল সেই বাধা-

বিপত্তির জন্য ,তা সম্ভব হচ্ছে না। এখানে বক্রেশ্বরের ব্যাপারে একজন বললেন। হ্যাঁ, বক্রেশ্বর আমরা করব। ভারতবর্ষের খেটে-খাওয়া মানুষ, তাদের সাহায্য ও সহযোগিতা নিয়ে এই বামফ্রন্ট সরকার বক্রেশ্বর করবে তারজন্য আমরা চেষ্টা চালাচ্ছি এবং যে কোনও উপায়ে আমরা এগিয়ে যাব। একটা ইউনিট আমরা করছি এবং দুই, তিন, চার নম্বর ইউনিট তারা করবে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এখানে ঠাট্টা করে চীন সম্বন্ধে বলা হয়েছে। এখানে নাকি ইন্ডাস্ট্রি চীন গড়ে তুলবে এসব কথা বলা হয়েছে। আমি একটা জিনিস আপনাদের মনে করিয়ে দিতে চাই, আমাদের পশ্চিমবঙ্গে বিদ্যুৎ প্রকল্প তৈরি করার জন্য যে টাকা ছিল এবং যখন চীন থেকে পিং পং খেলার জন্য টীম এসেছিল তখন সেই বিদ্যুতের টাকা দিয়ে নেতাজী ইন্ডোর স্টেডিয়াম করেছিলেন আপনারা। কিন্তু পশ্চিমবাংলার খেটে-খাওয়া মানুষ তাদের সাহায্য ও সহযোগিতা নিয়ে এই বামফ্রন্ট সরকার বক্রেশ্বর করবে। আমাদের পশ্চিমবাংলায় যে কৃষি খামার আছে তার যন্ত্রপাতি তৈরি করার জন্য এবং কীটনাশক ওষুধ তৈরি করার কারখানা এখানে গড়ে তোলা হয়েছে। জনগণের স্বার্থকে সামনে রেখে তারা এগিয়ে যাচ্ছে। আমি আরেকটা কথা মনে করিয়ে দিতে চাই, ১৯৫৬ সালে জওহরলাল নেহেরু যে শিল্পনীতি ঘোষণা করেছিলেন তাতে তিনি বলেছিলেন যে আমাদের দেশে পাবলিক সেক্টর, জয়েন্ট সেক্টর এবং প্রাইভেট সেক্টর সম্পূর্ণভাবে ধ্বংস করা হচ্ছে। এর মাঝে দাঁড়িয়ে, পশ্চিমবাংলার সরকার এগিয়ে চলেছে, এইকথা বলে আমাদের মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সম্পূর্ণভাবে সমর্থন করে এবং কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জ্জি ঃ** স্যার, একটা পয়েন্ট অফ ইনফর্মেশন আছে ধীরেন দের মৃত্যুর ব্যাপারে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কাল এই-ব্যাপারে অবিচ্যুয়ারি হবে।

[3-10—3-20 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থনে আমি কিছু কথা এখানে উপস্থাপিত করতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী, যিনি শিল্প মন্ত্রীও বটে, আমার দৃঢ় বিশ্বাস যে মুখ্যমন্ত্রী সেল্‌ফ কন্ট্রাডিকশনে ভোগেন, স্ব-বিরোধিতায় ভোগেন। উনি যখন দেশের কথা ভাবেন, ভারতবর্ষের অর্থনীতি, শিল্পনীতির কথা ভাবেন, যখন জ্যোতি বসু হিসাবে পরিস্থিতির মুল্যায়ন করেন তখন তিনি বোঝেন দেশের এই পরিস্থিতিতে এই শিল্পনীতি, কিম্বা এই অর্থনীতি প্রয়োজন। কিন্তু তিনি যখন দলীয় নেতা হিসাবে, পার্টির নেতা হিসাবে বলেন তখন তার কাছ থেকে এই বাজেট বক্তৃতায় কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির বিরুদ্ধে, কেন্দ্রীয় সরকারের বাজেটের বিরোধিতা করেন। মুখ্যমন্ত্রী বা শিল্পমন্ত্রী তিনি নিশ্চয় জানেন যে আমাদের ১৯৯১ সালে যখন পি.ভি.নরসিমা রাও দেশের প্রধানমন্ত্রীর দায়িত্ব নিয়েছিলেন তখন আমাদের দেশের পনেরো দিনের জন্যও বৈদেশিক মুদ্রা ছিল না এবং ইন্টারন্যাশনালি আমরা ব্যাঙ্ক রাস্ট হয়ে যাওয়ার

মুখোমুখি। অনেকে বলেছেন কেন্দ্রীয় সরকার আই.এম.এফের কাছে থেকে লোন নিয়েছে। ভারতবর্ষতো আই.এম.এফের কাছ থেকে লোন নিয়েছে। ভারতবর্ষতো আই.এম.এফের ফাউন্ডার মেম্বার। আই.এম.এফের কাছ থেকে যে টাকা নেওয়া হয় সেটা শর্তে নেওয়া হয় বা নিঃশর্তে নেওয়া সেটা সম্পর্কে আমি যাচ্ছি না। যেখানে ১৫ দিনের অর্থ মজুত ছিল না, সেখানে এখন প্রায় ১৫ হাজার কোটি টাকার ওপর বিদেশি মুদ্রা ভারতের হাতে সঞ্চিত আছে এবং রেট্ অফ্ ইনফ্লেশন, যেটা ভি.পি.সিং-এর সরকারের আমলে ১৭% উঠে গিয়েছিল সেই রেট্ অফ্ ইনফ্লেশন আজকে ৫.৫% নিচে নেমে এসেছে। এটাকে আপনাদের স্বীকার করতেই হবে। সুতরাং বাণিজ্য নীতি, শিল্প নীতি, বা নতুন অর্থনীতি, সবটাই হতাশার দিকে দেশটাকে ঠেলে দিচ্ছে না। আমাদের ভারতবর্ষ এবং কেন্দ্রীয় সরকার আই.এম.এফ.-এর কাছে আত্মসমর্পণ করেনি। কেন্দ্রীয় অর্থমন্ত্রী ডঃ মনমোহন সিং, তাঁর বাজেট বক্তৃতা থেকে ১০টা লাইন এখানে পড়তে চাই। তিনি বলেছেন, "India has not yet agreed to Dunkel proposal. To suggest that we are taking a step at the dictate of World Bank, IMF or any imperialist is an insult to the Indian people. The whole programme is bassed on the election manifesto of our party and there is no question of the Government ever compromising our national interest, not to speak of our sovereignity" আমাদের অর্থমন্ত্রী সংসদে দাঁড়িয়ে আই.এম.এফ-এর কাছে আত্মসমর্পণের যে অভিযোগ আপনারা বার বার করেন সে সম্পর্কে সরকারি নীতি এবং সরকারের ঘোষিত বক্তব্য দ্ব্যর্থহীন ভাষায় ঘোষণা করেছেন। অথচ আপনারা কেন্দ্রীয় সরকারের ঘোষিত শিল্প নীতির কোনও সুযোগই গ্রহণ করতে পারলেন না। কেন্দ্রীয় শিল্প নীতিকে কি এমন কথা ছিল, একটা ছিল এম.আর.টি.পি. বিলোপ করতে হবে, একটা ছিল সর্বস্তরের লাইসেন্স ব্যবস্থা প্রত্যাহার করা হবে। আর একটা হচ্ছে, নির্দিষ্ট কয়েকটা ক্ষেত্র ছাড়া বাকি সব শিল্পে ৫১ শতাংশ বিদেশি পুঁজি সরাসরি বিনিয়োগ করা চলবে। এর সাথে বলা হয়েছে, ৮-টা গুরুত্বপূর্ণ সরকারি ক্ষেত্রের ছাড়া বাকি সব ক্ষেত্রের সরকারি শিল্প ক্ষেত্রের শেয়ার বাজারে ছাড়া হবে, তাদের নিয়ন্ত্রণ মুক্ত করা হচ্ছে এবং বুরোক্রেটিক কন্ট্রোল থেকে গোটা ব্যবস্থাটাকে শিথিল করে দেওয়া হচ্ছে। কিন্তু আপনারা কুয়োর ব্যাঙের মতো বদ্ধ এলাকার মধ্যে পাক খাচ্ছেন। দৃষ্টিভঙ্গিকে বড় করে, নতুন শিল্পনীতির যে সুযোগ ছিল সেই সুযোগ গ্রহণ করে তাকে কাজে লাগাতে পারতেন। কিন্তু তা আপনারা পারলেন না, অন্তত কাগজে-কলমে পারলেন না। মুখে কেন্দ্রীয় শিল্পনীতির সমালোচনা করবেন, অপরদিকে একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে সহবস্থান করবেন, এন.আর.আইদের ঔদাত্ত কণ্ঠে আহ্বান জানাবেন, ভূমিকাগুলি সবই কেন্দ্রীয় শিল্পনীতির সঙ্গে বা কেন্দ্রীয় সরকারের অর্থনীতির সঙ্গে মোটামুটিভাবে কার্যক্রম এবং পদক্ষেপগুলি প্রতি মুহূর্তে একইভাবে প্রতিফলিত হচ্ছে। কিন্তু কাগজে-কলমে মাঠে-ঘাটে এবং বক্তৃতায় সর্বত্র এইভাবে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করা হচ্ছে। সুতরাং আপনারা মুখে যাই বলুন, কার্যক্ষেত্রে কেন্দ্রীয় শিল্পনীতিকেই অনুসরণ করছেন। আপনারা যে বিকল্প প্রস্তাব দিয়ে বসলেন তাতে কেন্দ্রীয় অর্থমন্ত্রী বললেন, আপনাদের দাখিল করা বিকল্প প্রস্তাব কোনও অবস্থাতেই বাস্তবমুখী নয়। আর ভি.পি.সিং-এর আমলে যখন আপনারা একটা বিকল্প প্রস্তাব

দিয়েছিলেন, সেই বিকল্প প্রস্তাব পড়ে ভি.পি.সিং-এর দল ছেঁড়া কাগজের মতন টুকরিতে ফেলে দিয়েছিল, উত্তর দেবার প্রয়োজন বোধ করেনি, কিন্তু মনমোহন সিং অন্তত একটা উত্তর দিয়েছিল যে প্রস্তাবটি বাস্তবমুখি নয়। এই প্রস্তাবে ভারতবর্ষের অর্থনীতিতে কিম্বা কেন্দ্রীয় বাজেটে অদল-বদল করানোর মতন সেদিন কোনও বিষয় উল্লিখিত হয়নি। যাইহোক, আপনার বাজেট বক্তৃতার উপর আমার বক্তব্য মূলত সীমাবদ্ধ রাখব। কিন্তু বলব কি? আপনি নিজেই মুখ্যমন্ত্রী এবং শিল্পমন্ত্রী। আপনার দপ্তরের ১৯৯২-৯৩ সালের বাজেটে প্ল্যান আউট-লে কত ছিল? বাজেটে প্ল্যান আউট-লে ছিল ১৭১.৬১ কোটি টাকা। আর ১৯৯২-৯৩ সালে রিভাইস্‌ড এসটিমেট কত করলেন? ৮৮.২৯ কোটি টাকা। অর্থাৎ আপনি শিল্পমন্ত্রী হয়ে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, আপনি রিভাইস্‌ড এসটিমেট ১৯৯২-৯৩ সালে করছেন ৮৮.২৯ কোটি টাকা। কিন্তু অ্যাকচুয়ালি ১৯৯২-৯৩ সালে প্ল্যান আউট-লে হচ্ছে ১৭৯.৬১ কোটি টাকা। ১৯৯৩-৯৪ সালে ১২৬ কোটি টাকা প্ল্যান আউট-লে। নন-প্ল্যানে কি হল? পরিকল্পনা বহির্ভূত খাতে ১৯৯২-৯৩ সালে ১.৭৮ কোটি টাকা ধরলেন। আর রিভাইস্‌ড এসটিমেট হল ১২৩ কোটি টাকা। অর্থাৎ নন-প্ল্যানে আপনার খরচ বেড়ে গেল। আপনি প্ল্যান আউট-লে করলেন, বরাদ্দের অর্ধেক কমে গেল। অর্থাৎ আপনার দপ্তর থেকে নতুন পরিকল্পনা বা প্ল্যানিং যেটা করবেন সেটা যদি ইকনমিক্যালি ব্যাঙ্কক্রাপ্ট হয়ে যায় একটা সরকারের কাছ থেকে, তাহলে মানুষ আপনাদের কাছ থেকে নতুন পরিকল্পনা আর কিছু আশা করে না। একটা ইন্ডাস্ট্রিয়াল প্ল্যান, একটা শিল্পের পরিকাঠামোগত সমস্ত দিক বিচার করে একটা প্ল্যান তৈরি করতে হবে। গত ১৬ বছর ধরে না পারলেন একটা রাজ্য সরকারের প্ল্যান তৈরি করতে, না পারলেন একটা শিল্পের পট-ভূমিকাতে একটা পরিকল্পনা তৈরি করতে। আমি আপনার বাজেট বক্তৃতার কতকগুলি বিষয় নিয়ে আপনাকে আমি প্রথমে দেখিয়ে দিতে চাই যে আন্ডারটেকিংগুলির কথা আপনার বাজেট বক্তৃতায় উল্লেখ করেছেন তাতে দেখছি, ডব্লু.বি.আই.ডি.সি, পশ্চিমবঙ্গে ইন্ডাস্ট্রিয়াল ইলেকট্রনিক্স ডেভেলপমেন্ট কর্পোরেশন, গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল টি ডেভেলপমেন্ট কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল ফার্মাসিউটিক্যাল অ্যান্ড ফাইটো কেমিক্যাল কর্পোরেশন, আপনার পশ্চিমবঙ্গ চিনি শিল্প উন্নয়ন নিগম, এবং ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশন লিমিটেড এগুলির সম্পর্কে আপনার বাজেট বক্তৃতায় একটা বিস্তৃত বিবরণ দেবার চেষ্টা করেছেন। আজকে আপনাদের নিয়ন্ত্রণাধীনে এগুলির পরিস্থিতি কি? সব ক'টি লসে রান করছে, একটাও লাভের মুখ দেখতে পারছে না। আপনার ডব্লু.বি.আই.ডি.সিতে আপ-টু ডেট লস কত? ৫৯.৮৮ লক্ষ টাকা। আপনার ইলেকট্রনিক ইন্ডাস্ট্রিতে আপ-টু-ডেট লস কত? ৫০৭.৬৫ লক্ষ টাকা। গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশন এখনও ইমপ্লিমেনটেড হল না। ও.জি.সি.ইউর কাছ থেকে নিয়ে গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশন করেছেন। ও.জি.সি.ইউ.র যা বাজারে দুর্নাম সেই নামের ভিত্তিতে আপনারা মার্কেটিং করবার চেষ্টা করেছেন, কিন্তু মার্কেটিং হচ্ছে না। ওরিয়েন্টাল গ্যাস কোম্পানির আন্ডারটেকিং যে পারফরমেন্স পশ্চিমবাংলায় ছিল সেটা থেকে টেক্‌-ওভার করলেও এদের মাধ্যমে আপনারা মার্কেটিং করতে পারছেন না। ইন্ডাস্ট্রিগুলিতে আপনারা ইনট্রোডিউস করতে পারছেন না। এই প্রসঙ্গে বলি, গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই

কর্পোরেশনের আপ-টু-ডেট লস হচ্ছে ৩৬২.১১ লক্ষ টাকা। আপনাদের টি-ডেভেলপমেন্ট কর্পোরেশন সেখানে চায়ের জমিতে ধান চাষ হয়েছে বলে রিপোর্ট বেরিয়েছে। ৭টি টি গার্ডেন আপনারা নিয়েছেন। ইকনমিক রিভিউ অনুযায়ী সেখানে আপ-টু-ডেট লস হচ্ছে ৭.১৬ লক্ষ টাকা এবং সেখানে বলেছেন চায়ে ৪.৫ কোটি টাকা।

[3-20—3-30 p.m.]

৭.৬৩ ক্রোড়স্ অ্যাকুমুলেটেড লস, ওয়েস্ট বেঙ্গল ফাইটো কেমিক্যালসেও ১৮৬৬ লক্ষ লস, পশ্চিমবঙ্গ চিনিশিল্প উন্নয়নে ৭৬৩.৭১ লক্ষ লস, ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট কর্পোরেশনে ২৮৪.০৫ লক্ষ টাকা লস। এটা আমার কথা নয়, গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার ইকোনোমিক রিভিউর স্ট্যাটিসটিকাল অ্যাপেন্ডিকসে এই রিপোর্টগুলি এইভাবে বেরিয়েছে, অথচ আপনাদের কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। যেখানে একটা প্রতিযোগিতামূলক আউটলুক নিয়ে প্রতিটি আন্ডারটেকিং এর ব্যাপারে অ্যাটেনশন দেওয়া উচিত, সেটা দেওয়া হচ্ছে না। আপনি বাজেট বক্তৃতায় এত কথা বলেছেন, কিন্তু তাতে ওয়ার্ক কালচার, প্রডাকটিভিটি এবং প্রফিটিবিলিটির কথা নেই। আর ওয়ার্ক-কালচার, প্রডাকটিভিটি এবং প্রফিটিবিলিটি এই তিনটি জিনিস যদি না থাকে তাহলে একটি রাজ্যে শিল্প উন্নয়ন তেমনভাবে হতে পারে না। সেই কারণে এই রাজ্যে শিল্পের পরিস্থিতি দানা বেঁধে উঠতে পারছে না। আজকে বিদায় নীতি নিয়ে উদ্বেগ প্রকাশ করেছেন, কিন্তু সেন্ট্রাল গভর্নমেন্টের কোনও আন্ডারটেকিং থেকে কর্মী ছাঁটাই এর কথা কোথায়ও বলা হয়নি, উপরন্তু তারজন্য ন্যাশনাল রিনিউয়াল ফান্ড হয়েছে এবং তারজন্য ২০০০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এই ন্যাশনাল রিনিউয়াল ফান্ডের ব্যাপারটা খারিজ করে দিয়ে বলেছেন যে, এই ন্যাশনাল রিনিউয়াল ফান্ড পশ্চিমবাংলার কোন ক্ষেত্রে প্রয়োগ করবেন না। যখন এইকথা বলছেন তখন দেখা যাচ্ছে এক্ষেত্রে একটা সেল্ফ-কনট্রাডিকশন হয়ে যাচ্ছে। অন্য কেউ নন, আপনাদের দলেই এম.পি. শ্রী তড়িৎ তোপদার বলেছেন যে, দীর্ঘদিনের পুরানো এবং শ্রমিক সংখ্যা বেশি থাকলে ছাঁটাই এর প্রশ্নে তিনি সহমত ব্যক্ত করেছেন। লোহা এবং ইস্পাতের ক্ষেত্রে মাসুল সমীকরণ নীতি প্রত্যাহার করবার পর পশ্চিমবঙ্গে ৫৮-৬০ কোটি টাকা বাঁচবে, কিন্তু সেক্ষেত্রেও বলছেন যে, পশ্চিমবঙ্গ কোনও সুবিধা পাচ্ছে না। ইস্কো মডার্নাইজেশনের ব্যাপারেও আপনারা সেল্ফ-কন্ট্রাডিকশনে ভুগছেন। আপনি যখন মুখ্যমন্ত্রী হিসাবে বলছেন যে, ৬.৫ কোটি টাকার ঐ প্রজেক্ট যদি কেন্দ্রীয় সরকারের সঙ্গে রফা করে প্রাইভেটাইজেশন করা হয় আপত্তি নেই, তখন সিটু তার বিরোধিতা করছে। তারা বলছেন কোনও ব্যক্তি মালিকানায় এটা করতে দেব না। এই ইস্কো মডার্নাইজেশন প্রকৃত অর্থে কাদের দিয়ে করাতে চান এই সম্পর্কে স্পষ্ট বক্তব্য জানতে চাই, কারণ ৬.৫ কোটি টাকা ঐ প্রকল্প সম্বন্ধে সিটু একরকম বলবেন, আর রাজ্যের মুখ্যমন্ত্রী আর একরকম বলবেন, এরফলে ইস্কো মডার্নাইজেশন প্রোগ্রাম দারুণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে।

আমি এরপর আসব আপনাদের আমলের সবচেয়ে বড় প্রকল্প হলদিয়া পেট্রো-কেমিক্যালস সম্বন্ধে। এই হলদিয়া পেট্রো-কেমিক্যালস নিয়ে জ্যোতিবাবুকে একটু গভীরে

গিয়ে ভাবতে হবে। আজকে এই হলদিয়া পেট্রো-কেমিক্যালস ৩,২২১ কোটি টাকার প্রকল্পে পরিনত হয়েছে। এতে ইক্যুইটি থেকে আসবে ৮১৩ কোটি টাকা, প্রমোটারস সিকিউরিটি থেকে আসবে ৩৯৩ কোটি টাকা, ইক্যুইটি ফ্রম পাবলিক ৩৯৩ কোটি টাকা, ডেট ইনক্লুডিং ফরেন এক্সচেঞ্জ কনভার্টেড ইনটু রুপি ২৪৮০ কোটি টাকা এই দিয়ে আপনারা ৩২২১ কোটি টাকার হলদিয়া পেট্রো-কেমিক্যালস প্রকল্প করতে চাইছেন। সেখান থেকে প্রোডাকশন হবে লো ডেনসিটি পলি-এথেলিন, পলি-এথেলিন লিনার, হাই পেট্রো পারফর্মেন্স নিউ জেনারেশন। এগুলো আপনারা করবেন। আপনার রিপোর্টে বলেছে যে, চার লক্ষ টন পার অ্যানাম ওখান থেকে উৎপাদন হবে। ওখানে টাটা টি-কে নিয়ে হলদিয়া পেট্রো-কেমিক্যালসের বোর্ড অফ ডাইরেক্টর তৈরি করেছিলেন, কিন্তু হঠাৎ দেখলাম, টাটা টি এর দরবারি শেঠ হলদিয়া পেট্রো-কেমিক্যালস থেকে নিজেদের প্রত্যাহার করে নিলেন। যখন দেখছেন যে, পরিস্থিতি ভয়ঙ্কর, হলদিয়া থেকে দরবারি শেঠ নিজেদের প্রত্যাহার করে নিয়েছে, সে সময় জানতে হবে, এরপর যখন ঐ পেট্রো কেমিক্যালসে প্রডাকশন শুরু হবে তখন সেই প্রোডাকশনের মার্কেট থাকবে কিনা। বাজারে এর চাহিদা না থাকার ফলে কোনও অবস্থাতেই টাটা টি-র মতো একটা প্রতিষ্ঠান, তাদের বিপুল পরিমাণ অর্থ, এর সঙ্গে ইনভলভড করাতে পারলেন না। টাটা টি সম্পূর্ণভাবে এর থেকে নিজেদের প্রত্যাহার করে নিল। তাদের নিজেদের সন্দেহ বোধ হয়েছে যে হলদিয়াতে যে জিনিস তৈরি হবে তার মার্কেট থাকবে না। বাজারে যদি চাহিদা না থাকে তাহলে এটা নিয়ে কি করবে? এই অবস্থা দেখে টাটা সেন্টারে ছুটে গিয়ে যুক্ত বিবৃতি দিলেন, হলদিয়া বন্ধ হচ্ছে না, চলবে। টাটা গ্রুপ অফ ইন্ডাস্ট্রি, আমরা নিজেরা এর থেকে নাম প্রত্যাহার করছি না। যুক্ত বিবৃতি দিয়ে মানুষকে আশ্বস্ত করার চেষ্টা করলেন। আজকে আপনাদের জানতে হবে যে কোন জায়গায় পেট্রো কেমিক্যালস চলছে। গান্ধারে পি.সি.এল চলছে, রিলায়েন্স পেট্রো-কেমিক্যালস চলছে, এটা নাসলি ওয়াদিয়া চালাচ্ছে, মফৎলাল করছে এবং গোয়েঙ্কাও করছে ম্যাড্রাসে। সেই কারণে বলছি হলদিয়ার ব্যাপার নিয়ে রিভিউ করুন। পশ্চিমবাংলার মানুষ হিসাবে আমরা চাই হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল ইমপ্লিমেনটেশন হোক। যে উদ্দেশ্য নিয়ে হলদিয়া তৈরি হয়েছে আমরা রাজ্যবাসী হিসাবে কখনও তার বিরোধিতা করব না। আমরা বলছি যৌথ ভাবে কেন্দ্রীয় সরকারের কাছে এই নিয়ে দরবার করা হোক। এই প্রকল্পের প্রফিটেবিলিটি দেখে, ভায়োবিলিটি দেখে একটা যৌথ কমিটি নিয়ে এখান থেকে দিল্লিতে গিয়ে দরবার করতে পারি। এই ব্যাপারে প্রত্যক্ষ ভাবে রাজ্য সরকারের সঙ্গে সুর মিলিয়ে এর সামিল হতে প্রস্তুত আছি। ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চল কেন্দ্রীয় সরকারের একটা প্রকল্প, কিন্তু এই প্রকল্পের ব্যাপারে রাজ্যের একটা ভূমিকা আছে। আমরা দেখতে পাচ্ছি ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোনের কোনও উদ্দেশ্য সাধিত হয়নি। কোনও ইনফ্রাস্ট্রাকচার হলো না, রাস্তা-ঘাট হল না, ব্রিজ হল না। ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চলের কাছ থেকে বৈদেশিক মুদ্রা অর্জন করার সুযোগ ছিল, সেটা ভয়ঙ্কর ভাবে আঘাত পেল। ফলে ফলতার উদ্দেশ্য সফল হল না। বন্ধ এবং রুগ্ন শিল্প নিয়ে দেখতে পাচ্ছি সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় বেশি। পশ্চিম-বাংলায় বন্ধ এবং রুগ্ন শিল্পের সংখ্যা কোন জায়গায় গিয়ে দাঁড়িয়েছে দেখুন। ১১টি জুট মিল পশ্চিমবাংলায় বন্ধ হয়ে আছে। জুট মিলের মালিকরা সরকারকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে জুট

মিল বন্ধ করে দিচ্ছে, সরকারকে গ্রাহ্যই করছে না। এই চট কলের মালিকরা, শিল্পপতিরা মাঝে মাঝে কোথাও কোথাও ডিনারে বসে, কোথাও কোথাও দেখি সমীক্ষা করে বলে দেন যে এটা আর চালানো সম্ভব হচ্ছে না। ১১টি চটকল চোখের সামনে বন্ধ হল, সেখানে মালিক শ্রমিকদের দায়ী করছে। মিল খোলার প্রশ্নে তারা যে সমস্ত চুক্তি করছে যেটা শ্রমিকদের বিরুদ্ধে যাচ্ছে এবং বলছে এটা না মানলে তাদের পক্ষে মিল খোলা সম্ভব নয়। এই রকম ভয়ঙ্কর অন্যায় পশ্চিমবাংলার বুকে হচ্ছে। এই প্রশ্নে সরকারকে বলিষ্ঠ এবং শক্ত মনোভাব নিতে হবে। আপনাদের সঙ্গে একমত প্যাকিং-এর ব্যাপারে আপনারা যেটা বলছেন। বিটুইল ব্যাগের কথা বলা হচ্ছে আমরা তার বিরোধিতা করি না। বিটুইল ব্যাগের জায়গায় সিন্থেটিক ব্যাগ চালু করার যে চেষ্টা করা হচ্ছে এই পদ্ধতির আমরা বিরোধিতা করতে প্রস্তুত আছি। বি.আই.এফ.আর-এর কিছু কাজকর্মের ক্ষেত্রে আমাদের রাজ্য সরকারেরও কিছু ভূমিকা আছে। একটা কথা বলি Statement of financial results of important schemes of government involving transaction at a commercial or semi-commercial nature for the year 1993.

[3-30—3-40 p.m.]

আপনার সরকার থেকে যে পুস্তিকা বিলি করেছেন তাতে আজকে দেখা যাচ্ছে যে ২১টা সংস্থার মধ্যে লাভ হচ্ছে মাত্র তিনটিতে এবং লস হচ্ছে ১৮টিতে। এটা গভর্নমেন্ট এর বাজেট পাবলিকেশন নং ৭। এই বিষয়টা উল্লিখিত হয়েছে আপনাদেরই সরকারের পাবলিকেশনের মধ্যে দিয়ে। আমি এর পরে মুখ্যমন্ত্রীর কাছে আসব ডবলু.বি.আই.ডি.সি.র পারফরম্যান্স সম্বন্ধে এবং প্রেজেন্ট স্ট্যাটাস অব অপারেশন্‌স অব জয়েন্ট সেক্টর ইউনিটস্ অ্যান্ড ডবলু.বি.আই.ডি.সি'স এক্‌সপোজার ইন দি সেম এই বিষয়ে। ডবলু.বি.আই.ডি.সি.র সঙ্গে জয়েন্ট সেক্টরে ৬টি সংস্থা চলছে। যেমন, ওয়েস্ট বেঙ্গল ফিলামেন্টস অ্যান্ড ল্যাম্পস লিমিটেড, ইস্টার্ন এক্‌সপ্লোসিভস অ্যান্ড কেমিক্যালস লিমিটেড, টেলিলিঙ্ক নিক্কো পার্কস্ অ্যান্ড রিসর্টস লিমিটেড। এই সমস্ত জয়েন্ট সেক্টর প্রোজেক্টগুলো ডবলু.বি.আই.ডি.সি.র সঙ্গে চলছে। এগুলোর প্রায় সব কটিতে লস চলছে। কি রকম লসে চলছে, আমি আপনাকে দেখাই। ইস্টার্ন এক্‌সপ্লাসিভস অ্যান্ড কেমিকেলস লিমিটেডে ১৯৯০-৯১ সালে লস ছিল ৬৯.৩৭ লক্ষ টাকা, ১৯৯১-৯২ সালে ২২ লক্ষ টাকা। দামোদর সিমেন্ট অ্যান্ড স্ল্যাগ লিমিটেড যেটা মধুকুন্ডে অবস্থিত, সেখানে ১৯৯১-৯২ সালে এক বছরে লস করেছে ৫ কোটি ৩৮ লক্ষ টাকা। জয়েন্ট সেক্টর প্রোজেক্ট উইথ ডবলু.বি.আই.ডি.সি. সেখানে এই লস। ডবলু.বি.আই.ডি.র প্রোজেক্ট 'বায়াস্ক লিমিটেড', যেটা বড়জোড়াতে, সেখানে ১৯৯১-৯২ সালে লস হয়েছিল ৮৭-৫০ লক্ষ টাকা। ডবলু.বি.আই.ডি.সি.র সঙ্গে জয়েন্ট সেক্টরে নিক্কো পার্কস অ্যান্ড রিসর্টস লিমিটেড, সেখানে ১.৭০ লক্ষ টাকা লাভ করেছে। ডবলু.বি.আই.ডি.সি. জয়েন্ট সেক্টরে যে কাজ করছে সেগুলোতে ইনফ্রাস্ট্রাকচারের অভাব, নজরদারির অভাব, ঠিকমতো কাজ করছে না, ঠিকমতো অ্যাটেনশন পড়ছে না। আমি তারজন্য মনে করছি, ডবলু.বি.আই.ডি.সি. যা করে, সেগুলো থেকে আজকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ডবলু.বি.আই.ডি.সি.র পারফরম্যান্স সম্বন্ধে আরও সচেতন হতে হবে।

বি.আই.এফ.আর. এবং এ.এ.আই.এফ.আর' এর কাছে ২৮টি ইউনিটকে রেফার করা হয়েছে, কেসেস ইন হুইচ ডবলু.বি.আই.ডি.সি. হ্যাড এক্সপোজার বাই ওয়ে অব টার্ম লোন অর ইকুইটি অর বোথ অ্যান্ড হুইচ হ্যাভ বীন রেফার্ড টু বি.আই.এফ.আর. ফর রিহ্যাবিলিটেশন। আমার কাছে এই রকম ২৮টি ইউনিটের লিস্ট আছে যেগুলো বি.আই.এফ.আরে রেফার করা হয়েছে। কিন্তু সেগুলো ধ্বংসের জায়গায় চলে গেছে, দেখা যাচ্ছে যে বি.আই.এফ.আর. হ্যাজ অর্ডাড উইন্ডিং আপ দি কোম্পানি অর্থাৎ বি.আই.এফ.আর.-এর কাছে কেস পাঠালে সেগুলো নিয়ে কিছু পার্স্যুয়েশন করা, সেগুলোর পিছনে লেগে থাকা যেখানে দরকার, সেখানে একটার পর একটা কেস বি.আই.এফ.আর.-এর কাছে রেফার করে দিয়ে তারপর দায়িত্ব খালাস করে দিচ্ছেন। এটা কোন অবস্থাতেই মেনে নেওয়া যায় না। এরফলে আমাদের মনে হয়েছে বি.আই.এফ.আর.-এর যে ভূমিকা থাকা দরকার ছিল তারা সেই ভূমিকা না নিয়ে লেথারজেটিক ভূমিকা নিয়ে চলছে। এই ব্যাপারে আমাদের যথেষ্ট অভিযোগ আছে। আমাদের অভিযোগ হচ্ছে, রাজ্য সরকারের পক্ষ থেকে যে তৎপরতার সঙ্গে মোকাবিলা করা উচিত ছিল তা তাঁরা করছেন না। এরপর আমি আসব বিদ্যুৎ প্রসঙ্গে। বাজেটে আমরা বলেছিলাম যে বিদ্যুতের পরিস্থিতির কিছুটা উন্নতি হয়েছে। দু'হাজার তিন সাল পর্যন্ত এই অবস্থায় আমাদের নিয়ে যাবেন বলে বলেছেন। এই সময় পর্যন্ত এখানে বিদ্যুৎ সমস্যা থাকবে না বলে বিদ্যুৎমন্ত্রী বলেছেন। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পে কেন্দ্রীয় সরকার যে সহযোগিতা করেছেন, ও.ই.সি.এফ.-এর কাছ থেকে প্রধানমন্ত্রী স্বয়ং যে চুক্তির অনুমোদন করিয়ে দিয়েছেন, আপনার উচিত ছিল কেন্দ্রীয় সরকারের সেই ভূমিকার কথা এখানে উল্লেখ করা। আমি সেই কারণে এই রাজ্যে নতুন শিল্পের বাতাবরন বা পরিবেশ তৈরি হল না, যা আপনার দপ্তরের অধীনে, যেগুলোর ঘোষণা আপনি করেছেন, তার প্রত্যেকটি বিষয়কে এক,দুই,তিন চার করে দেখিয়ে দিতে পারি যে সব কটা লসে রান করছে। একটা শিল্পের পরিবেশ তৈরি করতে গেলে ইন্ডাস্ট্রিয়াল এন্টারপ্রেনার মেমোরান্ডাম থেকে শুরু করে লেটার অফ ইনটেন্ট নিয়ে যেসব শিল্প চলছে সেইভাবে শিল্প দপ্তর চলতে পারে না। সেই কারণে আমি মনে করি পশ্চিমবঙ্গে শিল্প দপ্তর চালাতে গেলে তার দৃষ্টিভঙ্গির বিশালতা এবং ব্যাপকতার দরকার। ভারতবর্ষে কেন্দ্রীয় সরকারের যে নীতি ঘোষিত তার সুযোগ পুরোপুরি কাজে লাগিয়ে নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে এবং এই শিল্পনীতি মেনে নিয়ে আপনারা পরবর্তী পদক্ষেপ গ্রহণ করুন। এইকথা বলে এই ব্যায়বরাদ্দের বিরোধিতা করে আমি আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40—3-50 p.m.]

**श्री मा॰ याकुव** : मिस्टर डिप्टी स्पीकर सर, मैं पब्लिक अन्डरटेकिंग मिनिस्टर जो वजट पेश किए हैं उसका हिमायत करते हुए, उनपर जो किदवाई हाउस में हो रहा हैं उनपर 2-4 बात कहना जरुरी समझता हूँ। हमारे बिरोधी वन्धु इन्डास्ट्रीज डेभलपमेन्ट के सम्बन्ध में तरह-तरह की बातें की और बजट का मुखालफत किए। राज्य सरकार की गलत नीति के कारण प्रोडकशन प्रभावित हुआ हैं। राज्य सरकार की पॉलिसी ही गलत हैं। इन्डस्ट्रीज डभलपमेन्ट के संबंध में

अनेक तरह की बातें किए और मंत्री ने जो डिमान्ड पेश किए हैं और उसका मुखालफत किए। कहे स्टेट गर्वनमेन्ट के पास इन्डस्ट्रीज डभलपमेन्ट के लिए कोई स्कीम ही नही हैं। कोई प्रोजेक्ट ही नही हैं।

हमारे पहले ऑपोजीशन लीडर और हमारे बिहोधी भाई इस डिमान्ड का मुखालफत किए हैं और बहुत सारे मत यहाँ व्यक्त कर चुके हैं। लेकिन मुल्क की हालात को देखाते हुए हमारे मिनिस्टर ने इन्डस्ट्रीज डभलपमेन्ट का जिक्र किए हैं। और जो मरकजी हुकुमत की पॉलिसी हैं, जो अपना मुँह टककर मुल्क की तवाही को देखाते हैं। दिल्ली में जिनकी हुकुमत हैं तथा हैसियत हैं उनकी नीति का मुखालफत करना चाहिए था। हमारे प्रधानमंत्री नरसिंहा राव विश्व बैंक के इशारे पर जो मुल्क की हालात पैदा किए हैं और बिदेशी मुल्कों से क़र्ज लेकर मुल्क को तबाही की ओर ले जा रहे हैं वह बहुत अच्छी बात हैं? अपने मुल्क को दुसरे मुल्क के पास गिरवी रखाकर यही सबक पेश करना चाहते हैं? हमारे मुल्क की जो इन्तजामात है, यहाँ का जो इतिहास है और हम अपने यहाँ खुदभुखारी की जगह में मकतुल करने की कोशिश की और यही हमारे मुल्क को करना चहिए। मगर हम यह नहीं कर पा रहे हैं क्योंकि प्रोडकशन बड़ाने के लिए तमाम जो सामान चाहिए, मशीनरी चाहिए, नहीं है और यही हमारे मुल्क को करना होगा तथा हमारी जो प्रोडकशन, हमारी मुल्क की हैं वो कहाँ जाएगें यह सोचना चाहिए और इसके बारे मे जिक्र नही किए। कभी यह नही कहें, मरकजी हुकुमत में उनकी हैसियत हैं। मनमोहन सिंह की जो पॉलिसी है उनका कभी मुखालफत नही किए। हमारी हुकुमत की हमारी सरकार की जो मौजुदा हालात है, उसके मुताविक तमाम कोशिश कर रही हैं। हमारे यहाँ जो गरीबी हैं, जो बेरोजगारी है इस ओर सरकार को ध्यान देना होगा। मजदुरों की आज जो हालात हैं उनके तरफ तब्जह दैना चाहिए। लेकिन इस संबंध मे हमारे बिरोधी बन्धु है उन्होने कुछ नही कहा। यहाँ तो आपकी भी सरकार थी क्या किए थे लोगों को सिर्फ परेशान करते थे।

हल्दिया की जो प्रेट्रो-केमिकल को पुरा करने के लिए हर कोशिश कर रही है। मरकजी केन्द्रीय सरकार को जो काम आगे बड़ाना चाहिए वो बड़ा नही रही हैं। सिर्फ राज्य सरकार का मुखालफत करने से गरीबी, मजदुरों की समस्या हल नही हो जाएगी। हल्दिया केमिकल के लिए 100 करोड़ से भी ज्यादा लगेगा राज्य सरकार जिसका इन्तजाम किया हैं। हमारे बिरोधी बन्धु एक बार भी चितरंजन रेल इन्जन के बारे मे उनकी क्या पॉलिसी है हजारों लोग ही बाहर कर डिजाइन इन्जन करते हैं। और इससे 1000 मजदुर बेकार हो जाएगे, बेरोजगार हो जाएगे। क्या

इस संबंध मे नहीं कह सक्ते थे मरकजी हुकुमत को। इन्जिन उधोग से जुडे हजारों जो मजदुर है जो वरकर है, बेरोजगार हो जाएगें। उनके बारे मे कभी मुखालफत नही करते हैं। हमारे यहॉ जुट उधोग में, जो सुविधा रहता था, की स्थिति मे परिवर्तन आने की, सोवियत रसिया से समझौता का बिचार है। जुट की जो गुजरता है आपलोग इसपर नजर नहीं देते हैं।

दुसरा बिचार में चाय टी. जुट और इन्जनियरिंग को बढवा देने के लिए जो जरिया हैं, उनकी क्या हालात था, आज मरकजी हालात मे लोग उनके उपर जिक्रन नहीं करते हैं। लेकिन तमाम हालात का जायगा लेने हुए हमारी हुकुमत हर कोशिश कर रही हैं। खासकर इन्डस्ट्रीज कॉमर्स जो है इसके डभलपमेन्ट के लिए हर ढगं से कोशिश कर रही हैं। बेरोजगारी हैं, बेकारी है बहुत सारी परेशानियाँ हमारे सामने हैं लेकिन इन सारी परेशानियों को दुर करने मे नहीं, बल्कि यथासंभाव हल करने की जिम्मेदारी होती हैं। आपलोगों ने मुखालफत किए लेकिन साथ-साथ इस मुल्क के तरक्की के लिए, मरकजी हुकुमत पर जो पुंजीपतियों का कब्जा हैं, दुर करने के लिए आप कोशिश करें। तथा हमारा कहना है, इस हालात मे हमारी सरकार की जोव पॉलिसी हैं, इन्डस्ट्रीज के संबंध में कॉमर्स एण्ड इन्डस्ट्रीज डिपार्टमेन्ट की जो बिरोधिता किए हैं, मैं कहना चाहूँगा अपनी जिम्मेदारी से ही शासन करते हुए बहुत सारे प्रोजेक्ट लगाने की कोशिश की है। जिसका उनलोगों की जिक्र करना चाहिए। हल्दिया में 160 करोड़ रुपया से निर्मित होने वाले प्रोजेक्ट को असली जामा पहनाने का इन्तजाम हो रहा है। बाला टेक्रो सिन्थेटिक पर 14 करोड़ रुपया, टाटा मेशेनरी खड़गपुर मे 51 करोड़ रुपया का इन्तजाम किया जा रहा हैं। ये तमाम जो हमारी प्रोजेक्ट है, जो हमारी पॉलीसी हैं इसका जिक्र नहीं करने हैं। उनलोगों का दिल्ली में हुकुमत हैं, वर्तमान मौजुदा हालात में उसको किस तरह से बदनाम किया जाए, जिक्र तार करने की कोई जरुरत नही हैं। अभी अनेक समस्या हैं। आज जो मरकजी मुल्क की हालत है, जो प्रशासन हैं उनका असर यहाँ पर नही होगा एसी बात नही हैं, होगा ही। मगर आज मुल्क मे बेरोजगारी दिनो दिन बड़ती हो जा रही हैं। केन्द्र की नीति से हल नहीं होगा। आज हमलोग को इण्डस्ट्रीज डिपार्टमेन्ट की समस्या को सेन्ट्रल से मिलकर समाधान करने की कोशिश करना होगा। चाय मे 1991 मे 7.5 करोड़ का छाटा हुए। 1992 मे भी यही हाल रहा। अतः उत्पादन को बड़ाना होगा। हमारी सरकार उत्पादन बढ़ाने के लिए हर कोशिश कर रही हैं। साथ-ही-साथ हालात मे सुधार भी हो रहा हैं। उत्पादन बढ़ रहा हैं। जो आज हमारी सरकार की आलोचना कर रहे हैं उनको भी मुल्क से प्यार होना चाहिए। केन्द्र की गलत नीति का भी जिक्र करना चाहिए। तथा में कहना चाहता हुँ कि आज कॉमर्स एण्ड

इण्डस्ट्रीज डिपार्टमेन्ट की जो डिमान्ड लाए है उनका हर तरह से जायजा लेते हुए उनका समर्थन करना चाहिए। साथ-ही-साथ हमारी मै जो कॉमर्स एण्ड इन्डस्ट्रीज डिपार्टमेन्ट से तब्जह करना चाहता हुँ। इसके साथ-ही-साथ अन्डरटेकिगं की जो इण्डस्ट्रीज हैं उनके अन्दर तथा डाइरेक्ट जो गर्वनमेन्टकी है कि हालत एक जैसी नही हैं। वर्कर भी काम करना नही चाहते हैं। वहॉ तो डिफिसिट, घाटा दिखाया जा रहा हैं। इस घाट के बारे मे वहाँ के वर्कर को फिल करना होगा। अत: अन्डरटेकिंग हो या पूर्ण सरकारी घाटा को कम करना सम्भव हैं। इसलिए वर्करों को काम करने का एलान करना चाहिए। यही तब्जह उनको दिलाना चाहता हूँ। और जो बजट पेश किए है उसका सपोर्ट करते हुए अपनी बात खतम करता हूँ।

[3-50—4-00 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিল্প বাণিজ্য দপ্তরের যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করা হয়েছে আমি তার বিরোধিতা করে, আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশন এখানে রাখা হয়েছে তা সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী তাঁর বাজেট ভাষণে কেন্দ্রীয় সরকারের শিল্প নীতি, নয়া অর্থনীতির সমালোচনা করেছেন এবং এগুলোর বিরুদ্ধে তিনি বেশ কয়েক পাতা বক্তব্য রেখেছেন। এসবের সমালোচনা করলেও আমরা দেখতে পাচ্ছি রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের শিল্পনীতিই একটা একটা করে গ্রহণ করতে শুরু করেছেন। দৃষ্টান্ত দিয়ে বলা যায়, কেন্দ্রীয় সরকারের বিদায় নীতি, কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রায়ত্ত শিল্পে ভরতুকি বন্ধ করা বা ভরতুকি কমিয়ে দেবার নীতি, কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রায়ত্ত শিল্পকে বেসরকারিকরণের নীতি এবং ওয়ার্ল্ড ব্যাঙ্ক, আই.এম.এফ. বা বিভিন্ন বহুজাতিক সংস্থার সাহায্য গ্রহণ নীতি প্রভৃতি রাজ্য সরকার একটার পর একটা গ্রহণ করে চলেছে। এবিষয়ে একের পর এক দৃষ্টান্ত তুলে ধরা যায়। রাজ্য সরকার রাষ্ট্রায়ত্ত শিল্পের বেসরকারিকরণের বিরোধিতা করছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, এই রাজ্যের বিভিন্ন ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের অধিগৃহীত শিল্প প্রতিষ্ঠান বা পরিচালিত শিল্প প্রতিষ্ঠান বা শিল্প সংস্থাকে রাজ্য সরকার বেসরকারিকরণের দিকে এগিয়ে নিয়ে যাচ্ছেন। যেমন, গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশনের ৫১ শতাংশ ইক্যুইটি পিয়ারলেসের হাতে দিয়েছেন। এই গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশন এটা একটা অত্যন্ত লাভজনক সংস্থা। প্রায় ২ লক্ষ কিউবিক ফিট গ্যাস সাপ্লাই করে এবং এর ক্রামগত ডিমান্ড বাড়ছে। পিয়ারলেসের সঙ্গে বামফ্রন্টের ঘনিষ্ঠ সম্পর্ক থাকার জন্য বোধ হয় তাই পুরস্কার হিসাবে গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশনের ৫১ শতাংশ ইক্যুইটি তাদের হাতে তুলে দেবার সিদ্ধান্ত নিয়েছেন। আমরা দেখতে পাচ্ছি, ওয়েবেল ইলেকট্রো সিরামিক-এর ৫১ শতাংশ ইক্যুইটি তারা এস.ই.সিকে বিক্রি করে দিয়েছেন। টাটা গোষ্ঠীর মনোনীত ব্যক্তিকে তাঁরা ওয়েবেল ইলেকট্রো সিরামিকের ম্যানেজিং ডিরেকটর পদে নিয়োগ করেছেন। এইভাবে আমরা দেখতে পাচ্ছি, এই সরকার মুখে

বলছেন রাষ্ট্রায়ত্ত শিল্পের বেসরকারিকরণের প্রশ্নে কেন্দ্রীয় সরকারের নীতির বিরোধী। কিন্তু পশ্চিমবাংলায় সেই পথ এঁরা অনুসরণ করছেন। আমরা দেখতে পাচ্ছি, রাজ্যের পর্যটন নিগম তাদের ট্যুরিস্ট লজগুলি বেসরকারির হাতে তুলে দিচ্ছেন। বাজারিয়া অর্থনীতির বিরুদ্ধে তাঁরা মুখে বলছেন কিন্তু সর্বক্ষেত্রে এই বাজারিয়া অর্থনীতিকে গ্রহণ করতে চলেছেন যারজন্য যে "আনন্দবাজার" পত্রিকাকে বাজারিয়া পত্রিকা বলে দিবারাত্র গালাগালি করছেন তারা উল্লসিত হয়ে তাদের কাগজের এডিটোরিয়ালে লিখেছে, বামফ্রন্ট সরকারের শুভবুদ্ধি হয়েছে, বোধদয় হয়েছে। কেন্দ্রীয় সরকারের নীতিকে এইভাবে অনুসরণ করে চলেছেন এই সরকার, কেন্দ্রীয় সরকারের শিল্পে ভরতুকি বন্ধ করার নীতিকে সমালোচনা করেন, কিন্তু বামফ্রন্টের চেয়ারম্যান ঘোষণা করে দিয়েছেন, রাজ্যের সরকারি শিল্পগুলিকে আর ভরতুকি বাড়ানো হবে না। সরকারি শিল্পে ভরতুকির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের নীতির সমালোচনা করছেন অপরদিকে উনি বলছেন, কেন্দ্রীয় সরকারের নীতির সঙ্গে আমাদের একটা পার্থক্য আছে। কেন্দ্রীয় সরকার বলছেন একেবারে বন্ধ করে দেব, কিন্তু আমি বলছি, বাড়াব না। আজকে যেভাবে মূল্যবৃদ্ধি, মুদ্রাস্ফীতি হচ্ছে দেশে, তার পরিপ্রেক্ষিতে যদি ভরতুকির পরিমাণ না বাড়ানো হয় তাহলে কার্যত আপনাদের গৃহীত সিদ্ধান্ত থেকে বিচ্যুতি ঘটছে। আজকে অনাবাসী শিল্পপতিদের, এন.আর.আইদের একটা বিকল্প ব্যবস্থা করে দিচ্ছেন। পশ্চিমবাংলার শিল্পমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী বছর বছর বিদেশ যাচ্ছেন অনাবাসী শিল্পপতিদের পশ্চিমবাংলায় বিনিয়োগ করবার জন্য আহ্বান জানাতে। আজকে অনাবাসী শিল্পপতিরা পশ্চিমবাংলায় কিছু কিছু বিনিয়োগ করে ফেলেছেন। কিন্তু বাস্তব অবস্থাটা কি? অনাবাসী শিল্পপতিদের দ্বারা ৪টি শিল্প যথা, এইচ.ডি.পি.ই বস্তা তৈরির কারখানা, ই.এম.আর পলিটেক্স গোয়েঙ্কার বিকল্প বস্তা তৈরির কারখানা, বাঁকুড়াতে। কল্যাণীতে কনস্ট্রাকশন অফ কেমিক্যালস, সল্টলেকে সত্যজিৎ ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিজ প্রাইভেট লিমিটেড, হাজরা রোডে আর.বি.ডেটাকম প্রাইভেট লিমিটেড এই ৪টি শিল্প অনাবাসী শিল্পপতিদের দ্বারা তৈরি হয়েছে। হোয়ার অ্যাজ মহারাষ্ট্র নিয়ে যে এত চেঁচামেচি, সেখানে ৭৭০টি শিল্প অনাবাসীদের এবং সেখানে ১৮৭৭ কোটি টাকা তাঁরা বিনিয়োগ করেছেন। অথচ পশ্চিমবাংলায় হচ্ছে এই পরিস্থিতি। আমাদের পশ্চিমবাংলায় যে ট্রাডিশন্যাল ইন্ডাস্ট্রিগুলি আছে যেখানে শিল্প শ্রমিকদের স্বার্থ জড়িত, সেই ট্রাডিশন্যাল ইন্ডাস্ট্রি হচ্ছে, জুট শিল্প, আজকে জুট শিল্প রক্ষা করবার ব্যাপারে অনেক কথা বলা হচ্ছে। এই বাজেট ভাষণেও জুট শিল্প সম্পর্কে বলা হয়েছে। মন্ত্রী মহাশয় বলেছেন এই বাজেট ভাষণে যে, চটের বস্তা বাধ্যতামূলকভাবে ব্যবহার করবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করা হচ্ছে। জুট শ্রমিকদের সঙ্গে সুর মিলিয়ে বলা হয়েছে এটা। অথচ আমরা দেখতে পাচ্ছি, চটের বিকল্প তৈরি করবার জন্য গোয়েঙ্কারা বাঁকুড়ায় এইচ.ডি.পি. কারখানা করলেন। অর্থাৎ রাজনীতির মধ্যে সততার অভাব বলছেন এক, করছেন আর এক। বছরের

[4-00—4-10 p.m.]

পর বছর হলদিয়া পেট্রো-কেমিক্যালসের কথা শোনানো হচ্ছে, বলা হচ্ছে এতে পশ্চিমবঙ্গের বেকারেরা কাজ পাবেন। কিন্তু আজকে সেই পেট্রো-কেমিক্যালসের কি অবস্থা?

টাটা কোম্পানির টাটা টি সরে গেছেন, তারা থার্ড প্রমোটারের দায়িত্ব ছাড়া এগোতে চাইছেন না। কাজেই বাজেট ভাষনে হলদিয়া পেট্রো-কেমিক্যালস সম্বন্ধে যেসব কথা বলেছেন সেই বিবৃতি পরিবর্তন করে নতুনভাবে রাখবার প্রয়োজনীয়তা রয়েছে। কাজেই বাজেট ভাষণ কারেক্‌ট করে আপ-টু-ডেট ডেভেলপমেন্টটা পশ্চিমবঙ্গের মানুষের কাছে রাখবেন। আজকে এখানে লিলি বিস্কুট কোম্পানি, ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রকশন সম্পর্কে সকাল বেলায় প্রশ্ন উঠেছিল। আজকে রুগ্ন শিল্পগুলি সরকার জনগণের টাকায় অধিগ্রহণ করেছেন, কাজেই সেগুলো রক্ষা করার দায়িত্ব সরকারের। অথচ দেখতে পাচ্ছি, পাবলিক মানি সেখানে কিভাবে ওয়েস্টেজ হচ্ছে লিলি বিস্কুট কারখানায় কোটি কোটি টাকা যা ইনভেস্টমেন্ট হয়েছে সেটা প্রপারলি খরচ হচ্ছে না। সেখানে অপচয় হচ্ছে, দুর্নীতি হচ্ছে, চুরি হচ্ছে, স্বজন-পোষণ হচ্ছে, সেখানে একসেস স্টাফ থাকা সত্ত্বেও দল রক্ষা করবার জন্য বাড়তি স্টাফ নেওয়া হচ্ছে বছর বছর। ১৯৮৭-৮৮ সালে যেখানে একসেস্ স্টাফ ডিটেকটেড হয়েছে ৬৫ জন, সেখানে একশজন একসেস স্টাফ নেওয়া হয়েছে এবং তারজন্য বছরে ১৫ লক্ষ টাকা থেকে ২০ লক্ষ টাকা বাড়তি খরচ হচ্ছে যেটা একেবারে শিয়ার ওয়েস্টেজ। কিন্তু তারজন্য কোন তদন্ত হচ্ছে না।

সর্বশেষ আমি বলব, আজকে কেন্দ্রীয় সরকারের যে নীতির সমালোচনা করা হচ্ছে, কার্যক্ষেত্রে এখানে সেই নীতিই গ্রহণ করা হচ্ছে। তারজন্য আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না, এর বিরোধিতা করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ডিপার্টমেন্ট, পাবলিক আন্ডারটেকিং ডিপার্টমেন্ট এবং কমার্স অ্যান্ড ইন্ডাষ্ট্রিজ ডিপার্টমেন্টের জন্য যে ব্যয়-বরাদ্দ এখানে উপস্থাপন করা হয়েছে তাকে পূর্ণ সমর্থন করে আমি দুই-চারটি কথা বলতে চাই। আজকে এই বাজেট বক্তৃতায় নিউ ইন্ডাস্ট্রিয়াল পলিসি সম্পর্কে বলা হয়েছে। এই নিউ ইন্ডাস্ট্রিয়াল পলিসি আমাদের ভারতবর্ষে আমদানি করা হয়েছে বিশ্ব-ব্যাঙ্ক এবং আই.এম.এফের নির্দেশে। আর আমাদের এই পশ্চিমবঙ্গ কোনও বিচ্ছিন্ন রাজ্য নয়। আজকে এখানে ভারত সরকার নানাভাবে শিল্পক্ষেত্রে অবরোধ সৃষ্টি করবার যে চক্রান্ত করছেন সেটা কতখানি বুঝতে পারছেন জানি না, তবে বিরোধী বন্ধুরা তাদের শ্রেণী চরিত্র অনুযায়ীই এই নিউ ইন্ডাস্ট্রিয়াল পলিসিকে জাজ করবেন। আমরা জানি ১৯৩০-৩১ সালে যখন সর্বত্র একটা অর্থনৈতিক মন্দা দেখা দিয়েছিল তখন লর্ড জেমস্ মিকসড্ ইকনমির কথা বলেছিলেন। তিনি এই মিকসড্ ইকনমি করে প্রাইভেট কনসার্নকে বাঁচাবার জন্য বেসরকারি শিল্প-ব্যবস্থা রেখে এবং তার পাশাপাশি সরকারি মালিকানাধীন রাষ্ট্রীয় ভারী শিল্প সংস্থা রেখে ব্যক্তিগত পুঁজিকে পাকাপোক্ত করবার কথা বলেছিলেন। আগে ছিল রাষ্ট্রীয় মালিকাধীন ভারী শিল্প রেখে বাকি ব্যক্তিগত পুঁজিতে পাকাপাকি করার ব্যবস্থা করা। কালক্রমে সেই ব্যবস্থা পালটে এখন যে মিকসড্ ইকোনমির কথা বলা হচ্ছে তাতে ভারী শিল্প সমেত যেটা সরকারি রাষ্ট্রীয় মালিকানাধীন রয়েছে তাকে পর্যন্ত বেসরকারিকরণ করা। কিছুদিন আগে ইউরোপে আমেরিকায় দেখা গিয়েছে সেই সূত্র মোতাবেক কাজ হয়েছে। আই.এম.এফ-এর যে পুঁজিপতি মনোভাব, তার যে অর্থনৈতিক কর্মসূচি সেই কর্মসূচির

উপর ভিত্তি করে আই.এম.এফ এবং বিশ্বব্যাংক গোটা পৃথিবীতে তাদের রূপরেখা কায়েম করার চেষ্টা করছে। তার উপর ভিত্তি করেই আমাদের ভারতবর্ষে নিউ ইন্ডাস্ট্রিয়াল পলিসির আগমন হয়েছে, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। এই নিউ ইন্ডাস্ট্রিয়াল পলিসির মূল কথা হচ্ছে প্রাইভেটাইজেশন এবং যে সাবসিডিগুলি আছে সেই সাবসিডিগুলিকে উইথড্র করা। এই ক্ষেত্রে যে ঘটনা ঘটেছে সেটা হচ্ছে ভারতবর্ষ বিশাল জনসংখ্যার দেশ। ভারতবর্ষে অনেক ন্যাচারাল রিসোর্সেস আছে। সেই রিসোর্সকে উপেক্ষা করে প্রাইভেটাইজেশনের নাম করে সাবসিডি উইথড্র করে গোটা ভারতবর্ষের অর্থনীতির উপর আঘাত হানা হচ্ছে। এর মধ্যে পড়ে পশ্চিমবাংলার উন্নয়নের গতি অবরুদ্ধ করবার কথা কারও অজানা নয়। রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক যেভাবে শেয়ার বাজারে যুক্ত হয়ে পড়েছে, ব্যাঙ্ক শেয়ার বাজারে যুক্ত হবার পর সেটা প্রাইভেটাইজেশনের কথা বলা হচ্ছে। বাজেট বক্তৃতার মধ্যে যথাযথ ভাবে উল্লেখিত হয়েছে। তার ফলে সমাজে যে নিয়ন্ত্রণ সেই নিয়ন্ত্রণ পর্যন্ত থাকছে না। সারা ভারতবর্ষে অর্থনৈতিক উন্নয়নের কথা বলা হচ্ছে, বলা হচ্ছে ইনফ্লেশন কমানো হয়েছে, অনেক বিদেশি মুদ্রা আনা গিয়েছে। এই তথ্য কাগজে-কলমে ছাড়া কিছু নয়। আজকে আমরা গ্রামবাংলায় লক্ষ্য করছি বর্ষার মরশুমে চাষ আরম্ভ হয়েছে, আজকে সারের যে দাম সেটা মানুষকে আজকে কোন জায়গায় নিয়ে যাচ্ছে। আপনারা আই.এম.এফ এর হয়ে যতই ওকালতি করুন না কেন আই.এম.এফ পুঁজিবাদিদের স্বার্থ, তাদের শ্রেণী স্বার্থ রক্ষা করে থাকে। তার যে প্রক্রিয়া সেই প্রক্রিয়া আমাদের পশ্চিমবাংলার অর্থনীতিতে পড়েছে। আজকে এখানে অনেক কথা বলা হয়েছে। আমরা বাজেটের কথা জানি, আমরা বেকার সমস্যার কথা জানি, আমরা হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের কথা জানি। কিন্তু এই হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেকসের ব্যাপারে আমাদের আরো গভীর ভাবে ভাবার দরকার আছে। আমরা আশান্বিত ছিলাম বাঁকুড়ার বড়জোড়ায় আম্বানীর পলিয়েস্টার প্রকল্প হবে, এটা আমাদের অনেক দিন আশা যুগিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন প্রস্তাবটা কোন জায়গায় আছে। আহমেদপুর সুগার মিল সম্পর্কে আমার খুব পরিষ্কার বক্তব্য হচ্ছে আহমেদপুর সুগার মিল গভীর অনিশ্চয়তাব মধ্যে দিয়ে চলছে। সেখানে যে শ্রমিক কর্মচারী রয়েছে তারাই যে ক্ষতিগ্রস্ত হচ্ছে তা নয়, যাদের জমিতে আখ চাষ হচ্ছে তারা ব্যাপক ক্ষতিগ্রস্ত হচ্ছে। তারা যে জমিতে আখ চাষ করবে তারা সেই ভাবে উৎসাহিত হচ্ছে না। আহমেদপুর সুগার মিল নিয়ে ভাবার দরকার আছে। আমি আশা করব মাননীয় মুখ্যমন্ত্রী এই বিষয়ে কিছু বলবেন। 'ইস্কো' বেসরকারিকরণের যে প্রক্রিয়া লক্ষ্য করছি সেই জায়গাটা আমাদের ভাবতে হবে। যেখানে দুই, চার, পাঁচ লক্ষ লোকের রুটি রোজগারের প্রশ্ন, যার উপরে পশ্চিমবাংলার অর্থনীতি অনেকখানি নির্ভর করে, ইসকোকে মডার্নাইজ করতে গিয়ে আমরা যাতে নিউ ইন্ডাস্ট্রিয়াল পলিসির ফাঁদে না পড়ি সেটা দেখতে হবে। সেজন্য রাজ্য সরকারের কাছে আমি দাবি করছি, তাঁরা যেন বিষয়টি দেখেন। এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10—4-20 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি এই শিল্প দপ্তরের যে বাজেট বরাদ্দ চাওয়া হয়েছে তার বিরোধিতা করতে এখানে দাঁড়িয়েছি এবং আমাদের যে কাট মোশন তার সমর্থন

করছি। ( **ভয়েস : 'কেন?'**) এই প্রশ্নটা প্রথমেই বামফ্রন্টের বেঞ্চ থেকে উঠেছে, আমি এর উত্তর দিই। কেন, তার কারণ ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার একটা অভিযোগ ছিল দীর্ঘদিন ধরে যে, আমাদের এখানে ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স দেওয়া হয়না। কেউ ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স চাইতে গেলে তাকে বলা হয় অন্য রাজ্যে গিয়ে বিনিয়োগ করতে হবে। আজকে ভারতবর্ষে নতুন শিল্প নীতির ফলে ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্সের জন্য আর কোনও বাধ্য বাধকতা নেই। শুধু ইন্ডাস্ট্রিয়াল এন্ট্রাপ্রিনিয়র'স মেমোরেন্ডাম ফাইল করলেই হয়ে যাবে। সুতরাং কেন্দ্রীয় সরকার পক্ষপাতদুষ্ট হয়ে লাইসেন্স দিচ্ছে না, এই অভিযোগটা দাঁড়ায় না। আজকে নতুন শিল্পে বিনিয়োগ কতটা হবে তা সম্পূর্ণ ভাবে নির্ভর করে সেই রাজ্যে নতুন যারা শিল্প করবে তাদের কি সুযোগ দিচ্ছে সেখানে শিল্পগুলোর কি পরিস্থিতি আছে, পরিকাঠামো কি আছে, সেখানে শিল্পে যারা বিনিয়োগ করবেন তাদের কতটা কোয়ালিটি অব লাইফ আছে, তাদের কি জীবনযাত্রার মান দিতে পারছে সেই অনুসারে শিল্প হবে। এখানে মুখ্যমন্ত্রী নেই, আমি আশাকরি তাঁর পক্ষ থেকে কেউ জবাব দিতে পারবে। আমি বলছি যে, পশ্চিমবাংলায় জ্যোতি বসুর নেতৃত্বে নতুন শিল্পনীতির খোলা আবহাওয়ার সুযোগ নিতে এই রাজ্যের সরকার সম্পূর্ণ ভাবে ব্যর্থ হয়েছে। আমি আপনার কাছে একটা ফিগার রাখব ডেপুটি স্পিকার স্যার, তাতে আপনি বুঝতে পারবেন পশ্চিমবঙ্গে এই বামফ্রন্টের আমলে কিভাবে পিছিয়ে গিয়েছে শিল্পে বিনিয়োগের ব্যাপারে। আমার কাছে একটা রিপোর্ট আছে, কেন্দ্রীয় সরকারের শিল্প দপ্তর তাঁরা প্রকাশ করেছেন। সেটা হচ্ছে স্টেট ওয়াইজ রিপোর্ট ফর দি পিরিয়ড বিটুইন ১।৮।৯১ টু ৩১।১২।৯২। এই রিপোর্টে দেখা যাচ্ছে যে জ্যোতি বসুর রাজ্যে শিল্প বিকাশের বিষয়টা নির্ভর করে ইনভেস্ট টার্মের উপরে। ইনভেস্ট-এর টার্মে নতুন শিল্পনীতি চালু হবার পর যে টাকা এই রাজ্যে বিনিয়োগ হয়েছে তার হিসাবে এই রাজ্যের স্থান হচ্ছে এগারো, নাম্বার ইলেভেন। স্যার, আপনি শুনলে খুশি হবেন যে, আমাদের রাজ্য কার কার পিছনে মহারাষ্ট্রের পিছনে গুজরাটের পিছনে। আমরা উত্তর প্রদেশের পিছনে, তামিলনাড়ুর পিছনে, রাজস্থানের পিছনে, পাঞ্জাবের পিছনে, কর্নাটকের পিছনে, হরিয়ানার পিছনে। এমনকি অন্ধ্র প্রদেশের পিছনে। জ্যোতি বসুর শিল্পে বিনিয়োগ করানোর ক্ষমতা হচ্ছে ভারতবর্ষের দশটি রাজ্যের পিছনে। পশ্চিমবাংলায় ইনভেস্টমেন্টের কেস ক্লিয়ার হয়েছে মাত্র ৩০২টি। সেখানে মহারাষ্ট্রে ক্লিয়ার হয়েছে ১৪৪৩টি। শিল্পপতিদের সুযোগ দিলে সেখানে হবে, এখানে কেন্দ্রীয় সরকারের কোনও ব্যাপার নেই। আপনার রাজ্যে বিনিয়োগ করার সুযোগ থাকলে তারা আসবে। আজকে পশ্চিমবঙ্গে ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি বেকার। মোট বেকারের ১৪ পারসেন্ট রেজিস্টার্ড বেকার অর্থাৎ সাড়ে ৩কোটির মধ্যে পশ্চিমবঙ্গে প্রায় ৫০ লক্ষ বেকার। পশ্চিমবঙ্গ ইনভেস্টমেন্টের ক্ষেত্রে ১১নং স্থানে রয়েছে। এই হচ্ছে মাননীয় জ্যোতি বাবুর অবদান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে ১.৮.৯২ তারিখ থেকে ৩১.১২.৯২ তারিখ পর্যন্ত ৬ হাজার ৬১৬ কোটি টাকার বিনিয়োগের প্রস্তাব এসেছে। অথচ মহারাষ্ট্রে একই সময়ে ৩৪ হাজার ৮১৮ কোটি টাকার বিনিয়োগের প্রস্তাব এসেছে। আর সেই সময়েই গুজরাটে ৩০ হাজার ৪২৯কোটি টাকার বিনিয়োগের প্রস্তাব এসেছে। এই হচ্ছে ইনভেস্টমেন্টের অবস্থা। এই নয়া খোলা

আবহাওয়া ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স জ্যোতি বাবুর নেতৃত্বে পশ্চিমবঙ্গ সরকার নিতে পারেনি। এটাই হচ্ছে আমাদের কনক্লিউশন তারফলেই আমি ফার্মালি বলতে চাই যে এমপ্লয়মেন্টের সুযোগ পশ্চিমবঙ্গ নিতে পারছে না। এখানে ৩০২টি প্রোপোজাল ইমপ্লিমেন্টেড হয়েছে তাতে ৭১হাজার ৩৭৫জনের চাকুরির স্কোপ হয়েছে। সেখানে মহারাষ্ট্রে ১৪৫৩টি প্রোপোজাল ইমপ্লিমেনটেড হয়েছিল এবং তাতে ৯লক্ষ ৯০হাজার লোকের চাকুরি হয়। আমি যে রিপোর্টটি পড়ছি সেটি গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার অ্যানুয়াল রিপোর্ট থেকে পড়ছি। আজকে জ্যোতি বাবু কেন এই সুযোগ নিতে পারলেন না তার জবাব দেবেন কি? আজকে ব্যাকওয়ার্ড এরিয়াতে পশ্চিমবঙ্গ শিল্পায়ন করতে ব্যর্থ হয়েছেন। আজকে ভারতবর্ষ মধ্যে পশ্চিমবঙ্গ অন্য রাজ্যের থেকে পিছিয়ে আছে। পশ্চিমবঙ্গের ব্যাকওয়ার্ড জেলাগুলিতে ১১২টি প্রস্তাব ইমপ্লিমেনটেশন হয়েছে সেখানে মহারাষ্ট্রে ৪৩৬টি এবং পশ্চিমবঙ্গের স্থান ভারতবর্ষের মধ্যে দশম। নো ইন্ডাস্ট্রি ডিস্ট্রিবিউটে ইন্ডাস্ট্রি করার কথা বলা আছে কিন্তু আপনারা এই নতুন ইন্ডাস্টি পলিসির সুযোগ নিতে পারেন নি। এই হচ্ছে জ্যোতি বাবুর ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টের পারফরমেন্স। আমি এবার নেকসটে আসছি। আজকে ভারতবর্ষে ফরেন ইনভেস্টমেন্টর নিয়ম চালু হয়েছে প্রায় ৫১পারসেন্ট অফ দি ফরেন কোম্পানি ইনভেস্টমেন্ট করেছে। ১ বিলিয়ন মানে হল ১হাজার মিলিয়ন অর্থাৎ ১০০কোটি টাকা, সেখানে আমাদের ১৫০ কোটি টাকা ডলার ইনভেস্টমেন্ট হয়েছে। সেখানে চীনে ৩০ বিলিয়ন ডলার ফরেন ইনভেস্টমেন্ট হয়েছে। গত বছরে ভারতবর্ষে প্রায় ৩হাজার ৮৮৭কোটি টাকা প্রায় ফরেন ইনভেস্টমেন্ট অ্যাপ্রুভ হয়েছে। বহু বিদেশি সংস্থা এখানে বিনিয়োগ করতে চাইছে কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, পশ্চিমবঙ্গে এর ১ পারসেন্ট টাকাও এরমধ্যে বিনিয়োগ হচ্ছে না। সম্প্রতি আমেরিকার থেকে ভারতের রাষ্ট্রদূত সিদ্ধার্থশঙ্কর রায় এসেছিলেন, তিনি বললেন যে গত বছরে ইউ.এস.এতে ১হাজার ২৩১কোটি টাকা ইনভেস্টমেন্ট হয়েছে এবং তার অ্যাচিভমেন্ট শুনলে আপনারা আশ্চর্য হয়ে যাবেন, সেখানে ২৮৬টি ইনভেস্টমেন্ট প্রোপোজাল হয়েছে এবং তারমধ্যে একটি মাত্র পশ্চিমবঙ্গের প্রজেক্ট রয়েছে।

[4-20—4-30 p.m.]

২৮৬টি প্রোপোজালের মধ্যে ১টি হচ্ছে পশ্চিমবঙ্গের প্রজেক্ট এবং এখানে উনি বলছিলেন আমেরিকায় আমাদের নূতন প্রোজেকটের জন্য ইনভেস্টমেন্ট আসতে পারে কিনা, এই ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে একটা চিঠিও আসেনি। নূতন পরিস্থিতিতে যেখানে এই রাজ্যে প্রাইভেট এন্টারপ্রিনারদের আসার সুযোগ ছিল, এই রাজ্য সরকার সেই সুযোগের সম্ভাবনাকে সম্পূর্ণ গলাটিপে হত্যা করেছেন। স্যার, এই কথা আমি আজকে খুব স্পষ্টভাবে বলতে চাই যে, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তার মনোভাব পরিবর্তন করেনি তা নয়, যদি আপনি মুখ্যমন্ত্রী ও শ্রমমন্ত্রীর বাজেট পড়েন তাহলে দেখতে পাবেন যে দুই জনের মধ্যে ব্যাপক তফাত আছে। স্যার, আমি বলার চেষ্টা করছি যে, মুখ্যমন্ত্রী কি বলছেন, উনি বলছেন। we are not against modernisation and technological transformation nor are we in favour of unproductive job protection in non-viable units. কি বলছে জ্যোতিবাবু, ইন্ডাস্ট্রিয়াল বক্তৃতায়, আমরা আধুনিকীকরণের বিরোধী নই। আমরা

টেকনোলজিকাল ট্রান্সফরমেশনের বিরোধী নই, ইউনিট না চললে তার চাকরি বাঁচানোর পক্ষে আমরা নই, কিন্তু তার পরবর্তী সময়ে মুখ্যমন্ত্রী বলছেন উই ক্যাননট অ্যাকসেপ্ট ন্যাশনাল রিনিউয়াল ফান্ড। মুখ্যমন্ত্রী কি ন্যাশনাল রিনিউয়াল ফান্ডের যে প্রস্তাবনা সেটা কি ঠিক দেখেছেন, না বুরোক্রাটরা তারা লিখে দিয়েছে কোথাও চাকরি যাওয়ার কথা? ন্যাশনাল রিনিউয়াল ফান্ড তারা বলেছে গ্রান্ট দেবে, grant to provide funds for certain employees benefit by technological upgradation, modernisation, restructuring and revival of industry. These units are for redeployment for approved scheme, for urgent scheme and redeployment and placement of service of employment মুখ্যমন্ত্রী এখানে বলছেন যে আমরা we are retraining and redeployment of the working force as also for proper compensation and rehabilitation for retrenched workers if necessary. এই প্রথম রিট্রেনিং অ্যান্ড রিডেপ্লয়মেন্ট যার কথা মুখ্যমন্ত্রী বলছেন তার জন্য ফান্ড দিচ্ছে, উনি বলে দিলেন উই ক্যানট অ্যাকসেপ্ট ন্যাশনাল রিনিউয়াল ফান্ড। আরও বলছে, বি.আই.এফ.আরে, ভলান্টারি রিটায়ারমেন্ট যদি থাকে তারও টাকা দেবে ন্যাশনাল রিনিউয়াল ফান্ড। এছাড়া ন্যাশনাল রিনিউয়াল ফান্ড, এমপ্লয়মেন্ট জেনারেশন ফান্ডও তৈরি হবে, উনি পার্টির চাপে অর্দ্ধেকটা গিয়েও যেতে পারলেন না উনি ইদানীংকালে অনেক বার বিদেশে ঘুরেছেন, ওর অনেক আত্মীয় স্বজন বিদেশে আছেন—উনি মডার্নাইজেশনে যেতে পারলেন না। ইউ কুড নট গো অ্যালন। যার ফলশ্রুতি হচ্ছে পশ্চিমবাংলায় ইনভেস্টমেন্ট হল না, এর যে পসিবিলিটি ছিল সেটা পশ্চিমবাংলায় সম্পূর্ণ ভাবে নষ্ট হয়ে গেল এবং আমরা খুব দুঃখিত যে এই অবস্থায় মুখ্যমন্ত্রী মাল্টি ন্যাশনালের পক্ষে মুখ্যমন্ত্রী ফরেন ইনভেস্টমেন্ট আনতে পারলেন না কেন? উনি বলছেন। we have made certain arrangements apart from technological investment and participation in certain industry. মুখ্যমন্ত্রী কি বলছেন, মাল্টি ন্যাশনাল ইনভেস্টমেন্ট চাই, উনি আরো বলছেন পার্টিসিপেশন ইন সার্টেন ইন্ডাস্ট্রি চাই। গভর্নমেন্ট অফ ইন্ডিয়াও তাই বলছে, তাহলে শিল্প নীতির সঙ্গে বিরোধটা কোথায়। গতবারে শিল্পনীতি পাস হবার পর মন্ত্রী বিদ্যুৎ গাঙ্গুলিকে দেখলাম তিনি চেম্বার অফ কমার্সে মিটিং করছেন, বলছেন, আমরা এই শিল্পনীতির কিভাবে সুযোগ নেওয়া যায় তার চেষ্টা করছি। ইট ইজ বিকজ অফ দি হাফ হার্টেড অ্যাপ্রোচ, পুরোপুরিভাবে আপনারা বলতে পারলেন না, শিল্পনীতি সমর্থন করেন। পশ্চিমবাংলায় সেইজন্য শিল্পনীতি আসতে পারল না। আজকে সুদীপ এর আগে বলেছে, দুটো মেজর প্রোজেক্ট যেটা আপনাদের কিং পিন, তাতে পশ্চিমবাংলার ইন্ডাস্ট্রিয়াল রিনিউয়াল হবে। একটার নাম হচ্ছে বক্রেশ্বর। জাপান ও জার্মানিরা বলে গেছেন আরও ২০ বছর সময় লাগবে। আর আপনারা বলছেন জাপানের সাহায্য নিয়ে, জার্মানীর সাহায্য নিয়ে ২০০০ সালে বক্রেশ্বর করবেন। আর দ্বিতীয় হচ্ছে, হলদিয়া। আপনাদের এই দুটো প্রধান পেটেড টেকনোলজির কি অবস্থা? এই ব্যাপারে আপনারা মনস্থির করতে পারছেন না, কি করবেন। এর টেকনোলজিকে চেঞ্জ করা হয়েছে। আমরা জেনেছি টাটা টি, তারা নিজেদেরকে ওখান থেকে উইথড্র করে নিয়েছে। রাজ্য সরকারের সঙ্গে জে.আর.ডি টাটার এই ব্যাপারে কি কথা হয়েছে তা বলেননি। শুধু একটা বায়াস

ইনটেনশন থাকলেই হবেনা। আজকে কি ফাইনাল অ্যারেঞ্জমেন্ট হল, হলদিয়ায় কত টাকার প্রোজেক্ট ইমপ্লিমেন্টেড হবে, না হবে, মুখ্যমন্ত্রী কিছুই বলতে পারছে না। রাজ্য সরকারও বলতে পারছে না। বর্জোরার সেই প্রোজেকট সম্বন্ধে আম্বানীরা অর্থাৎ রিলায়েন্স গোষ্ঠী কি বললেন সেটাও আমরা জানতে পারছি না? আম্বানীরা তখন এসে বললেন, আমরা বর্জোরা প্রোজেক্ট করব। ভি.পি.সিং-এর আমলে রিলায়েন্সের সঙ্গে আপনারা বর্জোরা প্রোজেক্ট করার জন্য এগিয়ে গেলেন। এটা একটা পলিয়েস্টার ফিলামেন্ট ইয়ার্ন প্রোজেক্ট। এটা কোন স্টেজে আছে এটা আপনি ক্লিয়ার করে বলবেন। আমি প্রশ্ন করতে চাই, ১৬ বছরে পশ্চিমবাংলার মধ্যে, আগে ছিলনা, এমন কোন ভারতবর্ষের বড় ইন্ডাস্ট্রিয়াল হাউস, এসেছে নতুন কেউ এই রাজ্যে ইনভেস্ট করতে? বিড়লারা, ডানকান গ্রুপ, আর.পি.জি. গ্রুপ, টাটা এরা তো কলকাতায় আগেই ছিল। কিন্তু ওয়েস্টার্ন ইন্ডিয়া থেকে কারা এসেছে? রিলায়েন্স এসেছে? আদবানিরা এসেছে? এসার গুজরাট এসেছে? মফতলাল এসেছে? কেউ আসেনি। নর্থ ইন্ডিয়া থেকে কারা এসেছে? থাপাররা এসেছে? ডি.সি.এম এসেছে? ভারতবর্ষের যে কোন ফ্লারিশিং বিজনেস এন্টারপ্রাইজ একটাও ইন এ বিগ ওয়েতে পশ্চিমবাংলায় ১৬ বছরে ইন্ডাস্ট্রিয়াল পলিসি রিলাক্সশেসান হওয়ার পরেও গত দু'বছরে আসেনি কেন? আপনারা বার বার একই কথা বলছেন। You are making a little effort, but this effort is not good enough আপনারা যা করেছেন তা রাজ্যের পক্ষে যথেষ্ট নয়। এখানে ইন্ডাস্ট্রিয়ালিস্টরা মনে করেন এই রাজ্যের বুরোক্রেসি এন্টি-প্রোগ্রেস। আজকে যেখানে অন্যান্য স্টেটে ইন্ডাস্ট্রিয়ালিস্টরা এগিয়ে যাচ্ছেন, সেখানে আপনাদের আমলারা তাদের এখানে আসার পথে বাধা সৃষ্টি করছেন। এদিকে ইন্ডাস্ট্রিয়ালিস্টদের ধরতে আপনারা বাইরে যাচ্ছেন। Your bureaucracy is still basically abstructive. ইনডিভিজুয়ালি বুরোক্রেটসদের আমি খারাপ বলছি না, তারা গুড পিপল। bureaucracy as a whole is abstructive পশ্চিমবাংলায় কারখানার জন্য জমি পাওয়া যায়না। হলদিয়া থেকে দরবারী শেঠরা কেন চলে গেছেন? হলদিয়া কারখানা চলবে কিনা সেটা ঠিক করবে আপনাদের লক্ষ্মণ শেঠ। সেইজন্য দরবারি শেঠরা চলে গেছেন হলদিয়া থেকে, লক্ষ্মণ শেঠরা হলদিয়ায় থাক। এখানে লক্ষ্মন শেঠরা থাকবেন, এখানে দরবারি শেঠরা আসবেন না। এটাই হচ্ছে পশ্চিমবাংলার ইন্ডাস্ট্রিয়াল রিয়েলিটি। আমি আপনাদের বলতে চাই, টপ ইন্ডাস্ট্রিয়ালিস্টরা, টপ ম্যানেজাররা কলকাতায় আসবে কেন? হোয়াট কোয়ালিটি of life can Calcutta offer in comparison to Bangalore, in comparison to Bombay, in comparison to Delhi, in comparison to Hyderabad, in comparison to even Madras. কোয়ালিটি অফ লাইফের জন্য টপ এন্ট্রাপ্রেনাররা আসবে না। কলকাতায় ফাইভস্টার একটা হোটেল আপনারা করতে পারলেন না? ট্যুরিজমফেসিলিটি আপনারা বাড়াতে পারলেন না? কলকাতায় দু'ঘন্টা বৃষ্টি হলে ছ'ঘন্টা জল জমে যায়। এই রাজ্যে তাহলে কি শিল্প আসবে? আপনারা বলছেন কলকাতায় পাওয়ার সিচ্যুয়েশনের ইমপ্রুভমেন্ট হয়েছে। কি ইমপ্রুভমেন্ট হয়েছে? ইন্ডাস্ট্রিয়াল অফটেক তো দেখবেন। ইন্ডাস্ট্রি চললে তো বোঝা যাবে পাওয়ার সিচ্যুয়েশন ইমপ্রুভ করেছে কি না। একটা ঝড় হলে ট্রান্সমিশন লাইন সব পড়ে যায়। ভোল্টেজ ফ্লাকচুয়েশনের জন্য গ্রামের লোকেরা জেরবার। সেইসব জায়গায়

আপনারা কি ব্যবস্থা করেছেন? ইন্ডাস্ট্রির জন্য আপনারা কি করতে পেরেছেন? সবচেয়ে ভালো উদাহরণ হচ্ছে ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোন। যাই সিদ্ধান্ত হয়ে থাক, its a wrong decision. Falta is not suitably located for an export processing zone. What is the performance of Falta? total export, if I am not wrong, total export. এত বছর হয়ে গেছে, ফলতা থেকে এক্সপোর্ট হয়েছে ৯১ কোটি টাকা। সাত বছরে মোট ৯১ কোটি টাকা, বছরে ১৩ থেকে ১৪ কোটি টাকা একটা এক্সপোর্ট প্রসেসিং জোন থেকে এক্সপোর্ট হয়েছে। এত কম পরিমাণ হয়েছে। দিজ ইজ চিকেন ফি। যেখানে সান্তাক্রুজ থেকে মাসে আয় হয় হাজার কোটি টাকা। আপনার ইন্ডাস্ট্রিয়াল প্রোজেক্ট ইমপ্লিমেন্টেশন হওয়ার পরে ও ডানকান গ্রুপের হলদিয়া প্রোজেক্ট চালু হওয়ার পরে এখন হয়েছে ৪৯২ কোটি টাকা, তার আগের বছর ইমপ্লিমেন্ট হয়েছে ৮৪ কোটি টাকা। তার আগের বছর ২৩০ কোটি টাকা, তার আগের বছর ১৩৬ কোটি টাকা। দেখা যাচ্ছে প্রতি বছর ১০০ কোটি টাকা করে কমে যাচ্ছে। পশ্চিমবাংলায় যে রেট অফ আনএমপ্লয়মেন্ট রয়েছে। You have to think interms of implementation of projects worth at least 2 thousand crores every year chicken feed. দুই হাজার কোটি টাকা প্রতি বছর হবে। একটা প্লান করে আপনাদের এগোতে হবে। এই ব্যাপারে রাজ্য সরকার টোটালি ব্যর্থ এবং তার ফলে ন্যাশনাল অ্যাভারেজের চেয়ে প্রতি বছর আমরা পিছিয়ে যাচ্ছি। আপনি যদি দেখেন এই একস ফ্যাক্টরী ইন্ডাস্ট্রিয়াল আউটপুটের কত তফাৎ।

[4-30—4-40 p.m.]

আর তখন পশ্চিমবঙ্গ এসে দাঁড়িয়েছে ২০০তে। যেখানে এই ২০/২৩ বছরে গোটা দেশের ন্যাশনাল অ্যাভারেজ ৩০০। যে সময়ে পশ্চিমবঙ্গে একস ফ্যাকটারী আউটপুট দ্বিগুন হয়েছে সেই একই সময়ে সারা ভারতবর্ষে একস ফ্যাক্টরী আউটপুট তিন গুণ হয়েছে। এটা আজকে আপনাদের বুঝতে হবে। বেসিক্যালি এখানে আমাদের যে প্রোগ্রেস হয়েছে, সেই প্রোগ্রেসটা খুবই দুঃখজনক। এটা আজকে আমরা সবাই বুঝতে পারছি। এর কারণ কি? জ্যোতিবাবু ক্যান হিমসেলফ ফাইন্ড আউট। উনি অনেক ইন্ডাস্ট্রিয়ালিস্ট-এর সঙ্গে কথা বলেছেন, তাদের আহ্বান জানিয়েছেন, কিন্তু দুটো বাদে কাউকে এখানে আনতে পারলেন না। ইন্ডাস্ট্রিয়ালিস্টদের মধ্যে ওঁর অনেক আত্মীয়-স্বজন রয়েছে। উনি যদি নিজে কারণ না জানেন তাঁদের জিজ্ঞাসা করতে পারেন। ওঁর যে নিকট আত্মীয় সে একটু ছোট ইন্ডাস্ট্রিয়ালিস্ট, সে হয়ত বলতে পারবে না। ওঁর দূরের আত্মীয় আছে বড় ইন্ডাস্ট্রিয়ালিস্ট সে নিশ্চয়ই বলতে পারবে। সুতরাং হোয়াই ক্যাননট হি ফাইন্ড আউট? ইন্ডাস্ট্রিয়ালিস্টদের কাছ থেকেই জানতে পারবেন, হি ক্যান ফাইন্ড আউট। এ রাজ্যে এন.আর.আই. প্রোজেক্টের অবস্থা কি? একটু আগেই আমি একটা ফিগার দেখলাম পশ্চিম বাংলায় এন.আর.আই. প্রোজেক্টের অবস্থা গোটা দেশের মধ্যে ওয়ান অফ্ দি মোস্ট পুয়োর। কেন এন.আর.আই. প্রোজেক্ট আমাদের রাজ্যে আসছে না? তার কারণ একটু আগেই আমি বললাম। পাঁশকুড়ায় একটা ছোট এন.আর.আই. প্রোজেক্ট এসেছিল ফোর ব্রাদার্স, ফেরো অ্যালয়েন্স মে' দিবসের ছুটি দিল, কি দিল না, তাই নিয়ে প্রোজেক্ট বন্ধ হয়ে গেল! আপনারা যদি ছোটখাট প্রতিটি

ক্ষেত্রে বাধা দেন, তাহলে এখানে কি ভাবে প্রোজেক্ট হবে? ফলে প্রোজেকট হচ্ছে না। আমাদের এই গভর্নমেন্টের সম্বন্ধে যে কথা আজকে সব চেয়ে বেশি প্রযোজ্য তা হচ্ছে, দি গভর্নমেন্ট হ্যাজ বিলাইড দি এক্সপেকটেশন অফ্ পিপল। ম্যাসিভ ইন্ডাস্ট্রিয়াল ইনভেস্টমেন্ট-এর আশা জেগেছিল। আমি একথা উইথ ফিগার বলছি, এই ফিগার গুলো আমি জ্যোতিবাবুকে পাশ অন করে দেব। এর মধ্যে কোনও বানানো কথা নেই। নেক্সট আমি পুরোণ ইউনিটগুলো সম্বন্ধে দু' একটা কথা বলি। পতিতবাবু যে ইউনিটগুলো চালাচ্ছেন তার মধ্যে স্টেট ওয়ার হাউসিং কর্পোরেশনে ৭৪ লক্ষ টাকা লাভ করেছেন এবং সেখানেও লাভ আগের চেয়ে কমে গেছে। আর ইলেকট্রো মেডিকেলে ৪ লক্ষ টাকা লাভ করেছেন। বাকি সব জায়গায় লস্। কল্যানী স্পিনিং মিলে ৭ কোটি টাকা লস্। স্যাক্সবি-ফার্মারে ১১ কোটি টাকা লস্। দুর্গাপুর কেমিক্যালে ১২ লক্ষ টাকা লস্। ডাবলু.বি.আই.ডি.সি. যারা লোন দেয় তাদেরও ৭ কোটি ৪৬ লক্ষ টাকা লস্। ওয়েস্ট বেঙ্গল সুগার ইন্ডাস্ট্রিস কর্পোরেশন, ৩ কোটি ২৩ লক্ষ টাকা লস্। টি ডেভেলপমেন্ট কর্পোরেশন, ৫৯ লক্ষ টাকা লস্। ওয়েবেলে লস্। গ্লুকোনেটে ৬৩ লক্ষ টাকা লস্। আবার এক মাত্র সরস্বতী প্রেসে লাভ হয়েছে। আমি দু-একটি কথা বলি, কেন আপনারা একটা প্রোজেক্ট লাভজনকভাবে চালাতে পারছেন না? গত বছর চায়ের একটু ভাল বাজার ছিল। চা'য়ে টাকা করে সারা ভারতবর্ষের মানুষ কোটি-কোটি টাকা কামালো। ৭টি চা-বাগান নিয়েও আপনারা লাভ করতে পারছেন না। আপনারা যাকে চেয়ারম্যান করেছেন সেই লোকটার নিজের একটা চা কোম্পানি আছে। ব্রীজমোহন বলে লোকটার নাম। ওয়েস্ট বেঙ্গল টি ডেভেলপমেন্ট কর্পোরেশনের চা নিজেই কিনছেন অকশনে, আবার নিজেই এক্সপোর্ট করছেন। হাউ ক্যান ইউ এক্সপেক্ট যে আপনার লাভ হবে? ডায়রেক্টলি সেই লোকটি দার্জিলিং-এর সি.পি.এম নেতাদের সঙ্গে যুক্ত, ডায়রেক্টলি সেই লোকটি দুর্নীতি করছে। পতিতবাবু চেষ্ট করেন মনিটর করে কি করে লোকসানগুলি কমানো যায়। কিন্তু যে দুর্নীতি আপনাদের সিস্টেমের মধ্যে রয়ে গেছে, সেই দুর্নীতির বিরুদ্ধে শক্তিশালীভাবে যদি লড়াই করা না যায় তাহলে কি করে উন্নতি হবে? আমি বারবার একটি কথা আপনাদের বলার চেষ্টা করছি, গত ৫।৬ বছর ধরে আমি এই অ্যাসেম্বলিতে আছি, আমি বলছি, আপনাদের যে পলিসি সেন্টার দিলো, আপনারা তাকে কি করে পলিটিক্যাল অপোজিশন করবেন সেটার জন্যই ব্যস্ত হয়ে পড়েন, এটা নিয়ে কিভাবে মিটিং করবেন তারজন্য ব্যস্ত হয়ে যান। with out realising that we are living in a federal structure. সেন্টার একটা পলিসি দিলে আপনারা সেটা নিয়ে চেঞ্জ করতে পারবেন, you should try to make best of it. আপনাদের মনে আছে, প্রধানমন্ত্রী রাজীবগান্ধী জুট মডার্নাইজেশনের জন্য টাকা দিয়েছিল। আপনাদের মনে আছে রাজীবগান্ধী জুটের জন্য আড়াই শো কোটি টাকা ২টি প্রজেক্টে দিয়েছে। তখন আপনারা বলেছিলেন রাজীবগান্ধী আমাদের টাকার থলি নিয়ে লোভ দেখাতে এসেছে। ইলেকশনে সেটা প্রচার করা হল। রেজাল্ট কি? আড়াইশো কোটি টাকার মধ্যে ১৭০০ কোটি টাকা জুটে ইমপ্লিমেন্ট হয়েছে। এখন বাজার একটু খারাপ দেখলেই ইচ্ছামতো আপনাদের তুড়ি দিয়ে ফড়েরা কিনে নিচ্ছে। আমি সেদিন লেবার মিনিস্টার কে বলেছিলাম, পশ্চিমবাংলা এমন একটি রাজ্য যেখানে শিল্পপতিরা নির্ভয়। জ্যোতিবাবু বলেছেন, আমাদের

এগেন্সটে ম্যালিসিয়াস প্রোপাগান্ডা হয় যে এখানে লেবার আনরেস্ট হয় না। সুতরাং লক-আউট করলেও আই.জে.এমের সামনে একটাও মিছিল নিয়ে সি.পি.এমরা যায় না। ঐ আলু গুদাম, ঐ আই.জে.এম বা ঐ বেঙ্গল চেম্বারে বাড়ির সামনে সিটুরা যে বিক্ষোভ দেখাতো, এখন ঐ বেঙ্গল চেম্বারে জ্যোতিবাবু সপ্তাহে ২ বার বক্তৃতা দিতে যান, সুতরাং কে বিক্ষোভ দেখাবে? ফলে লক-আউট হয়ে গেছে। আপনারা এখন বলছেন জুটের ডাইভারসিফিকেশন দরকার। যখন রাজীবগান্ধী ৭ বছর আগে আপনাদের জুট ডাইভারসিফিকেশন এর ফান্ডের জন্য টাকা দিল তখন আপনারা বুঝলেন না, আজকে সেই কথা বুঝতে হবে। আজকে উনি বলছেন পশ্চিমবাংলায় সেন্টার ইনভেস্টমেন্ট নতুন করে করছেন না। হ্যাঁ, দিজ ইজ দি পলিসি অফ দি সেন্টার যে আজকে ইন্ডাস্ট্রির জন্য ইনভেস্টমেন্টের টাকা গভর্নমেন্টের বাজেট থেকে নেব না। যদি গভর্নমেন্টের বাজেটে টাকা থাকে তাহলে সেটা যাবে গরিব লোকেদের জন্য, রুর‍্যাল ডেভেলপমেন্টের জন্য, ইল্লিটারেসির জন্য, রুর‍্যাল হেল্‌থ ইমপ্রুভ করার জন্য। ইন্ডাস্ট্রি যদি নতুন করতে হয় তাহলে তার টাকা বাজেট থেকে নেবার দরকার কি? আম্বানী হাজার হাজার কোটি টাকা যদি শেয়ার মার্কেট থেকে তুলতে পারে what is wrong in the public sector raising money from the market. যখন ভারতবর্ষে ১০ কোটি মিড্‌ল ক্লাস লোক আছে, যাদের ইনভেস্ট করার ক্ষমতা আছে এবং জ্যোতি বসু স্বীকার করেছেন ওঁর বক্তৃতা অনেক সময় কংগ্রেসের বক্তৃতা বলে মনে হয় India over the years since independence established itself in the international forum as a nation to be recond with. ভারতবর্ষ পৃথিবীর ১০টা ইন্ডাস্ট্রিয়ালাইজেশন নেশনের মধ্যে একটা। ভারতবর্ষের পাবলিক সেক্টারের প্রশংসা করেছেন। কে করেছে? কংগ্রেসের পলিসি, নেহেরুর পলিসি। এই জায়গাতে আমরা নিয়ে এসেছি। আজকে আপনি স্বীকার করেছেন। যদি আগে স্লোগান হিয়ারিং কম করতেন, আগে যদি স্বীকার করতেন তাহলে আরো ভাল হত। এটা এখন আপনি স্বীকার করেছেন। কিন্তু নতুন পরিস্থিতির সে সুযোগ আপনি নিতে পারতেন সেই সুযোগ আপনি নিতে পারলেন না। আমি একটা লিস্ট দেখছিলাম, আমার কাছে একটা লিস্ট আছে। আমি দেখছিলাম কোন কোন হেভি ইন্ডাস্ট্রি আছে পশ্চিমবাংলায়। তাতে আমি দেখছিলাম, প্রায় সব কটাতেই লোকসান হচ্ছে। কেন্দ্র বন্ধ করে দেয়নি। তবে হ্যাঁ, ভাবছে। এটা ঠিকই। বি.আই.এফ.আর. নিয়ে আমরাও সন্তুষ্ট নয়। কেন্দ্র সন্তুষ্ট নয়। সেইজন্য তারা তো কমিটি অ্যাপয়েন্ট করেছেন, ওঙ্কার গোস্বামী কমিটি। ওঁরা যা বলছেন আরো বিপদজনক ব্যাপার। ওঁরা বলছেন, একটা বি.আই.এফ. আর নয়, ৫টি সার্কিট বেঞ্চ কর, এবং তাড়াতাড়ি সিক্ ইন্ডাস্ট্রির ব্যাপারে ডিসিশন নাও। ২ বছরের মধ্যে একটা লোকও তো সেন্ট্রাল পাবলিক আন্ডারটেকিং থেকে ছাঁটাই হয়নি। ভি.আর.এস যা নিয়েছেন, নিয়েছেন। কিন্তু আজকে আপনাদের রিয়ালাইজ করতে হবে যে অধিকাংশ সিক্ ইন্ডাস্ট্রিয়াল পাবলিক আন্ডারটেকিংস হচ্ছে পশ্চিমবাংলায়। ইন্দিরা গান্ধী এগুলোকে

[4-40—4-50 p.m.]

লসে নিয়েছিলেন, কিন্তু আমরা সেগুলোকে লাভজনক করতে পারিনি। এগুলো লাভজনক করবার ব্যাপারে আপনাদের সাহায্যও ছিল না। জ্যোতিবাবু এই সেদিন উনি

একটি বক্তৃতায় বলছিলেন। I am sorry, there has been no new public sector undertaking. একটা লোক এত সহজে ভুলে যায় কি করে? সেদিন নতুন ব্লাস্ট ফার্নেস উদ্বোধনের সময় বলা হল মডার্নাইজেশন হচ্ছে বলে আমরা খুশি। রুপিজ ৫০০০ ক্রোড়স হ্যাভ বিন ইনভেস্টেড ইন দুর্গাপুর ফর মডার্নাইজেশন কিন্তু মুকুন্দকে দিয়ে নয়, ডাইরেক্টলি 'সেল' করছে। কিন্তু ইউ ক্যান নট অ্যাপ্রিশিয়েট। এই বাজারে সেন্টার দুর্গাপুর স্টিল মডার্নাইজেশনের জন্য ৫০০০ কোটি টাকা বিনিয়োগ করেছেন। আজকে যেগুলোতে লোকসান হচ্ছে কেন্দ্র সেগুলো রাখতে চান। গত বছর দেখেছি, অ্যান্ড্রুল লাভ করেছে, হুগলি প্রিন্টিং লাভ করেছে, কিন্তু বাকিগুলির প্রতিটিতেই লোকসান। বার্ন স্ট্যান্ডার্ডে ৫ লক্ষ টাকা, রেরোল বার্ন কোম্পানিতে ২৫ লক্ষ টাকা, জেশপে ৩.৫০ কোটি, ব্রেথওয়েটে ৩.৭১ কোটি, ভারত প্রসেস অ্যান্ড মেশিন ইঞ্জিনিয়ারিং লিমিটেডে ৯.২৪ কোটি, সাইকেল কর্পোরেশনে ৩২.৯১ কোটি, হিন্দুস্তান কেবেলসয়ে ১০.৪৪ কোটি, ন্যাশনাল ইনস্ট্রুমেন্টে ৭.৭৬ কোটি, ভারত অপথালমিক গ্লাসে ১০.৪৯ কোটি, হিন্দুস্তান পেপারে ৩১.৩৮, টায়ার কর্পোরেশনে ২০.৫৭ কোটি টাকা লোকসান। এইরকম আরো রয়েছে। অর্থাৎ পশ্চিমবঙ্গে বেশি সিক পাবলিক আন্ডারটেকিং রয়েছে। ছাঁটাই এর বিরোধিতা করতে আমরা আপনাদের সঙ্গে আছি, সেখানে উই আর উইথ ইউ এমপ্লয়মেন্ট প্রটেক্ট করতে, কিন্তু গভর্নমেন্ট কতদিন বাজেটারী সাপোর্ট দিয়ে ইন্ডাস্ট্রি চালাবেন? পৃথিবীর কোনও দেশে এইভাবে ইন্ডাস্ট্রি চলে? কনটিনিউয়াসলি লস্ করলে ইন্ডাস্ট্রি দীর্ঘদিন চলবে? কিন্তু ইউ হ্যাভ নট সাজেস্টেড, কি করে এই ইনফ্রাস্ট্রাকচারে হেভি ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিতে লাভ করা যায়। আপনারা আই.এম.এফকে কনডেম করেছেন, কিন্তু কনস্ট্রাকটিভ সাজেশন নেই যে দিস ইজ আওয়ার সাজেশন ফর ইমপ্রুভিং দি পারফর্মেন্স অফ পাবলিক সেকটর ইউনিট বা কিভাবে পাবলিক সেক্টর ইউনিটে নতুন ইনভেস্টমেন্ট পাওয়া যেতে পারে সেই ব্যাপারে আপনারা একবারও চেষ্টা করেননি। তার ফলে পশ্চিমবঙ্গে ইউ আর স্যাডেলড্ উইথ ইওর ওন সিক ইন্ডাস্ট্রি। একদিকে সেন্ট্রাল পাবলিক সেকর্টর আন্ডারটেকিংগুলি সিক। সেন্ট্রাল পাবলিক সেক্টর আন্ডারটেকিং এর ৯টার এখনও হিয়ারিং হয়নি পশ্চিমবঙ্গের, বি.আই.এফ.আর.এর কাছে গেছে এবং ৪টি পেন্ডিং রয়েছে। বি.আই.এফ.আর. এর কাছে কোনটা যাবে সেটা বিচার করতে হবে, কিন্তু এসম্বন্ধে আপনারা বলেননি যে আপনাদের এব্যাপারে অল্টারনেটিভ প্রস্তাব কি? ওঙ্কার গোস্বামী কমিটি প্রস্তাব দিয়েছেন, বাট হোয়াট ইজ ইওর সাজেশন অ্যাবাউট রিহ্যাবিলিটেটিং সেন্টারস অফ ইন্ডাস্ট্রি? আপনারা কোনও কংক্রিট সাজেশন দিতে পারেননি ইন দি রিহ্যাবিলিটেশন অফ সিক ইন্ডাস্ট্রি, কারণ আপনাদের পারফর্মেন্স ভাল নয়। যেগুলো সেন্টারের সেগুলো সম্বন্ধে চেষ্টা করুন সাফিসিয়েন্টলি মনিটরিং করতে, এরজন্য আলাদা ডিপার্টমেন্ট করবার চেষ্টা করুন। কিন্তু এই ব্যাপারে কিছুই হয়নি একথাই বলতে চাই।

আমি এবার মাননীয় মুখ্যমন্ত্রীর মূল বাজেট ভাষণে ফিরে আসছি। একথা আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে চাই যে, আজকে মুখ্যমন্ত্রী এটা স্বীকার করেছেন যে, ফ্রেট ইক্যুয়ালাইজেশন যেটা কেন্দ্রীয় সরকার করেছেন লোহার ক্ষেত্রে সেটা ভাল স্টেপ হয়েছে।

কিন্তু তিনি বলেছেন যে, ইমপোর্টেড মাল এখানকার জিনিসের থেকে বেশি কস্টলি। কাজেই ইন্ডাস্ট্রির ক্ষেত্রে বলবেন তো যে, হোয়াট উই ওয়ান্ট? উই ওয়ান্ট এ প্রটেকটেড মার্কেট। এখানকার পুঁজিপতিদের বক্তব্য, হাই কস্টের জন্য যেসব জিনিস তৈরি হচ্ছে তাতে সাবসিডি দিতে হচ্ছে। ক্যান ইউ ডু ইট? হাই কস্টের কারণে অসুবিধা হচ্ছে বলে নিজেদের বর্তমান অর্থনীতি থেকে আলাদা করে রাখবেন? মিকসড পলিসির বদলে হয় বলুন টোটাল সোস্যালিজম্ চাই, না হলে ক্যাপিটালিজমে যেতে হবে, কিন্তু সেটা ফেয়ার ক্যাপিটাল হবে না। এখানে বেনফোর্ড কোম্পানি কি চিরকাল ম্যানুপুলেট করে এখানে গাড়ি তৈরি করে যাবে গুড অর ব্যাড যাই হোক? হোয়াই গুড উই হ্যাভ স্যাগ্রেশন লাইক দ্যাট? আপনাদের এখানে যে গাড়ি তৈরি করতে পারবে, যে বিক্রি করতে পারবে, মার্কেটের নিয়মে তারা থাকবে, না পারলে থাকবে না। আপনি কিন্তু তাদের দিকে দৃষ্টি দিলেন না। আপনি এখন আগের পলিসি থেকে সরে এসেছেন। of total position for total state control আপনিই you have become the principal spokesman for the bourgeois of this country. ইন্ডিয়ান ক্যাপিটালিস্ট যারা লাইসেন্স ম্যানুপুলেশন করে প্রোটেকটেড এনভারনমেন্টে বাঁচতে অভ্যস্ত তাদের হয়ে সব চেয়ে বড় প্রবক্তা আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। কিন্তু এই রকম প্রবক্তা হয়ে লাভ কি হলো? ওরা নূতন করে ইন্ডাস্ট্রি আপনার এখানে করছে না, আপনাকে মাঝে মাঝে নিয়ে যাচ্ছে আর বক্তৃতা দেওয়াচ্ছে। তার বাইরে যখন ভি.পি.সিং-এর বন্ধু সরকার ছিল এখানে এসে ধরছে এবং বলছে আমাকে বাঁচান। এই ভাবে হিন্দুজা ধরছে, আম্বানী ধরছে। কিন্তু তারপর টাকা-পয়সা ইনভেস্টমেন্টের ব্যাপারে সেখানে কিন্তু কোনও ব্রেকথ্রু করতে পারেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার খুব খারাপ লাগলো, এই রাজ্য সান-রাইজ এরিয়া, আমরা কিন্তু ডেট্ করতে পারিনি। হ্যাঁ, ওঁরা বলেন যে' ওয়েবেলের টোটাল ইনভেস্টমেন্ট, ওয়েবেলের টোটাল টার্ন ওভার ভারতবর্ষে যত ইলেক্ট্রনিকস ইন্ডাস্ট্রি আছে তার কত পারসেন্ট? ওয়েবেলে সেই দিন গিয়েছিলাম একটা অনুষ্ঠানে, ওয়েবেল-সিমেন্স এক সাথে ওরা অটোমেটিক টেলিফোন এক্সচেঞ্জ করছে, ভাল কথা। একমাত্র সিমেন্স কেন? ওয়েবেলের সঙ্গে আর কোনও বড় কোম্পানি, পৃথিবীর অন্য কোনও ম্যালটি ন্যাশনাল এল না কেন? অনেক দিন তো হয়ে গেল ওয়েবেল তৈরি করেছেন। আপনারা এটা ভাববেন না? এটাকে নিয়ে তো আপনাদের নূতন করে ভাবতে হবে। আপনাদের ডাইরেক্টরেট অফ ইন্ডাস্ট্রি ভাল কাজ করছে, তারা এন.আর.আই সেল করেছে। আপনাদের ডাইরেক্টরেট অফ ইন্ডাস্ট্রি কাজ করে, আমরা তো এন্ড রেজাল্টের ব্যাপারে ইন্টারেস্ট। কিন্তু এর এন্ড রেজাল্ট হচ্ছে এই যে পশ্চিমবাংলায় শিল্পে প্রগতি বন্ধ হয়ে গিয়েছে। আপনারা স্টেট ইনসেনটিভ স্কীম দেবেন বলেছিলেন, এবারের বাজেটে আপনারা ঘোষণা করছেন যে আগামী বছর থেকে দেবেন। স্টেট ইনসেনটিভ স্কীম গত বছর ঘোষণা করেছেন। আপনাদের বাজেটের এমন অবস্থা, ভাঁড়ে এমন মা ভবানী, একদিকে বলছেন ইন্ডাস্ট্রি করব আবার বলছেন এই বছর স্টেট ইনসেনটিভ স্কীম চালু করতে পারবেন না, সামনের বছর থেকে স্টেট ইনসেনটিভ স্কিম চালু করবেন। ইজ দিস এ গভর্নমেন্ট? অন্য লোকেরা পায়ে ধরে শিল্প নিয়ে আসছে আর আপনারা বলছেন স্টেট ইনসেনটিভ স্কিম ক্যান বি ওয়েভ্ড টিল নেক্সট ইয়ার। আপনারা বলুন এই রাজ্যে শিল্পের উপর রিসার্চ

এবং আর অ্যান্ড ডি-র পেছনে আপনাদের রাজ্য সরকার কত খরচ করেছেন? আপনারা নূতন দপ্তর করেছেন ফুড প্রসেসিং-এর আমার দেখে হাঁসি লাগলো ৬২ লক্ষ টাকা ধার্য করেছেন। Bio-technology is the subject of the future. Food processing is someting. এগ্রিকালচার এবং ইন্ডাস্ট্রি মানুষকে এমপ্লয়মেন্ট দিতে পারে। আপনারা সেখানে ৬২ লক্ষ টাকা করেছেন। আপনাদের এখনও বলছি আপনাদের যে ইনফ্রাস্ট্রাকচার রয়েছে সেটা ইনসাফিসিয়েন্ট। আমি আপনাদের গ্রোথ সেন্টারে গিয়েছি, সেই গ্রোথ সেন্টারে ইন্ডাস্ট্রি করার মতো অবস্থা নেই। যে প্রোজেক্টগুলি আসছে সেইগুলি ছোট ছোট প্রোজেক্ট। এই প্রোজেক্ট দিয়ে পশ্চিমবাংলার যে প্রবলেম সেটা ট্যাকেল করতে পারবেন না। আপনারা ৩ বছর সরকারে আছেন you have to state thinking big. You have to start questioning yourself. আজকে ইন্ডাস্ট্রিয়ালিস্টরা পাঞ্জাব হরিয়ানায় চলে যাচ্ছে, আপনার এখানে আসছে না কেন? what is it like? you have to improve your own performance যাতে ডেফিসিট কমিয়ে সেই টাকা ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের জন্য লাগাতে পারেন তার জন্য ইউ হ্যাভ টু মেক নিউ অ্যাফোর্টস। আমি দুঃখিত এই জন্য যে এই রাজ্যে আমরা আশা করেছিলাম যে নূতন একটা শিল্প নীতির ফলে রাজ্যে নূতন একটা সূর্য উদয় হবে, আমরা সেটা দেখতে পেলাম না। আমরা দেখলাম পশ্চিমবাংলা ১০ রাজ্যের পেছনে চলে গেছে, পশ্চিমবাংলার উন্নতি হচ্ছে না। এই জন্য এই বাজেটের বিরোধিতা করে আমাদের আনা কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, শিল্প এবং বাণিজ্য দপ্তরের মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করে সংক্ষেপে দু-একটা কথা বলতে চাই। সৌগতবাবুর সমস্ত বক্তব্যের উত্তর দেওয়ার সময় আমার নেই। উনি শেষে যে কথাটা বলছেন সেটা হল পশ্চিমবাংলা পেছিয়ে পড়েছে। আমি সবিনয়ে বিরোধী দলের আনা কাট মোশনের বিরোধিতা করে এবং ওনার ওই কথার বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই।

[4-50—5-00 p.m.]

ক্রমবর্ধমান বা পরিবর্তনশীল পরিবর্তিত পরিস্থিতিতে বিশ্বের বাইরে ভারতবর্ষ নয়, আর ভারতবর্ষের বাইরে পশ্চিমবাংলা নয়। আমরা শুধু একটা জিনিস রেফার করতে চাইছি বিরোধীদলের উদ্দেশ্যে। চলতি আর্থিক বছরে ভারতের অর্থনৈতিক পরিস্থিতি যেটা তার উপরে এই কথা কি বলা যায়, রেলের ভাড়া বাড়বে, মাসুল বৃদ্ধি হবে, ডিজেলের দাম বাড়বে, কয়লার দাম বৃদ্ধি ঘটবে, মুদ্রাস্ফীতি ঘটবে, বহির্বাণিজ্যে ঘাটতি ঘটবে, আর অবাধ বাণিজ্য চালু থাকবে, বিদায় নীতি চালু থাকবে? বিদায় নীতি মানে শ্রমিকদের ছাঁটাই করা। প্রলোভন দেখিয়ে তাদের রিট্রেঞ্চ করা হবে, গোল্ডেন হ্যান্ডশেক করে তাদের বাড়ি পাঠিয়ে দেওয়া হবে। ভারত সাতশো কোটি টাকা ঋণ পাবে কিনা তা নির্ভর করছে ভারতের অর্থনৈতিক সংস্কারের উপর। বিশ্বব্যাঙ্কের ভাইস প্রেসিডেন্ট জোসেফ উড সাম্প্রতিককালে

রতবর্ষ পরিদর্শন করেছেন। তাঁর মন্তব্য কি ছিল সৌগতবাবু সেটা ভাল ভাবেই জানেন। ষ্ট্রায়ত্ত সংস্থাগুলোর সংস্কারের ব্যাপারে কড়া ব্যবস্থা নিতে হবে। দ্বিতীয়ত, রাষ্ট্রায়ত্ত স্থার শেয়ার বিক্রির কাজ ত্বরান্বিত করতে হবে। অলাভজনক রাষ্ট্রায়ত্ত ইউনিটগুলোকে াসরি বিক্রির ব্যবস্থা করতে হবে। কোম্পানি আইন সংশোধন করে কারখানাগুলোকে কুইডিশনে যাওয়ার জন্য বোর্ড অব ইন্ডাস্ট্রিয়াল অ্যান্ড ফিনান্সিয়াল রিকনস্ট্রাকশন, আই.এফ.আর.-এর হাতে তুলে দিতে হবে সরাসরি। এর পরও ভারতের শিল্পবাণিজ্যের ই পলিসি নেওয়ার ক্ষেত্রে পশ্চিমবাংলা পিছিয়ে পড়ছে এটা বলবেন? পশ্চিমবাংলা তা কে বাইরে যাবে নাকি? বিশেষ করে বিশ্বব্যাঙ্কের ভাইস প্রেসিডেন্ট অয়েল এবং গ্যাস র সম্বন্ধে দ্রুত কড়া ব্যবস্থা নেবার জন্য বারবার করে বলেছেন। ফেরা আইনকে শিথিল রে দেওয়া হয়েছে। রাজীব গান্ধীর সময়ে এম.আর.টি.পি. পলিসি যা ছিল তা একরকম থিল করে দেওয়া হয়েছে। বিদায় নীতি চালু করে সমস্ত কারখানাগুলোকে কি অবস্থায় নে দেওয়া হয়েছে—সার কারখানা, হলদিয়ার সার কারখানা, যেটা ৬০০ কোটি টাকা রচ করে গড়ে উঠল তা আজকে কোথায়, কি অবস্থায় আছে? বারবার করে এই রাজ্য কে ডিমান্ড করা হয়েছে তাকে কি করে পুনরুজ্জীবিত করা যায়, আজ পর্যন্ত সেই কথা লছেন? হলদিয়ার তৈল শোধনাগারকে সম্প্রসারণ করার জন্য ইন্দিরা গান্ধীর সময় থেকে াজ পর্যন্ত কিছু হয়েছে? কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির জন্য পিছিয়ে আছে। এর জন্য জ্য সরকার দায়ী হবে? হলদিয়ায় সার কারখানা লিকুইডিশনে চলে যেতে বসেছে। এ ম্বন্ধে একবারও বলবেন না? রাষ্ট্রায়ত্ত কারখানা কন্ট্রিবিউশন করছে শিল্পক্ষেত্রে, তা সম্পূর্ণ মালুম ভুলে গিয়ে অলাভজনক সংস্থাগুলোকে বেসরকারি হাতে তুলে দেবার চেষ্টা করছেন। শ্বব্যাঙ্কের নির্দেশক্রমে যে সিদ্ধান্ত গৃহীত হয়েছে তা একবারও বলবেন না? হলদিয়ায় াহাজ নির্মাণ কারখানা করার সিদ্ধান্ত আগে থেকেই গৃহীত হয়েছিল, তা কেন, কি কারণে রা হচ্ছে না তা বলবেন না? পশ্চিমবাংলায় শিল্পোন্নয়নের ক্ষেত্রে যে বাধা সেই বাধা ারতবর্ষের অর্থনীতির। ভারতবর্ষের অর্থনীতির যে দশা এখানেও ঘটছে। সেই ভাবেই বকিছু পরিচালিত হবে। কেন্দ্রীয় সরকারের টুঁটি বাঁধা আছে আই.এম.এফের কাছে, বিশ্বব্যাঙ্কের াছে, যারা হস্তক্ষেপ করে ভারতবর্ষের অর্থনীতি শিল্প পরিচালনকে বন্ধ্যাদশায় এনে দিয়েছে, া বলবেন না? হ্যাঁ, বলার কিছু জায়গা আছে, দোষ ত্রুটি আমাদের কিছু থাকতে পারে। ামি অত্যন্ত গর্বের সঙ্গে এবং বিনয়ের সঙ্গে সমর্থন করে বলছি যে, পশ্চিমবঙ্গ তো একটা ঙ্গ রাজ্য এবং ভারতবর্ষ তথা বিশ্বের বাইরে নয়, সেই অঙ্গ রাজ্য কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি গ্রহণ করা সত্ত্বেও যেভাবে শিল্পে দ্রুত উন্নয়ন ঘটিয়েছে বাধা বিপত্তি সত্ত্বেও সেটা উল্লেখযোগ্য। আজকে কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির ফলে শ্রমিকরা মার খাচ্ছে, বেকারি াড়ছে এবং এই বাধা বিপত্তি সত্ত্বেও যেভাবে এখানে শিল্পের বিকাশ ঘটেছে তারজন্য এই ুখ্যমন্ত্রী আনীত শিল্প বাজেট সমর্থন ক.. কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্প বাণিজ্যের ভারপ্রাপ্তমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং

বিরোধীদের আনীত কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। এটা অত্যন্ত বাস্তব কথা যে আজকে কেন্দ্রীয় সরকারের নয়া শিল্পনীতির, বাণিজ্য নীতির ফলে পশ্চিমবঙ্গে তথা সারা ভারতবর্ষে শিল্পে একটা চরম আঘাত এনেছে। কেন্দ্রীয় সরকারের এই শিল্পনীতির ফলে প্রায় ৩ লক্ষ কলকারখানা নানা রকমভাবে বন্ধ হতে চলেছে। এই কেন্দ্রীয় সরকারই আমাদের পশ্চিমবঙ্গে শিল্পোন্নয়নের জন্য হলদিয়া সার কারখানায় ৬০০কোটি টাকা বিনিয়োগ করে চালু করেছিল কিন্তু বর্তমানে কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির ফলে সেই কারখানা বন্ধ করা হল। আই.এম.এফের ঋণের শর্ত অনুযায়ী বৈদেশিক বাণিজ্যিক সংস্থাগুলি অবাধে ভারতবর্ষে এসেছে। এরফলে আমাদের দেশের যে সমস্ত শিল্প কারখানাগুলো হয়েছিল সেগুলো মার খাচ্ছে। আজকে বিদেশি বাণিজ্যিক সংস্থাগুলি ভারতবর্ষের বাজার দখল করেছে। বিশ্বব্যাঙ্কের কাছে নতজানু হয়ে শর্তের জবাব দিচ্ছে। এরফলে পশ্চিমবঙ্গে একটা চরম শিল্পে সঙ্কট সৃষ্টি করেছে। সৌগত বাবু তাঁর বক্তৃতার মধ্যে গুজরাট, মহারাষ্ট্রের শিল্পের উন্নতির কথা বললেন। আমি বলতে চাই ভারতবর্ষ শুধু ২টি রাজ্য নিয়েই নয়, ভারতবর্ষের পূর্বাঞ্চলের রাজ্য এবং দক্ষিণাঞ্চলের রাজ্যগুলির কথা বললেন না। আজকে শিল্পে সারা ভারতবর্ষে কতজন মানুষ যুক্ত ২কোটির বেশি পাবেন না, অথচ বাকি মানুষরা অর্থাৎ ৮০ কোটি মানুষ আজকে বিভিন্নভাবে কৃষিক্ষেত্রের উপর নির্ভরশীল। সুতরাং এই অবস্থাতে শিল্পে আজকে ভারতবর্ষ কোনও জায়গাতে দাঁড়িয়ে এবং তার বাস্তব চিত্রটা কি সেটা সহজেই বোঝা যাচ্ছে। কিছুক্ষণ আগে সুদীপবাবু বললেন তাঁর বক্তৃতা শুনলাম, তিনি হলদিয়া সম্পর্কে গভীরতার কথা বললেন। আমি তাঁকে জানাই এই হলদিয়া প্রকল্প আজকের নতুন নয়, জনতা সরকারের আমলে হয়। এতে চুক্তি ছিল যে কেন্দ্রীয় সরকার এবং রাজ্যসরকার যৌথভাবে হলদিয়া প্রকল্প গড়বে। তারপরে পটভূমিকার পরিবর্তন হয় এবং শ্রীমতী ইন্দিরা গান্ধী প্রধানমন্ত্রী হয়ে আসেন। এবং আসার পরেই এই প্রস্তাব নাকচ করে দেন। তখন তাদের গভীরতা কোথায় ছিল? তারপরে হলদিয়া পেট্রো-কেমিক্যালস নানা রকমভাবে কেন্দ্রীয় সরকারের টালবাহনার ফলে কিছু করা যাচ্ছে না। এই হলদিয়া পেট্রো কেমিক্যালস ৩ হাজার ২২১কোটি টাকা বিনিয়োগ করে গড়ার কথা ছিল এবং সেই সময়ে যদি এটা করা যেত তাহলে ৪ভাগের ১ভাগ টাকা খরচ করলেই এই প্রকল্প রূপায়িত করা যেত। তখন আপনাদের গভীরতার কথা কোথায় ছিল? আপনারাই তো বলপূর্বক হলদিয়া পেট্রো-কেমিক্যালস বন্ধ করে দিয়েছিলেন এবং নিজেরাই সেখানে ধর্না দিয়ে বন্ধ করেছিলেন যারফলে এই হলদিয়া পেট্রো-কেমিক্যালস এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। শিল্পের ক্ষেত্রে '৫২ সালে যে একটা নিয়ম ছিল সারা ভারতবর্ষের রাজ্যগুলিতে শিল্পোন্নয়নের জন্য সামঞ্জস্যপূর্ণ একটা শিল্পনীতি চালু করা। আপনারা এলেন এবং সব রাজ্যে উন্নতি হওয়ার কথা ছিল, আপনারা নয়া শিল্পনীতি, উদার নীতির ইত্যাদি নানারকম চালু করলেন এবং বলা যায় কয়েকটি আপনাদের মনের মতো রাজ্যকে বেছেনিলেন কিন্তু পশ্চিমবাংলার উপর চরম বঞ্চনা সৃষ্টি করলেন। প্রতিটি ক্ষেত্রে মাসুল সমীকরণ নীতি ইত্যাদি নানারকম যে সমস্ত দুর্ভোগগুলি আমাদেরকে আজকে এই অবস্থার মধ্যে ফেলে রেখেছে এবং এই বঞ্চনাটা আজকে যে অবস্থায় এসেছে এটা শুধু বামফ্রন্ট সরকারের ১৪ বছরের সময়ে নয়, আপনাদের আমলেই পশ্চিমবাংলায় এই শিল্পে মন্দা লক্ষ্য করা গিয়েছে।

[5-00—5-10 p.m.]

এক সময় পশ্চিমবাংলা সারা ভারতবর্ষের মধ্যে শিল্পে প্রথম স্থানে ছিল। আপনাদের অবহেলার জন্য কেন্দ্রীয় নীতির ফলে আজকে পশ্চিমবাংলার অবস্থা এই জায়গায়। এর জন্য দায়ী আপনারা, আপনাদের কেন্দ্রীয় সরকারের নীতি। চা, পাট এবং ইঞ্জিনিয়ারিং শিল্পে ইত্যাদি যে ১১টি জুট মিল পশ্চিমবাংলায় এক সময় রমরমা অবস্থায় ছিল, সেইগুলি আপনাদেরই নীতির ফলে যারা এই সমস্ত জায়গায় ছিল তারা একটা ভাল ধরনের টাকা পয়সা নিয়ে এই জায়গা থেকে অন্য রাজ্যে চলে যায়। আজকে পাটশিল্প এখানে কেন মার খাচ্ছে, এর জন্য কে দায়ী, আপনাদের নীতির জন্য, আপনারা সিন্থেটিক নানা রকম কিছু আমদানি করছেন, পশ্চিমবাংলায় একটা শিল্প এই সমস্ত কিছু নয়, আরো উন্নত ধরনের শিল্প যাতে তৈরি করা যায় সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে উদ্যোগ নেওয়া উচিত ছিল, তা আজ কোথায় গেল? যার ফলে আজকে পশ্চিমবাংলায় শিল্প মার খাচ্ছে, এটা বাস্তব ঘটনা। পশ্চিমবাংলার প্রতি এই বঞ্চনার ঘটনা আপনারা অস্বীকার করতে পারবেন না। আপনাদের কেন্দ্রীয় সরকার যেভাবে আজকে সারা ভারতবর্ষে শিল্পনীতি গ্রহণ করেছে। আপনারা এখানে অনেক কিছু বললেন, মাত্র কয়েকটি উদাহরণ দিয়ে কয়েকটি রাজ্যের কথা বললেন কিন্তু সারা ভারতবর্ষের ক্ষেত্রে শিল্পের ক্ষেত্রে আপনারা অন্যান্য রাজ্যের চাইতে চরমভাবে বঞ্চনা করেছেন পশ্চিমবাংলাকে। কারণটা কি, আজকে এই অবস্থার মধ্যেও বামফ্রন্ট সরকার যতটুকু কাজ করছে তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে যা উন্নতি ঘটেছে, নানা রকম ভাবে যে চাপ সৃষ্টি করেছে, নিজস্ব উদ্যোগে, সেখানে যে বঞ্চনার একটা দুরাবস্থা ছিল সেটা কাটিয়ে উঠতে পেরেছে। সরস্বতী প্রেসে যে নানারকম পুস্তিকা ছাপা হয়, সরকারি পুস্তিকা, তাছাড়াও স্ট্যাম্প নানারকম চেক বই ইত্যাদিগুলি ছাপানোর ক্ষেত্রে উদ্যোগ গ্রহণ করে একটা লাভজনক অবস্থায় এসেছে। তাই আজকে কাট মোশনের বিরোধিতা করে, আমি পুনরায় আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন আমি তাকে আর একবার সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল রেজ্জাক মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বৃষ্টির জলে দেশলাইটা ভিজে গেলে বারুদ মিয়ে গেলে বারবার ঠুকেও আগুন জ্বলেনা। দেশের ১২টা বেজে গেলে আমাদের দেশের অভ্যন্তরীণ বাজারকে চাঙ্গা করার কোনও পরিকল্পনা না করে, ৮৫ কোটি মানুষের বাজারে তার অর্দ্ধেকের বেশি লোকের ক্রয় ক্ষমতার বাইরে থাকলে গড়গড়িয়ে শিল্প হয়ে যাবে এটা ভাবা আর ভিজে দেশলাই কাঠি ঠুকে আগুন জ্বালানো দুই সমান, এর ভেতর থেকেই তবু চেষ্টা করা হচ্ছে। তবুও এর মাঝে ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রিস নিয়ে কিছু চেষ্টা হচ্ছে। খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প, বিভাগটা নতুন এবং আপনারা জানেন যে, নতুন কিছু করতে গেলে কিছু কাঠ খড় পোড়াতে হয়। তার জন্যই আমাদের কিছু সময় লেগেছে। এখন এটা আমরা বলতে পারি যে, আমরা কিছু কাজ শুরু করেছি। হ্যাঁ, আমাদের কিছু ত্রুটি-বিচ্যুতি আছে। যতটা এগোনো দরকার, ততটা আমরা এগোতে পারিনি। কিন্তু আমরা বিষয়টাকে ধরেছি। আমরা এমন ভাবে ধরেছি তাতে আমরা বিরাট মাথা ভারী অর্গানাইজেশন করব না, বড় অফিস খুলে দেব না। কেন্দ্রীভূত ভাবে, অথচ হালকা ভাবে ছোট অর্গানাইজেশন

তৈরি করেছি, তারা প্রধানত নোডাল এজেন্সি হিসাবে কাজ শুরু করেছে। বিভিন্ন দপ্তরকে সঙ্গে নিয়ে তাদের দিয়ে কাজগুলো করিয়ে নেবার একটা ভূমিকা তারা পালন করবার চেষ্টা শুরু করেছে। এ ক্ষেত্রে সেক্রেটারিয়েট, ডাইরেক্টোরিয়েট ইত্যাদি ঝামেলার মধ্যে না গিয়ে খানিকটা কম্বাইন্ড করে তাদের সরাসরি কাজ করতে হবে। তলা থেকে তেরটা সই করে ফাইল ওপরে উঠবে ঐ ভাবে এখানে কাজ হবে না। এখানে দু-তিন জনে সরাসরি কাজ করবে। এরজন্য ওয়ান উইন্ডো, ওয়ান আমব্রেলা সিস্টেমের কথা ভাবা হয়েছে। কেন্দ্রীয় সরকারের এফ.পি.-র সঙ্গে যুগ্ম ভাবে কাজ শুরু হয়েছে। সল্ট লেকে কেন্দ্রীয় সরকারের যে অফিস আছে তাদের সঙ্গে সরাসরি যোগাযোগ রয়েছে। আমরা ওয়ান উইন্ডো, ওয়ান আমব্রেলা দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ শুরু করবার চেষ্টা করছি। আমাদের রাজ্যে বড়, মাঝারি এবং ক্ষুদ্র মিলিয়ে মোট ২০০ ফল, সব্জি ইত্যাদির ইউনিট আছে। কিন্তু এদের বেশিরভাগই মরশুমী, সেসনাল। কোন সময় আম পাওয়া যাচ্ছে, তারা আম চালাচ্ছে, কোনও সময়ে আনারস পাওয়া যায়, আনারস চালায়। পেয়ারার সময় পেয়ারা চালায়। সে ভাবেই আমরা তাদের উৎসাহ দিচ্ছি। কারন অন্তত ৩০০ দিন যদি কাজ না পাওয়া যায় তাহলে কোন ইউনিট ভায়েবল হয় না। সেই অনুযায়ী আমরা পরিকল্পনা গ্রহণ করছি। যে কোনও নতুন ইউনিটকে ভায়েবল করার জন্য অন্তত ৩০০ দিনের কাজের প্রয়োজন। সে অনুযায়ী সর্বপ্রথম আমাদের দরকার র'-মেটিরিয়ালস জোগাড় করার ব্যবস্থা করা। সেজন্য আমাদের সর্বপ্রথম দরকার জেলায় জেলায় টেকনো-ইকনমিক সার্ভে করা। সেজন্য সম্প্রতি আমরা দক্ষিণ ২৪পরগনা এবং উত্তরবঙ্গের তিনটি জেলায় সে কাজ করেছি। এখন মেদিনীপুর জেলায় কাজ চলছে। আমরা আরো কিছু পরিকল্পনা নিয়েছি। এবিষয়ে বড় বড় ইউনিট কবে কি হবে জানি না! কিন্তু আমরা এখন সব চেয়ে বেশি যে জিনিসটার ওপর জোর দিয়েছি, তা হচ্ছে ছোট ছোট যে ক্ষেত্রগুলো আছে তাতে গাঁয়ের ছেলেদের শাকসব্জি, ফলমূল ইত্যাদির সংক্রান্ত বিষয়ে ট্রেনিং দিতে, তাদের হাতে কিছুটা কারিগরি জ্ঞান, কিছু কিছু সাজ সরঞ্জাম এবং অন্যান্য সহায়তা তুলে দিতে। এটা যদি করতে পারি তাহলে কিছু কর্মসংস্থান হবে, চাষিরাও কিছু সুবিধা পাবে। সেই উদ্দেশ্য নিয়ে ৮০ জন ছেলেকে বারুইপুরে, বর্ধমান, হাওড়া প্রভৃতির চারটি জায়গায় আমরা ট্রেনিং দিয়েছি। কিন্তু তাদের আমরা কোনও ট্রেনিং অ্যালাউন্স দিই নি। তারা নিজেদের খরচে এসে ট্রেনিং নিয়েছে। টেকনোলজি, মার্কেটিং, অ্যাকাউনটেন্সি, ইত্যাদি সমস্ত বিষয়ে ট্রেনিং নিয়েছে। শুধু ইনফ্রাস্ট্রাকচার গড়ে দিলেই হবে না, তাদের ট্রেনিং দিয়ে ইক্যুইপড করে দিতে হবে। সেই ভাবেই আমরা প্রকল্প গ্রহণ করেছি। ৮০ জন ছেলেকে দিয়ে আমরা এই কাজ শুরু করেছি। আমি আশা করছি অন্তত ৮ জন নিজ উদ্যোগে ইউনিট তৈরি করতে পারবে। তা যদি হয় তাহলে আমরা একটা জায়গায় যেতে পারব। পরবর্তী পর্যায়ে তাদের আমরা কি ভাবে কি সাহায্য দিতে চাই, সে বিষয়েও আমাদের পরিকল্পনা আছে। আমি স্বীকার করছি যে, এবিষয়ে আমরা কেন্দ্রীয় সরকারের সাহায্য পেয়েছি। আমাদের মূল উদ্দেশ্য হ'ল গাঁয়ের বেকার ছেলেদের মাধ্যমে ছোট ছোট ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রি গড়ে তোলা। তবে অখন্ড বেকার যারা তাদের দিয়ে এক্ষেত্রে কিছু হবে না। যাদের কিছুটা আর্থিক সঙ্গতি আছে তাদেরই এই কাজে নিযুক্ত করা হচ্ছে এবং সাহায্য করা হচ্ছে। কিছু কিছু বড় বড় কোম্পানির সঙ্গেও কথা হয়েছে, বাইরের

কোম্পানির সঙ্গে কথা হয়েছে। 'পিংগোর' সঙ্গে কথা হয়েছে, আরো সব বাইরের কোম্পানির সঙ্গে কথা হয়েছে। আমরা তাদের কাছ থেকে বিভিন্ন টেকনোলজি পেতে পারি। সি.এফ.ডি. ট্রেনিং এবং লেবোরেটরি ফেসিলিটির ব্যবস্থা করেছি। আশা করছি আগামী বছরের বাজেট সেসনের আগেই আমরা ২/৩টে ইউনিটকে দাঁড় করাতে পারব, এই কথা বলতে পারি এবং এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10—5-20 p.m.]

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে দপ্তরের সঙ্গে যুক্ত তার বিরুদ্ধে বিরোধী পক্ষ থেকে খুব বেশি কিছু বলা হয় নি।

**(ডাঃ জয়নাল আবেদিন : আজকে তো ঐ ডিপার্টমেন্টের আলোচনা ছিল না।)**

হ্যাঁ ছিল। আপনার নজর নিচের দিকে তাই দেখতে পান নি। এক বিশেষ শ্রেণীর জীব নিচের দিকেই তাকিয়ে থাকে। আমার দুর্ভাগ্য আপনি নিচের দিকে তাকিয়ে ছিলেন। বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন বক্তৃতা করলেন এবং আমার শুনে মনে হ'ল যে, আমাদের পশ্চিমবাংলা ছাড়া বাকি সারা ভারতবর্ষ থেকে পশ্চিমবাংলা ছাড়া বাকি সমস্ত রাজ্য থেকে দুঃখ দুর্দশা চলে গেছে, জিনিসপত্রের দাম কমে গেছে, মূল্যমানের স্থিতিশীলতা দেখা দিয়েছে। অথচ ভারতবর্ষের যে কোনও রাজ্যের যে কোনও মানুষ যখন বাজারে যাচ্ছেন তখন দেখছেন ঠিক এর উল্টো চিত্র। আজকে যে কোনও গৃহের যে কোনও গৃহিণীকে গিয়ে জিজ্ঞাসা করুন যে তিনি কিভাবে সংসার চালাচ্ছেন, তাহলেই সঠিক উত্তরটা পাওয়া যাবে। প্রতিটি মানুষ আজকে বিপর্যস্ত, সংসার চালানো দুষ্কর হয়ে পড়েছে। এ সবই কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতি এবং শিল্পনীতির ফল। অবশ্য এটা ওঁরা এখানে না বললেও বাইরে প্রকাশ্যে স্বীকার করেন। মাননীয় সদস্য সৌগত রায় আমার দপ্তরের পরিচালনাধীন কয়েকটি ইউনিট সম্বন্ধে কিছু বক্তব্য রেখেছেন। উনি লোকসানের একটা তালিকা দিলেন। আমাদের একটা রিপোর্ট বেরিয়েছে, সেই কাগজ আমার কাছেও আছে। আমরা বলেছি লোকসান হয়েছে। কিন্তু আমরা এটাও বলেছি যে, লোকসানের হার ধারাবাহিকভাবে কমছে। ওঁর কাছে তথ্য থাকা সত্ত্বেও কেন জানি না উনি সে কথা একবারও বললেন না! আমি আরো বলছি, লোকসানের হার উল্লেখযোগ্য ভাবে কমছে। উনি লোকসানের উদাহরণ হিসাবে দুর্গাপুর কেমিকেলের অনেক টাকা লোকসানের কথা বললেন। কিন্তু এটা বললেন না যে, পূর্বে প্রতি বছর ওখানে যে লোকসান হ'ত বর্তমানে তার পরিমাণ অনেক কমে গেছে। আমি উদাহরণ হিসাবে এখানে বলছি যে, দুর্গাপুর কেমিকেলে এখন কোনও ক্যাস লস নেই। তবে তার পূর্বেকার লোকসান আছে এবং তা অনেক বেশিই আছে। কিন্তু বর্তমানে যে জায়গায় পৌঁছেছি, সেটা উন্নতির লক্ষণ। তথাপি আমার বার বার এই কথা বলছি যে, গর্ব করার মতো এটা কিছু নয়। আমরা প্রতিটি শিল্পকে পুনরুজ্জীবিত করার জন্য আপ্রাণ চেষ্টা করছি। তারপর উনি যেটা বললেন হ্যাঁ, স্যাক্সবি ফার্মারের লোকসান, ১৮ কোটি টাকার লোকসান, একটা বিরাট লোকসান। আমরা সেই লোকসানের বোঝা নিয়েও স্যাক্সবি ফার্মার চালাচ্ছি। কিন্তু এটা আমাদের বলতে

হবে যে, আমরা যেমন লোকসানের কথা বলছি তেমন যে সমস্ত শ্রমিক কর্মচারিরা স্যাক্সবি ফার্মারে কাজ করেন তাঁদের কথাও ভাবার দরকার আছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার এই সব শিল্প সংস্থাগুলোর দায়িত্ব নিয়েছিল সামাজিক দায়িত্ববোধ থেকে এবং আমরা আজকে কেন্দ্রীয় সরকারের মতো বলতে পারি না যে, যেহেতু লোকসান হচ্ছে সেহেতু শ্রমিক কর্মচারিদের বাড়ি চলে যেতে হবে! এ কথা এখনো আমরা বলতে পারছি না। আমি এইটুকু আশ্বাস দিচ্ছি, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমরা নিশ্চয়ই কাজ করবো। যাতে একজন শ্রমিকের কোনও ক্ষতি না হয় সেই দিকটা নিশ্চয়ই দেখবো। এই ব্যাপারে আমরা প্রতিশ্রুতিবদ্ধ। বামফ্রন্ট সরকার তার শেষ দিন পর্যন্ত এই কাজ, এই কথা, এই প্রতিশ্রুতি বজায় রেখে চলবে। মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি এই ব্যাপারে ৭৪ নম্বর খাতে ৩টি কাটমোশন এনেছেন যার মধ্যে ২টি আমার প্রতি প্রযোজ্য নয় আর একটির উত্তর ইতিপূর্বে দিয়ে দেওয়া হয়েছে। আমি আমার বক্তব্য শেষ করার আগে সমস্ত কাটমোশনের বিরোধিতা করে এবং যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করা হয়েছে তা গ্রহণ করার জন্য সকলকে আহ্বান জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যেসব দাবিগুলির ভিত্তিতে এখানে আলোচনা হচ্ছে সেই সব ক'টি দাবিগুলিকে আমি সমর্থন করছি এবং স্বাভাবিকভাবেই যেসব ছাঁটাই প্রস্তাবগুলি এসেছে তার বিরোধিতা করছি। আমাদের বিরোধীপক্ষের অনেক মাননীয় বক্তা ইচ্ছাকৃতভাবে বা অনিচ্ছাকৃতভাবে এমন কতকগুলি বিষয় উল্লেখ করেছেন, এমন কি মাননীয় মুখ্যমন্ত্রীর উদ্ধৃতি উল্লেখ করেছেন যাতে মানুষ কিছুটা বিভ্রান্ত হয় সেইজন্য। প্রাসঙ্গিক প্রশ্ন বাদ দিয়ে এদিকওদিক থেকে উল্লেখ করা হয়েছে। আমি সেই কথা উল্লেখ করব। আমি প্রথমে আমাদের বিরোধীপক্ষের মাননীয় সদস্য শ্রী সৌগত রায়কে একটি প্রশ্ন জিজ্ঞাসা করতে চাই তিনি প্রায় প্রতিটি সময় আমি যখন বিধানসভায় থাকি তখনও দেখেছি বামফ্রন্ট সরকারের সমস্ত বিষয় সম্পর্কে সার্বিক বিরোধিতা করেন এবং তীব্রভাবে বলেন। তিনি বলছেন, পশ্চিমবাংলার স্থান ১০ নেমে এসেছে। কিন্তু তিনি তা বিশ্লেষণ করেননি। কোনও ঐহিতাসিক পটভূমিকার মধ্যে যাননি। ধারাবাহিক বঞ্চনার ইতিহাসের মধ্যে ঢোকবার চেষ্টা করেননি এবং নতুন নীতির পরে বলছেন এই নীতির সুযোগ আমরা গ্রহণ করতে পারছি না। এক একটি পরিস্থিতিতে আমাদের উপর দোষারোপ করে মিথ্যা দোষারোপ করে আপনাদের দল দিল্লিতে সরকার চালায়। তাদের দোষেই আজকে আমাদের এই অবস্থা হয়েছে এটা অস্বীকার করার উপায় নেই। সুতরাং মিথ্যা তথ্য দিয়ে সভাকে বিভ্রান্ত করার চেষ্টা করা হচ্ছে। এটা কি অস্বীকার করতে পারেন পৃথিবীর ১২৬টি দেশের মধ্যে আমাদের স্থান ১০৪ এবং অনেক বিশেষজ্ঞরা বলেছেন আজকে ভারতবর্ষের নীতি যদি ঠিক হয়ে যায় তাহলে জাপান যেখানে পৌছেছে তাকে ধরতে সময় লাগবে ৩০০ বছর। জাপান একটা পুঁজিবাদী দেশ। যে কাঠামো আমাদের দেশে তৈরি করার চেষ্টা করা হয়েছে স্বাধীনতার পর, আমাদের পুঁজিবাদী রাষ্ট্রীয় ব্যবস্থা হলেও কিছুটা উন্নতি করা যেত, কিন্তু এখানেও সেটা ব্যর্থ হয়েছে। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষ করে এসেছি, অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমরা প্রবেশ করেছি। তারপরেও আমাদের স্থান হচ্ছে পৃথিবীর দরিদ্রতম

দেশের মধ্যে একটি। ৫০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে রয়েছে। ভারত সরকারই এই তথ্য দিয়েছেন। এই অবস্থায় শুধু পশ্চিমবাংলাকে যখন আলাদা করে বলছেন তখন পশ্চিমবাংলা সম্পর্কে কেন্দ্রীয় সরকার লাগাতার যে দৃষ্টিভঙ্গি গ্রহণ করেছে সেই সম্পর্কে বহুবার এখানে আলোচনা হয়েছে, সুতরাং এ ব্যাপারে আলোচনা করা প্রয়োজন নেই। একথা সকলেই জানেন, আমাদের দেশ ভাগ হয়েছে। আমাদের কৃষি প্রধান অঞ্চল বিদেশ হয়ে গেছে। সেখান থেকে অনেক লোক এসেছে। আশেপাশের রাজ্য থেকেও গরিব মানুষ এখনও ভিড় করে। এই অবস্থায় জনসংখ্যার চাপে যখন পশ্চিমবাংলা অর্থনৈতিক বিপর্যয়ের মধ্যে পড়লো তখন দিল্লির সরকার যতখানি বঞ্চনা এবং বৈষম্য করা যায় ৫ দশকের শেষ দিক করতে আরম্ভ করল। আমাদের সময় যে করছেন তাই নয়, ৫ দশকে আপনাদের গভর্নমেন্ট ছিল এই রাজ্যে, তখন থেকেই করছে। এই তথ্য আপনারা অস্বীকার করতে পারবেন না। চা, জুট ইঞ্জিনিয়ারিং শিল্প নিয়ে যে কুম্ভিরাশ্রু বিসর্জন করছেন তার বন্ধা দশা ঐ সময় যে নীতিগুলি নিয়েছিলেন তখন থেকেই শুরু হয়েছে।

[5-20—5-30 p.m.]

এখন এমন একটা ধারণা দেবার চেষ্টা করা হচ্ছে যে, লাইসেন্স প্রথা রদ হয়েছে। এক্ষেত্রে যদিও খানিকটা সুবিধা হয়েছে যারফলে যেরকমভাবে আগে আটকে দিচ্ছিলেন ততটা আটকাতে পারছেন না, কিন্তু এমন ধারণা ঠিক নয় যে, লাইসেন্স প্রথা সমস্ত শিল্পের ক্ষেত্রে রদ হয়েছে। অনেক শিল্পে এখনও লাইসেন্স প্রথা চালু রয়েছে। আর এটা শুধু তুললেই তো হবে না, তারজন্য আর্থিক প্রতিষ্ঠানগুলির সহযোগিতা প্রয়োজন। কিন্তু ব্যাঙ্কসহ সমস্ত আর্থিক প্রতিষ্ঠানগুলি রয়েছে কেন্দ্রীয় সরকারের হাতে। আমাদের কাছে এইরকম নজির আছে যে, ঐসব আর্থিক প্রতিষ্ঠানগুলির ভাল প্রজেক্ট পশ্চিমবঙ্গে করতে দিতে বরাবরই অনীহা। কিন্তু কোনও কড়া যুক্তি দেখাতে পারছেন না যে কেন প্রোজেক্টের অনুমোদন তারা দিচ্ছেন না। এইরকম একাধিক নজির দেখান যায়। লাইসেন্স প্রথা তুলে দিলেও পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এই ব্যাপারে সম্পূর্ণভাবে বাধাবিঘ্ন সৃষ্টি করা হচ্ছে এই বাস্তব সত্যটা মনে রাখা দরকার। এটা সকলেই জানেন যে, আমাদের এখানে স্বাধীনতার পর থেকে গত ২০ বছর যাবত কেন্দ্রের যা বিনিয়োগ যেটা একটা রাজ্যের শিল্প অগ্রগতির পক্ষে, ডাউন স্ট্রিমে অগ্রগতির পক্ষে গুরুত্ব দিয়ে করা উচিত সেটা বিরাটভাবে কমিয়ে দেওয়া হয়েছে। স্বাধীনতার পর প্রতিরক্ষা শিল্পে হাজার হাজার কোটি টাকা বিনিয়োগ করা হয়েছে, কিন্তু স্বাধীনতার পর পশ্চিমবঙ্গে এক্ষেত্রে যা ছিল সেটাই আছে। এক্ষেত্রে পশ্চিমবঙ্গে এক জায়গায়ও বিনিয়োগ করা হয়নি। মহারাষ্ট্রের ক্ষেত্রে বলছিলেন যে, আই.এম.এফের হাজার কোটি টাকা সেখানে জমা পড়েছে, কিন্তু একবারও উল্লেখ করেননি যে, ভারতবর্ষের মধ্যে রুগ্নশিল্প মহারাষ্ট্রে সবচেয়ে বেশি। মহারাষ্ট্র এবং গুজরাট এই দুটি রাজ্যে তারা বড় বড় শিল্প স্থাপন করেছেন। সেক্ষেত্রে সারা ভারতবর্ষে কেন্দ্রীয় অর্থ বিনিয়োগের যে সুষ্ঠু নীতি গ্রহণ করা দরকার সেটা নিতে কেন্দ্রীয় সরকার ব্যর্থ হয়েছেন। আমাদের দেশে ১৯২৫ সালে যখন নতুন শিল্পনীতি ঘোষিত হয় তারপর সারা দেশের জন্য মাসুল সমীকরণ নীতি গ্রহণ করা হয়েছিল। এর বিরোধিতা করেছিলেন আপনারা? কিন্তু বামপন্থীরা তার

বিরোধিতা করেছিলেন। তারফলে এত বছর যাবৎ পশ্চিমবঙ্গ থেকে রক্ত শোষণ করা হয়েছে। এখন এটা আংশিক প্রত্যাহার করা হয়েছে। এখন ১২৫০ কিলোমিটার কম দামে নিতে পারবে। কিন্তু আমাদের কটন টেকসটাইলে এরজন্য হাজার হাজার কোটি টাকা দিতে হয়েছে। পেট্রোলিয়ামের জন্য আমরা এর সুযোগ পাচ্ছি না। ৪০-৪৫ বছর ধরে পূর্বাঞ্চলকে যেভাবে পিছিয়ে দেওয়া হয়েছে সেটাকে ঠিক জায়গায় নিয়ে আসাটা অতিব দুরূহ কাজ। আর এখনও সেই বৈষম্যমূলক নীতিই বহাল আছে। কিন্তু ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলের সঙ্গে ব্যবসা-বাণিজ্যের ক্ষেত্রে পশ্চিমবঙ্গকে যুক্ত করতে পারলে আমাদের অনেক সুবিধা ছিল শিল্পায়নের ক্ষেত্রে। পশ্চিমবঙ্গকে দক্ষিণ-পূর্ব এশিয়ার সঙ্গে যুক্ত করে ব্যবসা বাণিজ্যের স্বার্থে এখানে রেলপথের অগ্রগতির উপর জোর দেওয়া উচিত ছিল। সেটা না করে যাতে পশ্চিমবঙ্গ পশ্চিম ভারত অর্থ বোম্বে এবং গুজরাটে মুখাপেক্ষি হয়ে থাকে তারজন্য কেন্দ্রীয় সরকার যা করেছেন সেটা পূর্বাঞ্চলকে বঞ্চনা করা ছাড়া কিছু নয়। এইরকম একটা পরিস্থিতির মোকাবিলা করতে হচ্ছে আমাদের। নতুন শিল্পনীতির ক্ষেত্রে এখানে মাননীয় মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন তিনিই বলবেন। আমি শুধু বলছি, এখানে একজন ছাঁটাই প্রস্তাব এনেছেন এইরকম যে, আমাদের নীতি এবং মুখের কথা আলাদা ; আমরা কেন্দ্রীয় শিল্প-নীতির বিরোধিতা করছি, কিন্তু আসলে গ্রহণ করেছি সেটাকেই। দু-একটা জিনিস উল্লেখ করা দরকার যেহেতু সৌগতবাবু, সুদীপবাবুর বক্তব্যের মধ্যে দিয়ে সেই কথাটা এসেছে। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন "সমানে প্রতিযোগিতা হওয়া উচিত, বহুজাতিক সংস্থার সঙ্গে নয়। আমরা অবহিত আছি ক্রম পরিবর্তনশীল পরিস্থিতিতে ভারতবর্ষ বিশ্ব অর্থনীতি থেকে বিচ্ছিন্ন থাকতে পারে না। বহুজাতিক সংস্থা গুলি থেকেও প্রযুক্তি গ্রহণ করা ছাড়াও কতিপয় শিল্পে তাদের বিনিয়োগ এবং অংশ গ্রহণের প্রয়োজনীয়তার স্বার্থে"। সুতরাং এই বিষয়ে প্রস্তাব আহ্বানের ক্ষেত্রে নির্বাচন মুখী হতে হবে। আমাদের আর্থিক স্বাধীনতা আমরা নব্য ঔপনিবেশিকতাবাদদের হাতে দিতে পারি না বা আমাদের শিল্পোদ্যোগিদের বিদেশি নিগমের হাতে সমর্পিত অধীনস্ত প্রতিনিধি হিসাবে দেখতে চাই না। এই কথাগুলি তিনি উল্লেখ করেননি। উনি মাঝখান থেকে একটা জায়গা উল্লেখ করেছেন বলে এই প্রসঙ্গে এই অংশটা আমাকে বলতে হল এখান থেকে এটা উল্লেখ করে আপনারা বলছেন যে আমরা এই রকম বলি, উনি অন্য রকম বলেন। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যে ছাঁটাই প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করছি। উনি বলেছেন আমরা কেন্দ্রীয় শিল্পনীতির বিরোধিতা করছি কিন্তু এখানে আমরা তাই করছি। আমরা কি করে তাই করছি? কেন্দ্রীয় শিল্প নীতি নিয়ে ওরা যা করছেন তার অনেকগুলি জিনিস রাজ্যগুলি করতে পারে না। আমি আশা করি নিশ্চয়ই মাননীয় সদস্য রাজ্য এবং রাষ্ট্রের মধ্যে পার্থক্যটা ভাল বোঝেন। কাজেই এম.আর.টি.পি অ্যাক্ট, এফ.ই.আর.এ অ্যাক্ট আমরা পরিবর্তন করতে পারি না, আমরা ডি-লাইসেনসি করতে পারি না। গ্লোবালাইজেশনের নামে যে সমস্ত ফরেন কোলাবোরেশন বা ফরেন টেকনোলজি আমদানি করার জন্য যে সমস্ত ব্যবস্থা যে সমস্ত নীতি, যে সমস্ত দৃষ্টিভঙ্গি গ্রহণ করেছেন কেন্দ্র সেই ব্যাপারে রাজ্য সরকার কিছু করতে পারে না। রাজ্যের পাবলিক সেক্টর সম্পর্কে কেন্দ্রীয় সরকারের যে দৃষ্টিভঙ্গি তা রাজ্যের বিরোধী। আমাদের প্রাইভেট সেক্টারে যে অবস্থা আছে তাকে কাটিয়ে ওঠার জন্য সকলে মিলে চেষ্টা করছি মাননীয়

মুখ্যমন্ত্রীর বাজেট বক্তৃতায় আছে শ্রমিক কর্মচারী মালিক সকলে মিলে আলাপ আলোচনার মধ্যে দিয়ে রাস্তা বার করতে হবে। দিল্লির সরকার একতরফা ভাবে এইগুলিকে বাতিল করতে চেয়েছে। বড় শিল্পোন্নয়নের ক্ষেত্রে রাষ্ট্রের ক্ষতি হয়েছে, আজকে তাদের যে ভূমিকা তা অস্বীকার করা হচ্ছে, হেয় করা হচ্ছে গোটা বিশ্বের সামনে। আমাদের দেশে তাকে ডিসম্যান্টলড করে কাঠামো ভেঙে চুরমার করা হচ্ছে। ১৯৮১ সাল থেকে এখানে চেষ্টা শুরু হয়েছে, ১৯৯১ সালে ঘোষণা করে তা কার্যকর করা হচ্ছে। এর পরিণতি ভয়ঙ্কর হতে বাধ্য। আমরা এই নীতির বিরোধী। এই রাজ্যে এই নীতি অন্য দিক থেকে অনুসরণ করছি। এই ছাঁটাই প্রস্তাবের যে বক্তব্য সেটা সম্পূর্ণ ভুল, বিভ্রান্তমূলক, মানুষকে ভুল পথে নিয়ে যাওয়ার প্রচেষ্টা। এ ছাড়া এর মধ্যে কিছু নেই। ব্যতিক্রম দু-একটি ক্ষেত্রে ছাড়া রাষ্ট্রায়ত্ত উদ্যোগ গুলি কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের যা আছে, আমরা চাই ব্যাপক আলাপ-আলোচনার ভিত্তিতে তাকে এগিয়ে নিয়ে যাবো। মাননীয় সদস্য সুদীপবাবু বলেছেন যে কেন্দ্রীয় সরকারের ছাঁটাই প্রস্তাব নেই। ভাল কথা, আপনি যদি সেটা আশা করেন ভাল কথা, আপনি দিল্লির সরকার পক্ষের লোক, আপনি বিধানসভায় বলছেন। কিন্তু জানবেন এখানে এর মধ্যে বি.আই.এফ.আর-এর যে সমস্ত অপারেটিভ এজেন্সি নিয়োগ করতে চেয়েছে সেই অপারেটিভ এজেন্সির যে রিপোর্ট এসেছে এর মধ্যে হাজার হাজার লক্ষ লক্ষ শ্রমিকদের ছাঁটাই প্রস্তাব এসে গিয়েছে।

(গোলমাল)

একটা উদাহরণ দিয়ে বলছি। যখন আপনারা সকলে বলছেন তখন আমি একটা উদাহরন দিয়ে দিচ্ছি। টায়ার কর্পোরেশন অফ ইন্ডিয়া, তাকে বলেছেন ৮০০ লোক কমিয়ে দিতে হবে। ১৬০০ লোক কাজ করে তার মধ্যে ৮০০ লোক কমিয়ে দিতে হবে। কাগজে রিপোর্ট বেরিয়ে গিয়েছে। আই.ডি.বি.আই-বি.আই.এফ.আর. কে রিপোর্ট দিয়েছে। পশ্চিমবঙ্গ সরকার অনুরোধ করেছিল একজন বিশেষজ্ঞ নিয়োগ করে এটা আরো ভাল করে দেখা হোক। আই.ডি.বি.আই. বলেছেন বিশেষজ্ঞ নিয়োগ করার দরকার নেই আমরা যথেষ্ট বিশেষজ্ঞ, আমরা বলে দিলাম এই ছাঁটাই করে এই কারখানা চালু করতে হবে। আমরা বলেছি একটু নমনীয় অথচ শ্রমিকদের পক্ষে দৃষ্টিভঙ্গি নিতে। আমরা বলেছি যে সকলের সাথে আলাপ-আলোচনা করতে। রুগ্ন শিল্প বিভিন্ন কারণে রুগ্ন হয়, সেটা দেখা যেতে পারে। আমাদের বিরোধী দলের মাননীয় নেতা ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলেছেন অন্ধ্র গুজরাট এই সব জায়গায় সব কিছু হচ্ছে পশ্চিমবাংলায় হচ্ছে না। ভুল নীতির জন্য হচ্ছে না। নীতি তো রাজ্য সরকার করেনি। রাজ্যে নিয়ম নীতি করা খুব কঠিন ব্যাপার। মৌলিক কোনও নীতি আমাদের দেশে কোনও রাজ্য করতে পারে না। ব্যবহারিক ক্ষেত্রে একটা কাঠামোর মধ্যে

[5-30—5-40 p.m.]

থেকে মৌলিক কোনও নীতি রাজ্য করতে পারে না, কোনটা গ্রহণ করতে পারে, কোনটা গ্রহণ করতে পারে না, এই নীতিটা আপনারা গ্রহণ করেছেন, যে নীতির ফলে এক একটা জায়গায় পরিকাঠামো গঠনের জন্য দশ থেকে কুড়ি হাজার টাকা খরচ করছেন আপনারা,

আর এখানে তিরিশ হাজার টাকা দিলে তা বারবার করে উল্লেখ করছেন। গ্রোথ সেন্টারে কিছু হয়নি, এটা জয়নাল সাহেব বলেছেন। এটা ঠিক নয়। আমি বিনীত ভাবে বলছি, একটু ঘুরে দেখে আসবেন। আমরা কাগজপত্র সমস্ত দিয়েছি। গ্রোথ সেন্টারের জন্য আমাদের জমি বিক্রি হয়ে গেছে। শিল্প ইউনিটের অনেকগুলো হয়েছে। ফলতায় রাস্তাঘাট নেই যাঁরা বলছেন তাঁরা ফলতায় যাননি। ফলতায় আন্তর্জাতিক মানের পরিকাঠামো তৈরি হয়েছে বিদ্যুৎ, আলো, জল সমস্ত কিছু সেখানে করা হয়েছে। যা বাকি আছে তা আমরা করছি। ডায়মন্ডহারবারের পর থেকে রাস্তা খুবই ভাল। আপনাদের কেন্দ্রীয় মন্ত্রী মাননীয় প্রণব মুখার্জি কিছুদিন আগে ফলতায় এসেছিলেন। তিনি প্রশংসা করেছেন। জেটি করবার জন্য তিনি বলেছেন টাকা দেবেন। কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন জেটি তৈরি করার জন্য, যেটা রপ্তানি বাণিজ্যে হলদিয়া থেকে রপ্তানি বাণিজ্যের ক্ষেত্রে কাজে লাগবে। আপনারা যেটা বলছেন তার সাথে বাস্তবে মিলছে না। তাহলে এখানে ঝাঁকে ঝাঁকে শিল্পপতিরা কেন আসছেন? আসছেন শুধুমাত্র আমাদের আপাত ব্যবহারে। আমাদের কাজকর্মে ত্রুটির ফলে তাঁরা আসছেন না, এটা হতে পারে না। এই রাজ্যে আপনাদের সময়ে কোনও ইনফ্রাষ্ট্রাকচার ছিল না, রেলওয়ে লাইন ছিল না, কোনও রাস্তা ছিল না, তখন এত বন্দর ছিল না। শিল্প গড়ে ওঠে বিভিন্ন কারণে। তারজন্য কয়েকটা উপকরণ দরকার, তা আপনারা সকলেই জানেন। স্বাধীনতার আগে এখানে তখন কি ইনফ্রাষ্ট্রাকচার ছিল, সরকারে থেকে তখন এখানে কি ইনফ্রাষ্ট্রাকচার তৈরি করেছিলেন? তখন কিছু ছিল না জোর করে চাপিয়ে দেওয়া ছাড়া। এখানে যেটা বলছেন সেটা সত্যের অপলাপ ছাড়া আর কিছু নয়। বিরোধীদলের মাননীয় নেতা বলেছেন, কেন গ্রেটার ক্যালকাটাতে টাউনে গ্যাস দেওয়া যাচ্ছে না ডানকুনি থেকে? আমাদের যে এগ্রিমেন্ট আছে তাতে ওরা এগ্রিমেন্ট অনুযায়ী গ্যাস দিচ্ছে না। দাম এতবেশি ফ্লাকচুয়েট করছে, যারফলে যাদের আমরা পারস্যু করি সমস্ত ব্যবস্থা আছে বলে, আমাদের যদিও আর্থিক সঙ্কট আছে, সেটা সত্ত্বেও কাটানো যায়। আমরা দেখছি, পর্যালোচনা করছি। কিন্তু যদি সাপ্লাই না থাকে, একটা শিল্পে তাদের প্রচলিত ব্যবস্থা পাল্টে গ্যাসে যাবে, তারপর তারা যদি গ্যাস না পায় তাহলে তো তারা মার খাবে। ওদের সাথে আমাদের যে চুক্তি ছিল তা লঙঘন করে ওরা দাম বাড়াতে চাইছে। আমাদের এল.পি.জি.র দাম যদি বেশি হয় তাহলে শিল্পের ওরা নেবে না। ওরা মাঝে মাঝে আবার ড্রিপড করে দিচ্ছে, তাতে ক্ষতি হচ্ছে, কন্টিনিউয়াস প্লান্ট যেগুলো আছে সেগুলোর ক্ষতি হচ্ছে। ডানকুনির কোল কমপ্লেক্সটিকে আরও বলিষ্ঠ, আরও সক্রিয় করতে সহযোগিতা দরকার। আপনি যেটা বলেছেন, আমি বিনীত ভাবে এটা রাখছি যে, ডানকুনি কমপ্লেক্স থেকে সুযোগ নিয়ে আমরা সদ্ব্যবহার করতে পারছি না, এটা ঠিক নয়। চায়ের ক্ষেত্রে আমাদের অবস্থা খারাপ। আমাদের টী ডেভেলপমেন্ট কর্পোরেশনের যে চা বাগানগুলো আছে, সেগুলোতে মোকর্দ্দমা ইত্যাদি নানা কারণে আমরা কিছুটা অসুবিধার মধ্যে আছি, যদিও একটা মামলায় আমরা জিতেছি। এটা এমনকি অর্থনৈতিক কারণে সম্প্রসারণ করা কিম্বা কাঠামোর পরিবর্তন করা ইত্যাদি ব্যাপারে নিষেধাজ্ঞা আছে, যারফলে আমাদের কিছুটা অসুবিধা আছে। তা সত্ত্বেও যাতে এটার উন্নতি করা যায়, লাভজনক করা যায়, তারজন্য আমাদের প্রচেষ্টা আছে। খনি

বিভাগ সম্পর্কে এখানে জয়নাল সাহেব বলেছেন। খনির ক্ষেত্রে আমি একটা কথা বলছি যে ডলোমাইটের ক্ষেত্রে আমরা উল্লেখযোগ্য অগ্রগতি করতে পারিনি কেন্দ্রীয় পরিবেশ দপ্তরের নিষেধাজ্ঞার জন্য। কেন্দ্রীয় পরিবেশ দপ্তরের নিষেধাজ্ঞার জন্য ডলোমাইটের ক্ষেত্রে অগ্রগতি করা গেল না। তবে চায়না ক্লে, গ্রানাইট থেকে আমরা ভালভাবে অগ্রগতির দিকে যাচ্ছি। আশা করা যায় ১-২ বছরের মধ্যেই আর লোকসান করতে হবে না, লাভজনক জায়গায় যেতে পারবে। এইজন্য গ্রানাইট বেসরকারি উদ্যোগকে স্বাগত জানিয়েছি। ফাইটো কেমিক্যাল কর্পোরেশন সম্পর্কে আপনারা উদ্বেগ প্রকাশ করেছেন। আপনাদের জানাই এরা নতুন নতুন প্রোডাক্ট তৈরি করছে বাজারের চাহিদার পরিপ্রেক্ষিতে এবং এখানে বিদেশি কারিগরি এবং অনবাসী ভারতীয়দের সংযুক্তি ঘটানোর মধ্যে দিয়ে এই কর্পোরেশনকে একটা লাভজনক সংস্থায় কিছুদিনের মধ্যেই পৌঁছে দিতে পারব। সিঙ্কোনা মেডিসিন প্ল্যান্ট সম্পর্কে যেকথা বলেছেন তাতে জানাই যে, সিঙ্কোনা পাহাড়ি এলাকায় চাষ এবং এতে অনেক শ্রমিক কাজ করে। পাহাড়ি এলাকায় সামাজিক দিকটার কথা মনে রেখেই সিঙ্কোনা চাষের ক্ষেত্রে গবেষণা করে এটিকে ডাউন স্ট্রীমে তৈরি করার চেষ্টা করছি। কুইনাইন এবং এমিটিনও যাতে ডাউন স্ট্রীমে করা যায় তারজন্য আমরা বিশেষ উদ্যোগ নিয়েছি। এই ব্যাপারে আমাদের দেশের এবং বিদেশের বিশেষজ্ঞদের সাথে কথাবার্তা চলছে। বিজ্ঞান, কারিগরি এবং বিনিয়োগ এর সর্বাত্মক যুক্ত করে এটাকে যাতে লাভজনক করে তোলা যায় তার সর্বাত্মক প্রয়াস নিয়েছে। মাননীয় কংগ্রেস বিধায়ক সুদীপ বাবু দামোদার সিমেন্ট সম্পর্কে বলেছেন, আমরা ওটাকে সি সি আইয়ের হাতে দিয়েছি। আমাদের শেয়ার আমরা দিয়ে দিয়েছি, ওরা আমাদের টাকা দিচ্ছে। এরজন্য দোষারোপ করে কিছু লাভ হবে না, যোগাযোগ রাখছি যাতে ভালো করা যায়। চটকল মালিকরা আমাদের বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছে। এরা যে প্রতিবন্ধকতার সৃষ্টি করছে তা কোন আইনের বলে করছে জানি না। কিন্তু যাইহোক, তারা বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছে। এই অবস্থাতে কেন্দ্রীয় সরকার একটা নতুন করে আইন করে যাতে রাজ্য সরকারের অনুমতি ছাড়াই ক্লোজার, লক আউট মালিকপক্ষরা করতে পারেন। এই আইনটা কেন্দ্রীয় সরকার এনেছেন এবং এই কেন্দ্রীয় আইনের বলেই চটকলের বড় বড় মালিকরা এইসব কাজকর্ম করতে পারছেন। তারপরে চটকলের দুটি ফান্ডে থেকে ২৫০কোটি টাকা পাওয়ার ব্যাপারে প্রশ্ন উঠেছে যে আরো চেষ্টা করলে আরো কিছু পাওয়া যেত। আমি জানি ২-৩ বছরে চেষ্টা করলেও সামগ্রিকভাবে ১০কোটি টাকাও পাওয়া যেতে পারে কিনা সন্দেহ এবং এটা অতি বাস্তব সত্য কথা। চটকল শিল্পকে বৈদেশিক বাজারে আকৃষ্ট করার জন্য এবং আধুনিকীকরণ করার জন্য ও পাট চাষিদের রক্ষা করার জন্য বহুমুখীকরণ করার কথা কেন্দ্রীয় সরকার বলেছিলেন এবং এই ব্যাপারে যদি জবরদস্ত ভূমিকা কেন্দ্রীয় সরকার নিতে পারতেন তাহলে রাজ্য সরকারেরও সুবিধা হত। রাজ্য সরকারের হাতে যদি এই আইনটা থাকত তাহলে চটকল মালিকরা বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাতে পারত না। কেন্দ্রীয় সরকারের হাতে যদি এই আইনটা থাকত তাহলে চটকল মালিকরা বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাতে পারত না। কেন্দ্রীয় সরকারের আইনকে না মেনে এস আই তে এবং প্রভিডেন্ট ফান্ডে টাকা জমা পড়ছে না, এটা বিশেষভাবে দেখার দরকার। ইসকো্ সম্পর্কে বলেছেন এই ইসকো সম্পর্কে সুনির্দিষ্ট মতামত বহুবার হয়েছে। এই নিয়ে একাধিকবার আলোচনা

হয়েছে, সভাতেও আলোচনা হয়েছে এবং এটি একটি গুরুত্বপূর্ণ প্রকল্প, আধুনিকীকরণ করার দরকার। এর আধুনিকীকরণ করার সিদ্ধান্ত ভারত সরকার নেবে। সুতরাং আমরা কি করব? এই নিয়ে বারেবারে মুখ্যমন্ত্রী চিঠি দিয়েছেন এবং সর্বশেষ যে চিঠি মুখ্যমন্ত্রী লিখেছেন তাতে বলেছেন যে সিদ্ধান্ত নিন, ইউনিয়নের সঙ্গে আলোচনা করে একটা পদক্ষেপ গ্রহণ করুন। ওরা যদি না করেন তাহলে আমরা কি করব? ৩-৪ বছর ধরে তারা কোনও ডিসিসান নিতে পারেন নি। সুতরাং দোষ দিচ্ছেন কেন আমাদের? আমি পুনরায় বলতে চাই যে আপনারা বলছেন লাইসেন্স দেওয়া সত্ত্বেও কোনও শিল্প এখানে গড়ে উঠছে না কেন? দিল্লির সরকার তো আর্থিক সাহায্যের ব্যাপারে একেবারে নিশ্চিন্ত হয়ে বসে আছেন। সুতরাং যা বলবেন তা একটু বস্তুনিষ্ঠ কথা বলুন। এইসব শিল্প করতে গেলে আর্থিক প্রতিষ্ঠানের সাহায্য লাগে এবং ওই প্যাকেজ সাহায্য পেতে গেলে ব্যাঙ্ক থেকে ৩০-৩৫ হাজার কোটি টাকা তুলতে হবে।

[5-40—5-50 p.m.]

কত টাকা এখানে বিনিয়োগ হয়েছে, সেন্ট্রাল ইনভেস্টমেন্টের কি অবস্থা, এগুলির সাথে সামগ্রিক শিল্পের বিকাশ, অর্থনৈতিক বিকাশ যুক্ত, কাজেই লাইসেন্স লাগে না এই কথা হবে না। কি সোসাল ইনফ্রাস্ট্রাকচার আছে, কেন শিল্পপতিরা আসবে, তাদের অফিসারদের ছেলেরা কোথায় পড়বে, সৌগতবাবু বলছিলেন, কেন, কি করে আসবে, ঠিকই তো, আমরা ক্যাপিটেশন ফি চালু করবার অনুমতি দিতে পারিনা, আমরা কি এটা করব, একটা মেডিক্যাল কলেজে ভর্তি হওয়ার জন্য ১ লক্ষ ২ লক্ষ, ৩ লক্ষ দিতে হবে এটাই কি চাচ্ছেন? এখানে কি ভাল ভাবে লেখাপড়া করার জায়গা নেই? এখানে এতগুলি ইউনিভার্সিটি আছে, এতগুলি কারিগরি বিদ্যালয় আছে, এত বড় বড় স্কুল কলেজ আছে, এত মনীষী এখানে জন্মেছে, এত ভাল ভাল ছেলে এখান থেকে জন্মায়, আপনাদের ধারাবাহিক বঞ্চনা থাকা সত্ত্বেও, এত মেধাবী, এত গতিশীল লোক এখানে জন্মায় ভারতবর্ষের মধ্যে চিন্তাভাবনার ক্ষেত্রে, এই সমস্ত দিক থেকে এখনও এই রাজ্য এগিয়ে। আপনি বলছেন সোসাল ইনফ্রাস্ট্রাকচার নেই, সোসাল ইনফ্রাস্ট্রাকচার সম্বন্ধে কি বুঝি, সোসাল ইনফ্রাস্ট্রাকচার বলতে আপনি যা বলতে চেয়েছেন, সেটা যদি দূরবর্তী রাজ্য হয়; সব রাজ্যে আছে এটা কখন হতে পারে সব জায়গায় সেন্ট জেভিয়ার্সের মতো কলেজ থাকবে, রাজ্য জুড়ে সমস্ত জেলায় প্রেসিডেন্সির মতো কলেজ থাকবে, এটা কোনও রাজ্যে আছে? এটা বলে আমাদের রাজ্য বিরোধী অপপ্রচার করবার জন্য বলছেন, শিল্পে বিনিয়োগকারিরা তারা যাতে হতাশ হয়, অপপ্রচারিত হয় কাগজে, তার জন্যই আপনারা এটা করছেন। বঞ্চনার মধ্যে থেকে একটা রাজ্যের পক্ষে যতটা করা যায়, তার চেয়েও বেশি করেছে, যা করেছে বামফ্রন্ট সরকার; এখানে আপনাদের বিরোধিতা সত্ত্বেও। আপনি নিজে একজন অধ্যাপক, আপনি ভাল করে জানেন, কিন্তু আপনি এই হাউসের মধ্যে বলে গেলেন পশ্চিমবঙ্গে রুগ্ন শিল্পের সংখ্যা সবচেয়ে বেশি। রুগ্ন কেন হয়, কিসের থেকে হয় সেটা অনেক ব্যাপার। পশ্চিমবাংলার থেকেও রুগ্ন শিল্পের সংখ্যা বেশি মহারাষ্ট্রে। একটা উদাহরণ দিই, জলপাইগুড়িতে আমাদের যে গ্রোথ সেন্টার আছে ডাবগ্রামে, সেখানে একটা কারখানা

হয়েছে, তার নাম হচ্ছে হলদিয়া প্রিসিসিয়ান কোম্পানি। একটা মাঝারি শিল্প। এটা করার আগে প্রতিশ্রুতি পেয়েছিলাম কেন্দ্রীয় সরকার তাকে এল.পি.জি. গ্যাসের সিলিন্ডার তৈরি করার অর্ডার দেবে, একটাও অর্ডার দেয়নি। এইজন্য ওরা কমার্শিয়াল প্রোডাকশন শুরু করতে পারছে না। কত রকম ব্যাপার, ওদের একটা আই.ও.সি.-র লোক এসেছিল, আমরা তাঁকে বলেছিলাম, আপনাদের এত দরকার, কিন্তু ঐ কোম্পানি তো চালু করতে পারল না, এটা খোঁজ নিয়ে দেখবেন। এই রকম শত সহস্র বৈষম্যের নজির সারা পশ্চিমবাংলায়, পূর্বাঞ্চলে ছড়িয়ে আছে, সেটা অস্বীকার করলে মারাত্মক হবে। শুধু এই রাজ্যে নয়, গোটা দেশের পক্ষে, যে কৃত্রিমভাব আপনারা ঠিক করতে চাইছেন, সেটা পারবেন না। ভয়ঙ্কর সর্বনাশের দিকে আমরা চলে যাব। আমার আরো অনেক বলার আছে, কিন্তু সময় কম, তাই যে বাজেট প্রস্তাব এসেছে তাকে সমর্থন করছি। স্যার, আমি শুধু এটুকু বলতে চাই, আমাদের বইগুলিতে যেটা দেওয়া হয়েছে তাতে বাজেট বিবৃতির সাথে আমাদের ইন্ডাস্ট্রিয়াল সিন যা আছে, আমাদের কতকগুলি স্ট্যাটিসটিকাল পার্ট আছে, তাতে বিস্তৃত ভাবে কি কি আমাদের আছে, তাতে কি কি হতে পারে, সেগুলি বলা হয়েছে, সেইগুলি রিপোর্ট করে লাভ নেই। সেগুলি সকল সদস্য দেখতে পারেন তার মধ্যে আমাদের কতটা সফলতা আছে, কতটা দুর্বলতা আছে। আমি এই বাজেট প্রস্তাবের সমর্থন করছি, সম্পূর্ণরূপে নিশ্চয়, এখানের একটা কাটমোশন সম্পর্কে বলিনি ডাবলিউ.বি.জি.প্রেসের অবস্থার উন্নতি হচ্ছে। অন্যভাবে বলা যায়, সেখানে ২।৩টি কারণ আছে, ৭০।৮০ বছরের পুরনো যন্ত্রপাতি ; এবং কর্মচারিদের একটা অংশের দারুণ অসহায়তাভাব একটা সময় ছিল, পরিচালক মন্ডলীর ত্রুটি, এই ৩টি জিনিস মিলিয়ে একটা অবস্থা তৈরি হয়েছিল, আমরা চেষ্টা করছি, এটার ক্ষেত্রটা ঠিক করতে। এটা খানিকটা ঠিক হয়েছে, পরিচালক মন্ডলীর যা অবস্থা তাকে আমরা পরিবর্তন করেছি। আমরা এই কারিগরি দিকটা দেখবার জন্য কি ভাবে মেশিন পত্র চলে, তার জন্য টেকনিক্যাল কমিটি তৈরি করেছি, কমিটিতে বিশেষজ্ঞরা আছেন, তাদের রিপোর্ট পাওয়া যাবে, আমরা সেটা গেলে কার্যকর করার চেষ্টা করব। পরিচালক মন্ডলীর যে অবস্থা ছিল তার আমরা পরিবর্তন করেছি। আমরা এই কারিগরি দিকটা দেখার জন্য, কি করে মেশিন পরিবর্তন করা যায় তার জন্য আমরা একটা টেকনিকাল কমিটি তৈরি করেছি। এই বিশেষজ্ঞ কমিটির রিপোর্ট পাওয়া গেলে আমরা সেটাকে কার্যকর করার চেষ্টা করব। আমাদের রাজ্য সরকারের আর্থিক অবস্থার মধ্যেই। এখন ওখানে অনেক কাজ হচ্ছে, আমরা পঞ্চায়েত নির্বাচনের অনেকটা কাজ ওখানে করিয়েছি। তাছাড়া আরও কাজ আমাদের হাতে এসেছে। আরও বেশি আস্থাশীল হলে, আরও বেশি কাজ সেখানে আসবে। ওখানে স্লোগান উঠেছিল ওভারট্রাইম না পেলে কাজ হবে না। ওভারটাইম পেলেই কাজ হবে। ওখানকার শ্রমিক কর্মচারী, সব ইউনিয়ন তাদের সাথে আমরা কথা বলেছি, তারা এটা মেনে নিয়েছে। অনেক সময় একটা কাজ গেল, খুব জরুরি, দু ঘন্টার মধ্যে ছেপে দিতে হবে, সেই রকম ক্ষেত্রে ওভার টাইম দেওয়া হবে। অর্থাৎ প্রয়োজনীয় ক্ষেত্র ছাড়া ওভারটাইম দেওয়া হবে না। ডবলু.বি.জি.প্রেসের অবস্থা এখন উন্নতির দিকে। হলদিয়া পেট্রোকেমিকেল সম্বন্ধে আমি কিছু বলছি না, মুখ্যমন্ত্রী এখানে আছেন, তিনি বলবেন। আমি সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য আমি শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এইদিক থেকে তিনজন মন্ত্রী বলবার পর আমার কিছুই বলবার নেই। তবে আমি বলছি এবং ছাঁটাই প্রস্তাবগুলির বিরোধিতা করছি এবং বাজেটের পক্ষে কয়েকটি কথা বলতে চাই। আমার বক্তব্য হচ্ছে কংগ্রেস দল থেকে যারা বলছেন, তারা কি আমাদের ভুলিয়ে দিতে চাইছেন যে আমরা পশ্চিমবাংলা এবং পূর্বাঞ্চল বঞ্চিত হচ্ছি কেন্দ্রের দ্বারা। আপনারা ভুল করেই হোক বা ইচ্ছাকৃতভাবেই হোক এটা করতে চাইছেন। আজকে এটা তো ঠিক যে এই বঞ্চনা কংগ্রেস আমল থেকে শুরু হয়েছে, এটা আমাদের মনে রাখতে হবে। কিন্তু পশ্চিমবাংলার কংগ্রেস দল কখনো এসবের প্রতিবাদ করেনা, কখনও কারোর দৃষ্টি আকর্ষণ করেনা। আমরা বাইরে এবং আমাদের রাজ্যে ১৬ বছর ধরে সুস্পষ্ঠভাবে আমাদের বক্তব্য, ইতিবাচক বক্তব্য, কি করে এখানে শিল্পায়ন করা যায় এসব কথা বলছি। আমরা মেনে নিয়েছি যে আমাদের গ্রাম বাংলায় আমরা যা করতে পেরেছি, কৃষকদের জন্য যা করতে পেরেছি, ক্ষুদ্রশিল্পের জন্য যা করতে পেরেছি, তাঁতশিল্পের জন্য যা করতে পেরেছি, কিন্তু বড় শিল্পের জন্য, যেখানে লাইসেন্স লাগে, সেখানে আমরা কিছু করতে পারিনি, এই বিষয়ে কোন সন্দেহ নেই। এই কথাটা একবার আমি কংগ্রেস দলের বন্ধুদের বলছি, আমরা যা কিছু ভালো করতে চাই তারা বাধা দেয়। যেমন বক্রেশ্বর, যেমন ইলেকট্রনিক্স, যেমন পেট্রো-কেমিকেল্স। আমরা কংগ্রেসি সদস্যদের নিয়ে মিটিঙ করেছি, তাদের দিল্লিতে নিয়ে গেছি, কিন্তু তারা এক মিনিটের মধ্যে মিটিঙ থেকে বেরিয়ে গেল। যখন প্রধানমন্ত্রী ছিল রাজীব গান্ধী তখন আমরা বললাম আমরা একসঙ্গে দিল্লি গিয়ে বলব, কিন্তু তারা বলল আপনাদের সঙ্গে যাব না। তবে এখানে দু-একজন বলেছেন আমাদের সঙ্গে সহযোগিতা করতে চাই। ব্যাঙ্ক ক্রেডিট ডিপোজিট রেশিও নিয়ে আমরা বারবার কেন্দ্রীয় সরকারকে বলেছি, রিজার্ভ ব্যাঙ্ককে বলেছি। কিন্তু আজও অবধি কোনও উন্নতি হল না। আগের থেকে হয়ত একটু উন্নতি হয়েছে। আমাদের এখানে ৫৬ ভাগ ডিপোজিট ক্রেডিট হচ্ছে, আর বোম্বেতে হচ্ছে ৮০ ভাগ।

[5-50—6-00 p.m.]

সে ভাবে জুটের কথা, টেক্সটাইলের কথা বলা হ'ল। এগুলো কেন্দ্রীয় সরকারের করবার কথা, আমরা কি করতে পারি? এটা প্রাইভেট সেক্টরের ব্যাপার। আমার মনে আছে অনেক দিন আগে, এর আগের অ্যাসেম্বলিতে একটা প্রস্তাব গৃহীত হয়েছিল, সবাই মিলে এখান থেকে একটা প্রতিনিধি দল ইন্দিরা গান্ধী যখন ছিলেন তখন ইন্দিরা গান্ধীর সঙ্গে দেখা করেছিলেন এবং বলেছিলেন, 'জুটের মালিকদের সঙ্গে কথা বলা যায় না, বললেও তারা কিছু করেনা, করবেও না। সুতরাং এটাকে জাতীয়করণ করতে হবে'। উনি বলেছিলেন 'আমি দেখব'। কিন্তু তারপর তো কিছু হ'ল না! এখন আবার নতুন যিনি মন্ত্রী এসেছেন, দু'বার আমার সঙ্গে তিনি দেখা করেছেন, আমি তাঁকে বলেছি। শীঘ্র আবার আমি দিল্লি যাচ্ছি, তিনি আবার আমার সঙ্গে কথা বলবেন। নতুন করে আবার কথাবার্তা শুরু হয়েছে জুট এবং টেক্সটাইল নিয়ে। কটন টেক্সটাইলের ব্যাপারে ইতিমধ্যেই আমাদের এন.টি.সি. মিলস-এর ব্যাপারে কিছু টাকা অনুমোদন করেছে। সেটাও আমি দিল্লিতে গিয়ে ভাল করে বুঝবো। এগুলোকে পরে আধুনিকীকরণ করতে হবে, এবিষয়ে আমরা এক মত।

তারপর কেন্দ্রীয় সরকারের হলদিয়া ফার্টিলাইজার সম্বন্ধে নীতি কি? সেটা তো বন্ধ। সেখানে হাজার হাজারি কোটি টাকা খরচ করে করা হ'ল, সেটা বন্ধ করে দেওয়া হচ্ছে, অথচ আমাদের সারের দরকার। চাষের জন্য, দেশের জন্য আমাদের সারের দরকার। এবিষয়ে আমি নিজে প্রধান মন্ত্রীর সঙ্গে দেখা করে তাঁকে বলেছি, আর যাই বন্ধ করুন, এটা বন্ধ করছেন কেন? 'চলছে না।' চালাব কি করে ভুল টেকনোলজি আনলে! চলবে কি করে, বিগত দিনে কংগ্রেস সরকার ভুল টেকনোলজি এনেছিল। ভাল ভাল কর্মী, ইঞ্জিনিয়ার, কেমিস্টরা আছেন, তাঁরা লজ্জা পান। তাঁরা সেখানে চুপ করে বসে আছেন, তাঁদের কিছু করার নেই। তাঁরা প্রতি মাসে মাইনে নিতে লজ্জা পান। সেখানে কাজ হচ্ছে না। তারপর প্রাইভেট সেক্টরের এক ভদ্রলোক এসেছেন, আমি তাঁকে বলেছি, আপনার কিছু দরখাস্ত দেবার থাকলে আপনি তা প্রধানমন্ত্রীর কাছে পাঠিয়ে দিন। আমি তাঁকে আরো বলেছিলাম, ওঁরা না পারলে, আপনি পারলে আপনি করুন। আপনি যদি উৎপাদন চালু করতে পারেন করুন। তারপর তিন মাস হয়ে গেল, কিছুই হ'ল না। আমি দিল্লিতে গিয়ে এটা খোঁজ নেব। অন্য কোনও কারখান নয় ফার্টিলাইজার প্ল্যান্ট বন্ধ করে দিচ্ছে কেন্দ্রীয় সরকার! এছাড়া অন্য সব ছোট কারখানা তো আছে। বেঙ্গল পটারি কত বছর ধরে বন্ধ হয়ে আছে। রাজীব গান্ধীর আমলে ক্যাবিনেট কমিটি টাটা কন্সালটেন্সির রিপোর্ট মানলেন না। অথচ ওখানে সব ক'টি ইউনিয়ন আমাদের ইউনিয়ন, কংগ্রেসি ইউনিয়ন মিলে এক সঙ্গে সই করে বলেছিলাম, 'আমরা সবাই রাজি, শ্রমিক কমাতে রাজি আছি, কিন্তু এটা চালাতে হবে।' আমরা রাজীব গান্ধীর সঙ্গে দেখা করে বলেছিলাম, অন্ধকার হিসেবে এটা চালাতে ১৩ কোটি টাকা লাগবে, আপনাকে দিতে হবে, শ্রমিক কর্মচারিরা সমস্ত কিছু মেনে নিচ্ছে। উনি বলেছিলেন, 'ইজ ইট ওনলি থার্টিন ক্রোরস্?' আমি বলেছিলাম, ইয়েস্, ইট ইজ থার্টিন ক্রোরস। তারপরে উনি বলেছিলেন, 'দেন হোয়াই হ্যাভ উই রিজেক্টেড্ দিস?' আমি তখন ওঁকে বলেছিলাম, তা তো আমি বলতে পারব না, আপনারা বলতে পারবেন। উনি বলেছিলেন, 'দেখব।' কিন্তু কিছুই হ'ল না। তারপর ওঁরা বন্ধ করে দিলেন। সোমনাথ চ্যাটার্জি মামলা করলেন, সে অনুযায়ী এক বছর ধরে মাইনে দেওয়া হচ্ছে। কিন্তু মাইনে দিয়ে টাকা নষ্ট করে কি লাভ। কোন প্রকল্প নেই, স্কীম নেই, কি করবেন, কোন ব্যবস্থা নেই, এই হচ্ছে কেন্দ্রীয় সরকার! এই হচ্ছে ওঁদের দৃষ্টিভঙ্গি। আমি দুটো ঘটনা বললাম। এরকম আরো অনেক আছে। তারপর একবারও ওঁরা কেউ বললেন না যে, মাসুল সমীকরণ আজ ৩০/৪০ বছর ধরে কেন চলবে? আমাদের পশ্চিমবঙ্গে বা পূর্বাঞ্চলে যে কাঁচা মালের দরকার তা আমরা কন্ট্রোল দামে, নিয়ন্ত্রিত দামে পাই না। আমাদের ওপর কেন এই অবিচার? বিশেষ করে পশ্চিম বাংলা, যেখানে ৬০/৭০ লক্ষ বাস্তুহারা বাধ্য হয়ে পূর্ব পাকিস্থান থেকে চলে এসেছিল এরকম একটা রাজ্যের জন্য কংগ্রেস কোনও বিষয়ে কখনও কোনও উচ্চবাচ্চ করেছে? এখন একটু যে ব্যবস্থা হয়েছে তাতে ইস্পাত ইত্যাদির ক্ষেত্রে একটু সুবিধা দেখা দিয়েছে। দুটো বিড়লা গ্রুপ আমাদের কাছে এসেছে, ওরা ইন্টিগ্রেটেড স্টিল প্ল্যান্ট করতে চায়। ওরা আমাদের বলছে, 'আমরা এটা করতে চাই, আমাদের ৪০০/৫০০ একর করে জমি দিন, খড়গপুরে বা হলদিয়ায় বা অন্য কোথাও জমি দিন।' আমরা জমি অফার

করেছি। দ্বিতীয়ত এখন আর লাইসেন্স প্রথা চালু নেই। আমাকে ডঃ মনমোহন সিং জিজ্ঞাসা করেছিলেন, 'আপনারা অনেক বিষয়েরই বিরোধিতা করছেন, এটারও কি বিরোধিতা করছেন?' মনমোহন সিং বলেছেন, আমাদের অনেক কিছু বিরোধিতা করেছেন কিন্তু একথা তো মানবেন যে এটা পশ্চিমবাংলার পক্ষে ভাল হয়েছে। আমি বলেছিলাম, হ্যাঁ, স্বার্থ পর রয়েছে, আমরা মানবো এটা ভাল হয়েছে। কারণ, আপনাদের কাছে গেলে প্রাইভেট সেক্টারের লোকেরা, আপনারা বলেন, অন্য জায়গায় যাও, পশ্চিমবাংলায় কেন? এইরকম কত দৃষ্টান্ত আছে। তা এখন আর আপনাদের লাইসেন্সের দরকার নেই, আমাদের কাছে ওঁরা এসেছেন। ওঁদের যা যা প্রয়োজন সমস্ত কিছু আমরা ওঁদের ব্যবস্থা করে দিচ্ছি। তাহলে সেখানে ইনটিগ্রেটেড স্টিল আয়রন হবে, পিগআয়রন হবে, স্পঞ্জ আয়রন এইসব এখানে হবে এবং এইসব শুরু হয়েছে। তারজন্য বিদ্যুত, জল ইত্যাদি যা যা দরকার সেইসব ব্যবস্থা সেখানে হচ্ছে। কিন্তু এগুলি আগেই হতে পারত। তাহলে পশ্চিমবাংলার এই অবস্থা থাকত না। কিন্তু করেনি। কংগ্রেস্ সরকারের নীতি হচ্ছে বঞ্চিত করা। এখানে আমাদের যেটুকু সুবিধা আসে সেটা নিজেদের স্বার্থ দেখে, দেশের স্বার্থ দেখে তবে সেটা গ্রহণ করছি। আমার বক্তব্য আমি পড়ে শোনালাম। ভিতরে এক, বাইরে এক ঐসব কংগ্রেসিরা করেন ভন্ডামী, আমাদের এইসব ভন্ডামী নেই। বাইরে যা বলি, ভিতরেও তাই বলি। আমাদের দেশের জন্য যা প্রয়োজন, বিদেশ থেকে যদি দরকার হয় আমরা আনব, বিশেষ করে টেক্‌নোলজি, আর পুঁজিও যদি দরকার হয় কোনও ক্ষেত্রে, তাও আমরা আনব। কিন্তু উভয়ের কিছু উপকার হওয়া দরকার। শুধু জলের উপকারের জন্য করবো নাকি?। পশ্চিমীদেশগুলিতে ৬ বছর ধরে মন্দা চলছে। এইরকম ওখানে কারখানা করে ওদের লোকেদের চাকরি দেবে আর এখানে জিনিসপত্র পাঠাবে। সেইজন্য এমন নীতি গ্রহণ করলেন এঁরা যে ট্যারিফটা কমিয়ে দিলেন যাতে এইসব জিনিস তাঁরা পাঠাতে পারেন আরো বেশি বেশি করে। আর আমাদের দেশে যে শিল্পগুলি গড়ে উঠেছে কিছু যে গড়ে ওঠেনি এমন কথা নয় এই ৪৭ বছরে সেগুলেকে ধ্বংস করার ব্যবস্থা সেখানে হচ্ছে। এই হচ্ছে নতুন অর্থনীতি। ইসকোর সম্বন্ধে শুনেছেন। এটা বলে লাভ নেই। এটা আমি বলেছিলাম এবং চিঠিও লিখেছিলাম। সেই চিঠি আমার কাছে আছে যে আপনি সেল্‌কে দিয়ে করান। আর যদি সেল্ না করতে পারে তাহলে যেকোন ভাবে করুন। কিন্তু আমরা মডার্নাইজেশন চাই। কারণ তার চারিধারে নতুন ছোট-ছোট শিল্প গড়ে উঠবে, তা নাহলে এইসব মরে যাবে। এখন সমস্ত ইউনিয়ন, শুধু সিটু ইউনিয়ন নয়, সমস্ত ইউনিয়ন আমাকে বলেছেন তাঁরা যা আলোচনা করে বুঝেছেন সেল্-এর যা টাকা আছে তাই দিয়ে তাঁরা শুরু করতে পারেন। আমি বলেছি, চমৎকার, এর থেকে ভাল জিনিস আর কি হতে পারে। কিন্তু আজ অবধি কোনও সিদ্ধান্ত সেখানে হল না। সেল্‌কে সেই টাকা ডিপার্টমেন্ট থেকে দেওয়া হবে কিনা আমি জানি না। কিন্তু আধুনিকীকরণের কোনও সিদ্ধান্ত আজও ঘোষিত হয়নি। এইসব ইউনিয়ন মিলে প্রাইম মিনিস্টারের কাছে গিয়েছিলেন। তিনি বলেছেন, আচ্ছা এটা এখন স্থগিত রাখলাম, পার্লামেন্টে আলোচনা করে পরে আপনাদের বলব। কবে আলোচনা হবে আমি জানি না। নতুন নীতির কথা সমস্ত বলা হল। এই অবস্থা দাঁড়িয়েছে, নতুন নীতির ফলে। আর একটা রিপোর্ট আমি টেলিগ্রাফে দেখছিলাম, ৭০ লক্ষ মোর জব্‌লেস। ২ বছর হয়তো নতুন নীতিটা হয়েছে যেটা

আমাদের বলা হচ্ছে সমর্থন করুন, আই.এম.এফ থেকে টাকা নিয়ে, ওয়ার্ল্ডব্যাঙ্ক থেকে টাকা নিয়ে বলছে সমর্থন করুন।

**মিঃ স্পিকার ঃ** ১ মিনিট। এটা ৬টা বেজে ২ মিনিটে শেষ হওয়ার কথা। কিন্তু দেখছি, এই সময়ের মধ্যে শেষ হবে না। আমি সভার অনুমতি নিয়ে আরও আধ ঘন্টা সময় বাড়িয়ে দিলাম। বলুন,

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা প্ল্যানিং কমিশনের রিপোর্ট, রিপোর্ট In 1992-93 the first year of the Eighth plan, 70 Lakh people joined the ranks of the unemployed. নুতন অর্থনীতিতে হচ্ছে। This is in addition to the already existing 17 million backlog of unemployed in the country. এঁরা শিক্ষিত আন-এমপ্লয়েড আর অন্য যারা আছে তাদের বলা হচ্ছে না। According to a quick estimate of the planning commission, there has been no rise in employment in the first two years of the economic reform programme since there has been virtually no increase in industrial production. তাহলে, এখানে যারা কংগ্রেসের বক্তৃতা দিলেন তাঁরা সেটাকে সমর্থন করছেন। হাজার হাজার লোক ছাঁটাই হয়ে যাচ্ছে, কারখানা বন্ধ হয়ে যাচ্ছে আর নতুন কিছু হচ্ছে না। এটা আমি যোজনা কমিশনের রিপোর্ট পড়ে শোনালাম। ৭০ লক্ষ মানুষ। আর এই কথা যদি অসত্য হয় তাহলে খুবই ভাল। কিন্তু দুর্ভাগ্যবশত, আমাদের এখানে আসানসোল অঞ্চলে সব বন্ধ করে দিচ্ছেন। সাইকেল কর্পোরেশন ইত্যাদি ইত্যাদি সমস্ত বি.আই.এফ. আরে পাঠিয়ে দিচ্ছেন। প্রাইম মিনিস্টার আমাকে লিখিতভাবে বলেছিলেন আমি তাঁকে লেখবার পর আপনি একটা একটা করে দেখুন, বি.আই.এফ.আরে পরে দেবেন, আগে এমপ্লয়িদের সঙ্গে কথা বলুন, ম্যানেজেমেন্টের সঙ্গে কথা বলুন। একএকটা করে দেখে যদি মনে করেন, এখন কিছু করা যাচ্ছে না, ওদের বলুন এইসব কথা। কিন্তু তিনি কথা রাখলেন না, বি.আই.এফ.আরের কাছে পাঠানো হচ্ছে সব, সব পাঠিয়ে দিচ্ছেন। যেগুলোতে ওয়ার্ল্ড ব্যাঙ্কের ভরতুকি আছে, কেন্দ্রীয় সরকার করবেন শিল্প, সেগুলোতে টাকার অভাব। টাকা চাইতে গেলে বলছেন উই কান্ট গিভ ইউ মানি, উই কান্ট গিভ ইউ ফান্ড। হয়ে গেলো! বি.আই.এফ.আর. এর কাছে পাঠান হচ্ছে, কিন্তু আমার কাছে নির্দিষ্ট খবর আছে, যেমন টিটাগড় পেপার মিলের জন্য তারা যা রেকমান্ড করেছেন তাতে পশ্চিমবঙ্গ সরকার এত দেবেন, আই.ডি.বি.আই. এত দেবেন। আমরা ১৮ কোটি টাকা তুলে দিয়েছি, কিন্তু কেন্দ্রীয় সরকার দিয়েছেন মাত্র ৫০ লক্ষ টাকা। এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ! তারপর একজন এখানে বলেছেন যে, ইনফ্লেশন নাকি কমেছে। খুব আনন্দের কথা। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হল। কথাটা মিলছে না

[6-00—6-20 p.m.]

অবস্থার সঙ্গে, কারণ এইমাত্র কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন ওয়ান ইনস্টলমেন্ট অফ ডি.এ.। ইনফ্লেশন কমার মানে তো জিনিসের দাম কমা। তাহলে কেন ডি.এ. বাড়বে? এরফলে সমস্ত রাজ্যের সর্বনাশ হয়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকারের প্রিন্টিং মেশিন আছে। তারা নোট প্রিন্ট করে ডি.এ. দিতে পারেন, কিন্তু আমরা কি করব? আর এখানে পরিসংখ্যান

দিয়ে বলা হচ্ছে ইনফ্লেশন কমেছে ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং আই.এম.এফ থেকে টাকা ধার নিয়ে। ডি.এ. আবার তারা বাড়িয়েছেন, কিন্তু তারজন্য আমাদেরও একবার দিতে হয়েছে। তারপর বলা হয়েছে, আমরা যেহেতু ব্যাঙ্কক্রাপ্ট হয়ে গিয়েছি সেজন্য আই.এম.এফ. এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছে যেতে হচ্ছে। আসলে ব্যাঙ্কক্রাপ্ট কিন্তু আপনারাই। আপনারা তো ৪৭ বছরের মধ্যে ৪০ বছর রাজত্ব করছেন। আপনারা সর্বনাশ করেছেন দেশের। আমাদের বেকারির বিরুদ্ধে, হস্তশিল্প বন্ধের বিরুদ্ধে সংগ্রাম, আন্দোলন করতে হবে, এছাড়া কোন পথ তারা খোলা রাখেননি। আর ফলতার ব্যাপারে আমরা বলছি, ওটা ভুল জায়গায় হয়েছে বলে মনে হয় না। প্রণববাবুও বলছিলেন যে, ওটা ভাল জায়গায় যাবে বলে মনে হয়। আর একজন মাননীয় সদস্য বলেছেন যে, আমাদের পেট্রো কেমিক্যালস থেকে টাটা টি বেরিয়ে গেছেন। এটা করে তারা অপরাধ করেছেন এবং সেজন্য টাটা সম্পকে জিজ্ঞাসা করতে হয়েছে এটাই আপনাদের মতো? ওরা বলেছেন টাটা নেভার বিহেভড্ ইন দিস ম্যানার। আর এটা ঠিক নয় যে, ওখানে উৎপাদন শুরু হলে উৎপাদিত জিনিস বাজারে বিক্রি হবে না, কারণ আই.ডি.বি.আই এটা সমর্থন করেছে এবং কেন্দ্রীয় সরকার এতে টাকা দিয়ে সমর্থন করবেন বলে বলেছেন। প্রোজেকটের কস্ট অনেক বেড়ে গেছে, কিন্তু তা সত্ত্বেও তো ওরা বলছেন না যে, এটা চলবে না। কাজেই টাটা টি-এর স্পোকসম্যান হয়ে কিছু লাভ নেই যারা অন্যায়ভাবে অবরোধ সৃষ্টি করছেন। এর বেশি কিছু বলবার নেই, কারণ এর আগে এই ব্যাপারে আমি বিবৃতি দিয়েছি। একটা প্যারাগ্রাফ আমি পড়ে দিচ্ছি - Because of land revenue measure taken by the State Government both agricultural production and industrial production have gone up. The total food production increasing steadily from 75 lacs Tonnes in 1976-77 to an all time record production of 128 lac tonnes in 1991-92. West Bengal has occupied the first position in all the States in the rate of growth of food grain production. The overall of industrial production based in 1970 being 100, which had come down to 173.65 crores to 108.76 crores in 1975, has once again increased to a level of 148.1 in 1991 while in 1991-92 rate of growth of the gross domestic product at the national level has been 1.2%. The rate of growth of the gross domestic product in West Bengal in the same year has been as high as 5-8%. In the sphere of Cottage and small Scale industries, inspite of problems and sickness West Bengal has occupied position in the front in the growth of registered small industrial units. আর একটা কথার উত্তর এখানে দেওয়া হয়েছে, ভাবছিলাম বলবো না, কিন্তু বলতে হচ্ছে। সিকনেসের কথা যেটা বলা হয়, আমাদের এখানে সিক আছে সন্দেহ নেই, এটা খুব চিন্তার বিষয়। কিন্তু এটা নিয়ে কমপেয়ার করা হচ্ছে, তুলনা করা হচ্ছে অন্য রাজ্যের সঙ্গে যাদের আজকে টাকা ঢেলে ঢেলে দেওয়া হয়েছে যে সব রাজ্য গুলোকে। সেই মহারাষ্ট্রে আজকে সব থেকে বেশি রুগ্ন শিল্প। সেই কথাটাও তো বলতে হবে, সততার সঙ্গে বলতে হবে। মহারাষ্ট্র, গুজরাট ইত্যাদি ইত্যাদি এই সব জায়গায় টাকা ঢেলেছেন ওঁরা, সেখানে কেন্দ্রীয় সরকার অনেক রকম শিল্প গড়ে তুলেছেন। এমন কি যেখানে টেররিজম হচ্ছে

হয়ত সেখানকার মানুষকে সন্তুষ্ট করবার জন্য সেখানে রেল কারখানা হয়েছে। হোক ভাল, সেটা আমাদের দেশের অংশ, কিন্তু সেটা আমাদের এখানেও করতে পারতেন। আসামের মতো জায়গায় এক্সট্রিমিস্টসরা থ্রেট করছে পশ্চিমবাংলায় চায়ের কিছু অংশে যদি ইন্ডাস্ট্রিয়ালিস্টরা পুঁজি নিয়োগ করে তাহলে তোমরা খুন হবে। এটা পশ্চিমবাংলার মানুষ, আমরা করতে পারি না, এই সব কথা চিন্তা করা আমাদের পক্ষে অসম্ভব। সেই জন্য বলছি যাই হোক যেটুকু সুযোগ আমাদের সামনে এসেছে এই দুরাবস্থার মধ্যে সারা ভারতবর্ষ ব্যাপী দুরবস্থা চলছে তার পূর্ণ সুযোগ আমরা গ্রহণ করছি এবং করবো। আমরা চেম্বার অফ কমার্সের সঙ্গে যোগাযোগ রাখি, আলোচনা করি, তাঁদের অনেক সমালোচনা থাকে, আমরা আলোচনা করে সমস্ত ব্যাপারে সিদ্ধান্তে আসার চেষ্টা করি। এখানে দু-একজন বলেছেন ভাল কথা, আমি তাঁদের স্বাগত জানাচ্ছি, এই সব শুনিনি কথনও। খালি বিরোধিতা, খালি বিরোধিতা, কোনও ভাল কাজ করলেও বিরোধিতা। আর এখানে কংগ্রেস কি করছে? ঐ সৌগতবাবুরা, যাতে এখানে অরাজগতার সৃষ্টি হয়, শিল্পপতিরা যাতে বোঝেন যে এখানে এলে চলবে না, এখানে এলে খুন হবেন, এখানে গাড়ি ঘোঁড়া চলবে না, এখানে অরাজগতা হবে, এখানে নির্বাচন ছাড়াই ওনারা সরকার দখল করবেন, এই সমস্ত অসাংবিধানিক কথা বলছেন আমরা সরকারে আছি, জনগণ আছে, এর মোকাবেলা হবে।

## DEMAND NO. 74

The motion of Shri Subrata Mukherjee that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March. 1993 that a sum of Rs. 29,49,21,000 be granted for expenditure under Demand No. 74, Major Hoads: "2852-Industries (Closed and Sick Industries), 4858-Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4875-Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 6857-Loans for Chemical and Pharmaceutical Industries (Closed and Sick Industries), 6858-Loans for Engineering Industries (Closed and Sick Industries) and 6860-Loans for Consumer Industries (Closed and Sick Industries)"

(This is inclusive of a total sum of Rs. 9,86,00,000 already voted on account in March, 1993) was then put and agreed to.

## DEMAND NO. 92

The Motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 49,44,00,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads: "4408-Capital Outlay on Food, Storage and Warehousing (Public Undertakings), 4857-Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 4860-Capital

Outlay on Consumer Industries (Public Undertakings), 6401-Loans for Crop Husbandry ( Public Undertakings,) 6857-Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858-Loans for Engineering Industries (Public Undertakings) and 6860-Loans for Consumer Industries (Public Undertaking)"

(This is inclusive of a total sum of Rs. 16,51,00,000 already voted on account in March, 1993) was then put and agreed to.

## DEMAND NO. 24

The motion of Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 11,24,01,000 be granted for expenditure under Demand No. 24, Major Head: "2058 Stationery and Printing"

(This is inclusive of a total sum of Rs. 3,75,00,000 already voted on account in March, 1993) was then agreed to.

## DEMAND NO. 53

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 1,70,00,000 be granted for expenditure under Demand No. 53, Major Heads: "4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations".

(This is inclusive of a total sum of Rs. 57,00,000 already voted on account in March, 1993.) was then put and agreed to.

## DEMAND NO. 75

The motion of Shri Deba Prasad Sarkar and Shri Saugata Roy that the amount of the Demand be reduced of Rs.1, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 23,71,91,000 be granted for expenditure under Demand No. 75, Major Head: "2852—Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 7.91,00,000 already voted on account in March, 1993.) was then put and agreed to.

## DEMAND NO. 76

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 1,39,96,000 be granted for expenditure under Demand No. 76, Major Head: "2853—Non-Ferrous Mining and Metallurgical Industries".

(This is inclusive of a total sum of Rs. 47,00,000 already voted on account in March, 1993.) was then put and agreed to.

DEMAND NO. 87

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 2,67,50,000 be granted for expenditure under Demand No. 87, Major Heads: "5465—Investments in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions".

(This is inclusive of a total sum of Rs. 90,00,000 already voted on account in March, 1993.) was then put and agreed to.

DEMAND NO. 88

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 2,98,74,000 be granted for expenditure under Demand No. 88, Major Head: "3475—Other General Economic Services)".

(This is inclusive of a total sum of Rs. 1,00,00,000 already voted on account in March, 1993.) was then put and agreed to.

DEMAND NO. 93

The motions of Shri Sougata Roy that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Ayes being 10 and the Noes 74, the motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 41,45,00,000 be granted for expenditure under Demand No. 93 Major Heads: "4856—Capital Outlay on Petro-Chemical Industries (Encluding Public Undertaking), 4860—Capital Outlay on Consumer Industries (Elcluding Public Undertakings), 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885—Loans for other Industries and Minerals (Excluding Public Undertakings)"

(This is inclusive of a total sum of Rs. 13,83,00,000 already voted on account in March 1993) was then put and agreed to.

DEMAND NO. 94

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 7,00,00,000 be granted for expenditure under Demand No. 94 Major Head: "4859—Capital Outlay on Telecommunication and Electronics Industries and 6859—Loans for telecommunication and Electronics Industries"

(This is inclusive of a total sum of Rs. 2,34,00,000 already voted on

account in March, 1993) was then put and agreed to.)

## DEMAND NO. 95

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 17,46,00,000 be granted for expenditure under Demand No. 95 Major Heads: "4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertaking and Closed & Sick Industries)" (The is inclusive of a total sum of Rs. 5,82,00,000 already voted on account in March, 1993) was then put and agreed to.

[6-20—6-21 p.m.]

## DEMAND NO. 96

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 9,88,00,000 be granted for expenditure under Demand No. 96, Major Heads: "6875—Loans for Other Industries and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 3,30,00,000 already voted on account in March, 1993.), was then put and agreed to.

## DEMAND NO. 97

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 20,00,000 be granted for expenditure under Demand No. 97, Major Head: "4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 7,00,000 already voted on account in March, 1993.), was then put and agreed to.

## ADJOURNMENT

At this stage the House was adjourned at 6.21 p.m. till 11 a.m. on Tuesday, the 20th July, 1993 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 20th July, 1993 at 11-00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 17 Ministers, 5 Ministers of State and 135 Members.

[11-00 — 11-10 a.m.]

**OBITUARY REFERENCE**

**Mr. Speaker :** Hon'ble Members, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Dhiren Dey.

Shri Dhiren Dey, the legendary sports organiser and a pharmaceutical entrepreneur breathed his last at Kothari Medical Centre of Calcutta on 17th July, 1993. He was 82 and a bachelor. He was suffering from renal and cardiac ailments.

Mr. Dey was associated with Mohun Bagan Club since 1926, first as a cricket player and then as a Club administrator. Shri Dey started his sports carreer as cricket bowler in Aurora Athletic Club. He played a number of cricket matches for that Club and proved his bowling prowess. Inspired by his elder brother Bhupen Dey and Sailen Dey, he joined the Mohun Bagan Club as a bowler.

In 1930 he led the cricket and football teams of Mohun Bagan Club to Ceylon. In 1959 he first took part in the administration of the Club as its Assistant Secretary and in 1976 he took over as the Secretary of the Club. He was made the President of the Club in 1991 when Shri Umapati Kumar completed his tenure and resigned. In fact, he dedicated his whole life to the promotion of sports and in particular, to the well-being of his beloved Club—Mohun Bagan. It was mainly due to Shri Dey's initiative that the sports lovers of Calcutta could see in action the players like Pele, Garfield Sobers, Rohan Kanhai, Brian Close and Mustaq Mohammad and the footballers of Tatabanian Team of Hungary during the Platinum Jubilee Celebrations of the Mohun Bagan Club. He was also a member of the Governing Body of the IFA and of the CAB Working Committee. He was associated with the management of the leading Pharmaceutical concern "Dey's Medical." His death has caused an irreparable loss to the sports world.

Now I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect of the deceased.

(At this stage the Hon'ble Members rose in their seats and observed two minutes' silence)

(After two minutes)

Thank you, ladies and gentlemen.

Secretary will send the Massage of condolence to the members of bereaved family of the deceased.

## QUESTIONS AND ANSWERS

**Mr. Speaker :** Heldover starred question 30, starred question No. 148 and 150 are held over—those belonging to Shri Biswa Nath Chowdhuri, because he is out of station. Now regular questions.

### Starred Questions
### (to which oral answers were given)

### পরিবহন সংস্থাগুলিতে বাস প্রতি কর্মীসংখ্যা

*১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩০) **শ্রী আব্দুল মান্নান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের সরকারি পরিবহন সংস্থাগুলিতে বাস প্রতি কর্মীর সংখ্যা কত ;

(খ) কোন কোন পরিবহন সংস্থায় ১৯৮৭ সালে ১লা জানুয়ারি থেকে ১৯৯২ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কতজনকে নিয়োগ করা হয়েছে ; এবং

(গ) তন্মধ্যে, কর্ম-বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে কতজনকে নিয়োগ করা হয়েছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) বাসপ্রতি কর্মীর সংখ্যা ঃ—

(১) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ঃ— ১০.৬৫

(২) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ঃ— ৮.৮০

(৩) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ঃ— ৫.০৭

(৪) কলকাতা ট্রামওয়েজ কোম্পানি ঃ— ৪.৫০

(৫) ভূতল পরিবহন নিগম ঃ— ৫.৫০

(খ) (১) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় ঃ— ৩১৮৭ জন

(২) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় ঃ— ৩০৭৫ জন

(৩) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় ঃ— ১৪৮২ জন

(৪) কলকাতা ট্রামওয়েজ কোম্পানি ঃ— ৬১৩ জন

(৫) ভূতল পরিবহন নিগমে ২১৪ জনকে নেওয়া হয়েছে।

(গ) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ঃ— ২১১৯ জন

(খ) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ঃ— ২৬৪৭ জন

(গ) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ঃ— ১৩১৪ জন

(ঘ) কলকাতা ট্রামওয়েজ কোম্পানি ঃ— ৪ জন

(ঙ) ভূতল পরিবহন নিগম ঃ— ১৩১ কর্ম বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে নিয়োগ করা হয়েছে।

স্যার, দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার রিপোর্ট যেটা আমার কাছে এসেছে সেটা দেরিতে এসেছে, আমি রিপোর্টটা আটকাইনি। কারণ আজকে আমার কোয়েশ্চেন অ্যানসারের শেষ দিন, সুতরাং এটাকে বাদ দিয়ে আমি শেষ করে দিচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে তথ্য দিলেন তাতে দেখা যাচ্ছে যে বাস প্রতি কর্মী সংখ্যা বিশেষ করে কলকাতার স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে অনেক বেশি—১০.৬৫। সেখানে এর পরও আপনি কর্মী বাড়িয়ে যাচ্ছেন। ৩ হাজার ১৮৭ জনকে নিলেন এবং অন্যান্য পরিবহন সংস্থাতেও লোক নিলেন। আমার জিজ্ঞাস্য, এরমধ্যে ড্রাইভার, কনডাক্টার পদে কতজনকে নেওয়া হয়েছে, ক্লারিক্যাল পোস্টে কতজনকে নেওয়া হয়েছে তার ব্রেক আপ দেবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আপনি কলকাতার ব্যাপারে যেটা বলছেন, কলকাতায় কিন্তু কর্মী সংখ্যা বাড়ে নি। কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় এবং কলকাতা ট্রাম কোম্পানিতে কর্মী সংখ্যা ক্রমশ কমছে। আপনি যে সময়কালের কথা উল্লেখ করলেন তাতে মোটামুটিভাবে বলা যায় যে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় বাসের সংখ্যা বেড়েছে এবং তার ফলে কর্মী সংখ্যার মধ্যে ঐ যে ম্যান বাস রেশিও সেটাও কমে গেছে। কিন্তু মোট কর্মীর সংখ্যা কমে নি। আমরা যেটুকু কর্মী নিয়েছি সেটুকু শুধুমাত্র ড্রাইভার নিয়েছি আর কিছু কনডাক্টর ডাই ইন হারনেস নিয়েছি। এখন কনডাক্টরও আমরা বন্ধ করে দিয়েছি। কারণ আপনারা দেখেছেন যে এক দরজার বাস হচ্ছে। কলকাতা ট্রাম কোম্পানিতে আমরা যা নিয়েছি সেটা হচ্ছে যে কোনও নিয়োগ আমরা করি নি। ৯ হাজার ছিলেন, দুহাজার চলে গিয়েছেন, ৭ হাজার হয়ে গিয়েছেন। শুধু বাস যা আমরা চালাচ্ছি সেই বাসের জন্য ড্রাইভার নিতে হয়েছে। ড্রাইভারের

সার্টিফিকেট ছাড়া তো কোনও লোক বাস চালাতে পারে না। কাজেই শুধুমাত্র ড্রাইভার নেওয়া হয়েছে কয়েকজন। এছাড়া ট্রামে কোনও নতুন নিয়োগ হয়নি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** কলকাতা ট্রাম কোম্পানি যে বাস চালাচ্ছে তাতে দেখা যাচ্ছে ৬১৩ জনকে নিয়োগ করা হয়েছে এবং ঐ সময় দেখা যাচ্ছে মাত্র ৪ জনকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিয়োগ করা হয়েছে। বাকি অন্যান্যগুলির ব্যাপারে আপনি যে তথ্য দিলেন সেখানে দেখা যাচ্ছে যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিয়োগের সংখ্যাটা খুব কম অথচ রাজ্য সরকারের গাইডলাইন হচ্ছে অ্যাপয়েন্টমেন্ট যত হবে তা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম নিয়ে নিয়োগ করা হবে। আপনার দপ্তরের ক্ষেত্রে দেখা যাচ্ছে যে সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিকে গুরুত্ব দেওয়া হচ্ছে না এবং সেখানে একটা নেগলিজিবিল পারসেন্টেজ, মাত্র ৪ জনকে ৬১৩ জনের মধ্যে সেখান থেকে নিয়োগ করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিকে এড়িয়ে যাওয়ার কারণ কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** না, কর্ম বিনিয়োগ কেন্দ্রগুলিকে আমরা অ্যাভয়েড করছি এটা সঠিক নয়। কারণ আপনি দেখবেন যে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় ৩ হাজার ১৮৭ জনকে যে আমরা নিয়োগ করেছি তারমধ্যে ২ হাজার ১১৯ জনকে আমরা করেছি কর্ম বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে। বাকিটা কোথা থেকে এল, আপনি সি এস টি সি এবং সি টি সি দুটির কথা বলেছেন আমি সেটা বলে দিচ্ছি। সি এস টি সিতে ডিপার্টমেন্টাল ক্যানডিডেট অর্থাৎ প্রোমোশনাল কেস, নতুন পোস্টে নিচে থেকে গিয়েছে, আমরা দিয়েছি এরকম হচ্ছেন ১৯৪ জন। তারপর কমপ্যাসনেট গ্রাউন্ডে হচ্ছে ৫ জন। under disability retirment benifit. যেটা হয়, তার পোস্ট একজন পায় ৫ বছর আগে হলে, এরকম পেয়েছেন ৩৬২ জন। ডাই ইন হারনেস—কর্মরত অবস্থায় মৃত্যু হলে তার পোষ্যদের চাকরি দিতে হয়েছে, সেটা হল ৪৪৪ জন এবং absorption on daily rate worker. এটা হচ্ছে ৩২ জন। আর ওপেন মার্কেট থেকে ৩১ জন। এই ওপেন মার্কেটটা হচ্ছে যেটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের আওতাভুক্ত নয়। কলকাতার ট্রামের ক্ষেত্রে আমরা যে নিয়েছি মাত্র ৪ জন তার কারণ হচ্ছে যেহেতু ট্রামে একেবারে নিয়োগটা বন্ধ, যারা অবসর নিয়েছেন তাদের জায়গাতেও আমরা লোক নিতে পারছি না টাকার অভাবের জন্য কিন্তু তাসত্ত্বেও এখানে আমাকে কিছু নিতে হয়েছে। যেমন ওদের ওখানে একটা পারসেন্টেজ নমিনির নিয়ম আছে। ৫টি স্বীকৃত ইউনিয়নের সঙ্গে এগ্রিমেন্ট তো আমরা ভাঙতে পারি না। সেখানে nominee on select basis. এটা হয়েছে ৩১৮। কমপ্যাসনেট গ্রাউন্ডে ১০৯ জন, ডেথ কেসে, মানে ডাই ইন হারনেস বলতে যেটা বোঝায় সেটা হচ্ছে ৯১ জন। আর এক্স ট্রেড অ্যাপ্রেনটিস মানে ওখানে অ্যাপ্রেনটিস হিসাবে যাদের নিয়োগ করা হয় ঐ আই টি আই থেকে আসে তাদের জন্য ৯১ জন। আর বাকি ৪টি আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নিয়েছি।

[11-10 — 11-20 a.m.]

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই নিয়োগের মধ্যে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইব এবং মাইনোরিটি কমিউনিটির কত শতাংশ প্রার্থী আছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** সি এস টি সি-তে শিডিউল্ড কাস্টস ২৪৭ জন, শিডিউল্ড ট্রাইবস ১৩ জন নেওয়া হয়েছে। এন বি এস টি সি-তে শিডিউল্ড কাস্টস ৪৬৫ জন, সিডিউল্ড ট্রাইবস ৩১ জন নেওয়া হয়েছে। আর সি টি সি-তে ৪ জনের মধ্যে ১ শিডিউল্ড কাস্টকে নেওয়া হয়েছে। মাইনোরিটি কমিউনিটির জন্য কোনও রিজার্ভেশন-এর ব্যবস্থা নেই, তাদের কোনও রিজার্ভড ক্যাটাগোরি নেই।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো :** পুরুলিয়া জেলার ঝালদা থেকে কলকাতায় একটা বাস আসতো বহু যাত্রী নিয়ে, সেটা এখন বন্ধ হয়ে গেছে। এই বন্ধ হয়ে যাবার কারণ কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** এখনই আমি কারণ বলতে পারছি না। আপনি নোটিশ দেবেন, আপনাকে আমি জানিয়ে দেব।

**শ্রী শিবদাস মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি প্রথমে বললেন—দক্ষিণবঙ্গের হিসাব হচ্ছে ৫.০৭ এবং পরবর্তীকালে বললেন দক্ষিণবঙ্গের পূর্ণাঙ্গ হিসাব দেওয়া সম্ভব নয়। দক্ষিণবঙ্গের পূর্ণাঙ্গ হিসাব না দেবার কারণ কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মাননীয় সদস্য বোধ হয় শোনেন নি, আমি কারণটা আগেই বলেছি।

**শ্রী নির্মল দাস :** উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের বিভিন্ন বিভাগে ড্রাইভার কন্ডাক্টর এবং অন্যান্য কর্মী নিয়োগের জন্য প্রার্থীদের সাক্ষাৎকার নেওয়া হয়েছিল দীর্ঘদিন আগে এবং সেই অনুযায়ী গত বছর একটা প্যানেলও প্রস্তুত হয়েছিল। তারপর এমবার্গোর জন্য নিয়োগ বন্ধ ছিল। সম্প্রতি মাননীয় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত মহাশয় বলেছেন—আর্থিক অবস্থা কিছুটা ভাল হয়েছে, এমবার্গো তুলে নেওয়া হয়েছে। আমরা দেখছি তুলনামূলকভাবে দক্ষিণবঙ্গ এবং উত্তরবঙ্গ পরিবহন শিল্পের ক্ষেত্রে উত্তরবঙ্গে ক্ষয়ক্ষতি একটু কমই হয়। অতএব অবিলম্বে পূর্বের প্যানেল অনুযায়ী উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে কর্মী নিয়োগের ব্যবস্থা গ্রহণ করা হবে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** আমাদের ওপর কোনও এমবার্গো ছিলনা। বাস-এর সংখ্যা বৃদ্ধির সাথে সাথে আমরা যদি প্রয়োজন মনে করি তাহলেই কর্মী নিয়োগ করতে পারি। অর্থ দপ্তরের সঙ্গে আমাদের যা কথাবার্তা হয়েছে তাতে ঠিক হয়েছে বর্তমানে যে কর্মী সংখ্যা আছে সেই সংখ্যার মধ্যে যত গুলো বাসকে আমরা অ্যাডজাস্ট করতে পারব করব এবং এর মধ্যে আমরা কোনও নতুন কর্মী নিয়োগ করব না। কিন্তু উত্তরবাংলার ক্ষেত্রে কর্মী নিয়োগের সিদ্ধান্ত তারা মঞ্জুর করেন যে নতুন বাস প্রতি ৬ জন কর্মী নিয়োগ করা হবে। তবে উত্তরবঙ্গে প্যানেল করা সত্ত্বেও লোক নিতে পারি নি, কারণ আমরা নুতন বাস কিনতে পারি নি। এখন নতুন বাস কিনছি, কেনা হলেই লোক নিয়োগ করা হবে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী বললেন যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নিয়োগ করা হয়েছে, বিশেষ করে উত্তরবঙ্গে। উত্তরবঙ্গে ছয়টি জেলা এবং সাধারণভাবে সেখানে ছয়টি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে। দয়া করে জানাবেন কি, কোন এক্সচেঞ্জ থেকে কতজন নিয়োগ

হয়েছে? আমার সংবাদ হল, বেশিরভাগ নিয়োগটা কুচবিহার থেকে করা হয়েছে।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আগে, যখন কুচবিহার কেন্দ্রীভূত ছিল তখন এটা হত। আর বর্তমান এক্ষেত্রে ছয়টি জেলা নয় ; মুর্শিদাবাদ, নদীয়াকে ধরে ৯টি জেলায় সম্প্রসারিত করা হয়েছে এবং যে জেলায় যত বাস এসেছে তার সংখ্যা অনুযায়ী সেই জেলার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক নিয়েছি। এখন আর কেন্দ্রীভূতভাবে কুচবিহার থেকে নেওয়া হচ্ছে না, আলাদা আলাদা করে জেলাগুলি থেকে নেওয়া হচ্ছে। এব্যাপারে ব্রেক-আপটা এখন দিতে পারছি না, পরে দিয়ে দেব।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** যে নিয়োগ হয়েছে সেটা তফসিলি আদিবাসীদের কোটা মেনটেন করে নেওয়া হয়েছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** দুই-একটি ক্ষেত্রে ব্যতিক্রম হয়েছে, কিন্তু আমরা সঙ্গে সঙ্গে সেটা ধরেছি। কিন্তু সাধারণভাবে অনারেবল মেম্বার মোতাহার হোসেন মহাশয়ের প্রশ্নের উত্তরে বলে দিয়েছি যে কত শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব নেওয়া হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মন্ত্রী মহাশয় বিভিন্ন পরিবহন সংস্থার কর্মীসংখ্যার বিষয়ে জানিয়েছেন। আমার জিজ্ঞাস্য, কলকাতা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের কর্মীদের রেশিও কমিয়ে এনেছেন ঠিকই, কিন্তু ঐ যে তিন হাজারের কিছু বেশি লোক নেওয়া হয়েছে তাতে সবটাই প্রায় ড্রাইভার নেওয়া হয়েছে। যেখানে তিন হাজার ড্রাইভার নেওয়া হয়েছে সেখানে বাসের সংখ্যা কত বেড়েছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** বাসের সংখ্যা বেড়েছে বলেই সেই অনুযায়ী ড্রাইভার এবং কন্ডাক্টরের সংখ্যা বেড়েছে। তবে এক্ষেত্রে কন্ডাক্টর নিয়োগ করা হয়নি, শুধুমাত্র ড্রাইভার নিয়োগ করা হয়েছে।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** ১৯৭৬-৭৭ সালে রাজ্য পরিবহন সংখ্যার যে সমস্ত রুটে বাস চলত তার সংখ্যা কত ছিল এবং বাসের সংখ্যাই বা কত ছিল?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এখন বলতে পারছি না, তবে তখন কটা রুট ছিল বা কতটা বাস চলত সেটা গ্রাম বা শহরের মানুষ জানতে পারতেন না।

### আরামবাগে কৃষি বিশ্ববিদ্যালয় স্থাপন

*১৪৭।(অনুমোদিত প্রশ্ন নং *৯৭) **শ্রীশিবপ্রসাদ মালিক ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

আরামবাগে কৃষি বিশ্ববিদ্যালয় স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী নীহারকুমার বসু ঃ**

বর্তমানে কোনও পরিকল্পনা নেই।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** আমি জানতে চাই, আগামী দিনে কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী নীহারকুমার বসু ঃ** আগামী দিনেও নেই।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** আরামবাগ একটা কৃষিপ্রধান এলাকা। সেখানে কৃষি বিশ্ববিদ্যালয় স্থাপন করবার ক্ষেত্রে সরকারের বাধা কোথায়?

**শ্রী নীহারকুমার বসু ঃ** একটা রাজ্য কৃষি বিশ্ববিদ্যালয় একটা দুটো বেশি হয় না। আর আমাদের রাজ্যে যে বিশ্ববিদ্যালয়টি আছে তাতে আমরা মনে করি যে তার দ্বারা আমাদের কাজ মোটামুটি চলে যাচ্ছে এবং সেই কারণে এই রাজ্যে দ্বিতীয় কোনও কৃষি বিশ্ববিদ্যালয় স্থাপনের কথা সরকার চিন্তা করছেন না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** আপনি বললেন যে, আরামবাগে কোনও কৃষি বিশ্ববিদ্যালয় স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের নেই। কিন্তু আপনি জানেন যে, কৃষির প্রতি ছেলেদের ক্রমশ আগ্রহ বাড়ছে এবং তারা এই বিষয় নিয়ে পড়াশুনা করতে চায়। তাই দ্বিতীয় কৃষি বিশ্ববিদ্যালয় স্থাপনের কথা চিন্তা করবেন কিনা?

[11-20 — 12-30 a.m.]

**শ্রী নীহারকুমার বসু ঃ** আমি আগেই বলে দিয়েছি যে অন্য কোনও কৃষি বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠা করার পরিকল্পনা সরকারের নেই।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে আরামবাগের কৃষি বিশ্ববিদ্যালয় করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের নেই। আপনি জানেন যে আরামবাগ একটি কৃষি প্রধান এলাকা, বন্যার জলে যে টুকু ক্ষতি হয়, তা না হলে ভাল ফসল দেয়। এখানে যে অসুবিধাটা হচ্ছে তা হল এখানে কোনও কৃষি গবেষণা কেন্দ্র না থাকার জন্য চাষীদের অত্যন্ত অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। সামান্য যে সহযোগিতা পাওয়ার যায় সেটা বি ডি ও অফিস থেকে। এখানকার ফসল বাড়াবার জন্য, চাষীদের সহযোগিতা করার জন্য আপনার কোনও পরিকল্পনা আছে কিনা। অন্তত পক্ষে চাষীদের সহযোগিতা করার জন্য কৃষি ক্ষেত্রে উৎপাদন বাড়াবার জন্য একটা গবেষণা কেন্দ্র এখানে করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী নীহারকুমার বসু ঃ** কৃষি দপ্তরের কাজ এটাই। কৃষি দপ্তরের কৃষকদের সাহায্য এবং সহযোগিতা করার জন্য যে পরিকাঠামো আছে সেটা নিয়মিত কাজ করে যাচ্ছে। প্রতিটি ক্ষেত্রে আমাদের সরকারি কৃষি বিভাগে যে কর্মচারী আছে তারা কৃষকদের সঙ্গে যোগাযোগ রাখে এবং নতুন নতুন যে প্রযুক্তি আসে তাকে কি করে প্রয়োগ করা যায় সেই কাজে কৃষকদের সহযোগিতা করে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে নতুন বিশ্ব বিদ্যালয় স্থাপন করবার জন্য এই মুহূর্তে কোনও সিদ্ধান্ত নেই। কল্যাণী বিশ্ববিদ্যালয়ের একটা ক্যাম্পাস রয়েছে

পুন্ডিবাড়িতে। প্রকৃতপক্ষে এ্যাগ্রো বেসড ইকনমি উত্তরবঙ্গে যে সম্ভাবনা আছে কৃষি উন্নয়ন সম্ভাবনা ব্যাপারে সেই ক্ষেত্রে পুন্ডিবাড়িতে যে ক্যাম্পাস আছে সেটাকে ব্যবহার করার কি কি পরিকল্পনা আপনি নিয়েছেন? সেচ এবং জলপথ দপ্তরের যে অ্যাসেম্বলি কমিটি আছে তাতে আমরা বলেছিলাম যে এখানে মাইনর ইরিগেশনের যে সমস্যা দেখা দিয়েছে, সয়েল, যত্রতত্র জল ব্যবহার, গ্রাউন্ড ওয়াটার ব্যবহার নিয়ে যে অসুবিধার সৃষ্টি হচ্ছে সেই ব্যাপারে কল্যাণী বিশ্ববিদ্যালয়ের প্রযুক্তিকে এবং তাদের বিজ্ঞানকে ব্যবহার করে এই অব্যবস্থা দূর করার ব্যাপারে উদ্যোগ নেবার কথা বলেছিলাম। এগ্রিকালচার ডিপার্টমেন্ট ইরিগেশন ডিপার্টমেন্টের সঙ্গে একটা কো-অর্ডিনেশন করার ব্যাপারে কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী নীহারকুমার বসু :** পুন্ডিবাড়িতে যে ক্যাম্পাস আছে সেখানে আরও নতুন নতুন প্রকল্প যুক্ত করে পঠন-পাঠন যাতে উন্নত মানের হয় সেই পরিকল্পনা সরকারের আছে, সরকার এই ব্যাপারে সচেষ্ট।

**শ্রী সুব্রত মুখার্জি :** এই কৃষি বিশ্ববিদ্যালয়ে যারা পড়াশোনা করছে, যারা পাশ করে এখান থেকে বার হচ্ছে তারা আমাদের রাজ্যে উপযুক্ত কাজ পাচ্ছে কিনা বা রাজ্যের বাইরে মর্যাদা সম্পন্ন জায়গায় কাজ পাচ্ছে কিনা?

**শ্রী নীহারকুমার বসু :** আপনি একটা মূল্যবান প্রশ্ন তুলেছেন এই কৃষি বিশ্ববিদ্যালয় থেকে যারা স্নাতক হয়ে বার হচ্ছে তারা সকলে কাজ পাচ্ছে না এবং কাজের অবস্থাটা ক্রমশ সীমিত হয়ে আসছে। সরকারি কৃষি বিভাগে তাদের নিয়োগ করে থাকি। সরকারি কর্মসংস্থানের সুযোগ অত্যন্ত সীমিত। তবে যেখানে যেখানে কোনও পদ শূন্য হয় সেগুলো আমরা পূরণ করি। অন্যান্য প্রতিষ্ঠান যেমন, ব্যাঙ্ক, ইনসিওরেন্স কোম্পানি এরা অন্য একটা রাস্তা ধরেছে। এরা সাধারণ বিজ্ঞানীদের নিয়ে নিজেরাই শর্ট কোর্স ট্রেনিং দিয়ে কাজ চালাচ্ছেন। ফলে কৃষি বিজ্ঞানের স্নাতকদের এরা নিচ্ছেন না। এরফলে কৃষি বিজ্ঞানের যাঁরা স্নাতক তাঁদের সকলের চাকুরি পাবার সম্ভাবনা নেই।

## পুরুলিয়া জেলায় বন্যা প্রতিরোধ ব্যবস্থা

*১৪৯।(অনুমোদিত প্রশ্ন নং *২৪০) **শ্রী নিশিকান্ত মেহেতো :** গত বিধানসভা অধিবেশনের প্রশ্ন নং *৬০ (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৯)-এর পরিপ্রেক্ষিতে ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় বন্যায় প্রতিরোধের স্থায়ী সমাধানের জন্য বিভিন্ন দপ্তরকে কি কি ব্যবস্থা গ্রহণের অনুরোধ করা হয়েছে ; এবং

(খ) এই উদ্দেশ্যে বিভিন্ন দপ্তরকে কত টাকা বণ্টন করা হয়েছে (দপ্তরওয়ারি) ?

**শ্রীমতী ছায়া ঘোষ :**

(ক) বন্যা প্রতিরোধের স্থায়ী সমাধানের বিষয়টি রাজ্য সরকারের সেচ ও জলপথ বিভাগের এক্তিয়ার ভুক্ত।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** পুরুলিয়ায় গত বছরের বন্যায় অনেক বাড়ি পড়ে গিয়েছে এবং জমি অনেক বালি চাপা পড়ে গিয়েছে। এই ব্যাপারে কোনও ব্যবস্থা হয়েছে কি?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মূল প্রশ্ন যেটা ছিল, সেটা থেকে অন্য প্রশ্ন আপনি করেছেন এটা জানতে গেলে আপনাকে নোটিশ দিতে হবে, তাহলে আমি জানিয়ে দিতে পারব।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** যে বাড়িগুলো ভেঙেছে সেগুলো ঐ বন্যার সাথে সম্পর্কিত। সেজন্য অনেক বাড়ি এবং জমি যেগুলো ভেঙ্গে গেছে এবং বালি চাপা পড়েছে, সেই ব্যাপারে কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** যে বাড়িগুলো ভেঙ্গেছে তারজন্য সরকারের দেয় যে টাকা তা দেওয়া হয়েছে। উপরন্তু রামকৃষ্ণ মিশনের পক্ষ থেকে সাহায্য করা হয়েছে। তবে ঠিকমতো টাকা খরচ হয়েছে তা জানতে গেলে আপনাকে নোটিশ দিতে হবে।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** বন্যায় অনেক রাস্তা ভেঙে গিয়েছে, সেগুলোকে এখনও পর্যন্ত মেরামত করা হয়নি। বন্যায় ক্ষতিগ্রস্ত রাস্তার মেরামতের ব্যবস্থা নেওয়া হবে কি?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** রাস্তা বাবদ যে টাকা দরকার তা পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্ট আমাদের কাছে চেয়েছিল। আমরা তাদের সেই টাকা দিয়ে দিয়েছি। রাস্তাগুলো মেরামত হয়েছে কিনা তা আপনাদের খোঁজ নিতে হবে।

**শ্রী নির্মল দাস ঃ** এর আগেও আপনাকে বলেছিলাম। বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারটি যেহেতু সেচ বিভাগের সেইহেতু এটা তাঁরা বলবেন। আপনি ত্রাণের সাথে যুক্ত, আপনি সঠিকভাবে সেটা যাতে হয় তারজন্য চেষ্টা করছেন। কিন্তু এই রাজ্যে বেশ কিছুদিন ধরে খরা চলেছে, আবার এখন জলপাইগুড়ি, কুচবিহারের বন্যার ফলে ভাসছে। আপনার কাছে যে আবেদন করেছিলাম—আলিপুরদুয়ার, শিলিগুড়ি বন্যার ফলে প্রায় বিচ্ছিন্ন সেখানে ত্রাণ সামগ্রী পাঠানোর ব্যবস্থা নেওয়া হয়েছে? আলিপুরদুয়ার, যেটা উত্তরবঙ্গে কেন্দ্রবিন্দু, সেখানে ত্রাণ সামগ্রী স্টক করার ব্যবস্থা হয়েছে কি?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** পুরুলিয়া সম্বন্ধে এখানে প্রশ্ন এসেছে, কিন্তু আপনি অন্য জেলা সম্বন্ধে প্রশ্ন করছেন। তবু আমি একটু বলে দিই। বন্যার বহু আগে থেকেই কিছু কিছু ত্রাণ সামগ্রী আমরা স্টক করে দিয়েছি। নর্থবেঙ্গলে শিলিগুড়িতে যে গোডাউন আছে সেখানে ত্রিপল এবং অন্যান্য দ্রব্য স্টক করে দেওয়া হয়েছে। ওখানে যে অবস্থার সৃষ্টি হয়েছে তা আমরা কাগজে দেখেছি। এরজন্য ডি এমকে বলে দেওয়া হয়েছে। কতটা ক্ষতিগ্রস্ত হয়েছে, কত টাকা দরকার, সেই খবর আমার দপ্তরে এখনও আসেনি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পুরুলিয়ার বন্যাপ্লাবিত

এলাকায় চাষের জমির উপরে কয়েক ফুট পুরো বালি জমে গেছে এবং এরফলে চাষের কাজ করা যাচ্ছে না। এই ব্যাপারে আপনার কোনও সাহায্য সংশ্লিষ্ট দপ্তরকে দিয়েছেন কিনা এবং দিয়ে থাকলে তা কতদূর এগিয়েছে?

**শ্রীমতী ছায়া ঘোষ :** বন্যা বা বৃষ্টির ফলে বালি জমলে আমরা বিভিন্ন সংস্থাকে বলি ওই বালি তুলে নেওয়ার জন্য কিন্তু তাতে কোনও সাড়া মেলে নি। এগ্রিকালচারাল দপ্তর টাকা চেয়েছিল তাদের আমরা টাকা দিয়েছি এবং কত দিয়েছি সেটা এখনই বলা সম্ভব নয়, নোটিশ দেবেন জানিয়ে দেব।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পুরুলিয়া জেলায় বন্যা প্লাবিত এলাকায় বন্যাক্লিষ্ট মানুষদের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন আপনার দপ্তর থেকে?

**শ্রীমতী ছায়া ঘোষ :** ত্রাণ দপ্তর থেকে বন্যা প্লাবিত মানুষদের যা যা দেওয়ার তাই দিয়েছি?

## কলকাতার জন্য মেগাসিটি প্রকল্প

*১৫১।(অনুমোদিত প্রশ্ন নং *২৭৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, রাজ্য সরকার কলকাতার জন্য মেগাসিটি প্রকল্প রচনা করেছেন ;

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পে কি কি কর্মসূচি গ্রহণ করা হয়েছে ; এবং

(গ) এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের আর্থিক সাহায্যের অনুমোদন পাওয়া গেছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

(ক) হ্যাঁ।

(খ) নিম্নলিখিত বিষয়গুলি অগ্রাধিকারের ভিত্তিতে প্রকল্পে অন্তর্ভুক্তির প্রস্তাব করা হয়েছে :—

(১) জল সরবরাহ

(২) নিকাশি ও অনাময় ব্যবস্থা

(৩) কঠিন বর্জ্য সংস্থাপন (Solid Waste Management)

(৪) পরিযাণ ও পরিবহনে ব্যবস্থা

(৫) বস্তি উন্নয়ন

(৬) নতুন এলাকা উন্নয়ন ও গৃহনির্মাণ

(৭) সংস্কৃতি বিনোদন ও বাণিজ্যিক উন্নয়ন

(৮) পরিবেশ উন্নয়ন ও পুনরুদ্ধার

(গ) না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কেন্দ্রীয় সরকার থেকে বর্তমান আর্থিক বছরে এই প্রকল্প বাবদ টাকা পাওয়া যায় নি, তাহলে এই প্রকল্প বাবদ কত কোটি টাকা খরচ ধরা হয়েছে এবং সেই খরচ কিভাবে ব্যয় করবেন এবং অর্থ সংগ্রহ করবেন কি করে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এই মুহূর্তে কেন্দ্রের কাছ থেকে পাওয়া যায় নি এই কথা বলেছি। এই ধরনের মেগাসিটি পরিকল্পনায় কেন্দ্রীয় সরকারের সাহায্য ছাড়া করা সম্ভব নয়। আমাদের প্রস্তাব হচ্ছে ১ হাজার ২৫১ কোটি টাকা। এই ১ হাজার ২৫১ কোটি টাকা র মধ্যে ৩১৩ কোটি টাকা সেন্ট্রাল গভর্নমেন্টের স্পেশাল অ্যাসিস্ট্যান্স আর ৩১৪ কোটি টাকা রাজ্যের। আর বাকি ৬২৫ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের ফিনান্সিয়াল ইনস্টিটিউশন থেকে পাব। আমরা এই ১ হাজার ২৪১ কোটি টাকার একটা খসড়া জমা দিয়েছি, আলোচনা সফলভাবে এগিয়েছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** এই যে আর্থিক প্রতিষ্ঠানগুলির থেকে ৬২৫ কোটি টাকা পাওয়ার কথা তাতে কোন কোন প্রতিষ্ঠান থেকে অর্থ সংগ্রহের আশা করছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এটা একটা চিন্তার বিষয়। কেন্দ্রীয় সরকারের সঙ্গে যখন শেষ বারের মিটিং হয় সেই মিটিংয়ে আমরা প্রস্তাব করেছি। এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সাথে নির্দিষ্টভাবে কথা হয়েছে আমরা স্থানীয় অনেকগুলি সংস্থাকে বলেছি, কিন্তু তারা করতে চাইনি। আমরা মূলত হার্ডকোর কাছ থেকে কিছু সহযোগিতা পাচ্ছি, কোনও সন্দেহ নেই। আমরা বলেছি আপনারা নির্দিষ্টভাবে কোনও কেন্দ্রীয় ফিনান্সিয়াল ইন্সটিটিউশনকে দায়িত্ব দিন যাতে এই ৬২৫ কোটি টাকা তাদের কাছ থেকে পেতে পারি এবং আপনারা নির্দিষ্ট করে দিন কোন কেন্দ্রীয় সংস্থা এই টাকা দেবেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় এই যে মেগাসিটি প্রকল্প গ্রহণ করেছেন, এটার সময় সীমা কিছু ঠিক করেছেন কিনা, কোন সময় সীমা মধ্যে শেষ করবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমি আশা করছি এটা অষ্টম পরিকল্পনার মধ্যে যাতে শুরু হয়, অর্থাৎ এটা ৯৩-৯৪ সালের মধ্যে যাতে শুরু হয়, এটায় আমাদের সময় সীমা আছে ৮/১০ বছর পর্যন্ত।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি মাঝে মাঝেই সংবাদপত্রে দেখি বা টেলিভিসনে শুনি যে মন্ত্রী নিজের মনে কিছু উন্নয়নের কথা ঘোষণা করেন, কি প্রোভোকেশন জানি না। আজকে

কাগজে দেখলাম লোধার বাড়ি ভেঙ্গে দেওয়া হবে, ইক কনটেক্সটে বলেছেন আমি জানি না। আবার বলছেন ধর্মতলায় বনাঞ্চল তৈরি হবে, সেদিন টিভিতে শুনলাম উনি বললেন ১২০০ কোটি টাকার মেগাসিটির পরিকল্পনা তৈরি হচ্ছে, এই যে প্রকল্পটা হচ্ছে আলোচনা অবশ্যই হবে। আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি প্রোভোকেশন কি ছিল যে এই প্রকল্প অনুমোদন পাওয়ার আগেই কাগজে বা টিভিতে বিবৃতি দিয়ে দিলেন হঠাৎ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** প্রোভোকেশন কথাটার বাংলা অর্থ আমি বুঝতে পারলাম না। এখানে এর যথার্থ প্রয়োগ হয়েছে কিনা আমার সন্দেহ আছে। বাংলাটা আমি একটু জানি। গতকাল আমি যে বিবৃতি দিয়েছি ২২শে শ্রাবণ বা ৭ই আগস্ট সেদিন আপনারও নিমন্ত্রণ রইল, আমরা এটা করছি। কৃত্তিম বনাঞ্চলে পরিকল্পনা চূড়ান্ত হয়েছে, আমরা সেটা করব। ৭ই আগস্টের এই ঘোষণা এর আগেও এখানে করা হয়েছে। লোধা সম্পর্কে যা বললেন সেটা আমিও কাগজে পড়েছি আপনার মতো। আমার কিছু এই ব্যাপারে জানা নেই। মেগাসিটি প্রকল্প নিয়ে আমাদের যখন বাজেট আলোচনা হয়, তখন মেগাসিটি কথাটা বলা হয়। আমাদের কলকাতার মেয়র তিনি দিল্লি গিয়েছেন অ্যাডহক ভিত্তিতে আমাদের ২০ কোটি টাকা দিতে আরম্ভ করেছেন এবং এটা আমরা কলকাতা ও হাওড়া শহরাঞ্চল ছাড়া দিতে পারব না। কিন্তু আমার সি এম ডি এ এলাকায় ৩১টি মিউনিসিপ্যালি আছে, ৩টি কর্পোরেশন আছে, আমাদের কিছু ফ্রিজ এলাকা আছে, এই সমস্ত মিলিয়ে একটা সামগ্রিক পরিকল্পনা আছে। প্রকল্পটি পরিকল্পনা কমিশন করেছেন, প্রণববাবু সাহায্য করেছেন। এই ১২৫১ কোটি টাকার প্রকল্পটি সেক্টার ওয়াইজ হয়েছে, এই মেগাসিটি প্রকল্পটি ৩০শে এপ্রিল মেগাসিটি প্রকল্পের বইয়ের মধ্যে পুরো সেক্টার ওয়াইজ বলা আছে। আমরা আশা করছি এই ১২৫১ কোটি টাকাতে এগুতে পারব। এই যে প্ররোচনা সৃষ্টিকারি বললেন এটা আপনি এখানে অপপ্রয়োগ করলেন, এই হচ্ছে আমার কথাটা।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কলকাতায় যে মেগাসিটি প্রকল্পর কথা বললেন এটা খুবই অভিনন্দনযোগ্য। কলকাতা শুধু জাতীয় মহানগরীর নয়, একে বলা যেতে পারে আন্তর্জাতিক মহানগরী। এই অবস্থায় কলকাতায় বিশেষ করে বর্ষায় যেভাবে মানুষ নাকাল হয় এই মেগাসিটি প্রকল্প বা পরিকল্পনা এটায় বর্ষার জল যেভাবে বিভিন্ন জায়গায় ছড়িয়ে একটা বাজে অবস্থা সৃষ্টি করে, সেখানে জ্যাম হয়, এই ইরিগেশন অ্যান্ড ওয়াটার ওয়েজের যে রিপোর্ট আমর তাতে দেখলাম কিছু ব্যবস্থা নেওয়ার জন্য একটা কো-অর্ডিনেশন করে বিভিন্ন ডিপার্টমেন্টের মধ্যে যেমন মেট্রো রেল সি এম ডি এ ও অন্যান্য সংস্থাগুলি যারা উন্নয়নের সাথে যুক্ত তাদেরকে নিয়ে এই মেগাসিটি প্রকল্প করা হবে কিনা দয়া করে এটা যদি বলেন তাহলে ভাল হয়।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমার কাছে যে লিস্ট আছে তাতে জলসরবরাহ ও নিকাশি ব্যবস্থা এই দুটো মৌলিক সমস্যার কথা বলা হয়েছে। কলকাতায় সাধারণভাবে যেটা হচ্ছে সেটা ডেসিল্টিং। আমাদের কলকাতায় পুরানো যে পদ্ধতি এটা ১০০ বছরের পুরানো আমাদের কলকাতা শহরের সঙ্গে কায়রো শহরের মিল আছে। শুধু পার্থক্য হচ্ছে আমাদের এখানে

বেশি বৃষ্টি হয়, কায়রো শহরে বৃষ্টি অনেক কম। আমাদের কলকাতার যে নিকাশি ব্যবস্থা আছে এটাকে রেনোভেট করতে হবে, সংস্কার করতে হবে। এই রেনোভেট করার জন্য টেকনোলজি দরকার আছে, টাকার প্রয়োজন আছে, এটা করতে পারলে আমাদের মৌলিক সমস্যার সমাধান হবে। গত পরশু দিনই আমি এখানে স্টেটমেন্ট করেছি, আমাদের কলকাতার নিকাশি আন্ডার গ্রাউন্ড সিস্টেমটাকে আধুনিকরণ করতে হবে। আর দক্ষিণ পূর্বাঞ্চলে কসবা ও তিলজলায় যে জল জমে যায় সেই কারণে সেই জলটাকে ভাগ করার জন্য একটা আউট ফল চ্যানেল করে বিদ্যাধরি খালে নিয়ে গিয়ে ফেলতে হবে, এজন্য খাল দরকার আছে। এটা করতে না পারলে শুধু পাম্পিং স্টেশন বসিয়ে, পাইপ লাইন বসিয়ে এই জল বের করা যাবে না।

**(শ্রী সুব্রত মুখার্জি ঃ পঞ্চায়েতের কাজ থেকে এটা কর্পোরেশন নিল কেন?)**

পঞ্চায়েত থাকলেই কি এই সমস্যার সমাধান হবে। এটা আরবান প্ল্যানিং-এর অঙ্গ। আমাদের কলকাতার জলনিকাশি ব্যবস্থাটাকে ভালো না করতে পারলে এই সমস্যার সমাধান হবে না। কলকাতার নিকাশি ব্যবস্থা ১০০ বছরের পুরানো, এটাকে আধুনিকীকরণ না করতে পারলে সমাধান হবে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি জানেন স্যার, যে আমাদের অর্থমন্ত্রী অসীমবাবু বিদেশ যাত্রা স্থগিত করেছিলেন টাকা নেই বলে। অথচ সম্প্রতি মেয়র তার সঙ্গে আরেকজনকে নিয়ে বিদেশ সফরে গেলেন। ঐ ২০ কোটি টাকা থেকে বিদেশ যাত্রার জন্য কত কোটি টাকা গেল জানি না। এটা কি সঙ্গত হয়েছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা আমি গেলে বলতে পারতাম, এটা আপনি মেয়রকে জিজ্ঞাসা করবেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** হাতে কি নিয়ে এল, নীট ফল কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** টাকার অভাব ছিল বলে আমি যাইনি। আন্তর্জাতিক একটা সম্মেলন, সেখানে ভারতবর্ষ থেকে মাত্র দুজন গেছে। তার মধ্যে কলকাতার থেকে আমাদের মেয়র গেছেন, এটা তো আমাদের আনন্দের কথা।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি যাননি, অসীমবাবু যাননি, আপনার চামচারা গেল কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** স্পিকার সাহেব জানেন পার্লামেন্টারি কমনওয়েলথ কনফারেন্সের একটা সেমিনারে আমাকে ইনভাইটেশন করেছিল। কিন্তু আমি বলেছিলাম আর্থিক অসুবিধার জন্য যাব না। একটা অন্তর্জাতিক মেয়র কনফারেন্সে আমাদের মেয়র গেছে তাতে রাগের কি আছে। স্যার, যিনি প্রশ্ন করছেন এই বিদেশে যাবার ব্যাপারে তিনি তো প্রায় এন আর আই অর্ধেক সময়ে প্রায় বিদেশেই থাকেন।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় প্রশ্নের উত্তরে বললেন যে মেগাসিটি প্রকল্পের জন্য বৃহৎ অঙ্কের টাকার দরকার এবং সেই টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে

পাবার সম্ভাবনা দেখা দেয় নি। কেন্দ্রীয় সরকারের কছে থেকে যদি কোনও সাহায্য না পাওয়া যায় এবং কেন্দ্রীয় সরকার যদি আর্থিক প্রতিষ্ঠানগুলিকে সাহায্য করতে এগিয়ে যেতে না বলেন বা সে ব্যবস্থা না করেন তাহলে রাজ্য সরকার তাদের নিজের উদ্যেগে কতটুকু পরিকল্পনা বাস্তবায়িত করার চিন্তা ভাবনা করেছেন সেটা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমি এখনও হতাশাবাদী নই। কারণ এই মেগাসিটির কনসেপ্ট— এতদিন ধরে কলকাতার নাগরিকদের আন্দোলন, কলকাতার মেয়র, আমি তাকে ধন্যবাদ জানাই এবং কলকাতার মানুষ দিল্লি গিয়ে বোঝাতে পেরেছেন বা পশ্চিমবঙ্গের কয়েকজন মন্ত্রীও দিল্লিকে বুঝিয়েছেন যে কলকাতা শহর শুধু পশ্চিমবঙ্গের শহর নয়। তাইজন্য আমি এখনও আশাবাদী। আমি এখনও আশাবাদী যে কেন্দ্রীয় সরকার ৩১৩ কোটি টাকার স্পেশ্যাল অ্যাসিস্টেন্স এবং ৬২৫ কোটি টাকার ফাইনান্সিয়াল ইনস্টিটিউশন থেকে সাহায্য, এটা তারা দেবেন। যদি তারা সোজাসুজি বলে দেন যে দেবেন না তাহলে আমাদের রাজ্যের যে টাকা আছে সেই টাকা নিয়ে আমাদের অল্প কাজ করতে হবে এটাই হচ্ছে পরিষ্কার কথা। গত দু বছরের তো কিছুই পাই নি। দু বছর কোনও সাহায্য না পাওয়ার তো আমরা কলকাতার আন্ডারগ্রাউন্ডে হাত দিতে পারছি না। কলকাতার আন্ডার গ্রাউন্ড-এর যে ব্যাপারটা আছে সেটা সারাতে গেলেও আমার গোটা বাজেট খরচ করলে হবে না। কাজেই দিল্লির উপর আমরা আশাবাদী। এই সাহায্য না দিলে তারা অন্যায় করবেন। কারণ, কলকাতা মহানগরী হচ্ছে পূর্বাঞ্চলের প্রাণকেন্দ্র।

**শ্রী নাসিরুদ্দিন খান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ভারতের আর কোনও শহরের জন্য এই মেগাসিটি পরিকল্পনা আছে কিনা এবং তার জন্য কেন্দ্রীয় সরকার কোনও অ্যাসিস্টেন্স দিচ্ছেন কিনা এবং দিলে তার পরিমাণ কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে এই প্রস্তাব প্রথম কলকাতা থেকেই যায় যে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব শুধু দিল্লির প্রতিই নয়, কেন্দ্রীয় সরকারের দায়িত্ব ভারতবর্ষের আরও কয়েকটি মহানগরীর প্রতি আছে। প্রথম যে মিটিং হয়েছে সেই মিটিং-এর পরবর্তী যে মিটিং হয়েছে সেই মিটিং-এ কলকাতা, বম্বে, মাদ্রাজ এই তিনটি শহরকে মেগাসিটি করার পরিকল্পনা করা হয়েছে পরবর্তীকালে অন্য কোনও শহর আসবে কিনা বলতে পারছি না। তবে প্ল্যান অ্যাডভান্স করে, ফাইনাল করে সবচেয়ে আগে আমরাই পাঠিয়েছি। আগে ওরা এটা নিয়ে কিছু করতেন না, এখন করছেন এবং সেখানে প্ল্যান করে সবচেয়ে আগে আমরাই পাঠিয়েছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় প্রশ্নের উত্তর দিতে গিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে আর্থিক সাহায্য বা অনুদান পাওয়া গিয়েছে কিনা সে প্রশ্নের উত্তরে এক কথায় বললেন যে, না। পরে আলোচনায় অনেক বিষয় এনেছেন। এই প্রসঙ্গে আমার প্রশ্ন, কলকাতাকে মেগাসিটি করার প্রশ্নে কলকাতার সঙ্গে হাওড়াকে যুক্ত করে পরিকল্পনা করছেন কিনা? আর একটা কথা, এ বিষয় প্রধানমন্ত্রী শুধু আগ্রহ প্রকাশ করেছেন তাই নয়, তিনি যোজনা কমিশনের ডেপুটি চেয়ারম্যান শ্রী প্রণব মুখার্জি মহাশয়কে এ বিষয়টা দেখবার জন্য এবং ব্যক্তিগতভাবে উদ্যোগ নেবার জন্য বলেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব,

মেয়রের নেতৃত্বে কয়েকজন কাউন্সিলার গিয়ে কলকাতাকে মেগাসিটি করার জন্য টাকা নিয়ে আসবেন, যোজনা কমিশনের সঙ্গে বৈঠক করবেন, শুধু তা না হয়ে এ ক্ষেত্রে আপনি নিজে নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী হয়ে দিল্লি যাচ্ছেন না কেন? আমার প্রস্তাব, বিধানসভা থেকে সর্বদলীয় প্রতিনিধিদল নিয়ে আপনার নেতৃত্বে কলকাতার সঙ্গে হাওড়াকে যুক্ত করে মেগাসিটি করার পরিকল্পনা নিয়ে দিল্লিতে দরবার করার জন্য যেতে আপনি প্রস্তুত আছেন কিনা?

[11-50 — 12-00 Noon]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** স্যার, উনি তিনটে প্রশ্ন করেছেন, করা যায় কিনা আমি জানি না। উনি প্রথমে বললেন, টাকা পেয়েছেন কিনা? টাকা না পাওয়া পর্যন্ত নাই বলতে হয়। দ্বিতীয় কথা, আমি আবার বলছি মেগাসিটি পরিকল্পনার মধ্যে শুধু কলকাতাই নয়, সি এম এ এলাকার ৩১টা মিউনিসিপ্যালিটি এবং তিনটে কর্পোরেশন আছে। অর্থাৎ হাওড়া বাদ যাচ্ছে না। সুদীপবাবু প্রিয়রঞ্জন দাস মুন্সিকে অ্যাসিয়োর করতে পারেন। ওর চিঠির আমি উত্তর দিয়েছি। আমি মনে করি না কাউন্সিলর বা এম এল এ-দের দিল্লিতে আর কোনও ডেপুটেশন যাবার প্রয়োজন আছে। সে স্টেজ অতিক্রম হয়ে গেছে। প্ল্যানিং কমিশনের সঙ্গে, প্রণববাবুর সঙ্গে অসীম এবং আমি একসাথে বসে কথাবার্তা বলেছি। বর্তমানে যিনি এটা দেখছেন প্ল্যানিং কমিশনের সেই অফিসারের সঙ্গে আমরা নিত্য কথাবার্তা বলছি। তিনি পরিকল্পনাটা চূড়ান্ত করছেন। আমি বিনীতভাবে বলছি, এব্যাপারে আমার যা দায়িত্ব তা আমি পালন করছি।

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক সুদীপবাবু কলকাতা কর্পোরেশনের নির্বাচিত কাউন্সিলরদের সম্বন্ধে কটাক্ষ করলেন—'কয়েকটা কাউন্সিলর ইত্যাদি'—তা কি এখানে করা যায়?

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** আমি বলতে চেয়েছি যে, ১২৫১ কোটি টাকার একটা বিরাট পরিকল্পনার বিষয়ে কাউন্সিলর অপেক্ষা মন্ত্রীর নেতৃত্বে বিধায়কদের প্রতিনিধি দলের ডেপুটেশন অনেক বেশি গুরুত্ব পেত। এই সামান্য কথাটা রবীনবাবু বুঝতে পারলেন না। এর মধ্যে কাউকে কটাক্ষ করার মতো কিছু নেই।

**মিঃ স্পিকার :** এই কৃতিত্বটা কাউন্সিলাররা নেবেন কেন? এটা এম এল এ-দের দেওয়া দরকার। এটাই বোধ হয় সুদীপবাবু চাইছেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** ১২৫১ কোটি টাকার পরিকল্পনা সেক্টর-ওয়াইজ প্ল্যানিং কমিশনের স্পেশাল সেলের যিনি করছেন তার নাম আমি উচ্চারণ করছি না, তিনি একজন অফিসার, তার সঙ্গে আমরা অফিসার লেভেলে প্রতি দিন বসে প্রয়োজনীয় কাজকর্ম করছি। কয়েকজন কাউন্সিলর বা এম এল একে নিয়ে দিল্লিতে গিয়ে দাবি জানাবার মতো স্টেজ আমরা অতিক্রম করে এসেছি। বর্তমানে হার্ড পেপার ওয়ার্ক চলছে এইটথ প্ল্যানের মধ্যে যাতে এটা অন্তর্ভুক্ত হতে পারে তার জন্য নীতিগতভাবে কেন্দ্রীয় সরকার এবং যোজনা পরিষদ বিষয়টা স্বীকার করে নিয়েছেন। এ বিষয়ে প্ল্যানিং কমিশনের স্পেশাল সেলে কাজ-কর্ম চলছে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** দীর্ঘদিন ধরে কলকাতার জন্য আমাদের ১৮৭০ কোটি টাকার দাবি ছিল। মেয়রের নেতৃত্বে অজিতবাবুর এবং প্রণববাবু উপস্থিতিতে প্ল্যানিং কমিশনের সঙ্গে যে মিটিং হয়েছিল সেখানে একটা আলাদা পরিকল্পনা দেওয়া হয়েছিল। সে ব্যাপারে কি হল আমরা এখনও জানতে পারলাম না। এখন দেখছি একটা নতুন পরিকল্পনার প্রশ্ন এখানে এসেছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি আমাদের পূর্বের দাবি অনুযায়ী টাকা পাওয়ার কোনও সম্ভাবনা দেখা দিয়েছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** গত দুই বছর ধরে আমরা কিন্তু ২০ কোটি টাকা করে স্পেশাল অ্যাসিস্টেন্ট অ্যাড-হক ভিত্তিতে পেয়েছি। ২০ কোটি টাকা করে দুইবার পেয়েছি। তারপর ঐ ১৮২৭ কোটি টাকা যদি পাই তাহলে খানিকটা কাজ করতে পারব। কিন্তু তারা নীতিগতভাবে মানতে চাইছিলেন না যে, কলকাতা শহরের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের আছে। এই দায়িত্বটা তারা অস্বীকার করতে চাইছিলেন।

**বিধাননগর এলাকায় জল সরবরাহের ভূগর্ভস্থ পাইপের সংস্কার**

*১৫২।(অনুমোদিত প্রশ্ন নং *৪০৪) **শ্রী বারিন্দ্রনাথ কোলে ঃ** পুর ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিধাননগর এলাকায় বাড়ি বাড়ি জলসরবরাহের জন্য ভূগর্ভস্থ পাইপ কোন সালে বসানো হয়েছে ;

(খ) ঐ সকল পাইপ পরিবর্তনের বিষয়ে সরকারের কোনও সুনির্দিষ্ট নীতি আছে কি না ;

(গ) থাকলে, সর্বাধিক কত বছর পর পরিবর্তন করা হয় ;

(ঘ) ঐ ক্ষেত্রে তা মানা হয়েছে কি না ; এবং

(ঙ) বিধাননগরের বেশ কিছু এলাকায় আন্ত্রিক রোগ দেখা দেওয়ার ফলে এইসব পাইপ পরিবর্তন করার ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) বিধাননগর এলাকায় বাড়ি বাড়ি জল সরবরাহের জন্য সেক্টর ১এ, ১৯৬৯-৭০, সেক্টর ২এ ১৯৭৩-৭৪ এবং সেক্টর ৩এ ১৯৭৪-৭৫ সালে ভূগর্ভস্থ পাইপ বসানো হয়।

(খ) হ্যাঁ।

(গ) প্রয়োজনভিত্তিক পরিবর্তন করা হয়।

(ঘ) প্রশ্ন ওঠে না।

(ঙ) **ভূগর্ভস্থ** লাইনের মাধ্যমে সরবরাহ করা জলই বিধাননগরের কয়েকটি এলাকায় হওয়া আন্ত্রিক রোগের উৎস এরকম কোনও প্রমাণ পাওয়া যায়নি, এর জন্য পাইপ লাইনের পরিবর্তনের প্রয়োজনও অনুভূত হয়নি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** এই যে পাইপ লাইন থেকে জল সরবরাহ করা হচ্ছে এটা কোন সংস্থা করে থাকেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আগে সরবরাহ করতেন সল্টলেক অথরিটি, এখন করছেন সল্টলেক নোটিফায়েড এরিয়া অথরিটি এবং এটা অন্তর্বর্তীকালীন ব্যবস্থা। আমাদের সি এম ডি এ একটা নতুন পরিকল্পনা নিয়েছেন, সেটা হচ্ছে—পলতা থেকে সার্ফেস ওয়াটার নিয়ে এসে সেটা আন্ডার গ্রাউন্ডে পরিশুদ্ধ করে দক্ষিণ দমদম, দমদম এবং বিধাননগর এলাকায় বাড়ি বাড়ি জল দেবে সি এম ডি এ। এখন যেটা আছে সেটা আন্ডার গ্রাউন্ড ওয়াটার, কিন্তু পলতা থেকে সেখানে সার্ফেস ওয়াটার নিয়ে আসা হবে। এই কাজের জন্য ৫১ কোটি টাকা পাওয়া যাবে। এরমধ্যে ৩০ কোটি টাকা হাডকোর কাছ থেকে পেয়েছি। এই প্রকল্পের কাজে ১৯৯৬ সালে শেষ হবে এবং তখন সেখানকার জলের সমস্যা দূর হবে।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** যে সমস্ত এলাকায় জলে আয়রনের পরিমাণ বেশি সেখানে আন্ডার গ্রাউন্ড পাইপ লাইন দ্রুত নষ্ট হয়ে যায়, ফলে তার জল পরিবহনের ক্ষমতা কমে যায় এটা ঠিক কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** হ্যাঁ ঠিক। আন্ডার গ্রাউন্ড পাইপের সাধারণভাবে লংজিভিটি ৫০ বছর, কিন্তু যেখানেই খবর পাই গোলামাল হচ্ছে সেখানেই সেটা রিপেয়ার করবার চেষ্টা করি। বড় রকমের সমস্যা হলেই রিপ্লেস করা হয়। তবে পাইপের সাধারণভাবে আয়ু ৫০ বছর। তবে সার্ফেস ওয়াটার এসে যাবার পর আর এই সমস্যা থাকবে না।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** সি এম ডবলিউ এস এ-র যে সমস্ত পাইপ আজ ২২/২৩ বছর হয়ে গেল সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে, এইগুলি পরিবর্তনের কোনও পরিকল্পনা মন্ত্রী মহাশয়ের আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সল্ট লেকের বাইরে প্রশ্ন করলে নোটিশ দিতে হবে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### কলকাতা পুরসভার পার্ক রক্ষণাবেক্ষণ

*১৫৩।(অনুমোদিত প্রশ্ন নং *৬৮) **শ্রী আব্দুল মান্নান ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা পুরসভা এলাকায় কিছু পার্ক রক্ষণাবেক্ষণের জন্য বেসরকারি সংস্থাকে দেওয়া হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে, কতগুলি পার্ক কয়টি সংস্থাকে দেওয়া হয়েছে ; এবং

(গ) ঐসব সংস্থাকে কি কি গাইডলাইন দেওয়া হয়েছে?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, দেওয়া হয়েছে।

(খ) ১৫টি পার্ক মোট ১৪টি সংস্থাকে দেওয়া হয়েছে।

(গ) যে সব শর্তে ঐ সব সংস্থাকে পার্কে রক্ষণাবেক্ষণের দায়িত্ব দেওয়া হয়েছে, তা নিম্নরূপ ঃ

১। দায়িত্বশীল সংস্থাকে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের (পার্ক ও স্কয়ার) মনমতো ভাবে পার্ক স্কয়ারের যত্ন নিতে হবে।

২। যে পার্কে চারিদিকে রেলিং নেই তার চারিদিকে ঐ সংস্থাকে রেলিং দিতে হবে।

৩। ঐ পার্কের ভেতর ঐ সংস্থা কোনও বিজ্ঞাপনের হোর্ডিং লাগাতে পারবে না।

৪। সংস্থাটিকে চিফ মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ার কর্তৃক স্বীকৃত নকশা ও আকার বিশিষ্ট সেই সংস্থার নেমপ্লেট পার্কে লাগাতে দেওয়া হবে।

৫। সংস্থাটি নিজ ব্যয়ে পার্কটিকে আলোকসজ্জিত করতে পারে। তবে সেক্ষেত্রে কলকাতা কর্পোরেশনের ডেপুটি চিফ ইঞ্জিনিয়ার (ইলেক্ট্রিক্যাল)-এর অনুমতি নিতে হবে।

৬। সংস্থাটি পার্কে কোনও ঝর্ণা বানাতে চাইলে কলকাতা কর্পোরেশনের চিফ মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ারের অনুমোদিত নক্সা অনুযায়ী নিজ ব্যয়ে তা বানাতে পারে।

৭। কলকাতা কর্পোরেশন থেকে এই অনুমোদিত অধিকার নেওয়ার আগে চিফ ভ্যালুয়ার অ্যান্ড আর্কিটেক্ট কর্তৃক নির্ধারিত টোকেন মানি জমা দিতে হবে।

৮। কলকাতা কর্পোরেশনের মিউনিসিপ্যাল কমিশনার প্রয়োজনে সাত দিনের নোটিশে কোনও সংস্থাকে দেওয়া এই ধরনের অনুমতি বাতিল করতে পারে।

৯। সংস্থাটি পার্কের নিজ ব্যয়ে অলঙ্করণের উদ্দেশ্যে নিজের নামাঙ্কিত কোনও কাঠামো, বেঞ্চি বা খেলার সরঞ্জাম বসাতে পারে, যদি সেগুলির নকশা কলকাতা কর্পোরেশনের চিফ মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ারের কর্তৃক অনুমোদিত হয়।

১০। উপরোক্ত শর্ত পূরণ সত্ত্বেও যে কোনও সময় জরুরি প্রয়োজনে মিউনিসিপ্যাল কমিশনার এই ধরনের অনুমতি কোনও সময় সীমা না দিয়েই বাতিল করতে পারে।

১১। এই সংস্থাকে জনকল্যাণ মূলক কাজে লিপ্ত কোনও সংস্থাকে পার্কের তলায় অবস্থিত কোনও পাইপ লাইন মেরামতি বা নতুন লাইন বসানোর জন্য প্রয়োজনে খননের অনুমতি দিতে হবে, কিন্তু বিনিময় কোনও ক্ষতিপূরণ দাবি করা যাবেনা।

১২। কলকাতার কর্পোরেশনের এই দায়িত্বে আছেন এমন কর্মচারিগণের যে কোনও সময় পার্কে ঢুকে পর্যবেক্ষণ করার ক্ষমতা থাকবে।

১৩। এইরূপ জমি দেওয়ার পূর্বে সেখানে অবস্থিত সমস্ত গাছ বা নতুন জন্মানো গাছ বা অন্য সমস্ত কাঠামোর মালিকানা হবে কলকাতা কর্পোরেশনের।

**পুরুলিয়া জেলায় আলু উৎপাদন**

*১৫৪।(অনুমোদিত প্রশ্ন নং *২৪৯) **শ্রী নিশিকান্ত মেহেতা :** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯১-৯২ সালে পুরুলিয়া জেলায় কি পরিমাণ আলু উৎপাদিত হয়েছিল ;

(খ) ঐ জেলায় আলু রাখার জন্য "হিমঘর" করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(গ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আনুমানিক ৯,৯১০ টন।

(খ) না, নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই বিধানসভার একটা ট্রাডিশন বা ঐতিহ্য আছে যে এই রাজ্যের কোনও নির্বাচিত সদস্যকে কথায় কথায় কখনও গ্রেপ্তার করা হয়নি বা হয় না। এমন কি ঐ দস্যুগুলো যখন চাইনিজ অ্যাগ্রেশনের সময়ে দস্যুবৃত্তি করছিল তখন ওদের আমরা গ্রেপ্তার করিনি। কিন্তু আপনি শুনলে অবাক হবেন যে আমরা আপনার প্রোটেকশনে আছি তা সত্ত্বেও আমাদের একজন নির্বাচিত সদস্য নরেন হাঁসদাকে বিনা বিচারে কোনও কারণ না দেখিয়ে খুনের অভিযোগে দীর্ঘদিন ধরে গ্রেপ্তার করে রাখা হয়েছিল। শুধু তাই নয়, আমানুষিক অত্যাচার তার উপর করা হয়েছে, সাধারণ কয়েদির মতো ব্যবহার করা হয়েছে আপনি যদি আমাদের প্রোটেকশন না দিতে পারেন তাহলে আমরা কোথায় প্রোটেকশন পাব? একটা নির্বাচিত সদস্য তার উপর সরকার পক্ষ থেকে অত্যাচার করা হয়েছে এবং করেছেন মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী নিজে। মাননীয় চিফ মিনিস্টার একজন

আদিবাসী নির্বাচিত সদস্যের উপর সাধারণ কয়েদির মতো ব্যবহার করছেন। একজন আদিবাসী এম এল এ-র উপর যদি এই রকম অত্যাচর হয় তাহলে সাধারণ মানুষের নিরাপত্তা কোথায়? ৩৩দিন তার উপর এই রকম অত্যাচার করা হয়েছে। ওঁকে বেল দেবার প্রস্তাব করা হয়েছিল, কিন্তু বেল দেবার ব্যবস্থাও করা হয়নি ওঁকে ৩৩দিন জেল খাটতে হল, আমি মনে করি এ সম্পর্কে সরকার পক্ষ থেকে বক্তব্য রাখা উচিত, এবং ক্ষমা চাওয়া উচিত।

(গোলমাল)

**Mr. Speaker :** The matter of Shri Naren Hansda, I think, is still sub-judice ওঁর একটা অ্যাপ্লিকেশন হাইকোর্টে পেন্ডিং আছে। How do we want to discuss in the House ? The matter is sub-judice. I have spoken to him. The matter is still pending in the High Court. The matter is under consideration of the High Court. We cannot discuss it over here. I am sorry. It is ruled out.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today, I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the subject of reported statement of the State Govt. and the Calcutta Police against the call for a blockage of Writers Buildings by the Youth Congress.

The subject matter of the Motion does not call for Adjournment of the business of the House. The Member may call the attention of the concerned Minister on the subject through Calling Attention, Question, Mention, etc.

I, therefore, withhold my consent to the Motion. The Member may, however, read out the text of the Motion as amended.

শ্রী সৌগত রায় : (***)

**Mr. Speaker :** Mr. Saugata Roy, will you read your adjournment motion ? Any matter relating to the arrest of Honourable Member, Shri Naren Hansda will be expunged. Nothing will go on record.

**Shri Saugata Roy :** Sir, "this Assembly do now adjourn its business to disuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :

The Youth Congress has given a call for a Blockade of Writer's Buildings tomorrow. The State Government and the Calcutta Police has issued a statement that they will resist the same. The Blockade is a

Note : [**Expunged as ordered by the Chair]

democratic movement and if the police creates any problem, it will only led to a breach of peace and the consequences will be the responsibility of the police."

## Calling Attention to matters of urgent public importance

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention, namely :-

| | Subject | | Member(s) |
|---|---|---|---|
| 1. | Steps taken by the State Government in perspective of flood situation in North Bengal | : | Shri Tapan Hore, Shri Sushil Kajur, Shri Manohar Tirkey and Shri Nirmal Das. |
| 2. | Permission for approval of Higher Secondary (12 Class) in some schools in three blocks of Nadia district. | : | Shri Kamalendu Sanyal |
| 3. | Reported damage of orfulli village under P.S. Bagnan due to erosion of river Rupnarayan. | : | Shri Sanjib Kumar Das |
| 4. | Progress of negotiation for obtaining loan from Japan and present state of affairs of Bakreswar Thermal Power Project. | : | Shri Dipak Mukherjee |
| 5. | Reported non-availability of blood in Central Blood Bank, Calcutta. | : | Shri Abdul Mannan |

I have selected the notice of Shri Tapan Hore, Shri Sushil Kujur, Shri Manohar Tirkey, and Shri Nirmal Das on the subject of the steps taken by the State Government in the perspective of flood situation in North Bengal.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 26th July, 1993.

**Mr. Speaker :** Now Zero hour.

## ZERO HOUR

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসের সামনে উপস্থিত করছি। আমি আশা করি সবাই আমার সঙ্গে একমত

হবেন যে টিভিতে বাংলা সংবাদ প্রচার করা হয় না। এই ব্যাপারে আমাদের মন্ত্রী মহাশয় উল্লেখ করেছেন। এই বিধানসভা থেকে সকল সদস্য একমত হয়ে টিভিতে যাতে বাংলা সংবাদ প্রচার করা হয় তার জন্য ইনফরমেশন এবং কালচার মিনিস্টারের কাছে দাবি করা উচিত। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে টিভি-র সেকেন্ড চ্যানেল যাতে রাজ্য সরকারের হাতে দেওয়া হয় তার দাবি জানানো হয়েছে। আমাদের বিধানসভার পক্ষ থেকে সর্বসম্মত সিদ্ধান্ত গ্রহণ করে কেন্দ্রের কাছে জানানো উচিত যে আমরা চাই টিভির সেকেন্ড চ্যানেল সম্পূর্ণ রাজ্য সরকারের উপর দেওয়া হোক। সমস্ত প্রোগ্রাম, সমস্ত কর্মসূচি দ্বিতীয় চ্যানেলে বাংলা ভাষায় করা হোক। বাংলা ভাষা ভারতবর্ষের মধ্যে অন্যতম শ্রেষ্ঠ ভাষা, রবীন্দ্রনাথের ভাষা। সেই বাংলা ভাষায় টিভি-র দ্বিতীয় চ্যানেলে সমস্ত রুচি সম্পন্ন কর্মসূচি প্রচার করা হোক। আমার দাবি হচ্ছে বাংলা ভাষায় সংবাদ প্রচার করা হোক এবং সেকেন্ড চ্যানেল রাজ্যের হাতে দেওয়া হোক এবং বাংলা ভাষায় রুচি সম্পন্ন সমস্ত প্রোগ্রাম সম্প্রচারিত করা হোক।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** আগামীকাল আপনারা জানেন অনেক দিন আগের ঘোষিত যুব কংগ্রেসের মহাকরণ অভিযান আছে। এই অভিযান ১৪ তারিখের হওয়ার কথা ছিল, রাজ্যপালের মৃত্যুতে পেছিয়ে ২১ তারিখে করা হয়েছে। ১৪ তারিখে সেই অভিযান বানচাল করে দেবার জন্য সি আই টি ইউ ধর্মঘট ডেকেছিল। এবারে ওনারা কোনও অজুহাত খুঁজে পান নি, তাই বার বার বলা হচ্ছে মহাকরণ অভিযান পুলিশ কড়া হাতে মোকাবিলা করবে। এই পুলিশ বাহিনীতে যারা আছে, অ্যাডিশনাল সি পি, ডি সি ডি ডি (১), ডি সি, হেড কোয়ার্টাস এরা হচ্ছে বুদ্ধদেববাবুর ঘনিষ্ট লোক। এরা কালকে অবরোধের সময়ে অশান্তি সৃষ্টি করার চেষ্টা করছে। আমরা হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষকে কলকাতায় নিয়ে আসব। আমাদের অশান্তি করার কোনও পরিকল্পনা নেই, শান্তিপূর্ণ ভাবে গণতান্ত্রিক আন্দোলন হবে। মানুষ রাস্তার উপরে বসে পড়বে, ৩৫৬ ধারার দাবি করবে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের অবসানের দাবি করব। আমরা কোনও রকম অশান্তি চাই না। কিন্তু পুলিশ যদি লাঠি চার্জ করে, আমাদের উপরে অত্যাচার করে, তাহলে কালকে কলকাতার রাস্তায় রক্তগঙ্গা বয়ে যাবে।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, বঙ্গীয় স্বর্ণশিল্পী সমিতি গত ১৫ তারিখে তাদের উপরে পুরানো গহনা বানিয়ে যা বিক্রি করে, সেই বিক্রির উপরে যে সেলস ট্যাক্স সরকার চালু করেছেন তা প্রত্যাহারের দাবি জানাতে তারা ধর্মঘট করেছিল সারা বাংলায়। এটা দুর্ভাগ্যজনক যে, ১৯৬২ সালে স্বর্ণ নিয়ন্ত্রণ বিল যখন এসেছিল তখন দেশাইজি ছিলেন কেন্দ্রীয় অর্থমন্ত্রী। পরবর্তীকালে অনেক স্বর্ণশিল্পী নাইট্রিক অ্যাসিড খেয়ে মারা যান। বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি অনুযায়ী, যারা পিছিয়ে পড়া মানুষ, অতি সাধারণ মানুষ, তাদের সহযোগিতা করার কথা। এই সমস্ত স্বর্ণশিল্পী, যাদের নিজেদের সোনা নেই, অন্যের কাছ থেকে নিয়ে এসে গহনা তৈরি করে বিক্রি করে, তার উপর বিক্রয় কর ধার্য করা হয়েছে। এটা প্রত্যাহার করার দাবি জানাচ্ছি এবং তারা যাতে ব্যাঙ্ক থেকে লোন পায় এবং প্যারাফিন যাতে নিয়মিত পায়

তারজন্য মাননীয় অর্থমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি। স্বর্ণশিল্পীর উপরে ধার্য যে সেলস ট্যাক্স সেটা যাতে প্রত্যাহার করা হয়, এই ব্যাপারে বর্তমানে অধিবেশনে মাননীয় অর্থমন্ত্রীর কাছে একটা বিবৃতি আশা করছি। লক্ষাধিক, প্রায় পাঁচ-সাত লক্ষ মানুষ এই শিল্পের সাথে যুক্ত বা নিয়োজিত আছেন। তাঁদের উপকার যাতে হয় সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আগামীকাল মহাকরণ অবরোধকে কেন্দ্র করে মুখ্যমন্ত্রী, বুদ্ধদেববাবু এবং কলকাতা পুলিশের পক্ষ থেকে প্ররোচনা সৃষ্টি করা হচ্ছে। আমরা বলছি যে শান্তিপূর্ণভাবে এই কর্মসূচি পালিত হবে। কোনও বিক্ষোভ নিয়ন্ত্রণের বাইরে যাবে না। তাসত্ত্বেও মুখ্যমন্ত্রী বলছেন যে এর মোকাবিলা করবেন, পিছনে পুলিশ লেলিয়ে দেবেন। লক্ষ লক্ষ মানুষ আগামীকাল আসবেন। লালবাজারের কয়েকটা পুলিশ কি মোকাবিলা করবে? আমি দায়িত্ব নিয়ে বলতে চাই, এই কর্মসূচি শান্তিপূর্ণভাবে পালিত হবে। রাজ্যের অগ্রগতি স্তব্ধ হয়ে গেছে। এই সরকার দেউলিয়া হয়ে গেছে। তার বিরুদ্ধে প্রতিবাদ হবে না? আইন শৃঙ্খলার অবনতি হয়েছে, পঞ্চায়েত নির্বাচনে দারুণ বিশৃঙ্খলা হয়েছে। কংগ্রেসের ডাকে বাংলা বন্ধ সফল হয়েছে। এই সমস্ত কিছুর বিরুদ্ধে যুব কংগ্রেস একটা কর্মসূচি নিয়েছে। কিন্তু আমরা লক্ষ্য করছি যে, এই কর্মসূচিকে সমস্ত রকম ভাবে রাজ্য সরকার বানচাল করে দেবার চেষ্টা করছে। গণতান্ত্রিক ব্যবস্থাকে এইভাবে গলা টিপে মারার বিরুদ্ধে আমরা ধিক্কার জানাই। পশ্চিমবাংলার গণতান্ত্রিক আন্দোলন করবার অধিকার কেড়ে নিচ্ছে। মুখ্যমন্ত্রীর এই মনোভাবকে আমরা ধিক্কার জানাচ্ছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই। কয়েন বক্স টেলিফোন তৈরির জন্য ভারত সরকারের দুটি ফ্যাক্টরি আছে—একটি কলকাতায় এবং অপরটি বোম্বেতে। কলকাতায় যে ফ্যাক্টরি আছে সেখানে প্রতি মাসে দুহাজার কয়েন বক্স টেলিফোন সেট তৈরি হয় কিন্তু সম্প্রতি এই টেলি কমিউনিকেশন ডিপার্টমেন্টের সেক্রেটারি এক সার্কুলারের মাধ্যমে জানিয়েছেন যে কলকাতার এই ফ্যাক্টরিটি বন্ধ করে দেবেন। এই ঘটনার ফলে এখানকার এক হাজার কর্মী এই মুহূর্তে কাজ হারাবেন। এরই মধ্যে গতকাল মাননীয় মুখ্যমন্ত্রী যেটা বলেছেন, কেন্দ্রের বঞ্চনার যে নীতি তা আর একবার আমরা লক্ষ্য করছি। দুটি যে উৎপাদন ক্ষেত্র আছে—কলকাতা এবং বোম্বেতে—সেখানে উন্নতমানের কয়েন বক্স টেলিফোন তৈরি হয়। সবচেয়ে বেশি এখানে উৎপাদন হয়, এটা বন্ধ করে একমাত্র বম্বেতে চালু রাখতে চাইছেন। এই ধরনের সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার নিয়েছেন। রাজ্য সরকার যাতে এই ব্যাপারে উদ্যোগী হন এবং বিরোধীপক্ষের বিধায়করা যারা এই বিষয়ে খুব মুখর তারা যাতে এটা বন্ধ না হয়ে যায় তারজন্য চেষ্টা করুন। এই কয়েন বক্স টেলিফোন ফ্যাক্টরি বন্ধ হয়ে গেলে ১ হাজার জনের কাজ চলে যাবে, সুতরাং এই ব্যাপারে ব্যবস্থা নিন।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাংলার অন্যতম কুটির শিল্প হচ্ছে তাঁত শিল্প দীর্ঘ শতাব্দী ধরে এই শিল্প ঐতিহ্য বহন করছে, বহু মানুষ প্রায় ১ লক্ষাধিক মানুষ এই হস্তচালিত তাঁতশিল্পের

সঙ্গে যুক্ত। এখন এই হস্তচালিত তাঁত শিল্পকে পাওয়ার লুমে পরিণত করার চেষ্টা হচ্ছে। বেগমপুরে পাওয়ারলুম সংক্রান্ত ব্যাপারে একটা ট্যাসেল হয়েছিল। আমার জেলার রানাঘাটে গিয়ে মাননীয় মন্ত্রী কয়েকদিন আগে পাওয়ার লুমের মালিকদের সঙ্গে আলোচনা করছেন। এই যে হ্যান্ডলুমের পাশাপাশি পাওয়ার লুম বসানোর যে পরিকল্পনা, এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নিন, তা না হলে এই হস্তচালত তাঁতশিল্পের মানুষেরা মারা পড়বে এবং এর উপর নির্ভর করেই এদের জীবনধারণ করতে হয়। সুতরাং বিষয়টা দেখবেন।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্র নন্দীগ্রামের তিনদিকে হলদি নদী পরিবেষ্টিত। এতে বর্ষাতে নদীর বাঁধে ভাঙ্গন দেখা দিয়েছে। এতে প্রায় কয়েক কি.মি. ভাঙ্গন দেখা দিয়েছে। গতকাল অমাবস্যা ছিল, এতে খবর এসেছে যে একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। সুতরাং যুদ্ধকালীন ভিত্তিতে এই নদীর ভাঙ্গন রক্ষা করার জন্য মেরামতি করা হোক।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা ১৯৮৭-র নির্বাচনের আগে এবং ১৯৮৯ সালের লোকসভার নির্বাচনের আগে রক্ত দিয়ে বক্রেশ্বর গড়ার কথা বলেছি। এতে ৭০০ জন লোক জমি হারিয়েছেন এবং হাজার হাজার মানুষ বামফ্রন্ট সরকারের প্ররোচনায় রক্ত দান করেছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি সেই বক্রেশ্বর আর গড়ে উঠে নি। বরং সেই টাকা দিয়ে সরকারি অফিসাররা ফূর্তি করছেন। এই খবর আমাদের নয়, আপনাদের সিটু ইউনিয়ন এই তথ্য দিয়েছে। আজকাল পত্রিকাতে খবরও বেরিয়েছে যে সিউড়িতে একটি ফাংশন হয়েছে সেখানে আপনার দলের লোকেরাই বলেছেন যে সরকারি অফিসাররা ওই বক্রেশ্বরের টাকা দিয়ে ফূর্তি করছে। এরজন্য একটা তদন্তর ব্যবস্থা করুন এবং বিধানসভার সদস্যদের নিয়ে একটি পরিষদীয় কমিটি করে তদন্ত করার জন্য বক্রেশ্বর ঘুরে এসে একটা রিপোর্ট দিক। আমরা বারে বারে এই বক্রেশ্বর নিয়ে প্রশ্নোত্তর পর্বে প্রশ্ন তুলেছি কিন্তু কোনও উত্তর পাই নি। সেখানে কার ছেলেমেয়ে পড়বে তার জন্য টাকা দেওয়া হবে, ফাংশন শুনতে যাওয়ার জন্য ১০ হাজার টাকা তেল পুড়িয়ে যাচ্ছে, এই সমস্ত রিপোর্ট খবরের কাগজে বেরিয়েছে। আজকে বক্রেশ্বরের বিষয়টি উদ্বেগের বিষয়। রাশিয়া এল না, জাপান আসবে বলছে, আপনি একটা পরিষদীয় কমিটি করে এর একটা তদন্তের ব্যবস্থা করুন।

**শ্রী দেবেশ দাস ঃ** মিঃ স্পিকার স্যার, দেশের শ্রমিকদের পেটে লাথি মেরে কংগ্রেস সরকার একটা জঙ্গলের রাজত্ব কায়েম করতে চাইছে। গত ১৬ই জুলাই গোস্বামী কমিটি একটা রিপোর্ট পেশ করেছে, রুগ্ন সংস্থা সম্পর্কে। সেই রিপোর্টে রুগ্ন সংস্থাকে বন্ধ করে দেবার জন্য অবাধ অধিকারের সুপারিশ করা হয়েছে, বলা হয়েছে রিপোর্টে যে লক আউট, ক্লোজার করবার জন্য রাজ্য সরকারের আরও কোনও অনুমোদন নেওয়ার দরকার নেই। এতে পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ শ্রমিকের বিপদ বাড়বে যদি গোস্বামী কমিটির রিপোর্ট ফলো করা হয়। আগামী দিনে এতে দেশের শ্রমিকরা ক্ষতিগ্রস্ত হবে, দেশের সামগ্রিক অর্থনৈতিক অবস্থার

ক্ষতিগ্রস্ত হবে। এই গোস্বামী কমিটি রিপোর্ট হচ্ছে আই এম এফ এ-র শর্ত মেনে, সেইজন্য আমরা আজকে কংগ্রেস দলকে ধিক্কার জানাচ্ছি, এবং গোস্বামী কমিটির রিপোর্টের প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের একটি রাস্তা নিয়ে এখানে উল্লেখ করছি। এই রাস্তাটি খুবই গুরুত্বপূর্ণ। আর একটি রাস্তা যেটা আমাদের ছিল মালিয়াঘাট দিয়ে যাওয়ার ব্যাপারে সেটা ডুবে যেতে বসেছে। তাই কোতোয়ালি টু পাংড়াল পর্যন্ত রাস্তার যে অবস্থা তাতে সেখান দিয়ে মানুষ যাতায়াত করতে পারছে না। বাস চলাচল করতে পারছে না। লরি সেখানে যাতায়াত করে, সেইগুলিও যেতে পারছে না। মালদা টাউন-এর রাস্তা দিয়ে যে গাড়ি হরিশ্চন্দ্রপুর পর্যন্ত যায়, এই রাস্তাও খুব গুরুত্বপূর্ণ। আমি পূর্ত বিভাগের মন্ত্রীকে অনুরোধ করব, বারবার এই রাস্তাটি সারানো হয় কিন্তু রাস্তায় ঠিকমতো কাজ না করার জন্য এখানে প্রায় জায়গায় জায়গায় গর্ত হাঁটু পর্যন্ত হয়ে গেছে। রাস্তার অবস্থা এতই খারাপ যে গাড়ি করে আমরা ওখান দিয়ে ক্রশ করতে পারি না। গাড়ি সাইড করলে বা পিছনে গাড়ি স্লিপ করে যায়। এই বিষয়টি ওখানকার মাননীয় সদস্যরাও জানেন, আমি ঠিক বলছি কিনা, এই রাস্তাটি যেন অবিলম্বে মেরামতি করা হয়, এতে সেখানেকার মানুষ অনেক উপকৃত হবে।

**শ্রীমতী মায়ারানী পাল ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। আমার নির্বাচনী এলাকার মধ্যে "বিল তেলকর" নামে একটি বিল আছে। এটি বহরমপুর, কান্দি ও লালবাগ তিনটি মহকুমা জুড়ে। এই বিশাল বিলটি সংস্কারের অভাবে চাষাবাদের জন্য ব্যবহার করা যায় না। খাদ্যশস্য উৎপাদন বাড়ানোর জন্য অতীতে বহু আবেদন-নিবেদন আন্দোলন করে খানিকটা সংস্কার হয়েছে। লালবাগ থেকে বিল পর্যন্ত একটি ক্যানেল হয়েছে, তাতে চাষাবাদের আংশিক উন্নতি হয়েছে, কিন্তু মূল সমস্যার সমাধান আজ পর্যন্ত হল না। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, অবিলম্বে যেন বিল তেলকরের নিচু অংশ অর্থাৎ কান্দি মহকুমার দ্বারকা নদী পর্যন্ত একটা ক্যানেল তৈরি করা হয়। কারণ এটা করা হলে বিলটি সংস্কার হবে এবং মুর্শিদাবাদ জেলার খাদ্যশস্য উৎপাদনের হার বৃদ্ধি পাবে।

[12-40 — 1-10 p.m.](including adjournmen)

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রী এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এলাকা একেবারে কোলাপস হয়ে গেছে, যাতায়াত ব্যবস্থা একেবারে ভেঙ্গে গেছে। আমাদের এলাকায় চারটি বাইপাস রাস্তা আছে। দেবগ্রাম ৩৪নং জাতীয় সড়ক থেকে কাটায়ো, দেবগ্রাম থেকে মাটিয়ারি, দেবগ্রাম ৩৪ নং জাতীয় সড়ক থেকে তেহট্ট ঘাট এবং দেবগ্রাম ৩৪নং জাতীয় সড়ক থেকে কালিগঞ্জ। এই রাস্তাগুলো মেরামতি যদি না করা হয় তাহলে সেখান দিয়ে যান চলাচল করবে না। গত ১৯ তারিখ থেকে আই এন টি ইউ সি এবং সি আই টি ইউ এবং সর্বদলীয় পক্ষ থেকে এবং মোটরস ইউনিয়নের শ্রমিক কর্মচারিরা এবং জনসাধারণের পক্ষ থেকে এই চারটি রাস্তাকে বন্ধ করে দেওয়া হয়েছে এবং এখান দিয়ে মোটর গাড়ি ইত্যাদি চলাচল করছে না।

যুদ্ধকালীন তৎপরতা নিয়ে এই রাস্তাগলিকে যদি মেরামত না করা হয় তাহলে কালিগঞ্জ রাস্তাটি বন্ধ হয়ে যাবে। পূর্ত মন্ত্রীকে দিয়ে হবে না, এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীকে ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**শ্রী শিবপ্রসাদ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে ৪ঠা শ্রাবণ, ২০শে জুলাই, নাট্যকার, গীতিকার,. কবি দ্বিজেন্দ্রলাল রায়ের জন্মদিন। কিন্তু সরকারি পর্যায়ে কোনও অনুষ্ঠান কেন করা হচ্ছে না তা আমি জানি না। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই সরকারি পর্যায়ে কেন দ্বিজেন্দ্রলাল রায়ের জন্মদিন পালন করা হয়নি? গান, কবিতা, নাটক ও স্বদেশ পর্যায়ে গানে দেশকে তিনি উদ্বুদ্ধ করেছিলেন। তারজন্য স্বাধীনতা সংগ্রামীরা দ্বিজেন্দ্র লাল রায়কে চারণকবি বলতেন। তার যে সমস্ত গান আছে, তার মধ্যে জাতীয় সঙ্গীতের সমগোত্রীয় গান আছে, 'ধন ধান্যে পুষ্পে ভরা', কিন্তু তাকে সব মর্যাদা দেওয়া হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি দ্বিজেন্দ্র লাল রচনাবলি সরকারি পর্যায়ে প্রকাশ করার জন্য। এখানে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী আছে এবং শিক্ষামন্ত্রীও আছেন, তিনি নদীয়া জেলা থেকে নির্বাচিত হয়েছেন, তাছাড়া তিনি ডেভেলপমেন্ট কমিটির চেয়ারম্যান। কৃষ্ণনগরে দ্বিজেন্দ্রলাল রায়ের যে জন্মভিটা আছে সেটা সরকার অধিগ্রহণ করছেন না কেন জানি না! আমরা কৃষ্ণনগর কমার্স কলেজের নাম পরিবর্তন করে দ্বিজেন্দ্রলাল রায়-এর নামে করেছি। তিনি দেশপ্রেম এবং মানবতার মূর্ত প্রতীক ছিল। আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি এই বিষয়ে কিছু বলুন।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি মেদিনীপুর জেলার হাজাচাড়লি তিন নম্বর ব্লকের ডুমুরবেড়িয়া গ্রামে; সেখানে গত ৮ই জুলাই বিধান মাইতি নামে আমাদের দলের লোককে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কিছু লোক, কিছু ক্যাডার নৃশংসভাবে মারে এবং তার পেটের উপর নাচানাচি করে। গ্রামের লোকেরা যখন জানতে পারে তখন তাকে সংজ্ঞাহীন অবস্থায় হাসপাতালে নিয়ে যাওয়া হয়। কিন্তু সে বাঁচেনি। এই ভাবে পঞ্চায়েত নির্বাচনের আগে সি পি এম যে রকম ভাবে সন্ত্রাস সৃষ্টি করেছিল, ঠিক সেই রকমভাবেই মার্কসবাদী কমিউনিস্ট পার্টি পঞ্চায়েত নির্বাচনের পরেও নৃশংসভাবে এই হত্যাকান্ড ঘটাচ্ছে। ঐ পঞ্চায়েতটা কংগ্রেস দখল করে রেখেছিল এবং তারা চেষ্টা করেছিল ওটা নিয়ে নেবার। কিন্তু এসব করেও কংগ্রেস সেই গ্রাম পঞ্চায়েতটা দখল রেখেছে এইজন্য তারা এইসব হত্যাকান্ড করছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সহকর্মী শ্রী শিবদাস মুখার্জি একটু আগে এখানে যে বিষয়টির উল্লেখ করেছেন সেটা মামুলি কোনও উল্লেখের বিষয় নয়, অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। এ ব্যাপারে আগেই সরকারের দৃষ্টি আকৃষ্ট হওয়া উচিত ছিল। এই ধরনের একজন প্রতিষ্ঠিত কবি, সাহিত্যিক, নাট্যকার তার সম্বন্ধে নিশ্চয় বিধানসভা থেকে শ্রদ্ধা জানানো দরকার, কিছু কথা বলা দরকার। সেখানে যদি কোনও ভুলত্রুটি হয়ে থাকে সে বিষয়েও সরকার থেকে উপযুক্ত ব্যবস্থা নিয়ে ভুলত্রুটি সংশোধন করা দরকার। এখানে বিষয়টি উত্থাপিত হওয়ার পর সরকার থেকে সে ধরনের প্রতিশ্রুতি যদি না দেওয়া হয়

তাহলে সেটা অত্যন্ত দৃষ্টিকটু লাগে। স্যার, আপনি জানেন ডি এল রায়ের ব্যাপারটা শুধু পশ্চিমবঙ্গের ব্যাপার নয়, এটা সারা ভারতবর্ষের ব্যাপার। তার লেখা 'ধন ধান্যে পুষ্পে ভরা' গানটিকে আমরা প্রায় জাতীয় সঙ্গতিকে কাছাকাছি বলে মনে করি। কাজেই এই ধরনের একজন কবিকে উপযুক্ত সম্মান জানানো অবশ্যই দরকার, তা না করে শুধু পশ্চিমবঙ্গের নয়, সারা ভারতের ক্ষতি হবে। আমার মনে হয় বিষয়টি অত্যন্ত মর্যাদা সহকারে বিবেচনা করা উচিত।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য একটি গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করেছেন। মাননীয় সুব্রতবাবু এবং শিবদাসবাবু যে বিষয়টির উল্লেখ করেছেন সে বিষয়ে আমি তাঁদের সঙ্গে সহমত পোষণ করি। এই রকম একজন কবি, নিশ্চয় আমরা তার কাছে ঋনী। যথাযোগ্য মর্যাদার সঙ্গে তার স্মৃতি রক্ষা করা দরকার। উনি বলেছেন, কৃষ্ণনগরে ওর বসতবাটি আছে। এ সম্পর্কে আমরা অনুসন্ধান করে এবং আলাপ আলোচনা করে পরবর্তী সময় কি ব্যবস্থা গ্রহণ করা যায় সেটা গুরুত্ব দিয়ে দেখব।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি ছোট্ট ব্যাপারে কিন্তু অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার বলে উল্লেখ করছি। এর আগে সেদিন আমরা আলোচনা করেছিলাম যে রেডিওতে একটা ভুল তথ্য দেওয়া হয়েছিল। স্যার, গতকাল রাত্রি ১০।। টার সময় টিভিতে যে খবর প্রচারিত কারা হল তাতে এখানে ১৯ তারিখে যে যে কনসটিটিউয়েন্সিতে বাই ইলেকশন হবে তাতে ভুল তথ্য পরিবেশন করা হল। সেখানে দার্জিলিং ডিস্ট্রিক্টের কথা বলা হল অর্থাৎ কালিম্পংকে যুক্ত করা হল চৌরঙ্গীকে বাদ দিয়ে। এখানে মোক্তান সাহেব আছে কিন্তু তা সত্ত্বেও বলা হল সেখানে বাই ইলেকশন হবে। তিনি ইচ্ছা করলে প্রিভিলেজ আনতে পারেন। স্যার, টিভিতে যদি এইভাবে ভুল তথ্য পরিবেশন করা হয় তাহলে মুশকিল কারণ মানুষ টিভি রেডিও খবর শুনে এবং কাগজে পড়ে বিধানসভার বিভিন্ন খবর জানতে পারেন। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ হওয়ায় আপনাকে স্যার, এটা দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

(At this stage the House was adjourned till-1-10 p.m.)

**(After Recess)**

[1-10 — 1-20 p.m.]

**Mr. Speaker :** There is one question before me i.e., re-allocation seat of Hon'ble Member Shri Satya Ranjan Bapuli. He has prayed for re-allocation of his seat. I had discussed the matter with the Leader of the Opposition even also with the Deputy Leader. They wanted that the matter may be kept pending till return of their Whip, who is out of station. But Hon'ble Member Shri Bapuli pressing me hard and wanted that the decision be taken without further delay. He met me yesterday also and requested me not to wait for the return of the Whip. As such I have decided to accede to his request. I have allotted him seat

No. 16 in place of his present seat. He can sit on that seat from this day.

Next to-day is the last day for voting on Demand for Grants. There are as many as 34 heads of Demands for Grants for disposal. In conformity with the previous practice and in pursuance of rule 209(3) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I fix that the House will sit to-day upto 6 p.m. and I also fix that the Guillotine will fall at 5 p.m. Immediately after five minutes passed 5 p.m. I shall put all the outstanding questions to vote without any debate. I hope the members will try to be brief in their speeches.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos. 30 & 45

**Mr. Speaker :** Now discussion on Demand No. 30 & 45

**The printed Budget Speech of Shri Satya Sadhan Chakraborty and others on Demand No-30 & 45 were taken as read.**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে ৩০নং অভিযাচনের অন্তর্গত "২২০২—সাধারণ শিক্ষা", "২২০৩—কারিগরি শিক্ষা", "২২০৫—কলা ও সংস্কৃতি" এবং "৬২০২—শিক্ষা, ক্রীড়া, কলা ও সংস্কৃতি বিষয়ের ঋণ" এই চার খাতে ১৯৯৩-৯৪ আর্থিক বৎসরের জন্য মোট ১,৯৩০ কোটি ৪২ লক্ষ ৬২ হাজার টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব পেশ করছি। ১৯৯৩-৯৪ সালের শিক্ষাখাতে ব্যয়-বরাদ্দের বৃহৎ অংশ ৩০নং অভিযাচনের অন্তর্গত উপরোক্ত চার খাতে প্রস্তাবে অন্তর্ভুক্ত আছে। ১৯৯৩-৯৪ সালে শিক্ষাখাতে অন্যান্য অভিযাচনের অন্তর্গত ব্যয়-বরাদ্দের প্রস্তাব সংশ্লিষ্ট মন্ত্রীগণ পেশ করবেন।

এই সঙ্গে ৪৫নং অভিযাচনের অন্তর্গত "২২৫১—সেক্রেটারিয়েট সোশ্যাল সার্ভিস" খাতে ১৯৯৩-৯৪ আর্থিক বৎসরের জন্য ৮ কোটি ৮২ লক্ষ ৪০ হাজার টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব পেশ করছি। প্রস্তাবিত এই অর্থ ১৯৯৩-৯৪ আর্থিক বৎসরে রাজ্য সরকারের ১৪টি বিভাগের কর্মীদের বেতন ও ভাতা ইত্যাদি প্রদানের জন্য ব্যয়িত হবে।

অন্তর্বর্তীকালের ব্যয়ের জন্য প্রস্তাবিত যথাক্রমে ৬৪৩ কোটি ৫৩ লক্ষ টাকা এবং ২ কোটি ৯৫ লক্ষ টাকা উপরোক্ত প্রস্তাব দুটির অন্তর্ভুক্ত।

মাননীয় সদস্যগণ ভারতের রাজনৈতিক ও অর্থনৈতিক পটভূমিকায় যে অনিশ্চয়তা চলছে তা অবগত আছেন। অর্থনৈতিক ক্ষেত্রে যে ক্রমবর্ধমান চাপের সৃষ্টি হয়েছে তা অবশ্যম্ভাবি ফলশ্রুতিতে যথাযথ পরিকল্পনা প্রণয়নে অসুবিধা দেখা দিয়েছে।

সীমিত আর্থিক ক্ষমতা সত্ত্বেও দেশের অগ্রগতি ত্বরান্বিত করা এবং জাতীয় চরিত্র

গঠনে শিক্ষার অপরিসীম গুরুত্বের কথা মনে রেখে আমরা শিক্ষাক্ষেত্রে ব্যয় বরাদ্দের ওপর অধিকতর গুরুত্ব আরোপ করছি।

আমরা গত বৎসরের তুলনায় ১৬১ কোটি ৯৬ লক্ষ ৮০ হাজার টাকা অতিরিক্ত বরাদ্দের প্রস্তাব রাখছি। তারই কিছু প্রকল্পের লক্ষ্যমাত্রা এবং সাফল্যের বিবরণ নিম্নে উল্লিখিত হল ঃ

**প্রাথমিক শিক্ষা**

রাজ্যের বিভিন্ন জেলায় সার্বিক সাক্ষরতা অভিযানের জন্য বর্তমান প্রাথমিক বিদ্যালয়গুলিতে ভর্তির ক্ষেত্রে প্রচন্ড চাহিদার সৃষ্টি হয়েছে। প্রাথমিক শিক্ষকের যথেষ্ট সংখ্যক শূন্য পদ হাইকোর্টের বিভিন্ন আদেশের ফলে পূরণ করা যায় নি ; তা সত্ত্বেও এই অতিরিক্ত ছাত্রছাত্রীদের বর্তমান বিদ্যালয়গুলিতেই সঙ্কুলানের প্রচেষ্টা করা হয়েছে।

**পাঠ্যপুস্তক**

আগে প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের শতকরা ৬০ ভাগ নতুন বই দেওয়া হত। এর ব্যতিক্রম হিসাবে, ১৯৯২-৯৩ সালে প্রথম এবং দ্বিতীয় শ্রেণীর ছাত্রছাত্রীদের শতকরা ১০০ ভাগ নতুন পাঠ্যবই দেওয়া হয়েছে। তাছাড়া, তৃতীয়, চতুর্থ এবং পঞ্চম শ্রেণীর ছাত্রছাত্রীদের পাটীগণিতের নতুন বই দেওয়া হয়েছে। গত বছর সারা রাজ্যে সকল বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের একটি পূর্বঘোষিত দিনে পাঠ্যপুস্তক দেবার প্রয়াস নেওয়া হয়েছিল। এ বছর হিন্দি, উর্দু, নেপালি এবং সাঁওতালি-সহ ছয়টি ভাষায় এবং ৭৭টি শিরোনামে আমরা প্রায় আড়াই কোটি পাঠ্যপুস্তক ছাপাতে চলেছি।

**নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপন**

১৯৯৩-৯৪ সালে, অবস্থা অনুকূল হলে, প্রতি বিদ্যালয়ে ৩ জন শিক্ষকসহ ৬০০টি নতুন প্রাথমিক-বিশেষ করে বিদ্যালয়হীন এবং তফসিলি জাতি ও তফসিলি উপজাতি-অধ্যুষিত এলাকায়—স্থাপনের প্রস্তাব করা হয়েছে। এছাড়া সার্বিক সাক্ষরতা অভিযানের ফলে যে অতিরিক্ত শিশু ছাত্রছাত্রী ভর্তি হয়েছে, তাদের কথা মনে রেখে বর্তমান বিদ্যালয়গুলিতে ৪০০ অতিরিক্ত শিক্ষক নিয়োগের প্রস্তাব করা হয়েছে।

**অপারেশন ব্ল্যাকবোর্ড**

'অপারেশন ব্ল্যাকবোর্ড' প্রকল্পের রূপায়ণকে আরও সুসংবদ্ধভাবে সংগঠিত করার জন্য আমরা এ পর্যন্ত যতটা কাজ হয়েছে, পরিদর্শন, সমীক্ষা, কর্মশালা, ইত্যাদির মাধ্যমে তার পর্যালোচনা শুরু করেছি। গৃহনির্মাণ, শিক্ষকের বেতন এবং পঠন-পাঠন সরঞ্জাম জন্য যদি কেন্দ্রীয় সরকার অর্থ মঞ্জুর করেন, তা হলে আমরা এই প্রকল্পে নতুন এলাকাসমূহ অন্তর্ভুক্ত করার প্রচেষ্টা করব।

**রাজ্য শিক্ষা-গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ**

রাজ্য শিক্ষা-গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ এ বছর নানা স্তরে শিক্ষা-সংক্রান্ত বিভিন্ন সমীক্ষা ও গবেষণার ওপর বেশি জোর দিয়েছে। এ ধরনের সমীক্ষা কাজের মধ্যে সর্বাধিক গুরুত্বপূর্ণ যে কাজটি ইতিমধ্যেই সমাপ্ত হয়েছে, তা হল, মেদিনীপুর জেলায় প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে কর্মরত শিক্ষক-শিক্ষিকাদের ব্যাপক প্রশিক্ষণ কর্মসূচি এবং সার্বিক সাক্ষরতা কর্মসূচির প্রেক্ষাপটে নারায়ণগড় ব্লকের বিদ্যালয়সমূহের পঞ্চম শ্রেণীতে ছাত্রছাত্রীদের ভর্তির চাহিদা-সম্পর্কিত। 'কলকাতার গাডেনরিচ এলাকার আর্থ-সামাজিক এবং শিক্ষার অবস্থা পর্যালোচনা', 'বিদ্যালয়-মানচিত্র প্রস্তুতিকরণ' এবং 'পশ্চিমবঙ্গে শিক্ষা' এই প্রকল্পগুলির কাজ শীঘ্রই শেষ হবে। পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদের সঙ্গে যৌথ কর্মসূচিতে রাজ্য শিক্ষা-গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ প্রাথমিক শিক্ষাস্তরে নিরবচ্ছিন্ন মূল্যায়নের প্রয়োগ সম্পর্কে একটি সমীক্ষাভিত্তিক প্রতিবেদনও প্রস্তুত করেছেন। প্রাথমিক স্তরে পাঠ্যবইসমূহ এবং শিক্ষকদের জন্য শিক্ষক-সহায়িকার পাণ্ডুলিপিও চূড়ান্ত করা হয়েছে। নরেন্দ্রপুর রামকৃষ্ণ মিশনের লোকশিক্ষা পরিষদ এবং জনশিক্ষা প্রসার বিভাগের দ্বারা পরিচালিত গণসাক্ষরতা কেন্দ্রের ছাত্রছাত্রীদের সমীক্ষাভিত্তিক কৃতিত্ব মূল্যায়নের কাজের যে দায়িত্ব রাজ্য শিক্ষা-গবেষণা ও প্রশিক্ষণ পরিষদের ওপর ন্যস্ত হয়েছিল তা ইতিমধ্যে সুসম্পন্ন হয়েছে।

১৯৯৩-৯৪ সালে শিক্ষামূলক সমীক্ষা, প্রাথমিক বিদ্যালয় ও শিক্ষণ সংস্থার শিক্ষক-শিক্ষিকাদের এবং বিদ্যালয় পরিদর্শকদের অভিমুখীকরণ কর্মসূচিতে অগ্রাধিকার দেওয়া ছাড়াও প্রাথমিক শিক্ষাস্তরে ন্যূনতম বা একান্ত আবশ্যিক শিক্ষণ-সামর্থ্যের স্তর নির্ধারণ এবং স্থানীয়ভাবে বিদ্যালয় পরিচালন ও পরিদর্শনের পরিকল্পনা প্রণয়নে গুরুত্ব দেওয়া হয়েছে। মাধ্যমিক স্তরে শিক্ষক-শিক্ষিকাদের ব্যাপক প্রশিক্ষণ কর্মসূচির প্রভাব সম্পর্কে সমীক্ষা, শিক্ষকদের জন্য সহায়ক পুস্তক রচনা, কর্মরত শিক্ষকদের প্রশিক্ষণ, বাংলা পঠন-পাঠন পদ্ধতি এবং প্রশ্নপত্র রচনা সম্পর্কিত কর্মশালা সংগঠিত করার প্রস্তাবও রয়েছে। উচ্চমাধ্যমিক ক্ষেত্রে সম্প্রতি-সংশোধিত ইংরাজি গ্রুপ-বি পাঠ্যসূচির কার্যকারিতা ও বিভিন্ন বিষয়ের পাঠ্যসূচির পর্যালোচনা সম্পর্কে কর্মশালা সংগঠিত করা এবং সিনিয়র মাদ্রাসা, জুনিয়র-হাই ও হাই মাদ্রাসার কর্মরত শিক্ষকদের প্রশিক্ষণের কাজও প্রস্তাবিত হয়েছে।

**শারীর শিক্ষা**

বর্তমান বৎসরে পুরুলিয়াতে অনুষ্ঠিত রাজ্য প্রাথমিক বিদ্যালয় ক্রীড়া প্রতিযোগিতা খুবই সাফল্যমণ্ডিত হয়েছে। প্রাথমিক স্তরে প্রতিযোগিতার এই পরিকল্পনা বাস্তবিক অনন্য এবং এই রকম প্রতিযোগিতা বোধ হয় শুধু আমাদের রাজ্যেই সংগঠিত হয়েছে। শিশুদের মধ্যে সুস্থ প্রতিদ্বন্দ্বিতা এবং শৃঙ্খলার মানসিকতা সৃষ্টির উদ্দেশ্যে এর প্রবর্তন। এ বছর সর্বনিম্নে সার্কেল স্তর থেকে শুরু করে রাজ্য স্তর পর্যন্ত প্রাথমিক বিদ্যালয়ের প্রায় ৬ লক্ষ ছাত্রছাত্রী বিভিন্ন প্রতিযোগিতায় অংশ নিয়েছিল বলে রিপোর্ট পাওয়া গেছে। আমরা এ জন্য ১৭ লক্ষ টাকা ব্যয় করেছি।

শারীর শিক্ষার ক্ষেত্রে, সর্বভারতীয় প্রতিযোগিতায় পশ্চিমবঙ্গে বিদ্যালয়-ছাত্রছাত্রীদের

ফলাফল কিছুকাল যাবত বেশ উৎসাহব্যঞ্জক। এ বছরও তার ব্যতিক্রম হয় নি। আন্তঃরাজ্য ফুটবলে বালক বিভাগ এবং কাবাডিতে বালিকা বিভাগে আমাদের বিদ্যালয়ের ছাত্রছাত্রীরা চাম্পিয়ন হয়েছে এবং অন্য কয়েকটি প্রতিযোগিতায় তারা জাতীয় স্তরে রানার্স-আপ হয়েছে। এশীয় বিদ্যালয় ফুটবল প্রতিযোগিতায় পশ্চিমবঙ্গের বেশ কয়েকজন ছাত্র ভারতের প্রতিনিধিত্ব করেছে।

আন্তর্জাতিক প্রতিযোগিতাগুলির উদ্বোধন অনুষ্ঠানে যেমন, 'সার্ক' সন্তরণ প্রতিযোগিতা ও আন্তর্জাতিক ধনুর্বিদ্যা প্রতিযোগিতায় সময়, সাংস্কৃতিক অনুষ্ঠান এবং ভারতীয়ম্-এর মাধ্যমে আমাদের বিদ্যালয়ের ছাত্রছাত্রীরা যে কৃতিত্ব দেখিয়েছে, তা ভারতীয় দর্শকবৃন্দ এবং বিদেশি অংশগ্রহণকারিগণ উভয়েরই প্রশংসা অর্জন করেছে।

বিগত প্রজাতন্ত্র দিবসের আনুষ্ঠানিক কুচকাওয়াজে সামরিক ও আধাসামরিক বাহিনীর সঙ্গে পাল্লা দিয়ে আমাদের বিদ্যালয় ছাত্রীদের বিভাগটি বিশেষ পারদর্শিতা দেখিয়েছে।

**পরিকাঠামো উন্নয়ন**

পশ্চিমবঙ্গে ডঃ অশোক মিত্রের সভাপতিত্বে গঠিত অতি-সাম্প্রতিক শিক্ষা কমিশন-সহ কতিপয় শিক্ষা কমিশম বিশেষভাবে উল্লেখ করেছেন যে, বিদ্যালয়গুলিকে উপযুক্ত পরিকাঠামোগত সাহায্য এবং পঠন-পাঠনের সরঞ্জাম সরবরাহ না করতে পারলে প্রাথমিক পর্যায়ে শুধু ভর্তির সংখ্যা বাড়িয়ে কাঙ্ক্ষিত ফল লাভ করা যাবে না। প্রাথমিক স্তরে বিদ্যালয়ে ভর্তির উপযুক্ত বয়সের সকল শিশুকে প্রাথমিক বিদ্যালয়ের ছত্রছায়ায় নিয়ে আসার যৌক্তিকতা স্বীকার করেও মনে হয় যে শিক্ষার্থীরা এই সব বিদ্যালয়ে যে শিক্ষা লাভ করে তার গুণগত উৎকর্ষসাধন বিশেষ প্রয়োজন। অষ্টম পঞ্চবার্ষিকী যোজনার কালে স্থির করা হয়েছিল যে গৃহ, আসবাবপত্র এবং পঠন-পাঠন সরঞ্জাম ইত্যাদির মাধ্যমে যথোচিত পরিকাঠামোগত সহায়তা প্রদান করা হবে। প্রাথমিক বিদ্যালয়সমূহের বাইরের পরিবেশের উন্নতিসাধন এবং সাধ্যমতো, যতগুলি বিদ্যালয় বা বিদ্যালয়গুচ্ছে সম্ভব, খেলার মাঠের ব্যবস্থা করার ব্যাপারে রাজ্যের পঞ্চায়েতিরাজ সংস্থার মাধ্যমে জনসমষ্টির সমর্থন চাওয়া হবে বলে প্রস্তাব করা হচ্ছে।

প্রতিটি বিদ্যালয়ে বিভিন্ন খেলাধূলা এবং জাতীয় সংহতি ও সাম্প্রদায়িক সম্প্রীতির পরিপোষক অন্যান্য কার্যাবলির ব্যবস্থা করা হবে বলে প্রস্তাব করা হচ্ছে। বর্তমান যোজনাকালে প্রতি বিদ্যালয়ে কিছু খেলাধূলার সরঞ্জাম সরবরাহ করার জন্যও পদক্ষেপ নেওয়া হবে। এই সব কাজে জেলা এবং রাজ্যস্তরে সর্বোত্তম প্রদর্শনকারীদের আকর্ষণীয় পুরস্কার ও বৃত্তি দেওয়া হবে।

**মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক শিক্ষা**

মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে, ১৯৯২-৯৩ সালে, ১৫৪টিটি ২-শ্রেণী বিশিষ্ট জুনিয়র হাইস্কুলকে ৪-শ্রেণী বিশিষ্ট জুনিয়র হাইস্কুলে এবং ১৮৬টি ৪-শ্রেণী বিশিষ্ট জুনিয়র হাইস্কুলকে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে। এই স্তরে বাড়তি ছাত্রছাত্রী ভর্তির সংস্থানের জন্য ১৬টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে।

১৯৯৩-৯৪ সালে, অর্থসংস্থান অনুকূল হলে, নতুন জুনিয়র হাইস্কুল স্থাপন এবং বর্তমানে ২-শ্রেণী বিশিষ্ট জুনিয়র হাইস্কুলকে ৪-শ্রেণী বিশিষ্ট জুনিয়র হাইস্কুলে উন্নীতকরণের প্রস্তাব করা হয়েছে। বর্তমানে ৪-শ্রেণী বিশিষ্ট কিছু সংখ্যক জুনিয়র হাইস্কুলকে পঞ্চম থেকে দশম শ্রেণী বিশিষ্ট মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণের প্রস্তাবও করা হয়েছে। ঐ সব বিদ্যালয়ের গৃহ, পরীক্ষাগার এবং গ্রন্থাগার উন্নয়নের জন্য পরিকল্পনা খাতে অর্থ-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

পশ্চিমবঙ্গে উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদ তাদের কৈলাস বোস স্ট্রিটে অবস্থিত অফিসটি বিধাননগের সংসদদের নবনির্মিত ভবনে স্থানান্তরিত করেছে।

**মাদ্রাসা শিক্ষা**

মাদ্রাসা শিক্ষার ক্ষেত্রে ১৯৯২-৯৩ সালে ২০টি জুনিয়র-হাই মাদ্রাসাকে হাই মাদ্রাসাতে এবং ৪টি জুনিয়র মাদ্রাসাকে জুনিয়র-হাই মাদ্রাসাতে উন্নীত করা হয়েছে। আলিম পরীক্ষাকে মাধ্যমিক পরীক্ষার সমতুল ঘোষণা করা হয়েছে এবং পশ্চিমবঙ্গ মাদ্রাসা শিক্ষা পর্ষদ তাদের নতুন ভবনে স্থানান্তরিত হয়েছে। অর্থসংস্থান সম্ভব হলে, আগামী বছরে কয়েকটি নতুন জুনিয়র-হাই মাদ্রাসাকে অনুমোদন দান এবং কিছু সংখ্যক জুনিয়র হাই মাদ্রাসাকে হাই মাদ্রাসায় উন্নীতকরণের কথা আমরা বিবেচনা করার আশা রাখি। মাদ্রাসা শিক্ষকদের প্রশিক্ষণের ব্যাপারটিও একটি বৃহত্তর প্রাসঙ্গিকে বিবেচনা করা হচ্ছে।

মাননীয় সদস্যগণকে আমরা জানাতে চাই যে—

(১) মাসিক কর্মসূচির মাধ্যমে প্রাথমিক স্তরে বিদ্যালয় পরিদর্শনের কাজ বিশেষ গতি লাভ করেছে ;

(২) বাস্তব অবস্থার কথা বিবেচনা করে এবং ড: অশোক মিত্রের সভাপতিত্বে গঠিত শিক্ষা কমিশনের সুপারিশক্রমে আমরা বিদ্যালয় শিক্ষা প্রশাসনের সর্বনিম্ন স্তরে ব্লককে ভিত্তি করে একটি প্রশাসনিক কাঠামো গঠন করার প্রয়াস নিয়েছি ;

(৩) শিক্ষকদের নিয়মিত বেতন প্রদান এবং কোর্টে মামলার ফলে উদ্ভূত জটিলতা সত্ত্বেও শিক্ষকদের অবসরকালীন সুবিধাগুলি যথাশীঘ্র মঞ্জুরের ব্যাপারে প্রচেষ্টা করা হয়েছে। ১৯৯৩ সালে এপ্রিল মাস থেকে পেনশন দপ্তরের আধিকারিকগণ প্রতিটি জেলায় যাবেন এবং আগামী তিন বছরে যেসব শিক্ষক অবসরগ্রহণ করবেন, তাদের 'সার্ভিস-বুক' পরীক্ষা করে দেখবেন যাতে অবসরগ্রহণের পর ঐ শিক্ষকদের পেনশন ইত্যাদি বিনা বিলম্বে মঞ্জুর করা যায় ; এবং

(৪) অপসংস্কৃতি, সাম্প্রদায়িক ও বিভেদকামী শক্তিদের আক্রমণের হাত থেকে আমাদের সুকুমার ছাত্রছাত্রীদের রক্ষার উদ্দেশ্যে আমরা বিদ্যালয় শিক্ষার ক্ষেত্রে যুক্তিবাদী, তথ্য-নির্ভর ও বিজ্ঞানভিত্তিক পাঠক্রম প্রবর্তন ও পর্যালোচনা কাজ চালিয়ে যাব।

**বিশ্ববিদ্যালয় শিক্ষা**

বিশ্ববিদ্যালয়গুলির শিক্ষার গুণগত ঔৎকর্ষ বজায় রেখে মান উন্নয়নের দিকে নিয়ে যেতে

সরকার বিশেষভাবে যত্নবান। বিশ্ববিদ্যালয়ে শিক্ষা-বিষয়ের এবং আর্থিক শৃঙ্খলা বজায় রাখার জন্য যথাসম্ভব চেষ্টা চালানো হচ্ছে। বিশ্ববিদ্যালয়গুলিকে একটি শিক্ষা-বিষয়ক পঞ্জী প্রণয়ন করে তা মেনে চলতে পরামর্শ দেওয়া হয়েছে। প্রায় সবকটি বিশ্ববিদ্যালয় অধ্যয়নক্ষেত্র সুসংহত এবং বহুমুখী করার উপর গুরুত্ব দিচ্ছে। উন্নয়নের স্বার্থে সরকার উপাচার্যদের সাথে নিবিড় যোগাযোগ রেখে চলেছে। সরকারি সাহায্যপ্রাপ্ত বিশ্ববিদ্যালয়গুলির মাসিক অনুদান ১৯৯২-৯৩ সালে বাড়ানো হয়েছে। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের বিধাননগরে স্থিত দ্বিতীয় ক্যাম্পাসের জন্য কয়েকটি অতিরিক্ত শিক্ষকের পদ মঞ্জুর করে দীর্ঘদিনের একটি দাবি পূরণ করা হয়েছে। ঐ ক্যাম্পাসের উন্নয়নের জন্যও অতিরিক্ত অর্থ-বরাদ্দ করা হয়েছে। জাপান সরকারের সহায়তায় বর্ধমান বিশ্ববিদ্যালয়-এ একটি প্ল্যানেটেরিয়াম স্থাপনের কাজ অনেকটা এগিয়েছে। ঐ প্ল্যানেটেরিয়াম যেমন ছাত্রদের শিক্ষার প্রয়োজন মেটাবে তেমনি জনসাধারণেরও কাজে লাগবে।

যদিও বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়কে কিছু আর্থিক সহায়তা দানে রাজি হয়েছে কিন্তু প্রধান আর্থিক দায়-দায়িত্ব রাজ্য সরকারকেই বহন করতে হচ্ছে।

ইঞ্জিনিয়ারিং এবং কারিগরি শিক্ষার বিভিন্ন বিভাগে শিক্ষণের এবং গবেষণার মান উন্নয়নের জন্য রাজ্য সরকারের উদ্যোগে ১৯৭৪ সালে ইউ জি সি আইনানুযায়ী বি ই কলেজকে একটি "পরিগণিত বিশ্ববিদ্যালয়" হিসাবে স্বীকৃতি দেওয়া হয়েছে।

সংস্কৃত কলেজকে "পরিগণিত বিশ্ববিদ্যালয়ে" উন্নীত করার প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

**কলেজ শিক্ষা**

১৯৯২-৯৩ সালে নতুন প্রতিষ্ঠিত কলেজ এবং পুরানো কলেজগুলির শিক্ষার গুণগত উৎকর্ষকে সংহত করার উপর জোর দেওয়া হয়েছে। উদাহরণ হিসাবে বলা যায় যে বেশ কয়েকটি কলেজে নতুন বিষয় পড়াবার অনুমোদন দেওয়া হয়েছে। এছাড়া কয়েকটি বেসরকারি কলেজের জন্য বেশ কয়েকটি শিক্ষক এবং অশিক্ষক পদ মঞ্জুর করা হয়েছে। সরকারি কলেজের পাঠ্যসূচি ভালভাবে চালাবার জন্য অনেকগুলি শূন্য পদ পূরণ করা হয়েছে। শারীর শিক্ষা কর্মসূচিকে জোরদার করার জন্য সরকারি কলেজের (সাধরণ স্নাতক এবং শিক্ষক-শিক্ষণ কলেজ) ফিজিক্যাল ইনস্ট্রাক্টরের পদগুলির পুনর্বিন্যাস করা হয়েছে। এরফলে নতুন প্রতিষ্ঠিত দুটি শারীর শিক্ষা কলেজের শিক্ষক-সংখ্যার বৃদ্ধি ঘটেছে।

যদিও চলতি বছরে সরকারি কলেজের ক্ষেত্রে নতুন কোনও নির্মাণ কাজে হাত দেওয়া হয়নি কিন্তু আগে শুরু করা কাজগুলি যথেষ্ট এগিয়েছে। হলদিয়ায় কর্মী আবাসন সম্পূর্ণ হওয়ার পথে। প্রেসিডেন্সি কলেজের ভূবিদ্যা এবং অর্থনীতি বিভাগের বাড়িগুলির সম্প্রসারণের কাজও সন্তোষজনক। বিধাননগর সরকারি কলেজ ভবনের জন্য সল্টলেকে ৭.৩ একর পরিমাণ জমি নির্দিষ্ট করা হয়েছে।

১৯৯৩-৯৪ সালে নিম্নলিখিত কর্মসূচি নেওয়া হয়েছে ঃ

১। বারাসাত সরকারি কলেজের বিজ্ঞান ব্লকের কাজ শেষ করা।

২। সরকারি শিল্প এবং কলা কলেজ ভবনের কাজ শুরু করা।

৩। বেথুন কলেজে প্রেক্ষাগৃহ এবং জিমনাসিয়াম নির্মাণ।

৪। হুগলি এবং দিনহাটায় শারীর শিক্ষা কলেজের জন্য জমি অধিগ্রহণ।

৫। স্নাতকোত্তর শারীর শিক্ষা কলেজের অধ্যক্ষের আবাসগৃহ নির্মাণ এবং সীমানার দেয়াল নির্মাণ কার্য।

৬। প্রয়োজন এবং দীর্ঘ দিনের দাবির ভিত্তিতে গুরুত্বপূর্ণ বিষয়ে বিভিন্ন সরকারি এবং বেসরকারি কলেজের স্নাতকোত্তর/সাম্মানিক/পাশ কোর্স চালু করা।

৭। কম্পিউটার এবং ফটোকপিয়ারের সাহায্যে শিক্ষা অধিকারের "ডাটা বেস" উন্নয়ন।

কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আর্থিক সহায়তা না পাওয়া সত্ত্বেও রাজ্য সরকার প্রেসিডেন্সি কলেজে 'সেন্টার ফর অ্যাডভান্সড ইকনমিক স্টাডিস'-এর কাজ যথারীতি চালিয়ে যাচ্ছেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধীন একটি করেসপন্ডেস কলেজ প্রতিষ্ঠার প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন।

বেসরকারি কলেজের অধ্যক্ষের শূন্যপদগুলি পূরণ করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। প্রচন্ড আর্থিক অনটন সত্ত্বেও দুটি বেসরকারি কলেজে বিভিন্ন বিষয়। (একটি সাম্মানিক বিষয় সহ) খোলার এবং প্রয়োজনীয় পদ সৃষ্টির অনুমোদন দেওয়া হয়েছে। কয়েকটি বেসরকারি কলেজের মেরামতি এবং নির্মাণ কাজের জন্য অনুদান মঞ্জুর করা হয়েছে।

পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশন যাতে রাজ্যভিত্তিক যোগ্যতামূলক পরীক্ষা গ্রহণ করতে পারে তারজন্য কলেজ সার্ভিস কমিশন আইনের সংশোধনের কাজ সম্পূর্ণ হয়েছে।

**ভাষা এবং সংস্কৃতি উন্নয়ন**

ভাষা উন্নয়নের জন্য উর্দু অ্যাকাডেমি, রাজ্য পুস্তক পর্ষদ এবং ত্রিবান্দ্রমে অবস্থিত দ্রাবিড়ী ভাষাতত্ত্বের আন্তর্জাতিক প্রতিষ্ঠানে বাংলা ভাষার পদটি চালু রাখার জন্য সরকার আর্থিক সহায়তা প্রদান করে চলেছেন। রবীন্দ্র রচনাবলির ১৪টি খন্ড প্রকাশিত হয়েছে। বাকি খন্ডগুলি যত তাড়াতাড়ি সম্ভব প্রকাশ করার চেষ্টা করা হচ্ছে।

'মৌলানা আবুল কালাম আজাদ সেন্টার ফর এশিয়ান স্টাডিজ' প্রতিষ্ঠার জন্য রাজ্য সরকার প্রয়োজনীয় জমির ব্যবস্থা করছে। আরবি এবং ইসলামিক বিষয়ে অ্যাডভান্সড রিসার্চ ইনস্টিটিউট প্রতিষ্ঠার প্রস্তাবও রাজ্য সরকারের বিবেচনাধীন।

**রাজ্য মহাফেজখানা**

ভারতবর্ষের পূর্বাঞ্চলে শিক্ষা এবং ইতিহাস গবেষণার কেন্দ্র হিসাবে রাজ্য মহাফেজখানার একটি বিশিষ্ট স্থান আছে। রাজ্য মহাফেজ্খানার নিজস্ব ভবনের মূল নির্মাণ কাজ আগামী আর্থিক বছরে শুরু করা যাবে বলে আশা করা যাচ্ছে। দেশের মুক্তি আন্দোলন এবং অন্যান্য প্রয়োজনীয় বিষয়ের উপর মূল্যবান প্রকাশনার প্রস্তাব রাজ্য মহাফেজখানার রয়েছে। প্রকাশনা প্রচেষ্টা ফসল গবেষণার কাজে বিশেষভাবে সহায়ক হবে।

**পলিটেকনিক শিক্ষা (কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ)**

রাজ্যে কারিগরি শিক্ষা কর্মসূচিকে শক্তিশালী করা ও সেটির মানোন্নয়নের উদ্দেশ্যে কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগ গঠন করা হয়েছে। বর্তমান প্রযুক্তিগত বিদ্যার দ্রুত পরিবর্তনের প্রয়োজনিয়তা উপলব্ধি করে বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় একটি প্রকর্মী শিক্ষা প্রকল্প রাজ্য সরকার গ্রহণ করেছেন। বর্তমান বছরে রাজ্যের ২৮টি পলিটেকনিকের বিভিন্ন পরীক্ষাগারও কর্মশালাসমূহের আধুনিকীকরণের জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতি সরবরাহে বিভিন্ন পদক্ষেপ নেওয়া হয়েছে। উক্ত প্রকল্পের অধীনে দক্ষতা সম্প্রসারণ কর্মসূচির মাধ্যমে ১২টি নতুন ডিপ্লোমা পাঠক্রম ও ২টি ডিপ্লোমা উত্তর পাঠক্রম চালু করা হবে। তা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| ১। | ইনস্ট্রুমেন্টেশন টেকনোলজি | ডিপ্লোমা পাঠক্রম |
| ২। | ফার্মাসি | ঐ |
| ৩। | ইলেকট্রনিক্স অ্যান্ড টেলিকমিউনিকেশন ইঞ্জিনিয়ারিং | ঐ |
| ৪। | কমপিউটার অ্যাপ্লিকেশন | ডিপ্লোমা |

কলকতা টেকনিক্যাল স্কুলে মেরিন ইঞ্জিনিয়ারিং-এ ডিপ্লোমা পাঠক্রমে ইতিমধ্যে উপপঠন-পাঠন শুরু হয়েছে। নারীদের কারিগরি শিক্ষার প্রয়োজনীয়তা বিবেচনায় উক্ত কর্মসূচির অধীনে হুগলি জেলার চন্দননগরে একটি এবং ছাত্রাবাসের সুযোগ-সুবিধাসহ শিলিগুড়িতে আরও একটি নতুন মহিলা পলিটেকনিক স্থাপন করা হবে। আগামী শিক্ষবর্ষে চন্দননগরে অবস্থিত নতুন পলিটেকনিকটিতে পঠন-পাঠন শুরু করার উদ্দেশ্যে ইতিমধ্যেই একটি ভবন অধিগ্রহণ করা হয়েছে। হলদিয়াতে কেমিক্যাল ইঞ্জিনিয়ারিং-এ ডিপ্লোমা পাঠক্রম চালু করার উদ্দেশ্যে আরও একটি নতুন পলিটেকনিক স্থাপন করা হবে।

এছাড়া রূপনারায়ণপুরে অবস্থিত জুনিয়র স্কুলটির পলিটেকনিক স্তরে উন্নতীকরণের বিষয়টি সরকারের চিন্তার পরিধির মধ্যে রয়েছে।

রানীগঞ্জ মাইনিং ইন্সটিটিউটের সম্প্রসারণের একটি প্রস্তাব রাজ্য সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে।

ব্যান্ডেল অবস্থিত সার্ভে ইনস্টিটিউটের উন্নয়নের জন্য কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগ কর্তৃক উক্ত প্রতিষ্ঠানের প্রশাসনিক নিয়ন্ত্রণ ভূমি ও ভূমি সদ্ব্যবহার বিভাগ থেকে অধিগ্রহণের বিষয়টিও বিবেচনাধীন রয়েছে।

**ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট/জুনিয়র টেকনিক্যাল স্কুলসমূহ**

বিশ্বব্যাঙ্কের সহায়তায় দক্ষতা উন্নয়ন প্রকল্পের অধীন পশ্চিমবঙ্গের কলকাতা, বর্ধমান ও শিলিগুড়িতে এই প্রথম কেবলমাত্র মহিলাদের জন্য তিনটি ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট স্থাপন করা হয়েছে। উক্ত প্রতিষ্ঠানগুলিতে প্রশিক্ষণের জন্য ডাটা প্রিপারেশন অ্যান্ড কম্পিউটার সফটওয়ার, মেকানিক ইলেক্ট্রনিক্স, মেকানিক রেডিও ও টি ভি এবং সেক্রেটারিয়াল প্র্যাকটিসের

মতো আধুনিক ট্রেডসমূহ চিহ্নিত করা হয়েছে।

বিভিন্ন ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউটসমূহের কর্মশালাগুলিতে ব্যবহারিক প্রশিক্ষা কর্মসূচির মানোন্নয়নের জন্য ১ কোটি টাকা মূল্যের আধুনিক যন্ত্রপাতি সরবরাহ করা হয়েছে। কুচবিহারে অবস্থিত ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট এবং হুগলিতে অবস্থিত বেসিক ট্রেনিং সেন্টার (কেমিক্যাল) এই দু'টি প্রতিষ্ঠানের ছাত্রাবাস নির্মাণের জন্য রাজ্য পরিকল্পনা খাতে প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হয়েছে।

বাঁকুড়ার ছাতনাতে একটি নতুন আই টি আই, স্থাপনের কাজ প্রায় সম্পূর্ণ। ফুটওয়্যার মেকার, ফিনিসড লেদার মেকার এবং বিউটিসিয়ান ইত্যাদি ট্রেডকোর্সগুলি শিক্ষানবীশ প্রশিক্ষণ কর্মসূচিতে অন্তর্ভুক্ত করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হয়েছে।

বৃত্তিমূলক প্রশিক্ষণের গুরুত্ব উপলব্ধি করে ন্যাশনাল কাউন্সিল ফর ভোকেশনাল ট্রেনিং-এর অনুমোদন লাভের জন্য রাজ্যের বিভিন্ন অঞ্চলে অবস্থিত ১৯টি জুনিয়র টেকনিক্যাল স্কুল কর্তৃক পরিচালিত বিভিন্ন কোর্সের ৩৩টি শাখা পরিদর্শনের কাজ সমাপ্ত হয়েছে।

**জনশিক্ষা প্রসার**

১৯৯০ সালে আন্তর্জাতিক সাক্ষরতা বর্ষে পশ্চিমবঙ্গই সর্বপ্রথম নিরক্ষতা দূরীকরণের ব্যাপক কর্মসূচি গ্রহণ করে। এতদিন পর্যন্ত প্রচলিত কেন্দ্র ভিত্তিক শিক্ষাদানের পরিবর্তে নির্দিষ্ট সময়-সীমা ভিত্তিক, ফলপ্রসু ও এলাকা ভিত্তিক সার্বিক সাক্ষরতা অভিযান ১৭টি জেলার মধ্যে ১৩টি জেলায় শুরু হয়েছে। রাজ্য সরকারের অনুরোধ কলকাতা পৌরসভা কলকাতায় সাক্ষরতা অভিযান শুরু করেছে। বর্ধমান, হুগলি, বীরভূম ও বাঁকুড়া জেলায় সম্পূর্ণ এবং উত্তর ২৪ পরগনা ও কুচবিহার জেলা দুটিতে আংশিকভাবে বহির্মূল্যায়ন করা হয়। জাতীয় সাক্ষরতা মিশনের প্রতিনিধি এবং বয়স্ক ও প্রথা-বহির্ভূত শিক্ষার বিশেষজ্ঞদের নিয়ে গঠিত বহির্মূল্যায়ন দল ঐ জেলাগুলির পড়ুয়াদের পঠন-পাঠনের মূল্যায়ন করেন। এই মূল্যায়ন অনুসারে ১৯৯২-৯৩ সালের মধ্যে প্রায় ৪৩ লক্ষ বিদ্যালয়ে পড়ার সুযোগ পায় নি এমন ছেলেমেয়ে, বিদ্যালয়-ছুট ছেলেমেয়ে এবং বয়স্ক পড়ুয়া জাতীয় সাক্ষরতা মিশন কর্তৃক নির্ধারিত মান অনুযায়ী ব্যবহারিক সাক্ষরতা অর্জন করেছে। উত্তর ২৪-পরগনা ও কুচবিহার জেলায় দুটি পর্যায়ে ১৫ লক্ষেরও বেশি জনসংখ্যাকে সার্বিক সাক্ষরতা কর্মসূচির আওতায় আনা হবে। প্রথম পর্যায়ে ঐ জেলা দুটিতে জাতীয় সাক্ষরতা মিশনের মান অনুযায়ী ৬.২৫ লক্ষ মানুষ সাক্ষর হয়েছে। উত্তর ২৪ পরগনা ও কুচবিহা জেলা ছাড়াও ১৯৯২-৯৩ সালে জাতীয় সাক্ষরতা মিশন কর্তৃক অনুমোদিত প্রকল্পের ভিত্তিতে দক্ষিণ ২৪ পরগনা, হাওড়া, মুর্শিদাবাদ ও নদীয়া জেলায় ৩৮.৮৫ লক্ষ মানুষকে সাক্ষর করার উদ্দেশ্যে সার্বিক সাক্ষরতা অভিযান শুরু হয়েছে। মালদা ও পুরুলিয়া জেলার সার্বিক সাক্ষরতা কর্মসূচি প্রকল্প জাতীয় সাক্ষরতা মিশন নীতিগতভাবে অনুমোদন করেছে।

১৯৯১ সালের লোকগণনা অনুযায়ী পশ্চিমবঙ্গে সাক্ষরতার হার শতকরা ৫৭.৭২ যা সর্বভারতীয় হার শতকরা ৫২.১১ অপেক্ষা বেশি। রাজ্য সরকার বাকি ৪টি জেলা—উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর, জলপাইগুড়ি ও শিলিগুড়ি মহকুমা পরিষদ সহ সমগ্র দার্জিলিংকে

১৯৯৪-৯৫ সালের মধ্যে সার্বিক সাক্ষরতা কর্মসূচির আওতায় আনার কথা চিন্তা-ভাবনা করছেন। ঐ লক্ষ্যে পৌঁছানোর জন্য এবং নিরক্ষরতাকে প্রারম্ভেই নির্মূল করার জন্য সার্বিক সাক্ষরতা কর্মসূচির অংশ হিসাবে একটি ব্যাপক অভিযান শুরু করা হয়েছে যার ফলে ৬ থেকে ৯ বৎসর বয়স পর্যন্ত ছেলেমেয়েদের প্রাথমিক বিদ্যালয়ে পাঠানো হবে।

কাজটি নিঃসন্দেহে কঠিন। পরিবেশ তৈরি, ব্যাপক প্রচার, দরিদ্র, অনগ্রসর সম্প্রদায় এবং মহিলাদের মধ্যে চেতনার জাগরণ, পড়ুয়াদের সঙ্গে ব্যক্তিগত বন্ধনের উপরই কর্মসূচির, সাফল্য সম্পূর্ণরূপে নির্ভরশীল। আর এ সাফল্য আসবে যদি জেলা থেকে গ্রাম পর্যন্ত সমস্ত পর্যায়ে শিক্ষিত জনগণ, শিক্ষক, ছাত্র, সব রাজনৈতিক দলের সদস্য, সমর্থক এবং রাজনৈতিক দলের প্রতি সহানুভূতিশীল ব্যক্তি, ট্রেড ইউনিয়ন, পঞ্চায়েত, পৌরসভা, সরকারি অফিসার ও কর্মচারী জাতি-ধর্ম ও রাজনৈতিক প্রবণতা নির্বিশেষে এই কর্মসূচির সঙ্গে যুক্ত হন। এ রাজ্যে এ পর্যন্ত সার্বিক সাক্ষরতা অভিযানের যে সাফল্য তা এসেছে লক্ষ লক্ষ স্বেচ্ছাসেবকদের জন্য, যারা জেলা সাক্ষরতা সমিতির ছত্রছায়ায় বিনা পারিশ্রমিকে কাজ করেছেন।

সাক্ষরতাই যে শেষ কথা নয় তা সরকার সম্পূর্ণরূপে অবহিত। সেজন্য রাজ্য সরকার কলকাতার ইন্ডিয়ান স্ট্যাটিস্টিক্যাল ইনস্টিটিউটকে বাঁকুড়া ও বীরভূম জেলার আর্থ-সামাজিক অবস্থার উপর সাক্ষরতার প্রভাব খতিয়ে দেখার দায়িত্ব দিয়েছেন। ঐ দুটি জেলা এবং অন্যান্য জেলাগুলিতে সাক্ষরতা অভিযান কর্মসূচির সুফল কিভাবে আরও ভাল করে কাজে লাগানো যায় তা দেখাই এর উদ্দেশ্য। এছাড়াও জেলাগুলিতে সার্বিক সাক্ষরতা অভিযান কর্মসূচির সমাপ্তিতেই কিন্তু কাজ শেষ হবে না। এটা আমাদের অবশ্যই দেখতে হবে যে নবসাক্ষররা যেন আবার নিরক্ষর না হয়ে পড়ে এবং নব অর্জিত জ্ঞান ও সাক্ষরতা ধরে রাখতে পারে এবং তা আরও বাড়িয়ে ব্যবহারিক সাক্ষরতার পর্যায়ে উন্নীত করতে পারে। এই উদ্দেশ্যে একটি কর্মশালা সংগঠিত হয়েছিল যায় উদ্বোধন করেন মাননীয় মুখ্যমন্ত্রী। এই কর্মশালায় গৃহীত সিদ্ধান্ত অনুযায়ী সরকার সাক্ষরোত্তর কর্মসূচি এবং প্রবহমান শিক্ষা পদ্ধতির একটি ব্যাপক কৌশল তৈরি করেছেন।

জেলা প্রশাসন, জেলা পরিষদের সভাপতিগণ এবং জেলার জেলা সাক্ষরতা সমিতিগুলি যারা সার্বিক সাক্ষরতা কর্মসূচি শেষ করেছেন তাদের ঐ কৌশল অনুসরণ করতে নির্দেশ দেওয়া হয়েছে এবং সেটি সাক্ষরোত্তর কর্মসূচির ক্ষেত্রে রূপায়ণ করতে বলা হয়েছে। সাক্ষরোত্তর এবং প্রবহমান শিক্ষার কর্মসূচির মাধ্যমে বৃত্তিমূলক শিক্ষা, পরিবার ও শিশু কল্যাণ, জাতীয় সংহতি ও সাম্প্রদায়িক সম্প্রীতির উপর বিশেষ জোর দেওয়া হয়েছে। যে সমস্ত জেলাগুলি সার্বিক সাক্ষরতা কর্মসূচি রূপায়ণ করেছে সেই সব জেলাগুলিতে ৫০ লক্ষেরও বেশি নবসাক্ষরকে সাক্ষরোত্তর কর্মসূচির আওতায় আনা হবে।

সার্বিক সাক্ষরতা ও সাক্ষরোত্তর কর্মসূচিকে দৃঢ়ীকরণ এবং উভয় কর্মসূচির মধ্যে আরও ভালোভাবে সমন্বয় সাধনের উদ্দেশ্যে রাজ্যস্তরে তদারকি কর্মসূচি তৈরি, মূল্যায়ন এবং পুনর্নিরীক্ষণের জন্যে কমিটি গঠন করা হয়েছে।

**দৃশ্য-শ্রাব্য শাখা (অডিওভিস্যুয়াল সেকশন)**

সার্বিক সাক্ষরতা কর্মসূচিতে নিরক্ষর জনগণের মধ্যে সচেতনতা জাগিয়ে তুলতে এই দপ্তরের অধীন দৃশ্য-শ্রাব্য শাখা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। কেন্দ্রীয় ইউনিট সহ ১৩টি ইউনিট সার্বিক সাক্ষরতা ও সাক্ষরোত্তর প্রচারাভিযানে নিরক্ষর পড়ুয়াদের মধ্যে উৎসাহ ও উদ্দীপনা জাগিয়ে তুলতে সক্রিয় অংশগ্রহণ করছে। এই দপ্তর পোস্টারিং-এর মাধ্যমে সাক্ষরতা কর্মসূচির ব্যাপক প্রচারের বন্দোবস্ত করছে।

প্রবহমান শিক্ষা ও সাক্ষরোত্তর কর্মসূচির অংশ হিসাবে বয়স্ক উচ্চবিদ্যালয় এবং জনশিক্ষা লিয়মগুলি শক্তিশালী করার কথা বিবেচনা করা হচ্ছে।

নবসাক্ষরদের সংখ্যা উত্তরোত্তর বৃদ্ধির পরিপ্রেক্ষিতে বিভিন্ন বয়সের নবসাক্ষরদের জন্য পাঠ্য বিষয়বস্তু তৈরির প্রয়োজন দেখা দিয়েছে। এ জন্য সরকার রাজ্যস্তরে বিশেষজ্ঞ কমিটি গঠন করেছেন। সার্বিক সাক্ষরতা ও সাক্ষরোত্তর অভিযানের ক্ষেত্রে কর্মীদের প্রশিক্ষণের বর্ধিত প্রয়োজন মেটানোর এবং নতুন পাঠ্য বিষয়বস্তু তৈরির জন্য কয়েকটি জেলায় জেলাস্তরে 'জেলা রিসোর্স ইউনিট' (District Resource Unit) স্থাপন করা হয়েছে।

**প্রথা-বহির্ভূত শিক্ষা**

যে সব ৯-১৪ বৎসর বয়স্ক ছেলেমেয়ে বিদ্যালয়ে পড়ার সুযোগ পায় নি বা বিদ্যালয় পড়া বন্ধ করে দিয়েছে তাদের জন্য এ রাজ্যে ২২,৭১৮টি প্রথা-বহির্ভূত শিক্ষাকেন্দ্র আছে। এই প্রথা-বহির্ভূত শিক্ষা কর্মসূচি অবশ্য সার্বিক সাক্ষরতা কর্মসূচির সঙ্গে অঙ্গীভূত করা হয়েছে।

**শ্রমিক বিদ্যাপীঠ**

এই দপ্তরের অধীন ভারত সরকারের অর্থানুকূল্যে কলকাতার উত্তরাঞ্চলে একটি শ্রমিক বিদ্যাপীঠ আছে। এই বিদ্যাপীঠের উদ্দেশ্যে হল শিল্প-শ্রমিক বা শ্রমিক পরিবারের ছেলেমেয়েদের স্বল্পমেয়াদী বিবিধ বৃত্তিমূলক শিক্ষায় প্রশিক্ষণ দেওয়া। এইসব প্রশিক্ষণ শ্রমিক পরিবারে ছেলেমেয়েদের স্বনির্ভর হতে সাহায্য করছে।

**সমাজ কল্যাণ আবাস**

জনশিক্ষা প্রসার দপ্তরের অধীন সারা রাজ্যে ১৮টি জেলায় ৯৫৯টি কল্যাণ আবাস আছে। এর মধ্যে ১০টি সরকারি কল্যাণ আবাস এবং ৪৯টি সরকারি সাহায্যপ্রাপ্ত কল্যাণ আবাস যার মধ্যে ৮টি হল কেবলমাত্র প্রাপ্তবয়স্ক দুঃস্থ মেয়েদের জন্য। এই সমস্ত কল্যাণ আবাসের মোট আসন সংখ্যা ৮,২৭৫। সরকারি বা বেসরকারি সাহায্য প্রাপ্ত কল্যাণ আবাসগুলিতে দরিদ্র এবং অনাথ ছেলেমেয়েদের ভর্তির ব্যাপারে লক্ষ্য রাখার জন্য রাজ্যস্তরে একটি কমিটি পুনর্গঠন করা হয়েছে। ১৯৯৩-৯৪ সালে সীমিত ক্ষমতার মধ্যে আরও ১০০টি আসনে ভর্তির জন্য লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

ঐ সব আবাসিক ছেলেমেয়েদের জন্য বিদ্যালয়ে শিক্ষা, চিকিৎসা এবং সকল প্রকার খেলাধূলার ব্যবস্থা রয়েছে। কিছু কল্যাণ আবাসে আবাসিকদের বোনা, কাঠের কাজ, তাঁত বোনা, সেলাই প্রভৃতি বৃত্তিমূলক শিক্ষা দেওয়া হয়। মাথাপিছু ২৪০ টাকা করে প্রতিমাসে আবাসিকদের জন্য মঞ্জুর করা হয়।

**দৈহিক প্রতিবন্ধীদের জন্য শিক্ষা**

দৃষ্টিহীন, মূক ও বধির এবং জড়বুদ্ধি ছেলেমেয়েদের শিক্ষা এবং প্রশিক্ষণের জন্য ৩১টি বিদ্যালয় রয়েছে। এইগুলির মধ্যে ১৩টি সরকার স্বীকৃত, ১৬টি সরকারি সাহায্যপ্রাপ্ত এবং ২টি যদিও সরকারি অনুমোদিত কিন্তু কোনও সাহায্য দেওয়া হয় না। ১৯৯২-৯৩ সালে নর্থ বেঙ্গল ইনস্টিটিউট অফ হিয়ারিং হ্যান্ডিক্যাপড, শিলিগুড়ি এবং ইছাপুর ডেফ এবং ডাম্ব স্কুল নামে ২টি নতুন শিক্ষা প্রতিষ্ঠানকে সরকার স্পনসর করেছেন এবং আরও দুটি নতুন বিদ্যালয়কে স্পনসর করার প্রস্তাব সরকার সক্রিয়ভাবে বিবেচনা করছেন। অর্থের যোগান ঠিকমতো হলে আরও কিছু প্রতিবন্ধীদের জন্য বিদ্যালয়কে স্পনসর করা যেতে পারে।

**গ্রন্থাগার পরিষেবা**

জনসমাজের বিভিন্ন অংশের মধ্যে বিচিত্র শিক্ষাগত চাহিদার যোগান দেবার জন্য জনশিক্ষা প্রসারের সঙ্গে সঙ্গে রাজ্যের মানবসম্পদের বুদ্ধিবৃত্তির বিকাশকল্পে বিভিন্ন গ্রন্থাগারগুলি যে বহুবিধ প্রশংসনীয় কার্যকলাপ চালিয়ে যাচ্ছে—একথা বললে অত্যুক্তি হয় না। রাজ্যের জনগণের বিভিন্ন অংশের বহুবিধ পঠন সামগ্রীর চাহিদা পূরণের জন্য এবং রাজ্যের বর্তমান গ্রন্থাগার পরিষেবার কাঠামোকে দৃঢ় ও উন্নত করবার জন্য পশ্চিমবঙ্গের প্রত্যন্ত অঞ্চলগুলিতে সরকারপোষিত জন-গ্রন্থাগার পরিষেবার বিস্তারের জন্য রাজ্য সরকার প্রতিনিয়ত বিভিন্ন নীতিগত ব্যবস্থাদি গ্রহণ করে চলেছেন। সম্প্রতি রাজ্য সরকার সার্বিক সাক্ষরতা কর্মসূচি গ্রহণ করায় নবসাক্ষরদের সংখ্যা ব্যাপকহারে বৃদ্ধি পেয়েছে। এটি অবশ্যই আন্তর্জাতিক ক্ষেত্রে একটি উল্লেখযোগ্য কৃতিত্ব বলে স্বীকৃত হয়েছে। তার উপর রাজ্য সরকার বিশেষ করে নবসাক্ষরদের জন্য বিভিন্ন গ্রন্থাগারে পুস্তক সরবরাহের ব্যবস্থা করার উদ্দেশ্যে পদক্ষেপ গ্রহণ করেছেন যাতে তারা তাদের নবলব্ধ জ্ঞানের সাহায্যে এ সমস্ত পুস্তকের সুবিধাজনক সদ্ব্যবহার করতে পারেন। সরকার পোষিত বিভিন্ন পাঠাগারের নবসাক্ষরদের জন্য একটি বিশেষ সুবিধার কথা এখানে উল্লেখ করা যেতে পারে। বইমেলা থেকে পুস্তক ক্রয়ের জন্য মোট অর্থবরাদ্দের শতকরা দশ ভাগ নবসাক্ষরদের জন্য পুস্তক ক্রয়ের উদ্দেশ্যে নির্দিষ্ট করা আছে।

গ্রন্থাগার পরিষেবা অধিকার কি ধরনের বিভিন্ন কার্যপদ্ধতি ইতিমধ্যেই গ্রহণ করেছেন এবং আগামী দিনের জন্য কি কি পরিকল্পনা পোষণ করছেন—সেদিকে আমরা একবার খতিয়ে দেখতে পারি।

প্রতি বছর কলকাতা এবং রাজ্যের বিভিন্ন জেলায় গ্রন্থমেলার আয়োজন করা এ রাজ্যে গ্রন্থাগার আন্দোলনের একটি নিয়মিত ব্যাপারে পরিণত হয়েছে। এই গ্রন্থমেলার আয়োজনের মাধ্যমে পাঠক শ্রেণী, প্রকাশক ও পুস্তক ব্যবসায়ীর মধ্যে বন্ধন দৃঢ়তর হয়। ১৯৯২ সালে পশ্চিমবঙ্গ গ্রন্থমেলা ডিসেম্বর মাসের ২৪ তারিখ থেকে ১৯৯৩ সালের ৩রা জানুয়ারি পর্যন্ত

অনুষ্ঠিত হয়েছে। ঐ গ্রন্থমেলায় প্রতিদিন গড়ে এক লক্ষ মানুষ গ্রন্থমেলার বিভিন্ন স্টল ঘুরে দেখেন।

১৯৯২-৯৩ সালের আর্থিক বছরে বহু প্রাচীন এবং সুবিদিত গ্রন্থাগারের নতুন ভবন নির্মাণের ক্ষেত্রে বিভিন্ন উন্নয়নমূলক পরিকল্পনা গ্রহণ করা হয়। মানিকতলা অঞ্চলের ভি আই পি রোডে রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগারের নতুন ভবনের কাজ এগিয়ে চলেছে। বারাসাত জেলা গ্রন্থাগারের একটি নতুন ভবন ইতিমধ্যেই নির্মিত হয়েছে। মুর্শিদাবাদ জেলা গ্রন্থাগারের নির্মাণ কাজ সমাপ্তির পথে। দার্জিলিং-য়ে দেশবন্ধু জেলা গ্রন্থাগারের ভবন নির্মাণ ব্যাপারেও অনুরূপ প্রয়াস চালানো হচ্ছে। বর্তমান প্রাচীন গ্রন্থাগারগুলির নতুন ভবন নির্মাণ ছাড়াও বিভিন্ন শ্রেণীর গ্রন্থাগার যথা গ্রামীণ/শহর/জেলা গ্রন্থাগারগুলির কাছ থেকে তাদের বর্তমান পুরাতন ভবনের স্থলে নতুন ভবন নির্মাণ বা পুরাতন ভবনেরই সংস্কার এবং নবীকরণের জন্য আর্থিক অনুদানের প্রস্তাব সরকারের সক্রিয় বিবেচনাধীন।

১৯৯২-৯৩ আর্থিক বছরে রাজ্য সরকার কর্তৃক রাজা রামমোহন রায় লাইব্রেরি ফাউন্ডেশনকে সমপ্রকার অনুদানের মাধ্যমে বিভিন্ন প্রকল্প রূপায়িত হয়েছে। এই প্রকল্পগুলি হল সরকার পোষিত গ্রন্থাগার এবং স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলির গ্রন্থাগারের জন্য আসবাবপত্র সরবরাহ, বই কেনা, গৃহ নির্মাণ ইত্যাদি। চলতি আর্থিক বছরে রাজ্য সরকার রাজা রামমোহন রায় লাইব্রেরি ফাউন্ডেশনকে দশ লক্ষ টাকা সমপ্রকার অনুদান মঞ্জুর করেছেন।

ভারতে গ্রন্থাগার আন্দোলনের অন্যতম পুরোধা ও পথিকৃৎ এস আর রঙ্গনাথনের জন্মশতবার্ষিকী উপলক্ষ্যে গত বছর আয়োজিত গ্রন্থাগার আন্দোলন-বিষয়ক পাঠচক্রটি গ্রন্থাগার পরিষেবার অন্যতম গুরুত্বপূর্ণ কৃতিত্ব।

দার্জিলিং জেলায় গ্রন্থাগার পরিষেবার গতি ব্যাহত হয়েছে। ঐ জেলায় ধ্বংসপ্রাপ্ত গ্রন্থাগার ভবনগুলি পুনর্নির্মাণের ব্যবস্থা নেওয়া হয়েছে। ২১টি গ্রন্থাগার ভবনের সংস্কারের/পুনর্নির্মাণের জন্য মোট ১৬,৯৮,৪৮৩ টাকা অনুদান মঞ্জুর করা হয়েছে। রাজনৈতিক অস্থিরতার জন্য কালিম্পং-এ অবস্থিত লাইব্রেরিয়ান শিপ ট্রেনিং সেন্টারটি অচল অবস্থায় রয়েছে। ট্রেনিং সেন্টারটিকে নতুন করে চালু করার পদক্ষেপ নেওয়া হচ্ছে। ঐ সেন্টারের লাইব্রেরি সায়েন্সের লেকচারার পদটি পূর্বতন ব্যক্তির অবসরের পরিপ্রেক্ষিতে শূন্য অবস্থায় রয়েছে। পাবলিক সার্ভিস কমিশনকে ঐ পদে প্রার্থী মনোনয়নের জন্য অনুরোধ করা হয়েছে।

এ পর্যন্ত গ্রন্থাগার পরিষেবার উন্নয়নকল্পে যা কিছু করা হয়েছে সেগুলি যদি এখনও করণীয় বিষয়গুলির পাশে খতিয়ে দেখা হয় তবে অর্জিত কৃতিত্ব বা সাফল্যের জন্য আত্মতুষ্টির কোনও কারণই খুঁজে পাওয়া যাবে না। গ্রন্থাগারের প্রয়োজনীয়তা ক্রমবর্ধমান চাহিদার পরিপ্রেক্ষিতে বর্তমান গ্রন্থাগারগুলিকে পুনর্বিন্যাসের প্রয়োজন আছে। এর জন্য প্রয়োজনীয় জায়গা ও আনুষঙ্গিক আসবাবপত্রের যথোপযুক্ত ব্যবহার দ্বারা বর্তমান গ্রন্থাগারগুলি উন্নয়নের ওপর বিশেষ জোর দেওয়া প্রয়োজন। এ ছাড়াও গ্রামীণ গ্রন্থাগারের শহর গ্রন্থাগারের উন্নয়ন, গ্রন্থাগার পরিষেবায় নিয়োজিত স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলিকে আর্থিক অনুদান এবং গ্রন্থাগারগুলিতে শিশু ও নবসাক্ষরদের জন্য নতুন বিভাগ খোলার ব্যবস্থা নিতে হবে। গ্রন্থাগার প্রশাসনকে

সুগঠিত করার জন্য বিশেষ জোর দেওয়া হবে যাতে গ্রন্থাগার উন্নয়নের জন্য যা কিছু প্রকল্প গ্রহণ করা হচ্ছে সেগুলি সুনির্দিষ্ট সময়ের মধ্যে রূপায়িত হতে পারে।

**উপসংহার**

আমাদের স্থির বিশ্বাস আছে যে, মাননীয় সভ্যগণের গঠনমূলক সমালোচনা এবং সক্রিয় সহায়তায় শিক্ষাক্ষেত্রে জনগণের আশা-আকাঙ্ক্ষাকে পূরণ করতে আমরা সমর্থ হব। এই কটি কথা বলে সভার নিকট আমার ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার আবেদন রাখছি।

**Mr. Speaker :** There are 11 cut motions in Demand 30. All the cut motions are in order. There is no cut motion in demand No. 45.

**Shri Deba Prasad Sarker :** Sir, I beg to move tht the amount of the Demand be reduced to Re. 1/-

**Shri Deba Prasad Sarker :**
**Shri Subrata Mukherjee :**
**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ব্যয়-বরাদ্দের দাবি এক গুচ্ছ শিক্ষামন্ত্রী তুলেছেন আমি তাকে সমর্থন করছি না এবং আমাদের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন দেওয়া হয়েছে আমি সেগুলিকে সমর্থন করছি। শিক্ষার বিভিন্ন বিষয়গুলি সম্বন্ধে আমাদের দলের আরও যেসব বক্তারা আছেন তারা বললেন, আমি শুধু উচ্চ শিক্ষা এবং সাধারণ শিক্ষার ব্যাপারে কয়েকটা বিশেষ কথা এখানে তুলে ধরব। এর আগে দুটি বছরও মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী এখানে এই দায়িত্ব ছিলেন এবং তার কাছে আমি অশোক মিত্র কমিশন সম্পর্কে, কলেজ সার্ভিস কমিশন সম্পর্কে এবং বিভিন্ন ক্ষেত্রে যেসব শিক্ষকের শূন্যপদ পূরণ হচ্ছে না সে সম্পর্কে বলেছি। বিভিন্ন বিষয়ের বিভিন্ন প্রশ্নের মন্ত্রী মহাশয় ইতিপূর্বে আমাদের কাছে কিছু কিছু উত্তর দিয়েছেন, আমরা কোনও জায়গায় খুশি হয়েছি, কোনও জায়গায় হই নি। কিন্তু আমরা বিষয়গুলি আলোচনা করছি। আমি সরাসরি মনে করি না যে মাননীয় মন্ত্রী মহাশয় একেবারে অযোগ্য বা তিনি কিছু করছেন না, তা নয়। ওনার বিপদ হয়েছে উনি যে মেশিনারি নিয়ে করবেন সেটা একেবারে অকেজো হয়ে গেছে। এই ডিপার্টমেন্টের এই সমস্ত মানুষদের নিয়ে খুব বড় রকমের শিক্ষা উন্নতি যে উনি করতে পারবেন বলে আমরা বিশ্বাস করতে পারছি না। গ্রামের দোকানে অনেক যেমন দেখা যায় যে লেখা থাকে আমার দোকানের জিনিসের দামটা একটু বেশি, কোনও কোনও সময় খারাপও হয় কিন্তু আমার সততার কোনও অভাব নেই, মাননীয় সত্যসাধন বাবুর ব্যাপারেও তেমনি অবস্থা হয়েছে ওনার সততার অভাবে নেই, উনি নিষ্ঠা নিয়ে চেষ্টা করে চলেছেন কিন্তু তা সত্ত্বেও দপ্তর কিভাবে রয়েছে তা আমরা দেখতে পাচ্ছি। একটু মনিটারিং করতে না পারলে আপনি যে উদ্দেশ্য নিয়ে চেষ্টা চালাচ্ছেন তাতে সাকসেসফুল হতে পারবেন না। আমরাও ঐ পরিস্থিতিতে ছিলাম, কিন্তু আমরা মাত্র ৫ বছর সময় পেয়েছিলাম, কিন্তু আপনাদের

প্রতি মানুষের এমপেকটেশন অনেক বেশি, যার জন্য সমালোচনাও বেশি হচ্ছে। ১৬ বছর সময় পেয়েছেন মনিটারিং করতে পারছেন না, বিজ্ঞান ভিত্তিক ফান্ডামেন্টাল একটা চেঞ্জ করবার সুযোগ পেয়েছিলেন, সদ্ব্যবহার করলেন না। আমি স্বীকার করি যে—মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন—এখন শিক্ষক শিক্ষিকাদের মাইনে ভীষণভাবে বাড়িয়ে দিয়েছেন, আর্থিক স্বাচ্ছন্দ্য, সামাজিক স্বীকৃতি যে পরিমাণে এসেছে সেই পরিমাণে সোশ্যাল রিফর্ম করতে পারেন নি বলে ফলো আপ ঠিকমতো হয়নি। শিক্ষক শিক্ষিকারা এতবেশি কমার্সিয়াল হয়ে গেছেন শিক্ষা ব্যবস্থার মূল্যবোধ থেকে অনেক বেশি সরে গেছেন। একেবারে ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কার, ম্যানেজমেন্ট ওয়ার্কারদের মতো মানসিকতা নিয়ে চলছেন। আজকে কোনও কোনও জায়গায় সেই অবস্থায় পৌঁছে গেছেন, কোনও শিক্ষক বা শিক্ষিকাকে কটুক্তি করা পাপ বলে আমি মনে করি কিন্তু বাস্তব কথাটা বলতে হচ্ছে। আমার মনে হয় যে সমস্ত মাননীয় সদস্যই স্বীকার করবেন যে বাস্তব জীবনে এই সব ঘটনা ঘটছে। বাণিজ্যিক দৃষ্টিভঙ্গির দিকে শিক্ষাটা চলে যাচ্ছে। শুধু তাই নয়, স্কুল, কলেজ বিক্রি হয়ে যাচ্ছে, বড় বড় ব্যবসাদারদের কাছে। সাউথ পয়েন্ট স্কুল, সেই স্কুল ব্যবসাদাররা কিনে নিয়েছেন এবং কিভাবে ব্যবসা করছেন। টাকা জমা দিয়ে দিচ্ছে, তার কোনও ইন্টারেস্ট নেই, পিয়ারলেস চিট ফান্ডের মতো করছে, কলকাতায় বুকের উপরে এই রকম চলছে। একবার লক্ষ্য করেছেন? কি রকম বড়লোকেরা ডোনেশনের নামে ঘুস দিয়ে ছেলেদের ঢোকাচ্ছে আর লক্ষ লক্ষ ভাল ছেলে ঘুড়ে বেড়াচ্ছে। আপনি বলতে পারেন যে আমার হাতে আইন নেই, আমাদের দেশের স্কুলের স্বার্থ রক্ষা করতে হলে দরকার হলে আইন তৈরি করে ন্যূনতম পেরিফেরিতে আপনাকে অধিকার অর্জন করতে হবে, প্রয়োজন হলে আমরা অপোজিশনের লোকরা আপনাদের সমর্থন করব। কিন্তু চোখের সামনে এই অবস্থা দিনের পর দিন চলতে পারেনা। আজকে আমি নাম বলতে চাই না, বহু ইংলিশ মিডিয়াম স্কুলের যে পরিণতি হচ্ছে আগামী দিনে ভয়াবহ অবস্থার দিকে চলে যাবে বলে আমি মনে করি। সুতরাং মাইনে বাড়ানো শুধু নয়, মাইনে বাড়ানোর সঙ্গে মূল্যবোধ বাড়ানোর দিকে নজর দেবেন। আমরা যেখানে ব্যর্থ হয়েছি, আমি ধন্যবাদ জানাচ্ছি এই রাজ্যে সবচেয়ে বেশি শিক্ষক শিক্ষিকাদের বেতন বাড়াতে পেরেছি সেটা যেমন একটা গর্বের বিষয় তেমনি আমি সরাসরি যে কথাগুলি তুলে ধরে সেগুলি যাতে আপনাদের উত্তর দেবার সুবিধা হয়, আমি এক্সটেম্পো দিয়ে সমালোচনা করতে চাই না, নির্দিষ্ট কতকগুলি কথা বলতে চাই, নির্দিষ্ট উত্তর দিলে খুবই খুশি হব, আমি অনেক কথা বলেছি মাননীয় সৌগত রায় মহাশয় যখন আরম্ভ করবেন তখন বলবেন।

আমি আপনার দপ্তরের উপর বেশি জোর দিচ্ছি। আপনি বর্তমানে সল্টলেকে আপনার দপ্তর চেঞ্জ করেছেন। কিন্তু সল্টলেকে দপ্তর চেঞ্জ করবার ব্যাপারে বেশির ভাগ স্টাফের যথেষ্ট আপত্তি রয়েছে। এই শিফটিং আপনার কাছে অপরিহার্য ছিল জানি, কিন্তু আমি খবর নিয়ে জায়নাল, ৬ নম্বর ভবানী দত্ত লেনে ছয়তলা একটি বাড়ি আছে যেখানে সেকেন্ডারি স্কুল এডুকেশনের ডাইরেক্টরেট অফিস ছিল। ঐ বিল্ডিং এর একটা বড় অংশ জুড়ে স্টেট আরকাইভ রয়েছে। আজকে স্টেট আরকাইভের নিজস্ব বিল্ডিং হচ্ছে। কাজেই ঐ বিল্ডিংয়ে যদি আপনার দপ্তর নিয়ে যেতে পারতেন তাহলে আজকে যে সমস্ত কর্মচারী ডেইলি প্যাসেঞ্জারি করে কাজ করতে আসেন তারা সল্টলেকে যাওয়া এবং সেখান থেকে ফিরে আসার দুর্ভোগ

থেকে মুক্ত করতে পারতেন। কাজেই বিষয়টা অবশ্যই ভেবে দেখবেন, কারণ হাতের মধ্যেই রয়েছে বাড়িটা। শুধু কো-অর্ডিনেশন কমিটিই নয়, এই ব্যাপারে সকলেই অনুরোধ করেছিলেন বলে আমার কাছে খবর আছে। যখন আপনি দপ্তর শিফট করেছেন তখন প্রচুর ফাইল মিসপ্লেসড হয়েছে, ফলে যে টেবিলে যে ফাইল থাকবার কথা সেটা থাকছে না। আর পরিকল্পনা মাফিক এটা হয়েছে। ক্ষুদ্র স্বার্থের সঙ্গে যারা জড়িত তারা ফাইল ট্রান্সফারের সময় সেসব ধ্বংস করেছেন। এমনিতেই আপনার দপ্তরের ফাইল হারিয়ে যায় বলে অভিযোগ আছে এবং শিফটিং এর ফলে অনিবার্যভাবে এটা ঘটেছে। এবং আমার ধারণা, আপনার কাছেও এই সংবাদ রয়েছে। এতে ডিপার্টমেন্টের অপূরণীয় ক্ষতি হয়ে যাবে। একজন শিক্ষক হিসাবে এটা হোক নিশ্চয়ই চাইবেন না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এডুকেশন ডাইরেক্টরেট কর্মচারিদের ক্ষেত্রে আগে বলিনি, এখন বলছি। এডুকেশন সেক্রেটারিয়েটে যারা আছেন তাদের প্রোমোশন খুব কুইক হয়, কিন্তু ডাইরেক্টরেটে যারা আছেন তাদের প্রোমোশন একেবারেই হয় না। হলেও সেটা খুব কম হয়। কিন্তু দুটি ক্ষেত্রেই কর্মচারিরা পাবলিক সার্ভিস কমিশন থেকে আসেন। এডুকেশন ডিপার্টমেন্টে যিনি ডিলিং অ্যাসিস্টেন্ট হিসাবে জয়েন করেন তিনি প্রোমোশন পেয়ে ডেপুটি সেক্রেটারি, জয়েন্ট সেক্রেটারি হয় যান, কিন্তু এডুকেশন ডাইরেক্টরেটে পাবলিক সার্ভিস কমিশনের থ্রুতে এসেও তাদেরকে হেড অ্যাসিস্ট্যান্ট হিসাবে রিটায়ার করতে হয়। এরফলে তাদের জব স্যাটিসফ্যাকশন বলতে যা বোঝায় সেটা ধ্বংস হয়ে যাচ্ছে। এই ব্যবস্থা পরিবর্তন করুন, এটা আপনার কাছে আমার দাবি। আজকে ডি পি আই, অ্যাসিস্টেন্ট ডাইরেক্টর—এরা সরকারি কলেজের অধ্যাপক। এরা জাগলারি করে থাকেন। তামিলনাডুতে আজকে ডাইরেক্টরেট পদ এডুকেশন ডিপার্টমেন্ট থেকে তুলে দিয়ে আই এ এসদের সেখানে নিয়ে আসা হয়েছে, কিন্তু আপনারা কলেজের অধ্যাপকদের নিয়ে এসেছেন। এটা একটা বাজে ব্যবস্থা। তারা ডাইরেক্টরেটে থাকলে ৫৮তে রিটায়ার করবেন, কিন্তু দেখা যাচ্ছে ৫৭ বছর হলে তারা কলেজে ব্যাক করে চলে যাচ্ছেন। ১৫-১৬ বছর ডাইরেক্টরেটে কাজ করবার পর সেখানে তারা ফিরে যাবেন এবং সেখানে আবার ৫-৭ বছর এক্সটেনশন নেবেন। এইভাবে আজকে তারা ডবল বেনিফিট নিচ্ছেন। ১৫-২০ বছর শিক্ষাজগৎ থেকে বিচ্ছিন্ন থাকবার পর কলেজে ফিরে গিয়ে তারা ছাত্রদের সর্বনাশ করে দিচ্ছেন।

[1-20 — 1-30 p.m.]

পড়াতে যখন ফিরে যেতে হয় তখন পড়ানোর মানসিকতা থাকে না। প্রশাসনের কাজ করতে গিয়ে প্রশাসনের কালচার এসে যায়, পড়াশোনায় আর ফিরে যেতে পারে না। আমি অনুরোধ করছি এটা পরিবর্তন করুন। সাড়ে সাতান্ন বছরে চলে যাবে এবং কলকাতার আশেপাশে সরকারি কোনও কলেজে বাকি জীবনটা থাকেন এক্সটেনশন নিয়ে। তামিলনাডুতে যে সিস্টেমটা করেছে সেই সিস্টেমটা এখানে ইন্ট্রোডিউস করতে পারেন। আমি মনে করি এটা যদি করেন তাহলে একটা বিশাল পরিবর্তন আপনি করতে পারবেন। আমার কাছে খবর আছে হিস্ট্রি, পলিটিক্যাল সায়েন্স এই সমস্ত ডিপার্টমেন্টে দুর্ভোগ বেশি হচ্ছে। আপনি নিজে পলেটিক্যাল সায়েন্সের লোক, আপনি নিশ্চয়ই খবর রাখছেন যে কি হয়। উনি যদি

ডাইরেক্টর থেকে কলেজে ফিরে যেতে না চান তাহলে ৫৮ বছরে তাঁকে রিটেয়ার করিয়ে দিন, ফিরে যেতে দেবেন না। এটা আনডিউ অ্যাডভান্টেজ পাচ্ছে, এটা বিভিন্ন জায়গায় আছে। আপনি এটা চেষ্টা করবেন। আপনি ডি পি আই পোস্টটা কনভার্ট করে নতুন নাম করে দিন ডাইরেক্টর অফ কলেজ এডুকেশন। এই জন্য বলছি আই এ এস করতে পারবে তাহলে। এই নামেই রাখতে হবে তার মানে নেই। এটা সম্পূর্ণভাবে পরিবর্তন করেন তাহলে ভালহবে বলে আমার মনে হয়। আপনি কিছু মনে করবেন না, ডি পি আই-এর বিরুদ্ধে সরাসরি কয়েকটি অভিযোগ পেশ করছি এবং সেইগুলি সুনির্দিষ্ট অভিযোগ। মূলত এই ডি পি আইকে নিয়ে আপনার ডিপার্টমেন্টে কাজ করতে হয়। বর্তমান ডি পি আই-এর দুর্নীতি, দলবাজি এবং খারাপ কথায় বলতে হয় ধান্দাবাজি এমন পর্যায়ে পৌঁছেছে যে বলার কথা নয়। আপনার যোগ্য সেক্রেটারি আছেন, আপনি যোগ্য মন্ত্রী আছেন, আপনার যোগ্য জয়েন্ট সেক্রেটারি আছেন, আপনাদের যোগ্যতা থাকলেও আপনারা কিছু করতে পারবেন না যদি এ ডি পি আই থাকে। কিছুই করতে পারবেন না। আমি একটা একটা করে অভিযোগ বলছি, অনেকগুলি অভিযোগ আছে, কটা বলতে পারব জানি না। আগের ডি পি আই-রা যেমন গৌরী নাগ, এন ঝা, এস দাসগুপ্ত এরা যে শুধু দক্ষ ছিলেন তাই নয়, এদের আলাদা একটা ইমেজ ছিল, আলাদা সম্মান এনজয় করতেন। আজকের ডি পি আই সেটা করেন না। আমি মনে করি করেন না তার যথেষ্ট কারণ আছে। এই ডি পি আই অযথা এই পদ অলঙ্কৃত করে রেখেছেন। কিভাবে দলের মধ্যে ঢুকে পড়েছেন জানি না। এই ডি পি আই এমন দলবাজি, গোষ্ঠীবাজি করছেন যে ছেলেমেয়েদের পড়াশোনার ব্যাপক ক্ষতি হচ্ছে, ডি পি আই বসে আছে অথচ ডেপুটি ডাইরেক্টর বা অ্যাসিস্টেন্ট ডাইরেক্টর এই সমস্ত যারা রয়েছেন তাদের সঙ্গে কোনও কো-অর্ডিনেশন করছেন না এবং তাদের কাজও করতে দিচ্ছেন না। যে পোস্টে প্রোমোশন দিয়ে ফিল আপ করতে আপনি বলছেন কিন্তু সেটা ফিল আপ করছেন না। যে সমস্ত অধ্যাপক কলেজে ফিরে যেতে যায় তাদের ডি পি আই ফিরে যেতে দিচ্ছে না। সেটা দলের উপর নির্ভর করে ফিরে যেতে দিচ্ছে না। একটা কোঠারি করেছেন। কলকাতার নিকটবর্তী কলেজে প্রিন্সিপ্যাল সপ্তাহে তিন দিন আসেন, সারা মাসের মাইনে নিয়ে চলে যান। কারণ সে কোঠারির লোক বলে। অধ্যাপকের সার্কুলার দিয়ে দিয়ে বলছেন রোজ কলেজে যেতে। কোঠারির লোক বলে সপ্তাহে রোজ কলেজে না গেলেও তাকে মাপ করে দেন। একটি সরকারি কলেজের ভূতপূর্ব অধ্যাপক ৯০-৯১-৯২ সাল প্রায়ই কলেজে অ্যাবসেন্ট থাকতেন।

কাউকে দায়িত্ব ডেলিগেট করে যাচ্ছেন না। তিনি ট্যুরে যাচ্ছেন না অথচ টি এ নিচ্ছেন। প্রিন্সিপ্যালের কোয়ার্টার থাকা সত্ত্বেও হাউস রেন্ট নিচ্ছেন। ডি পি আইকে বলা সত্ত্বেও কোনও ব্যবস্থা নেন নি। আপনি যদি নাম চান আমি বলে দিতে পারি। তবে উনি প্রিন্সিপ্যাল, নাম বলাটা এখানে সেজন্য ঠিক নয়। এই যে ধারাবাহিক ভাবে আমি অভিযোগুলো করছি, যতগুলো অভিযোগ আমি করছি, চাইলে আমি তাদের নাম দিয়ে দেব। ডি পি আই সম্পর্কে আমি টোটাল ভিজিলেন্স ডিমান্ড করছি। আমি যে ফান্ডামেন্টাল চেঞ্জ এবং আর একটা ডি পি আই সম্পর্কে যে ভিজিলেন্স চাইছি, সে সম্পর্কে আপনি কিছু বলছেন না। জয়েন্ট সেক্রেটারি বা সেক্রেটারির যোগ্যতা থাকা সত্ত্বেও, অর্থ থাকা সত্ত্বেও, আপনার

পরিকাঠামো থাকা সত্ত্বেও কিছু করতে পারছেন না বিকজ অব দিস ডি পি আই। এটা আমার কথা নয়। আপনি জানেন না এটা আমি বিশ্বাস করি না। আপনি নিশ্চয়ই জেনেছেন। তবে এদের নাম আমি বলছিনা সম্মানের জন্য। ডি পি আই কিভাবে একটা সরকারি কলেজে জনৈক এস এফ আই নিয়ন্ত্রিত ছাত্র সংসদ, এস এফ আই ইউনিয়ন নৈতিক অপরাধের জন্য সাত-আট মাস, ব্যক্তিকে কলেজে ঢুকতে দেয় নি। কলেজের নাম বলছি, মৌলানা আজাদ কলেজ। উনি যেহেতু কোঠারির লোক, সেজন্য তাকে বসে বসে মাইনে দিয়েছেন। আপনার টাকা তো গৌরী সেনের টাকা নয়, এটা সরকারি টাকা, এখানে ডি পি আইয়ের কোনও অধিকার নেই। যাকে সাসপেন্ড করা উচিত ছিল তাকে আবার বহাল করে দিয়েছেন। তিনি এখন সপ্তাহে এক দুদিন কাজ করেন। এখানে ছাত্রপরিষদের ছেলেরা নয়, এস এফ আই এটা করেছিল। তার নাম চাইলে আমি বলে দিতে পারি। কিন্তু এই জায়গায় নামটা বলা ঠিক নয়। এবারে আমি বলছি, উচ্চতর কর্তৃপক্ষকে লিখে জানানো সত্ত্বেও সেক্রেটারি এই সমস্ত ব্যাপারটা জানেন, তা সত্ত্বেও কিছু হচ্ছে না। কি অদৃশ্য শক্তি কাজ করছে জানি না? তিনি আলিমুদ্দিন স্ট্রিটে একবার করে দেখা করে আসেন, সেখান থেকে ম্যানেজ করছেন কিনা জানি না। চন্দননগরে ইনস্টিটিউট অব এডুকেশন ফর উইমেন-এর লাইব্রেরিয়ান সরিত সেন, একজন মহিলা, তিনি তার ক্যারিয়ার অ্যাডভান্স-এর জন্য বারে বারে দরখাস্ত করেছেন। ডি পি আই-এর রুটিন সিগনেচার যেটা করার কথা সেটা তিনি করছেন। তিনি ১৯-৭-৯১তে দরখাস্ত জমা দিয়েছেন। কিন্তু আজ পর্যন্ত সিগনেচার করেন নি। কারণ উনি বামপন্থী নন। এই হচ্ছে ডি পি আই। তিনি কোনও স্ক্রিনিং কমিটির বৈঠক ডাকছেন না। স্ক্রিনিং কমিটির বৈঠক যাতে না ডাকা হয় তারজন্য নির্দেশ দিচ্ছেন। কোনও কোনও জায়গায় মৌখিকভাবে এই কাজ করছেন। ঠিক এই রকম ভাবে আরও কাজ করছেন। নন-সিপিএম অধ্যাপকদের এই রকম হ্যারাস করছেন। আমি আরও উদাহরণ দিচ্ছি। পশ্চিমবঙ্গে নিজের স্বার্থ সিদ্ধির জন্য প্রিন্সিপ্যালদের উপরে নানা চাপ সৃষ্টি করছেন—প্রিন্সিপ্যালরা যাতে হায়ার গ্রেড না পায়, হায়ার স্কেল যাতে না পায় তারজন্য সব আটকে রাখছেন। ওর নিজের লোক যদি না হয়, বিশেষ করে বামফ্রন্টের নেক নজর থাকার জন্য প্রোমোশন, ক্যারিয়ার অ্যাডভান্স ইত্যাদি ডি পি আই আটকে রাখছেন। এবারে আমি সরাসরি বলছি ডি পি আই-এর কয়েকটি দুর্নীতির কথা। ঐ ডি পি আই ইন্দিরা গান্ধী ওপেন ইউনিভার্সিটির ডিরেক্টর জেনারেল ছিলেন, সল্টলেকে একটা অফিস ছিল। নানা প্রশাসনিক অব্যবস্থা, ইরেগুলারিটিজ, মিস-ম্যানেজমেন্ট ইত্যাদির সঙ্গে তিনি যুক্ত ছিলেন। এই অভিযোগ বিভিন্ন মহল থেকে উঠেছিল। কেন্দ্রীয় মানব সম্পদ উন্নয়ন মন্ত্রীর কাছে পর্যন্ত এ সম্পর্কে জানানো হয়েছে। এই ব্যক্তি মিঃ সরকার এবং আরও কয়েকজনকে নানাভাবে হেনস্থা করেছিলেন খুব ভিন্ডিকটিভ উপায়ে। আজকে সেই ঘটনার পর, সেখানে দুর্নীতিগ্রস্ত কার্যকলাপের জন্য কি করেছেন? সেখানে দুর্নীতির জন্য তার বিরুদ্ধে এমনকি সেন্ট্রাল গভর্নমেন্টের ভিজিলেন্স পর্যন্ত করা হয়েছিল। তারপর তিনি কি করে ডি পি আই হলেন তা জানি না। নর্মালি, সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে এটা থাকার পর কি করে ডি পি আই হলেন তা জানি না। এর একটা কারণ হচ্ছে যে সেন্ট্রাল গভর্নমেন্টের বিরোধিতা করছেন বলেই তাকে মাথায় করে নিয়ে এসে ডি পি আই করে বসিয়ে দিয়েছেন। তিনি নিজের দুটি ছেলেকে ভর্তি করেছেন ইরেগুলার উপায়ে। তিনি করলেন কি—ফাইল উধাও করে দিয়ে নিজের ছেলে ভর্তি করেছেন প্রেসিডেন্সি কলেজে। জিওলজিতে ১৫০ জনের

সিট, সেখানে লাস্ট ডেটের ২-১ দিন আগে নিজের ছেলেকে ঢুকিয়ে দিলেন প্রিন্সিপ্যালের আপত্তি সত্ত্বেও।

[1-30 — 1-40 p.m.]

প্রিন্সিপাল আপত্তি করেছিলেন যে বহু যোগ্য ছেলে পড়ে রয়েছে কিন্তু তা সত্ত্বেও তিনি এই কাজ করলেন এবং ২টি ছেলেকেই সরাসরি ঢোকালেন। জলপাইগুড়ি ইঞ্জিনিয়ারিং কলেজে প্রিন্সিপাল হিসাবে যখন তিনি পোস্টেড ছিলেন তখন তিনি তার বেনামে স্ত্রীর নামে চৌধুরি টিউটোরিয়াল হোম খুলেছিলেন এবং সেখানেও দুর্নীতির অভিযোগ উঠেছিল। কিন্তু তাসত্ত্বেও ডি পি আই পদে বসে রয়েছেন। বহুবার অনেক লোক তার সম্বন্ধে অনেক অভিযোগ করেছেন কিন্তু তা সত্ত্বেও কোনও ব্যবস্থা করেন নি। ১৯৯০-৯১ সালে একটি ছেলেকে ভর্তি করলেন প্রেসিডেন্সি কলেজে এবং আরেকটি ছেলেকে ভর্তি করলেন মৌলানা আজাদ কলেজে কেমিস্ট্রিতে অনার্স নিয়ে। তারজন্য সিটের সংখ্যাও বাড়াতে হয়েছিল। ওখানকার প্রিন্সিপাল টেকনিক্যাল কারণে আপত্তি করা সত্ত্বেও মৌলনা আজাদ কলেজে সিট বাড়িয়ে তিনি ছেলেকে ভর্তি করেছিলেন। আমি যা বললাম তা গোপন কিছু নয়, আপনি সরসারি আলোচনা করে নিতে পারেন এবং আশা করি এর ব্যবস্থা নেবেন। বহু টাকা পয়সায় লেনদেনের সঙ্গে যুক্ত এবং বহু জায়গায় এজেন্ট হিসাবে রয়েছে। বেশ কিছু কলেজে লাইব্রেরিয়ান পদে নিয়োগ নিয়ে প্যানেল যে ছিল তাতে তিনি নিচের তলার লোককে নিয়েছেন ওপরের তলার লোককে বাদ দিয়ে। সেখানে ওপরের নাম সরিয়ে নিচের তলার লোককে আনা হয়েছে, এই জিনিস ডি পি আই করেছেন। এমন কি ডি পি আইয়ের চূড়ান্ত অপদার্থতা সম্পর্কে সম্প্রতি অ্যাডভোকেট জেনারেল অভিযোগ করেছেন। অ্যাডভোকেট জেনারেল তার অফিসের কাছে জানতে চেয়েছেন যে সত্যি কোনও ডি পি আই সরকারের আছে কিনা। শিক্ষা দপ্তরের অফিসারের অপদার্থতার জন্য উচ্চ শিক্ষা সংক্রান্ত সব কটা কেসেই গভর্নমেন্ট হেরে যাচ্ছে। তারপরে একটি কলেজের ইংরাজি অধ্যাপককে রিলিজ করে দেওয়া হল কিন্তু তার জায়গায় কোনও অধ্যাপক নেওয়া হল না। এই ডি পি আইয়ের দুর্নীতির ব্যাপারে সিলেকশন কমিশনের কাছে লিখেছি এবং আবার লিখিত ভাবে জানাচ্ছি, আশা করি এর ব্যবস্থা করবেন। অবশেষে একটা মজার ব্যাপার জানাচ্ছি এই ডি পি আই সম্পর্কে তিনি রাজনৈতিক নেতাদের নাম করে গালমন্দ করছেন। একজন মন্ত্রী সম্পর্কেও কটাক্ষ করেছেন। চন্দনগর কলেজে একজন অধ্যাপক ডি পি আইকে স্টাফ রুমে তার সমস্যার কথা বলাতে তিনি বলেছিলেন যে আমার কাছে এসেছেন কেন, গো টু এম এল এ, গো টু মিনিস্টার, সুতরাং এইরকম তো ব্যবহার। এমন কি আপনার সম্বন্ধে শুদ্ধ বলেছেন—উনি তো একজন সাধারণ কলেজের লেকচারার ছিলেন, ওর কথা আমাকে শুনতে হবে। এই ঔদ্ধত্য এই জায়গায় পৌঁছে গিয়েছে। ডি পি আই সম্বন্ধে আমি এই কথাগুলি বললাম। ৪০০ থেকে ৫৮০টি আপনার আই সি এস সি এবং সি ডি এস সি যেগুলি আপনার নো অবজেকশন সার্টিফিকেটের জন্য বসে আছে, যেখানে আপনার পয়সার কোনও দরকার নেই, অচিন্ত্যবাবু জানেন, এটা কেন তিনি দিয়ে দিচ্ছেন না? বিড়লা, টাটা, গোয়েঙ্কা চাইলে দিয়ে দেবেন, কিন্তু সাধারণ ছাত্রছাত্রীরা যেখানে উপকৃত হয় আমার মনে হয় সেখানে এটা দিয়ে যেতে পারেন। আমি আশা করি এটা বিচার করে দেখবেন যখন পয়সা লাগবে না তখন শুধু নো অবজেকশন সার্টিফিকেট দিতে অসুবিধা

কোথায়? আলিমুদ্দিন স্ট্রিটে একটি এ বি টি এ-র সেল তৈরি করা হয়েছে সেখানে যে সমস্ত শিক্ষকরা এ বি টি এ-র মেম্বার নন তাদের সম্বন্ধে গোপন তথ্য সংগ্রহ করা হচ্ছে। এটা খুব সাংঘাতিক কাজ, এই ব্যাপারে আমি আপত্তি করেছিলাম, এখনও আপত্তি করছি, এটা বন্ধ করে দেওয়া হোক। টিচারদের সম্বন্ধে এই জিনিস হওয়া উচিত নয়। পি এস সি-র ব্যাপারে যখন অ্যাড হক ভিত্তিতে ১৭৫ জনকে নিয়োগ করা হয়েছিল তখন আপনি ক্যাবিনেটে বলেছিলেন আর কোনও নিয়োগ করা হবে না, তা সত্ত্বেও আপনি পার্টির নির্দেশে ১৬ জনকে নিয়োগ করেছেন। কলেজ সার্ভিস কমিশন সম্বন্ধে এর আগে একবার বলেছিলাম, যারা পাশ করে বসে আছে যোগ্য ব্যক্তি তাদেরকে আপনি দিচ্ছেন না, অথচ আপনি বলেছিলেন তাদেরকে দ্রুত নিয়ে নেবেন, কিন্তু তাদেরকে এখনও নেওয়া হয়নি, এই রকম বহু জায়গায় তারা পাশ করে বসে আছে। সুতরাং আমি মনে করি তাদের নিয়ে নেওয়া উচিত। ১১/১২ ক্লাসটাকে যেটা কলেজে পড়াচ্ছে এটা আমি সম্পূর্ণভাবে স্কুলের মধ্যে সীমাবদ্ধ রাখা উচিত বলে মনে করি। কারণ কলেজে পড়ানোর কালচার আলাদা ১১/১২ ক্লাস টাকে আপনি স্কুলের মধ্যে রেখে দিন, ওখানে বেসিক জ্ঞানটা হয়। সব অভিভাবকরাই চাচ্ছেন স্কুলে পড়াবার জন্য, এটা কলেজে রাখবেন না, কলেজের রাখবার কোনও প্রভিসন আপনি রাখবেন না। যারা কলেজে যাচ্ছে তারা ভাল ছেলে, ভাল ছেলেরা কলেজে গিয়ে খারাপ হয়ে যাচ্ছে। আমার মনে হয় এটা বাস্তব সম্মত হবে। নবদয় স্কুল যেটা ৩৩ নম্বর রিজেন্ট পার্কে, ঐ স্কুলটাকে সি ডি এস সি-র মধ্যে যদি অনুমোদন দিয়ে দিতে পারেন তাহলে আমার মনে হয় কোনও অসুবিধা হবে না। আর একটা মজার জিনিস হচ্ছে ফিজিকাল এডুকেশন উওমেন সেখানে একজন পুরুষকে তপন চক্রবর্তীকে নিয়োগ করে দিয়েছেন, ওতে ইনচার্জ করে রেখে দিয়েছেন। ফিজিকাল এডুকেশনের ইনচার্জ একজন মহিলা হওয়া উচিত। আমি মনে করি এই জিনিসগুলি দেখা দরকার। সর্বশেষে আমি অনুরোধ করব শিক্ষার মানকে ফিরিয়ে আনার জন্য, দ্বিমুখী শিক্ষা ব্যবস্থা বন্ধ করুন। আমি যেটা বারে বারে বলেছি আপনারা শুধু মুখে শ্রেণীহীন সমাজের কথা বলবেন, আবার নিজেরা এই দুই মুখো শ্রেণীর শিক্ষা ব্যবস্থা চালু করছেন, হয় আপনারা এইগুলিকে বন্ধ রাখুন আর তা নাহলে এক রকমের শিক্ষা ব্যবস্থা চালু করুন। আপনারা এমন ব্যবস্থা করেছেন যাতে গ্রামের ছেলেরা বাংলা পড়বে, তারা উচ্চশিক্ষা লাভ করবে না, বিলেতে যাবে না, আর যারা শহরে বাস করে যাদের টাকা পয়সা আছে, তার বাবা চোরও যদি হয় তাহলে তার ছেলেমেয়ে ডনবস্কোয় পড়বে, কনভেন্টে পড়বে, আই এ এস, আই পি এস হবে, জ্যোতি বসুর মতো নেতা হবে। আপনারা মুখে শ্রেণীহীন সমাজের কথা বলেন আর শিক্ষার ক্ষেত্রে দুই মুখো, দুই শ্রেণীর শিক্ষা ব্যবস্থা চালু রাখবেন এ হতে পারে না। সেই জন্য বলব শিক্ষার মধ্যে দিয়ে শিক্ষার ঐ কাঠামো তৈরি করবেন না। এই কথা বলে বাজেট বরাদ্দের বিরোধিতা করে, আমাদের কাট মোশনগুলিকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার :** ওনার ৫মিঃ সময় বাড়তি হয়েছে, আপনাদের পার্টির পরবর্তী সময় থেকে ৫মিঃ বাদ যাবে।

[1-40 — 1-50 p.m.]

**ডাঃ গৌরীপদ দত্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ

[ 20th July, 1993 ]

পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের যে সমস্ত কাট মোশনগুলো রয়েছে তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা এখানে নিবেদন করতে চাই। মাননীয় বিধায়ক সুব্রতবাবুর বক্তৃতা আমি খুব মনোযোগ দিয়ে শুনছিলাম এবং শুনে আমি খুব কৌতুক অনুভব করছিলাম। বোঝা গেল শিক্ষা ব্যবস্থা এবং আমাদের শিক্ষা দপ্তরের যেসব কাজকর্ম চলছে তাকে নীতিগতভাবে তিনি সমর্থন করেছেন এবং মাননীয় মন্ত্রীর কোনও সদিচ্ছার অভাব তিনি দেখেননি। তিনি কয়েকটি প্রশাসনিক এবং কয়েকটি কাজ সম্বন্ধে সমালোচনা করেন এবং সেই সমালোচনার উত্তর মাননীয় মন্ত্রী তার জবাবি ভাষণের সময় দেবেন। তাই আমি সেই প্রসঙ্গে যাচ্ছি না। উনি বক্তব্যের শুরুতেই দুটো প্রশ্ন তুলেছেন এবং এই দুটো প্রশ্নই খুব গুরুত্বপূর্ণ। একটা প্রশ্ন তুলেছেন যে বিভাগের যেসব কর্মচারিরা আছেন তারা কেউ কাজ করছে না এবং তাদের দিয়ে কাজ করানো যায় না। আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই, আমাদের পশ্চিমবাংলার যে জনসংখ্যা তার প্রায় শতকরা ৪০ ভাগ, আমাদের যে দল প্রতিনিধিত্ব করছেন সেই বিরোধীপক্ষের মুখ্য প্রবক্তা। কাজেই কোনও বিশেষ অংশ কাজ করছে এটার বোধ হয় কোনও গুরুত্ব নেই। কাজ যে হচ্ছে না, বা শিক্ষা ব্যবস্থার মধ্যে যে ঘাটতি দেখা গেছে, সেই ঘাটতি যে বামফ্রন্টের আমলে দেখা গেছে তা নয়। আমাদের এই বাজেট সমালোচনায় আমি দুটো বিষয়কে আলোচনার মধ্যে আনছি। একটা হচ্ছে শিক্ষা ব্যবস্থার মধ্যে মৌলিক যে অসংগতি আছে, যে ত্রুটি আছে, সেই ত্রুটি বহুদিন ধরে চলে আসছে। সেই ত্রুটি কেন সংশোধন হয়নি সেটা একটা বিষয়। আর দ্বিতীয় বিষয় হচ্ছে এই কাঠামোর মধ্যে, ভারতের যে সংবিধান আছে তার মধ্যে বামফ্রন্ট সরকার ১৫-১৬ বছর ধরে যে কাজ করতে পারছেন, সেই অবস্থায় মূল্যায়ন করে নিশ্চয় বলা যায় আমাদের মাননীয় মন্ত্রী যে দাবি পেশ করেছেন তা অবশ্যই সঙ্গত।

আমি নিবেদন করতে চাই, যে আমাদের এই যে শিক্ষা ব্যবস্থা এই বিষয়ে আমি আশা করব কংগ্রেসের পরবর্তী বক্তা যারা আছেন তারা সে সম্বন্ধে আলোকপাত করবেন। ১৯৬৪ সালের পর থেকে মেকোলীজ ডকট্রিনের সময় থেকে আমাদের দেশে যে শিক্ষা ব্যবস্থা চলে আসছে জানবেন সেটা সাহেবদের প্রবর্তিত মাদ্রাসা প্রেসিডেন্সি, বোম্বে প্রেসিডেন্সি এবং পশ্চিমবঙ্গে যে সমীক্ষা করা হয়েছিল তাতে দেখা গেছে আমাদের এখানে যে শিক্ষা ব্যবস্থা ছিল, যে শিক্ষা ব্যবস্থা ইংরেজ আমল থেকে আছে তা আমাদের সর্বনাশ করে গেছে। সেই শিক্ষা ব্যবস্থার যদি উন্নতি করতে পারতাম তাহলে আজকে আমাদের এই দূরাবস্থার মধ্যে পড়তে হত না। এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়, এটা নিয়ে আলোচনার সুযোগ খুব কম। আমাদের বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গি তাকে রূপায়িত করে কোনও অবস্থার মধ্যে থেকে আমরা কাজ শুরু করেছিলাম এবং তার আগে কি অবস্থা ছিল তার একটা চিত্র আমি এখানে উপস্থাপিত করতে চাই। সুব্রতবাবু বললেন যে তারা মাত্র পাঁচ বছর সময় পেয়েছিলেন। তার আগে যে তারা ২৮ বছর ছিল সেটা তিনি ভুলে গেলেন? আজকে সারা ভারতবর্ষের বিভিন্ন জায়গাতে কংগ্রেসি রাজত্ব আছে, সেখানে যদি শিক্ষার মানটা দেখা যায় শিক্ষার যে চিত্র দেখা যায় সেটা শুধু কতগুলি স্কুল খোলা হবে, কতগুলি ছাত্র এনরোলমেন্ট হবে সেই বিষয়টা নয়। সামগ্রিকভাবে মানুষের চিত্তের বিকাশ কতখানি হয়েছে সেটা দেখতে হবে। সেখানে যে শিক্ষা ব্যবস্থা ব্রিটিশ চালু করেছিলেন সেটাকেও বিচারের মধ্যে আনতে হবে। সেটা করতে

গিয়ে দেখা যাচ্ছে ভারতবর্ষের প্রতি জায়গাতে শিক্ষা ব্যবস্থার যে অবনয়ন হয়েছে বিশেষ করে আপনাদের সময় ঐ ৫ বছরে গণটোকাটুকি থেকে আরম্ভ করে, জোর করে পাস করানো, পরীক্ষার ফল না বেরুনো, শিক্ষকদের নিগৃহীত করা এবং তাদের হত্যার হুমকি দেওয়া সেই একটা শূন্য অবস্থা থেকে আমাদের কাজ শুরু করতে হয়েছে। স্যার, কোনও পাত্রের অর্ধেক বা চারের তিন অংশ ভর্তি হলে আমরা বলি যে হয় অর্ধেক খালি আছে অথবা একের চার ভাগ খালি আছে, সেইভাবে যদি পরিসংখ্যানটা দেখেন তাহলে দেখবেন যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তাদের যে প্রচেষ্টা ছিল তার মধ্যে প্রথম প্রচেষ্টা হচ্ছে শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য দূর করা। সুব্রতবাবু আশা করি স্বীকার করবেন যে সে ক্ষেত্রে আমাদের সদিচ্ছার কোনও অভাব ছিল না এবং সেই নৈরাজ্য আমরা দূর করতে পেরেছি। সেখানে প্রচলিত যে ব্যবস্থা আছে যেমন যেভাবে পড়ানো উচিত, যেভাবে পরীক্ষা নেওয়া উচিত, পরীক্ষার ফল বার করা উচিত সেটা করা একটা দিক এবং আর একটা দিক হচ্ছে যারা শিক্ষা দেবেন সেই শিক্ষকদের স্থায়িত্ব। স্যার, আমিও এক সময় শিক্ষক ছিলাম, আমি দেখেছি সেই সময় অর্থাৎ কংগ্রেসের আমলে আমাদের যা মাহিনা দেওয়া হত তার চেয়ে বেশি টাকা লিখিয়ে নেওয়া হত। সেই সময় কংগ্রেসের লোকরাই সেক্রেটারি ছিলেন এবং তাদের কাছে সেই টাকার জন্য ১০ বার গিয়ে ধর্না দিতে হত। এখন নিশ্চয় সেই অবস্থাটা আর নেই। আমাদের সময় যেটা করার চেষ্টা করা হচ্ছে সেটা হচ্ছে, শিক্ষা ব্যবস্থার পরিকাঠামো সচল রাখা—একদিকে শিক্ষাক্ষেত্র থেকে নৈরাজ্য দূর করা অপর দিকে শিক্ষকদের সামাজিক ও আর্থিক স্থিতি দেওয়া। এই দুটি কাজ করে শিক্ষা ক্ষেত্রে আমরা একটা নতুন পরিবেশ তৈরি করতে পেরেছি। আজকে আর কোনও শিক্ষককে আকাশের দিকে তাকিয়ে বসে থাকতে হয় না তাদের পারিশ্রমিক পাওয়ার জন্য বা তাদের দুয়ারে দুয়ারে ধর্নাও দিতে হয় না। আমরা যে দৃষ্টিভঙ্গি নিয়ে চলছি তা হচ্ছে ইউনিভার্সালাইজেশন অব এডুকেশন। অর্থাৎ শিক্ষাকে সর্বজনীন করা। আজকে প্রত্যেক মানুষের কাছে শিক্ষাকে নিয়ে যাওয়ার চেষ্টা করা হচ্ছে। আপনারা জানেন যে শিক্ষা থেকে বঞ্চিত হন সেইসব শ্রেণীর মানুষ যারা সামাজিক এবং অর্থনৈতিক সুবিচার থেকে বঞ্চিত। বিশেষ করে মহিলারা এই শিক্ষা থেকে সবচেয়ে বেশি বঞ্চিত। কাজেই বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি ছিল শিক্ষাকে সর্বজনীন করা। আমাদের প্রাথমিক উদ্দেশ্য ছিল এলিমেন্টারি এডুকেশনকে যাতে ভালোভাবে সর্বস্তরের নিয়ে যেতে পারি। একটা শূন্য জায়গা থেকে আরম্ভ করে প্রাথমিক শিক্ষাকে সর্বজনীন করার আমরা পদক্ষেপ নিয়েছি। সেখানে নজর দিতে গিয়ে আমরা দেখছি নন প্ল্যান বাজেটারি অ্যালোকেশন যেখানে ছিল আপনাদের ১৯৭৬/৭৭ সালে স্টেট বাজেটে স্টেট অ্যালোকেশন যেখানে ছিল বাজেটের ১২.৮৯ পারসেন্ট, অর্থাৎ শিক্ষাখাতে যেটা ব্যয় হত ১৯৯২/৯৩ সালে সেটা হয়েছে ২১.১০ পারসেন্ট এবং মধ্য ৮০-র সময় সেটা বেড়ে ২৫ পারসেন্ট হয়েছে, বলতে গেলে সেটা নিয়ারিং ৩০ পারসেন্ট হয়েছে। এটা shifted to overall allocation in favour of primary and secondary education. স্যালারির ব্যাপারে সৌগতবাবুরা মাঝে মাঝেই বলেন যে আপনাদের তো মাহিনা দিতেই সব চলে যায়। স্কুল বাড়লে শিক্ষক বাড়াতে হবে এবং তা করতে গেলে যে ধরনের অ্যালোকেশন করা হচ্ছে সেটা ন্যায়সঙ্গত এবং এই অ্যালোকেশন দিতে হবে। আমি একটা পরিসংখ্যান দেখছি অন্যান্য কয়েকটি রাজ্যের তুলনায় আমাদের প্রাইমারি স্কুল এখনও কিছু কম আছে। কিন্তু আপনারা জানেন দীর্ঘদিন ধরে কোর্টে

মামলা চলার জন্য যে প্রাথমিক স্কুলগুলি আমরা প্রতিষ্ঠান করতে পারতাম সেগুলি পারিনি

[1-50 — 2-00 p.m.]

দ্বিতীয়ত কেন্দ্রের যে অনুদান দেবার কথা ছিল তা থেকে আমরা বঞ্চিত হচ্ছি গভর্নমেন্ট স্পনসর্ড বা গভর্নমেন্ট অ্যাডেড স্কুলের ক্ষেত্রে অনুদান দেওয়া ওরা বন্ধ করে দিয়েছেন। এত সত্ত্বেও আমরা দেখছি পশ্চিমবঙ্গ সরকার নিজ প্রচেষ্টায় গভর্নমেন্ট স্পনসর্ড এবং গভর্নমেন্ট অ্যাডেড স্কুলগুলিকে যেভাবে পরিচালনা করছেন তা আমাদের সকলের প্রণীধানযোগ্য। ফল স্বরূপ আমরা দেখতে পাচ্ছি লিট্রেসি রেট ১৯৭৬ সালে ছিল ৪০% ১৯৮১ সালে হয়েছিল ৪৮.৬%, ১৯৯১ সালে তা বেড়ে হয়েছে ৯৭.৭% এবং ১৯৯৩ সালে লিট্রেসি রেট আরও বেড়ে গেছে। আমরা দেখছি এই সময়ে প্রাইমারি স্কুল বেড়েছে ১০,০৮০টি সেকেন্ডারি স্কুল বেড়েছে ৫৬৯টি, হায়ার সেকেন্ডারি স্কুল বেড়েছে ৮৭৯টি এবং কলেজের সংখ্যা বেড়েছে ৮৭টি। এরপর কি আমরা বিচার করে বলতে পারি যে, শিক্ষা ক্ষেত্রে অগ্রগতি কিছু হচ্ছে না? এই প্রসঙ্গে আমাদের আর একটা পরিসংখ্যানকে বিচার করতে হবে। এই সময়ের মধ্যে নাম্বার অফ স্টুডেন্টস প্রাইমারি স্কুলে বেড়েছে ৮১%, সেকেন্ডারি স্কুলে বেড়েছে ৭০%, হায়ার সেকেন্ডারি স্কুলে বা হায়ার সেকেন্ডারি স্তরে বেড়েছে ৩৭.৩% এবং কলেজে ১৫%। সুতরাং শিক্ষা জগতের প্রত্যেক স্তরেই শিক্ষা বিস্তারের পরিসীমার বৃদ্ধি লক্ষ্য করা যাচ্ছে। স্যার, আপনি জানেন আমাদের সংবিধানের ডাইরেকটিভ প্রিন্সিপলে ফান্ডামেন্টাল রাইট হিসাবে বলা আছে—শিক্ষা মানুষের জন্মগত অধিকার। কিন্তু আমাদের সেই আর্টিকেল ৪৫কে আজ পর্যন্ত ওরা ইমপ্লিমেন্ট করেন নি বলেই আজও ভারতবর্ষে এত নিরক্ষর। পৃথিবীর অন্যতম নিরক্ষর দেশ ভারতবর্ষ। কেন্দ্রীয় সরকারের নীতি এবং যে নীতি দীর্ঘদিন ওরা পশ্চিমবাংলায় চালিয়েছিলেন তারই ফল আজও আমাদের ভোগ করতে হচ্ছে। যদিও আমরা চেষ্টা করছি, তবুও এখন পর্যন্ত সম্পূর্ণ সফল হতে পারছি না। আমরা যখন ছাত্র ছিলাম তখন দেখেছি বহু গরিব ছাত্র স্কুলের ফী দিতে না পারার জন্য ক্লাশে প্রোমোশন পেতনা। টিউশন ফি দিতে না পারার জন্য বহু ছাত্রকে স্কুল ছেড়ে চলে যেতে হত এবং তারা আর লেখাপড়া শেখার সুযোগ পেত না। আজকে আর সেই অবস্থা নেই। আজকে ১২ ক্লাস পর্যন্ত টিউশন ফি দিতে হচ্ছে না। কিন্তু তবুও আমরা লক্ষ্য করছি শুধু টিউশন ফি মকুব করলেই ড্রপ-আউটের রেট কমে না। এর পেছনে নানান কারণ আছে। বিশেষ করে কিছু সামাজিক কারণ রয়েছে। শিক্ষার মধ্যে যে কন্টেন্ট রয়েছে সে সম্বন্ধে আমরা যদি সকলকে সচেতন এবং সজাগ না করতে পারি তাহলে এই বিরোধ থেকেই যাবে। এটা কোনও বিরোধী পক্ষ বা সরকার পক্ষের কথা নয়। শিক্ষা ব্যবস্থার উন্নতি করতে হলে, শিক্ষার গুণগত পরিবর্তন করতে হলে, শিক্ষাকে জনমুখি করতে হলে শুধু এলিমেন্টারি এডুকেশনের পরিবর্তন ঘটিয়ে বৃত্তিমূলক শিক্ষার প্রসার ঘটালেই হবে না। কেবলমাত্র বৃত্তিমুখি করলেই সব সমস্যার সমাধান হবে না, তার মধ্যেও অসুবিধা আছে। অর্থনৈতিক সুযোগ সুবিধা যদি সমহারে সম্প্রসারিত না করা যায়, শিক্ষালাভের পরে যদি তারা নিজ নিজ বৃত্তিতে নিযুক্ত হবার সুযোগ না পায় তাহলে এক বিরাট অসুবিধার সম্মুখীন আমাদের হতে হবে। সঠিকভাবে সেই পথে যেতে এখনও আমাদের কিছু সময়ের দরকার আছে। প্রকৃত পক্ষে গরিব মানুষের ছেলে-মেয়েরা যাতে স্কুলে যেতে পারে তার জন্যই বেতন তুলে দেওয়া হয়েছে। আমরা দেখেছি গরিব ঘরের ছেলে-মেয়েরা বেশিরভাগ দিন অভুক্ত অবস্থায় বিদ্যালয়ে যেত। তাদের জন্য মিড-ডে মিলের ব্যবস্থা করা হয়েছে।

বিশেষ করে ছাত্রীদের স্কুলে যাবার জন্য জামা কাপড় দেবার ব্যবস্থা করা হয়েছে। কেন না আমাদের অভিজ্ঞতা বলছে, অনেক শিশু কন্যা জামা কাপড়ের অভাবে বিদ্যালয়ে যেতে পারে না। আমরা চেষ্টা করে যাচ্ছি যাতে সমাজের একদম নিচেরতলা দরিদ্র মানুষদের একটু শিক্ষার আলো দেখাবার। সুদীর্ঘকালের সামাজিক বঞ্চনা থেকে তাদের আমরা একটু মুক্তি দেবার চেষ্টা করছি। স্কুল ফি তুলে দিয়ে, মিড-ডে-মিলের ব্যবস্থা করে, কিছু কিছু বই সরবরাহ করে, কিছু কিছু জামা-কাপড় সরবরাহ করে ড্রপ আউট বন্ধ করে, শিক্ষাকে জনমুখি করতে চাইছি। কিন্তু আমরা জানি এর মধ্যে দিয়েই সম্পূর্ণ রূপে সফল হওয়া সম্ভব নয়। সেই বইয়ের ব্যবস্থা করে এই যে প্রচেষ্টা করা হয়েছে তার জন্য আপনারাও মনে মনে স্বীকার করেছেন যার জন্য এই বিষয়ে উনি বক্তব্য রাখলেন। আমার সর্বশেষ কথা যে, সর্ব স্তরের মানুষকে নিয়ে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরাও আছেন আমরা যে লিটারেসি ক্যামপেন করতে পেরেছি—পশ্চিমবঙ্গের ৫টি জেলা সাক্ষর বলে ঘোষিত হয়েছে সেই অবস্থাকে আমরা সম্ভব করতে পেরেছি তার জন্য আমি বামফ্রন্ট সরকারকে এবং সমস্ত মানুষকে অকুণ্ঠভাবে সমর্থন জানিয়ে কাট মোশনের বিরোধিতা করে মাননীয় মন্ত্রী মহাশয় যে দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষার উপরে যে একটা বিরাট পরিমাণের ১৯৩০ কোটি টাকার বাজেট এখানে পেশ করা হয়েছে আমি তার বিরোধিতা করে আমার আনা কাট মোশনের সমর্থন করছি। আমি আশা করেছিলাম এই বিধানসভায় মাননীয় মন্ত্রী মহাশয়ের যে বাজেট বক্তব্য থাকবে তাতে ওরা বেসিক পলিসি স্টেটমেন্ট করবেন। শিক্ষাকে ওরা কিভাবে দেখেছেন, কোন দিকে নিয়ে যেতে চান সেই সম্পর্কে দৃষ্টিভঙ্গি এতে থাকবে। মাননীয় ৫ জন মন্ত্রী এটা করেছেন, আমি পড়তে পারিনি, তবে এটা ঠিক যে পশ্চিমবঙ্গে বাজেটের একটা বড় অংশ আমাদের শিক্ষায় ব্যয় হচ্ছে এবং সরকারি হিসাব অনুযায়ী বাজেটের প্রায় ২১ শতাংশ গত বছরে হয়েছিল, এ বছরে ২০ শতাংশ বেশি খরচ হয়েছে এবং অ্যাভারেজ গত ৫/৬ বছরে ১৮,১৯,২০ শতাংশ বাজেট অ্যামাউন্ট শিক্ষায় খরচ হচ্ছে। কিন্তু সেই কথাটা আমাদের মনে রাখা দরকার এই যে টাকাটা খরচ হচ্ছে তার পারসেন্টেজ যদি আপনি দেখেন তাহলে প্রাইমারি এডুকেশন টোটাল অ্যামাউন্ট ৩৬.৪৭ পারসেন্ট সেকেন্ডারি এডুকেশন ৪৫ শতাংশ হায়ার এডুকেশন ১৪ শতাংশ, মেডিক্যাল এডুকেশন ১.৭৫ শতাংশ টেকনিক্যাল এডুকেশন ১.২৪ এবং মাস নন-ফর্মাল এডুকেশন ১.৭৬ পারসেন্ট। যে টাকা খরচ হচ্ছে আমাদের এটা বোঝার দরকার আছে এখানেও একটা ইমব্যালেন্স রয়েছে, তার কারণ অপেক্ষাকৃত প্রাইমারি এডুকেশন থেকে সেকেন্ডারি এডুকেশন বেশি যাচ্ছে যেটা হওয়া উচিত নয়। এটা ধারাবাহিক ভাবে চলছে, শিক্ষা সেপটা পিরামিডের মতো হওয়া উচিত। বেসটা হচ্ছে অ্যাপেক্স, খুব সরু, এই অ্যাপেক্স পিরামিডের সেপটা এই শিক্ষা ব্যবস্থায় রাখা যায় না। আপনারা একটা কমিশন অ্যাপয়েন্ট করেছেন এবং আমি আশা করেছিলাম এই বাজেট সেসনে এই কমিশন সরকারের একটা রিপোর্ট, একটা পলিসি স্টেটমেন্ট দেবেন, কিন্তু ৩ মাস হয়ে গেল এই মন্ত্রী সভার সময় হল না ওদের নিযুক্ত করা অশোক মিত্র কমিশন কিছু রিপোর্ট, পলিসি স্টেটমেন্ট দিলেন না। মাননীয় অশোক মিত্র মহাশয় ভাল ইকনমিস্ট হতে পারেন, তার কমপোজিশনের সঙ্গে হয়ত আমরা একমত নাও হতে পারি ভাল

এডুকেশনিস্ট নন, মাননীয়া ইন্দিরা গান্ধীর সময়ে তিনি সরকারি চাকুরে ছিলেন এই হল তার ব্যাকগ্রাউন্ড ভবতোষ দত্ত মহাশয় সারাজীবন কলেজে পড়িয়েছেন। হায়ার এডুকেশনের সম্বন্ধে তিনি ভালই জানেন, মাননীয় অশোক মিত্র মহাশয় তো এবারেও মাননীয় সিদ্ধার্থ রায়ের কাছে হেরে গেছেন, তাকে চেয়ারম্যান করে তাড়াহুড়া করে আপনারা একটা কাজ দিলেন, তিনিও একটা রিপোর্ট দিলেন এটা বুঝতে হবে যে তার কাজ হল বামফ্রন্ট সরকারের ১৬ বছরের কাজকে সার্টিফাই করে হোয়াইটওয়াস করা।

[2-00 — 2-10 p.m.]

আমি ভেবেছিলাম কতগুলো ফান্ডামেন্টাল প্রশ্নে কমিটি রিথিঙ্কিং করবেন। কিছু প্রশ্নে রিথিঙ্কিং করেছেন এবং আমি বলব কমিশনের অবজার্ভেশন সঠিক, কিন্তু তিনটি কন্ট্রোভার্শিয়াল সিদ্ধান্ত নিয়ে শিক্ষকদের মনের মধ্যেও ক্ষোভ চলছে। ডঃ অশোক মিত্র কমিশনে বেশির ভাগ পার্টির লোক মহম্মদ বীন কাশিম, অরুণ চৌধুরি, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের পবিত্র সরকার, এ বি টি-এর প্রেসিডেন্ট—এরা সব ছিলেন। তিনটি ডিসিসনের মধ্যে একটি হল— প্রাথমিক স্তর থেকে ইংরেজি তুলে দেওয়া। আমরা ভেবেছিলাম, এই ব্যাপারে ইভ্যালুয়েশন করবেন। আজকে যেভাবে মাসরুমের মতো ইংলিশ মিডিয়াম স্কুল সব জায়গায় ছড়িয়ে পড়ছে তারজন্যই এই ব্যাপারে ইভ্যালুয়েশন করবেন। কিন্তু সেটা করেননি, হোয়াইট-ওয়াশ করে দিয়েছেন। দ্বিতীয় সিদ্ধান্ত হল—ক্লাশ ওয়ান থেকে ক্লাশ ফাইভ পর্যন্ত পাশ-ফেল প্রথা তুলে দেওয়া। এ ব্যাপারেও এখনও পর্যন্ত ইভ্যালুয়েশন করেননি। তৃতীয় সিদ্ধান্ত, যেটা শিক্ষকদের ক্ষেত্রে সবচেয়ে কন্ট্রোভার্শিয়াল সিদ্ধান্ত এবং যেটা ডঃ অশোক মিত্রকে দিয়ে করিয়ে নিয়েছেন, সেটা হচ্ছে এজ অফ সুপার অ্যানুয়েশন ফর অল ক্যাটাগরিজ অফ টিচার্স ৬০ বছর করতে চেয়েছেন। এটা নিয়ে কান্তিবাবুর সঙ্গে অনেক তর্ক হয়েছে যে, তাদের অর্জিত অধিকার এইভাবে কেটে নেওয়াটা অন্যায়। শিক্ষক মহাশয়রা অনেক সংগ্রাম করে ৬৫ বছর বয়স পর্যন্ত চাকরি করবার অধিকার অর্জন করেছিলেন, কিন্তু বামফ্রন্ট সরকার তাদের সেই অধিকার কেটে নিচ্ছেন। সত্যসাধনবাবু নিজে একজন কলেজ শিক্ষক, তিনি ওয়েবকুটাতেও ছিলেন, কাজেই তারা যাতে ৬৫ বছর পর্যন্ত চাকরি করতে পারেন সেটা মেনে নিন। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই, এজ অফ সুপার অ্যানুয়েশন সমস্ত শিক্ষকদের ক্ষেত্রে ৬০ বছর করে দেবার যে সিদ্ধান্ত সেটা কলেজ শিক্ষক এবং বিশ্ববিদ্যালয় শিক্ষকদের ক্ষেত্রেও ঘোষণা করছেন কিনা? আশা করি, জবাবি ভাষণে সত্যসাধন বাবু এটা জানাবেন। আমি এই তিনটি সিদ্ধান্তের কোনওটির সঙ্গে একমত নই। আমি মনে করি, ক্লাশ ওয়ান থেকে বাচ্চাদের ইংরেজি শেখানো উচিত, কারণ এটা না করায় আমরা পিছিয়ে যাচ্ছি। দ্বিতীয়তঃ বিদ্যালয়ের প্রাথমিক স্তরে পুনরায় পাশ ফেল প্রথা চালু করা উচিত, কারণ আমাদের সকলের অভিজ্ঞতা, এরফলে ছাত্রদের ক্ষতি হচ্ছে এবং তৃতীয়তঃ শিক্ষক মহাশয়রা লড়াই করে ৬৫ বছর পর্যন্ত চাকরি করবার যে অধিকার অর্জন করেছিলেন সেই অধিকার তাদের ফেরত দেওয়া উচিত, কারণ এটা করে তাদের ক্ষেত্রে অন্যায় করা হয়েছে। অশোকবাবু এই তিনটি সিদ্ধান্তের ব্যাপারে সরকারের হয়ে সাফাই গেয়েছেন। কান্তিবাবুও বলেছিলেন—এই সরকার গর্বিত, কারণ অনেক টাকা এরা খরচ করছেন শিক্ষকদের জন্য। কিন্তু দেখা যাচ্ছে প্রাইমারি এবং সেকেন্ডারি এডুকেশনে ৯৫ পারসেন্ট টাকা মাইনে দিতেই খরচ হচ্ছে, হায়ার এডুকেশন ৮০

পারসেন্ট টাকা মাইনে দিতে চলে যাচ্ছে এবং মেডিক্যাল এডুকেশনে ৭০ পারসেন্ট টাকা মাইনে দিতে খরচ হচ্ছে। শিক্ষকদের মাইনে বৃদ্ধি হলেও শিক্ষার নূন্যতম উপকরণের উন্নতির জন্য কোনও কিছু করেননি। দেয়ার ইজ সিরিয়াস ল্যাক, অফ বেসিক ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটিজ। আপনারা আজকে শিক্ষকদের মাইনে ভালই দিচ্ছেন, কিন্তু স্কুলে গিয়ে দেখবেন বাড়ি ভেঙ্গে পড়ছে, সেখানে টেবিল নেই, চেয়ার নেই। আর এদিকে আপনারা বলছেন যে, এখানে শিক্ষার প্রসার ঘটছে! কিন্তু এইভাবে শিক্ষার প্রসার ঘটতে পারে না। আজকে এই বেসিক ইনফ্রাস্ট্রাকচার গড়ে তুলবার ব্যাপারে কি ব্যবস্থা করছেন? শিক্ষাকে কনকারেন্ট লিস্টে আনা হয়েছে ১৯৭৫ সালে। ফর দি ফার্স্ট টাইম রাজীব গান্ধীর আমলে অপারেশন ব্ল্যাক বোর্ড স্কীমে জেলা স্কুল বোর্ডগুলিকে টাকা দিয়েছিলেন খরচ করতে, সেই টাকার অনেক জায়গাতেই অপব্যবহার হয়েছে, কোনও কোনও জায়গায় সিরিয়াস অডিট ইরেগুলারিটিজ রয়েছে। অপারেশন ব্ল্যাক-বোর্ডের মাধ্যমে শিক্ষার উন্নতি করার একটা সুযোগ এসেছিল, কিন্তু হোয়াট ইজ দি একজাক্ট স্টেজ অফ টিচিং ইনফ্রাস্ট্রাকচার ইন দি প্রাইমারি স্কুলস অফ দি স্টেট? গ্রামের স্কুলগুলির ক্ষেত্রে কি ইনফ্রাস্ট্রাকচার আছে, কতগুলির ক্ষেত্রে দুই ঘরের বাড়ি আছে, কতগুলির ক্ষেত্রে এক ঘরের বাড়ি আছে, কতগুলির ক্ষেত্রে বাড়ি নেই, এই হিসাবটা আজ পর্যন্ত দিলেন না। আজকে শিক্ষার নামে মানুষকে ঠকাচ্ছেন এটাই হল আমার অভিযোগ। একটা প্রশ্ন এখানে বার বার উঠেছে এবং ডঃ অশোক মিত্রও বলেছেন যে, আগে থেকে স্কুলে এনরোলমেন্ট বেড়েছে, কিন্তু প্রবলেম অফ ড্রপ-আউট এটাও বেড়েছে। আজকে এটা একটা সিরিয়াস প্রবলেম।

বাচ্ছা ছেলেরা গড় পড়তে দেখলো পড়ে লাভ নেই, গরু চরাতে চলে যাচ্ছে। সে তো কোনও কিছু না পড়ে ক্লাস ফাইভে পাস করে যাবে। একটা অ্যাট্রাকশন ছিল মিড-ডে-মিল, সেটা আপনারা দিতে পারছেন না। আজকে পশ্চিমবাংলায় মিড-ডে-মিল উঠে গিয়েছে, মিড-ডে-মিল দেওয়া হচ্ছে না। কবে থেকে সমস্ত রুর‍্যাল স্কুলে মিড-ডে-মিল দিতে পারবেন এটা আজকে সরকারের কাছ থেকে দ্ব্যর্থহীন ভাষায় ঘোষণা চাই। অন্ধ্র দিচ্ছে, তামিলনাড়ু দিচ্ছে, পশ্চিমবাংলায় আমরা এখনও পর্যন্ত দিতে পারছি না। এই সম্পর্কে ক্লিয়ার কাট অ্যানাউন্সমেন্ট আমরা এই মন্ত্রী সভার কাছ থেকে আশা করছি। আমি আর একটা কথা বলতে চাই আজকে এডুকেশনের বড় প্রবলেম হচ্ছে ইললিটারেসি। আপনারা অনেক বড় বড় তথ্য দিচ্ছেন, মাস লিটারেসি ক্যামপেন করছেন। পশ্চিমবাংলায় খুব আহ্লাদিত হওয়ার কারণ নেই, আমরা ৫টি রাজ্যের পেছনে আছি। সেনসাস অনুযায়ী ৫৭ পারসেন্ট লিটারেসি। কেরলে আপনারা বলছেন ১০০ পারসেন্ট, কিন্তু ৯০ পারসেন্ট অ্যাচিভ করেছে। কয়েকটি জেলায় বলেছেন সাক্ষরতা করেছেন। এই লিটারেসি প্রোগ্রামটা এত দেরিতে এল কেন? ১৬ বছর সরকার আছেন কেন এত দিন কেন ক্যামপেনে আসেন নি? রাজীব গান্ধী টেকনোলজি মিশন, লিটারেসি মিশন করলেন, এই প্রোগ্রামে ৮০ পারসেন্ট টাকা কেন্দ্র থেকে আসবে। এই ৮০ পারসেন্ট টাকা যদি কেন্দ্র থেকে পাওয়া যায় তাহলে ২০ পারসেন্ট নানাভাবে খরচ করে কিছু পার্টির লোককে ইনভলভ করা যাবে। সেইজন্য লিটারেসি কিছুটা অগ্রসর হয়েছে। পোস্ট লেটারেসির যে প্রোগ্রাম সেই প্রোগ্রাম এখনও ক্লিয়ার আউট নয়। গ্রামের রিডিং সেন্টারের কি অবস্থা? অশোক মিত্র কমিশনের রিপোর্টে বলা আছে সেটা এখনও ক্লিয়ার আউট নয়। আমরা

যেটা বলতে চাই লিটারেসি আবার ল্যাপসিং ইনটু ইললিটারেসি। কি হয়েছে এটার কোনও স্ট্যাটিসটিক্স আছে? আমরা জানি আমাদের অর্থমন্ত্রীর ভাই তিনি কাজ করেন ইন্ডিয়ান স্ট্যাটিসটিক্যাল ইনস্টিটিউটে, তাকে দায়িত্ব দেওয়া হয়েছে, ইভ্যালুয়েশন কর তুমি বীরভূমে লিটারেসি প্রোগ্রামে কতটা কি অ্যাফেক্ট হয়েছে। আশা করি ফেবারে রিপোর্ট দেবেন। আমরা বলছি যে লিটারেসি প্রোগ্রামে প্রথম post literacy programme has become serious problem in the State. সেটা এখনও পর্যন্ত ক্লিয়ার যে সরকার সেখানে কিছু বলতে পারবে না। একটা স্ট্যান্ডার্ড সার্ভে করান ইন্ডিয়ান স্ট্যাটিসটিক্যাল ইনস্টিটিউকে দিয়ে যে লিটারেসির অ্যাফেক্ট কি হয়েছে, এটা কি অবস্থায় আছে। আমার আর একটা প্রশ্ন এই সরকারের কাছে যেটা আমি গত কাল বলেছিলাম—ওনাদের অবস্থা না যযৌ ন তস্থৌ, ধরি মাছ না ছুঁই পানি, জ্যোতিবাবু ইন্ডাস্ট্রিয়াল পলিসির নামে একবার বলছেন মাল্টি ন্যাশনাল আসা উচিত কিন্তু পুরোপুরি বলতে পারছেন না—আজকে সব চেয়ে বড় প্রবলেম শিক্ষার ক্ষেত্রে, দ্যাট ইজ দি প্রবলেম, ফাইনান্সি অফ এডুকেশন। শিক্ষার টাকা কোথা থেকে আসবে? যে টাকা ধরা হয় তাতে মাইনে দিয়ে আর অবশিষ্ট কিছু থাকে না। এই ব্যাপারে অশোক মিত্র কমিশন কিছু সাজেশন দিয়েছেন। সেখানে বলা হয়েছে ৫০০ টাকা স্কুলের ডেভেলপমেন্ট ফি আরবান এরিয়ার স্কুলের ক্ষেত্রে এবং ২৫০ টাকা ডেভেলপমেন্ট ফি রুর‍্যাল এরিয়ার জন্য এই ব্যাপারে এই সরকার কি বলেন বলুন। ফাইনান্সিং অফ এডুকেশনে স্কুলগুলির কোনও পয়সা নেই, চক, ডাস্টার কেনার পয়সা নেই, ল্যাবোরেটরি মেটিরিয়ালস কেনার স্কুলে কলেজগুলির কোনও পয়সা থাকছে না। এই ব্যাপারে আপনারা কি ভাবছেন বলুন ফাইনান্সিং অফ এডুকেশন স্কুল এবং কলেজের জন্য?

**(এ ভয়েস ঃ- আপনি কি ভাবছেন সেটা বলুন না?)**

[2-10 — 2-20 p.m.]

আমরা কি ভাবছি সেটা পরে বলব, এটা ভাবার দায়িত্ব সরকারের। সরকার যদি বোকা হয় সেটা আমরা ভেবে দেব কেন? আজকে আমি বলতে চাই অশোক মিত্র কমিশন রেকমেন্ড করেছেন যে টিউশন ফি ৫০ টাকা করতে পারেন আন্ডার গ্রাজুয়েট লেভেলে, ৭৫ টাকা করতে পারেন পোস্ট গ্রাজুয়েট লেভেলে এবং মেডিক্যাল অ্যান্ড ইঞ্জিনিয়ারিং-এর ক্ষেত্রে ২৫০ টাকা করতে পারেন। আজকে বামফ্রন্ট সরকারকে বলতে হবে এই যে ৫০-৭৫-২৫০ টাকার ব্যাপার উনি যে রেকমেন্ড করেছেন ফি বাড়াবার জন্য সেই সিদ্ধান্ত আপনারা মেনে নিয়েছেন কিনা। আপনারা এড়িয়ে গিয়ে বলবেন হয়ত কনসিডার করছি, ভেবে দেখছি। What is their actual say about the commission's recommendation on the tution fee. ব্যাক ডোর দিয়ে ওরা শুরু করছেন। ঐ রেকমেন্ডেশনে ছিল যে এগজামিনেশন ফি বাড়ানো হবে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের এগজামিনেশন ফি বাড়ানো হয়েছে, সেটা ভারতী রায় নিগ্রহ বলে এড়িয়ে গেলেন। আমরা ভারতী রায়ের ব্যাপারে নিন্দা করেছি। ব্যাপারটা লজ্জাজনক। কিন্তু দ্যাট ইজ এ সাইড ইস্যু। দি মেন ইস্যু ইজ যে, পরীক্ষার ফি হঠাৎ করে বাড়িয়ে দিচ্ছেন। আপনারা ধাপে ধাপে অশোক মিত্র কমিশনের রেকমেন্ডেশন চালু করতে গ্রাউন্ড টাকে তার আগে টেস্ট করে নিতে চান।

হোয়াই ইজ ইওর অ্যাপ্রোচ? অশোক মিত্র কমিশনের রিপোর্টটা একদিক থেকে কিছুটা প্রোগ্রেসিভ—তিনি বলেছেন প্রাইভেট গ্রান্ট নেওয়া যেতে পারে। আপনাদের এতে আপত্তি আছে? এতে তো কোনও অসুবিধা নেই। এই ব্যাপারে আমি পরিষ্কার করে বলতে চাই, স্কুলগুলোর ব্যাপারে এনডাউমেন্টের ব্যাপারে আপনারা কি ভাবছেন? প্রাইভেট এবং পাবলিক সেক্টরে এদের প্রোভাইড করে কিছু করা যায় কিনা, সেই ব্যাপারে আপনারা কি ভাবছেন? এডুকেশনের ক্ষেত্রে পাবলিক এবং প্রাইভেট সেক্টরে এদের কিছুটা সাবসিডাইজ করতে পারেন কিনা সেটা আপনাদের দেখতে হবে। এই বিষয়ে কোনও ছুঁতমার্গ থাকলে চলবে না। বিশ্ববিদ্যালয়গুলো আজকে স্টার্ভড অব ফান্ডে ভুগছে, কোনও রিসার্চ নেই। ইউ জি সি, সি এস আই আর প্রোজেক্টের রিসার্চ ছাড়া অন্য রিসার্চের কাজ প্রায় বন্ধ। স্কলাররা রিসার্চ করতে পারছে না। সায়েন্স সাবজেক্টের অবস্থা সবচেয়ে শোচনীয়। এই জন্য আমি আপনাদের জিজ্ঞাসা করতে চাই, হোয়াট ইজ দি লেফট ফ্রন্ট পলিসি অন ফিনান্সি অন এডুকেশন, এটা আমাদের বলবেন। আপনারা রাজীব গান্ধীর নবোদয় বিদ্যালয়কে রিজেক্ট করলেন কি কারণে? ভাষণ দিয়ে বাজার গরম করা যায়, কিন্তু এতে বিশেষ লাভ হয় না। আজকে যদি গ্রামের প্রত্যন্ত এলাকায় একটা হাইস্কুল হয়, তাতে যদি তফসিলি জাতি ও উপজাতি ছাত্ররা উপকৃত হয়, সেই সুযোগটা আপনারা নিতে পারলেন না। অথচ ভারতবর্ষের প্রত্যেকটি স্টেটের প্রত্যন্ত গ্রামের নবোদয় বিদ্যালয় হয়েছে। এবারে মাধ্যমিকের রেজাল্ট ম্যানিপুলেট হয়েছে বলে শোনা যাচ্ছে। আপনারা দেখাতে চাইছেন যে বাংলা মিডিয়াম স্কুলের ছাত্রদের ফলাফল অনেক ভাল হয়েছে। কিন্তু প্রকৃত ঘটনা কি? আজকে কটা স্কুল বা কলেজের জন্য ডিমান্ড রয়েছে? হায়ার সেকেন্ডারিতে আমি নাম করে বলছি, পাঁচটি স্কুল সেন্ট লরেন্স, সেন্ট জেভিয়ার্স, সাউথ পয়েন্ট, পাঠ ভবন এবং নরেন্দ্রপুর। অবশ্য গভর্নমেন্ট স্কুল কিছু আছে, যেমন বালিগঞ্জ গভর্নমেন্ট স্কুল ভাল স্কুল। কিন্তু ডিমান্ড হচ্ছে এই পাঁচটি স্কুলের। সেখানেই ছাত্ররা ভর্তি হওয়ার জন্য ভীড় করে। হোয়াই ইজ ইট? আকেজ ইম্প্রুভড স্ট্যান্ডার্ড এডুকেশন সব জায়গায় কেন হচ্ছে না? গভর্নমেন্ট স্কুলগুলিতে শিক্ষকদের মাইনে দেওয়া হয় ভাল, সব রকম ফেসিলিটিজ আছে। কিন্তু সব জায়গায় এক্সেলেন্সির নিদর্শন তাহলে দেখতে পাচ্ছি না কেন? হ্যাভ ইউ এভার ডান এনি সোল সার্চিং? ইংলিশ মিডিয়াম স্কুলগুলির কথা আমি ধরছি না। কেন না, এগুলোতে পড়ানো হয়। যদিও ওগুলো জেনারেল ক্লাস অব এডুকেশন নয়। আমার মনে হয়, ইউ আর নট বিয়িং এবল টু অ্যাচিভ স্ট্যান্ডার্ড অব এক্সেলেন্স ইন দি গভর্নমেন্ট এডেড স্কুল। আজকে এটা সম্বন্ধে আপনাদের একটু সিরিয়াসলি ভাবতে হবে। আজকে সত্য সাধনবাবুদের পলিসির জন্য গভর্নমেন্ট কলেজের টিচাররা ট্রান্সফার হন। আমাদের সময়ে প্রেসিডেন্সি কলেজের একটা নাম ছিল। আমরা বুঝতাম প্রেসিডেন্সি হচ্ছে প্রথম এবং শেষ। কিন্তু আজকে আপনাদের ট্রান্সফার নীতির ফলে প্রেসিডেন্সি কলেজের টিচাররা অন্য জায়গায় ট্রান্সফার হয়ে যান। আমরা কলেজে পড়াই, ছাত্ররা আমাদের বলে। এই তো, আমার ভাইঝি আমাকে বলছে, কাকা তোমাদের কলেজে পড়ব না। কারণ বেস্ট ইংলিশ টিচার এখন যাদবপুর ইউনিভার্সিটিতে। সে পাশ করে ওখানে ইংলিশ পড়তে চায়, প্রেসিডেন্সিতে পড়তে চায় না। আপনাদের সেন্টার অব এক্সেলেন্সগুলোর কি অবস্থা হচ্ছে? ভবতোষ দত্ত কমিশনের রেকমেন্ডেশনে ছিল যে ইউ জি সি-র অধীনে প্রতিষ্ঠানগুলোকে অটোনমাস করার। দেয়ার ইজ নাথিং রং।

এটা এলিটিজিম নয়। কিন্তু আপনারা সেটাকে রিজেক্ট করলেন। অশোক মিত্রের অনেকটা অবশ্য বাস্তব দিক আছে। বাস্তবকে তিনি মেনে নিয়েছেন। তিনি বলেছেন যে নবোদয় বিদ্যালয়ের সিলেবাসের একটু পরিবর্তন করলে এটাকে মেনে নেওয়া যেতে পারে। আমি মাননীয় প্রাথমিক শিক্ষা মন্ত্রীকে অনুরোধ করব যে নবোদয় বিদ্যালয় যেটা ১৯.১০৮ অনুচ্ছেদে আছে সেটা মেনে নিন। কমিশনের যে রেকমেন্ডেশন আছে তার উপরে আপনি একটা স্টেটমেন্ট দেবেন। তাহলে অন্তত অ্যাট লিস্ট হায়ার স্ট্যান্ডার্ড স্কুল আমাদের রাজ্যে তৈরি হবে। আসলে আপনার এখানে বেস্ট স্কুল নেই, এখানে অনেক ভালো স্কুল আছে কিন্তু সেগুলো কাট নট গুড এনাফ। সেখানে প্রাইভেট স্কুলগুলোতে অনেক হাই স্ট্যান্ডার্ড কিন্তু সেখানে আপনাদের স্কুলগুলোতে সেরকম নেই, এই ব্যাপারে খুব স্পষ্টভাবে বলতে হবে what is left front's policy towards excellence ? Are you looking for excellence ? Center of excellence. আপনি সেন্টার অফ এক্সেলেন্স রক্ষা করতে পারছেন না। আপনি যদি ইনস্টিটিউশনগুলিতে অটোনমাস কলেজ হিসাবে মেনে নিতেন তাহলে সেন্টার ফর এক্সেলেন্স তৈরি হত। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যে আপনি সেটা মানলেন না।

[2-20 — 2-30 p.m.]

আপনি এখানে দাবি করেছেন যে বি ই কলেজকে আপনারা ডীম ইউনিভার্সিটি করেছেন। আপনি প্রেসিডেন্সি কলেজকে অটোনমাস স্ট্যাটাস করার জন্য ইউ জি সিকে অ্যাপ্লাই করুন। আগে পশ্চিমবঙ্গে কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য এবং অধ্যাপকদের লেবেল কি ছিল আপনারা বলুন। পশ্চিমবঙ্গে ৭টি স্টেট ইউনিভার্সিটি সেই ইউনিভার্সিটির ৫ জন স্কলারের নাম করুন যারা these who have received all India recognition for their work. Calcutta University কলকাতা বিশ্ববিদ্যালয়ের বোটানি ডিপার্টমেন্ট ছাড়া একটা অন্য ডিপার্টমেন্ট দেখান যার Standard comparable to the best in the country. যারা ভালো ছেলে, যাদের বাপের পয়সা আছে তারা মাধ্যমিক পাশ করার পর বা উচ্চ মাধ্যমিক পাশ করার পরেই বিলেতে, আমেরিকাতে চলে যাচ্ছেন। আপনার একটা ভালো ছেলে যে সায়েন্সে ফার্স্ট ক্লাস পেয়েছে সে সুযোগ পেলেই দিল্লি স্কুল অফ ইকনমিক্স-এ পড়তে চলে যাচ্ছে। তাছাড়া সায়েন্সের ছেলেরা দিল্লিতে পড়তে চলে যাচ্ছে। আসলে কলকাতা বিশ্ববিদ্যালয়ের মিনিমাম স্ট্যান্ডার্ড খুব নেমে গেছে। এখানে সেন্টার অফ এক্সেলেন্স নেই এবং দিস্ ইজ এ ফ্যাক্ট এটা স্বীকার করবেন। অশোক মিত্র কমিশন যে রেকমেন্ডেশন দিয়েছেন যে সংস্কৃতি চালু করতে হবে, এটা খুব ভালো রেকমেন্ডেশন। এবং আরও ৫০ নং এতে রাখার কথা বলেছেন। আপনারা তো এটা তুলে দিয়েছিলে, আবার অবিলম্বে চালু করার দরকার। আপনার স্কুল থেকে পাশ করে কলেজে যাওয়ার ক্ষেত্রে চেঞ্জ ইন সিস্টেম অফ একজামিনেশন হওয়ার দরকার। সেল্ফ অ্যাসেসমেন্ট এবং সেমিস্টার সিস্টেম ইমিডিয়েট করার দরকার। আপনারা কোনও পলিসি গ্রহণ করেন নি এবং স্টেটমেন্টও দেন নি। আপনি একজামিনেশন সিস্টেমটা চেঞ্জ করছেন কিনা এবং তারসঙ্গে শিক্ষকদের অ্যাসেসমেন্ট ঠিক হওয়া উচিত সেইদিকটা কতদূর দেখছেন জানাবেন। শিক্ষকদের মিনিমাম নাম্বার অফ ডেজ পড়ানো উচিত। কমিশন যে রেকমেন্ডশন দিয়েছে তাতে আমরা একমত যে মিনিমাম ওয়ার্কিংডেজ ইন বোথ স্কুলস অ্যান্ড কলেজেস থাকা উচিত এবং এরসঙ্গে সেল্ফ অ্যাসেসমেন্টও হওয়া উচিত।

এরসাথে আমি আরও দুটি কথা বলে শেষ করব সেটা হচ্ছে যে, উর্দু অ্যাকাডেমির ক্ষেত্রে ১৯৮৪ সালে মাননীয় মুখ্যমন্ত্রী উর্দু অ্যাকাডেমির জন্য ফাউন্ডেশন স্টোন লে করলেন।

কিন্তু ৯ বছরেও চারিদিকে পাঁচিল ছাড়া কিছু হল না। এই রাজ্যের মাইনোরিটি কমিউনিটিদের জন্য এ একটা ইনস্টিটিউশনের কথা দেওয়া সত্ত্বেও হল না কেন? মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী সত্য সাধনবাবু অ্যাসুরেন্স দেন কিন্তু রাখছেন না। আপনি ভালো লোক সুন্দর দেখতে, ভালো বক্তৃতা দেন এবং বিধানসভাতে যা বলেন সেটা করেন না। অ্যাসুরেন্স কমিটির রিপোর্ট লেটেস্ট যে কমিটির রিপোর্ট বেরিয়েছ তাতে আপনি আপনার বাজেট ভাষণে অধ্যাপকদের শূন্যপদ পূরণের ব্যাপারে অ্যাসুরেন্স দিয়েছিলেন কিন্তু অ্যাসুরেন্স রাখেন নি। হুগলি সরকারি মহিলা বিদ্যালয় শরীর শিক্ষণ বিদ্যালয়ের বাড়ি তৈরির অ্যাসুরেন্স দিয়েছিলেন কিন্তু রাখেন নি। বাণীপুর সরকারি শরীর শিক্ষা মহিলা বিদ্যালয় যে অ্যাসুরেন্স দিয়েছিলেন সেটা রাখেন নি। আপনার ৩টে বক্তৃতার সঙ্গে অ্যাসুরেন্সের কোনও যোগ নেই। আপনি এখন আর পার্লামেন্টের বিরোধী দলের সদস্য নন, একজন দায়িত্বপ্রাপ্ত মন্ত্রী, সুতরাং আপনি যা বলবেন সেটা রাখার চেষ্টা করবেন। তারপরে গণ শিক্ষার ব্যাপারে মাননীয়া অঞ্জু কর মহাশয়া ৯টি অ্যাসুরেন্স দিয়েছিলেন, তারমধ্যে ৫টির জবাব দপ্তর দেন নি। দুটি পূরণ করেছেন আর দুটি পূরণ করেন নি। আপনারা মন্ত্রী হয়ে বিধানসভাতে অ্যাসুরেন্স দেন কিন্তু অ্যাসুরেন্স কমিটিতে দেখুন গিয়ে সেটা পূরণ করছেন না। সুতরাং এই কথা বলে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহশয়, মাননীয় শিক্ষা মন্ত্রী ৯৩-৯৪ সালের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে এবং সেই সঙ্গে সঙ্গে বিরোধী পক্ষের যে কাট মোশনগুলি এসেছে তার বিরোধিতা করে দু-চারটি কথা বলতে চাই। মাননীয় শিক্ষামন্ত্রী সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়েও শিক্ষার অপরিসীম গুরুত্বকে সামনে রেখে যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তার জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি এবং গতবারের তুলনায় এই বছর ১৬১ কোটি ৯৬ লক্ষ ৮০ হাজার টাকা ব্যয় বরাদ্দের জন্য প্রস্তাব দিয়েছেন তার জন্যও ধন্যবাদ জানাচ্ছি। বিরোধীদের বক্তব্য শুনলাম, তাদের একটু স্মরণ করিয়ে দিতে চাই ৭০-এর দশকের দিকে যদি তাকিয়ে দেখেন কি অবস্থা ছিল শিক্ষার ক্ষেত্রে, এক নৈরাজ্য, বিশৃঙ্খল অবস্থা ছিল তার দিকে একটু তাকিয়ে দেখা দরকার। ৭০-এর জুন থেকে ডিসেম্বর ৭১ এর মধ্যে খুন হয়েছে ৩১ জন শিক্ষক, বিশ্ববিদ্যালয়ের প্রাঙ্গণে খুন হয়েছেন উপাচার্য গোপাল সোম, আরও ১৭০ জন ছাত্র খুন হয়েছেন। শিক্ষকরা দিনের পর দিন স্কুলে যেতে পারতেন না। কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা পিছিয়ে দেওয়া হয়েছিল বছরের পর বছর। বামফ্রন্ট সরকার প্রথম থেকে এই নৈরাজ্যকে দূর করার সিদ্ধান্ত নিয়েছেন এবং অনেকটা স্বার্থকতালাভ করেছে। তবু এখনও যে শিক্ষা জগতে অঘটন ঘটছে না তা নয়, তবে তার সংখ্যা কম। কয়েকদিন অগে বিশ্ববিদ্যালয় চত্বরে যে ঘটনা ঘটল সেটা লজ্জাকর, তবুও আমাদের বামফ্রন্ট সরকার অনেকটা সতর্ক দৃষ্টি রেখে সেদিক দিয়ে অনেক প্রচেষ্টা চালিয়ে সেই নৈরাজ্য অবস্থাকে দূর করার চেষ্টা করছে, তবে এখনও যে অঘটন ঘটনা

ঘটছে না তা বলা যায় না অনেকাংশে কমে গিয়েছে।

[2-30 — 2-40 p.m.]

শিক্ষা সম্পর্কে বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গির প্রমাণ মেলে বাজেট বরাদ্দ কতখানি তার উপরে। ৭৫-৭৬ সালে যেখানে রাজ্যে শিক্ষাখাতে বরাদ্দ ছিল মোট ১১৪ কোটি টাকা, সেখানে ৯১ সালে বেড়ে দাঁড়িয়েছে ১৬৯০ কোটি টাকা। ৯৩-৯৪ সালে বাজেট বরাদ্দ জন্য রেখেছেন ১৯৩০ কোটি ৫২ লক্ষ ৬২ হাজার টাকা। শিক্ষাখাতে গত কয়েক বছরে কেন্দ্রের বাজেট হল মোট বরাদ্দ আড়াই শতাংশর কাছাকাছি পশ্চিমবঙ্গে সেখানে ২৩ শতাংশ। এই কথা চিন্তা-ভাবনা করলে নিশ্চয় আমরা মনে করি এখানে শিক্ষার ক্ষেত্রে অগ্রগতি হচ্ছে। ৭৮ সালে পশ্চিমবঙ্গে যেখানে ৫২ লক্ষ ছাত্র-ছাত্রী প্রাথমিক স্তরে পড়াশুনা করত ১০ বছরে সেটা প্রায় ৯৩ লক্ষে পৌঁছে গিয়েছে। সারা ভারতবর্ষে শিক্ষার্থী বৃদ্ধির হার এর তুলনায় পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি, আমাদের মতো এই দরিদ্র দেশের কথা মাথায় রেখে বামফ্রন্ট সরকার অবৈতনিক শিক্ষার ব্যবস্থা এবং বিনামূল্যে বই বিতরণ গরিব ছাত্রদের জন্য পোশাক বিতরণ এবং দুপুরে খাবার ব্যবস্থা করে এইভাবে আপামর জনসাধারণের কাছে শিক্ষার আলো পৌঁছে দেওয়া গেছে। মাধ্যমিক স্কুল বেড়েছে, শিক্ষক বেড়েছে, শিক্ষার্থীর সংখ্যা ১২১ শতাংশ হয়েছে। এই সময়ে সর্বভারতীয় বৃদ্ধির হার মাত্র ৬৪ শতাংশ, ৭৭ সালে মাধ্যমিক পরীক্ষা দেয় ২ লক্ষের মতো ছাত্রছাত্রী, সেখানে ৯১ সালে ৪ লক্ষ ৮৩ হাজার ছাত্র-ছাত্রী পরীক্ষা দিয়েছে মাধ্যমিক। উত্তীর্ণ ছাত্রছাত্রীদের মধ্যে প্রথম ও দ্বিতীয় বিভাগে পাশ করা ছাত্র-ছাত্রী ২/৩ গুণ হয়েছে। উচ্চমাধ্যমিক স্তরে সারা ভারতে ছাত্র-ছাত্রীর সংখ্যার বৃদ্ধির হার ৮৬ শতাংশ, আর পশ্চিমবঙ্গে ২৫৬ শতাংশ। বামফ্রন্ট সরকার আর্থিক সীমাবদ্ধতা থাকা সত্ত্বেও অনগ্রসর এলাকায় ৭৭টি নতুন কলেজ স্থাপন করা হয়েছে। বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়া, বর্ধমান, মেদিনীপুর, দক্ষিণ ২৪ পরগনা এসব জায়গায় কলেজ তৈবি করা হয়েছে এবং ২৫০টি কলেজে পাস ও অনার্স সব পড়ানো হচ্ছে। বামফ্রন্ট সরকার বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় গড়ে তুলেছেন, যদিও সেখানে কেন্দ্রীয় সরকারের প্রতিশ্রুত বরাদ্দ পাওয়া যায়নি। আমাদের রাজ্যে সাক্ষরতা অভিযান একটা গণ অভিযানে পরিণত হয়েছে। ইতিমধ্যে বেশ কয়েকটি জেলা সাক্ষর জেলা হিসাবে পরিণত হয়েছে। আমি আরও কয়েকটি কথা পরিসংখ্যান দিয়ে বলতে চাই বামফ্রন্ট সরকার জমানায় আগে কি ছিল এখন কি আছে। ১৯৭৬-৭৭ সালে পশ্চিমবঙ্গের শিক্ষা প্রতিষ্ঠানের সংখ্যা ছিল ৪০,৯৪১ এবং ১৯৯১-৯২ সালে এসে দাঁড়িয়েছে ৫১,০২১ ; মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা ১৯৭৬-৭৭ সালে ছিল—যেখানে ষষ্ঠ শ্রেণী থেকে দশম শ্রেণী পর্যন্ত পড়ানো হয়—৭,৮৭৪ এবং ১৯৯১-৯২ সালে হয়েছে ৮,৪৪৩ ; উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা ১৯৭৬-৭৭ সালে ছিল ১,৬৯৪ এবং ১৯৯১-৯২ সালে এসে দাঁড়িয়েছে ১,৫৭৪ ; কলেজের সংখ্যা ১৯৭৬-৭৭ সালে ছিল ২২৫ এবং ১৯৯১-৯২ সালে এসে দাঁড়িয়েছে ৩১৫ ; বিশ্ববিদ্যালয়ের সংখ্যা ১৯৭৬-৭৭ সালে ছিল ৬টি এবং ১৯৯১-৯২ সালে হয়েছে ৭টি। বামফ্রন্ট সরকার শুধু শিক্ষা প্রতিষ্ঠানের সংখ্যা বাড়াইনি, শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে ছাত্র-ছাত্রীর সংখ্যা কি হারে বেড়েছে সেটা দেখুন। প্রাথমিক বিদ্যালয়গুলিতে ১৯৭৬-৭৭ সালে ছাত্র সংখ্যা ছিল ৫ কোটি ৮৩ হাজার এবং ১৯৯১-৯২ সালে হয়েছে ৯ কোটি ২ লক্ষ ৯ হাজার ; মাধ্যমিক বিদ্যালয়গুলিতে ১৯৭৬-৭৭ সালে ছাত্র সংখ্যা ছিল

২ কোটি ৪ লক্ষ ৮৭ হাজার ৬৩২ এবং ১৯৯১-৯২ সালে এসে দাঁড়িয়েছে ৬ কোটি ৯ লক্ষ ৩ হাজার ৭৪৫ ; উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে ছাত্র সংখ্যা ছিল ১৯৭৬-৭৭ সলে ৬ কোটি ৪২৯ এবং ১৯৯১-৯২ সালে এসে দাঁড়িয়েছে ২ কোটি ৮১১ ; কলেজগুলিতে ১৯৭৬-৭৭ সালে ছাত্র সংখ্যা ছিল ১,৭৫,০০০ এবং ১৯৯১-৯২ সালে এসে দাঁড়িয়েছে ২ কোটি ৬২ লক্ষ ৭০০ ; ১৯৭৬-৭৭ সালে বিশ্ববিদ্যালয়গুলিতে ছাত্র সংখ্যা ছিল ২৪,০০০ এবং ১৯৯১-৯২ সালে সেটা এসে দাঁড়িয়েছে ৩৩,৬০০। এইভাবে আমাদের বামফ্রন্ট সরকারের আমলে শিক্ষার যে অগ্রগতি হয়েছে সেটা দেখতে পাওয়া যায়। আমি আপনাকে আরও কয়েকটি কথা বলতে চাই বিশ্ববিদ্যালয় এবং প্রাথমিক স্তরে শিক্ষার ক্ষেত্রে গরিব জনসাধারণকে কয়েকটি অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। যেখানে গরিব জনসাধারণ রয়েছে, সেখানে অনেক গ্রামেগঞ্জে স্কুল নেই, প্রাথমিক স্কুলের বাড়ি নেই, সেখানে শিক্ষক নেই। কয়েকদিন আগে মেনশনের সময় একজন বিধায়ক বলছিলেন যে তার পঞ্চায়েতে নাকি কোনও মাধ্যমিক স্কুল নেই। এইরকম পশ্চিমবঙ্গের অনেক গ্রাম আছে যেখানে মাধ্যমিক স্কুল নেই, হাইস্কুল নেই, এটা নিয়ে ভাবনা-চিন্তা করতে হবে। ১৯৭৪ সালে অনেক স্কুল, হাইস্কুলের জন্য দরখাস্ত করেছিল কিন্তু এখনও তাদের অনুমোদন দেওয়া হয়নি। আশা করি তাদের দিকে আপনি নজর দেবেন। প্রাইমারি স্কুলগুলিতে কন্টিজেন্সির টাকা দেওয়া হয়, কিন্তু উচ্চ মাধ্যমিক স্কুলগুলিকে বা হাইস্কুলগুলিতে কোনও কন্টিজেন্সি টাকা দেওয়া হয়না, বাড়ি তৈরি করার জন্য কোনও অর্থ অনুদান হিসাবে দেওয়া হয় না অপর দিকে স্কুলে দেখা যায় যে, পরীক্ষার ফি নেওয়া হয় সেই ফি সেই ফি দিয়ে কোনও স্কুলে পরীক্ষা চালানো কঠিন হয়ে যায়। সেখানে হেডমাস্টাররা কিভাবে পরীক্ষাগুলি চালাবেন সেটা চিন্তা করা দরকার। তাছাড়া পোস্টাল অর্ডার দিয়ে যারা দরখাস্ত করে বসে আছেন তাদের সম্পর্কেও চিন্তাভাবনা করা দরকার। স্যার, পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় গ্রামেগঞ্জে দেখা যাচ্ছে যে চারিদিকে ঐ কে জি স্কুল ছড়িয়ে পড়েছে। মানুষ ইংরাজি শিক্ষার ব্যাপারে আকৃষ্ট হয়ে এই সমস্ত কে জি স্কুলগুলিতে তাদের ছেলেমেয়েদের পড়ানোর জন্য পাঠাচ্ছেন। সেগুলি কেন এইভাবে গজিয়ে উঠছে তা নিয়ে অবশ্যই চিন্তা ভাবনা করা উচিত। এগুলি বন্ধ করার ব্যাপারে যদি যথাযথ উদ্যোগ না নেওয়া যায় তাহলে আরও অনেক কে জি স্কুল গড়ে উঠবে। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়দের বাজেটকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় শিক্ষা বিভাগের হাফ ডজন মন্ত্রী তাদের দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাট মোশনগুলি সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, আমাদের দলের আমার পূর্ববর্তী বক্তা সময়ের অভাবে যে সব কথা বলতে পারেন নি বা যেখানে তিনি শেষ করেছেন তার পর থেকে আমি শুরু করছি এবং তার বলতে না পারায় কথাগুলি বলছি। আমার বক্তব্য আমি বেশিরভাগ ক্ষেত্রেই মাধ্যমিক এবং মাধ্যমিক বিদ্যালয়ের মধ্যে সীমাবদ্ধ রাখব। আমাদের দলের অন্যান্য বক্তা অন্যান্য বিষয়গুলি নিয়ে বলবেন। স্যার, আমাদের এখানে বাজেট বক্তৃতা তো মাননীয় মন্ত্রী মহাশয়রা পড়ে দেন না, সব ছাপিয়ে আগেই বিতরণ করে দেওয়া হয় এবং সেই বক্তৃতার মধ্যে অনেক আশ্বাসবাণী তারা দেন। মাননীয় মন্ত্রীরা যেসব আশ্বাস দেন তার ভিত্তিতে আমরা আমাদের বক্তব্য রাখি।

আমরা যারা বিরোধীপক্ষের সদস্য, আমরা বিরোধিতা করার মধ্যেও কিন্তু গঠনমূলক সমালোচনা রাখি। আমরা অবশ্য জানি যে সমালোচনা করলে মাননীয় মন্ত্রী মহাশয়রা চটে যান কিন্তু যা সত্য তা বলে আমরা গঠনমূলক সমালোচনা করার চেষ্টা করি। স্যার, আপনি জানেন যে এখানে, এই বিধানসভায় আশ্বাস কমিটি বলে একটি কমিটি আছে। সেই কমিটির রিপোর্ট যদি দেখা যায় তাহলে দেখা যাবে যে মন্ত্রী মহাশয়রা যেসব আশ্বাস দেন সেই প্রদত্ত আশ্বাসনের অনেকটাই তারা পূরণ করতে পারেন না। এই অবস্থায় বাজেটের বক্তব্যের মধ্যে নতুন করে তারা আবার কি করে গাদা গাদা আশ্বাস দেন আমরা বুঝতে পারি না। আমি তো মনে করি, এটা অত্যন্ত লজ্জার ব্যাপার। মাননীয় সৌগতবাবু উচ্চ শিক্ষার ব্যাপারে বলেছেন, আমি প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা নিয়ে বলব। মাননীয় মাধ্যমিক শিক্ষা মন্ত্রী বলেছিলেন যে ১৯৯০/৯১ সালে ৬শো প্রাথমিক বিদ্যালয় স্থাপন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং ১৯৯১/৯২ সালের শিক্ষাবর্ষ থেকে তার পঠন-পাঠন শুরু হবে। এখন উনি হয়ত বলবেন যে আদালতে কেস আছে। কিন্তু ১৯৯১/৯২ সালের বাজেট বক্তৃতা যখন হয়েছে সেটা হচ্ছে মার্চ মাস আর আদালতে কেস হয়েছে ১৯৯০ সালের সেপ্টেম্বর মাসে, সেই সময় আদালতের ইনজাংশন হয়েছিল। মার্চ মাসে মন্ত্রী মহাশয় হাউসে দাঁড়িয়ে বললেন যে ৬শো বিদ্যালয় তৈরি করবেন এবং ১৮ শো প্রাথমিক শিক্ষককে চাকরি দেবেন। আজকে হাইকোর্টের অজুহাত দিয়ে ব্যাপারটা এড়িয়ে গেলে চলবে না। তাকে বলতে হবে, ৯০ সালের সেপ্টেম্বর মাসে যেখানে ইনজাংশন ছিল সেখানে তারপর তিনি অসত্য আশ্বাসন কেন দিলেন? ১৮ শো শিক্ষককে কেন অ্যাপয়েন্টমেন্ট দিতে পারেন নি তার কৈফিয়ত আজকে তাকে দিতে হবে। হাইকোর্টের রায় থাকা সত্ত্বেও, ইনজাংশন থাকা সত্ত্বেও কেন মিথ্যা আশ্বাস দিয়েছিলেন? কেন বলেছিলেন, 'আশা করা যায় জওহর রোজগার যোজনায় কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বাড়তি আরও ৪৬১৫২ লক্ষ টাকা পাওয়া যাবে।

[2-40 — 2-50 p.m.]

সর্বমোট যে পরিমাণ অর্থ সংস্থান হবে তা দিয়ে অপারেশন ব্ল্যাক বোর্ড নির্ধারিত মাপকাঠি অনুযায়ী ১২৮২টি প্রাথমিক বিদ্যালয় গৃহ নির্মাণ করা অথবা বর্তমান গৃহের আরও উন্নতি সাধন করা সম্ভব হবে।' আপনি বলুন, কেন্দ্রীয় সরকার টাকা দেন নি, না টাকা দিয়েছেন, সেই টাকা আপনাদের অর্থ দপ্তর আটকে রেখে দিয়েছে, যার জন্য আপনারা স্কুলগুলোকে দিতে পারেন নি? কেন আশ্বাস পূরণ করতে পারেন নি? হাউসে দাঁড়িয়ে বার বার অসত্য প্রতিশ্রুতি দিয়ে যাবেন, হাউসকে মিসলীড করবেন, আর বাইরে দাবি পেশ করবেন! এটা হতে পারে না। আমাদের মন্ত্রী মহাশয় কোন পঞ্চ শাস্ত্র অনুযায়ী চলেন, তা আমরা জানি না! রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছিলেন আমাদের রাজ্যের ছাত্ররা অন্যান্য রাজ্যের ছাত্রদের তুলনায় বয়সের দিক দিয়ে যাতে পিছিয়ে না পড়ে তার জন্য ১৯৯০-৯১ সাল থেকে প্রথম শ্রেণীতে পাঁচ বছর বয়সের পরেই ছাত্র ছাত্রীরা ভর্তি হতে পারবে। ৩১ শে জানুয়ারি ১৯৯১ সালে চিঠি দিয়ে স্কুল কর্তৃপক্ষকে সিদ্ধান্তের কথা জানিয়ে দেওয়া হয়। ১৯৯০-৯১ সালে সিদ্ধান্ত এক বছর পরে স্কুলগুলোকে জানানো হয়। ফলে দুটো শিক্ষা বছর নষ্ট হয়ে গেল। সরকারের ব্যর্থতার দুটো শিক্ষা বৎসরের ছাত্র-ছাত্রীরা পিছিয়ে পড়ল। এরকম অনেকগুলো বিষয় আছে, যেগুলো উল্লেখ করে আমি আর সময় নষ্ট করতে চাই না। প্রতিটি

ক্ষেত্রেই দেখা যাবে আপনারা হাউসে এক রকম কথা বলেন, কাজে অন্য রকম করেন। আপনারা এ রাজ্যের শিক্ষা খাতের বাজেট বরাদ্দ অন্যান্য রাজ্যের তুলনায় বেশি বলে খুব কৃতিত্ব দাবি করেন। হ্যাঁ, শিক্ষা খাতে আপনাদের টোটাল বাজেট অনেক রাজ্যের চেয়ে বেশি, নো ডাউট বেশি। অনেক রাজ্যেরই টোটাল বাজেট আপনাদের চেয়ে কম। কিন্তু আমাদের রাজ্যের টোটাল এডুকেশন বাজেটের স্যালারি হেডে মাস্টার মশাইদের মাইনে দিতে চলে যাচ্ছে কত? প্রাথমিক স্তরে আপনারা আপনাদের যে সমস্ত ক্যাডারদের চাকরি দিয়েছেন তাদের বেতন দিতে কত টাকা ব্যয় করেছেন? সে তুলনায় শিক্ষার মান কতটুকু উন্নত হয়েছে? শিক্ষা বাজেটের প্ল্যান খাতে কত টাকা ব্যয় করছেন? পরিকল্পনা খাতে কত টাকা ব্যয় করছেন? আমরা দেখছি প্ল্যান খাতে অন্যান্য অনেক রাজ্যই আমাদের রাজ্যের চেয়ে বেশি অর্থ ব্যয় করছে। আমি এবিষয়ে এখানে একটা হিসাব দিচ্ছি, ১৯৮৯-৯০ সালে হিউম্যান রিসোর্সেস ডেভেলপমেন্ট (এডুকেশন ডিপার্টমেন্ট)-এর রিপোর্ট, গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার রিপোর্টে দেখছি, আমাদের রাজ্যে টোটাল এডুকেশন বাজেটের ৯.২৯% পরিকল্পনা খাতে ব্যয় করা হচ্ছে। অথচ অন্যান্য রাজ্যে এর চেয়ে অনেক বেশি পরিমাণ অর্থ টোটাল এডুকেশন বাজেটের প্ল্যান খাতে ব্যয় করা হচ্ছে। প্ল্যান খাতে খরচের পরিমাণ আমাদের রাজ্যে সব চেয়ে কম। আমাদের রাজ্যের চেয়ে বেশি পাঞ্জাবে—১২.৫৬%। ১৯৮৯-৯০ সালের হিসাবে দেখছি উড়িষ্যায় টোটাল এডুকেশন বাজেটের ২৬.৬১% টাকা পরিকল্পনা খাতে খরচ করেছে। হরিয়ানা ১৮.৭২% খরচ করেছে। ত্রিপুরা ২০.৬৮% খরচ করেছে। আর আমরা ১৯৮৯-৯০ সালে ৯.২৯% টাকা খরচ করেছি। তথাপি আমরা জানি বাজেটের টাকার পরিমাণ বৃদ্ধি করে শিক্ষার মানের উন্নতি করা যায় না। আর এখানে তো টাকা নন-প্ল্যানেই খরচ হয়ে যাচ্ছে! এই ভাবে যদি নন-প্ল্যান খাতে খরচ হয়ে যায় তাহলে শিক্ষার উন্নতি হবে কি করে? প্ল্যান খাতে আপনাদের বরাদ্দের পরিমাণ এত কম কেন? এটা দয়া করে মন্ত্রী মহাশয় বলবেন। আপনারা শিক্ষা খাতের বরাদ্দ নিয়ে গর্ব বোধ করেন এবং একটু আগেই সেকথা গৌরীবাবু বললেন। অথচ আমরা দেখছি আমাদের রাজ্যে পার ক্যাপিটা বাজেটেড এক্সপেন্ডিচার অন্য অনেক রাজ্যের তুলনায় কম। আমাদের রাজ্যে যেখানে ১৫৮.১ টাকা সেখানে ত্রিপুরা, পাঞ্জাব, মহারাষ্ট্রে অনেক বেশি। পাঞ্জাবে ২২৭ টাকা ৫৩ পয়সা, ত্রিপুরায় ৩০১টাকা। এমন কি হরিয়ানায়, কেরালা, কর্ণাটক, গুজরাটেও বেশি। আমরা দেখছি আমাদের পারক্যাপিটা বাজেটেড এক্সপেন্ডিচার অন্যান্য রাজ্যের তুলনায় কম। তাহলে আমরা শিক্ষার উন্নতি করব কি করে? অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যের শিক্ষার সম্প্রসারণ ঘটছে না, মন্ত্রী যতই দাবি করুন না কেন। রাজ্যে পপুলেশন যে হারে বাড়ছে সে হারে প্রাথমিক স্কুল এবং প্রাথমিক শিক্ষা বাড়ছে না।

আপনারা আমাদের যে বইটা দিয়েছেন মাননীয় অর্থমন্ত্রী যে বইটা দিয়েছেন ইকনমিক রিভিউ সেই ইকনমিক রিভিউর ২১৫ পাতায় টেবল ১৪.৪ তে দেখা যাচ্ছে যে ১৯৮১ থেকে ১৯৯১ পর্যন্ত পপুলেশন বাড়ল ২৪.৫৫ পারসেন্ট, প্রাইমারি স্কুল হল ১০.৭১ পারসেন্ট অর্থাৎ, পপুলেশন যে হারে বাড়ছে স্কুল কিন্তু সেই হারে বাড়েনি। তাহলে শিক্ষার উন্নতি কি হবে হবে? আপনাদের আমলে স্কুলের সংখ্যা কিভাবে বেড়েছে একটু হিসাব করে দেখুন, আপনারা যে বইটা দিয়েছেন ঐ পাতায় দেখুন, কংগ্রেস ১৯৭২ সালে এসেছিল আপনারা যে

ডাটা দিয়েছেন তাতে দেখা যাচ্ছে তখন ৪৩৮৯টি হয়েছিল, আর ১৯৭৭ সালে ৪০,৯৪১টি প্রাইমারি স্কুল, অর্থাৎ কংগ্রেসের ৫ বছরে বাড়ল ৪৩৮৭, ১২ পারসেন্ট বেশি বাড়ল আর আপনাদের লাস্ট ৫ বছরে কত বাড়ল, ১৯৮৭ থেকে ১৯৯২ পর্যন্ত যদি হিসাবটা নিই তাহলে দেখা যাবে ১৮টি বেড়েছে, পারসেন্টেজের কথা না বলাই ভাল, যা দেখছি তাতে এক পারসেন্টও নয়। ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত এই সময় সম্বন্ধে তো আপনারা অনেক কথাই বলেন সেই সময়ে স্কুলের সংখ্যা কত বাড়ল আর আপনাদের সময়ে আপনারা যে বইটা দিয়েছেন তাতে দেখা যাচ্ছে কোথায় ৪৩৮৭টি আর আপনাদের ৫ বছরে বাড়ল ১৮টা। বলতে পারেন কেস আছে ১৯৯০ সালের কেস, ১৯৯১ সালের আগে কত ছিল, ৫১০১৯, আগের বছর ১৯৮৮তে ৫১,০১৯, ১৯৮৭ তে ৫০০৩। পপুলেশন বাড়ল, স্কুলের সংখ্যা বাড়ল স্কুল টিচারের সংখ্যা বাড়ল না, ছাত্রদের শিক্ষা কি করে বাড়বে? কি করে উনি বাড়াবেন আমি বুঝতে পারছিনা। আপনারা দেখেছেন পারসেন্টেজও এত কম। আমাদের জনশিক্ষা মন্ত্রী খুব লিটারেসি প্রোগ্রামের কথা বলছেন, সবই তো কেন্দ্রের টাকা, নিজেদের টাকা তো দিতে পারেন নি, উনি প্রশ্নোত্তরে বলেছেন যে টাকা দিতে পারেন নি। এখানে দেখা যাচ্ছে যে আগে যেটুকু ছিল কেন্দ্রীয় সরকারের স্কীমটা আসার আগে, নিরক্ষরতা কর্মসূচি আসার আগে পর্যন্ত ১৯৭১ সালে যেখানে লিটারেসির সংখ্যা ছিল ৩৩.২০ পারসেন্ট ১৯৮১ তে সেখানে ৪৮.৬৪ পারসেন্ট। আপনাদের দেওয়া বই থেকে দেখছিলাম পারসেন্টেজ কত বেড়েছে ৭.৩৮ পারসেন্ট। সেখানে আবার একটা কথা বলা হয়েছে আমাদের ১৯৯১ সালে হচ্ছে ৫৭.৭২, সারা ভারতের গড় ৫২.১১ পারসেন্ট সারা ভারতের গড়টা কম কেন? আপনি যদি বিহার বা অন্যান্য যে সব রাজ্যতে সাক্ষরতার হার কম সেই সমস্ত রাজ্যের সঙ্গে তুলনা করে বাহবা নিতে চান তাহলে কিছু বলার নেই নিরক্ষরতা দূরীকরণের জন্য আরও অনেক সোস্যাল অর্গানাইজেশন ছিল সেই সব সোস্যাল অর্গানাইজেশনকে ইনভলভ করতে পারেন নি। শুধু পঞ্চায়েত কে নিয়ে দলবাজি করে টাকা নিতে হবে। নিজের দলের মিউনিসিপ্যালিটি নিয়ে দলবাজি করে টাকাগুলি মিসইজড করলেন। মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর কাছে খোঁজ নিয়ে দেখুন পঞ্চায়েত নমিনেশন দিচ্ছেন—যে এলাকাকে পূর্ণ সাক্ষর বলে ঘোষণা করেছেন—সেই এলাকার ক্যানডিডেটেরা টিপ সই দিয়ে প্রার্থী হচ্ছেন।

লজ্জা করে না? আপনারা সাক্ষর বলে ঘোষণা করেছেন, কিন্তু ক্যান্ডিডেট টিপ সই দিয়ে প্রার্থী হচ্ছেন! যে মিউনিসিপ্যালিটিকে টাকা দিচ্ছেন সাক্ষরতা প্রকল্পে সেই মিউনিসিপ্যালিটির ক্লাস ফোর কর্মচারী, কনজারভেন্সি ওয়ার্ডের কর্মচারী সেখানে মাইনে নিচ্ছেন টিপ সই দিয়ে। যে মিউনিসিপ্যালিটিকে টাকা দিচ্ছেন জনগণকে সাক্ষর করবার জন্য সেই মিউনিসিপ্যালিটি তাদের নিজেদের কর্মচারিদের নিরক্ষরতা দূর করতে পারছে না সেখানে তারা জনগণের নিরক্ষরতা দূর করবে এটা বিশ্বাস করতে বলেন? কাজেই কেন্দ্রীয় সরকারের টাকা নিয়ে আপনারা তছরূপ করছেন, আসল কাজ কিছু করতে পারছেন না। জনশিক্ষা মন্ত্রীকে আমি আর একটি কথা জিজ্ঞাসা করব, আপনি তো নিরক্ষরতা দূরীকরণের জন্য টাকা দিয়েছেন। কিন্তু আপনাদের ১৯৯২-৯৩ সালের ইকনমিক রিভিউর ৮৭ পাতায় টেবিল নং ১০.১য়ে দেখতে পাচ্ছি, এক্ষেত্রে আপনারা টার্গেট ফুলফিল করতে পারেননি। ১৯৯১-৯৩ সালে হুগলি জেলাকে পূর্ণ সাক্ষর জেলা হিসাবে ঘোষণা করেছেন, কিন্তু সেখানে টার্গেট ছিল ৮ লক্ষ ৩

হাজার, সাক্ষর হয়েছে ৬ লক্ষ ৮৩ হাজার, ওখানে ১ লক্ষ ২০ হাজারকে সাক্ষর করতে পারেননি। এক্ষেত্রে টাকা যা দিয়েছেন বিভিন্ন জেলাকে সেই টাকার হিসাবটাও দিতে পারছেন না। বর্ধমান জেলায় টার্গেট ছিল ১২ লক্ষ, কস্ট অফ দি স্কীম ৫ কোটি, মেদিনীপুর টার্গেট ছিল ১৬.৪৭ লক্ষ, করেছেন ৮.৫৮ লক্ষ, কস্ট অপ দি স্কীম ৭.৪০ কোটি, বাঁকুড়ায় টার্গেট ছিল ৭.৪৩ লক্ষ, করেছেন ৫ লক্ষ, কস্ট অব দি স্কীম ৪৩৮.০৫ লক্ষ। এই কস্ট অফ দি স্কীম কিসের ভিত্তিতে হচ্ছে? এক্ষেত্রে জেলায় জেলায় টাকার তারতম্য কিভাবে হচ্ছে? নাকি যার জোর বেশি সে বেশি টাকা আদায় করছেন?

এরপর আমি প্রাথমিক শিক্ষামন্ত্রীকে বলব, আপনার লজ্জা হওয়া উচিত যেভাবে ইতিহাসের পাঠ্য-পুস্তক রচনা করেছেন তারজন্য। পড়তে গেলে সময় লাগবে। এত ভুল রয়েছে স্কুলের বইয়েতে, তারফলে ভবিষ্যত প্রজন্ম কি শিখবে তা বলে লাভ নেই। আর একটি ব্যাপার হচ্ছে শিক্ষকদের পেনশন। এত ঢাকঢোল পিটিয়ে যে পেনশন শিবির করলেন তাতে কতজন স্কুল শিক্ষককে পেনশন দিতে পেরেছেন? টিচারদের পেনশন দেবার ব্যাপারে সুষ্ঠু ব্যবস্থা এখনও পর্যন্ত করতে পারেননি কেন? যখন আপনি বাইরে ছিলেন তখন আন্দোলন করেছিলেন শিক্ষকদের ৬৫ বছর পর্যন্ত চাকরি করতে দিতে হবে, কিন্তু যখন মন্ত্রী হলেন তখন তাদের সেই অধিকার কেড়ে নিলেন। যিনি ১৯৭০ সালে শিক্ষক হিসাবে জয়েন করেছেন এবং যিনি ১৯৮১ সালে জয়েন করেছেন, দুইজনের বেতন এক নয় কাজেই ৭০ সালে যিনি জয়েন করেছেন তিনি কেন ৬৫ বছর পর্যন্ত চাকরি করতে পারবেন না? ১৯৮১ সালের পর যারা এসেছেন তাদের ক্ষেত্রে বলতে পারতেন যে, তারা ৬০ বছর পর্যন্ত চাকরি করতে পারবেন। কিন্তু সেটা করেননি। সেজন্য এই বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ৬ শিক্ষামন্ত্রী তাদের বাজেট বরাদ্দের দাবি যেটা পেশ করেছেন তার আমি বিরোধিতা করছি এবং আমাদের আনীত ছাঁটাই প্রস্তাবের পক্ষে বলছি। এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এখানে শিক্ষামন্ত্রীরা বসে আছেন—তারা বলেছিলেন যে বিভিন্ন জেলায় যে সমস্ত স্কুল বোর্ডগুলিতে কাউন্সিল আছে সেইগুলিকে ভেঙে নির্বাচিত সংসদ তৈরি করবেন। এখানে দুজন মন্ত্রী বসে আছেন, একজন রাষ্ট্রমন্ত্রী এবং একজন পূর্ণমন্ত্রী, ১৭ বছর অতিক্রান্ত হয়ে গেল, কেন নির্বাচিত সংসদ গঠিত হল না? গণতন্ত্রের প্রতি কোনও রকম আস্থা থেকে থাকে তাহলে আমি আবেদন করছি, দাবি করছি নির্বাচিত সংসদ গঠন করুন। আজ পর্যন্ত কেন নির্বাচিত সংসদ তৈরি করলেন না? নির্বাচিত সংসদ তৈরি না করে মনোনীত অ্যাডহক কমিটির মাধ্যমে প্রাইমারি স্কুল বোর্ডের শিক্ষা ব্যবস্থা পরিচালনা করছেন কেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্কুলে শিশুদের পাঠ্য পুস্তক দেওয়ার কথা বলা হয়। স্কুলে ভর্তি হবার পর বা পাশ করার পর বিশেষ করে ক্লাস ওয়ান, টু থ্রি, ফোর পর্যন্ত সমস্ত পাঠ্য পুস্তক পঞ্চায়েতের মাধ্যমে দেওয়া হয়। বেশির ভাগ পঞ্চায়েত দুর্নীতিগ্রস্ত। ফলে ঠিক সময় পাঠ্য স্কুলগুলিতে পৌছায় না। সময় মতো পাঠ্য পুস্তক না দেওয়ার ফলে জাতীয় মেরুদন্ড হিসাবে যারা দায়িত্বপূর্ণ ভূমিকা পালন করছেন সেই

শিক্ষকরা ছাত্রদের পড়াতে পারছেন না। আবার মাসের পর মাস প্রাইমারি স্কুলে পাঠ্য পুস্তক না যাওয়ার ফলে শিশুরা কোনও রকমে পড়া ছেড়ে দিয়ে অন্য কাজে নিযুক্ত হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব প্রাইমারি স্কুলগুলিতে পঞ্চায়েতের মাধ্যমে যে পাঠ্য পুস্তক দেবার ব্যবস্থা আছে সেটা বন্ধ করুন। তাকে পরিবর্তন করে সরাসরি যাতে স্কুলে পাঠ্য পুস্তক যায় তার ব্যবস্থা করুন। আমার মনে হয় তাহলে ছাত্র-ছাত্রীরা যথেষ্ট উপকৃত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় অপারেশন ব্ল্যাক বোর্ডের নামে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অর্থ আসে। সেই অর্থ দেওয়া হয় কার মাধ্যমে? সেই অর্থ পঞ্চায়েত সমিতির মাধ্যমে দেওয়া হয়। সেখানে পঞ্চায়েত সমিতি দলবাজি করে। বেশির ভাগ জায়গায় পঞ্চায়েত নির্বাচনে দুর্নীতির মাধ্যমে ক্ষমতায় এসেছে। দুর্নীতির মাধ্যমে এসে অপারেশন ব্ল্যাক বোর্ডের যে অর্থ সেই অর্থ দেওয়া হয় দলীয় স্বার্থ রক্ষা করার জন্য, সংকীর্ণ রাজনীতি করার জন্য, দলকে রাখার জন্য। পঞ্চায়েত সমিতির হাতে যে সমস্ত স্কুল আছে সেই সমস্ত স্কুলের মধ্যে তাদের দলের স্কুলগুলিকে অর্থ দেওয়ার ব্যবস্থা করা হয়, সি পি এম দল ভিন্ন অন্য কোনও দলের স্কুল পায় না। আর এস পি ফরোওয়ার্ড ব্লক-এর লোকেরা বুকে হাত দিয়ে বলতে পারবে না তারা যে স্কুল বোর্ডগুলি দখল করে আছেন সেখানে যদি পঞ্চায়েত সমিতি সি পি এম দখল করে থাকে তাহলে অপারেশন ব্ল্যাক বোর্ডের অর্থ তারা পান। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে যে পি এফ-এর টাকা বিশেষ করে প্রাইমারি স্কুলে পি এফ এবং গ্রাচুইটির টাকার সঠিকভাবে হিসাব দিতে পারেন নি সব জেলায়। এক এক সময় এক এক রকম দেওয়া হয়েছে। ২ বছর আগের যে হিসাব দিয়েছিলেন ২ বছর পরে গিয়ে সেটা মিলছে না, কোনও ঠিক-ঠিকানা থাকছে না। শিক্ষকরা যখন অবসর নিচ্ছেন তখন তারা চোখে সরষে ফুল দেখছে, অন্ধকার দেখছে। নিজের সঞ্চিত অর্থ সময় মতো যেটা প্রাপ্য সেটা তারা পাচ্ছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বলতে বাধ্য হচ্ছি এই সরকার একটা তুঘলকি সরকার। স্কুল বোর্ডের কাছে নির্দেশ গিয়েছিল যে ৫ বছর বয়স হলে স্কুলে ভর্তি হতে পারবে। এবারে দেখুন যারা পাঁচ বছর বয়সে ভর্তি হল না, আবার বলল আগে যা ছিল, পাঁচ বছর প্লাস এক বছর, ছ'বছর বয়সে ভর্তি হতে পারবে। আবার কিছুদিন পরে পাঁচ বছর বয়সে প্রথম শ্রেণীতে ভর্তি হতে পারবে বলা হল। এবারে দশ ক্লাশ পাশ করার পর মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক পরীক্ষায় পাশ করার পর জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় বসতে গেলে সে বসতে পারবে না, তখন তাকে এক বছর বসে থাকতে হবে। আজকে এক রকম নিয়ম করছেন, কালকে আর এক রকম করছেন। বয়সের জন্য তারা ঠিকমতো চাকরিতে যেতে পারছে না। শিক্ষকতার কাজে গেলে আগে থাকতে অবসর নিতে হবে। এই তুঘলকী ব্যবস্থাকে বন্ধ করতে হবে। লক্ষ লক্ষ ছেলের জীবন নিয়ে যে খেলা খেলছেন এটা বন্ধ করতে হবে। শিক্ষামন্ত্রীদের আমি অনুরোধ করছি এটা বন্ধ করুন। সরকার এখন চিন্তা-ভাবনা করছেন যে প্রাথমিক স্তরে ইংরাজি শিক্ষা চালু করবেন কিনা। বিগত ১৬ বছরে এই চিন্তা ভাবনা ছিলনা। শিক্ষা কমিশনের রিপোর্ট পড়লে দেখা যায় যে প্রথম শ্রেণীতে ইংরাজি শিক্ষা ব্যবস্থা চালু না করা সত্ত্বেও ব্যাঙের ছাতার মতো ইংলিশ মিডিয়াম স্কুল গজিয়ে উঠেছে সরকারি কোনও অ্যাপ্রোভাল ছাড়াই। গ্রামেগঞ্জের মানুষও ছুটে যাচ্ছে ছেলেমেয়েদের ইংরাজি শিক্ষার জন্য। আমি দাবি করি যে ক্লাস ওয়ান থেকে ইংরাজি [illegible] ইংরাজি

পড়তে পারে না।

ষষ্ঠশ্রেণীতে গিয়ে তাকে যদি এ বি সি শিখতে হয় এবং তারপরে ক্লাস সেভেনে ইংরাজিতে কনভার্সেশন করতে হয়, যেখানে ৫০ নম্বর আছে, এটা কোন দেশের শিক্ষা ব্যবস্থা বা শিক্ষানীতিতে আছে? এখানে মাননীয় শিক্ষামন্ত্রীরা উপস্থিত আছেন, এই ব্যাপারে সুষ্ঠু নীতি কি তা আমাদের সামনে তুলে ধরবেন এবং আমাদের কাছে জবাব দেবেন এই আশা তাদের কাছে করছি। আমাদের সবাই দাবি করেছি, সরকারপক্ষে আপনাদের শরিক সি পি আই, আর এস পি এবং ফরোওয়ার্ড ব্লক তারাও দাবি করেছেন যে শিক্ষকদের অবসর গ্রহণের বয়স ৬৫ বছর করতে হবে। একমাত্র সি পি এম ছাড়া সবাই আন্দোলন করতে চাইছেন। এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছেন, ফরোওয়ার্ড ব্লক, আর এস পি বলেছে যে অবসর গ্রহণের বয়স ৬৫ রাখতে হবে, ৬০ বছরে করা চলবে না। প্রাক্তন শিক্ষামন্ত্রী কান্তিবাবু নদীয়া জেলার রাজারহাট স্কুলে কাজ করতেন। তিনি দশদিনের মধ্যে পেনশন পেয়েছেন। কিন্তু নদীয়া জেলার অন্যান্য স্কুলের শিক্ষকরা ঠিকমতো পেনশন পাচ্ছেন না, তারা সল্টলেকে এসে ঘুরে যাচ্ছেন। নদীয়া জেলায় সরকারি কলেজ আছে। মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীকে বলব, সেখানে ভূগোল যাতে অনার্স কোর্স চালু হয় তার ব্যবস্থা করুন। সেখান থেকে হাজার হাজার ছাত্রকে যাতে কলকাতায় পড়তে আসতে না হয় তারজন্য এই আবেদন করছি।

(লালবাতি)

কৃষ্ণনগরে জুনিয়র টেকনিক্যাল স্কুল ছিল কারিগরি শিক্ষার জন্য যেটা বংশ গোপালবাবু জানেন। কিন্তু বহু বছর ধরে সেটা বন্ধ আছে, সেখানে পড়াশোনা হয় না।

(লালবাতি.......মাইক অফ হয়।)

[3-00 — 3-10 p.m.]

**শ্রী আব্দুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, শিক্ষা খাতে যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব এই কক্ষে উপস্থাপিত হয়েছে এই প্রস্তাবকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব এনেছে সেটা যেহেতু যুক্তিহীন, সেইহেতু তার বিরোধিতা করে আমি কিছু বক্তব্য রাখছি। অথচ যে ধরনের সমালোচনা করেছেন বা করছেন সেই সমালোচনা বস্তুতে তেমন কোনও বলিষ্ঠ যুক্তি আমরা দেখতে পাচ্ছি না। বিরোধীপক্ষের একজন সদস্য বলেছেন যে মন্ত্রীর এই বাজেট ভাষণের মধ্যে তেমন কিছু নেই। বাজেট ভাষণ বিস্তারিতভাবে বোঝানোর অবকাশ মন্ত্রীদের থাকে না, নিজেদের বুঝে নিতে হবে। অর্থাৎ স্বল্প পরিসরে রূঢ়তম ব্যঞ্জন হবে। মাননীয় অধ্যাপক বন্ধু যে বুঝে নেওয়ার দরকার আছে বলে সমালোচনা করেছেন এবং পরিসংখ্যান দিয়েছেন তাতে কিন্তু অসত্য তথ্য দেওয়া হয়েছে এবং কিছুটা বিকৃত করা হয়েছে। মাননীয় আব্দুল মান্নান সাহেব বলেছেন যে প্রাইমারি শিক্ষক বামফ্রন্টের আমলে তেমন কিছুবৃদ্ধি পায় নি এবং সেখানে পরিসংখ্যান দিয়ে উল্লেখ করলেন। আমি শুধু বলতে চাই যে, কংগ্রেসি ২৮ বছরের রাজত্বে এবং তার আগে ব্রিটিশ সরকার যখন ছিলেন তখন থেকে কংগ্রেসি রাজত্বে প্রাইমারি স্কুলের সংখ্যা ছিল ৪০ হাজার ৯৪১। সেখানে

বামফ্রন্ট সরকারের আমলে সংখ্যা এসে দাঁড়াল ৫১ হাজার ২১। সুতরাং এই ১৬ বছরের মধ্যে ১০ হাজার ৮০টি স্কুলের সংখ্যা বাড়ল। এই যে বৃদ্ধি এটা কি বামফ্রন্ট সরকারের আমলে হয় নি? সুতরাং সমালোচনা করা হচ্ছে ওদের সত্যের অপলাপ ছাড়া কিছু নয়। বামফ্রন্টের আমলেই অনেক স্কুল এবং কলেজ তৈরি হয়েছে। এইভাবে অল্প সময়ের মধ্যে যে বামফ্রন্ট সরকার সংখ্যা বাড়িয়েছেন সেটাই গুরুত্বপূর্ণ এবং তাৎপর্যপূর্ণ। কংগ্রেস আমলে যে শিক্ষার বিকৃত পরিবেশ সৃষ্টি হয়েছিল বামফ্রন্ট সরকার তা শোধন করছেন এবং প্রকৃত শিক্ষার পরিবেশ সৃষ্টি করছেন। আজকে বামফ্রন্ট সরকারের মস্ত বড় কৃতিত্ব যে এখানে স্কুল এবং কলেজের সংখ্যা বেড়েছে এবং সেই অনুপাতে ছাত্র-ছাত্রীদের সংখ্যাও বেড়েছে। এই কারণে অর্থব্যয়ও বেড়েছে এবং সেটা বাড়বেই। বিরোধীপক্ষের মাথায় এই জিনিসটা ঢোকে না। সুতরাং এই যে ব্যয় বরাদ্দের প্রস্তাব সরকারি পক্ষ থেকে এসেছে, মন্ত্রী এনেছেন তার বিরোধিতা করলে সেই ব্যয় বরাদ্দ যদি স্বীকৃত না হয় তাহলে সে খাতে সেই টাকা খরচ হওয়ার কথা তার কোনও সুযোগ থাকে না, কাজেই এই ধরনের বক্তব্য রাখার কোনও কারণ নেই। আজকে শিক্ষাক্ষেত্রে যে ছাত্র-সংখ্যা বাড়ছে, স্কুলের সংখ্যা বাড়ছে তাতে খরচ বিরাট হয়ে পড়ছে। সুতরাং বিরোধী পক্ষ থেকে যে সমালোচনা হয়েছে তার কোনও যুক্তি থাকছে না। আমাদের বেশিরভাগ টাকা এই শিক্ষা খাতে চলে যাচ্ছে। প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা খাতে ৯৫ ভাগ খরচ হয়ে যাচ্ছে।

এই যে খরচটা হচ্ছে, এই খরচটা একান্ত প্রয়োজনীয় খরচই হচ্ছে। কংগ্রেস সরকারের আমলে শিক্ষকদের যে বেতন ছিল তা বলার নয়। সেই বেতন অত্যন্ত কম বেতন ছিল, তখন একটা প্রবাদ ছিল, যাদের কোনও নাই গতি, যাদের ভাগ্যে আছে অশেষ দুর্গতি, তারা করে পন্ডিতি। বামফ্রন্ট সরকার আসার পরে শিক্ষকদের মানই শুধু বাড়েনি, শিক্ষকদের প্রচুর বেতন বাড়িয়েছেন, এটা অত্যন্ত প্রশংসাযোগ্য এই ব্যাপারে কোনও সন্দেহ নেই। শিক্ষা খাতে ব্যয় বরাদ্দের মূল অংশ চলে যাচ্ছে বেতন দেওয়ার জন্য, বাকি যে অংশগুলি থাকছে সেই অংশগুলি দিয়ে শিক্ষার অন্যান্য খরচ বহন করা যাচ্ছে না তার জন্য সরকার নিশ্চয় ভেবে চিন্তে যেভাবে পদক্ষেপ নিচ্ছেন সেটা দেখার মতো। তা নাহলে এই জিনিস চলতে পারে না। আমি এবারে কয়েকটি কথা মাননীয় মন্ত্রীর সামনে বলতে চাচ্ছি যে সুযোগ সুবিধা পশ্চিমবাংলার মাটিতে শিক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার আসার পরে হয়েছে, যে যে সমস্যাগুলি আমরা এখনও দেখতে পাচ্ছি সেই সমস্ত সমস্যার দিকে মাননীয় মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। যেমন পেনশন, পেনশনের ব্যাপারে মাননীয় মন্ত্রীদের গভীরভাবে চিন্তা করতে বলছি, চাকরি পাওয়ার শেষ বয়স সীমা হচ্ছে ৩৪, আর চাকরি করতে পারবে ৬০ বছর পর্যন্ত, তাহলে কোনও একজন যদি ৩৫ বছরে চাকরি পায় আর ৬০ বছর হতে না হতে তার চাকরি চলে যায় তাহলে পরে সেই ব্যক্তি মাত্র ২৫ বছর চাকরি করতে পারবেন। আমাদের যে বর্তমান নিয়মনীতি হয়ে আছে ৩৩ বছর সার্ভিস না হলে ফুল গ্রাচুইটির সুযোগ সুবিধা পাওয়া যায় না, এমনিতে ৬৫-র জায়গায় ৬০ হয়েছে তাহলে তো কোনও মতেই তার ৩৩ বছর সার্ভিস হতে পারে না। এই ব্যাপারে আপনারা চিন্তা-ভাবনা করুন ৩৩-এর জায়গায় ২৫ বছরে নামিয়ে আনার ব্যাপারে কিছু করা যায় কিনা। এটা পেনশনের ক্ষেত্রে সরলীকরণ যেটা সেটা হয়নি। সরলীকরণটা হওয়া দরকার। আর একটা হচ্ছে শিক্ষক থাকাকালীন যদি কোনও

শিক্ষকের মৃত্যু হয় তাহলে শিক্ষকের ডাইইন হারনেস-এর জন্য তার উত্তরাধিকারের কেউ চাকরি পায়। যে সমস্ত শিক্ষক পেনশন পেলেন না অথচ মারা যাচ্ছে তাদের কোনও উত্তরাধিকারকে চাকরি দেওয়ার ব্যবস্থা করা যায় কিনা এটা দেখবেন কি? এই বলে আমি আজকের মতো এখানেই বক্তব্য শেষ করলাম।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষার উপর যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করা হয়েছে আমি তার বিরোধিতা করে এবং আমাদের কাটমোশন যেগুলো রাখা হয়েছে তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে এখানে সরকার পক্ষের বিভিন্ন সদস্য রাজ্যের শিক্ষার অগ্রগতি নিয়ে বললেন। আমি প্রথমত বলতে চাই শিক্ষার অগ্রগতি কি সেটা যদি আপনারা দেখেন তাহলে দেখবেন ১৯৮৩ সাল থেকে এই রাজ্যে নতুন কোনও প্রাথমিক স্কুল হচ্ছে না এবং নতুন কোনও প্রাথমিক শিক্ষক নিয়োগ হচ্ছে না। এই রকম একটা অবস্থা চলছে এবং প্রতি বছর কয়েক হাজার করে শিক্ষক রিটায়ার করছে, পোস্ট ভেকেন্সি হচ্ছে। এতদসত্ত্বেও দেখা যাচ্ছে প্রাথমিক শিক্ষক উদ্বৃত্ত হয়ে যাচ্ছে। একজিসটিং যে প্রাথমিক স্কুলগুলি আছে সেখানে ছাত্রসংখ্যা শূন্য হয়ে যাচ্ছে। কলকাতার উপরে এই রকম ঘটনা আছে, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, নাম করে আমি বলছি ১০০ বছরের পুরানো স্কুল উত্তর কলকাতায় গৌরীবাড়ি এলাকায় জগবন্ধু স্কুল, এদের এবারের ছাত্র সংখ্যা শূন্য। এ মাসে রিটার্ন হয়ে গেছে। কলকাতাতে ১২০টি স্কুল আছে যেখানে ছাত্র সংখ্যা ১০-এর কম ; ৪০ জন ছাত্র সংখ্যা এই রকম বিদ্যালয়ের সংখ্যা ৫০০টি। আপনি জানেন স্যার ৪০ জন ছাত্রপিছু একজন করে শিক্ষক দেওয়া হয়। তাহলে হিসাবে করে দেখা যাচ্ছে ১২০০ শিক্ষক একসেস হয়ে গেছে এবং এই রকম একটা পরিস্থিতির সম্মুখীন হয়েছে আমাদের শিক্ষামন্ত্রী এবং তিনি একটা ফর্মুলা বের করেছেন, তাতে উদ্বৃত্ত শিক্ষকদের অন্য স্কুলে ট্রান্সফার করা হবে এবং মেসিভ স্কেলে ট্রান্সফার করা হচ্ছে। বিভিন্ন জেলাতে তাদের ট্রান্সফার করা হচ্ছে। কেন প্রাথমিক স্কুলগুলিতে ছাত্র সংখ্যা শূন্য হয়ে যাচ্ছে কেন ৮৩ সালের পর থেকে শিক্ষক নিয়োগ করা হচ্ছে না? কেন আজকে শিক্ষক উদ্বৃত্ত হচ্ছে? এরজন্য আজকে দায়ী সরকারের শিক্ষানীতি। প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেওয়ার ফলে স্কুলগুলি আজকে ছাত্রদের আকর্ষণ করছে না এবং স্কুলগুলি শ্মশানে পরিনত হচ্ছে। বামফ্রন্ট সরকারের এই শিক্ষানীতি আজকে রাজ্যের মানুষ বর্জন করেছে। স্যার, আজকে আমরা দেখতে পাচ্ছি কলকাতা বিশ্ববিদ্যালয়ে আজকে যেভাবে ফি বৃদ্ধি ঘটেছে, পরীক্ষার ফি বলছি, সেটা ৫০ থেকে ৬০০ পারসেন্ট বৃদ্ধি ঘটেছে। সর্বনিম্ন ৫০ পারসেন্ট এবং সর্বোচ্চ ৬০০ পারসেন্ট, এমনকি ৯০০ পারসেন্ট পর্যন্ত। আপনি বলেছেন জিনিসপত্রের দাম বেড়েছে, তাই ফি বৃদ্ধি করেছেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ে ১৯৮০-৮১ সালে ফি বৃদ্ধি হয়েছিল। ১৯৮০-৮১ সালে পর আপনার মুদ্রাস্ফীতি কি ৬০০ পারসেন্ট, ৯০০ পারসেন্ট হয়েছে। আপনি এইভাবে ফি বৃদ্ধি করলেন কেন সেটা আপনাকে বলতে হবে? আমরা আজকে দেখতে পাচ্ছি বিশ্ববিদ্যালয় স্তরেই নয়, স্কুলের বার্ষিক ফিও আপনি বাড়িয়ে দিয়েছেন। যেখানে আগে ৩৪ টাকা ছিল এখন সেখানে ৬৩ টাকা করে দিয়েছেন, এটা হচ্ছে গ্রামাঞ্চলে। আর শহরাঞ্চলে যেখানে বার্ষিক ফি ৪০ টাকা ছিল, সেটাকে এখন ৭৫ টাকা

করে দেওয়া হয়েছে। মাধ্যমিক শিক্ষা আপনারা অবৈতনিক করে দিয়েছেন।

আপনাদের এই যে কৃতিত্ব, এটা কার্যত প্রহসনে পরিণত হয়েছে। এই ঘোষণার মূল্যটা কি? শিক্ষার অন্যান্য উপকরণের দাম যেভাবে বাড়ছে, পাঠ্যপুস্তকের দাম যেভাবে বাড়ছে এবং তার উপর এই ফি বৃদ্ধির ফলে ছাত্রদের উপর মারাত্মক আঘাত আসছে। আমরা দেখতে পাচ্ছি এই ফি বৃদ্ধির বিরুদ্ধে ছাত্র-ছাত্রীরা যে প্রতিবাদ করছিল, আমাদের ছাত্র সংগঠন ডি এস ও যে প্রতিবাদ করছিল বিশ্ববিদ্যালয়ে, সেই আন্দোলনকে আপনারা সমূলে শেষ করবার জন্য চেষ্টা করেছেন। সেখানে সহ-উপাচার্য ভারতী রায় নিগৃহীত হয়েছে, এটা অত্যন্ত নিন্দনীয়। আমরা চাইছি এই ঘটনার জন্য দায়ী কারা তার তদন্ত হোক এবং আজকাল পত্রিকায় যার ছবি বেরিয়েছে তাকে সনাক্ত করা হোক। ডি এস ও-র সঙ্গে তাদের কোনও সম্পর্কে নেই। এই ঘটনার নিরপেক্ষ তদন্ত করা হোক এবং অপরাধীদের শাস্তির জন্য আমরা দাবি করছি। কিন্তু সেখানে নিরপেক্ষ তদন্তের দাবি না মেনে আপনারা রিভিউ কমিটি করে দিলেন। কেন তদন্ত থেকে পিছিয়ে যাচ্ছেন? নিরপেক্ষ তদন্তে আপত্তি কেন? ভয় পাচ্ছেন কেন? বিব্রত করবে সি পি এমকে সেইজন্য? সনাক্ত হয়ে গেলে, অপরাধী ধরা পড়লে আপনাদের কারসাজিটাও ধরা পড়ে যাবে যে সেদিনের রহস্যটা কি ছিল এর পেছনে সেইজন্য? ফলে আমরা দেখতে পাচ্ছি যে প্রকাশ্য তদন্তের দাবি আপনারা মেনে নিতে পারছেন না। আমরা দাবি করছি, সেখানে নিরপেক্ষ তদন্ত হোক, সত্য উদ্‌ঘাটিত হোক, অপরাধীর শাস্তি হোক। তারপর আমরা দেখতে পাচ্ছি যে, জাতীয় শিক্ষানীতির আপনারা বিরোধিতা করেছেন এবং তারজন্য এই হাউস থেকে রেজলিউশন নেওয়া হয়েছে, বাইরে রাজীব গান্ধীর জাতীয় শিক্ষানীতির বিরুদ্ধে যেখানে আপনারা জেহাদ ঘোষণা করেছেন সেখানে আমরা দেখছি যে সেই জাতীয় শিক্ষানীতি আপনারা কার্যকর করছেন। সেখানে যে সমস্ত রেকমেন্ডেশন ছিল ঐ জাতীয় শিক্ষানীতিতে সে ক্ষেত্রে আমরা দেখছি সেইভাবে ঐ উচ্চ শিক্ষার ক্ষেত্রে আপনারা আস্তে আস্তে বেসরকারিকরণের দিকে যাচ্ছেন। সেখানে শিল্পপতি এবং চেম্বার অব কমার্সকে আপনারা আহ্বান করছেন, বিশ্ববিদ্যালয়ের শিক্ষার জন্য আপনারা তাদের কাছে অর্থ সাহায্য চাইছেন। এতে কি বিশ্ববিদ্যালয়ের অটনমি থাকবে? তারপর আজকে যেভাবে আপনারা ছাত্রছাত্রী এবং অভিভাবকদের উপরে শিক্ষার ব্যয়ভার চাপাচ্ছেন তাতে তাদের উপর বিপুল চাপ পড়ছে।

[3-20 — 3-30 p.m.]

অশোক মিত্র কমিশনের যে সুপারিশ অলরেডি তাতে ৭৫ টাকা বিশ্ববিদ্যালয়ের জন্য, কলেজের জন্য ৫০ টাকা মাসিক বেতন এবং ইঞ্জিনিয়ারিং এবং ডাক্তারির ছাত্রদের জন্য ২৫০ টাকা, আপনারা সেই জিনিস কার্যকর করার পথে এগুচ্ছেন। অথচ আপনাদের অসীম দাশগুপ্ত, তিনি বলেছেন, ফি বৃদ্ধির যৌক্তিকতা নেই। তিনি বলেছেন, চেম্বার অব কমার্সের কাছে, শিল্পপতিদের কাছে সাহায্য চাওয়া উচিত নয়। তা হলে বাজার অর্থনীতি থেকে শিক্ষাকে রক্ষা করা যাবে না। অসীম দাশগুপ্ত সেমিনারে এই বক্তৃতা করেছেন এবং কাগজে তা বেরিয়েছে আমি দেখেছি। আপনারা ঐইসব জিনিস করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষকদের দুরাবস্থার কথা এখানে অনেকবারই বলা হয়েছে। আমরা দেখছি, প্রাথমিক শিক্ষক, মাধ্যমিক শিক্ষক, তারা পেনশন পাচ্ছেন না। হাজার হাজার শিক্ষক পেনশন না পেয়ে মারা

পর্যন্ত যাচ্ছেন অপর দিকে এই পেনশন নিয়ে এই সরকারের আমলে আমরা দেখছি স্বজন পোষণ চলেছে। পেনশনের ক্ষেত্রে এখানে দলীয় লোকদের কিভাবে গুরুত্ব দেওয়া হচ্ছে তার একটা জ্বলন্ত নিদর্শন আমি স্যার, আপনার মাধ্যমে এখানে তুলে ধরছি। প্রাক্তন শিক্ষামন্ত্রী শ্রী আব্দুল বারি বিশ্বাস, তিনি ১লা জানুয়ারি, ১৯৯২ সালে অবসর নেন। তার পেনশন কেস রেজিস্টার্ড হয় ২২শে জুলাই ৯২ সালে। তার পেনশন পেমেন্ট অর্ডার তিন মাসে পরে ২৩-১০-৯২ সালে বেল হয়। তারপর নিয়ম হচ্ছে এটা কমপিউটারে যাবে কিন্তু তার ক্ষেত্রে সেটা কমপিউটারে না গিয়ে হাতে লিখে পেনশনের অর্ডার হাতে হাতে দেওয়া হয়। আমি তার জেরক্স কপি এবং ফোটস্টেট কপি দেখাতে পারি, আমার কাছে সেটা আছে। স্যার, আরও অ্যামেজিং, পেনশন কমিউট করা বা বিক্রি করার ব্যাপারে নিয়ম হচ্ছে এক বছরের মধ্যে কমিউট করলে টাকা বেশি পাওয়া যায় কিন্তু এক বছর পরে কমিউট করলে বা বিক্রি করলে তাকে 'এ' ফরমে অ্যাপ্লাই করতে হয় এবং সেখানে ডাক্তার তাকে দেখে বললে তারপর সে বিক্রির টাকাটা পায়। সে ক্ষেত্রে টাকাটা কমে যায়। কিন্তু আব্দুল বারি বিশ্বাসের ক্ষেত্রে এক বছরের পরে তিনি বিক্রি করার জন্য অর্ডার চাইলেন এবং নিয়ম ভঙ্গ করে 'এ' ফরমের পরিবর্তে 'সি' ফরমে তিনি দরখাস্ত করলেন। তার ৮ দিনের মধ্যে তিনি ৬০ হাজার ৩৯০ টাকা পেয়ে গেলেন। অদ্ভুত ব্যাপার। এইভাবে এখানে স্বজনপোষণ হচ্ছে অথচ অপর দিকে হাজার হাজার প্রায় এক লক্ষ শিক্ষক তারা পেনশনের জন্য মাথা খুঁড়ে মরলেও পেনশন পাচ্ছেন না। অনেকে পেনশন না পেয়ে মারা যাচ্ছেন। ইতিপুর্বে ১০ দিনে কান্তিবাবুর পেনশন পাওয়ার ব্যাপার নিয়ে এই হাউসে অনেক হৈ চৈ হয়েছে, পশ্চিমবঙ্গেও অনেক হৈ চৈ হয়েছে। আমি আব্দুল বারি বিশ্বাসের ব্যাপারে উল্লেখ করে আর একটি নিদর্শন রাখলাম। তারপর স্যার, ৬০ উর্ধ্বের শিক্ষকদের ক্ষেত্রে যেটা আছে—আদালতও তাদের পক্ষে এবং সরকার নিজেও যেখানে ঐ ৬৫ বছর পর্যন্ত এক্সটেনশন মেনে নিয়েছেন পুরানো স্কেলে সেখানে দেখা যাচ্ছে অনেক শিক্ষককে এক্সটেনশন দেওয়া হচ্ছে না।

অনেক শিক্ষককেই এক্সটেনশন দেওয়া হচ্ছে না, তাদের টাকা পয়সা আটকে রাখা হচ্ছে। এরকম অসংখ্য নজির আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা দেখতে পাচ্ছি কলেজ টিচারদের অধিকার কেড়ে নেওয়া হচ্ছে। তাদের রি-এমপ্লয়মেন্ট বেনিফিট—তারা ৬০ বছর বয়সের পর ১ বছর, ১ বছর করে ৫ বছর রি-এমপ্লয়মেন্ট পান—ফিজিক্যালি ফিট এবং মেন্টালি অ্যালার্ট থাকলেও সেই বেনিফিট তাদের কেড়ে নেওয়া হচ্ছে এবং আমরা দেখছি অন্যান্য সাধারণ এমপ্লয়িসদের সঙ্গে তাদের তুলনা করা হচ্ছে। অথচ আমরা জানি শিক্ষক সমাজের হাত দিয়েই ক্যাডার তৈরি হয়, প্রত্যেক দেশেই অভিজ্ঞ শিক্ষক সমাজের একটা বিশেষ মূল্য আছে। সেই পরিপ্রেক্ষিতেই আমাদের এখানেও তাদের রি-এমপ্লয়মেন্টের, এক্সটেনশনের সুযোগ ছিল। কিন্তু আজকে ষড়যন্ত্র করে তা কেড়ে নেওয়া হচ্ছে। আমরা শুনতে পাচ্ছি আগামী আগস্ট মাস থেকে কলেজ টিচারদের রি-এমপ্লয়মেন্ট বেনিফিট থেকে বঞ্চিত করা হবে। এখানে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী উপস্থিত আছেন, তিনি জানেন দীর্ঘদিন ধরে 'ওয়েবকুটা'র দাবি, কলেজ টিচারদের দাবি পেনশন অ্যান্ড আদার বেনিফিটস যেটার জি ও, নং ৮১৭ ই, ডি, এন, ডেটেড ১১-৫-৭৬—বিশেষ করে পেনশন অ্যান্ড আদার রিটায়ারমেন্ট বেনিফিটস যাতে অন্যান্য গভর্নমেন্ট এমপ্লয়িসদের সঙ্গে সঙ্গতিপূর্ণ পান তার জন্য নির্দেশ

জারি হয়েছিল। অথচ সিনস ১৯৭৬ আজ পর্যন্ত ঐ অর্ডারটা আপনারা কার্যকর করতে পারেন নি।

এই নিয়ে বার বার 'ওয়েবকুটা' আলটিমেটাম দিয়েছে। অনিল ভট্টাচার্যের সই করা মেমোরেন্ডাম দেওয়া হয়েছে। মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী, আপনি বলেছিলেন, 'পঞ্চায়েত নির্বাচনটা চুকে যাক, তারপর ব্যাপারটা দেখব। এখনও এ সম্পর্কে আপনার কোনও সুস্পষ্ট বক্তব্য আমরা পাচ্ছিনা। তারপর পেনশন এবং গ্র্যাচুয়িটির ক্ষেত্রে একটা অত্যন্ত বেআইনি ব্যাপার ছিল—কেটে নেওয়ার ব্যাপার— সেটার সম্বন্ধে মেমো নং ২৬০০ এফ, ডেটেড ৪-৩-৮৯-এর মাধ্যমে বন্ধ করার নির্দেশ দেওয়া হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত সেই নির্দেশ কার্যকর হল না। এবিষয়ে 'ওয়েবকুটার'র ডেফিনিট বক্তব্য ছিল। আজ পর্যন্ত আপনি কিছুই জানালেন না। কলকাতা বিশ্ববিদ্যালয়ে বর্তমানে প্রায় ১০০-এর মতো পদ শূন্য পড়ে রয়েছে। একটা কোয়েশ্চেনের আনসারে কয়েকদিন আগেই আপনি নিজে এখানে স্বীকার করেছেন বেসরকারি কলেজগুলোর ৬০-টি ক্ষেত্রে প্রিন্সিপালের পোস্ট ভেকেন্ড এবং ৬-টি সরকারি কলেজ প্রিন্সিপাল নেই। আর বিভিন্ন বিভাগের বিভিন্ন অধ্যাপকের পদ তো বছরের পর বছর খালি পড়ে রয়েছে। আজকে আমরা দেখছি মাধ্যমিক স্কুলগুলোতে হাজার হাজার শিক্ষকের পোস্ট ভেকেন্ট। এই অবস্থায় মধ্যে দিয়ে শিক্ষার কি অগ্রগতি হচ্ছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আজকে শিক্ষার মান উন্নয়নের কথা বলছি। অথচ আমরা দেখছি এই খাতের বেশিরভাগ টাকাই জলে যাচ্ছে। বেশির ভাগ টাকাই বেতন দিতে ব্যয়িত হচ্ছে। প্র্যাকটিকালি টোটাল বাজেটের ৪.৫% মাত্র শিক্ষার উন্নয়নের জন্য ব্যয়িত হয়। যার ফলে শিক্ষার এই হাল। ১১৪ দিন টিফিন দেওয়ার কথা ছিল, সেটা উঠে গেছে। বই দেওয়ার কথা ছিল—নতুন বই দেওয়ার কথা ছিল, ছেলেরা তা পাচ্ছে না, বেশিরভাগই পুরানো বই পায়। শিক্ষা ক্ষেত্রের সমস্ত দিকে এই রকম অবস্থা। তারপর তো আছে ভ্রান্ত শিক্ষা নীতি। প্রাথমিক স্তরে ইংরাজি শিক্ষা তুলে দেওয়া, পাশ ফেল তুলে দেওয়া, পরীক্ষা ব্যবস্থা তুলে দেওয়ার ফলে শিক্ষার মান বাড়া তো দূরের কথা পিছিয়ে পড়েছে। এই দুরবস্থায় মধ্যে ইংলিশ মিডিয়াম স্কুল গজিয়ে উঠছে। সরকার সমস্ত বিষয়টাকে উপলব্ধি করেও প্রেসটিজ ইস্যু করে রাখছে। শিক্ষা নীতির পুনর্মূল্যায়ন করছে না, প্রাথমিক স্তরে ইংরাজি চালু করছে না, পাশ ফেল চালু করছেনা পুরানো দিনের শিক্ষাবিদদের বিভিন্ন বক্তব্য থাকা সত্ত্বেও। অথচ ক্ষমতাসীন দলের নেতারা নিজেদের সন্তানদের ইংলিশ মিডিয়াম স্কুলে পড়তে পাঠাচ্ছেন। আর সাধারণ ছাত্রদের ইংরাজি শিক্ষা লাভের সুযোগ থেকে বঞ্চিত করছেন। ফলে তারা উচ্চ শিক্ষার দরজা গিয়ে প্রবেশ করার সুযোগ থেকে, চাকরি-বাকরির সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। একটা নির্দিষ্ট হ্যাভস শ্রেণীর জন্য শিক্ষাকে কুক্ষিগত করে রাখা হচ্ছে। তাদের জন্য সমস্ত চাকরি-বাকরি, উচ্চ শিক্ষার ব্যবস্থা করে রাখা হচ্ছে। এইভাবে শিক্ষা ক্ষেত্রে বৈষম্য এনে আজকে আপনারা সাম্যবাদের আদর্শকে কালিমালিপ্ত করছে, বাম-পন্থার আর্দশকে কালিমালিপ্ত করছেন। তাই আমি এই শিক্ষা খাতের বাজেট বরাদ্দের বিরোধিতা করে, যে কাট মোশন এনেছি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৬ জন মাননীয় শিক্ষামন্ত্রীর

সম্মিলিতভাবে শিক্ষা খাতের যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলি আনা হয়েছে তার সমর্থনে গুটিকয়েক কথা বলতে চাই। আমাদের মাননীয় সদস্য শ্রী সৌগত রায় ক্ষোভ করে বললেন অশোক মিত্র কমিশন তাঁর কাছ থেকে অনেক আশা করা গিয়েছিল—তিনি একজন পন্ডিত এবং অভিজ্ঞ ব্যক্তি—তিনি এই কমিশনের মধ্যে দিয়ে বামফ্রন্টের শিক্ষা নীতির কিছু ইঙ্গিত করবেন, এই কমিশনের মধ্যে দিয়ে সেখানে কিছু কিছু বিষয়ে তাদের ত্রুটি বিচ্যুতি তুলে ধরতে পারবেন। কিন্তু তিনি কোনও নতুন পথের দিশা আপনাদের দিতে পারেন নি, তিনি ছাত্র ছত্রে ডিটো দিয়ে গিয়েছিলেন বলে আজকে রাজ্যসভায় মনোনীত প্রার্থী মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্য, এটাই স্বাভাবিক। আজকে যে কথা মাননীয় শাসক দলের সদস্যরা বলবার চেষ্টা করেছেন যে গত ১৬ বছরে বিদ্যালয়ের সংখ্যার কথা বলেছেন প্রাইমারি থেকে মাধ্যমিক, উচ্চমাধ্যমিক ১৯৭৭ থেকে ১৯৯৩ পর্যন্ত ইঙ্গিত দিয়ে বলবার চেষ্টা করেছেন যে শিক্ষা ব্যবস্থাটাকে কোন জায়গায় এনে দাঁড় করিয়েছেন, বামফ্রন্ট সরকারের যে ব্যয় বরাদ্দের দাবি বাজেট বক্তব্য মন্ত্রী মহাশয়রা সম্মিলিতভাবে যেমন প্রাথমিক বিদ্যালয়ের ক্ষেত্রে বললেন ১৯৯৩-৯৪ সালে ৬০০ নতুন বিদ্যালয় দেবেন এই প্রতিশ্রুতি দেখে খুব বিস্ময় লাগছে। আমি যে জেলার মানুষ সেই জেলায় প্রাথমিক বিদ্যালয়ের অবস্থা কি? শিক্ষার অবস্থা কি? আজকে গত ১০ বছর ধরে রিজার্ভ ভেকেন্সি নয়, নর্মাল ভেকেন্সিতে দু-হাজার শিক্ষকের শূন্য পদ পড়ে আছে, অবস্থাটা কি? আমরা একটা জেলার পরিসংখ্যান রেখেছিলাম, দু-হাজার শূন্য পদ আছে, তার উপর প্রায় দু-হাজার শিক্ষক আমাদের বিভিন্ন পর্যায়ে পঞ্চায়েতের নির্বাচিত সদস্য এইভাবে সাড়ে চার হাজার শিক্ষক প্রায়ই বিদ্যালয় কাজ করেনা, এমন অবস্থা সে জায়গায় চলছে। আজকে আপনি তো প্রতিশ্রুতি দিয়ে বলেন আমরা একথা জানি নতুন বিদ্যালয় কিছু তৈরি করব, তদারকি বিদ্যালয়গুলি স্থানীয় বেকার যুবকেরা সম্মিলিতভাবে বিনা শ্রমে শিক্ষা দান করতেন এই অবস্থা গড়ে উঠছে। প্রাথমিক বিদ্যালয়ের প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেওয়ার ব্যাপারে বলেছেন আমরা যে শহরে বাস করি, 'কাঁথি' একটা মহকুমা শহর গত ১৬ বছর ধরে আমরা বলছি যে সেই ১৯৭৭ সালে যেমন ২২টা প্রাথমিক বিদ্যালয় ছিল এখনও সেইটাই আছে তাহলে সেই শহরের ছোট ছোট মেয়েরা কোথায় পড়তে যাবে, সেজন্যই ওখানে ঠিক সমান্তরাল ভাবে ২২টা নার্সারি স্কুল গড়ে উঠেছে। আজকে আপনারা দাবি করেছেন সারা ভারতবর্ষের রাজ্যে রাজ্যে যে বাজেট তৈরি হয় শিক্ষা খাতে, পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি পরিমাণে হয় শতকরার হিসাবে, কিন্তু তাতে শিক্ষাক্ষেত্রে উন্নতি কিছু ঘটেছে? অশোক মিত্র কমিশনই তো বলেছেন যে শত করা ৯০ ভাগ টাকা মাইনে দিতে চলে যায়। শাসক দলের কোনও কোনও বন্ধু বলেছেন যে কংগ্রেস আমলে শিক্ষকদের এত মাইনে ছিল না, সেটা অন্যায় আমি বলছি না, বর্তমান আর্থিক অবস্থায় সেটার দরকার আছে। কিন্তু মেদিনীপুর জেলায় এবং বিভিন্ন জেলায় শুনেছি, মাধ্যমিক বা উচ্চ মাধ্যমিক স্কুলে। পদ নিতে গেলে এক লক্ষ টাকা ডোনেশেন দিতে হয়। স্কুল কর্তৃপক্ষ বলে থাকেন, গভর্নমেন্ট গ্রান্ট না দিলে কোথা থেকে আমরা টাকা পাব, সেজন্যই ডোনেশন নিচ্ছি। এখানে হায়ার এডুকেশন মিনিস্টার আছেন। কথা হয়েছিল মেদিনীপুরের বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে আনকমন সাবজেক্ট পড়ানো হবে। কিন্তু সেই বিশ্ববিদ্যালয়ের অবস্থা কি? উচ্চ মাধ্যমিক পাশ করা ভাল ভাল সব ছেলেমেয়ে আজকে ওখান থেকে কলকাতায় চলে আসছে পড়াশুনা করতে বিদ্যাসাগর

বিশ্ববিদ্যালয়ের দুরবস্থার কারণে। সেজন্য এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে কাট মোশনকে সমর্থন জানিয়ে শেষ করছি।

**শ্রী নৃপেন গায়েন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা খাতে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপিত হয়েছে আমি তাকে সমর্থন করছি। বিরোধী পক্ষের বক্তব্য আমি শুনছিলাম, কিন্তু তাতে খুব বেশি আশার কথা তারা শুনাতে পারেননি। সুব্রতবাবু সবকিছুর বিরোধিতা করে বলে চলে গেলেন। তবে ওদের কাজই হচ্ছে বিরোধিতা করা। ভাল কাজেরও তারা বিরোধিতা করেন, মন্দ কাজেরও বিরোধিতা করেন। সেজন্য এই বাজেটেরও তারা বিরোধিতা করেছেন। বিরোধিতা করবার যদি কিছু না থাকে সেক্ষেত্রে তারা স্ববিরোধিতা করেন। রাজ্যের জনগণ তাদের এই চরিত্রের কথা বুঝতে পেরেছেন বলেই ওদের পার্মানেন্টলি বিরোধী আসনে বসিয়ে দিয়েছেন। আমাদের এই বামফ্রন্ট সরকার ১৯৭৭ সাল থেকে এখানে আছেন এবং ক্রমশ তারা আরও জনপ্রিয়তা অর্জন করছেন। আজকে এই সরকারি রাজ্যে যে গণমুখী শিক্ষা-ব্যবস্থা চালু করেছেন সেটা এই সরকারের জনপ্রিয়তা লাভের অন্যতম একটি কারণ। আমরা জানি, এই রাজ্যে সত্তর দশকে কংগ্রেস আমলের সেই কালো দিনগুলিতে শিক্ষা জগতে ঘটেছিল তা বিভীষিকাময়। সেদিন ওরা একদল ছাত্রকে লেলিয়ে দিতে তাদের হাতে বোমা বন্দুক তুলে দিয়েছিলেন এবং ছাত্র খুন, শিক্ষক খুন থেকে শুরু করে গণ টোকাটুকি ইত্যাদি অনেক কাজই তাদের দিয়ে কমিয়ে ছিলেন। সেই বিভীষিকাময় দিনগুলিতে রাজ্যের মানুষ শিক্ষা জগতের উপর বীতশ্রদ্ধ হয়ে গিয়েছিলেন। আজকে সেই অবস্থাটা নেই। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পর একটা সুষ্ঠ শিক্ষানীতি গড়ে তোলে, জনমুখি শিক্ষানীতি গড়ে তোলে। যার জন্য শিক্ষার ব্যাপারে চাহিদা বেড়েছে। এখানে সেই পরিসংখ্যান উল্লিখিত হয়েছে, স্কুল বেড়েছে, ছাত্র-ছাত্রী বেড়েছে। আমি সেই পরিসংখ্যানের মধ্যে যাচ্ছি না। ঘটনা যেটা ঘটেছে সেটা দেখতে হবে। এখানে তথ্য যা দেওয়া হয়েছে বই-এর মধ্যে সেই তথ্যের বাইরে যদি চিন্তা করে দেখা যায়, গ্রামে গঞ্জে গিয়ে যদি দেখা যায় তাহলে আমরা দেখতে পারব যে, আজকে পশ্চিমবাংলায় বিদ্যালয় হীন গ্রাম নেই। আপনারা অন্য তথ্যের কথা বলছেন। অসত্য তথ্য পরিবেশন করে মানুষের মনকে বিভ্রান্ত করা চলবে না। বিদ্যালয়হীন গ্রাম কোথাও পাওয়া যাবে না। শুধু তাই নয় গ্রামগুলিতে শিক্ষার পরিবেশ তৈরি হয়েছে। আগের দিনে কংগ্রেস আমলে যা ছিল তাহল বিদ্যালয় নেই, ভাল গৃহ ছিল না, নানা রকম সমস্যা ছিল। আজকে সেই দিন নেই। শুধু তাই নয় আজকে স্কুলের গৃহগুলির অস্বাস্থ্যকর পরিবেশ কাটিয়ে সেখানে স্বাস্থ্যকর পরিবেশ আনা হয়েছে। এখন ছাত্র-ছাত্রীরা স্বাস্থ্যকর পরিবেশে শিক্ষা লাভ করছে। এই সাফল্যে পৌছানো গেছে বামফ্রন্ট সরকারের শিক্ষানীতির ফলে, জনমুখি শিক্ষা নীতির ফলে। তার একটা প্রতিফলন শিক্ষা ব্যবস্থায় পড়েছে এই কথা স্বীকার করতেই হবে। আগে আমরা দেখতে পেতাম গতানুগতিক পঠন-পাঠন চালু ছিল। সেই পদ্ধতির পরিবর্তন ঘটানো হয়েছে। আজকে সাক্ষরতা আন্দোলন গ্রহণ করা হয়েছে। সেই সাক্ষরতা কর্মসূচি রূপায়িত করে আমাদের রাজ্যে যে সমীক্ষা হয়েছে তাতে তার সাফল্যের চিত্র সর্বত্র দেখতে পাচ্ছি। এই সাফল্যের ফলে একটা সঙ্কট তৈরি হয়েছে। সেই ব্যাপারে ভাববার দরকার আছে। এই সঙ্কট হচ্ছে সাফল্যের সঙ্কট। এই সঙ্কট

**(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)**

উত্তোরণ করবই, যে কোনও উপায়েই হোক উত্তোরণ করবই। আমাদের আন্দোলন এই সঙ্কট উত্তোরণের আন্দোলন। আমাদের ভাবতে হবে খরচ বেড়েছে। সাক্ষরতা আন্দোলনের ফলে স্কুলে ছাত্রের ভিড় বাড়ছে, ছাত্র-ছাত্রীরা স্কুলে ভর্তি হবার চেষ্টা করছে। এই কথা ঠিক যে স্কুল চাই, শিক্ষক চাই। এই সঙ্কট উত্তোরণের ক্ষেত্রে ফিজ বাড়ানো যায় কিনা দেখতে হবে। তবে ফিজ বাড়ানোর ক্ষেত্রে যাতে মেধাবী ছাত্রদের উপর চাপ সৃষ্টি না হয় সেটা দেখতে হবে। পরিশেষে বলতে চাই পেনশনের ব্যবস্থাটা দ্রুত করতে হবে।

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)**

[3-40 — 3-50 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ৬ জন মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তার আমি বিরোধিতা করছি এবং আমাদের দলের আনা কাট মোশনকে সমর্থন করছি। যে সমস্ত দাবিগুলি আপনারা এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। আজকে যদি সমস্ত মাননীয় সদস্যরা দেখেন তাহলে দেখবেন যে, মাননীয় মন্ত্রীদের যে বাজেট ভাষণ এবং শিক্ষা বিষয়ক কমিটির ৭ম প্রতিবেদন যা দেওয়া হয়েছে, দুটো টালি করলে দেখবেন বিস্তর পার্থক্য। যেমন ধরুন বাজেট বক্তব্য, যেখানে বলেছেন ১৯৯৩-৯৪ সালে 'অনুকূল' যদি হয় তাহলে আমরা তিনজন টিচারসহ ৬০০ প্রাথমিক বিদ্যালয় আমরা স্থাপন করব ; এবং যে স্কুলগুলো চলছে, সেখানে ৪০০ অতিরিক্ত শিক্ষক নিয়োগ করব। পার্থবাবু প্রাক্তন শিক্ষামন্ত্রী এবং শিক্ষা বিষয়ক কমিটির চেয়ারম্যান। তিনি তার প্রতিবেদনে বলেছেন, গত আর্থিক বছর এবং বর্তমান আর্থিক বছরে আর্থিক অনটনের জন্য নতুন বিদ্যালয় স্থাপন এবং নতুন শিক্ষক নিয়োগের সম্ভাবনা নেই। মন্ত্রীরা যে কথা বলেছেন এবং পাশাপাশি শিক্ষা বিষয়ক কমিটি যে কথা বলেছে তাতে কোনও মিল নেই। আমার প্রস্তাব হচ্ছে, নতুন স্কুল না করে যে সমস্ত স্কুল অর্গানাইজড টিচার দিয়ে চলছে, সেগুলোকে অনুমোদন দিন। আমি একটা মেনশন করে বলেছিলাম যে, আমার বিধানসভা কেন্দ্রে পূর্ব বর্ণবেড়িয়া প্রাথমিক বিদ্যালয় যেটা আছে, সেখানে গ্রামের লোক জমি দিয়েছে। তারা জমি রেজিস্ট্রি করে দিয়েছে। স্কুলটি দীর্ঘদিন ধরে চলছে। সেখানে সরকার থেকে বই দেওয়া হয়। যে কোনও কারণেই হোক সেটি অনুমোদন পায়নি। এই রকম বহু স্কুল পশ্চিমবাংলায় আছে, সেগুলোর অনুমোদন দিলে প্রবলেম যা আছে তা মিটে যাবে। আপনি বাজেট ভাষণে বলেছেন যে ১৮৬টি জুনিয়র স্কুলকে মাধ্যমিক বিদ্যালয় উন্নীত করেছেন এবং ১০টি মাধ্যমিক বিদ্যালয়কে হায়ার সেকেন্ডারিতে উন্নীত করেছেন। অথচ শিক্ষা প্রতিবেদন কমিটি থেকে বলা হয়েছে, আর্থিক অনটনের জন্য মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক এবং কলেজগুলো পরিচালনা করা কঠিন হয়ে পড়েছে। এটা আমার কথা নয়, আপনাদের বই। তাতে টেবল ১৪.৪ পাতা ২১৫তে বলেছে। ওখানে যে কথা বলেছে তাতে দেখা যাচ্ছে যে নাম্বার অব স্কুল ইন ওয়েস্ট বেঙ্গল-এর প্রোবেশনারি লিস্ট দিয়েছে। ১৯৮৬-৮৭তে পশ্চিমবাংলায় প্রাথমিক এবং জুনিয়র বেসিক স্কুলের সংখ্যা ছিল ৫১ হাজার ৩, এটা ১৯৯৩ সালে দেখা যাচ্ছে হয়েছে ৫১ হাজার ২১। অর্থাৎ ১০ বছরে প্রাথমিক স্কুলের সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ১৮টি। আপনারা মাত্র ১৮টি বিদ্যালয়কে অনুমোদন দিয়েছেন। এর পরে যদি বলেন যে আপনার ডিপার্টমেন্ট শিক্ষা বিস্তারে

সফল, অত্যন্ত মনোগ্রাহী, তাহলে নিশ্চয়ই আমরা নিন্দা করব। আপনি বাজেট বক্তব্যে যা দিয়েছেন তার সঙ্গে কোনও মিল খুঁজে পাচ্ছি না শিক্ষা বিষয়ক কমিটির প্রতিবেদনের সাথে।

তাদের প্রতিবেদনে বলা হয়েছে শিশুদের পুষ্টির জন্য কোনও ব্যয় করা হয়নি। শিক্ষাকে পরিকল্পনার দিক থেকে সবচেয়ে শেষে স্থান দেওয়া কারণ কি, সেটা অর্থ বিভাগ জানাতে পারেন নি। সেজন্য বলেছেন যে পুষ্টি সম্পর্কে দৃঢ় সিদ্ধান্ত নেওয়া দরকার। শিক্ষক এবং শিক্ষা কর্মচারিদের দ্রুত পেনশন মিটিয়ে দেবার প্রয়োজন আছে। আমরা দেখছি, যে তিমিরে ছিলাম সেই তিমিরেই রয়েছি। শিক্ষা প্রতিবেদন কমিটির যে প্রতিবেদন তার সঙ্গে শিক্ষা বাজেটের কোনও মিল নেই। এখানে অনেক বক্তা ফি বাড়ানো নিয়ে বলেছেন—সৌগতবাবু বলেছেন, দেবপ্রসাদবাবু বলেছেন। ফি বাড়ার থেকে যেটা বড় জিনিস সেটা হচ্ছে গ্রামের বিভিন্ন স্কুলে ভর্তির জায়গা নেই। হায়ার সেকেন্ডারিতে ভর্তি হতে গেলে কোনও জায়গা নেই। সেখানে হেডমাস্টার মহাশয়ের সামান্য কিছু কোটা আছে। গ্রামের স্কুলগুলোতে আমরা দেখেছি যে অতিরিক্ত টাকা দিলে ভর্তি হয়ে যাচ্ছে। অবস্থাপন্ন মানুষের ছেলেরা মার্কস কম পেয়েও হেড মাস্টারের কোটাতে ডোনেশন দিয়ে ভর্তি হয়ে যাচ্ছে। স্কুলের ম্যানেজিং কমিটির কোটাতে ডোনেশন না দিলে সাধারণ ছাত্ররা ভর্তি হতে পারছে না। এবং তার হওয়ার কোনও সুযোগ নেই। কয়েকদিন আগে কলকাতা বিশ্ববিদ্যালয়ে সহ উপচার্য শ্রীমতী ভারতী রায়ের উপর অত্যাচার হয়েছে এবং যে ঘটনা ঘটেছে তার নিন্দা করছি। বিশ্বভারতীতে নক্করজনক যে ঘটনা হল আমরা নিশ্চয় তার নিন্দা করছি এবং কোন সুস্থ মানুষ যে এই ধরনের কাজ করতে পারেন আমার জানা নেই। কিন্তু সেই সাথে সাথে আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই আজকের ১০০ বছরের রামমোহন কলেজের অধ্যক্ষ সাধনা সরকার, শিক্ষিকা সমাজকর্মী তাকে আপনাদের ছাত্র সংগঠন যেভাবে ঘেরাও করেছিলেন তা ভাবলেও লজ্জা লাগে। তাকে তৃষ্ণার জল পর্যন্ত দেওয়া হয় নি, শেষকালে পুলিশ এসে তাকে উদ্ধার করেন এবং তিনি জ্ঞান হারিয়ে মাটিতে লুটিয়ে পড়ে মারা যান। কেউ বলেন নিহত হন এবং কেউ আবার বলেন হঠাৎ করে মারা যায়। কিন্তু ওইসব দোষী ছাত্রদের কোনও শাস্তি হয় নি। কোনও অপরাধী গ্রেপ্তার হয় নি। আজকে ১০ বছর হয়ে গেছে কেউ গ্রেপ্তার হয় নি। ১৯৮০-৮১ সালের ঘটনা এবং এতে কোনও এস এফ আই ছাত্রর শাস্তি হয় নি। স্টেট আয়ুর্বেদিক হাসপাতালের অধ্যক্ষ শক্তিপদ রায়কে ঘেরাও করেন। শেষ পর্যন্ত ওই অধ্যক্ষ মৃত্যুবরণ করেছেন। সুতরাং এই তো হচ্ছে আপনাদের নমুনা তবে এরজন্য কখনই আমি বলব না যে ভারতী রায়ের উপরে যা অত্যাচার হয়েছে এটা ঠিক হয়েছে, ওটা অবশ্যই নিন্দনীয় ঘটনা। কিন্তু আমি বলতে চাই যে অতীতে আপনাদের বাম সংগঠনগুলি যে পথ অনুসরণ করেছিলেন ঠিক সেই পথেই এখনও চলছে। আজকে প্রত্যেকটি জায়গাতে অধ্যক্ষ বা স্কুলের হেড মাস্টাররা রাজনৈতিক প্রভাবে কাজ করছেন। একটি স্কুল যেখানের হেড মাস্টার রাজনৈতিক প্রভাব ছাড়া কাজ করছেন। গ্রামে যে স্কুল কলেজগুলো এবং প্রাইমারি যে স্কুলগুলো চলছে তার যা অবস্থা তাতে বহু পদে অধ্যক্ষ নেই এবং মাস্টার নেই। ওই অধ্যক্ষপদগুলো ইচ্ছাকৃতভাবে পূরণ করা হচ্ছে না কারণ প্রত্যেকটি কলেজে সি পি আই (এমের) একজন ধ্বজাধারীকে অ্যাক্টিং প্রিন্সিপাল করে রেখে দেওয়া হচ্ছে। ১৯৭৭ সাল থেকে ১৯৯৩ পর্যন্ত বহু কলেজে এবং বহু স্কুলে গণতান্ত্রিক নির্বাচিত গভর্নিং বডি উৎখাত করে

প্রশাসন নিযুক্ত করা হয়েছে। আজকে মাননীয় মন্ত্রী প্রশ্নোত্তর পর্বে বললেন যে প্রতিবন্দিদের কোটা নেই, কিন্তু যদি বলেন সহানুভূতির সঙ্গে বিবেচনা করব। এস সি এবং এস টিতে যেমন কোটা সিস্টেম আছে তেমন প্রতিবন্ধিদের ভর্তির জন্য আইন সংশোধন করে একটা মিনিমাম কোটা সিস্টেম রাখতে পারেন তাহলে পশ্চিমবঙ্গের আরও মঙ্গল হবে। বিভিন্ন জায়গায় যেসব প্রাথমিক স্কুল অনুমোদন হয় তাতে কাকে দিয়ে কমিটি হয়—ওই কমিটিতে ডি আই ডি এম আছেন এবং ওয়ান নমিনি ফ্রম এডুকেশন ডিপার্টমেন্ট জেলা পরিষদই ঠিক করবে। জেলা পরিষদই সর্বেসর্বা, তারাই ঠিক করবে কোথায় কোন স্কুলে ইনেসপেকশন হবে আর কোথায় হবে না। সুতরাং ওদেরই হাতে সব কিছু, এই তো হচ্ছে অবস্থা। আজকে কারিগরি শিক্ষামন্ত্রী বললেন যে শিলিগুড়িতে মহিলাদের জন্য আই টি আই করবেন তার কি হল? সুতরাং আপনাদের দ্বারা আর কিছুই হবে না এইকথা বলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, শিক্ষা বিভাগের ব্যয় বরাদ্দের দাবি যা সভায় মাননীয় মন্ত্রী পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। বিরোধীপক্ষর থেকে যে কাটমোশন এসেছে তার বিরোধিতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সবিনয়ে ভাবতে বলব বিরোধী পক্ষকে যে ওরা যে সময় রাজত্ব করেছেন সেই সময় শিক্ষা ব্যবস্থা কি ছিল তা নিশ্চয় তারা জানেন এবং পশ্চিমবঙ্গে শিক্ষা ব্যবস্থাকে আপনারা খুন করেছিলেন। তখন নিয়মিত ক্লাশ হত না, ছাত্র শিক্ষকরা স্কুলে আসতে পারত না। শিক্ষক, ছাত্র খুন হত, এই তো ছিল অবস্থা। পরীক্ষা হত না, ফল প্রকাশ তো দুরস্থ। এইরকম একটা ভয়াবহ অবস্থা ছিল এবং এই জিনিস কংগ্রেস রাজত্বে সৃষ্টি হয়েছিল। সেটাই তো আমরা উত্তরাধিকার সুত্রে, পেয়েছি। এবং সেই জঞ্জাল দূর করতে আমাদের তো সময় লাগবেই। তাসত্ত্বেও বলব শিক্ষার একটা আমূল পরিবর্তন এবং ক্রুটিমুক্তি করতে সক্ষম হয়েছি। তবে এই জঞ্জাল সম্পূর্ণ সরাতে অনেক সময় লাগবে। আপনারা জনগণের সাথে বিশ্বাসঘাতকতা করেছেন। সেখানে বামফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে থেকে জাতির অগ্রগতিকে তরান্বিত করে জাতীয় চরিত্র গঠনে অপরিসীম গুরুতর কথা মনে রেখেই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার শিক্ষাখাতে ব্যয় বরাদ্দ অপেক্ষাকৃতভাবে বেশি জোর দিয়েছেন। এটা হচ্ছে সবচেয়ে বড় কথা। আমি শিক্ষামন্ত্রীর নিকট দু-একটি বিষয়ে নিবেদন করতে চাই সেটা হল পশ্চিমবাংলার জনসংখ্যা বৃদ্ধির ফলে এবং সামগ্রিক গনমুখি কর্মসূচি এবং শিক্ষা জগতে যে নৈরাজ্য ছিল কংগ্রেসের সময়ে তার অবসান ঘটানোর ফলে এবং সামগ্রিক গণমুখি কর্মসূচি এবং শিক্ষা জগতে যে নৈরাজ্য ছিল কংগ্রেসের সময়ে তার অবসান ঘটানোর ফলে বহু ছাত্র স্কুলগুলিতে ভর্তি হতে যাচ্ছে। কিন্তু সেই তুলনায় স্কুল নেই। অথচ যে স্কুলগুলি আছে রোল স্ট্রেংথের ভিত্তিতে শিক্ষক থাকছে না এবং অন্যান্য শূন্য পদগুলি পূরণ করা যাচ্ছে না ফলে ভাল শিক্ষকদের তাদের পড়ানোর ইচ্ছা থাকলেও তারা পড়াতে পারছেন না, ফলে বহু ছাত্র প্রাইভেট টিউশনের দিকে ঝুঁকছে। গরিব ছাত্ররা তারা এই প্রাইভেট টিউশনের সুযোগ গ্রহণ করতে পারছে না। সেইজন্য বলব এই মুহূর্তে যেমন অনেক স্কুলের অনুমোদন করা দরকার, জানি আর্থিক ক্ষমতা সীমাবদ্ধ, তা সত্ত্বেও বলব স্কুল বাড়ানো দরকার। এবং রোল স্ট্রেংথ এর ভিত্তিতে যাতে শিক্ষক নিয়োগ

করা হয় তার জন্য আমি সহানুভূতির সঙ্গে এটা বিবেচনার জন্য বলব। জুনিয়র হাই এবং হাইস্কুলে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে হাজার হাজার টাকা লেনদেন নিয়ে প্রশ্ন দেখা দিয়েছে। আমি সেইজন্য বলব আপনারা যদি এইক্ষেত্রে স্কুল সার্ভিস কমিশন নিয়োগ করেন তাহলে মেধার ভিত্তিতে শিক্ষক নিয়োগ হতে পারে। টাকার লেনদেন বন্ধ হতে পারে। পঞ্চম থেকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত স্কুলে যে টেক্সট বুক রয়েছে সেইগুলি গভর্নমেন্টে পাবলিকেশন দরকার। প্রাইভেট যে বইগুলি আছে সেইগুলি বিপুল দামে বিক্রি হয়, ন্যায্য মূল্যে যদি গভর্নমেন্ট পাবলিকেশন করে তাহলে ছাত্ররা এই বই পেতে পারে এবং এতে বিরাট সমস্যার সমাধান হতে পারে। শিক্ষকদের যে পেনশন ব্যবস্থা চালু আছে, সেই পেনশন পেতে অনেকের বছরের পর বছর কেটে যাচ্ছে। সরলীকরণ করে যাতে দ্রুত পেতে পারে তার ব্যবস্থা করা দরকার। শিক্ষকদের যে বয়সসীমা ৬০/৬৫ বছর নিয়ে গন্ডগোলটা হচ্ছে এটাকে প্রেস্টিজ ইস্যু না করে সহানুভূতির সঙ্গে বিবেচনা করুন। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষাখাতে যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপিত হয়েছে আমি তাকে সমর্থন করছি এবং সেই সাথে সাথে বিরোধী পক্ষের আনা কাটমোশনের বিরোধিতা করছি এবং এখানে সরকার পক্ষ ও বিরোধী পক্ষ মিলিয়ে ১২ জন বক্তা বক্তব্য রেখেছেন। বিরোধী পক্ষের বক্তারা যে আলোচনা করেছেন তাতে রাজ্য সরকারের শিক্ষানীতিকে তারা সমর্থন করেননি। সেইজন্য তারা জেলায় জেলায় বামফ্রন্ট সরকারের উদ্যোগে যে সাক্ষরতা অভিযান চলছে, শিক্ষাকে গণমুখি করার যে চেষ্টা বামফ্রন্ট সরকার করেছেন, তাতে তাদের আপত্তি। আমি আমার দপ্তর সম্বন্ধে দু-চারটি কথা বলব, বিরোধী পক্ষের সদস্য আব্দুল মান্নান, তিনি আমার দপ্তর সম্বন্ধে আলোচনা করেছেন, গ্রন্থাগার পরিষেবার ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টিভঙ্গি হচ্ছে, আমরা এই মুহূর্তে কনসোলিডেশনের চেষ্টা করছি, গত ১৬ বছর অনেক গ্রামেগঞ্জে আমরা গ্রন্থাগার ছাড়িয়ে দিতে পেরেছি, এগুলিকে সংহত করা আমাদের বর্তমান সরকারের নীতি। আমরা জেলা স্তরে অফিস এবং প্রশাসনিক যে কাঠামো রয়েছে সেটা উন্নত করবার চেষ্টা করছি। কিছু কিছু অসুবিধা আছে আমরা জানি, কিন্তু আশা করি আমরা সেগুলো শুধরে নিতে পারব। সরকারি স্পনসর্ড গ্রন্থাগার এবং বেসরকারি গ্রন্থাগার এসব মিলিয়ে আমাদের ২,৫০০টি গ্রন্থাগার আছে। এগুলোকে আমরা সমান দৃষ্টিতে দেখার চেষ্টা করি। স্পনসর্ড গ্রন্থাগারগুলিতে মেইনটেনেন্স গ্রান্ট এবং পারচেজিং গ্রান্ট দেওয়া হয় এবং সেই সহায়তাগুলি আমরা করছি। আমরা গ্রন্থাগার পরিষেবার মধ্যে দিয়ে গ্রন্থাগার আন্দোলন গড়ে তুলব। আমরা মনে করি এটা শিক্ষার একটা অঙ্গ। সামাজিক, আর্থিক পুঁথিগত শিক্ষার বাইরে এই গ্রন্থাগারকে কি করে ব্যবহার করা যায় তার চেষ্টা আমরা করছি। রাজ্যের প্রতিটি জেলায় জেলায় আমরা বইমেলা করছি এবং সাফল্যের সঙ্গে সেগুলো পালিত হচ্ছে। সেখানে মানুষ আসছে, বই কিনছে। রাজ্য স্তরেও আমরা গ্রন্থমেলার আয়োজন করছি। এই বছরে আমরা সিদ্ধান্ত নিয়েছি আমাদের ভারতবর্ষে পূর্বাঞ্চলে যে রাজ্যগুলি আছে সেই রাজ্যগুলিকে আমরা বইমেলাতে আমন্ত্রণ জানাব। আমরা শুধুমাত্র পশ্চিমবাংলাতে যে সমস্ত প্রকাশনী সংস্থাগুলো আছে তাদেরকেই আমন্ত্রণ জানাব না, পূর্বাঞ্চলে যে সমস্ত প্রকাশনী সংস্থাগুলো রয়েছে তাদেরকেও আমন্ত্রণ জানাবো। আমাদের রাজ্যের বাইরের

প্রকাশনী সংস্থাগুলোর বইগুলো গ্রন্থমেলায় আনার জন্য এই ব্যবস্থা আমরা করছি। সাথে সাথে আমাদের পূর্বাঞ্চলে যে সমস্ত গভর্নমেন্ট পাবলিকেশন রয়েছে, যে সমস্ত আরক্রাইভস রয়েছে তারাও এই গ্রন্থমেলাতে পার্টিসিপেট করবেন। আমাদের রাজ্যে যে সাক্ষরতা আন্দোলন বা সাক্ষরতার পর্ব চলছে তাতে আমাদের গ্রন্থাগারের একটা ভূমিকা আছে।

[4-00 — 4-10 p.m.]

এই নব সাক্ষরদের পড়াশোনার মধ্যে রাখা একটা বিরাট সমস্যা। এখানে গ্রন্থাগারের একটা বিরাট ভূমিকা আছে, একটা বিরাট দায়িত্ব আছে। গত বছর সেপ্টেম্বর মাসে একটা ওয়ার্কশপ হয়েছিল এবং এই নব স্বাক্ষরদের বিষয়ে আন্দোলনের বিষয়ে বিজ্ঞান রেকমেন্ডেশন ছিল, এবং তাদের গ্রন্থাগারের সঙ্গে যুক্ত করার বিষয়ে আমরা আলোচনা করেছি। বিভিন্ন গ্রন্থাগার গ্রামবাংলায় আছে সেখানে নিশ্চয় আমরা কিছু রেকমেন্ডেশন গ্রহণ করব এবং গ্রন্থাগার আন্দোলনকে এগিয়ে নিয়ে যাব। বিভিন্ন গ্রন্থাগার কর্মী যারা আছে তাদের সবাইকেও আমরা ডেকেছিলাম। তাদের কিছু সাজেশন আছে, বর্তমানে সেগুলো আমাদের বিবেচনার মধ্যে, এগুলো নিশ্চয় আমরা গ্রহণ করব। যেগুলো আমাদের গ্রন্থাগার আন্দোলনকে এগিয়ে নিয়ে যাবে সেগুলো আমরা করব। সাথে সাথে নব স্বাক্ষরদের নামের তালিকা জনসংখ্যা দপ্তর থেকে আমাদের কাছে রয়েছে। আমাদের দপ্তর থেকে যে বুকলিস্ট করা হয়ে থাকে, যা দেখে বই কেনা হয়, আমরা বিভিন্ন জেলাগুলোকে বলেছি মোট টাকার বরাদ্দ টাকার শতকরা ১০ ভাগ টাকা ঐ নব সাক্ষরদের বই কেনার ও শিশুদের বই কেনার জন্য খরচ করবে। তারা সেগুলো করছেন। যাতে শিশুদেরকেও আমরা গ্রন্থাগারমুখী করতে পারি, তার জন্যই এটা আমরা বলেছি। গ্রন্থাগারিক যারা হয়েছে তাদের প্রশিক্ষণের ব্যবস্থাও আমরা করেছি। আমাদের রাজ্যে এই মুহূর্তে দু-তিন জায়গায় প্রশিক্ষণ দেওয়া হয়। আমরা আশা করছি আগামী কিছুদিনের মধ্যে আমরা এটা করতে পারব। দার্জিলিংয়ের কালিম্পঙে গ্রন্থাগার কর্মীদের একটা প্রশিক্ষণ কেন্দ্রছিল, যেটা জি এন এল এফের আন্দোলনের সময় নষ্ট করা হয়। আমরা আশা করছি দু-এক মাসের মধ্যে সেই প্রশিক্ষণ কেন্দ্রটি চালু করতে পারব। পাহাড়ে আমাদের যেটা রয়েছে, সেখানে গ্রন্থাগার কর্মী যারা, যারা কাজের মধ্যে থাকবেন তারা এবং যারা ফ্রেশার তারাও ওখানে প্রশিক্ষণের সুযোগ পাবে। যাতে আগামীদিনে জেলার গ্রন্থাগারগুলি আরও বিস্তৃত করা যায় সেটা আমরা দেখছি। বেসরকারি গ্রন্থাগারগুলির ক্ষেত্রে আমরা আমাদের দায়িত্বের কথা জানি এবং আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও তাদের ব্যাপারে আমরা সচেতন আছি। কারণ আমরা জানি আমাদের রাজ্যে জনশিক্ষার ক্ষেত্রে এই বেসরকারি গ্রন্থাগারগুলির বিরাট ভূমিকা আছে। বঙ্গীয় সাহিত্য পরিষদ থেকে শুরু করে ঐ রামমোহন লাইব্রেরি, চৈতন্য লাইব্রেরি এ ছাড়াও জেলাগুলিতে বিভিন্ন লাইব্রেরি আছে, তাদের কথা আমরা জানি। উত্তরপাড়ার জয়কৃষ্ণ লাইব্রেরির কথা আপনারা জানেন। জয়কৃষ্ণ লাইব্রেরি আমাদের স্পনসর্ড লাইব্রেরি কিন্তু এমন অনেক বেসরকারি লাইব্রেরি জেলাগুলিতে আছে যারা বিরাট ভূমিকা পালন করে। তাদের সাধ্যমতো অর্থ সাহায্য আমরা দিই, তাদের বই-এর র‍্যাক দেওয়া হয়। রামমোহন ফাউন্ডেশনের সঙ্গে নিয়মিত যোগাযোগ রেখে আমরা এই সমস্ত সরকারি এবং বেসরকারি লাইব্রেরিগুলিকে সাহায্য করার ব্যবস্থা করি। এছাড়া আমাদের বহরমপুর জেলা গ্রন্থাগার ভবন তা প্রায় শেষের মুখে, বারাসতে যে জেলা গ্রন্থাগার ভবন

সেটা শেষ হয়েছে এবং স্টেট সেন্ট্রাল লাইব্রেরির কাজ চলছে এখনও পর্যন্ত সম্পূর্ণ হয়নি। সীমাবদ্ধতার মধ্যেও আমরা চাইছি এই সমস্ত কাজগুলি করতে। এই প্রসঙ্গে বিশেষ করে মাননীয় সদস্য বন্ধুদের কাছে আবেদন জানাই যে, আসুন সকলে মিলে এই কাজ করার জন্য আমরা হাত লাগাই। কারণ এটা কোনও ব্যক্তি বিশেষের একার কাজ নয়। সকলের মিলিত প্রচেষ্টা ও সাজেশন নিয়ে আগামীদিনের আমরা যাতে গ্রন্থাগার আন্দোলনকে প্রসারিত করতে পারি এবং তার সাথে সাথে জনশিক্ষার ক্ষেত্রে আমাদের দায়িত্ব পালন করতে পারি আসুন, আমরা সেই কাজ করি। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করা হয়েছে তার সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি এবং বিরোধীদের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি। স্যার গতবার যখন এই শিক্ষা দপ্তরের বাজেট আমরা পেশ করেছিলাম সেখানে কারিগরি শিক্ষা দপ্তরের পক্ষ থেকে আমরা কয়েকটা সুনির্দিষ্ট প্রস্তাব রাখার চেষ্টা করেছিলাম। স্যার, আপনি জানেন যে আমাদের কারিগরি শিক্ষা এবং প্রশিক্ষণ দপ্তরের আমরা চেষ্টা করছি আমাদের রাজ্যে এই দপ্তরটাকে ঢেলে সাজাতে। এরজন্য আমরা যে সহায়তা পাচ্ছি সেখানে বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তার জন্য ভারত সরকারের কাছে নথিপত্র পেশ করেছি। বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় আমাদের এখানে টেকনিসিয়ান এডুকেশন প্রোজেক্ট সার্থকতার সাথে ইমপ্লিমেন্ট করতে চাইছি। কিন্তু এ ক্ষেত্রে আমাদের মূলত কিছু অসুবিধা আছে। তার একটা হল, আমাদের এখানে পি ডবলু ডি-র যে সমস্ত কাজকর্ম এখানে হবে—সিভিল ওয়ার্ক-এর কাজ যা এখানে করা হবে সেই কাজগুলি করার ক্ষেত্রে আমাদের কিছু সময় লেগে যাচ্ছে। এটা করার জন্য আমরা আমাদের রাজ্যকে দু/তিনটি জোনে ভাগ করে নিতে চেয়েছি এবং আমরা চেষ্টা করছি যে এই বর্ষের মধ্যে তিন কোটি টাকা ব্যয় করতে পারব বা সেই প্রস্তাব আমাদের আছে। ১৫টি একজিসটিং পলিটেকনিক, এই ১৫টি পলিটেকনিকের কাজ আমরা শুরু করতে চাইছি এবং আমাদের সরকারের পক্ষ থেকে আমরা দিল্লির এই বরাদ্দ রেখেছি এবং ৮.৫ কোটি টাকার যন্ত্রাংশ যাতে আমরা পেতে পারি সে ব্যাপারে আর্থিক সহায়তার জন্য যে করণীয় কাজ তা করে সেই প্রস্তাব আমরা পেশ করেছি। এছাড়া যে কথাটা বলতে চাইছি সেটা হল আমাদের রাজ্যে ৪টি নতুন পলিটেকনিক আমরা স্থাপন করব। এরমধ্যে দুটি মহিলা পলিটেকনিক-এর কথা আছে। এর একটা হল চন্দননগর-এ। চন্দননগরে মহিলা পলিটেকনিকের জন্য বাড়ি অধিগ্রহণের যে কাজ সেই কাজ আমরা শেষ করেছি এবং আমরা আশা করছি যে পদ ইত্যাদি যা সৃষ্টি করার দরকার আছে তা যদি করতে পারি তাহলে এই বছরের মধ্যে চন্দননগরে মহিলা পলিটেকনিকের কাজ আমরা শুরু করতে পারব এবং এটা হবে আমাদের রাজ্যে দ্বিতীয় মহিলা পলিটেকনিক যেখানে আমাদের ছাত্রীরা কারিগরি শিক্ষায় নিজেদের তারা শিক্ষিত করতে পারবে। এছাড়া হলদিয়া ডেভেলপ্রমেন্ট অথরিটির কাছ থেকে আমরা যে জমি পেয়েছি সেখানে আমরা নতুন পলিটেকনিকের কাজ শুরু করতে পারব এবং আমরা আশা করছি শিলিগুড়িতে একইভাবে জমি অধিগ্রহণের কাজ শেষ হবে এবং এইভাবে আমরা মহিলা পলিটেকনিকের কাজে কিছুটা অগ্রগতি ঘটাতে পারব। এছাড়া আমাদের আর যে ব্যাপারটির

কথা বলছি সেটা হচ্ছে এখন নতুন শিল্পের সাথে সংহতি রেখে বা তাল মিলিয়ে আমাদের রাজ্যে যদি কারিগরি শিক্ষাকে প্রসারিত করতে হয় তাহলে আমাদের পলিটেকনিকগুলিতে সেই সমস্ত যন্ত্রাংশ আমাদের দিতে হবে। এরজন্য গতবারও বলেছিলাম, আজকের বলছি যে আমাদের পলিটেকনিকগুলিতে আমরা চেষ্টা করছি আমাদের এই টেকনিক্যাল এডুকেশনের বাইরেও আমাদের রাজ্যের যে বরাদ্দ আছে সেই বরাদ্দ থেকে এখানে নতুন যন্ত্রাংশ এবং লাইব্রেরি ইক্যুইপমেন্টস সরবরাহ করার। নতুন কোর্সগুলি চালু করার একটা প্রচেষ্টা শুরু করতে চাইছি। ইতিমধ্যেই আমরা এটা সিদ্ধান্ত করেছি যে আমাদের পলিটেকনিকগুলিতে যেখানে এখন স্থানের অভাব নেই সেখানে আমরা এই নতুন ধরনের কোর্স চালু করতে চাই। কমপিউটরের ক্ষেত্রে আমরা আমাদের রাজ্যে একটা নতুন নীতি গ্রহণ করেছি। 'ওয়েবল'-এর সঙ্গে যুগ্মভাবে কমপিউটর কোর্স চালু করেছি। এখন পর্যন্ত দুটো জায়গায় এই কোর্স চালু করতে পেরেছি। কলকাতায় এবং আসানসোলে ওয়েবল ট্রেনিং সেন্টারকে আমরা অনুমোদন দিয়েছি। আগামী দিনে হলদিয়া এবং আরও কয়েকটি জায়গায় আমরা এই কোর্স চালু করেছি। এরপর আমি জুনিয়র টেকনিক্যাল স্কুলগুলো সম্বন্ধে কয়েকটা কথা বলছি। আমরা ১৯টা জুনিয়র টেকনিকাল স্কুলে ন্যাশনাল ট্রেড কোর্স চালু করার কথা আলোচনা করেছি। দিল্লির সঙ্গে আলোচনা করেছি। তারা এখানে এসে পরিদর্শন করে গেছেন। আমরা ঐ স্কুলগুলোকে আই টি আই-তে রূপান্তরের চেষ্টা করছি। যে যে ট্রেডগুলো এখনও চালু করতে পারিনি বা করা সম্ভব হয়নি সেগুলো যাতে অনুমোদন পায় তার জন্য আমরা উদ্যোগ গ্রহণ করেছি। এবিষয়ে ইতিমধ্যেই কিছু অর্থ বরাদ্দ করেছি। নতুন ট্রেড চালু করার জন্য সর্বোতভাবে প্রচেষ্টা অব্যাহত রেখেছি।

[4-10 — 4-20 p.m.]

ইতিমধ্যেই কেন্দ্রীয় পরিদর্শক দল বিভিন্ন জায়গায় জুনিয়র টেকনিক্যাল স্কুলগুলো পরিদর্শন করে অনেকগুলো ক্ষেত্রে নতুন ট্রেড কোর্স চালু করার অনুমোদন দিয়েছেন। আমরা আশা করছি আগামী দিনে আরও কয়েকটা জায়গায় সেই অনুমোদন আমরা লাভ করতে পারব, নতুন ট্রেড কোর্স চালু করার ক্ষেত্রে আমরা সাফল্যলাভ করতে পারব। এরপর কমিউনিটি পলিটেকনিক স্কীমের কথায় আসছি। অনেকেই এবিষয়ে বলেছেন। আমাদের রাজ্যে যে কমিউনিটি পলিটেকনিক স্কীম আছে তাতে আমরা 'ট্রাইসেম'-কে যুক্ত করতে পেরেছি। এই ট্রেনিং স্কীম এবং অন্যান্য ট্রেনিং স্কীমের মাধ্যমে ১৪০০ যুবক এবং ৪৩০ জন মহিলা শিক্ষার্থীকে ট্রেনিং দেবার ব্যবস্থা করতে পেরেছি। আমাদের ১০টি কমিউনিটি পলিটেকনিক আছে। আরও ৫টা নতুন চালু করার চেষ্টা করছি। আসানসোল, বর্ধমান, কাঁথি, হুগলি, পুরুলিয়ায় আগামী বছর থেকে কমিউনিটি পলিটেকনিক স্কীম চালু করার ব্যবস্থা করছি। যাতে আমাদের রাজ্যের বেকার যুবক-যুবতীরা বিভিন্ন ক্ষেত্রে প্রশিক্ষণ পেতে পারেন এবং ট্রেনিং নিয়ে তারা যাতে নিজেরাই নিজেদের জীবন-জীবিকার সঠিক ভূমিকা পালন করতে পারেন। সেই উদ্দেশ্যে আমরা গ্রামাঞ্চলের—বিশেষ করে অনুন্নত শ্রেণীর যুবক যুবতীদের ট্রেনিং স্কীমগুলোতে যুক্ত করার চেষ্টা করছি। বিরোধী পক্ষের মাননীয় সদস্য প্রবীর বান্যার্জি এখানে প্রশ্ন উত্থাপন করেছেন, রাজ্যে মহিলা আই টি আই স্থাপনের যে কর্মসূচি ছিল তার কত দূরে অগ্রগতি হয়েছে? আমরা রাজ্যে তিনটি মহিলা আই টি আই করতে পেরেছি। একটা শিলিগুড়িতে, একটা

গড়িয়াহাটে এবং অপরটা বানীপুরে। আমাদের যে মহিলা আই টি আই করার কথা ছিল, তার কাজ অনেকটা এগিয়েছে, অনেক অগ্রগতি হয়েছে, আমরা আশা করছি এ বছরের মধ্যেই সমস্ত কাজ শেষ করতে পারব। এ বছরের মধ্যেই আই টি আই, গুলো চালু করতে পারব। এছাড়া আমাদের রাজ্যের আই টি আই শিক্ষাক্ষেত্রে আমরা নতুন নতুন কোর্স চালু করছি। এই নতুন কোর্স চালু করার বিষয়টিকে বিশেষ গুরুত্ব দেওয়া দরকার বলে আমরা মনে করি। আগামীদিনের চাহিদার কথা স্মরণে রেখে আমরা নতুন কোর্স চালু করার বিষয়টিকে বিবেচনা করছি এবং বিভিন্ন কোর্স আধুনিকীকরণকে গুরুত্ব দিচ্ছি। সেই উদ্দেশ্য নিয়েই আমরা কমপিউটার ট্রেনিংকে গুরুত্ব দিচ্ছি এবং 'ওয়েবল'-এর সাথে কোর্স চালু করছি। আই টি আইতে নতুন কোর্স চালু করছি। অটোমোবাইল ইঞ্জিনিয়ারিং, মেরিন ইঞ্জিনিয়ারিং (ডিপ্লোমা) কোর্স, সিভিল অ্যান্ড রুরাল ইঞ্জিনিয়ারিং কোর্স ইত্যাদি নতুন কোর্স চালু করার কথা সক্রিয়ভাবে বিবেচনা করছি। সাথে সাথে আই টি আই গুলোতে যে নতুন কোর্স চালু করতে পেরেছি সেগুলোকে রক্ষা করার চেষ্টা করছি, কিছু নতুন কোর্স আরও চালু করার চেষ্টা করছি। যে আই টি আইগুলো আছে সেগুলোর সাথে আরও কিছু নতুন আই টি আই সংযুক্ত করার চেষ্টাও করছি। পরিশেষে আর একটা কথা উল্লেখ করতে চাই যে, আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী অচিন্ত্যবাবু কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব রেখেছেন সাধারণ শিক্ষা থেকে ড্রপ আউট হয়ে যাওয়া ছাত্র-ছাত্রীদের যাতে বৃত্তিমূলক শিক্ষা দেওয়া যায় তার জন্য কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে অর্থ বরাদ্দ করা হোক। যাতে আমরা তাদের বৃত্তিমূলক শিক্ষায় যুক্ত করতে পারি। একথা সত্য যে, শুধু আমাদের রাজ্যেই নয়, সারা ভারতবর্ষে কারিগরি শিক্ষার ব্যয় বেড়েছে। তবুও সীমিত আর্থিক সঙ্গতির মধ্যে আমরা যে টেকনিসিয়ান প্রোজেক্ট গ্রহণ করেছি তাকে সফল করার জন্য এই পরিকল্পনাগুলো নিয়েছি। এই কথা বলে, বাজেটকে সমর্থন করে, সমস্ত ছাঁটাই প্রস্তাবেরর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে আমাদের শিক্ষা দপ্তরের ব্যয় বরাদ্দের উপর হাউসের বিভিন্ন মাননীয় সদস্যরা আলোচনা করেছেন, আমি সকলকে ধন্যবাদ জানাচ্ছি, বিশেষ করে বিরোধী পক্ষের সদস্যদের যারা কয়েকটি বিষয় উল্লেখ করেছেন, তাদেরকেও অভিনন্দন জানাচ্ছি, এই প্রশ্নগুলি নিয়ে আসার জন্য। কারণ, আমি এই প্রশ্নগুলির উত্তর দেবার সুযোগ পেয়েছি, আমার সময় খুব সংক্ষিপ্ত কাজেই কয়েকটি বিষয়ের মধ্যে আমরা বক্তব্যকে সীমাবদ্ধ রাখবো। মাননীয় সদস্য সৌগত রায় এখন নেই, চলে গেছেন কিন্তু তিনি যে প্রশ্ন এখানে রেখেছেন তা হচ্ছে এই যে আমরা যে অ্যাসিওরেন্স দিই তা নাকি পালন করি না, তিনি এও উল্লেখ করেছেন দুটি আমরা করেছি বাকি তিনটি করিনি। আমি আবার হাউসের সমস্ত মাননীয় সদস্যদের অবগতির জন্য জানিয়ে দিচ্ছি আমরা মানুষের উদ্দেশ্যে যে অ্যাসিওরেন্স দিই সেই অ্যাসিওরেন্স আমরা কোনও সময়ে ফেল করিনি, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমাদের পক্ষে যেটুকু সম্ভব হয়েছে সেটুকু পালন করেছি, ভবিষ্যতে বাকিটুকুও পালন করব এই প্রতিশ্রুতি আবার আমি দিচ্ছি। বীরভূম, বাঁকুড়ায় যে ইমপ্যাক্ট ইভ্যালিউশন হয়েছে সাক্ষরতার কর্মসূচির উপরে, তিনি আগেই আশঙ্কা করে গেছেন ইভ্যালুয়েশনের রিপোর্টটা আমাদের পক্ষে আসবে, আমরা যদি ভাল কাজ করি আমাদের পক্ষে আসবে এটা তো স্বাভাবিক কথা। এখানে ইভ্যালুয়েশনের মধ্যে শিক্ষার ক্ষেত্রে কতটা এগোতে পারলাম, কতটা

আর্থিক, সামাজিক ক্ষেত্রে তার প্রভাব ফেলতে পেরেছি সেই সম্পর্কেই এই ভ্যালুয়েশনটা হচ্ছে, কাজেই ইভ্যালুয়েশনের রিপোর্টটা এলে আমি সেই সম্পর্কে আপনাদের জানাতে পারি। এছাড়া মাননীয় আব্দুল মান্নান সাহেব বললেন কি হিসাবে আমরা বিভিন্ন জেলাগুলিকে টাকা দিই, এ সম্পর্কে হাউসে বিভিন্ন সময়ে প্রশ্নোত্তরের মাধ্যমে উত্তর দেওয়া হয়েছে পুনরায় আমি জানতে চাই যে বিভিন্ন জেলা থেকে এই কর্মসূচিগুলি করা হয়। প্রোজেক্ট যেটা করা হয় জেলা সাক্ষরতা সমিতির পক্ষ থেকেই সেগুলি করা হয়, সার্ভে ট্রেনিং পরিবেশ সৃষ্টি, ব্ল্যাক বোর্ড সুপারভিশন, কেরোসিন, তদারকি বিভিন্ন বিষয়ে মাথাপিছু যে খরচ এগুলো ধরে আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দিই এবং ন্যাশনাল লিটারেসি মিশন সেখানে থেকে এগুলি অনুমোদন করেন, এই বিষয়গুলি আবার অনেক ক্ষেত্রে ভৌগোলিক পরিবেশ এবং জেলার বিভিন্ন বিষয়ের উপর নির্ভর করে। এইগুলি কেন্দ্রীয় সরকারের বিষয় বলে আমরা মনে করছি এবং সেই বিষয়টি উল্লেখ করছি। এখানে যে বিষয়গুলির বললাম তারমূল বিষয় হল যে পশ্চিমবাংলার সাক্ষরতার হার নিয়ে অনেক চিন্তা ভাবনা করছেন কিন্তু আমরা যে কথাটা বলছি যে, ওরা বলছেন শতকরা ৫৭ ভাগ কেন হল, কেরালার মতো কেন হল না? সে বিষয়ের প্রথমে যেটা বলতে চাই সেটা হচ্ছে কেরালাতে সাক্ষরতার হার আগেই শতকরা ৬০ ভাগ ছিল, পরে ৯০ ভাগ করা গেছে। সেখানে এমনিতেই বেশি ছিল এবং সেখানে যেটা করা হয়েছে সেই কৃতিত্ব কিন্তু আপনাদের নয়, সেই সময়ে লেফট ফ্রন্ট সরকার ছিল কাজেই তাদেরই কৃতিত্ব।

পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আমি আপনাদের আরও বেশি করে জানিয়ে দিতে চাই এই ক্ষেত্রেও আপনারা কিছু করেননি তাই আজকে পশ্চিমবঙ্গে সাক্ষরতার স্থান ১৭তম স্থানে নেমে এসেছে আমরা তার জন্য লজ্জিত, কিন্তু লজ্জা আপনাদের বেশি হওয়া উচিত। আপনারা লক্ষ্য করে দেখুন শিক্ষা সম্বন্ধে অনেক কথা বলেছেন, অবৈতনিক শিক্ষা, বাধ্যতামূলক শিক্ষা কিন্তু আমরা দেখছি এখনও ৪৭ বছর স্বাধীনতার পরে শতকরা মাত্র ৫২টি মানুষ আমাদের দেশে লেখাপড়া শিখছে, সারা বিশ্বে প্রায় ৯০ কোটি মানুষ নিরক্ষর, তার বেশিরভাগ দেখছি আমাদের ভারতবর্ষে। আপনারা পশ্চিমবঙ্গে ১৯৪৭ থেকে ৬৮ এবং ১৯৭২ থেকে ৭৭ সাল পর্যন্ত একটানা ছিলেন সেখানে দেখুন কি করেছেন? আপনারা দেখুন ১৯৬১ সালে তার আগে ১৯৫১ সালে সেখানে সাক্ষরতার হার ছিল সেটা যে বেড়েছে তাতে আপনাদের কোনও কৃতিত্ব নেই, ১৯৬১ সালে সাক্ষরতার হারছিল ২৯.২১ শতাংশ, ১৯৭১ ৩৩.২০ শতাংশ এখন ১৯৬১-র তুলায় বৃদ্ধির হার—১৯৬১ থেকে ১৯৭১ পর্যন্ত বৃধির হার ৩০.৯২ ভাগ শতকরা। ১৯৮১ সালে এটা বেড়ে ৪০.৯৪ শতকরা বৃদ্ধির হার মাত্র ৭.৭৪ পারসেন্ট। আবার লক্ষ্য করুন, ১৯৯১ সালে আমাদের বামফ্রন্ট সরকারের আমলে শতকরা ৫৭.৭২ ভাগ বাড়াতে পেরেছি। এক্ষেত্রে বৃদ্ধির হার ১৬.৭৮ ভাগ। আজকে এটা আমাদের কাছে গর্বের বিষয়, ১৯৯৩ সালে যদি সেনসাস হয় তাহলে বলতে পারব, এই সময়ের মধ্যে ছয়টি জেলাতে ৪৯ লক্ষ মানুষকে আমরা সাক্ষর করতে পেরেছি। আজকে যদি নতুন করে সেনসাস হয় তাহলে দেখা যাবে রাজ্যের ৬৫ ভাগ মানুষ সাক্ষর। এটা একটা বিরাট সাফল্য বলে মনে করি। আমরা শিক্ষার ক্ষেত্রে নেমে যাইনি। আপনারা সারা পৃথিবীর কাছে ভারতবর্ষকে নিরক্ষর দেশ করেছেন, সেই জায়গায় আমরা একটু শুধু ধরে রেখেছি তাই নয়, সাক্ষরতার

হার বাড়িয়েছি। আপনারা বলছেন যে, কিছু হয়নি ; বলেছেন যে, আপনারা সঠিকভাবে সবাইকে যুক্ত করতে পারেননি। কিন্তু আমরা এটাকে লজ্জার বলে মনে করি না। আজকে নিরক্ষরতা একটা সামজিক সমস্যা, সুতরাং আপনাদেরও এক্ষেত্রে দায়িত্ব রয়েছে। এই কাজ দলমত নির্বিশেষে সমস্ত মানুষ, বিশেষ করে শিক্ষার সঙ্গে যারা যুক্ত তাদের ইনভলভ হওয়া দরকার। এই কাজ যুব, ছাত্র সবাই এগিয়ে এসেছে যাতে আমদের রাজ্যে এই কাজটা এগিয়ে নিয়ে যাওয়া যায়। বলেছেন যে, আমরা নাকি এই কর্মসূচির অনেক টাকা নয়-ছয় করেছি যার সবটাই কেন্দ্রীয় সরকারের টাকা। কিন্তু আমাদের সাফল্য এইরকম ১৯৯১ থেকে ১৯৯৩ সালের মধ্যে আমরা রাজ্যের ১৪টি জেলাতে এই কর্মসূচির কাজ শুরু করেছি কলকাতাসহ এবং সেখানে ৬টি জেলাতেই ৪৯ লক্ষ মানুষকে সাক্ষর করেছি। দার্জিলিং জেলার মতো জেলাতেও এই কর্মসূচি আমরা গ্রহণ করতে যাচ্ছি, জলপাইগুড়ি এবং দিনাজপুর জেলাতেও এই কর্মসূচির কাজ শুরু হতে চলেছে। আজকে কেরালা বাদে ভারতবর্ষের কোনও রাজ্যে এই সাফল্য আপনারা দেখাতে পারবেন? এই পরিপ্রেক্ষিতে ভারতবর্ষের একটা পরিসংখ্যান যদি উত্থাপন করি তাহলে বিষয়টা পরিষ্কার হবে। ভারতের মানব সম্পদ বিকাশ মন্ত্রী বলেছেন যে, এপ্রিল মাসে সারা দেশে ৪৭০টি জেলার মধ্যে ১৯০টি জেলাতে সাক্ষরতা কর্মসূচির কাজ চলছে, সেখানে আমাদের রাজ্য এইরকম জেলার সংখ্যা হচ্ছে ১৪টি। এখন পর্যন্ত যেখানে দেখতে পাচ্ছি গোটা ভারতে ১ কোটি ২০ লক্ষ মানুষ সাক্ষর হয়েছেন, সেখানে আমাদের সংখ্যা হচ্ছে ৪৯ লক্ষ। পোস্ট লিটারেসির ক্ষেত্রে আপনারা বলেছেন যে, এখানে কিছু হয়নি। কিন্তু আমরা শুধু পোস্ট লিটারেসি কর্মসূচি গ্রহণ করেছি তাই নয়, কেন্দ্রীয় সরকার আমাদের এই কর্মসূচির প্রশংসা করেছেন এবং আমাদের কাজকে তারা মডেল হিসাবে গ্রহণ করেছেন। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে গোটা রাজ্য আগ্রহ বাড়াতে পেরেছি এবং বিশেষ করে হুগলি এবং বর্ধমান সেই আগ্রহকে ধরে রাখতে পেরেছি।

সবশেষে একথা গর্বের সঙ্গে উল্লেখ করতে চাই, আমাদের কোনও সাফল্য নেই বলেছেন, কিন্তু সদ্য সমাপ্ত যে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল সেখানে কয়েক হাজার নব সাক্ষর, বিশেষ করে মহিলারা অংশ গ্রহণ করেছেন। মানুষকে সঠিকভাবে সচেতন করবার জন্যই তারা সচেতনভাবে জনগণের প্রতিনিধি হিসাবে এগিয়ে এসেছেন এবং ভবিষ্যতে তারা আরও বেশি করে এগিয়ে আসবেন। এই কাজে আপনাদের সকলের সহযোগিতা আমরা চাই। এই আবদেন রেখে বাজেটকে সমর্থন করে এবং ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বিরোধী বাজেটের বিরোধিতা করেছেন। তারা যদি এটা না করতেন তাহলে আমাদের ভাবতে হত, আমরা ঠিকভাবে চলছি কিনা। যারা শিক্ষার নামে গণ-টোকাটুকি চান, শিক্ষার নামে পড়াশুনা বন্ধ করতে চান, শিক্ষকদের মারতে চান, তাদের কাছে বাজেট সমর্থন আমরা আশা করি না। এখন এই অবস্থায় দাঁড়িয়ে আমাদের বিরোধী দলের সদস্যরা আলোচনা করেছেন। ভেবেছিলাম কিছু ভাল আলোচনা শুনব। গত দু-বছর ভাঙা রেকর্ড শুনেছিলাম, এবারে ভাবলাম ভাল কথা শুনব।

কিন্তু সুব্রতবাবু যে আলোচনা করলেন তাতে মনে হল যেমন তিনি একটা গণসংগঠনের নেতা, একজন মন্ত্রীর কাছে ডেপুটেশন দিতে এসেছেন। কয়েকটি দাবির কথা তিনি বলে গেলেন। শুধুমাত্র একজন ডি পি আইকে নিয়ে তিনি ১ ঘণ্টা বলে গেলেন। আমাদের যদি দুজন ডি পি আই থাকতো তাহলে ওঁনার ২ ঘণ্টা সময় লাগত। যাই হোক, কিছু যখন বলেছেন, কিছু প্রশ্ন করেছেন সেই সম্পর্কে আমি কিছু বলতে চাই।

প্রথমে বলেছেন বিদ্যালয়ের সংখ্যা নাকি বাড়েনি। অদ্ভুত রিপোর্ট কিছু অসত্য, কিছু অর্ধসত্য রিপোর্ট দিলেন। হাউসকে বিভ্রান্ত করার চেষ্ট করলেন। ভেবেছেন এই সব কথা কাগজে বার হলে আপনাদের কিছু লাভ হবে। আমি তো মনে করি না। হিসাবটা শুনে নেবেন। ১৯৭৬-৭৭ সালে পশ্চিমবাংলায় প্রাইমারি বিদ্যালয়ের সংখ্যা ছিল ৪০ হাজার ৯৪১। ১৯৮৭ সালে এই মাত্র ১০ বছর স্কুল বেড়েছে দশ হাজারের উপর। এটা আপনারা জানেন কিনা জানি না। ওনারা বলে দিলেন ওদের রাজত্বে ৫ বছরে ৩ হাজার বাড়ল, আর আমাদের রাজত্বে ১০ বছরে ১০ হাজার বেড়েছে। এটা আপনাদের জানতে হবে। বাড়েনি এই কথাটা বলা ভুল। মাধ্যমিক স্কুলের সংখ্যা ছিল ৭৪৭৪টি। সেটা আপনারা জানেন বেড়েছে। তা ছাড়া উচ্চ মাধ্যমিক যা ছিল তার থেকে বেড়েছে এবং এর সংখ্যা আপনারা জানেন, আমরা সেটা বারে উল্লেখ করেছি। আবার কেউ বলার চেষ্টা করলেন, বিশেষ করে এস ইউ সি আই দলের মাননীয় সদস্য। তিনি বললেন, আমি অবাক হয়ে গেলাম যে প্রাইমারি স্কুলে ছাত্র কমে যাচ্ছে, স্কুল নাকি উঠে যাচ্ছে। হিসাবটা জানেন কিনা জানি না। কংগ্রেস আমলে ১৯৭৩ সাল থেকে ১৯৮৭ সালে এই ৫ বছরে প্রাইমারি স্কুলের ছাত্র ছিল ৫৪লক্ষ ৬১ হাজার ৯৯৪ জন সেটা ৫ বছরে বেড়ে হল ৫৭ লক্ষ। মাত্র ৩ লক্ষ বাড়ল ৫ বছরে। আর আমাদের আমলে প্রাইমারি স্কুলে ১৫ বছরে ছাত্র বেড়েছে ৫০ লক্ষ। অবাক হয়ে যাবেন। ছিল ৫৪ লক্ষ, আরও বেড়েছে ৫০ লক্ষ। এখন এক কোটি পার হয়ে গেছে। বছরে সাড়ে তিন লক্ষ বেড়েছে। এর পরেও যদি বলেন ছাত্র বাড়েনি তাহলে স্যার আপনি কি বলবেন আমি জানি না। এই হচ্ছে অবস্থা মাধ্যমিক স্তরে দেখুন, আপনারা যখন চলে যান তখন ছাত্র ছিল ২৪ লক্ষ, এখন হয়েছে ৭৫ লক্ষ। উচ্চ মাধ্যমিকে আপনারা যখন চলে যান তখন ছাত্র ছিল মাত্র ৬০ হাজার, এখন এটা বেড়ে হয়েছে ৫ লক্ষ। এই কথা বলার পরেও আপনারা কি বলবেন আমি জানি না। বলেছেন শিক্ষার ক্ষেত্রে প্রাইমারি এবং সেকেন্ডারি স্তরে নাকি ভাল হয় নি, বেশি খরচ করা হয় নি। আপনারা যখন চলে যান তখন প্রাইমারির জন্য খরচ হত ৫৩ কোটি, আর এখন খরচ হচ্ছে, গত বছর খরচ হয়েছে ৬৬৩ কোটি। আপনারা যখন চলে যান মাধ্যমিকে খরচ হয়েছিল ৪৮ কোটি, আর এখন সেটা বেড়ে হয়েছে ৮১৩ কোটি। এরপর বলবেন খরচ হয় নি? আবার একটা যুক্তি দেখাচ্ছেন, অজুহাত দেখাচ্ছেন যে এই আমলে সব টাকা নাকি চলে যাচ্ছে বেতনে। আর যেন কংগ্রেস আমলে সব টাকা খরচ হত স্কুল বাড়ি তৈরি করার জন্য। হিসাবটা একটু দেখুন তো? ১৯৭৬-৭৭ সালে কংগ্রেস আমলে মোট প্রাইমারিতে যত টাকা ব্যয় হত তার মধ্যে বেতনে ব্যয় হত ৯৩.৪৩ শতাংশ। আমাদের আমলে এটা হচ্ছে ৯৪ শতাংশ। আমাদের আমলে তো খুব বাড়েনি। আর মাধ্যমিকে আপনাদের আমলে হত ৯৬.১০ শতাংশ আর এখন হয়েছে ৯৬.১০ শতাংশ। আপনারা এমনভাবে বলছেন যে আপনাদের আমলে অনেক কম খরচ হত আর আমাদের আমলে

অনেক বেশি খরচা হচ্ছে। আদৌ তা নয়। আবার একটা প্রশ্ন তুলছেন যে ৬০০ প্রাইমারি স্কুল হবার কথা ছিল কি হল? শুধু ৬০০ প্রাইমারি স্কুল নয়, হাইস্কুলের কথা বলা ছিল যে আমরা আপ-গ্রেডেশন করব। আমরা ৬০০ প্রাইমারি স্কুল করার জন্য অর্ডার করেছি, সমস্ত জেলা প্রাইমারি কাউন্সিলকে বলেছি আপনারা স্থান নির্বাচন করুন, আমরা প্রাইমারি স্কুল করব। সেই কাজ আমরা শুরু করেছিলাম, অর্ডার চলে গিয়েছিল, কিন্তু হাইকোর্ট অর্ডারের জন্য বন্ধ হয়ে আছে।

এই হাইকোর্টের অর্ডারে যদি বন্ধ হয়ে থাকে তার জন্য কি দপ্তর আর কোনও দিন কিছু করবে না, কোনও কিছু ভাবছে না? আমাদের দপ্তর নিশ্চয়ই করতে চায়, আমরা কোটা করেছি করব। জানি হাইকোর্টের বাধা আসবে, অনেক সময় আপনারা বাধা দিতে পারেন। কিন্তু তা সত্ত্বেও আমরা করব। সমস্ত মামলা ঠিক করে আমরা করব। গত বছর এই সময় অত সঙ্কটের মধ্যে দাঁড়িয়ে ক্লাস এইট থেকে ক্লাস টেন পর্যন্ত আপ-গ্রেডেশন করা হয়েছে ১৮১টি। ক্লাস সিক্স থেকে ক্লাস এইট পর্যন্ত আপ-গ্রেডেশন করা হয়েছে ১৭০টি। এছাড়া আপনারা জানেন ১৪টি হায়ার সেকেন্ডারি স্কুলকে অনুমোদন দেওয়া হয়েছে। এছাড়া হাই-মাদ্রাসার ক্ষেত্রে আপনারা জানেন, এর আগে আমি বলেছি যে গত বছর ২০টি জুনিয়র হাই মাদ্রাসাকে হাই-মাদ্রাসা করা হয়েছে। আরও ৪টি টু ক্লাস মাদ্রাসাকে ফোর ক্লাস মাদ্রাসায় পরিণত করতে পেরেছি। এর ফলে যেগুলি নিচে ছিল সেইগুলির আপ-গ্রেডেশন হয়েছে। সামগ্রিকভাবে একটা ব্যবস্থা হয়েছে যাতে সেখানে ছেলেমেয়ে পড়াশোনা করতে পারে। আপনারা আরও একটা প্রশ্ন করেছেন, অদ্ভুত আবার সেই পুরানো কথা, আবার সেই কথা শুনতে হচ্ছে, সেই ইংরাজি। এই বিষয়ে গতবার আলোচনা হয়েছে, গতবার আমার মনে আছে সত্যসাধনবাবু ভাল করে উত্তর দিয়েছিলেন সেই এক কথা, এক কায়দা, আপনারা ভাবেন আমরা বুঝিনা। কখনও বলছেন ইংরাজির মাধ্যমে শিক্ষা আবার কখনও ইংরাজি শিক্ষা। ইংরাজি শিক্ষা আর ইংরাজির মাধ্যমে শিক্ষা এটা তো এক হতে পারে না। এখন জবাবটা কি হবে? আমি জানি এই কংগ্রেস দলের একটা বড় নাম আছে, এই নামটা আমার মনে থাকে না, সেই জন্য ছোট নামটা জানি। সেই নামটা হল ভাজা কই। ভাজা কৈ। এটুকু আমরা জানি, এই দলটি সর্বভারতীয়। সর্বভারতীয় দলে তো একটা সর্ব ভারতীয় নীতি থাকবে। এখানে দু-তিনটি গ্রুপ তৈরি হয়েছে। এখানে অদ্ভুত কথা বললেন যে ইংরাজি প্রাথমিক শিক্ষাতে রাখতে হবে। আমি উদাহরণ দিই—ভারতবর্ষের কোন রাজ্যে প্রাথমিক স্তরে ইংরাজি আছে? আমার কাছে একটা হিসাব আছে যেখানে যেখানে ক্লাস সিক্স থেকে ইংরাজি পড়ানো হয়। ১নং উত্তরপ্রদেশ, ২নং রাজস্থান, ৩নং পাঞ্জাব, ৪নং ওড়িষ্যা, ৫ নং কাশ্মীর, ৬ নং হরিয়ানা, ৭নং বিহার, ৮নং গুজরাট এবং ৯নং পশ্চিমবাংলা। এইসব জায়গায় সিক্স থেকে ইংরাজি পড়ানো হয়। চলে আসুন যেখানে ক্লাস ফাইভ থেকে ইংরাজি পড়ানো হয়। আপনাদের রাজ্য মহারাষ্ট্র, মধ্যপ্রদেশ, কর্ণাটক এইরকম ৮টি রাজ্য আছে যেখানে ফাইভ থেকে ইংরাজি পড়ানো হয়। ভারতবর্ষের ছোট রাজ্য নাগাল্যান্ড আর সিকিম একমাত্র এই দুটি রাজ্য যেখানে প্রাইমারি ইংরাজি পড়ানো হয়। এর পরেও কি কথা বলবেন? আপনাদের রাজ্য মহারাষ্ট্রে হবেনা, আর পশ্চিমবাংলায় করতে হবে, এটা কোন নীতি? এটা যদি বলার জন্য বলে থাকেন তাহলে আলাদা কথা। তবে আমাদের ভাল কিছু করার থাকতে পারে না

এটা ঠিক নয়। আপনারা আবার এখানে শিক্ষকদের দায়িত্ববোধ নিয়ে কথা বলেছেন। আপনাদের কাছ থেকে এই বোধ আমাদের শিখতে হবে? স্যার, শুনলে হাসি পায়, উত্তরপ্রদেশ থেকে যেদিন আপনাদের সরকার চলে গেল এবং বি জে পি ক্ষমতায় আসল ঠিক সেই সময়ে দিল্লিতে একটা মিটিং হল—আপনারা চলে গেলেন এবং বি জে পি সরকার চালাচ্ছে—শিক্ষামন্ত্রীদের একটা সম্মেলন হচ্ছে, বি জে পি-র শিক্ষামন্ত্রী সেখানে বলছেন যে, 'আমরা একটা অর্ডিনান্স করেছি নকল বন্ধ করার জন্য।' তারা অর্ডিন্যান্স করেছিলেন কেন করলেন? আমরা সব জায়গাতে গেলাম।

আগ্রাতে গিয়ে জিজ্ঞাসা করলাম, এত টোকাটুকি হচ্ছে কেন, কি ব্যাপার? মাস্টার মহাশয়রা কি করেন? উত্তর পেলাম, মাস্টার মহাশয়রা টাকা নিয়ে ছেলেদের টোকাটুকি করতে সাহায্য করেন। এই প্রসঙ্গে আমার ৭২ সালের কথা মনে পড়ে। তখন আপনারা ছিলেন। আপনারা শিখিয়ে ছিলেন বেঞ্চের উপরে চাকু রেখে নকল করতে। তখন পরীক্ষার ফল বেরতো দু-তিন বছর পরে। আজকে আপনাদের কষ্ট হচ্ছে এটা দেখে যে, পশ্চিমবাংলায় আজকে নকল হয় না। পশ্চিমবাংলায় নির্দিষ্ট সময়ে মাধ্যমিকের ফল বেরিয়ে যায়। আপনাদের সময়ে মাধ্যমিকে পঞ্চাশ হাজার পরীক্ষা দিত, আর আজকে সেখানে সাড়ে চারলক্ষ পরীক্ষা দিচ্ছে এবং আপনাদের মতো দুতিন বছর সময় লাগে না, এটা ভাবতে হবে। পশ্চিমবাংলার সাফল্যের আরও দুটি বিষয় আছে। মাদ্রাসা শিক্ষা আপনাদের সময়ে ভারতবর্ষের মধ্যে কি অবস্থায় ছিল? এখন ভারতবর্ষের মধ্যে একটা মাত্র রাজ্য এই পশ্চিমবাংলা, যেখানে মাদ্রাসা শিক্ষার আধুনিকীকরণ হয়েছে। সারা ভারতবর্ষে আমাদের রাজ্য প্রথম স্থান অধিকার করেছে বিভিন্ন বিষয়ে। স্কুল ক্রীড়ায় আমাদের ছেলেরা চাম্পিয়ন হচ্ছে, যা আপনারা কোনওদিন করতে পারেন নি। এখন আমাদের একটা ঘাটতি আছে সেটা হচ্ছে আপনাদের সত্যি কথা বলাতে পারিনি। আমাদের এরজন্য একটা স্কুল করতে হবে আপনাদের শিক্ষা দেবার জন্য। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের শিক্ষা বাজেটে যে আলোচনা হল সেই আলোচনায় অনেকে পরামর্শ দিয়েছেন, কিছু কিছু অভিযোগও করেছেন। অভিযোগগুলোর যাতে সমাধান করা যায় তা নিশ্চয়ই দেখব। ভবিষ্যতে যাতে সংশোধন করা যায় 'তা দেখবো। বিরোধী দলের পক্ষ থেকে যে পরামর্শগুলো পেয়েছি, আমাদের পক্ষ থেকেও করা হয়েছে, সেগুলো কার্যকর করার চেষ্টা করব। প্রথম বক্তা সুব্রতবাবু মৌলিক কিছু প্রশ্ন তুললেন। কিন্তু যখন বিষয়বস্তুর মধ্যে এলেন তখন সরকার পক্ষের বক্তারা উৎসাহ হারিয়ে ফেললেন। যেমন, বললেন উন্নয়নের কথা, মানোন্নয়নের কথা, মৌলিক পরিবর্তনের কথা, শ্রেণী বিন্যাসের কথা এইসব পরিপ্রেক্ষিতে কথা বললেন। আপনি স্যার, কবিতা ভালবাসেন। আমি সংক্ষেপে একটা কবিতা বলি। আমার এক বন্ধু বলতেন, এক একজন মানুষ যদি এক এক রকম হয় তা নিয়ে ভাবনা নেই। কিন্তু কোনও কোনও মানুষ দু-তিন রকমের হয়, তা নিয়েই ভাবনা। সুব্রতবাবুর বক্তৃতা শুনে তাই মনে হচ্ছে এখানে কোনও মৌলিক নাকি পরিবর্তন হয় নি। কতগুলি সিম্পলি শিফটিংয়ের প্রশ্ন তুলে এই কথা

বলছেন। যদি মৌলিক পরিবর্তন না হত তাহলে এই সংখ্যায় আমরা এলাম কি করে? মৌলিক পরিবর্তন হয়েছে বলেই পঞ্চায়েতের নির্বাচনে তার প্রতিফলন হয়েছে।

**(ভয়েস ঃ আপনাদের মৌলিক পরিবর্তন হচ্ছে আপনাদের শিফটিং)**

আমাদের অনেক মন্ত্রী এবং শিক্ষা দপ্তরে তা যৌথ নেতৃত্বে কাজ করে, যেটা কংগ্রেসের মধ্যে নেই। আমরা বামফ্রন্ট সরকার যৌথভাবে কাজ করি এবং যদি আপন্যদের তা খারাপ লাগে তাহলে আমাদের আর কিছু করার নেই। শিক্ষাক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে সেটা সকলেই দেখতে পাচ্ছেন। সৌগতবাবু তো চলে গেলেন, উনি একটা প্রশ্ন করেছেন কিন্তু উত্তর না শুনেই চলে গেলেন। গত ফেব্রুয়ারি মাসের ৪ তারিখে সুপ্রিম কোর্ট যে রায় দিলেন সেই রায়টাকে কি নজর দিয়ে দেখছেন? সেই রায়টা ক্যাপিটেশন ফি নিয়ে এবং তাতে সুপ্রিম কোর্টের ডিভিসন বেঞ্চ যে রায় দিয়েছেন তাতে বলেছেন all children upto the age of 14 have a fundamental right to free Education. সেখানে ফান্ডামেন্টাল রাইটটা কি—এই ব্যাপারে অনেক অডিটোরিয়াল বেরিয়েছিল, তাতে বলেছিলেন যে Right to education flow directly from life. আর্টিকেল ২১কি বলা আছে দেখুন তাহলেই সবটা বুঝতে পারবেন। বিশ্ব সংস্থা হিউম্যান ডেভেলপমেন্ট রিপোর্ট যেটা বার করেছেন, গত বছরের রিপোর্ট অনুযায়ী যতগুলো গরিব দেশের সংখ্যা তারমধ্যে ভারতবর্ষের সংখ্যা সর্বোচ্চ ৩৪.২ শতাংশ। এটা পড়লে আপনি আমি সবাই লজ্জা পাব এবং এর জবাব দেবেন কি? বিশ্বের যে ইন্ডিগেটার দিয়েছে তাতে আমরা ১২১ নেমে গেছি। সুতরাং আমরা কোথায় নেমে গেছি সেটা ভেবে দেখুন। ইউনিসিফের একটা মিটিং বিধানসভাতে হয়েছিল, তাতে আপনার এবং তাদের উদ্যোগে এখানে মিটিং হওয়া সম্ভব হয়েছিল। সেই মিটিংয়ে মাননীয় সদস্যরা ছিলেন এবং ইউনিসেফের পক্ষ থেকে এডুকেশন ব্যাপারে একটা ওয়ার্কশপ করা হয়েছিল তাতে মূল বস্তু ছিল যে এডুকেশন ফর অল। প্রাথমিক শিক্ষার গুরুত্ব নিয়ে আলোচনা হয়েছিল এবং এই প্রাথমিক শিক্ষা সারা পশ্চিমবঙ্গে কিভাবে কার্যকর করা যায় তার চেষ্টা করেছেন। তাতে প্রাথমিক শিক্ষা বোর্ডের উপরে জোর দেওয়া হয়েছে। রাজ্য শিক্ষা বোর্ডের কর্মসূচি অনুযায়ী শিক্ষকরা ওরিয়েনটেশনের মধ্যে দি বিভিন্ন অঞ্চলে গিয়ে যাতে শিক্ষাকে আরও সম্প্রসারিত করতে পারে তার চেষ্টা করছে। এর মধ্যে দিয়ে উৎপাদনশীলতা, জীবন মানের উন্নতি এবং সাম্প্রদায়িক সম্প্রীতির একটা গৌরব আমরা স্থাপন করতে পেরেছি, এটা কি অগ্রগতির বিষয় নয়, সবই অন্ধকার দেখলেন। সুতরাং শিক্ষাক্ষেত্রে যে অগ্রগতি ঘটেছে সেটা অস্বীকার করার উপায় নেই। তারপরে আব্দুল মান্নান মহাশয় বললেন যে, আমরা নাকি, ৯.২৯ শতাংশ ডেভেলপমেন্ট প্ল্যানে খরচ করেছি। ১৯৯৩-৯৪ সালে দিল্লির এডুকেশন খাতে প্ল্যান বাজেটে কত টাকা খরচ করেছেন দেখুন। দিল্লিতে শিক্ষাখাতে প্ল্যান বাজেটে ৬৩ কোটি ৯৩৬ লক্ষ টাকা খরচ হয়েছে। অপারেশন ব্ল্যাক বোর্ড নিয়ে বিরোধীপক্ষ থেকে অনেক কথা বলা হয়েছে। এটা করলে নাকি শিক্ষার অনেক উন্নতি হবে। এই অপারেশন ব্ল্যাক বোর্ড করলে কি একেবারে অন্ধকার দূর হয়ে যাবে? এই অপারেশন ব্ল্যাক বোর্ড স্কীমটা কি সেটা আগে পড়ে দেখুন। কয়েকটি নির্দিষ্ট ব্লক নিয়ে এই অপারেশন ব্ল্যাক বোর্ড করা হয়েছে। তাতে ১১ কোটি টাকা পেয়েছি এবং অনেক স্কুল তাতে করা হয়েছে। এই স্কীমটি করার জন্য আমরা বেশিরভাগ টাকা দিচ্ছি। তবে কেন্দ্রীয় সরকার একটা ম্যাচিংগ্রান্ট হিসাবে আমাদের

দিয়েছে। এই স্কীমটিকে যাতে আরও শক্তিশালী করতে পারি তার চেষ্টা করছি। সুতরাং মাননীয় সৌগতবাবু যে ইন্দিরা গান্ধীর তৈরি অপারেশন ব্ল্যাক বোর্ড নিয়ে অনেক কথা বলেছেন এর কতটা সফল হয়েছে সেটা দেখুন। তবে এই অপারশেন ব্ল্যাক বোর্ড স্কীমের বাইরে অনেক ঘর আমরা করেছি এবং অনেক স্কুল তৈরি করার চেষ্টা করেছি। পরিদর্শনের ব্যাপারে একটি কথাও কেউ বললেন না। আমরা মাধ্যমিক শিক্ষা যাতে আরও উন্নতমানের হয় সেইজন্য ১লা জানুয়ারি থেকে ১৫০টি মাধ্যমিক স্কুল পরিদর্শন করা হয়েছে। ফেব্রুয়ারি, মার্চ মাসে ৪৭টি স্কুল পরিদর্শন করা হয়েছে, এইভাবে একটি অগ্রগতির চেষ্টা হচ্ছে। পেনশনের প্রশ্নে আপনি বলছেন, পেনশনের ক্ষেত্রে একটা অসুবিধা আছে, যারা পেনশনের জন্য আমাদের কাছে দরখাস্ত জমা দিচ্ছে তাদের মধ্যে জুন মাস পর্যন্ত প্রাথমিক ক্ষেত্রে দরখাস্ত জমা পড়েছে ৮৮.৮ শতাংশ এবং মাধ্যমিকের ক্ষেত্রে দরখাস্ত জমা পড়েছে ৮৫.৫ শতাংশ অর্থাৎ প্রাইমারি সেকেন্ডারি মিলিয়ে ৮৭.৫ শতাংশ, যারা দরখাস্ত করেছিল তাদের হাতে পি পি ও পৌঁছে দিয়েছি। এটা হচ্ছে আমাদের কৃতিত্বের দিক। দু-একটি ক্ষেত্রে দুর্বলতা থাকতে পারে। আর নো-অবজেকশনের কথা বলেছেন, আমরা এখনও বলছি যাদের মাতৃভাষা ইংরাজি তাদের ক্ষেত্রে সেই বিদ্যালয়কে নো-অবজেকশন দিতে আমাদের আপত্তি নেই। কিন্তু কেউ যদি ব্যবসার জন্য করে তাহলে আমরা সহজে তাকে দিতে চাই না। সেক্ষেত্রে নির্দিষ্ট নীতি আছে সেটাকে আমরা অবলম্বন করার চেষ্টা করছি। আর অন্যান্য যেসব কথা বলেছেন সেইগুলি সংশোধন করে নেওয়ার চেষ্টা করব। যেমন স্কুল বিক্রি হওয়ার কথা বলেছেন, এটা দু-একটি স্কুলের ক্ষেত্রে হতে পারে। এবারে দেখেছেন রেজাল্ট ভাল বাংলা স্কুলের থেকেই হয়েছে—ক্লাস ওয়ানে প্রথম শ্রেণীতে কলকাতায় এবং তার বাইরে সরকারি স্কুলগুলিতে ভর্তি হওয়ার জন্য বেশি চাপ, সেখানেই সকলে দিতে চান। অতএব এগুলিতে যদি লেখাপড়া ভাল না হয়—আগে তো লোকে আসে সরকারি স্কুলে, সেখানে আসন সংখ্যা সীমাবদ্ধ, তাই তারা তখন অন্য জায়গায় যায়, এক্ষেত্রে কি করা যাবে, এই ব্যবস্থার মধ্যেই আমরা কাজ করছি। তবে আমরা অবশ্য চেষ্টা করছি গুণগতভাবে যাতে আরও উন্নতমানের তৈরি করা যায় আর অন্য কথা কি বলব, ফাইল গোলমাল হচ্ছে এসব কিছু নয়, অভিযোগ থাকলে দেবেন, আমরা দেখব। এবারে আপনারা একটা সুখের বিষয়ের কথা বললেন না, আই এ এস, আই পি এস অফিসার হচ্ছে না, এটা বলেননি। সিদ্ধার্থবাবু যখন অপোজিশন লিডার ছিলেন তখন বলেছিলেন, এবারে কেন বলতে পারছেন না বলুন তো? ম্যাথামেটিক্সে আপনারা দেখিয়েছেন টপ কিম্বা টপার্স যারা আছেন তারা বাংলার ছেলেরা। এবারে দেখবেন দু-একজনের নাম বলছি, রশ্মি সেন—এখানে পড়াশুনা করে স্ট্যান্ড করেছে। এখানে যদি লেখাপড়া না হত তাহলে সর্বভারতীয় পরীক্ষাতে তারা কৃতিত্বের দাবি করতে পারত না। শিক্ষার ক্ষেত্রে এই উৎকর্ষতা বামফ্রন্ট সরকারের আমলে সম্ভব হয়েছে এটাকে আমরা এগিয়ে নিয়ে যেতে চাই।

[4-40 — 4-50 p.m.]

আপনাদের কাছে আমাদের অনুরোধ আপনারা গণতান্ত্রিক বিজ্ঞানভিত্তিক এবং এই শিক্ষা ব্যবস্থার ভেতরে ভারতবর্ষের মৌলিকতা আছে, ভারতবর্ষের ঐতিহ্যকে ধরে রাখার প্রচেষ্টা আছে এবং আমরা চাই বিজ্ঞানসম্মত উপায়ে গণতান্ত্রিক পদ্ধতিতে আমাদের ভারতবর্ষের মতো দেশে, সাম্প্রদায়িক সম্প্রীতির মূলে আমরা আগামী দিনে একটা প্রজন্ম তৈরি করব, যে

প্রজন্ম ভারতবর্ষকে আরও এগিয়ে নিয়ে যাবে। আপনাদের মতো দেশকে বিক্রি করে দেওয়া নয়। আমাদের মেধা বিক্রি করে দেওয়া হচ্ছে, আপনারা দেখেছেন গবেষণা ইত্যাদি সেসব করা চলবে না। আগামী দিনে আমাদের ট্যালেনটেডদের কথা বলেননি, এক্সেলেন্টের কথা বলেছেন। নবদয়ের কথা উনি কতটা জানেন, আর কি খোঁজ রাখেন আমি জানিনা। গত বছরে রিপোর্ট দিয়েছেন মাননীয় মানব সম্পদ দপ্তরের মন্ত্রী, যে এই টাকা আর খরচ করা যাবে না। একটা মিশন তৈরি হবে, ঐ লিটারেসি মিশনের মতো, সেটাতে কিছু ফান্ডিং করবেন, বাকিটা তারা চালাবেন। এতে কি এক্সেলেন্সি হয়? এক্সেলেন্সি কি আমাদের স্কুলগুলি থেকে বেরিয়ে আসছে না? আর এক্সেলেন্সির ক্ষেত্রে, উচ্চ শিক্ষার ক্ষেত্রে আপনারা শুনবেন যেসব এক্সেলেন্সি তৈরি হচ্ছে, মেধা তৈরি হচ্ছে, সম্পদ তৈরি হচ্ছে উৎকর্ষ তৈরি হচ্ছে, সেটা ভারতবর্ষের বিকল্প হিসাবে প্রতিষ্ঠিত হচ্ছে। শিক্ষার বিভিন্ন দিক যতই তৈরি করি না, কেন অর্থনৈতিক ভিত্তির উপর যদি এটা তৈরি না করি তাহলে ভারতবর্ষের ক্ষেত্রে পশ্চিমবাংলার এই গৌরব আমরা পেতে পারতাম না। তাই প্রথমেই বলব, বিরোধিতা ছেড়ে দিন, আসুন অন্তত কতকগুলি মৌলিক ক্ষেত্রে কিছু কিছু সহযোগিতা করুন। বাজেটে আপনারা বিরোধিতা করেন কিন্তু আমাদের মৌলিক যে সমস্ত বস্তু, ঐ যে গণতান্ত্রিক পদ্ধতিতে বিজ্ঞান ভিত্তিক শিক্ষা, সাম্প্রদায়িক সম্প্রীতির ঐতিহ্যবোধ এই সমস্ত কিছু শিক্ষার মধ্যে যা রয়েছে, এই ব্যাপারে অন্ধ বিরোধিতা না করে আমাদের সঙ্গে আসুন, একসঙ্গে পশ্চিমবাংলাকে গড়ে তুলি, অর্থনৈতিক ভাবে গড়ে তুলি, শিক্ষার সংস্কৃতির ক্ষেত্রেও গড়ে তুলি, আমাদের ভারতবর্ষের বিকল্প তৈরি করি। আমাদের ভারতবর্ষকে আমরা তৈরি করব, এটা আপনারা দেখবেন। এই অনুরোধ আপনাদের কাছে আমরা রাখছি। আপনারা যে ছাঁটাই প্রস্তাব রেখেছেন এটা বিবেচনার যোগ্য নয়, সেইজন্য আশা করি আপনারা সেগুলো প্রত্যাহার করে নেবেন। আমার এই বাজেটকে সমর্থন করে বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিতর্কে আমাদের সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা অংশগ্রহণ করেছেন এবং প্রত্যেকে তাদের নিজের নিজের দৃষ্টিভঙ্গি থেকে তাদের অভিজ্ঞতার ভিত্তিতে আমি যে লিখিত বক্তব্য পেশ করেছি সে সম্পর্কে তারা তাদের মতামত ব্যক্ত করেছেন। যারা বিরোধিতা করেছেন বা যারা সমর্থন করেছেন তাদের সবাইকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। তার কারণ গণতন্ত্রে যারা বিরোধী তাদের একটা গঠনমূলক ভূমিকা থাকে এবং যারা যারা সেই গঠনমূলক ভূমিকা পালন করেছেন তাদের আমি সাধুবাদ জানাই। আমি দৃঢ়তার সঙ্গে কয়েকটি কথা বলতে চাই, আমাদের মাননীয় বিরোধীপক্ষের সদস্যরা প্রায়ই অভিযোগ করেন পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা সম্পর্কে। আমি দৃঢ়তার সঙ্গে তাদের বলতে চাই ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা শ্রেষ্ঠ। আমি যখন বিভিন্ন সম্মেলনে যাই, এমনকি কংগ্রেসি রাজ্যের যারা শিক্ষামন্ত্রী তারাও কিন্তু আমাদের রাজ্যের এই ব্যবস্থাকে সমর্থন করেন, আমাদেরকে অভিনন্দন জানান। কিছুদিন আগে দিল্লিতে একটা মিটিং হয়েছিল—বিভিন্ন রাজ্যের মন্ত্রী মহাশয়রা এবং আমিও সেখানে উপস্থিত ছিলাম—দলমত নির্বিশেষে অন্যান্য রাজ্যের মন্ত্রী মহাশয়রা বললেন—পশ্চিমবাংলা হচ্ছে একটি রাজ্য যেখানে ক্যাপিটেশন ফি-র কোনও সমস্যা নেই; পশ্চিমবাংলা হচ্ছে একটি রাজ্য যেখানে শিক্ষার ক্ষেত্রে শান্তি বিরাজ করছে; পশ্চিমবাংলা

হচ্ছে একটি রাজ্য যেখানে সময়মতো পরীক্ষার ফল প্রকাশ হচ্ছে ও পরীক্ষা হচ্ছে ; পশ্চিমবাংলা হচ্ছে একটি রাজ্য যেখানে শিক্ষক এবং ছাত্ররা নিশ্চিত ; শিক্ষকরা জানেন তাদের সম্মান রক্ষা করা হয়েছে এবং তাদের নিরাপত্তা আছে। তারা তুলনামূলকভাবে আর্থিক স্বাচ্ছন্দ্যের মধ্যে আছে—খুব ভালো আছে বলছি না—ছাত্ররা জানেন তারা ক্লাশ করবেন এবং সময়মতো পরীক্ষা দিতে পারবেন। যেটা ভারতবর্ষের বহু জায়গায় অনুপস্থিত। যারা বিরোধী সদস্য, বিশেষ করে যারা এক সময় এই পশ্চিমবাংলাকে শাসন করেছেন, সেই আপনারা কি গর্বের সঙ্গে বলতে পারেন আপনাদের সময়ে এই অবস্থা বিরাজমান ছিল। আপনারা কি সেই নিশ্চয়তা, শিক্ষক সমাজকে, ছাত্র সমাজকে ও অভিভাবক সমাজকে দিতে পেরেছিলেন? আপনারা পারেননি। আমাদের গর্ব আমরা তা দিতে পেরেছি। আমরা আপনাদের কাছে এটাই বলতে চাই যে আমরা যা করেছি তার জন্য আমরা গর্ব অনুভব করি। আমাদের যা দুর্বলতা আছে, আমরা যেগুলো করতে চাই সেগুলো আপনাদের কাছে আমরা বলি। অনেকে বলেছেন শিক্ষকরা টাকা দ্রুত পেয়ে যাচ্ছেন। কেন পাবে না? শিক্ষার সবচাইতে বড় গুরু কে? শিক্ষক। রাধাকৃষ্ণ যখন প্রেসিডেন্ট ছিল তখন আমরা একবার তার সঙ্গে দেখা করতে গিয়েছিলাম—যারা আমরা শিক্ষা আন্দোলনের সঙ্গে যুক্ত—তখন রাধাকৃষ্ণজি বলেছিলেন—সমাজে শিক্ষকরা যদি সন্তুষ্ট হয় তাহলে সেটাই হচ্ছে শিক্ষার পক্ষে অনুকূল পরিবেশ। অসন্তুষ্ট শিক্ষকদের দিয়ে কখনই উন্নতমানের শিক্ষাব্যবস্থা কায়েম করা যায় না। আমরা বলি না, আমরা সব করতে পেরেছি। তবে আমরা গর্বের সঙ্গে বলতে পারি আগের চেয়ে অবস্থার উন্নতি ঘটেছে। একবার কি সুব্রতবাবুরা আমাদের সাধুবাদ জানাবেন না? এখানে অনেকগুলো প্রশ্ন তো হয়েছে। এখানে সৌগতবাবু নেই, তিনি আর্থিক অবস্থা প্রসঙ্গে বলেছেন। আমি তাদের বলি কেন্দ্রীয় সরকার যে কমিটি করেছেন তাতে তারা রিসোর্স সম্পর্কে কি বলেছেন? প্রথমত তারা শিক্ষাকে সঙ্কুচিত করার কথা বলেছেন। তারা রিসোর্স সম্পর্কে বলেছেন Higher budgetary allocation for education should be complemented by other measures such as—prioritisation within the education section in the matter of allocation of Government resources. দ্বিতীয়টা লক্ষ্য করুন। "Higher Education and technical and management education largely self-financing by revising free structure with appropriate support to the needy students by way of student loans." কারা বলেছেন? কেন্দ্রীয় সরকার। তারা যে নয়া শিক্ষানীতি গ্রহণ করেছেন তার মূল কথা হচ্ছে self-financing institution, revising free structure. তার ফল কি হয়েছে জানেন? মহারাষ্ট্রে বহু গুণ বেতন বৃদ্ধি হয়েছে। এই পশ্চিমবঙ্গের খড়গপুরে কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন ইন্ডিয়ান ইনস্টিটিউট অব টেকনোলজিতে কত গুণ বেতন বৃদ্ধি হয়েছে জানেন? ভারতবর্ষের অন্যান্য জায়গায় ছাত্রদের উপর কিভাবে বোঝার পর বোঝা, অভিভাবকদের উপর বোঝার পর বোঝা চাপিয়ে দিচ্ছেন কেন্দ্রীয় সরকার সেটা কি জানেন? পশ্চিমবঙ্গ কি ভারতবর্ষ থেকে আলাদা? এটা তো একটা ফেডারেশন। আমরা কি চাই বা না চাই সেটা আমরা স্পষ্ট করে বলেছি। আমরা চাই, আরও বেশি পরিমাণে ছেলেমেয়ে লেখাপড়ার সুযোগ পাক, উচ্চ শিক্ষার সুযোগ পাক। আমরা চাই গরিব মানুষদের উপর কোনও বোঝা যেন না চাপে।

কিন্তু আমরা বললেই বা করলেই তো হবে না, সারা ভারতবর্ষের অবস্থাটা কি সেটাও

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** অনারেবল স্পিকার স্যার, আমি প্রথমেই পশ্চিমবঙ্গের জনগণকে অভিনন্দন জানাই কারণ আজকে মমতা কংগ্রেসের ডাকে যে অবরোধ হওয়ার কথা সম্পূর্ণভাবে ব্যর্থ করেছেন। পশ্চিমবাংলার মানুষ তাঁদের জীবনের অভিজ্ঞতার মধ্যে দিয়ে বুঝতে পেরেছেন যে পশ্চিমবাংলায় মমতা নিজের ক্ষমতা বাড়াবার জন্য বেঙ্গল লাইন নিয়ে এসেছেন। যেখানে বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরুদ্ধে ঐক্যবদ্ধ আন্দোলনের ডাক দিচ্ছি, মানুষকে সচেতন করার চেষ্টা করছি সেখানে তিনি বেঙ্গল লাইন নিয়ে গোটা দেশটাকে আলাদা আলাদা এবং টুকরো টুকরো করে রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করবার জন্য এই কাজ করছেন। পশ্চিমবঙ্গের মানুষ তাঁদের অভিজ্ঞতার মধ্যে দিয়ে বুঝেছে যে মমতা ব্যানার্জি আলাদাভাবে মমতা কংগ্রেস তৈরি করতে চলেছেন। তাই ঢাকঢোল পিটিয়ে ক্ষমতা দখল করতে চাইছেন। দলের মধ্যে থেকেও যে তিনি এইভাবে কংগ্রেসকে বিচ্ছিন্ন করতে চাইছেন মানুষ সেটা ব্যর্থ করে দিয়েছে, সেই কারণে আমি পশ্চিমবঙ্গের মানুষকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, এখানে অনেক মাননীয় সদস্য আছেন যাঁরা সরকার পক্ষ থেকে বক্তৃতা করলেন। তাঁরা শ্রীমতী মমতা ব্যানার্জি সম্পর্কে এমন উক্তি করলেন যেটা শোভা পায় না। মমতা ব্যানার্জি একজন মন্ত্রী ছিলেন তাঁর সম্পর্কে এই ধরনের উক্তি ঠিক নয়। আপনারা গ্রামে গঞ্জে গিয়ে দেখুন সেখানে এই অভিযান সফল হচ্ছে কিনা মমতা ব্যানার্জি যুব কংগ্রেসের সভানেত্রী, তিনি একজন এম.পি, তাঁকে এইভাবে উপহাস করা ওনার মুখে শোভা পায়না। আজকে প্রতিটি গণতান্ত্রিক মানুষের অধিকার আছে এই অবরোধে সামিল হওয়ার। মহাকরণ অবরোধ ১০টা থেকে শুরু হয়েছে, মানুষ আসতে শুরু করেছে, আর আপনারা এখানে চিৎকার করে বলছেন মহাকরণ অবরোধ টোটাল ফ্লপ করেছে, আসলে তা নয়, ক্ষমতার এই অবরোধ কংগ্রেসের অবরোধ এবং এই অবরোধকে জ্যোতিবাবু ভয় পেয়েছেন। তাই জ্যোতিবাবু আজকে যাতে ভয় না পায় তাঁর তাবেদারী করার জন্য এইখানে এরা চিৎকার করে বলছেন এই অবরোধ ফ্লপ হয়েছে। আপনারা জানেন না গ্রাম বাংলায় পঞ্চায়েত নির্বাচনে কংগ্রেসের উপর আপনারা কি অন্যায়-অত্যাচার করেছেন। আজকে মালদা জেলায় যে সমস্ত প্রার্থী পঞ্চায়েত নির্বাচনে দাঁড়িয়েছিলেন তাদেরকে প্রকাশ্য দিবালোকে উলঙ্গ করে ঘুরিয়েছিলেন, আপনারা ৭ মাসের বাচ্চাকে পায়ের তলায় পিষে মারেন নি? আজকে তারই প্রতিবাদে পশ্চিমবাংলার মানুষ সোচ্চার হয়েছে। আজকে আপনারা যতই চিৎকার করুন আগামী দিনের নির্বাচন প্রমাণ দেবে এই যে নির্বাচন হয়েছে পঞ্চায়েতি নির্বাচন এই নির্বাচন সম্পূর্ণভাবে রিগিং করে আপনারা জিতেছেন, এটা আপনারা অস্বীকার করতে পারবেন না। তাই আপনাদের কাছে অনুরোধ, নিজেদের দলের কথা চিন্তা করুন। আমরা কংগ্রেস করি, কংগ্রেস করব, একসাথে লড়ছি, লড়ব। আমাদের কথা চিন্তা না করে সি.পি.এম. টিকবে কি টিকবে না সেটাই দেখুন। আমরা পশ্চিমবাংলা থেকে আপনাদেরকে উৎখাত করব আমরা তো সৈনিক মাত্র, পশ্চিমবাংলার মানুষ আপনাদেরকে উৎখাত করবে, তাই আজকের এই আন্দোলনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, গত কয়েকদিন ধরে কংগ্রেস বেঞ্চ থেকে আপনার কাছে আবেদন করা হচ্ছিল যে আজকের অধিবেশনকে স্থগিত করে দেবার জন্য।

তাঁর কারণ হচ্ছে, আজকে ওদের যে মহাকরণ অবরোধের কর্মসূচি আছে তার জন্য নাকি একজনও এম.এল.এ. এই হাউসে উপস্থিত হতে পারবে না। আজকে মহাকরণ অবরোধের কর্মসূচি কতটা যে অন্তসারশূন্য তা প্রমাণ করে দিয়েছে, আজকে এই হাউসে কংগ্রেস সদস্যদের উপস্থিতি। আমি এই ব্যাপারে আপনাদেরকে অভিনন্দন জানাতে চাই, অন্তসারশূন্যতাকে উপলব্ধি করে আজকে এই সভার কাজ যাতে চালান যায় তাঁর জন্য এই সভায় আপনারা উপস্থিত হয়েছেন। আজকের এই অবরোধে মানুষ যে সামিল হচ্ছে না তাঁর জন্যই আপনারা বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে, পুলিশের বিরুদ্ধে নানারকমের অভিযোগ আনছেন। স্বাভাবিকভাবে আমরা লক্ষ্য করছি পুলিশের উপর দোষ চাপিয়ে তাঁদের লোকজন আসছে না, এই যে বলা হচ্ছে, এতে আমরা দেখতে পাচ্ছি, এখানে ঠান্ডা ঘরে মান্নান মহাশয়কে, এর জন্য আমরা তাঁকে গৈরিক অভিনন্দন জানাচ্ছি। এটা খুব সহজেই বোঝা যায় যে ঠান্ডা ঘরে বসে অভিনন্দন পাচ্ছেন, এর থেকেই বোঝা যায় যে এই অবরোধকে তারা সমর্থন করেন না। এই অবরোধের যে কর্মসূচি তাকে উপলক্ষ্য করে এখানে উপস্থিত হয়েছেন কিন্তু শাক দিয়ে মাছ ঢাকা যায়না। আমরা দেখতে পাচ্ছি পঞ্চায়েত নির্বাচনের পরে পশ্চিমবাংলার দিকে দিকে যেখানে কংগ্রেস এসেছে সেখানেই নানান ধরনের সন্ত্রাস সৃষ্টি করা হচ্ছে। আমার বড়জোড়া বিধানসভা কেন্দ্রে সেখানে লক্ষ্য করেছি যে বড়জোড়া থানার গ্রাম পঞ্চায়েতে, মালিয়াড়ী গ্রাম পঞ্চায়েতে সেখানে কি ধরনের অমানুষিক অত্যাচার শুরু করেছে এই কংগ্রেস দল। যার মোকাবিলা আমরা নিশ্চিতভাবে করছি করব, এটাই আমরা তাদেরকে স্মরণ করিয়ে দিতে চাই। এইভাবে নিশ্চয় পশ্চিমবাংলার জনগণকে ধোঁকা দেওয়া যায়না। পশ্চিমবাংলার জাগ্রত জনগণ বিগত পঞ্চায়েত নির্বাচনে রায় দিয়েছেন আগামী দিনে যে নির্বাচন হবে তাতেও কংগ্রেসের চরিত্রকে তাঁরা উপলব্ধি করে বামফ্রন্ট-এর জয়কে আরও বেশি সুনিশ্চিত করবেন।

[11-30—11-40 a.m.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভায় আমরা অন্যান্য দিন যেভাবে উপস্থিত থাকি আজকেও সেইভাবে উপস্থিত আছি, কম, বেশি হয়নি। স্যার, কংগ্রেসের যেসব সদস্য বিধানসভায় আছেন তাঁদের একটা অংশ মমতার অনুগামী বা মমতাপন্থী এবং অপর অংশ হচ্ছেন সোমেনপন্থী। স্যার, মমতা মহাকরণ অবরোধের যে ডাক আজকে দিয়েছেন পশ্চিমবাংলায় জনগণ তা বাতিল করে দিয়েছেন। অনেক জেলা থেকেই তাঁর ডাকে আজকে কলকাতায় লোক আসে নি। এখানে কংগ্রেসের কিছু সদস্য চিৎকার করছেন, তাঁরা বাইরে যেতে পারছেন না কারণ বাইরে ওদের ডাকে লোক আসেন নি। এখানে কংগ্রেসের যারা চিৎকার করছেন তাঁদের আমি তাই বলব, আপনারা বাইরে গিয়ে চিৎকার করুন। স্যার, এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি কংগ্রেসিদের বলব, তাঁদের জেনে রাখা উচিত যে পশ্চিমবঙ্গের লোক সচেতন, তাঁরা এইসব ডাকের মর্ম বোঝেন। পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের কংগ্রেসের প্রতি সমর্থন নেই তাই তারা আজকে এই ডাককে নাকচ করে দিয়েছেন। এখানে ওরা হৈ চৈ করলেও প্রকৃতপক্ষে ওরা মানুষের অভাব অভিযোগ নিয়ে কোনওদিন সংগ্রাম, আন্দোলন করেন নি, এখনও করবেন না। ওদের দিন শেষ হয়ে গিয়েছে সেটা ওদের বোঝা উচিত। আজকে কৃষক, মজুর, সাধারণ মানুষের স্বার্থ রক্ষার জন্য কোনও কাজ ওরা করেন না, যা

করেন তা হল সাধারণ মানুষের স্বার্থের পরিপন্থী কাজ। আজকে ওরা রাইটার্স বিল্ডিং অবরোধের যে ডাক দিয়েছেন সেই রাইটার্স বিল্ডিং-এর সামনে দিয়ে আসার সময় দেখলাম যে সেখানে অবরোধের কোনও চিহ্ন পর্যন্ত নেই। স্যার, তাই আবার বলি, পশ্চিমবঙ্গের মানুষ ওদের রাইটার্স অবরোধের ডাককে নাকচ করে দিয়েছেন। এরজন্য পশ্চিমবঙ্গের সাধারণ মানুষকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আমরা জানি, আগামীদিনেও কংগ্রেসের ডাক মানুষ উপেক্ষা করবে এবং বামফ্রন্টকে পশ্চিমবঙ্গে টিকিয়ে রাখবে। এই বলে স্যার, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি শেষ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিমধ্যে এই হাউসে মাননীয় সদস্যরা উল্লেখ করেছেন যে যুব কংগ্রেসের ডাকা মহাকরণ অভিযান সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছে। আমি স্যার, ১১টা বাজার ১০/১৫ মিনিট আগে ওখান দিয়ে এলাম কিন্তু সেখানে কোথাও অবরোধ দেখলাম না। তবে স্যার, দুটি বিষয়ে আমাদের যে আশঙ্কা আছে সেটা একটু বলছি। প্রথমত, এই অবরোধ ব্যর্থ হওয়ার ফলে যুব কংগ্রেসের কিছু যুবক উচ্ছৃঙ্খল আচরণ করতে পারে। বিশেষ করে ওদের নেতৃ সম্বন্ধে আমাদের সম্যক ধারণা আছে। তিনি মহাকরণে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের ঘরের সামনে ধর্না দিয়েছিলেন, পুলিশের হাত, পা কামড়ে দিয়েছিলেন, পুলিশকে চড় মেরেছিলেন, পুলিশের টুপি খুলে নিয়েছিলেন ইত্যাদি। কাজেই এ ব্যাপারে আমাদের একটা আশঙ্কা আছে। দ্বিতীয়ত, গতকাল বি.জে.পি'র যুব মোর্চার আইন অমান্য আন্দোলন ছিল, তারা সবাই ফিরে যায়নি, তাদের সঙ্গে মিলে কংগ্রেস যৌথভাবে কিছু করতে পারে। কংগ্রেসের মধ্যে যারা বেঙ্গল লাইনের প্রবর্তক তারা বি.জে.পি'র সঙ্গে মিলে অর্থাৎ কংগ্রেসের একটা অংশ বি.জে.পি'র সঙ্গে মিলে পশ্চিমবাংলার বামপন্থী আন্দোলনকে ধ্বংস করতে চায় এবং পশ্চিমবাংলার ঐতিহ্য, সংস্কৃতিকে বিপন্ন করতে চায়। কাজেই স্যার, সে দিক থেকে আমাদের একটা আশঙ্কা আছে। তবে কংগ্রেসের যারা বেঙ্গল লাইনের লোক, যারা মহাকরণ অবরোধের নামে গোলমাল করতে চায় তাদের আমি বলে দিতে চাই যে তারা অবরোধ করলে পশ্চিমবঙ্গের মানুষ পাল্টা অবরোধ করবে কারণ পশ্চিমবাংলায় গণ আন্দোলনের ভিত নষ্ট হতে দেওয়া যায় না। স্যার, যেভাবেই হোক ওরা আজকে গন্ডগোল পাকানোর চেষ্টা করছেন। আমি স্যার, তাই আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ করব, গণতান্ত্রিক ভাবে এবং প্রশাসনিক ভাবে এর মোকাবিলা করা হোক।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেসের বিবাদমান দুই গোষ্ঠীর এক গোষ্ঠী নিজেরা নাম কেনার জন্য এবং কলকাতায় অশান্তি সৃষ্টি করার জন্য, উচ্ছৃঙ্খল আচরণ করার জন্য আজকে কিছু কর্মসূচি নিয়েছেন। আমাদের কাছে খবর, যার পেছনে নির্দিষ্টভাবে বি.জে.পি'র মদত আছে। আর ধন্যবাদ জানাই পশ্চিমবাংলা তথা কলকাতার মানুষদের। তাঁরা এখন পর্যন্ত ব্যাপকভাবে ঐ বিশৃঙ্খলা সৃষ্টির আন্দোলনের পক্ষে যায় নি। ধন্যবাদ জানাচ্ছি কংগ্রেসের অপর অংশকে। সেই অংশ পরিকল্পিতভাবে চেষ্টা করেছেন, সাহায্য করেছেন যাতে কলকাতায় কোনও বিশৃঙ্খলা সৃষ্টি না হয়। আমি যে এলাকার মানুষ সেই এলাকার কংগ্রেসি অংশ বিশৃঙ্খলা সৃষ্টির বিরোধিতা করছে এবং এর পেছনে যে বি.জে.পি. আছে—সেই চক্রান্ত উদঘাটনের চেষ্টা করছে। কংগ্রেসের দুই বিবাদমান গোষ্ঠীর একটি বি.জে.পি.-কে সঙ্গে নিয়ে

আজকে এই অপচেষ্টা চালাচ্ছে। অপর গোষ্ঠী এবং কলকাতা তথা পশ্চিমবঙ্গের মানুষ তা ব্যর্থ করে দিচ্ছে। সেজন্য আমাদের তাঁদের সকলকে ধন্যবাদ জানান উচিত। কংগ্রেসের যে অংশ ঐ বিশৃঙ্খলা সৃষ্টির অপচেষ্টার বিরোধিতা করছেন, তাঁদের কাছে আমি আবেদন করছি, তাঁরা প্রকাশ্যে এই জিনিসের বিরুদ্ধে প্রতিবাদ জানান।

## Heldover Starred Questions
## (to which oral answers were given)

### রাজ্য সরকারি কর্মচারিদের ডি.এ.

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের সমহারে ডি.এ. দেওয়ায় সরকারি প্রতিশ্রুতিমতো রাজ্য সরকারি কর্মচারিদের এ পর্যন্ত কত কিস্তি ডি.এ. পাওনা আছে;

(খ) কবে নাগাদ কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের সমহারে রাজ্য সরকারি কর্মচারিদের বকেয়া ডি.এ. দেওয়া হবে বলে আশা করা যায়; এবং

(গ) এ জন্য রাজ্য সরকারি কর্মচারিরা ন্যূনতম ও সর্বোচ্চ কত টাকা পাওনা থেকে বঞ্চিত হচ্ছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) কেন্দ্রীয় সরকারের সৃষ্ট আর্থিক সমস্যা সত্ত্বেও, অগ্রাধিকারের ভিত্তিতে পরিকল্পনা ব্যয় ও পরিকল্পনা বহির্ভূত ব্যয়ের মধ্যে ভারপ্রাপ্ত বজায় রেখে সিদ্ধান্ত নেওয়ায় কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের তুলনায় মাত্র দুই কিস্তি মহার্ঘভাতা রাজ্য সরকারি কর্মচারিদের পাওনা আছে।

(খ) ইহা সরকারের বিবেচনাধীন।

(গ) সামগ্রিক বেতনের দিক থেকে রাজ্য সরকারি কর্মচারিদের স্বাধিকার প্রচেষ্টা অব্যাহত রাখা সত্ত্বেও, এই সামগ্রিক বেতনের যে অংশ মহার্ঘভাতার সঙ্গে যুক্ত, সেখানে দুই কিস্তি বকেয়া থাকায় বর্তমানে সরকারি কর্মচারিরা ন্যূনতম মাসিক ৮০০ বেতনের জন্য প্রতি মাসে ১৩৮ এবং সর্বোচ্চ মাসিক ৭৩০০ বেতনের জন্য প্রতিমাসে ৯৪৯ কম পাচ্ছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যখন আপনারা সরকারি কর্মচারিদের কেন্দ্রীয় কর্মচারিদের সমহারে ডি.এ. দেবেন বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন তখন কিন্তু আজকে যে শর্তগুলোর কথা বলছেন সেগুলো বলেন নি। আপনাদের প্রতিশ্রুতি রক্ষা করা উচিত ছিল।

এখন বলবেন কি, কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের হারে রাজ্য সরকারি কর্মচারিদের পুরোপুরি ডি.এ. দিতে হলে এখনো কত পারসেন্ট ডি.এ. দিতে হবে এবং তাঁর জন্য সরকারের অ্যানুয়াল লাইবিলিটি কতটা নিতে হবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অবগত আছেন যে, মহার্ঘ ভাতা বিভিন্ন স্কেল অনুযায়ী দেওয়া হয়। এক্ষেত্রে তিনটে স্কেল বিভাজন আছে—৩,৫০০ টাকা পর্যন্ত যাদের মূল বেতন তাদের শতকরা ২১ শতাংশ বাকি আছে। যাদের ৩,৫০০ টাকা থেকে ৬০০০ টাকা পর্যন্ত মূল বেতন তাদের ১৪ শতাংশ বাকি আছে। আর যাদের ৬০০০ টাকার উর্ধ্বে মাসিক মূল বেতন তাদের ১৩ শতাংশ বাকি আছে। এইভাবে এক একটা কিস্তি ডি.এ. দিতে প্রতি মাসে ১৩ থেকে ১৫ কোটি টাকার অতিরিক্ত প্রয়োজন।

**শ্রী আব্দুল মান্নান:** মাননীয় মন্ত্রী মহাশয়, কবে থেকে ডি.এ. বকেয়া পড়ে আছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত:** ১.১.৯২ তারিখ থেকে একটা কিস্তি বাকি পড়েছিল, সেটা সম্প্রতি দেওয়া হয়েছে। তারপর ১.৭.৯২ এবং ১.৪.৯৩ থেকে দুটো বাকি আছে।

**শ্রী আব্দুল মান্নান:** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি 'খ' প্রশ্নের উত্তরে বললেন, 'বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।' আমি আপনাকে জিজ্ঞাসা করছি,—হোয়েদার ইউ কমিটেড টু পে দি অ্যামাউন্ট—আপনি যে প্রতিশ্রুতি দিয়েছেন সেটাকে রক্ষা করে বাকি ডি.এ. দিয়ে দেবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিবেচনাধীন কথাটার একটা মানে আছে। আমরা বার বার অর্থ কমিশনের কাছে বলছি, ৯ম অর্থ কমিশনের কাছে বলেছি এবং ১০-ম অর্থ কমিশনের প্রতিবেদন এই বাজেট সেসনই এখানে রাখব, তাতেও আমরা বলেছি—যেহেতু মূল্য বৃদ্ধি একটা সর্বভারতীয় সমস্যা এবং যেহেতু মূল্য বৃদ্ধির একটা প্রধান কারণ কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বৃদ্ধি ঘটান। তাঁর জন্য

[11-40—11-50 a.m.]

মহার্ঘভাতার একটা অংশ অর্ধেক হলে অর্ধেক এই কথাটা ব্যবহার করেছেন একটা সিগনিফিকেন্ট পার্ট যাঁরা বিয়ার করেন। নবম অর্থ কমিশন করেন নি, এই সময় চলছে, দশম অর্থ কমিশন কি করেন সেটা নির্ভর করবে সেটা ওঁদের সঙ্গে আলোচনা করে পরে উত্তর দেওয়া যাবে।

**শ্রী আব্দুল মান্নান:** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন ৩৫০০র উপরে ২১ পারসেন্ট বললেন, কিন্তু আর একটা যেটা কেন্দ্রীয় সরকার ঘোষণা করেন নি সিদ্ধান্ত নিয়েছেন পয়লা জুলাই থেকে বাড়বে, এর ফলে পারসেনটেজ বাড়বে যেটা নিয়েছেন ১৬৮ টাকা, আর ৭৩০০ টাকা যার মাইনে তাঁর ৯৪৯ টাকা করে, মাসিক লস ৮০০ টাকা মাইনে যাদের আছে যেদিন ছিল কেন্দ্রীয় সমহারে সেদিন থেকে কত টাকা ৭৩০০তে লস হচ্ছে জানাবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্তঃ** এটা পরিষ্কার করেই বলছি, উত্তরটা দিয়েই নিই, ভুল বোঝাবুঝিতে দাঁড়াতে পারে সেটা যাতে না হয়, আমরা হিসাব করছি, যখন এটা বকেয়া থাকে নির্ভর করে মূল্যবৃদ্ধির হারের উপর। গড়ে ৭০ থেকে ১০০ কোটি টাকার মতো। অর্থ না দেওয়ার একটা ধারনা থাকে মূল্যবৃদ্ধি ঐসব কারণে কেন্দ্রীয় সরকার করেছেন, অর্থ দেন নি। অর্থ না দিলেও আমরা পারি যদি বাজেটের উপর আঘাত না আসে। ১৯৯২-৯৩ সালের ডকুমেন্ট দিয়ে দিয়েছি, ৯০০ কোটি টাকা ক্ষয় করে দিয়েছেন। তাঁর উদাহরণগুলি বলছি স্বল্প সঞ্চয়ে ৩০০ কোটি টাকা, ২০০ কোটি টাকা আর্থিক প্রতিষ্ঠান থেকে আর কেবল সেস এর মুখে দাঁড়িয়ে যতটুকু পারছি, বলছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—একজন রাজ্য সরকারি কর্মচারির ডি.এ.র হার অন্যান্য অ্যালাওয়েন্স নিয়ে কত বেতন পান একজন কেন্দ্রীয় সরকারি কর্মচারিই বা কত পান?

**ডঃ অসীমকুমার দাশগুপ্তঃ** আপনি এই প্রশ্নটা করে কিছুটা অ্যান্টিসিপেট করেছেন, ডি.এ. একটা অংশ, অন্যান্য অংশগুলি বলতে পারলে ভাল হয়। মূল বেসিক স্কেল কেন্দ্রীয় সরকারের সর্বনিম্ন ৭৫০ টাকা, রাজ্য সরকারের ৮০০ টাকা। ডি.এ. ছাড়া সবচেয়ে বড় অংশ হাউস রেন্ট অ্যালাওয়েন্স কেন্দ্রীয় সরকারের যেটা গড় সেকেন্ড কমপোনেন্ট বেসিক, ডি.এ.র একটা কমপোনেন্ট কেন্দ্রীয় সরকারের থেকে বেশি। হাউসরেন্ট অ্যালাওয়েন্স শুধু সরকারি কর্মী নয়, শিক্ষকরাও ১৫ শতাংশ কেন্দ্রীয় সরকার দেন ১০ শতাংশ কম তারপর কেরিয়ার অ্যাডভান্সমেন্ট স্কীম ১০ বছর ছাড়া ছাড়া যে কোনও কর্মী তাঁর পরের স্কেলে যেতে পারেন কেন্দ্রীয় সরকারের নেই, মূল যে বেতন সর্বভারতীয় ক্ষেত্রে সরকারি কর্মী শুধু নন, শিক্ষক মহাশয়দের ১০ লক্ষের মতো এই ডি.এ. টা দেওয়ার পরে ১৫ কোটি টাকা বাড়ল। আপনারা একটু ভাববেন, কারণ এখন ৩,০০০ টাকা করে একজন পাচ্ছেন। ভারতবর্ষে আর কোনও রাজ্যে এটা দেওয়া হয় জানি না। শুধু সরকারি কর্মীদের নয়, শিক্ষক মহাশয়দের সমস্ত বেনিফিট প্যাকেজ দিয়ে ২৭৫ কোটি টাকা মোট ১০ লক্ষের জন্য দিচ্ছি এটা দয়া করে মনে রাখবেন। এর মধ্যে ডি.এ. একটা অংশমাত্র।

**শ্রী দেবপ্রসাদ সরকারঃ** আপনি প্রশ্নের উত্তরে বলেছেন বিবেচনাধীন। আমার কোয়েশ্চেন হল, কেন্দ্রীয় সরকারের সমহারে রাজ্য সরকারি কর্মচারিদের মহার্ঘভাতা দেবেন বলে যা ঘোষণা করেছিলেন, কেন্দ্র বেয়ার করুন বা না করুন নিজস্ব ক্ষমতায় দেবেন বলেছিলেন। এই অবস্থায় কেন্দ্রীয় সরকার যদি না দেন তাহলে আপনারা আপনাদের সেই প্রতিশ্রুতি রক্ষা করবেন কিনা এবং সেটা রূপায়িত করতে বিলম্ব হবার ফলে তাদের নেসেসারী ক্ষতিপূরণ অর্থাৎ উইথ রেট্রোস্পেকটিভ এফেক্ট দেবেন কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্তঃ** এই প্রশ্নে উত্তরে বলি, কেন্দ্রীয় সরকার ডি.এ. বাবদ অর্থ দেননি এটা ধরিটরি না, কিন্তু আঘাত করেন কেন? ১৯৯২-৯৩ সালে বাজেটে ৭,৭০১ কোটি টাকা এবং পরিকল্পনা খাতে ১,৫০১ কোটি টাকা, এর ৬,২০০ কোটি টাকা পাই। এর মধ্যে মাইনে ৩,০০০ কোটি টাকা। যে টাকাটা ডি.এ. ছাড় দেবার কথা ছিল সেক্ষেত্রে ৯৫০ কোটি

টাকার আঘাত এনেছেন এবং তাঁর জন্য ১,৫০১ কোটি থেকে ৮৮৭ কোটিতে এখানে নামাতে হয়। এই আঘাত যদি না আসত তাহলে এই পরিস্থিতি হত না।

**শ্রী রবীন দেব ঃ** একটু আগে বলছিলেন যে, রাজ্য সরকারি কর্মচারি এবং শিক্ষকদের জন্য ডি.এ. বাবদ খরচ হয় ২৭৫ কোটি টাকা। এই ২৭৫ কোটি টাকার মধ্যে কেন্দ্রীয় সরকার কত অংশ দেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ডি.এ. বাবদ শূন্য টাকা দেন।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** ডি.এ. পাওয়ার ব্যাপারে এখনও রাজ্য সরকারি কর্মচারিরা যে হারে পিছিয়ে আছেন, সেক্ষেত্রে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের অবস্থা কি? দ্বিতীয়ত, যতটুকু মহার্ঘভাতা দেবার কথা ঘোষণা করেছেন সেটা প্রাথমিক শিক্ষকদের কাছে পৌছাতে কিন্তু এক বছর লেগে যাবে, এটা কেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থ দপ্তর থেকে প্রথমত সরকারি কর্মচারিরা কোন দিন থেকে ডি.এ. পাবেন সেটা বের করা হয়, তারপর শিক্ষা দপ্তরকে বলি, আপনারা অর্ডার বের করুন। এই অর্ডার বের করতে দেরি যা হয় সেটা কমিয়ে ফেলা উচিত। অর্থের ঘাটতির কারণে এটা হচ্ছে না। আর বিভিন্ন রাজ্যের সঙ্গে তুলনা করলে, সরকারি কর্মচারিদের সঙ্গে শিক্ষক—প্রাথমিক স্তর থেকে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত, পৌরসভার কর্মী এবং পঞ্চায়েতের সমস্ত সদস্য, সবার স্কেল, পেনশন দেওয়া এটা কিন্তু বেশি রাজ্য দেয় না। আমরা যখন ডি.এ. দেওয়ার কথা ভাবি তখন রাজ্য সরকারি কর্মচারি সমেত অন্যান্য শিক্ষক সমস্ত কর্মচারিদের কথা ভাবি। অন্য জায়গায় কিছু টাকা দেন, আগে আপনারা যেমন করতেন। এর পরেও জানবেন অন্যান্য রাজ্য এইভাবে ডি.এ. দিতে পারছেন না। আবার কোনও কোনও রাজ্য আছে যারা শুধু সরকারি কর্মচারিদের ডি.এ. দিতে পারছেন না। তা সত্ত্বেও আমাদের প্রচেষ্টা আছে, দেওয়া হচ্ছে এইভাবে আমরা আস্তে আস্তে ধাপে ধাপে এগোচ্ছি।

[11-50—12-00 Noon]

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সমস্ত শিক্ষক রিটেয়ার করে গেছেন সেই রিটেয়ার শিক্ষকদের বাকি ডি.এ. গুলি ট্রেজারিতে জমা আছে, সেইগুলি অনেকে পাচ্ছে না আমাদের কাছে বলছে, তাঁর জন্য আপনি কি ব্যবস্থা করছেন?

**মিঃ স্পিকার ঃ** এই প্রসঙ্গে এই প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন রাজ্য সরকারি কর্মচারিদের এবং কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের বেতনের তফাৎটা এবং অন্যান্য সুযোগ সুবিধার কথাও বলছেন। কেন্দ্রীয় সরকারি কর্মচারিরা যে হারে মেডিক্যাল অ্যালাউন্স পান রাজ্য সরকারি কর্মচারিরা যে হারে এটা পান তাঁর তফাতটা বলবেন কি?

**ডাঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এটা আমি জ্ঞানত বলিনি। কেন্দ্রীয় সরকার যে স্কীমে ইনসিয়োরেন্স কালেক্ট করেন সেটা রাজ্য সরকারের বিবেচনাধীন। এটা তুলনা নয়। আপনাকে জানাচ্ছি টোটাল প্যাকেজ বেসিসে হাউস রেন্ট অ্যালাউন্স এবং কেরিয়ার অ্যাডভার্সমেন্ট স্কীম এটা দয়া করে মনে রাখবেন। এটা অন্য রাজ্যে বেশি নেই। একটা জিনিস মনে রাখবেন আপনারা একবার বলছেন রাজ্য সরকার কেন এতো অর্থ সরকারি কর্মচারি এবং শিক্ষকদের পেছনে দিচ্ছেন। সত্যিই ২৭৫ কোটি টাকা প্রতি মাসে খরচ করছি। এইরকম বেশি রাজ্য নেই। একবার আপনারা দেওয়া হচ্ছে বলে সমালোচনা করছেন আবার এখানে সমালোচনা করছেন কম হচ্ছে বলে, এই দুটো জিনিস একসঙ্গে চলতে পারে না। এটা সরকারি কর্মচারিদের প্রাপ্য, মাননীয় শিক্ষকদের প্রাপ্য, তাঁরা অনেক আন্দোলন করে এই জায়গায় হাজির হয়েছেন। তাঁদের পাশে আমরা দাঁড়াচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** এই বিষয়টা অপ্রাসঙ্গিক হলেও মাননীয় মন্ত্রী মহাশয় যদি বিষয়টা বলেন তাহলে ভাল হয়। সেচ দপ্তরে অনেক অনিয়মিত কর্মচারি আছে তাদের নিয়মিত করণের প্রস্তাব কোন পর্যায়ে আছে?

**মিঃ স্পিকারঃ** নট অ্যালাউড।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এটা খুব গুরুত্বপূর্ণ ব্যাপার। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে সরাসরি জানতে চাই। কারণ সরকারি কর্মচারি এদের সংখ্যা সাড়ে চার লক্ষ এবং আধা সরকারি কর্মচারি, এদের সংখ্যা সাড়ে চার লক্ষ, এই নয় লক্ষ কর্মচারির জন্য টোটাল ডি.এ. দেবার ব্যবস্থা করতে হবে। সেন্ট্রাল গভর্নমেন্ট এখন পর্যন্ত ৯৩ পারসেন্ট তাঁর কর্মচারিদের দিয়েছেন। আপনি সেখানে অনেক পিছিয়ে রয়েছেন। আজ পর্যন্ত কোনও সরকারি আদেশনামা জারি করেন নি। শুধু সংবাদপত্রে বলে দিয়েছেন। আপনি খুব বুদ্ধিমান মানুষ। আজকে আপনি বলবেন, এই নয় লক্ষ কর্মচারির ব্যাপারে সরকারি আদেশনামা সম্পর্কে, ডি.এ. সম্পর্কে জি.ও.টা কি? এটা হচ্ছে আমার এক নম্বর প্রশ্ন। দু'নম্বর আমার প্রশ্ন হচ্ছে, দুটি কিস্তিতে—উনি বলেছেন দুটি কিস্তিতে দেবেন—কত টাকা এবং কবে থেকে পাওনা? এটা আমাদের কাছে পরিষ্কার করে দিন। আমাদের কাছে খবর হল যে, ডি অ্যান্ড সি গ্রুপের মধ্যে ডি গ্রুপের প্রত্যেকের ২৫ হাজার টাকা পাওনা, ৯ লক্ষ টাকা তাঁদের মেরে দিয়েছেন। সি গ্রুপের পার হেড ৪০০০০ করে টাকা মারা গেছে। এটা অন্য কোনও প্রাইভেট কোম্পানি হলে কোমরে দড়ি পড়ে যেত। আপনি বলবেন এই ডি.এ. বাবদ কত টাকা এবং কতদিন ধরে পাওনা; এবং জি.ও. সম্পর্কেও বলবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা প্রশ্নের কতবার জবাব দেব? যদি কোনও মাননীয় সদস্য দেরি করে আসেন তাহলে আমি কি করব? আপনি যেহেতু উত্তর দিতে বলেছেন, সেজন্য আমি আবার বলছি। আমি প্রথমে তথ্যগত ব্যাপারে যেগুলো অসঙ্গত সে সম্পর্কে আগে বলে দিচ্ছি। সমগ্র কর্মী—সরকারি কর্মী, পৌরসভা ইত্যাদি মিলিয়ে—সংখ্যাটা দশ লক্ষের বেশি, নয় লক্ষ নয়। দ্বিতীয়ত, আপনি একটু কষ্ট করে খোঁজ নিয়ে নেবেন, জি.ও.টা ইস্যু হয়ে গেছে। কত বাকি আছে, আমি পুনরুক্তি করব

না, আমি হিসাবটা আগেই বলে দিয়েছি। দাম বাড়াবেন কেন্দ্রীয় সরকার—আমাদের উপরে ৯০০ কোটি টাকার আঘাত করেছেন। আমি প্রত্যেকটি প্রশ্নের উত্তর বলে দিয়েছি। পারসেন্টেজ করে করে আগে বলে দিয়েছি। কেন্দ্রীয় সরকার আমাদের উপরে যে আঘাত করেছেন এবং জিনিসপত্রের দাম যা বাড়াচ্ছেন তার ফলে আঘাতটা আমাদের বাজেটের উপরে এসে পড়ছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** ডি.এ. বাবদ কত টাকা পাওনা আছে এবং ডি অ্যান্ড সি গ্রুপের কর্মচারিদের টোট্যাল এরিয়ার কত, সবই বলে দিয়েছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** আপনি ছিলেন না। আমি এর উত্তর দিয়ে দিয়েছি।

**শ্রী কীর্তিরঞ্জন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর কাছে একটা প্রশ্নের উত্তর জানতে চাই, সেটা হচ্ছে এতক্ষন ধরে যেটা আলোচনা হচ্ছে—মহার্ঘ ভাতা কেন্দ্রীয় সরকার দিয়েছেন এবং এর চাপ রাজ্য সরকারের বুকে এসে পড়ছে। আমার বিনীত একটা প্রশ্ন, এই যে মহার্ঘ ভাতা কেন্দ্রীয় সরকার দিচ্ছেন, এতবেশি হারে ধাপে ধাপে দিতে হচ্ছে কেন, এবং আমাদের রাজ্যসরকারকে এই বার্ডেনটা নিতে হচ্ছে কেন? এটা রোধ করার কি উপায় আছে? এটা যেভাবে বেড়ে যাচ্ছে এর ফলটা কি হবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় সদস্যের প্রশ্নটা খুব গুরুত্বপূর্ণ, এর উত্তর দিতে একটা সময় লাগবে। তবু আমি বলছি। জাতীয় উন্নয়ন পরিষদের তরফ থেকে যেটা বলা হয়েছে, আমি সেটা খুব সংক্ষেপে বলছি। আমরা মনে করছি, এই মুদ্রাস্ফীতি যেটা হচ্ছে সে সম্পর্কে তথ্য দিয়ে বলেছিলাম। নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বৃদ্ধি পাচ্ছে, ডিজেল, পেট্রোল ইত্যাদির দাম কেন্দ্রীয় সরকার বৃদ্ধি করছে। শিল্পপতিরা নির্দিষ্টভাবে জিনিসপত্রের দাম বাড়িয়ে দেয়। এ সম্পর্কে আমরা বলেছিলাম। মাননীয় সদস্য সুব্রতবাবু জানেন, ওঁরা একটা প্রস্তাব এনেছিলেন। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই প্রস্তাব এনেছিলেন যে শুধু সরকারি কর্মীদের ক্ষেত্রে নয়, সমস্ত কর্মীদের ক্ষেত্রে ডি.এ. ফ্রিজ করে দেবেন।

[12-00—12-10 p.m.]

আমি এর আগেও বলেছি যে প্রফিটটা ফ্রিজ করুন। কারণ ডি.এ. বাবদ সমস্ত রাজ্যের এবং কেন্দ্রীয় সরকারের কত লাগে—১০ হাজার কোটি টাকাও লাগে না কিন্তু তাঁর চেয়ে কয়েকগুন বেশি এই কালো টাকা, প্রায় ৫০ হাজার কোটি টাকার মতো কালো টাকা জমা হয়েছে। যার থেকে এই ইনফ্রেশন হচ্ছে। সুতরাং এই সমস্ত ফ্রিজ করুন এবং এই প্রস্তাবই আমি রেখেছিলাম এটাই মূল জায়গার কথা।

## Starred Questions

## (to which oral answers were given)

### প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের খেলাধুলার জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ

*১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮০) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** শিক্ষা (প্রাথমিক ও

মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের খেলাধুলার জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছিল; এবং

(খ) বিগত আর্থিক বছরে ঐ বাবদ কত টাকা ব্যয় করা হয়েছে?

**শ্রী আনিসুর রহমান ঃ**

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে ১৬, ৩৪, ৩০৬ টাকা বরাদ্দ করা হয়েছিল;

(খ) বিগত আর্থিক বছরে ঐ বাবদ ১৮,০০,০০০ টাকা ব্যয় করা হয়েছে।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিগত আর্থিক বছরে প্রাথমিক বিদ্যালয়ে ছাত্র-ছাত্রীদের খেলাধুলোর জন্য কত টাকা দেওয়া হয়েছে?

**শ্রী আনিসুর রহমান ঃ** বিগত আর্থিক বছরে ১৯৯২-৯৩ সালে জেলাগুলিতে ১৮ লক্ষ টাকা দিয়েছি। জেলাগত হিসাব পড়ে দিচ্ছি—বাঁকুড়াতে গত বছরে দিয়েছি ৯০ হাজার টাকা, বীরভূমে ৭৫ হাজার টাকা দেওয়া হয়েছে। বর্ধমানে ১ লক্ষ ২০ হাজার টাকা দেওয়া হয়েছে। কলকাতাতে ৯৫ হাজার টাকা দেওয়া হয়েছে, কুচবিহারে ৬০ হাজার টাকা, হুগলিতে ৯৫ হাজার টাকা, হাওড়ায় ৯০ হাজার টাকা, জলপাইগুড়িতে ৬৫ হাজার টাকা, মেদিনীপুরে ১ লক্ষ ৭০ হাজার টাকা, মালদহে ৬৫ হাজার টাকা, মুর্শিদাবাদে ৯৫ হাজার টাকা, নদীয়াতে ৯৫ হাজার টাকা, শিলিগুড়িতে ৩০ হাজার টাকা, এবং পূর্ব দিনাজপুর ৮০ হাজার টাকা, উত্তর ও দক্ষিণ ২৪ পরগনাতে ২ লক্ষ ৩০ হাজার টাকা, রাজ্য লেবেলে সেটা হচ্ছে ২ লক্ষ ৫০ হাজার, ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনকে দেওয়া হয়েছে ১০ হাজার টাকা এই নিয়ে মোট ১৯ লক্ষ টাকা গত বছরে দেওয়া হয়েছে।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই যে ১৬ লক্ষ টাকা বরাদ্দ এবং তাঁর মধ্যে খরচ করেছেন ১৮ লক্ষ টাকা। স্কুল প্রতি কত বরাদ্দ করা হয়েছে জানাবেন কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** স্কুলের সঙ্গে সম্পর্ক নেই, রাজ্য অনুপাতে এবং ছাত্র হিসাবে এই বরাদ্দ দেওয়া হয়েছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বিভিন্ন স্কুলে বাৎসরিক যেভাবে অর্থ বরাদ্দ করেছেন তাতে জেলাওয়ারি যে টাকার বরাদ্দ ঘোষণা করলেন সেই হিসাবে জেলা স্পোর্টস, মহকুমা স্পোর্টসের জন্য অ্যালটমেন্ট করেছেন কিনা এবং বিভিন্ন স্কুলে যে খেলাধুলো হয় তাঁর জন্য অ্যালটমেন্ট করেছেন কিনা?

**শ্রী আনিসুর রহমান ঃ** আমি যেটা বলছি যদিও সেটা প্রশ্নের সঙ্গে অপ্রাসঙ্গিক তবুও বলছি যে, ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একটি রাজ্য যেখানে প্রাইমারি স্কুল থেকেই স্পোর্টস চালু আছে। এই জিনিসটা অন্য কোনও রাজ্যে নেই। সেখানে ইউনিট পিছু রাজ্য পায়। রাজ্যের ৬ লক্ষ ছেলে মেয়ে এতে অংশ নিয়েছে। জেলাতে যে টাকা দেওয়া হয় তা বিভিন্ন স্তরে খরচ হয়। জেলা থেকে সার্কেল লেবেলে গ্রাম পঞ্চায়েত এবং সাব ডিভিসন লেবেলে দেওয়া হয়। এছাড়া রাজ্য লেবেলে আলাদাভাবে টাকা দেওয়া হয় এবং এই রাজ্য লেবেলে আড়াই লক্ষ টাকা দেওয়া হয়।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে কথা বললেন মুলত প্রাইমারি স্কুলে স্পোর্টসের জন্য টাকা দেওয়া হয়, কিন্তু মাধ্যমিক স্কুলে খুব সীমিত সুযোগ হলেও সারা বৎসর অনুশীলন করার জন্য কিছু সুযোগ আছে, প্রাথমিক স্কুলগুলিতে সারা বছর অনুশীল করার জন্য অন্যান্য সুযোগ আপনি চালু করবেন কিনা বলবেন কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** মাধ্যমিক বিদ্যালয়ে শুধু অনুশীলন নয়, তাদের অনেক বিষয়ে আমরা টাকা দিয়ে থাকি, যতখানি সম্ভব সেইমতো টাকা দিয়ে থাকি। সেইমতো অনুশীলন হয়। প্রাথমিক স্কুলের জন্য আমরা আলাদা টাকা দিই, তাঁর সঙ্গে যুক্ত আছে অনুশীলন। এছাড়া ডিস্ট্রিক্ট প্রাইমারি কাউন্সিল যেগুলি আছে তাঁদের উপরেও দায়িত্ব আছে, তাঁদের মাধ্যমে সারা বছর অনুশীলনের ব্যবস্থা আছে এবং বিভিন্ন সময়ে বিশেষ করে' মরশুমে এই ধরনের প্রশিক্ষণের ব্যবস্থা আছে এটা আলাদাভাবে করা হয়। এবং জেলায় যে প্রাইমারি কাউন্সিল আছে তাঁরা আলাদাভাবে এই সংগঠনের ব্যবস্থা করেন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন ছাত্র-ছাত্রীদের খেলাধুলার জন্য ১৬ লক্ষ টাকা দিয়েছেন। আমরা লক্ষ্য করেছি, '৯১-'৯২ সালে এই টাকা অত্যন্ত কম, এটা বাড়াবার কোনও প্রস্তাব আগামী দিনে আছে কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** আমরা যে টাকার কথা বললাম, এটা আমরা সরকারের থেকে দিই, আমাদের পরিকল্পনা আছে এটা বাড়াবার ব্যাপারে। আগামী দিনে আমরা নিশ্চয় চেষ্টা করব; কিন্তু একটি কথা বলে রাখি এই টাকাই শেষ টাকা নয়। এছাড়া আমাদের কাউন্সিল, পঞ্চায়েতে একেবারে নিচের তলা থেকে রাজ্য অবধি স্পোর্টসের জন্য নানারকম যা খরচা হয় সেই পরিমাণটা সরকারের পক্ষ থেকে—যেটা দেখানো হয়েছে—বাড়ানোর ব্যাপারে আমাদের ভাবনা চিন্তা আছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা নিশ্চিত প্রাথমিক স্তরে ছাত্রদের কাছে খেলাধূলা নজর কাড়তে পেরেছে। প্রাথমিক স্তরে ছাত্রদের খেলাধূলায় উৎসাহ দেওয়ার জন্য কোনও পৃথকভাবে ক্রীড়া শিক্ষক নিয়োগ করার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী আনিসুর রহমান ঃ** প্রাইমারি স্কুলের সংখ্যা ৫১ হাজার, এখানে প্রত্যেকটি বিদ্যালয়ে এই ধরনের ক্রীড়া শিক্ষক নিয়োগ করা বাস্তবে এখনি অসম্ভব। তবে আমাদের অন্য কতগুলি

পরিকল্পনা আছে, প্রথম পরিকল্পনা হচ্ছে ৫১ হাজার বিদ্যালয়ে দেড় লক্ষের উপর যে শিক্ষক আছেন প্রাথমিকভাবে নূন্যতম প্রশিক্ষণ তাদের দেওয়া যায় কিনা,—যে সমস্ত প্রাইমারি বিদ্যালয় আছে সেখানে—খেলাধূলার প্রশ্নে তাদের নূন্যতম ধারণা দিতে পারলে তারা কিছুটা প্রশিক্ষণ দিতে পারে। এবং ইতিমধ্যে আমাদের সারা পশ্চিমবঙ্গে যে সমস্ত প্রাইমারি টিচার আছেন, অন্য সব বিষয়ের সঙ্গে খেলাধুলাকে যুক্ত করে একটা সাধারণ প্রশিক্ষণের ব্যবস্থা তাদের জন্য শুরু হচ্ছে। প্রথম হচ্ছে কি পার্সনস যারা, তাদের ট্রেনিং শুরু হচ্ছে আগামী ৪ তারিখে। এরপরে বিভিন্ন জোনে প্রশিক্ষণ হবে তাঁর মাধ্যমে আমরা পশ্চিমবঙ্গের সমস্ত শিক্ষকদের এই প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করব। এটা চিন্তা-ভাবনার মধ্যে আছে। এছাড়া আমরা কেন্দ্রীয় সরকারের কাছে একটা প্রস্তাব পাঠাব ভাবছি, সেটা হচ্ছে, আমাদের রাজ্যে স্পোর্টস স্কুল করে দেওয়া যায় কিনা, যারা আমাদের প্রাইমারি স্কুলে ভাল রেজাল্ট করে তাদেরকে একটা স্কুলে আনা এবং সেখানে তাদেরকে ধরে রাখা যায় কিনা আপ টু এইচ.এস. একটা জায়গায় রাখা, এক জায়গায় প্রশিক্ষণ দেওয়া, এই ধরনের একটা ভাবনা-চিন্তা আমাদের আছে, সেটা আমরা কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব আকারে পাঠাব, সেটা যদি তারা মানে, তবেই তারা দেবে, তাহলে হয়ত আগামী দিনে আমাদের সুবিধা হবে।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন, বিভিন্ন জেলায় বিভিন্নভাবে কত টাকাই দিচ্ছেন মালদা জেলায় ৬৫ হাজার টাকা দেওয়া হয়েছে, গোটা মালদা জেলায় যে ৬৫ হাজার টাকা দেওয়া হয়েছে, এটা কোন থানা বা ব্লকে দেওয়া হয়েছে?

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় সদস্যার প্রশ্নের উত্তরে জানাচ্ছি, আমরা যে টাকা দিই, সেটা হচ্ছে জেলার প্রাইমারি কাউন্সিলকে। তারা বিভিন্ন সার্কেলকে, জেলার প্রাইমারি সার্কেল, তাদের গ্রাম পঞ্চায়েত, ব্লক, সাব-ডিভিসন সেটা হিসাব করে তাদের অবস্থা অনুসারে ভাগ করে দেয়, এটা ভাগ করার দায়িত্ব কাউন্সিলের, এটা আমাদের দায়িত্ব নয়।

**মিঃ স্পিকার ঃ** এটা জানার জন্য, ওনাকে নোটিশ দিতে হবে যে কোন জেলায়, কোন ব্লকে কত টাকা গিয়েছে, নোটিশ দিলে জানতে পারবেন।

### ময়না ব্লকের বন্যা-প্রতিরোধে আশু পরিকল্পনা

*১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৯) **শ্রী মানিক ভৌমিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ময়না ব্লকের স্থায়ী বন্যা-প্রতিরোধে সরকারের আশু কোনও পরিকল্পনা আছে কি না;

(খ) থাকলে, পরিকল্পনাগুলি কি কি; এবং

(গ) পরিকল্পনাগুলি কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :**

(ক) ময়না ব্লকে বন্যা প্রতিরোধের জন্য চন্ডীয়া নদী সংস্কারের পরিকল্পনা—"পাট চীনা এবং গাছখুবি নিষ্কাশন প্রকল্প" নামে গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদের বিবেচনাধীন আছে।

(খ) পাট চীনা এবং গাছখুবি খাল নিষ্কাশন প্রকল্পে চন্ডীয়া নদী, পাট চীনা খাল ও গাছখুবি খাল এর সংস্কারের ও আসমান ঘাটে, চন্ডিয়া নদী যেখানে কেলেঘাই নদীতে পড়েছে একটি স্লুইস নির্মাণের পরিকল্পনা আছে।

(গ) পরিকল্পনাটি গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্যদে ও কেন্দ্রীয় পর্ষদের অনুমোদন অপেক্ষায় আছে। এই সংস্থাগুলির অনুমোদন পেলে প্রয়োজনীয় বাজেট বরাদ্দ করে প্রকল্পটির কাজ হাতে নেওয়া হবে।

[12-10—12-20 p.m.]

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে মেদিনীপুর জেলার সবং, ময়না, দাসপুর, ঘাটাল প্রভৃতি এলাকাগুলি প্রতি বছর সামান্য বৃষ্টিতেই বন্যার কবলে পড়ে। অথবা অন্যভাবে বলা যায় যে সেখানে জলনিকাশি ব্যবস্থা ঠিক মতন না থাকার জন্য শ্রাবণ, ভাদ্র, আশ্বিন এই তিন মাস সেখানকার লোকদের জলবন্দি হয়ে থাকতে হয়। সেখানে যে ওয়াটার লগিং হয় সেটা ঠিক মতো নিকাশি না হওয়ার জন্য সেখানকার মানুষরা দুর্ভোগে পড়েন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, এর থেকে সেখানকার মানুষদের বাঁচানোর জন্য কোনও মাস্টার প্ল্যানের পরিকল্পনা করছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সেই ধরনের মাস্টার প্ল্যান কিছু নেই তবে পর পর অনেকগুলি পরিকল্পনা নেওয়া হয়েছে। ময়নার স্বয়ংসম্পূর্ণ পরিকল্পনার কাজ শেষ হয়ে যাচ্ছে। তা ছাড়া খানিকটা আগে যে কথা বললাম সেগুলি করছি। এটা একটা বড় পরিকল্পনা—৬ কোটি ২১ লক্ষ টাকার পরিকল্পনা। মাননীয় সদস্যরা শুনে খুশি হবেন যে কেলেঘাই সংস্কারের ব্যাপারে বৃহৎ পরিকল্পনা নেওয়া হয়েছে, সেটা এগিয়েও গিয়েছে, সেটা প্রায় ৩৩ কোটি টাকার প্রকল্প।

**শ্রী আব্দুল মান্নান :** আমরা জানি যে কেলেঘাই নদীর পাড় ভাঙ্গার জন্য অনেক এলাকা প্লাবিত হয়। বিভিন্ন জায়গাতে পাড় রক্ষণাবেক্ষণের কাজ ঠিকভাবে হয়না। অনেক সময় এটা জেলা পরিষদ বা পঞ্চায়েত সমিতির হাতে জোর করে চাপিয়ে দেওয়া হয়। কিন্তু তাদের ইনফাস্ট্রাকচার ঠিকমতো না থাকার জন্য কাজও ঠিকমতো হয়না। আমার প্রশ্ন, আপনার দপ্তর থেকে পাড়গুলির অবস্থা কি সেটা খতিয়ে দেখার কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** দেখা হয় কিন্তু মেনটেনেন্স খাতে যত টাকা ঠিক ঠিক মতন কয়েক হাজার মাইল এমব্যাঙ্কমেন্ট রক্ষা করার জন্য দরকার সেই টাকা আমাদের নেই। কাজেই যতটা ইচ্ছা থাকে ততটা করা যায়না। তবে যতটা পারি ততটা করি।

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তরটা শুনে একটু দুশ্চিন্তাগ্রস্ত হয়ে তাঁর কাছে একটু ক্লারিফিকেশন চাইছি। কেলেঘাই নদীর যে এমব্যাঙ্কমেন্ট সেটা আপনার ডিপার্টমেন্টই সারায়, এটা জেলা পরিষদের আন্ডারে নেই। আপনি যা উত্তর দিলেন তা শুনে একটু অন্যরকম মনে হল। আমরা তো জানি কেলেঘাই-এর রিভার এমব্যাঙ্কমেন্ট আপনি হাত ছাড়া করেন নি। ব্যাপারটা একটু বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পরবর্তীকালে উনি সবগুলির কথা বললেন বলে আমি এইরকম উত্তর দিয়েছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে মুর্শিদাবাদ জেলার কান্দি মহকুমাতে প্রতি বছর বন্যা হয়। মান সিং কমিটির রিপোর্ট অনুসারে কান্দি মাস্টার প্ল্যান যা করা হয়েছিল আমরা শুনছি সেটা বাতিল হয়ে গিয়েছে। কান্দি মাস্টার প্ল্যান সম্পর্কে মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বিস্তারিত জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কান্দী মাস্টার প্ল্যান, বহু দিনের পুরোনো পরিকল্পনা। ১৯৫৬ সালে এবং ১৯৫৯ সালের প্রবল বন্যার পর একটা মাস্টার প্ল্যান তৈরি হয়েছিল। বিভিন্ন স্তরের আলোচনার মধ্যে দিয়ে সেটিতে কিছু ত্রুটি-বিচ্যুতি লক্ষ্য করা যায়। সেটি কার্যকর করলে কয়েকটি অঞ্চল যেমন উপকৃত হ'ত তেমন আবার ভরতপুর সহ কয়েকটি অঞ্চল খুবই ক্ষতিগ্রস্ত হ'ত। সে জন্য সেটিকে ম্যাথমেটিক্যাল মডেল স্টাডির জন্য কেন্দ্রীয় সরকারের পুনাতে যে অফিস আছে সেখানে পাঠিয়ে দেওয়া হয়। কয়েক বছর ধরে তাঁরা স্টাডি করে তাঁদের রিপোর্ট তৈরি করেছেন বলে আমাদের জানিয়েছেন। সেটি অতি শীঘ্র আমাদের কাছে আসবে। তারপর সেই মাস্টার প্ল্যান অনুযায়ী আমরা আমাদের পরিকল্পনা গ্রহণ করব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সুন্দরবন অঞ্চলের দীর্ঘ সাড়ে আট হাজার কিলো মিটার নদী বাঁধের অবস্থা খুবই খারাপ হয়ে পড়েছে, যে কোনও মুহূর্তে ভেঙে পড়তে পারে, ১১টি ব্লকের ২২ লক্ষ মানুষের জীবন সম্পত্তি বিপন্ন হতে পারে। জেলা সেচ দপ্তর বলছে, তাঁদের কাছে সংস্কার করার টাকা নেই। এরকম অবস্থায় ঐ নদী বাঁধগুলোকে আপনি আপনার দপ্তরের তরফ থেকে রক্ষা করার ব্যবস্থা করবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সুন্দরবনের বাঁধ সংস্কার এবং পুনর্নির্মাণের জন্য আমাদের কিছু টুকরো টুকরো পরিকল্পনা রয়েছে আমাদের বাজেটের টাকা দিয়ে। কিন্তু সুন্দরবনের জন্য আমরা ইতিমধ্যেই একটা মাস্টার প্ল্যান তৈরি করেছি। সেটা কার্যকর করতে পারলে আমরা সুন্দরবনের নদী বাঁধ সংস্কারের ব্যাপারে খানিকটা অগ্রসর হতে পারব। এ ছাড়া আমি সকল সদস্যকেই জানাচ্ছি যে, ওপরের দিকে মুর্শিদাবাদ, বীরভূম, নদীয়া, বর্ধমান, উত্তর-২৪ পরগনা, দক্ষিণ ২৪-পরগনার ব্যাপক অংশকে নিয়ে কেন্দ্রীয় সরকার আমাদের একটা পরিকল্পনা রচনা করতে বলেছিলেন। আমরা ৩৫৫ কোটি টাকার একটা পরিকল্পনা করেছিলাম। তার মধ্যে সুন্দরবন এলাকাও ছিল। কেন্দ্রীয় সরকার সেই পরিকল্পনার টাকা যদি ঠিক সময়ে দেন বা

দেবার কথাও যদি কিছু বলেন বা আমরা যেটা চেয়েছি—২০ কোটি টাকা করে দুটো প্ল্যান পিরিয়ডে ২০০ কোটি টাকার মধ্যে থেকে দেন তাহলেও আমরা প্রতি বছর ৫ কোটি টাকা করে খরচ করতে পারি এবং পরিস্থিতি কিছুটা সামাল দিতে পারি। তা নাহলে বর্তমানে যেটুক করতে পারছি তাঁর বাইরে আমরা আর কিছু করতে পারব না।

[12-20—12-30 p.m.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি কিছুটা বলেছেন, নদী তীরবর্তী বিধায়কদের নিয়ে আপনার উপস্থিতিতে যে একটি সভা হয়েছিল তাতে সামগ্রিক বন্যা প্রতিরোধ স্কীমটি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে। ঐ যে ৩৫৫ কোটি টাকার কথা বললেন তাঁর আংশিক কোনও সাহায্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া গেছে কিনা বা বর্ষার আগে কাজ হবে কিনা জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় জলসম্পদ বিকাশ মন্ত্রী যখন এসেছিলেন এখানে নদীয়া জেলার নবদ্বীপ, মায়াপুরের একটা ভাঙ্গন দেখে একটা সামগ্রিক পরিকল্পনা পেশ করার জন্য বলেছিলেন এবং সে রকম পরিকল্পনা হলে আর্থিক সাহায্যের আশ্বাসও দিয়েছিলেন। আমাদের সেচ দপ্তর তাড়া হুড়া করে পরিকল্পনা পেশ করেছিলেন কিন্তু পরবর্তীকালে কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা কমিশনের ডেপুটি চেয়ারম্যান শ্রী প্রণব মুখোপাধ্যায় জানান যে ওটা কেন্দ্রীয় সরকারের একতিয়ারে নয়, রাজ্য সরকার কেই ঐ কাজ করতে হবে। এটা শুনে আমরা খুবই উদ্বেগ বোধ করছি।

### রবীন্দ্র-রচনাবলী

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৭) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রবীন্দ্র-রচনাবলীর কতগুলি খণ্ড এ পর্যন্ত প্রকাশিত হয়েছে; এবং

(খ) ষোলটা খণ্ডের বাকি খণ্ডগুলি কত দিনের মধ্যে ছাপা শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :**

(ক) ১৪টি খন্ড এ পর্যন্ত প্রকাশিত হয়েছে;

(খ) ১৯৯৩ সালের মধ্যে ছাপার কাজ শেষ হবে বলে আশা করা যায়।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—নতুন করে গ্রাহকদের মধ্যে রবীন্দ্র রচনাবলী বিলি বন্টনের কোনও ব্যবস্থা আছে কিনা যদি থাকে তাহলে কতদিনের মধ্যে সম্ভব হবে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** রবীন্দ্র রচনাবলীর চাহিদা এখন আছে। ওটা প্রকাশের সিদ্ধান্ত হওয়ার পর—১৯৭৮ সালে সিদ্ধান্ত হয়—লটারীর মাধ্যমে গ্রাহক ঠিক করা হয় এখন নতুন করে ছাপানো বা নতুন করে গ্রাহক ঠিক করা ভাবা হচ্ছে না। এ বছরের মধ্যে বাকি দুখন্ড প্রকাশের জন্য আপ্রাণ চেষ্টা করা হচ্ছে সেটা হয়ে যাবার পর সিদ্ধান্ত নেওয়া হবে।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা :** যে বাকি খন্ডগুলি মাননীয় বিধায়করা পাননি সেগুলি কি ইতিমধ্যে পাবেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** যারা যারা অন্তর্ভুক্ত হয়েছেন বা যোগ্য আবেদন করেছেন তাঁদের বিভিন্ন খন্ডগুলি দেওয়া হচ্ছে এবং কোনও মাননীয় সদস্য যদি না পেয়ে থাকেন তাহলে সংশ্লিষ্ট বিভাগের সঙ্গে এবং আমার সঙ্গে ব্যক্তিগতভাবে যোগাযোগ করবেন, চেষ্টা করে দেখব।

**শ্রী রাইচরণ মাজি :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—১৯৭৮ সালে যখন প্রকাশ করা হয় তারপর এম.এল.এ.রা প্রথম বারে যে টাকা জমা দিতে পারেন নি এখন সেই টাকা জমা দেওয়া যাবে কিনা এবং ৩/৪টে খন্ড যা বাকি আছে তা পাওয়া যাবে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** আপনারা জানেন স্বাভাবিকভাবে টাকা জমা দেওয়ার কথা সংবাদপত্রের মাধ্যমে প্রকাশ করা হয়ে থাকে, কোনও মাননীয় সদস্য যদি না দিয়ে থাকেন তাহলে স্বভাবতই পরবর্তী খন্ডগুলি পৌঁছাবার কথা নয়। আবার বলছি বিলম্ব হলেও যাঁরা পাননি যদি পেতে চান বিভাগের সঙ্গে কথা বলে কি করা যায় চেষ্টা করব কিন্তু যারা যারা টাকা জমা দিয়েছে তাদের কিন্তু বিজ্ঞপ্তি দিয়ে বলা হয়েছে তাঁদের খন্ডগুলি সংগ্রহ করতে।

**শ্রী আব্দুল মান্নান :** ৫০ বছর তো হয়ে গেলো, রবীন্দ্র রচনাবলীর কপিরাইট নিয়ে বিতর্ক সৃষ্টি হয়েছে এই সম্পর্কে আপনার কাছ থেকে ডিটেলস জানতে চাই।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আপনি জানেন যে, রবীন্দ্র রচনাবলীর কপি-রাইটের ব্যাপার নিয়ে আমাদের এখানে বিশেষ করে বুদ্ধিজীবী মহলে বিতর্কের সৃষ্টি হয়। আমাদের সরকার থেকে এবং বুদ্ধিজীবী মহল থেকে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করা হয়েছিল এই সময়টাকে বাড়িয়ে দেবার জন্য এবং কেন্দ্রীয় সরকার সেটা বাড়িয়েও দিয়েছেন। কেন্দ্রীয় সরকার ১০ বছরের জন্য এটা বাড়িয়েছেন। আমি অ্যাসেম্বলিতে দাঁড়িয়ে এটা বলছি, চেক করে নেবেন। আমরা যেটা চেয়েছিলাম তার জন্য পরবর্তী সময়ে কেন্দ্রের মানব সম্পদ উন্নয়ন বিভাগের মন্ত্রীর সঙ্গে কথাবার্তা বলি। এক্ষেত্রে বিশ্বভারতীর চিরকালের অধিকারের বিরুদ্ধে আমরা, বুদ্ধিজীবী মহলের বক্তব্যও তাই। অন্যান্য লেখকদের ক্ষেত্রেও এটা নেই। আমাদের রাজ্যের খুব শক্তিশালী একটি অংশ যুক্তি দেখিয়েছিলেন যে, কোনও লেখকের কপিরাইটের অধিকার চিরকালের জন্য থাকতে পারে না, কিন্তু আমরা এটা সাময়িকভাবে বৃদ্ধি করবার কথা বলেছিলাম। অন্যের ক্ষেত্রে কিন্তু কপিরাইট চিরকালের জন্য

থাকে না। এ সম্পর্কে পক্ষে এবং বিপক্ষে অনেক বক্তব্য বেরিয়েছে কাগজে। মানব সম্পদ মন্ত্রীর সঙ্গে আমার এই সম্পর্কে কথা হয়েছিল এবং মুখ্যমন্ত্রীও তাঁকে একটা চিঠি দিয়েছিলেন।

**শ্রী ঈদ মহম্মদঃ** যখন রবীন্দ্র রচনাবলী প্রকাশিত হয় তখন এখানকার জনৈক এম.এল.এ.-কে তা সংগ্রহ করবার সুযোগ দেওয়া হয়েছিল। কিন্তু পরে আরও অনেক নতুন এম.এল.এ. এসেছেন তারাও যাতে এটা সংগ্রহ করতে পারেন তাঁর জন্য কি ব্যবস্থা করেছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তীঃ** মাননীয় সদস্য নিশ্চয়ই শুনেছেন, আমাদের যা কমিটমেন্ট আছে সেইমতো আমরা ৫০ হাজার সেট একটি প্রেসে ছাপাতে দিয়েছি এবং তাঁর জন্য নতুনভাবে সংখ্যাটা বাড়ানো এখন সম্ভব হচ্ছে না। আমরা আমাদের কমিটমেন্ট পূরণ করবার পর এই সম্পর্কে ভাবব। রবীন্দ্র রচনাবলী প্রতিটি গ্রন্থের জন্য মূল্য ধার্য হয়েছিল ৩২০ টাকা এবং তার মধ্যে সরকার ভর্তুকি দিয়েছেন ২৫৮ টাকা। এর জন্য বিশ্বভারতীকে আমরা ১০.৫ লক্ষ টাকা এবং রবীন্দ্র সোসাইটিকে ৫.৫ লক্ষ টাকা দিয়েছি। এর ১৬টি খন্ড প্রকাশ করবার পর এ সম্পর্কে আমরা চিন্তা-ভাবনা করতে পারব।

**কেন্দ্রীয় সরকারের নিকট অতিরিক্ত আর্থিক সহায়তার দাবি**

*১৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৩) **শ্রী প্রবীর ব্যানার্জিঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে অতিরিক্ত আর্থিক সহায়তার কোনও দাবি জানিয়েছিলেন কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত অর্থের পরিমাণ কত; এবং

(গ) তন্মধ্যে কত পরিমাণ অর্থ ইতিমধ্যে পাওয়া গিয়েছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্তঃ**

(ক) না।

(খ) ও (গ) 'ক' প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন ওঠে না।

[12-30—12-40 p.m.]

মাননীয় স্পিকার স্যার, যেভাবে প্রশ্নটা মাননীয় সদস্য রেখেছিলেন সেইভাবে উত্তর দেওয়ার পরেও এই একটা জায়গায় একটু পরিষ্কার করে দিতে চাই। একটা আর্থিক বছরে—তিনি এখানে ১৯৯২-৯৩ সালের কথা উল্লেখ করেছেন—সেই বছরে সামগ্রিক বাজেট সম্বন্ধে পরিকল্পনা বাজেট কত হবে সেটা স্থির করার একটা মিটিং হয়। সেটা আমার মনে আছে ১৯৯২-৯৩ সালের মিটিংটা তাঁর আগের বছরের ১৩ই জানুয়ারি ১৯৯২ সালে হয়েছিল।

সেই মিটিং-এ কেন্দ্রীয় সাহায্য কত দেওয়া হবে সেটা নির্দিষ্টভাবে বলা হয়। তারপর কিন্তু সরকারের দিক থেকে যাওয়ার কোনও যে সম্পর্ক তাতে—সুযোগ থাকে না। সেখানে যেটা চাওয়া হয়েছিল আমার কাছে সেটা লেখা আছে ৩৮৩ কোটি ২৬ লক্ষ টাকা, কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্য হিসাবে যেটা পাওয়া গিয়েছিল সেটা ৩১৫ কোটি ৮৫ লক্ষ টাকা। দেখবেন ৭১ কোটি টাকার মতো ব্যবধান হচ্ছে। সেই ব্যাপারে বার বার প্রতিবাদ করেছি এবং যোজনা কমিশনের যিনি সহসভাপতি যুক্তিটা মেনে নিয়ে তিনিও কেন্দ্রীয় সরকারকে লিখেছিলেন এই ক্ষতিপূরণ করতে। কিন্তু পাওয়া যায় নি। এটা বলার পর মাননীয় স্পিকার মহাশয় আমি বলছি কেন্দ্র রাজ্য সম্পর্কে পরিস্থিতি এই, সামগ্রিকভাবে এটা স্থির করার পর আর যেহেতু অতিরিক্ত ব্যয় হয় নি, তাই আমি বলেছি বিভিন্ন দপ্তরের তাদের যে সংশ্লিষ্ট মন্ত্রক তাঁদের সঙ্গে লাগাতার যোগাযোগ করুন। এই যোগাযোগ মারফত দুটি বিশেষ ক্ষেত্রে সাহায্যের কথা ওঠে, একটা হচ্ছে তিস্তা প্রকল্প এবং আর একটা কলকাতা উন্নয়নের বিষয়। আমি এই ক্ষেত্রে সংযোজন করে দিচ্ছি, তিস্তা প্রকল্পের ক্ষেত্রে মূল প্রকল্পের খরচ ৬১৫ কোটি, মাননীয় সেচমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন উনি বার বার বলেছেন। তাঁর মধ্যে রাজ্য ৩৭২ কোটি টাকা কিছু দিন আগে পর্যন্ত দিয়েছে, কেন্দ্রীয় সরকার তখন পর্যন্ত অতিরিক্ত ৫ কোটির বেশি দেন নি। তখন দপ্তর থেকে মূলত উনি মন্ত্রকের কাছে তারপর পরিকল্পনা কমিশনের কাছে যান বাকি যে কাজটা পড়ে আছে এখনও সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকার সহায়তা করতে পারবেন কিনা। তারপর যেটা স্থির হয়, বাকি যে কাজটা পড়ে আছে তাঁর মধ্যে অষ্টম যোজনার মধ্যে ১৬৫ কোটি রাজ্য সরকার দেবে এবং ১৫০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দেবেন আর্থিক সহায়তা হিসাবে। অর্থাৎ সামগ্রিক খরচের ২২ শতাংশ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসবে। আমরা বলেছিলাম এইরকম একটা বড় প্রকল্প—এই রকম প্রকল্পে উত্তর ভারতে কেন্দ্রীয় সরকার কোথাও ৫০ শতাংশ কোথাও কোথাও ১০০ শতাংশ বহন করেন—কেন্দ্রীয় সাহায্য অন্তত ৫০ ভাগ করুন। সেটা মাত্র ২২ শতাংশ এসে দাঁড়িয়েছে। সেই মোতাবেক ১৯৯২-৯৩ সালে এই ১৫০ কোটি টাকার মধ্যে ২০ কোটি টাকা পাওয়া গিয়েছে, সেটা দপ্তরকে দিয়ে দেওয়া হয়েছে। আর কলকাতার ক্ষেত্রে পর্যায়ক্রমে আছে। একটা সময় ১৮২৭ কোটি টাকা বরাদ্দ চাওয়া হয়েছিল। তারপর এই গত বছরের মাঝামাঝি সময় মাননীয় মেয়র অন্যান্যদের সঙ্গে গিয়ে ৩১০ কোটি টাকা ৩ বছরের জন্য একটা অতিরিক্ত অর্থ চান, মানে বছরে ১০০ কোটি টাকার মতো অর্থ চান। সেই বাবদ ২০ কোটি টাকা সি.এম.ডি.এ এরিয়ার জন্য পাওয়া গিয়েছে, ১০ কোটি কলকাতা এবং ১০ কোটি বাকি এলাকার জন্য। এটা আমি যোগ করলাম মূল আলোচনায় এই উত্তরগুলি থাকে না বলে এই জন্য উত্তরটা দিয়েছি।

**শ্রী প্রবীর ব্যানার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় প্রথমে বললেন যে ১৯৯২-৯৩ সালে আর্থিক বছরে রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে কোনও আর্থিক সাহায্যের দাবি জানানো হয় নি দাবি জানানোর প্রশ্ন ওঠে না বলে। পাশাপাশি বলছেন বিভিন্ন ডেভেলপমেন্ট প্রোজেক্ট যেমন তিস্তা প্রোজেক্ট, ক্যালকাটা ডেভেলপমেন্ট প্রোজেক্ট এই সমস্ত প্রোজেক্টের জন্য টাকা চাইছেন, আপনি পরিসংখ্যান দিয়ে বলেছেন কি পেয়েছেন কি চেয়েছেন ইতিবৃত্তান্ত। তাহলে এই ডিপার্টমেন্টগুলি যে টাকা চাইছে আলাদাভাবে এই ডিপার্টমেন্টগুলির

টাকা চাওয়ার অধিকার আছে কিনা আপনি জানান। আপনি বলছেন স্টেট গভর্নমেন্ট পারে না। কিন্তু এই ডিপার্টমেন্টগুলি তো স্টেট গভর্নমেন্টের বাইরে নয়। এটা ইরিগেশন দপ্তর চাইলে পরে সমবায় চাইবে, তারপর ট্রান্সপোর্ট চাইবে। বিভিন্ন দপ্তর যে আলাদাভাবে চাইছে এরা আইনত পারে কি? যেহেতু আপনি বলেছেন রাজ্য সরকার দাবি জানায় নি। সরকারকে না জানিয়ে ডাইরেক্ট ডিপার্টমেন্ট পারে কিনা দাবি জানাতে এটা আপনি জানান।

**মিঃ স্পিকার ঃ** আইনে পারে কি পারেনা সেটা উনি কি বলবেন? বাস্তব পজিশন কি সেটা উনি বলতে পারেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় সদস্য যেভাবে বললেন—আগামী বছর যেটা শুরু হবে, তার জন্য একটা আলোচনা হবে। এটা হয় রিমডিফায়েড গ্যাডগিল ফর্মুলার ভিত্তিতে। এটা হয়ে গেলে তাঁর ভিত্তিতেই বাজেট হয়। এটাকে ডিস্ক্রিশনারি ট্রান্সফার বলে। মুল যে অংশ প্ল্যানের মধ্যে যেটা রিমডিফায়েড গ্যাডগিল ফর্মুলার ভিত্তিতে হয়, এগুলোকে ডিস্ক্রিশনারি ট্রান্সফার বলে। বস্তুত অনেক রাজ্য অনেক বেশি নেন। আমরা এই দুটি ক্ষেত্রে যখন আসি, তখন দুটি স্তরে রাজ্যে আলোচনা হয়। একটা হচ্ছে রাজ্য পরিকল্পনা পর্ষদের সঙ্গে, তারপর অর্থ দপ্তরের সঙ্গে আলোচনা হয়। কিন্তু নিয়মটা হচ্ছে সেন্ট্রাল প্ল্যান অ্যাসিস্ট্যান্স দেন এবং গ্যাডগিল ফর্মুলার ভিত্তিতেই এটা হয়। এই ডিস্ক্রিশনারি ট্রান্সফার, সারা বছর ধরে যেটা চলে, আমি সেটা বললাম। হ্যাঁ, এটা রাজ্য সরকারের সঙ্গে আলোচনা করে পাঠায়।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### দুবদা-ড্রেনেজ স্কীম

*১৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৪) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কাঁথিতে দুবদা-ড্রেনেজ স্কীমের একজিকিউটিভ ইঞ্জিনিয়ার-এর অফিসটিকে সেচ বিভাগের সাধারণ অফিসের সঙ্গে একত্রীকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

নাই।

### তফসিলিজাতি ও আদিবাসী এলাকায় নতুন বিদ্যালয়ের অনুমোদন

*১৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৪১১) **শ্রী অঙ্গদ বাউরী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের তফসিলিজাতি ও আদিবাসী এলাকার ছেলেমেয়ের জন্য নতুন কোনও বিদ্যালয় অনুমোদনের পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে,—

(১) ঐ পরিকল্পনা কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়;

(২) পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে জেলাভিত্তিক হিসাব কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) ঃ প্রাথমিক স্তরে প্রতি তিনশ জন অধিবাসীর জন্য একটি প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হয়ে থাকে।

তফসিলি জাতি ও আদিবাসী এলাকায় অগ্রাধিকার দেওয়া হয়। বিদ্যালয় স্থাপনের দায়িত্ব আছে জেলা প্রাথমিক বিদ্যালয় পর্ষদের হাতে।

মাধ্যমিক স্তরে জেলা পরিদর্শন টীম রিপোর্ট দেয়। সেক্ষেত্রে বিদ্যালয়বিহীন এলাকা ও অনুন্নত বর্গের জন্য অগ্রাধিকার আছে।

## Imposition of some New Taxes on Tobacco etc.

*162. (Admitted Question No. *557) **Shri Saugata Roy :** Will be Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the State Government proposes to impose some new taxes on tobacco etc.; and

(b) if so, detail thereof?

**The Minister-in-charge of the Finance Deptt.**

(a) There is no such proposal at this moment.

(b) Does not arise.

## ঠাকুরাণী-পুষ্করিণী মৌজায় প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদন

*১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৪) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ইন্দাস পঞ্চায়েত-সমিতির অধীন ঠাকুরাণী-পুষ্করিণী মৌজায় প্রাথমিক

বিদ্যালয় 'অনুমোদন করার' কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ অনুমোদন পাওয়া যেতে পারে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এবং (খ) নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপন এবং/অথবা কোনও নতুন প্রাথমিক শিক্ষা নিয়োগের ব্যাপারে মহামান্য আদালতের নিষেধাজ্ঞা আছে। সংশ্লিষ্ট মামলাগুলি বিচারাধীন। সুতরাং এ ব্যাপারে এক্ষুণি কিছু বলা যাচ্ছে না।

**ওভারড্রাফ্ট**

*১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮) **শ্রী আবু আয়েশ মণ্ডল :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কোন্ আর্থিক বছর থেকে কেন্দ্রীয় সরকার একতরফাভাবে রাজ্য সরকারের লাগাতার ওভারড্রাফট নেওয়ার সুযোগ বন্ধ করে দিয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৯৮৫ সালের ১লা অক্টোবর থেকে কেন্দ্রীয় সরকার রাজ্যগুলির লাগাতার ওভার ড্রাফট নেওয়ার সুযোগ বন্ধ করে দিয়েছে।

**উচ্চ-মাধ্যমিক পরীক্ষকদের খাতা দেখার পারিশ্রমিক**

*১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৯) **শ্রী দীপক মুখার্জি :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে উচ্চ-মাধ্যমিক পরীক্ষার পরীক্ষকদের খাতা দেখার পারিশ্রমিক কত; এবং

(খ) কিসের ভিত্তিতে এরূপ পরীক্ষক-নিয়োগ করা হয়ে থাকে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) (১) খাতা দেখার পারিশ্রমিক প্রতি খাতায় এক টাকা পঁচাত্তর পয়সা মাত্র;

(২) ব্যবহারিক পরীক্ষার খাতা প্রতি অষ্টআশি পয়সা মাত্র;

(খ) উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উচ্চ মাধ্যমিক স্তরে যে কোনও পাঠ্য বিষয়ে অন্তত দুই বৎসরের শিক্ষকতার অভিজ্ঞতা এবং উক্ত বিষয়ে সম্মানসহ স্নাতক বা স্নাতকোত্তর ডিগ্রি থাকবে পরীক্ষক নিয়োজিত হতে পারেন।

### ঘাটাল মাস্টার প্ল্যান

*১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩১) **শ্রী মানিক ভৌমিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'ঘাটাল মাস্টার প্ল্যান' পরিকল্পনাটি বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) কংসাবতী নদী সংস্কার করে ময়না ব্লকের বন্যা প্রতিরোধে কোনও স্থায়ী পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) ময়না ব্লকে স্থায়ী বন্যা-প্রতিরোধে 'চণ্ডিয়া' নদীর নিম্নাংশ সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহার এখনও পর্যন্ত প্রশাসনিক অনুমোদন (administrative approval) পাওয়া যায় নি।

(খ) কংসাবতী নদী সংস্কার করে ময়না ব্লকে বন্যা প্রতিরোধের কোনও পরিকল্পনা নাই।

(গ) চন্ডীয়া নদীর নিম্নাংশ সরকারের পরিকল্পনা গাটচীনা ও গাছখুবী পরিকল্পনার অন্তর্ভুক্ত।

### কাঁথি মহকুমায় খাদ্য প্রক্রিয়াকরণ-শিল্প

*১৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৫) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ-শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কাঁথি মহকুমায় কোনও খাদ্য প্রক্রিয়াকরণ-শিল্প আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, উক্ত মহকুমায় এ ধরনের কোনও শিল্প-গঠনের পরিকল্পনা সরকারের আছে কি?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**প্রাথমিক স্তরে পুনরায় ইংরাজি চালু করার পরিকল্পনা**

*১৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪) **শ্রী আব্দুল মান্নান :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ক) প্রাথমিক স্তরে কিংবা পঞ্চম শ্রেণীর পাঠ্যক্রমে পুনরায় ইংরাজি চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) রাজ্য সরকার-নিয়ন্ত্রণাধীন বিদ্যালয়গুলির সাথে সমতা রাখতে বে-সরকারি বিদ্যালয়গুলির প্রাথমিক স্তরে ইংরাজি পড়ানো বন্ধ করতে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বিষয়টি এখনো বিচার বিবেচনার স্তরে আছে।

(খ) অভিযোগের ভিত্তিতে সরকারি নীতি কার্যকর করার জন্য পরিদর্শকদের নির্দেশ দেওয়া হয় এবং জনসাধারণকেও অবহিত করা হয়।

**রাজ্যে রাজস্ব আদায়ের উন্নতিতে প্রশাসনিক ব্যবস্থা**

*১৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৬) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিককালে রাজ্যে রাজস্ব-আদায়ে উন্নতির জন্য সরকারিভাবে কি কি প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) তাঁর জন্য কোনও অগ্রগতি হয়েছে কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সাম্প্রতিককালে নিম্নলিখিত প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে :

(ক) বিক্রয় করের ক্ষেত্রে সহজে নিবন্ধীকরণের ব্যবস্থা সহজ ও সংক্ষিপ্ত পদ্ধতিতে কর ধার্য করা, নির্দিষ্ট সময়ের মধ্যে আপিলের নিষ্পত্তি এবং প্রতি চার্জের নির্দিষ্ট লক্ষ্যমাত্রা স্থির করে কাজের মূল্যায়ন;

(খ) বৃত্তি করের ক্ষেত্রে সমস্ত আদায় একসূত্র থেকে করা এবং ব্যাপক নিবন্ধীকরণের ব্যবস্থা;

(গ) প্রবেশ করের ক্ষেত্রে প্রতি চেক পোস্টে নজরদারী বাড়ানো;

(ঘ) আবগারী শুল্কের ক্ষেত্রে চোলাই নিবারনে ব্যাপক নজরদারী ও তল্লাসি এবং

(ঙ) অন্যান্য করের মধ্যে স্ট্যাম্প ডিউটি ও রেজিস্ট্রেশন ফি, প্রমোদ কর, মোটর যান কর এবং প্রধান ও অপ্রধান খনিজের উপর রয়্যালটি ও সেস এই কয়টি করকে একত্রিত করে জেলাভিত্তিক বিকেন্দ্রীকৃত লক্ষ্যমাত্রা স্থির ও লক্ষ্যমাত্রা অতিক্রম করলে অতিক্রান্ত পরিমাণের অর্ধেক উৎসাহব্যঞ্জক অনুদান হিসাবে জেলাস্তরে বরাদ্দ করা।

(খ) ১৯৯২-৯৩ অর্থবর্ষে বিক্রয়করের আদায় বেড়েছে মোটামুটি শতকরা ২০ ভাগ, বৃত্তিকরের আদায় বৃদ্ধির হার শতকরা ২৫ ভাগ, প্রবেশ করের শতকরা ১৩ ভাগ, আবগারি শুল্কের শতকরা ১৫ ভাগ এবং স্ট্যাম্প ডিউটি ও রেজিস্ট্রেশন ফি'র শতকরা ২৪ ভাগ। উৎসাহব্যঞ্জক প্রকল্পে লক্ষ্যমাত্রা অতিক্রম করেছে ১৬টি জেলা ও ১ কোটি ৬৮ লক্ষ টাকা উৎসাহব্যঞ্জক অনুদান হিসাবে মঞ্জুর করা হচ্ছে।

### শালতোড়া-মেজিয়া ব্লকে মহাবিদ্যালয়ের অনুমোদন

*১৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৮) **শ্রী অঙ্গদ বাউড়ী :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার শালতোড়া ও মেজিয়া ব্লকে মহাবিদ্যালয় অনুমোদনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তাহা অনুমোদন দেওয়া যাবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে নাই;

(খ) প্রশ্ন ওঠে না।

### কলকাতা রেস কোর্স থেকে কর আদায়ের পরিমাণ

*১৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫) **শ্রী আব্দুল মান্নান :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতা রেস কোর্সের মাঠ থেকে ১৯৮৭-৮৮ হতে ১৯৯২-৯৩ পর্যন্ত আর্থিক বছরগুলিতে কোন বছরে কত টাকা কর বাবদ আয় হয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৯৮৭-৮৮ - ৩,১৩,৪০,৭২৩ টাঃ ৮০ পঃ

১৯৮৮-৮৯ - ৩,৩০,০০,৩০১ টাঃ ৯৫ পঃ

১৯৮৯-৯০ - ৪,০০,৯৯,৯৯৯ টাঃ ৯৫ পঃ

১৯৯০-৯১ - ৫,৪২,০৫,৪১২ টাঃ ৯৫ পঃ

১৯৯১-৯২ - ৬,৪৫,৫৭,৬৪৪ টাঃ ৬০ পঃ

১৯৯২-৯৩ - ৫,০৭,৩৩,৩৬৯ টাঃ ৩২ পঃ

**Mr. Speaker :** There are no adjournment motions today.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention, namely :-

| Subject | | Name |
|---|---|---|
| i) Reported conflagration in New Kashipur Power Generating Station of C.E.S.C. | : | Shri Tapan Hore, Shri Lakshman Seth, and Shri Anjan Chatterjee. |
| ii) Reported murder of one Kanailal Banik at Baidyabati of Hooghly district on 17th July, 1993 | : | Shri Abdul Mannan |
| iii) Reported obstruction by police on movement of the Youth Congress on 21st July, 1993 | : | Shri Saugata Roy |
| iv) Reported suspension in production in the newly diversified unit of New Central Jute Mills at Budge Budge. | : | Shri Dipak Mukherjee |
| v) Flood situation in Jalpaiguri and Coochbehar districts | : | Shri Deba Prasad Sarkar |

I have selected the notice of Shri Tapan Hore, Shri Lakshman Seth, and Shri Anjan Chatterjee on the subject of Reported conflagration in New Kashipur Power Generating Station of C.E.S.C. The Minister-in-Charge may please make a statement to-day if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha:** The statement will be made on 26th July, 1993.

## 44TH REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker:** I beg to present the 44th Report of the Business Advisory Committee which met in my Chamber yesterday and recommended the following programme of business for the period of 22nd, 23rd and 26th July, 1993.

| | | | |
|---|---|---|---|
| 22.7.93 (Thursday) | (i) | Discussion and Voting on Demands for Excess Expenditure for the years 1982-83, 1983-84 and 1984-85 | .. 2 hours. |
| | (ii) | Resolution under Clause (i) of Article 252 of the Constitution of India regarding desirability of uniform law throughout India for the regulation of Veterinary training and practice | .. 1 hour. |
| | (iii) | The Payment of Wages (West Bengal Amendment) Bill, 1993 (Introduction, Consideration and Passing) | .. ½ hour. |
| | (iv) | The Payment of Gratuity (West Bengal Amendment) Bill, 1993 (Introduction, Consideration and Passing) | .. ½ hour. |
| 23.7.93 (Friday) | (i) | The West Bengal Appropriation Bill (No. 2), 1993 (Introduction, Consideration and Passing) | .. 3 hours. |
| | (ii) | The West Bengal Appropriation (Excess Expenditure 1982-83, 1983-84 and 1984-85) Bill, 1993 (Introduction, Consideration and Passing) | .. 1 hour. |
| | (iii) | The West Bengal Housing Board (Amendment) Bill 1993 (Introduction Consideration and Passing) | ½ hour. |
| 26.7.93 Monday | | Non-official | .. 5 hours. |

The Hon'ble Parliamentary affairs Ministers may now move the motion for acceptance of the 44th report of the B.A. Committee.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the motion for acceptance of 44th report of the Business Advisory Committee be agreed to by the House —was then put and agreed to.

**Mr. Speaker :** Now, Zero Hour.

[12-40—12-50 p.m.]

## ZERO HOUR

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ফোন করেছিলাম আপনি আমাকে অংশগ্রহণ করতে সময় দিয়েছেন তাঁর জন্য ধন্যবাদ। কুচবিহার, জলপাইগুড়ি এবং শিলিগুড়ি এই উত্তরবঙ্গের ৩টি জেলায় সাংঘাতিক বন্যার ফলে মানুষ বেরুতে পারছে না। কুচবিহার জেলার কংগ্রেস প্রেসিডেন্ট জানালেন যে টাউন ছাড়া সর্বত্র জলমগ্ন, রেসকিউ করার অপারেশন নেই। রিলিফের কোনও ব্যবস্থা নেই, ডি.এম, এস.পি এবং আগের অফিসাররা নেই। এমন কি নন গভর্নমেন্টাল অরগ্যানাইজেশন থেকেও কোনও উদ্যোগ নেই। সরকারি তরফ থেকে ফিনান্স মিনিস্টার রয়েছেন তিনি অন্তত এই ব্যাপারে আমাদের অবহিত করুন এবং এই ব্যাপারে ত্রাণের ব্যবস্থা করুন। আজকে উত্তরবঙ্গের বিশাল জায়গা জলপূর্ণ, অবিলম্বে তাঁর ত্রাণের ব্যবস্থা করুন। আমার দ্বিতীয় কথা হচ্ছে যে, হেলথ মিনিস্টার আমাদের আশ্বস্ত করুন যে এই যে হাউস স্টাফ অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে কলকাতার হাসপাতালগুলিতে ১৭ জন ইন্টারনি অনশন করছেন। এই হাউস স্টাফ অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে ক্যালকাটার হাসপাতালগুলির ইন্টার্নিরা স্ট্রাইক করে বসে আছেন। এখানে সিজ ওয়ার্ক করে বসে আছেন। এখানে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী জানান যে কিভাবে এই হাউস স্টাফ অ্যাপয়েন্টমেন্ট নিচ্ছেন। পোস্ট গ্র্যাজুয়েট যারা হবেন তাদেরকেই কি হাউস স্টাফ হিসাবে কাজে লাগানো হবে এই ব্যাপারে সরকারের সিদ্ধান্ত কি সেটা জানান। কারণ আজকে সরকার এই ব্যাপারে একেবারে নীরব দর্শকের ভূমিকা পালন করছেন। সুপ্রিম কোর্টের যে রায় তাতে হাউস স্টাফদের কি ব্যবস্থা নিচ্ছেন সেটা জানান। কিছুদিনের মধ্যেই হাউস বন্ধ হয়ে যাচ্ছে সরকার কি ব্যবস্থা নেবেন এই হাউস স্টাফের ব্যাপারে সেটা জানান। অ্যান্ড ইকোয়ালি বন্যা সম্পর্কে লেটেস্ট কতগুলি জায়গা অ্যাফেকটেড হয়েছে সেটা জানান।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন ধরে উত্তরবঙ্গের জেলাগুলিতে বন্যার পরিস্থিতি সম্পর্কে প্রশ্ন করা হয়েছে এবং কিছু কিছু জায়গায় বন্যা দেখা দেওয়ার আশঙ্কা করে দুজন সদস্য কলিং অ্যাটেনশন করেছিলেন। আমি তাঁর উত্তর ২৬ তারিখে দেব। দেবপ্রসাদ সরকার সঠিকভাবেই বলেছেন যে এর অন্তত অবহিত করা প্রয়োজন। সেই কারণে সেচমন্ত্রী হিসাবে যে সমস্ত খবর পেয়েছি তাঁর উত্তর দিচ্ছি। যেমন নির্মল দাস এবং আরেকজন সদস্য বন্যা কবলিত এলাকা সম্বন্ধে প্রশ্ন তুলেছেন। জলপাইগুড়ি জেলার কোন কোন জায়গাকে ধরা হয়েছে সেটা জানতে চেয়েছেন। সেই কারণে আমি কিছুটা মৌখিকভাবে নিবেদন করছি। গত ১৭ এবং ১৮ই জুলাই উত্তরবঙ্গের কয়েকটি জায়গায় প্রবল বর্ষণ হয়েছে। বিশেষ করে বছর ৩।৪ আগে উত্তরবঙ্গের এই জেলাগুলিতে কুচবিহার,

জলপাইগুড়ি, দার্জিলিং এলাকায় যেভাবে বর্ষণ হয়েছিল-সেটার রেকর্ড অতিক্রম করে গত ২ দিনে ১৭ এবং ১৮ তারিখে বিশেষ করে ময়নাগুড়ি জলপাইগুড়ি এবং আলিপুরদুয়ার এলাকায় ৫০০ থেকে সাড়ে ৫০০ মিঃমিঃ বৃষ্টিপাত ২ দিনে হয়েছে। তাঁর মধ্যে গত পরশুদিন বৃষ্টিপাত বেশি হয়েছে সাড়ে ৩০০ মিঃমিঃ একদিনে। উত্তরবঙ্গের জেলাগুলিতে এবারে স্বাভাবিকভাবে মেটিরিওলজিকাল ফোরকাস্ট যা হয়েছিল, আবহাওয়াবিদরা যা বলেছিলেন সেখানে এবারে অ্যাভারেজ রেইন ফল ৪ হাজার মিঃমিঃ-এর মতন। উত্তরবঙ্গের শিলিগুড়িতে বৃষ্টিপাত একটু কম হয়েছিল, কিন্তু আমি গত ১০ দিন আগে যখন সেখানে গিয়েছিলাম জেনে এলাম পর্যবেক্ষণ করতে গিয়ে জলপাইগুড়ি জেলার বিভিন্ন জায়গায় ২ হাজার মিঃমিঃ-এর মতো বেশি বৃষ্টিপাত হয়ে গিয়েছে, শিলিগুড়িতে সেই সময় হয়েছিল ১১শত মিঃমিঃ। আবহাওয়াবিদরা বলেছিলেন আবহাওয়া দপ্তর থেকে এবারে তারা আশঙ্কা করছেন শতকরা ১০ ভাগ বৃষ্টিপাত বেশি হবে, অর্থাৎ ৪৪০০ মিঃমিঃ হবে, ২৫০০ মিঃমিঃ বেশি। ৫০০ মিঃমিঃ জল শুধু ২ দিনে হয়েছে, অতিরিক্ত বর্ষণের ফলে। প্রথম বন্যা আকার ধারণ করে জলপাইগুড়ি শহরে। মাননীয় সদস্যদের অনেকে জানেন যারা উত্তরবঙ্গে গিয়েছেন, জলপাইগুড়ি জেলার পাশ দিয়ে তিস্তা নদী বয়ে গিয়েছে, তার পাশ দিয়ে বয়ে গিয়েছে করলা নদী। করলা নদীর উৎস মুখে প্রচন্ড বৃষ্টিপাতের ফলে সেখানে উপচে পড়ছে জল, ওভার টোপ করছে। শহরের বিভিন্ন জায়গায় ৫ ফুট, ৭ ফুট করে জল দাঁড়িয়ে যায় এবং আমি গতকাল জেলা ম্যাজিস্ট্রেট এবং এন.বি.এফ.সি.-র চেয়ারম্যান-এর সঙ্গে রাত্রে ২।৩ বার ফোনে কনট্যাক্ট করি, সেই সময় যা খবর আসে—এই মুহূর্তে জলটা ছেড়েছে, জলপাইগুড়ি জেলায় জল নামতে শুরু করেছে। আজকে সকালে আবার বার তিনেক ফোন করি তখন তিনি বলেন আবার বৃষ্টিপাত শুরু হয়েছে। তখন সাড়ে ১০টা। তবে বলেন বৃষ্টিপাত কম হচ্ছে। সেখানে ২টি ঘটনা ঘটে গিয়েছে, একটি হচ্ছে বানারহাট সেখানে ডায়না নদীর ভীষণ ধ্বস নেমেছে, আমার দপ্তর তৎপরতার সঙ্গে মেইনটেনান্স করলেও আমরা এমবাঙ্কমেন্ট রক্ষা করতে পারিনি। চাঙ্গামাড়ি সেখানে বিস্তীর্ণ এলাকা ডুবে গিয়েছে, এর ফলে উদ্বেগজনক খবর আসছে, আমরা উদ্বিগ্ন। যেটা বিরোধী দল নেতা বলছিলেন, সেই জায়গা বিচ্ছিন্ন হয়েছে, জেলা ম্যাজিস্ট্রেট বলছিলেন আলিপুরদুয়ার সম্পূর্ণ বিচ্ছিন্ন হয়ে গেছে, ৩১ নম্বর জাতীয় সড়ক বিচ্ছিন্ন হয়ে গেছে, রেলপথ-এর যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে গেছে, সড়ক দিয়ে বাস, ট্রাক কিছুই যেতে পারছে না। এই অবস্থার মধ্যে আজকে কালঝারি নদী প্রচন্ড তোড়ে ওভারটোপ করে যাওয়ার ফলে সেখানে ১ হাজার মিঃ ভাঙন দেখা দিয়েছে, যার ফলে হাজার হাজার বর্গমাইল এলাকা জল প্লাবিত হয়েছে এবং বহু লোক সেখানে নিরাশ্রয় হয়ে গিয়েছে। সঙ্গে সঙ্গে জেলা ম্যাজিস্ট্রেট সেনাবাহিনী তলব করেছেন, ইতিমধ্যে আলিপুরদুয়ারে সেনাবাহিনী নেমে পড়েছেন, ত্রাণ কার্য চলছে, জলপাইগুড়ি জেলায় সেইরকম পরিস্থিতি দেখা দেয়নি, কুচবিহারে বিশেষ করে উত্তরবঙ্গের সমস্ত নদীগুলিতে কালঝারি থেকে জলঢাকা, তিস্তা এখনও সেইরকম জলের লেবেলে আসেনি।

[12-50—1-00 p.m.]

আলিপুরদুয়ারে কালজানি নদী এক্সট্রিম জেলার লেভেলের উপর দিয়ে বয়ে চলেছে গত কয়েক ঘন্টা ধরে। মিলিটারি ইতিমধ্যেই নেমে গিয়েছে অর্থাৎ সৈন্য তলব করা হয়েছে, ফুড

স্টাফ যেতে শুরু করেছে। ইতিমধ্যেই আমাদের মাননীয় অর্থমন্ত্রী প্রয়োজনীয় কিছু অর্থ পাঠিয়েছেন, আজকে আমরা তিন মন্ত্রী ১।। টার সময় বসছি, প্রয়োজনে আরও অর্থ পাওয়া যাবে। পরিশেষে আমি আবার বলছি, কোচবিহার থেকে এইমাত্র যে সংবাদ পেয়েছি তাতে সবচেয়ে বেশি বিপদজনক অবস্থা হচ্ছে আলিপুরদুয়ারে। জলপাইগুড়িতে একটু উন্নতির দিকে তবে আবার জল হলে অবস্থার অবনতি ঘটতে পারে। আমার দপ্তরের খবর আমি বললাম, বাকিটা আমাদের অর্থমন্ত্রী সাপ্লিমেন্ট করবেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকার এক কোটি টাকা উত্তরবঙ্গের জেলাগুলির জন্য এই মুহূর্তে বরাদ্দ করেছেন। এর পর যে রকম প্রয়োজন হবে সে রকম অর্থ দিতে আমরা সমর্থ হব। আপাতত যেটা দরকার সেটা হ'ল উদ্ধার এবং ত্রাণ সংগঠন করার ব্যাপার। আমরা ধাপে ধাপে যে কাজটা করছি তাতে সকলের সহযোগিতা চাইছি, আপনাদেরও সহযোগিতা চাইছি। জেলা এবং ব্লক স্তরে যা করা দরকার তা এখনই করতে হবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আজকে সব কাগজেই আছে, বিষয়টি খুবই উদ্বেগজনক এবং সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন—এ.আই.টি.ইউ.সি, সিটু.আই.এন.টি.ইউ.সি-সবাই এর প্রতিবাদও করেছেন এবং ইতিমধ্যে এই সভায় বিষয়টি উল্লিখিত হয়েছে যে সি.ই.এস.সি. যাদের কলকাতায় প্রায় ১৫ লক্ষ গ্রাহক আছেন তাঁদের কোনও ইন্টিমেশন দেওয়া দুরবস্থান, কোনও কিছু না জানিয়ে ঘোষণা করে দিয়েছেন যে দু মাস অন্তর মিটার রিডিং করা হবে। হঠাৎ করে তারা এটা চালু করে দিলেন। ১০ পয়সা করে ইতিমধ্যেই তাঁরা সারচার্জ বাড়িয়ে দিয়েছেন। সবচেয়ে সাংঘাতিক ব্যাপার স্যার, মিটার রিডিং এমনভাবে হচ্ছে যে উদোর পিন্ডি বুদোর ঘাড়ে চেপে যাচ্ছে। খুবই অ্যালার্মিং সিচুয়েশন স্যার, আমি তাই এ ব্যাপারে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর হস্তক্ষেপ চাইছি ও বিধানসভায় এ ব্যাপারে আলোচনা চাইছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কেন্দ্রের রতুয়া টুতে শিবনগরে সাব স্টেশনের কাজ চলছে। সেখানে কোয়ার্টারের কাজ সম্পূর্ণ হয়ে গিয়েছে। ওখানে কিন্তু ট্রান্সফরমার বসানো হয়নি। প্রাথমিকভাবে যেটুকু করা হয়েছে সেটা হল রতুয়া এক নং ব্লকের সাব স্টেশন-এর সঙ্গে শিবনগরের সাব স্টেশন পর্যন্ত বিদ্যুৎ দেওয়া হয়েছে। শিবনগর সাব স্টেশন থেকে গাজল পর্যন্ত পোল সহ যে বিদ্যুৎ সংযোগ করার কাজ সেই কাজটা হঠাৎ বন্ধ হয়ে গিয়েছে। এই কাজ না হলে রতুয়া টু-র সি.এ.ডি.সি. প্রকল্পের ২৪ থেকে ২৬টা গভীর নলকূপ, ১০০ টা শ্যালো টিউবওয়েল চলবে না এবং সেখানে ১০ হাজার একর জমিতে চাষ করা সম্ভব হবে না। এলাকাটির মানুষরা হচ্ছেন কৃষিজীবী, তাই অবিলম্বে শিবনগর সাব স্টেশনের কাজ সমাপ্ত করার জন্য আমি দাবি জানাচ্ছি। ওখানকার বেশিরভাগ মানুষ কৃষিজীবী। তাই আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে ওখানে একটা সাব-স্টেশন নির্মাণের তিনি ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বিশ্ব ভারতীর বিষয় নিয়ে গত ১৯ তারিখ আমরা এখানে আলোচনা করেছি। কিন্তু তা সত্ত্বেও আজ আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, এখনো পর্যন্ত পুলিশ কোনও ব্যক্তিকে গ্রেপ্তার করে নি। আমি বিষয়টি নিয়ে উপাচার্য এবং লোকাল এস.ডি.ও-র সঙ্গে কথা বলেছি। লোকাল এস.ডি.ও. বলছেন,—যতক্ষণ পর্যন্ত বিশ্ব ভারতী কর্তৃপক্ষ লিখিতভাবে না বলছেন ততক্ষণ পর্যন্ত পুলিশ কাউকে গ্রেপ্তার করবে না। ওখানে বর্তমানে এই পরিস্থিতির সৃষ্টি হয়েছে। ওখানকার স্থানীয় কংগ্রেসিরা এবং ছাত্র পরিষদের পক্ষ থেকে হুমকি দেওয়া হচ্ছে যে, যদি কোনও ছাত্রকে গ্রেপ্তার করা হয়—যাদের বিরুদ্ধে এফ.আই.আর. আছে তাঁদের কাউকে গ্রেপ্তার করা হয়, তাহলে বিশ্বভারতী ছারখার করা হবে। স্যার, আপনি জানেন ওখানে মেয়েদের হস্টেলে এমনভাবে র‍্যাগিং হয়েছে যে আজকে ওখানে কোনও ছাত্রছাত্রীর পক্ষে সুষ্ঠুভাবে পঠন-পাঠনে অংশগ্রহণ করা বিপদজনক হয়ে দাঁড়িয়েছে। উচ্চ শিক্ষা মন্ত্রী এখানে উপস্থিত আছেন, তিনি যদি এ বিষয়ে কিছু বলেন তাহলে ভাল হয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সেচ মন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। আমি বিষয়টি এই হাউসে এর আগেও উল্লেখ করেছি, ব্যক্তিগতভাবে ওঁকে বলেছি। উনি দেখবেন বলে কথা দিয়েছিলেন, কিন্তু এখন পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করেন নি। বৈদ্যবাটি এবং চাঁপদানী, দুটি মিউনিসিপ্যালিটি এলাকার বিস্তীর্ণ অঞ্চল জুড়ে গঙ্গার ভাঙ্গন দেখা দিয়েছে। এমন অবস্থা দেখা দিয়েছে যে, ওখানে 'ইন্টারন্যাশনাল কম্বাশন' নামে একটা কারখানা ভেঙে পড়ছে। কারখানাটি বন্ধ হয়ে গেলে কয়েক শো মানুষ বেকার হয়ে পড়বে। শ্যামসুন্দর ঘাটের কাছে ঘাট, মাঠ সব ভেঙে গঙ্গার মধ্যে চলে যাচ্ছে। কয়েক দিন আগে ওখানে একটা বাচ্চা ছেলে মারা গেছে। বিস্তীর্ণ এলাকায় যেভাবে ভাঙ্গন শুরু হয়েছে তাতে অবিলম্বে ভাঙ্গন রোধ করার জন্য ব্যবস্থা গ্রহণ না করলে আরও বড় ধরনের দুর্ঘটনা যে কোনও মুহূর্তে ঘটে যাবে। সেজন্য আমি পুনরায় বিষয়টির প্রতি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি। স্থানীয় লেভেলে যোগাযোগ করে দেখেছি, টাকার অভাবে ওখানে কোনও কাজ হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় ইতিপূর্বে ঐ বিষয়ে আমার কাছে সহানুভূতি প্রকাশ করেছিলেন। কিন্তু শুধু সহানুভূতি প্রকাশ করলেই কোনও কাজ হবে না। অবিলম্বে প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করে ব্যবস্থা গ্রহণ করতে হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মালদা জেলার রাস্তাঘাটগুলোর অবস্থা অত্যন্ত সঙ্গীন হয়ে পড়েছে। ওখানে বাস এবং মিনি বাস মালিক সমিতি নোটিশ দিয়েছে, এক মাসের মধ্যে রাস্তা মেরামত নাহলে সমস্ত বাস এবং মিনি বাস চালানো বন্ধ করে দেবে। তা যদি করে দেয় তাহলে যাত্রী সাধারণকে খুবই অসুবিধার সম্মুখীন হতে হবে এবং সমগ্র মালদা জেলা যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে পড়বে। সে জন্য আমি অবিলম্বে মালদা জেলার সমস্ত রাস্তাঘাট মেরামত করার ব্যবস্থা করার জন্য পূর্তমন্ত্রীকে অনুরোধ করছি। অন্ততপক্ষে প্যাচ রিপেয়ারের ব্যবস্থা করে রাস্তাগুলোকে গাড়ি

চলাচলের উপযোগী করে দিন। সাথে সাথে আমি মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, যদি একান্তই মালদা জেলার সমস্ত বেসরকারী বাস বন্ধ হয়ে যায় তাহলে সে সময়ে স্টেট বাস সেখানে যাতে বেশি সংখ্যায় চালানো যায় তাঁর জন্য যেন তিনি প্রস্তুত থাকেন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বেশ কিছু দিন ধরে লক্ষ্য করছি যে এ রাজ্যে যখনই কোনও নির্বাচন অনুষ্ঠিত হয় তখনই নির্বাচনের পর কংগ্রেসের পক্ষ থেকে একটা হুঙ্কার দেওয়া শুরু হয় যে, নির্বাচন রিগিং হয়েছে। কিন্তু এর ফয়সালা কোথায় হবে? এক জনগণের রায়ে, আর এক আদালতের রায়ে। ১৯৯১ সালের বিধানসভা নির্বাচনে টালিগঞ্জ কেন্দ্রের জনগণ যে রায় দিয়েছিলেন, সেই রায়ের বিরুদ্ধে মামলা করতে ওঁরা আদালতে গিয়েছিলেন। জনগণের রায়ের বিরুদ্ধ কংগ্রেস মামলা করেছিল। গতকাল বিচারপতি শ্রী অজয় রায় মহাশয় যে রায় দিয়েছেন তাতে পরিষ্কার হয়ে গেছে যে নির্বাচন সুষ্ঠুভাবে হয়েছে এবং তাতে জনগনের রায় সুস্পষ্ট। ঐ কেন্দ্রের জনগণ প্রশান্ত শূর মহাশয়কে বিজয়ী করেছেন। ওরা শুধু অপপ্রচার, কুৎসাই করছেনা আদালতে জাল নথিপত্র দাখিল করেছিল, মাননীয় বিচারপতি বলেছেন যে যারা ঐসব জাল নথিপত্র দাখিল করে তাদের বিরুদ্ধে ক্রিমিনাল মামলা করা যেতে পারে। ক্রিমিনালদের বিরুদ্ধে সোচ্চার হবার জন্য পশ্চিমবঙ্গের মানুষ কংগ্রেসকে কোণঠাসা করেছেন। টালিগঞ্জের মানুষ রায় দিয়েছেন, আর একবার আদালতের রায়ে প্রমাণ হল, এই সভার মাধ্যমে তাঁদের বিরুদ্ধে ধিক্কার ধ্বনিত হোক।

[1-00—2-00 p.m.] (including adjournment)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এন.আর.এস হাসপাতালের এমার্জেন্সী ডিপার্টমেন্টে সার্জিকাল ওয়ার্ডে টিটেনাস ইঞ্জেকশনের জন্য গত এক মাস ধরে ভর্তি বন্ধ আছে একমাত্র মুমূর্ষু রোগী ছাড়া ভর্তি করা হচ্ছে না। দুজন রোগীকে আই. ডি. হাসপাতালে ভর্তি করা হয় এবং স্টেরিলাইজেশনের অপারেশন থিয়েটারের অবস্থাও খুব পুওর। সেখানে যে সমস্ত ফরসেপ, ডিসপোজাল সিরিঞ্জ প্রিমেটিভ মেথডে স্টোভে বয়েল করা হয় এবং তাঁর পরে খোলা জায়গায় রেখে দেওয়া হয়। স্টেরিলাইজেশন পারপাসলেস হয়ে গেছে, প্যাথলজি ওয়ার্ডে বার বার দেখা গেছে টিটেনাস ইনফেকশনে জীবানু রয়েছে। মারাত্মক অবস্থা আমি হেলথ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যেন ডিসইনফেক্ট এর ব্যবস্থা করা হয়।

**শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষাক্ষেত্রে বামফ্রন্ট সরকারের সাফল্য অভিনন্দনযোগ্য। মাধ্যমিক পরীক্ষার ফল বেরোবার পর আসানসোল কলেজে হিন্দি ভাষাভাষীদের ভর্তির খুবই অসুবিধা হচ্ছে, ওখানে আসন সংখ্যা খুবই সীমিত। আমি এ সম্পর্কে মাননীয় শিক্ষামন্ত্রীকে বলেছিলাম, কিন্তু উনি বলেন যে এখন এ ব্যাপারে বিশেষ কিছু করা সম্ভব নয়। আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীকে অবিলম্বে হস্তক্ষেপ করতে অনুরোধ জানাচ্ছি এবং এ ব্যাপারে একটি বক্তব্য রাখতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে

মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই হাউসে মাননীয় মন্ত্রী একটি বিবৃতি দিয়েছেন তা সত্ত্বেও বলছি যে উত্তরবঙ্গের নদীগুলি ভয়াবহ অবস্থা ধারন করেছে। তোর্ষা জলঢাকা, কালজানি নদীগুলিতে যদি ব্যাপকভাবে কিছু মেরামতির কাজ না করা যায় তাহলে সেই ১৯৬৮ সালে যেমন জলপাইগুড়ির অবস্থা হয়েছিল সেইরকম হবে। আজকে জলপাইগুড়ি, আলিপুরদুয়ারে মাননীয় মন্ত্রীদের পাঠানো হোক, ওঁরা ওখান থেকে ঘুরে এসে হাউসে বিবৃতি দিন, এই কথাটি আপনার মাধ্যমে হাউসের সামনে রাখছি।

## LEGISLATION

### The Indian Partnership (West Bengal Amendment) Bill 1993

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to introduce the Indian Partnership (West Bengal Amendment) Bill, 1993

(Secretary then read the Title of the Bill).

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to move that the Indian Partnership (West Bengal Amendment) Bill, 1993, be taken into consideration.

**Mr. Speaker :** I have got no list of speakers on this Bill.

The motion of Shri Bidyut Ganguly that the Indian Partnership (West Bengal Amendment) Bill, 1993, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1-3, Schedule and Preamble

The question that clauses 1-3, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to move that the Indian Partnership (West Bengal Amendment) Bill, 1993, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

.. (at this stage the House was adjourned till 2 p.m.) ..

[2-00—2-10 p.m.] (after adjournment)

## POINT OF INFORMATION

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, শুধু ভারতবর্ষে নয়, সমস্ত গণতান্ত্রিক

দেশে যেখানে বিশেষ করে সংসদীয় গণতন্ত্র চালু আছে সেখানে বিরোধী পক্ষের গণতান্ত্রিক উপায়ে আন্দোলন করার অধিকার আছে। আপনি জানেন এই সরকার ১৬ বছর ধরে এই রাজ্যকে সমস্ত রকম প্রতিশ্রুতি দিয়ে এসেছিল। আজকে এই সরকার ১৬ বছর ধরে ৩টি কাজ করেছে, এক—পশ্চিমবাংলাকে সমাজবিরোধীদের মুক্ত অঞ্চলে পরিণত করেছে, দুই—সমস্ত প্রশাসনকে সি.পি.এম-এর তাবেদার করেছে, তিন—পুলিশকে পার্টি ক্যাডারে পরিণত করেছে। আমাদের বহু আগে ঘোষিত নীতি যে আমরা গণতান্ত্রিক উপায়ে ওঁদের বিরুদ্ধে আন্দোলন করব।

(গোলমাল)

ওঁরা ষড়যন্ত্র করে জেলের সমস্ত কয়েদী যারা সমাজবিরোধী, চিহ্নিত সমাজবিরোধী এই বুদ্ধদেববাবুরা সবাইকে বার করে দিয়ে হাতে অস্ত্র দিয়ে পুলিশ পোষাক পরিয়ে আমাদের শান্তিপূর্ণ গণতান্ত্রিক আন্দোলনকে বিভিন্ন উপায়ে বানচাল করার চেষ্টা করছে। সুদুর গ্রামাঞ্চল থেকে যে মানুষগুলো এই শান্তিপূর্ণ আন্দোলনে অংশগ্রহণ করতে আসছিল তাদের বিভিন্ন উপায়ে হ্যারাস করেছে পথে ঘাটে সমস্ত জায়গায়।

(গোলমাল)

বিভিন্ন জায়গা থেকে যারা বাস, লরি, ম্যাটাডোরে এবং ট্রেনে করে আসছিল তাদের বিভিন্ন জায়গায় নামিয়ে দেওয়া হয়েছে। শুধু তাই নয় এর পরিপ্রেক্ষিতে বেপরোয়াভাবে লাঠিচার্জ করা হয়েছে, কত লোক যে আহত হয়েছে, কতগুলি চলেছে, কত টিয়ার গ্যাস ফেটেছে তার ঠিক নেই।

(গোলমাল)

ওঁরা বোমা ছুঁড়েছে প্রতিটি রাস্তায় এই হাউসের এম.এল.এ যাঁরা এই আন্দোলনে যোগদান করেছিল, নেতৃত্ব দিয়েছিল তাদের ওই অফিস বাড়ি থেকে ইট ছুঁড়ে মাথা ভেঙে দেওয়া হয়েছে, তাঁদের অঙ্গহানি করা হয়েছে। আজকে কি ওনারা জঙ্গলের রাজত্ব শুরু করেছেন?

(তুমুল গোলমাল)

আমি এর ধিক্কার জানাচ্ছি। আজকে হাউস চলাকালীন, বিধানসভা চলাকালীন প্রথম আপনি ৩৫ মিনিট ওনাদের বলার সুযোগ দিয়েছেন। আমাদের অভিযোগ পুলিশ এবং ওঁদের গুন্ডা বাহিনী, সি.পি.এম-এর গুন্ডা বাহিনী এবং সমাজবিরোধী মিলে আজকে আমাদের শান্তিপূর্ণ আন্দোলনকে হিংসাত্মক আন্দোলনে পরিণত করেছে। আমাদের নেতৃস্থানীয় এম.এল.এ-দের আঘাত করেছে আমরা এর প্রতিকার চাই। আমাদের এখানে চিফ মিনিস্টার এবং হোম মিনিস্টার একই ব্যক্তি, আমরা চাই কি কি ঘটনা ঘটেছে এখানে, কি পরিস্থিতি তৈরি হয়েছে, কত রাউন্ড গুলি ছোঁড়া হয়েছে, কত বোমা পড়েছে, কত টিয়ার গ্যাস ছোঁড়া হয়েছে, তাঁর জন্য কি রেসপেকটিভ মেজার নেওয়া হয়েছে, আজকে চিফ মিনিস্টারকে বলতে হবে তা

নাহলে হাউস চলবে না। এটাকে জঙ্গলের রাজত্ব করতে দেব না। শান্তিপূর্ণ একটা গণতান্ত্রিক আন্দোলনকে পুলিশ দিয়ে হিংসাশ্রয়ী করবেন এটা হতে পারে না। চীফ মিনিস্টার এখানে আসবেন, বিবৃতি দেবেন, আলোচনা হবে, তারপর হাউস চলবে। এই অরাজকতা করতে দেব না। এটা কি সভ্য সমাজ ব্যবস্থা, গণতান্ত্রিক রাষ্ট্র? আজকে আমরা জানতে চাই, এরপরে কতদূর যাবেন? এরপরে কি তৈরি হবেন এই হাউসে গুলি চালাবার জন্য? বাইরে গুলি চলছে, টিয়ার গ্যাস চলছে—একটা শান্তিপূর্ণ আন্দোলনকে আপনারা হিংসাশ্রয়ী করে তুলেছেন। মানুষকে যোগদান করতে দিচ্ছেন না। আজকে আমরা জানতে চাই, এই হাউসে কি আপনারা লাঠি চালাবেন? টীয়ার গ্যাস চালাবেন? আজকে গলাবাজি করছেন? গণতান্ত্রিক আন্দোলনকে ধ্বংস করছেন। মানুষের অধিকারকে কেড়ে নিয়েছেন, মানুষের কথা বলার অধিকার নেই। আজকে অরাজকতা চলছে, কোনও প্রতিকার নেই। আমরা এখানে ইলেকশনে জিতে এসেছি। চীফ মিনিস্টার এখানে আসুন। তিনি বিবৃতি দিন, তারপর হাউস চলবে। তা নাহলে চলবে না।

(গোলমাল)

**শ্রী ননী কর:** মিঃ স্পিকার স্যার, বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন যে বিষয় এখানে উত্থাপন করেছেন, আমার এই বিষয়ে দু'টি কথা, সেটা হচ্ছে, এই যে কয়েকটা পয়েন্টে কিছু বিশৃঙ্খল অবস্থার সৃষ্টি হয়েছে এতে কোনও সন্দেহ নেই। আপনি জানেন, গতকাল এখানে দাঁড়িয়ে কংগ্রেসের পক্ষ থেকে ওঁদের কেউ কেউ বলেছিলেন যে আজকে ওঁরা রক্তগঙ্গা বইয়ে দেবেন। ওঁরা বলেছিলেন যে হাজার হাজার লোক আনবেন, লক্ষ লক্ষ লোক আনবেন। কিন্তু এই ঘটনা ঘটেনি। হাজার হাজার লোক আসেনি। বেশি লোক আসেনি। এতে ওঁরা হতাশ হয়েছেন। হতাশ হয়ে ওঁরা এই নীতি নিয়েছেন। জয়নাল সাহেব এই কথাটা বলবেন বলে আজ সকাল থেকে সেজেগুজে এসেছেন। বাইরে যেটা হচ্ছে এটা স্যার, হাবড়া লাইনে বিজেপি এবং কংগ্রেসের মিলনে যেটা ঘটেছে, সেই হাবড়া লাইনকে ওঁরা বেঙ্গল লাইন বলে চালাচ্ছেন। সেটা আজকে ঘটেছে। উনি ঠিক বলেছেন, অনেক সমাজ বিরোধীর সমাবেশ হয়েছে। আমি নিজে যখন এসেছি, আমি দেখেছি, শুধু কংগ্রেস নয়, বিজেপি নয়, যারা গুন্ডামি করে যারা নছরামি করে তারা এসেছে। এটা বাজে কথা, পুলিশ শান্ত আছে। এখনও গুলি চলেনি। ওরা জিপে আগুন দিয়েছে। এমনকি মাতঙ্গিনী হাজরার যে মূর্তি আছে, যাকে মানুষ শ্রদ্ধা করে, তাঁর সামনে ওরা জিপে আগুন লাগিয়েছে। বাসে লরিতে আগুন দিয়ে আক্রমণ করার চেষ্টা করেছে। তা সত্ত্বেও পুলিশ শান্ত আছে। পশ্চিমবাংলার মানুষ এই কথা বারেবারে বলে যাচ্ছে যে শান্তভাবে মোকাবিলা করা হবে। ওরা আজকে বেঙ্গল লাইনের নামে বিশৃঙ্খলা সৃষ্টি করার চেষ্টা করছে। এখানে যাঁরা প্রগতিশীল তাঁদের ওরা ধ্বংস করতে চায়। জয়নাল আবেদিন সাহেব বিরোধী দলের নেতা, তাঁকে ওরা মানে না। উনি কাগজে বিবৃতি দিয়ে বলেছিলেন যাবেন। কিন্তু উনি যাচ্ছেন না। ওঁর বিরুদ্ধে ওরাই বলছে। এটা কংগ্রেসের নিজেদের মধ্যেকার গোলমাল। আমি তাঁর মধ্যে যেতে চাই না। ওদের মধ্যে যুব যারা বিশৃঙ্খলা সৃষ্টি করবার চেষ্টা করছে তাদের ঠেকাবার জন্য পুলিশ চেষ্টা করছে। জয়নাল সাহেবের যদি একটু সদিচ্ছা থাকে তাহলে স্যার, আপনি ওঁকে একটা গাড়ি

দিয়েছেন, আর একটা গাড়ি দেবার ব্যবস্থা করে দিন। উনি ওখানে যান। ওঁকে বলবার জন্য আর একটা মাইকের ব্যবস্থা করে দিন। উনি গিয়ে বলুন ওদের যে বেঙ্গল লাইন বলে পশ্চিমবাংলাকে অশান্ত করাটা ঠিক হবে না।

[2-10—2-20 p.m.]

স্যার, আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে এই বিরোধীপক্ষের লোকেরাই বলেছিলেন যে সংসদীয় রীতিনীতি মেনে নিয়ে তারা এই অভিযান করবেন কিন্তু তাঁদের উক্তি খুব ভালো ছিল না। একটা গোলমাল লাগানোর চেষ্টা। সুতরাং আপনারা ওদের প্ররোচনায় ভয় পাবেন না। ওদের দলের মধ্যে অন্তর্দ্বন্দ্বের ব্যাপার, সুতরাং এই প্ররোচনায় ভয় পাওয়া ঠিক হবে না। আমাদের শান্তিপূর্ণভাবে এর মোকাবিলা করতে হবে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজনৈতিক গণতান্ত্রিক অধিকার কিভাবে আজকে খন্ড হচ্ছে সেটা শুনলে আপনি লজ্জা পাবেন। পুলিশ প্রায় ৫০০ রাউন্ডের টিয়ার গ্যাসের সেল ছুঁড়েছে, দুটি জায়গায় গুলি চালানো হয়। আমাদের এম.এল.এ. শ্রী অম্বিকা ব্যানার্জি আহত হয়েছেন। তাঁকে ইট মেরে আহত করার চেষ্টা করেছেন। এখানে বুদ্ধদেব বাবু বসে আছেন তিনি আমাদের জানান কতজন হাসপাতালে আছেন এবং কি অবস্থায় আছেন। এই পুলিশ বাহিনী সাধারন মানুষকে কিভাবে নির্যাতন করছে যে হাওড়া এবং শিয়ালদহতে সমস্ত মিছিলের উপরে আক্রমণ করা হয় এবং তাঁদের আটকে দেবার জন্য পুলিশ তাদের অ্যারেস্ট করেছে। আজকে গিয়ে দেখুন সমস্ত রেড রোড, ব্রাবোর্ণ রোড রক্তাক্ত।

## LEGISLATION

## CALCUTTA MUNICIPAL CORPORATION (SECOND AMENDMENT) BILL 1993

**Shri Ashoke Bhattacharyya :** Sir, with your permission, I beg to introduce the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1993.

(Secretary then read the title of the Bill.)

**Shri Ashoke Bhattacharyya :** Sir, with your permission, I beg to move that the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill 1993 be taken into consideration.

**Mr. Speaker :** I do not have any speaker in the list on this Bill.

The motion of Shri Ashoke Bhattacharyya that the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill 1993 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1, 2 & preamble

The question that clauses 1, 2 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, with your permission I beg to move that the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill 1993 as settled in the Assembly be passed.

The Motion was then put and agreed to.

### West Bengal Central Valuation (Amendment) Bill 1993

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to introduce the West Bengal Central Valuation Board (Amendment) Bill 1993.

(Secretary then read the title of the Bill).

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1993, be taken into consideration.

**Mr. Speaker :** I don't have any list of speakers on this Bill.

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1993, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 4 and Preamble

**Mr. Speaker :** There are no amendments to Clauses 1 to 4 and the Preamble.

The question that the Clauses 1 to 4 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1993, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### The West Bengal Government Land (Regulation of Transfer) Bill, 1993.

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to introduce the West Bengal Government Land (Regulation of Transfer) Bill, 1993.

(Secretary then read the Title of the Bill)

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the West Bengal Government Land (Regulation of Transfer) Bill, 1993, be taken into consideration.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, এই মুহূর্তে এই আইনটা করা হচ্ছে সল্ট লেকের জন্য, ভবিষ্যতে আমাদের রাজ্যে যে কোনও ধরনের নতুন নগর স্থাপন করার জন্য তাতেও এই বিল প্রযোজ্য হবে। আপনারা জানেন সল্টলেকে কি বিপদ হচ্ছে, কি বিপদের সম্মুখীন আমরা সেখানে হয়েছি। যে উদ্দেশ্য নিয়ে এই বিধাননগরী তৈরি হয়েছিল সেটা হচ্ছে কলকাতার মধ্যবিত্তদের গৃহ সমস্যার দিকে তাকিয়ে, তখন ঠিক করেছিলেন এই উপনগরী গড়ে তোলা হবে। এই উপনগরীতে তারা জমি লীজ নেবেন এবং তারা বাড়ি করবেন। পরবর্তীকালে দেখা যাচ্ছে, সেখানে টাকার চাপে, টাকার খেলায় সেখানে বেআইনিভাবে সমস্ত লীজ গ্রহীতারা যাদের বাড়ি তাদের হাত থেকে বাড়িগুলি চলে যাচ্ছে বর্তমানে সেখানে ১৩ হাজার প্লট আছে, কিছু বাড়ি এখনও হয়নি, ১৩ হাজার বাড়ি হওয়ার কথা, কিন্তু আমাদের কাছে খবর হচ্ছে প্রায় ৬৭টির মতোন হস্তান্তর হয়ে গেছে বেআইনিভাবে এবং তাঁর পিছনে কিছু চক্রান্ত কাজ করছে। ইতিমধ্যে আমরা একটা অনুসন্ধান কমিটি করেছি, তাঁর মধ্যে আছেন ডিপার্টমেন্টের অফিসার, পুলিশ আছেন, তাঁরা রিপোর্ট দিচ্ছেন এই রকম সংখ্যাটা প্রায় ৭০০-র মতোন বেআইনি হস্তান্তর হয়ে গেছে। বিভিন্নভাবে পাওয়ার অফ অ্যাটর্নীর নাম করে, ভাড়াটিয়ার নাম করে বা একেবারে কিছু না করে, একজনের জমিতে আর একজন বাড়ি করছেন ফলে গ্রহীতারা তারা সেখান থেকে উচ্ছেদ হয়ে যাচ্ছেন, বেশি টাকার লোভে। সরকার থেকে যে দামে তাঁরা কিনছেন তার থেকে ১০ গুণ ১০০ গুণ দাম নিয়ে জমি ছেড়ে চলে যাচ্ছেন। এতকাল আমরা মামলা করেছি, কোর্ট কেস করেছি, ২৪টা কোর্ট কেস চলছে, বেশিরভাগ মামলায় আমরা জিতেছি, আমরা মিউটেশন বন্ধ করে রেখেছি, এইরকমভাবে যারা বেআইনিভাবে জমি হস্তান্তর করছে তার জন্য।

[2-20—2-30 p.m.]

এই সমস্ত প্রশ্নগুলি এখানে রয়েছে। কিন্তু আমরা মনে করছি যে একটা সর্বাঙ্গীন আইন না হলে এই হস্তান্তর ঠেকানো যাবে না। এর কিছু রক্ষাকবচও আছে। রক্ষাকবচ হচ্ছে, আপনি কোনও পরিস্থিতিতে এই জমি বা বাড়িঘর কাকে দিতে চান, সেখানে অথরিটির অনুমতি লাগবে। অথরিটি ঠিক করবেন আপনার সেটা দেওয়া ন্যায়সঙ্গত হচ্ছে কিনা এবং তার দাম কত হচ্ছে। অর্থাৎ বাড়ির দাম তিন লক্ষ টাকা, সেখানে বেআইনিভাবে ২০ লক্ষ টাকাতে বিক্রি করে দিয়ে চলে গেলেন, এটা পারবেন না। কাকে বিক্রি করে দিচ্ছেন সেটা আমরা জানতে পারলাম না, তা হবে না। সরকারি কর্তৃপক্ষের কাছে আসতে হবে এবং সেই

কর্তৃপক্ষ কে হবেন সরকার সেটা ঠিক করবেন। এই প্রপার অথরিটি তিনি কে, সরকার সেটা ঠিক করবেন। তাদের অনুমতি নিয়ে হস্তান্তর করতে পারবেন, তা ছাড়া করতে পারবেন না। এতে আমাদের অতীতের পুরানো তিনটি আইন যা আছে—ট্রান্সফার অব প্রপার্টি অ্যাক্ট, ইন্ডিয়ান কন্ট্রাক্ট অ্যাক্ট, প্রেমিসেস টেনেন্সী অ্যাকাউন্ট, এই তিনটি অ্যাক্টের যে অধিকার সেই অধিকার এই বিলে নেই। কলকাতা শহরের যে কোনও বাড়ি এই তিনটি আইনে হস্তান্তর করে দেওয়া যায়। প্রেমিসেস টেনেন্সী অ্যাক্ট এবং ট্রান্সফার অব প্রপার্টি অ্যাক্টে এটা করে দেওয়া যায়। কিন্তু এখানে করতে গেলে অথরিটির মতো নিতে হবে এবং অথরিটি ঠিক করবেন কাকে দিচ্ছেন, কেন দিচ্ছেন, কত টাকাতে দিচ্ছে ইত্যাদি। সেইমতো না নিয়ে আপনি ট্রান্সফার করলে সেটা শাস্তিযোগ্য অপরাধ হবে। আমরা এটা মনে রেখেছি, কিছু লোকের হয়ত এরকম হয়েছে, হতে পারে যে বাড়ি করেছেন কিন্তু তারপর বাড়িটা আর রাখতে পারছেন না, বাড়ি করেছেন কিন্তু তিনি বিদেশে চলে যাচ্ছেন, কি করবেন। থাকতে পারে এরকম বাস্তব সমস্যা দু-একটা। তারও আমরা পথ রেখেছি, রক্ষাকবচ রেখেছি কিন্তু বেআইনিভাবে টাকার খেলার মাধ্যমে সেই জমি বা বাড়ি হস্তান্তর হয়ে যাবে এটা আমরা করতে দিতে পারি না। যেভাবে এখন ভাড়াটিয়ার নামে, পাওয়ার অব অ্যাটর্নি ইত্যাদি নামে হস্তান্তর হচ্ছে এই হস্তান্তর বন্ধ করার জন্য এই আইন আমরা এনেছি এবং আশা করি এই আইন দলমতনির্বিশেষে সকলের সমর্থন পাবে। যে লক্ষ্য নিয়ে বিধাননগর তৈরি হয়েছিল সেই লক্ষ্যে যাতে আমরা অবিচল থাকতে পারি সেটা দেখতে হবে। ১৩ হাজার মানুষ যারা আন্তরিকভাবে বাড়ি করলেন ইতিমধ্যেই তাঁর ৫/৭শো তে গোলমাল হয়ে গিয়েছে। ভবিষ্যতে এটা যাতে না হয় সেইজন্যই এই আইন আনা হয়েছে। এই আইনের একটা ধারায় বলা হয়েছে রেট্রোসপেকটিভ এফেক্টের কথা। অর্থাৎ ইতিমধ্যেই যারা গোলমাল করেছেন তাদেরও আমরা এই আইনে ধরতে পারব। শুধু নতুন করে বাড়ি করার জন্য এই আইন নয়, পুরানো বাড়িকেও এই আইনে ধরতে পারব। এই লক্ষ্য নিয়েই এই আইন। এই হচ্ছে আমার সংক্ষিপ্ত বক্তব্য।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমত বলি, এই বিলের উদ্দেশ্য মহৎ। মাননীয় মন্ত্রী মহাশয় যেভাবে বললেন সেটাকে আমি সমর্থন করি। আমি সল্টলেক অ্যাডভাইসারি বোর্ডে সল্টলেকের মানুষ না হয়েও ১০ বছর ছিলাম কাজেই এ সম্পর্কে সাধারণ জ্ঞান, বুদ্ধি আমার আছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে ব্যক্তিগতভাবে আমি চিনি, তাঁর বলিষ্ঠতা সম্পর্কে আমার শ্রদ্ধা আছে। যে রকম বলিষ্ঠতা নিয়ে উনি বেআইনি হস্তান্তর রোধ করতে চাইছেন তাতে আমি উৎসাহিত। মাননীয় মন্ত্রী মহাশয় কমপিটেন্ট অথরিটির কথা বলেছেন। আমি খুশি যে মাননীয় মন্ত্রী মহাশয়ের সেই কমপিটেন্ট অথরিটি সম্পর্কে আস্থা আছে। কিন্তু রেট্রোসপেকটিভ এফেক্টের কথা যেটা উনি বলেছেন সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। অনেক অতীত থেকে এইসব বেআইনি যা চলে আসছে এবং তখনও অথরিটি ছিল, in the name and style of competent Authority ছিল। তার ফাঁক দিয়েও তাঁদের সাহায্য ও সহযোগিতা নিয়েই এই ধরনের বেআইনি হস্তান্তর হয়ে গেছে। অতএব আজকে কমপিটেন্ট অথরিটি যাতে সততা রক্ষা করে চলে তাও দেখার দরকার আছে। কোনও মানুষের যদি কোনও অভিযোগ থাকে তাহলে সেই অভিযোগ যাতে কমপিটেন্ট

অথরিটির কাছে সহজে জানান যায়, সেদিকে নজর রাখার প্রয়োজন আছে। কেন না আমাদের কাছে নজির আছে, আমরা বর্তমান অবস্থায় দেখছি সহজে অভিযোগ জানানো যায় না। তাই আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি কমপিটেন্ট অথরিটির সামনে এমন কোনও বেড়ার সৃষ্টি করবেন না যাতে না তাঁদের কাছে সাধারণ মানুষ পৌঁছতে পারে। কমপিটেন্ট অথরিটি যেন এই দপ্তরের এবং মন্ত্রীর অধীনে থাকে। অর্থাৎ খানিকটা চেক আপ-এর ব্যবস্থা নির্দিষ্টভাবে করা উচিত। অবজেক্ট অফ দিস বিলের শেষ কথা যেটা বলা আছে—কোন কোন কারণে, কোন কোন পার্সপেকটিভে এটা করা হচ্ছে। একদম শেষে বলা হয়েছে, এনি সাচ ল্যান্ড অ্যাকসেপ্ট ইন সার্টেন সারকমসট্যানসেস—কিছু নির্দিষ্ট পরিস্থিতিতে হস্তান্তর করা চলবে। হয়ত কোনও গরিব মানুষ আর্থিক কারণে সরকারের কাছে বিক্রি করতে দিতে চাইবে এবং সেক্ষেত্রে কমপিটেন্ট অথরিটি তাকে অনুমতি দেবেন। এই এক্সেপশন ক্ষেত্রগুলোর ওপর একটা চেক আপ রাখার ব্যবস্থা করতে আমি অনুরোধ করছি। এই জাতীয় ক্ষেত্রেও যাতে কোনও ভাবেই এই এক্সেপশনের ম্যাল-ইউটিলাইজেশন যেন না হয়। দ্বিতীয় কথা হচ্ছে, সল্টলেকে ২ কাঠা, ৪ কাঠা জমি জলের দামে দেওয়া হয়েছে। ২ কাঠা জমি ৩ হাজার টাকা দামে দেওয়া হয়েছে এবং ৪ কাঠা জমি ৬ হাজার টাকা দরে, জলের দামে দেওয়া হয়েছে। এর উদ্দেশ্য ছিল। উদ্দেশ্য ছিল এল.আই.জি., এম.আই.জি. গ্রুপের মানুষদের সাহায্য করা। আজকে সংবাদপত্রেই দেখতে পাবেন ঐ সমস্ত জমি অনেক টাকার বিনিময় হস্তান্তর করা হয়েছে। উচ্চ বিত্ত মানুষরা বহু টাকা ব্যয় করে সেই সমস্ত জমি কিনে কোটি কোটি টাকা ব্যয় করে বাড়ি তৈরি করছে। আমরা দেখছি সি.পি.টি. সরকারের কাছে জমির অনুমতি নিয়ে সেই জমিতে ফ্ল্যাট তৈরি করে ৪০ লক্ষ টাকা, ৫০ লক্ষ টাকা দামে ফ্ল্যাট বিক্রি করছে। যারা সল্টলেকে বেশি টাকা খরচ করছেন তাঁরা সেই সব ফ্ল্যাটের জন্য আবেদন করতে পারেন। তাঁরা সল্টলেকে না গিয়ে নিউ আলিপুর বা অন্যান্য জায়গায় ফ্ল্যাট কিনুন। তাহলে গরিব, মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্তরা সল্টলেকে থাকতে পারেন। কেন্দ্রীয় সরকারি সংস্থা তাদের জন্য অনেক দামি সব ব্যবস্থা করছে। ৫০/৬০ লক্ষ টাকা তাঁরা সেখানে গিয়ে খরচ করুন। সাথে সাথে আমি বলব যে, যারা সল্টলেকে ২/৩ কাঠা জমি কিনেছে তাদেরও লোভ লালসারও একটা সীমা পরিসীমা থাকা উচিত। তাঁরা লোভে পড়ে যেভাবে জমি বিক্রি করছে, তাকে কগনিজিবল অফেন্স হিসাবে নেওয়া উচিত। সেই ব্যবস্থা এখন পর্যন্ত নেই। আমি মন্ত্রীকে তাঁদের সম্বন্ধেও অ্যালার্ট থাকতে অনুরোধ করছি। যাতে নির্দিষ্টভাবে এই বিলটির পবিত্রতা বজায় থাকে তাঁর জন্য নিশ্চয়ই আমাদের সহযোগিতা থাকবে। পিপল-এর কাছেও এই ধরনের অ্যাপিল রাখা হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় যে বিল এনেছেন আন্তরিকভাবে আমি তাকে সমর্থন করছি। এই প্রসঙ্গে আমি দুটো অনুরোধ তাঁর কাছে রাখতে চাই বিবেচনার জন্য। এই বিলের সেকশন ১৬-তে বলা হয়েছে প্রত্যেক লিজিকে প্রতি বছর একটা করে অ্যান্যুয়াল রিপোর্ট দিতে হবে। আমার মনে হয় এই যে অ্যান্যুয়াল রিপোর্ট দেওয়ার ব্যবস্থাটা করতে চাইছেন এটা দেখবার কোনও লোক থাকবে না। আর আইনের মধ্যে দিয়ে এটা চালু করা যাবে কিনা সে বিষয়েও আমার সন্দেহ আছে। আমার মনে হয় যে সমস্ত শান্তিপূর্ণ নাগরিকরা লীজ নিয়েছেন এবং জমি ব্যবহার করছেন

তাঁদের ওপর একটা বাড়তি ঝামেলা চাপিয়ে দেওয়া হচ্ছে। এটা ঠিক হচ্ছে কিনা একটু বিবেচনা করে দেখুন। কারণ কেউ যদি ট্রান্সফার করে, তাহলে তা দেখার জন্য কম্পিটেন্ট অথরিটি আছে তাঁরা দেখবেন এবং তা নিয়ে কেসও হবে। আমাকে প্রতি বছর একটা করে অ্যানুয়েল রিপোর্ট দিতে হবে। এটা ঠিক হল কিনা স্বামী মারা গেলে বিধবা বাড়ির মালিক হলেন, তাঁর কাছে পৌঁছে দেওয়া সম্ভব কিনা চিন্তা করতে বলছি। আর একটা কথা নেই, বাপ মারা গেলে দুই ভাইয়ে কিভাবে ভাগ করবে সেটাও ডেফিনিট বলা হয় নি। কিভাবে এটা করা যাবে কি যাবে না এই দুটি বিষয়ে ভেবে দেখতে বলছি। আইনের ফ্যাঁকরা অ্যানুয়েল রিপোর্ট দেওয়া সব লোকের পক্ষে সম্ভব হয় না, এটা বিবেচনা করবেন। আমার মনে হয় এটার যদি কিছু প্রয়োজন থাকে তো দেখবেন।

**শ্রী তপন হোড়ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় The West Bengal Government Land (Regulation of Transfer) Bill, 1993. উপস্থাপিত করেছেন এবং এই বিল আজকে অত্যন্ত সময়োচিতভাবে এখানে উপস্থাপিত হয়েছে কারণ আমরা সবাই জানি যে সল্টলেক প্রসারিত করার ব্যাপারে মধ্যবিত্ত এবং নিম্ন মধ্যবিত্তদের প্রতিদিনকার বাসস্থান সমস্যার দিকে তাকিয়ে সল্টলেক উপনগরী পরিকল্পনা সেই পরিকল্পনার কথা মাথায় রেখেই করা হচ্ছে। কিন্তু আমরা দীর্ঘদিন ধরে লক্ষ্য করছি এই সল্টলেকে বাড়ি তৈরি করবার বা সেখানে থাকবার জন্য একটা উচ্চবিত্ত বা তাঁর সঙ্গে সঙ্গে বিভিন্ন শিল্পপতি, অসাধু ব্যবসায়ী আছেন তাঁদের একটা ফ্যাসিনেশন হয়ে গেছে। যাঁরা একটু উচ্চবিত্ত মানুষ বাঙালি বা অবাঙালি সমাজে যাঁরা মার্কিন যুক্তরাষ্ট্র বা ইংলন্ডে থাকেন—ভারতবর্ষে থাকুন না কেন—তাঁদের সল্টলেকে একটা বাড়ি তৈরি করতে হবে। এই সুযোগে ২, ৩, ৪ কাঠা জায়গা কিনলেন, নিম্ন মধ্যবিত্তদের সামনে যদি ৩০/৪০ লাখ টাকার প্রলোভন আসে তখন তাঁদের পক্ষেও সেই প্রলোভন দমন করা শক্ত। কাজেই সেই জায়গায় দাঁড়িয়ে এই বিল আমাদের সাহায্য, প্রোটেক্ট করবে। বে-আইনি হস্তান্তরের ক্ষেত্রে এই বিলে কতকগুলি ব্যাপারে মাননীয় রবীনবাবু যেটা বললেন যে কিছু এক্সেপসন কেস আছে। সেই কেসের ব্যাপারে যাতে অত্যন্ত সতর্ক থাকা যায় সেজন্য আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব। তিনি সেটা দেখবেন এবং তাঁর সাথে সাথে সল্টলেক সম্বন্ধে আমাদের যে দৃষ্টিভঙ্গি নিম্ন মধ্যবিত্ত এবং মধ্যবিত্তদের বাসস্থান আরও সম্প্রসারিত করার পরিকল্পনা সে ক্ষেত্রে যথাযথভাবে বাস্তবায়িত হয় তার জন্য মন্ত্রী মহাশয় আরও একটু দৃষ্টি দেবেন এই আশা প্রকাশ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্যঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় এখানে ৩টি বিষয়ে মূল যে কথা মাননীয় রবীনবাবু বলেছেন যে অথরিটি, অথরিটি সম্বন্ধে ভাবনা চিন্তা করবেন, একটু মনোযোগ দিয়ে পড়বেন অথরিটির নেতৃত্ব ডেপুটি ম্যাজিস্ট্রেটের নিচে কেউ নেই। র‍্যাংকটা ডেপুটি ম্যাজিস্ট্রেটের হবে এবং কি কি শর্তে এই মুহূর্তে সমস্যাটা এটা নয় মাননীয় সদস্য তার ন্যায়সঙ্গতভাবে বিক্রি করা উচিত ট্রান্সফার করা উচিত। সমস্যা এখানে উল্টো, টাকার খেলা চলছে। সমস্যা সেখানে কি কি ভাবে হস্তান্তর অথরিটি গ্রহণ করবে সেটা আইনে থাকবে না, রুলস হয়েছে রুলসে থাকবে। রুলস ফ্রেম করা হবে কোন কোন ক্ষেত্রে। ধীরেনবাবু বলছিলেন যে, পার্টিশন

হলে কি হবে। সেই ব্যাপারে অথরিটি কনভিন্সড হলে এবং রুলস পারমিট করলে তখন সেটা আমরা অনুমোদন করতে পারব। তিনি আর একটা কথা বলেছেন অ্যানোয়াল রিপোর্টের ব্যাপারে। কিন্তু আমাদের পক্ষে ১০ হাজার বাড়িতে গিয়ে ফিজিকাল ভেরিফিকেশন করা সম্ভব নয়। অ্যানোয়াল রিপোর্ট চাই এই কারণে যে, এখন পর্যন্ত পুলিশ রিপোর্ট যা পাওয়া গেছে, এইরকম অ্যানোয়াল রিপোর্ট দাখিল করতে না বললে যাদের লিজ দেওয়া হয়েছে তারা জমি হস্তান্তর করে দিয়ে চলে যাচ্ছেন। অ্যানোয়াল রিপোর্ট চাওয়া হচ্ছে হ্যারাসমেন্টের জন্য নয়, এটা ন্যায়সঙ্গত এবং আইনসঙ্গত। কাজেই আমরা এটা চাইতে পারি। জয়নাল সাহেব বলে গেলেন—টারমিনেট কথাটা জানুন ডিটারমিন কথাটা বাদ দিয়ে। এই ব্যাপারে আমরা আইনের পরামর্শ নিয়েছি, আমি এটা গ্রহণ করতে পারছি না। টারমিনেট করতে বললে হিয়ারিং-এর সুযোগ দেওয়া হয়, কিন্তু বেআইনি হস্তান্তর হলে হিয়ারিং-এর সুযোগ আমরা দেব না, সেজন্য টারমিনেট কথাটা জানতে পারছি না।

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the West Bengal Government Land (Regulation of Transfer) Bill, 1993 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1-14

The question that clauses 1-14 do stand part of the Bill was then put and agreed to.

### Clause-15

**Mr. Speaker :** There is one amendment to Clause No. 15 by Dr. Zainal Abedin. The amendment is in order. Dr. Abedin may please move his amendment (pause). As Dr. Abedin is absent the amendment is not moved.

The question that Clause 15 do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 16-22

The question that Clauses 16-22 do stand part of the Bill was then put and agreed to.

### Clause-23

**Mr. Speaker :** There is one amendment to Clause 23 by Dr. Zainal Abedin being amendment no. 2. The amendment is in order. Dr. Abedin may now move his amendment. (pause) As he is absent in the House the amendment is not moved.

The question that Clause-23 do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 24, 25 and Preamble

The question that Clauses 24.25 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

(At this stage Congress (I) Members entered in the House. Shri Sadhan Pande unfurled an allegedly blood-stained cloth, showed it to the Members and placed it on the table of the Hon'ble Speaker.)

(noise and interruption)

**Shri Buddhadeb Bhattacharjee:** Sir, I beg to move that the West Bengal Government Land (Regulation of Transfer) Bill, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

[2-40—2-50 p.m.]

### The West Bengal Municipal Bill, 1993 as reported by the select Committee.

Sir, I beg to move that the West Bengal Municipal Bill, 1993 as reported by the Select Committee, be taken into consideration.

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে পৌর বিষয়ক বিল ১৯৯২ সালের ২৫শে জানুয়ারি এই হাউসে প্লেস করা হয়েছিল। তারপর এই বিল সিলেক্ট কমিটিতে গিয়েছিল। এই বিল নিয়ে সিলেক্ট কমিটিতে ৮ বার সভা হয়েছিল।

(তুমুল গোলমাল)

এই বিলের উপর সিলেক্ট কমিটির মাননীয় সদস্যরা কোনও নোট অফ ডিসেন্ট দেন নি, সেইজন্য আমি তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। এই বিল সিলেক্ট কমিটিতে বিস্তারিতভাবে আলোচনা হয়েছে। সেখানে মাননীয় সদস্যদের মতামত নিয়েছি, বিভিন্ন সংগঠনের মতামত নিয়েছি, বিভিন্ন ট্রেড ইউনিয়নের মতামত নিয়েছি, বিভিন্ন জনপ্রতিনিধিদের মতামত নিয়েছি। অন্য রাজ্যের পৌর আইনের সহযোগিতা নিয়েছি।

(তুমুল গোলমাল)

৭৪তম সংবিধান সংশোধনের যে সমস্ত বাধ্যতামূলক বিধান দেওয়া হয়েছে সেইগুলিকে এই

বিলের মধ্যে অন্তর্ভুক্ত করা হয়েছে। আশা করি আপনারা সকলে এই বিলকে সমর্থন করবেন।

(গোলমাল)

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী অশোক ভট্টাচার্য মহাশয় যে বিল এনেছেন তা শুধু অভূতপূর্ব নয় প্রকৃতপক্ষে বৈপ্লবিকও বটে। যাঁরা আজকে এখানে গণতন্ত্রের কথা বলেন প্রকৃতপক্ষে তাঁরা এখানে বিশৃঙ্খলা সৃষ্টি করবার চেষ্টা করছে। তাঁদের জানা দরকার গণতন্ত্রকে কিভাবে রক্ষা করতে হয়, গণতন্ত্রকে কিভাবে সম্প্রসারিত করতে হয়। তাঁরা এখানে বিশৃঙ্খলার সৃষ্টি করতে চাচ্ছেন, তাঁরা সেই জন্য এখানে হাজির হয়েছেন। আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই যে বিল মাননীয় মন্ত্রী মহাশয় উত্থাপন করেছেন তাকে আমি পরিপূর্ণভাবে সমর্থন করছি। যে সমস্ত বিষয় এই বিলের মধ্যে অন্তর্ভুক্ত করা হয়েছে জনস্বার্থে তাতে জনগণ উপকৃত হবেন এই বিষয়ে কোনও সন্দেহ নেই। তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য যে সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে, মহিলাদের জন্য যে সমস্ত সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে তাঁর জন্য আরও বিশেষ করে এই বিলকে সম্বর্ধনা জানাচ্ছি। এই বলে বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষীতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউসের অবস্থা এমন দাঁড়িয়েছে তাতে বলার অবস্থা এখানে নেই। মাননীয় মন্ত্রী যে বিল এখানে এনেছেন সেটা অত্যন্ত সময়োপযোগী। আপনি জানেন যে ১৯৩২ সালে বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট পাস হয়েছিল, তার উপর ভিত্তি করেই পৌর প্রশাসনগুলো চলছিল। যদিও এর মাঝে অনেকগুলো অ্যামেন্ডমেন্ট হয়েছে, তাহলেও কাজ করার ক্ষেত্রে সুবিধা বিশেষ ছিল না, পৌর প্রশাসনকে চালানো অসম্ভব হয়ে পড়েছিল। কাজেই অনেক সুচিন্তিত মতামতের ভিত্তিতে এটা সিলেক্ট কমিটিতে গিয়েছিল এবং সেখানে অনেক আলাপ আলোচনার ভিত্তিতে এখানে আনা হয়েছে। এই বিলের মধ্যে যেসব বিষয় আছে, বিশেষ করে রাজ্য সরকার মিউনিসিপ্যালিটিগুলোকে যেখানে নিয়ন্ত্রণে আনতে পারছিলেন না, সেই নিয়ন্ত্রণ অনেকখানি ফিরিয়ে আনা সম্ভবপর হবে। আগে যে এনোমালিস ছিল সেগুলো কাটিয়ে উঠতে পারবেন বলে আমি মনে করি। কাজেই এই বিলটি সময়োচিত ভাবেই আনা হয়েছে। এটা গৃহীত হলে প্রশাসনিক ক্ষেত্রে অনেক সুবিধা হবে। বিভিন্ন জায়গায় যে সমস্যা দেখা দিচ্ছে সেগুলোর মোকাবিলা করা সম্ভব হবে। কাজেই, এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ওয়েস্টবেঙ্গল মিউনিসিপ্যাল (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৩ যেটা এখানে উত্থাপিত হয়েছে, আমি তাকে পূর্ণ সমর্থন করছি। সিলেক্ট কমিটিতে এটা উত্থাপিত হয়েছে। এস.সি. এবং এস.টি.দের আসন সংরক্ষণ যেটা করা হয়েছিল

এবং মহিলাদের এক তৃতীয়াংশ আসন সংরক্ষণ যেটা করা হয়েছে বিশেষ করে এটা একটা নতুন দিক। তফসিল জাতি এবং উপজাতিদের জন্য যে আসন সংরক্ষণ করা হয়েছে এবং সিলেক্ট কমিটির যে সুপারিশ, মহিলাদের এক তৃতীয়াংশের জন্য আসন সংরক্ষণ, এটা আইনের সংযোজন। এটা বামফ্রন্ট সরকারের গণমুখি পরিকল্পনা এবং গণতন্ত্রকে প্রসারের যে দৃষ্টিভঙ্গি তারই প্রতিফলন। এটা যদি রূপায়িত হয় তাহলে বিশেষ করে কলকাতা কর্পোরেশনের টাইপে বরো কমিটির কথা, ওয়ার্ড কমিটির কথা ইত্যাদি পরিবর্তন হওয়ার সম্ভাবনা আছে। এটা বিশেষ করে সমর্থনযোগ্য। কিন্তু বিল্ডিং কনস্ট্রাকশনের ক্ষেত্রে ১৯৫, ১৯৭, ১৯৮, ২০০, ২০১ এবং ২০২ এই যে ধারা, এই ধারা—যদিও বহুতল বাড়ি নির্মাণের ক্ষেত্রে একটা আইন তৈরি করার চেষ্টা করছেন—হাই রাইজ বাড়ি সম্পর্কে একটা রেস্ট্রিকশন করা যায় কিনা তা ভেবে দেখতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে সেখানে যে বাড়িগুলো হচ্ছে, সেগুলো নির্মাণের সময়ে যে স্পেশাস, জমি ছাড়ার কথা তা ছাড়া হচ্ছে না। পরিবেশ দূষণের ক্ষেত্রে সেটা করতে পারলে দূষণ প্রতিরোধের ক্ষেত্রে খুবই উপযোগী হবে। মিউনিসিপ্যালিটিগুলিতে আইন মানা হচ্ছে না। ফলে যে সেকশনগুলো আনা হয়েছে তা যদি প্রয়োগ করা হয় তাহলে সুবিধা হবে। সেখানে সুয়ারেজ ড্রেনেজ, বিশেষ করে আন্ডারগ্রাউন্ড ড্রেনেজ যাতে করা যায়, সেগুলো মডার্নাইজ করা যায় সে দিকে দৃষ্টি দেওয়া উচিত।

[2-50—3-00 p.m.]

মিউনিসিপ্যালিটিতে ড্রেনেজ সিস্টেম ভীষণ খারাপ। সেখানে সোয়ারেজ এবং ড্রেনেজ সিস্টেমের যে নতুন আইন আনা হচ্ছে এবং তার যে ক্ষমতা দেওয়া হচ্ছে তাতে আশা করি এই সিস্টেম ঠিকমতো প্রয়োগ হবে। মানুষের যাতে ভবিষ্যতে আর অসুবিধার সম্মুখীন হতে না হয় সেইদিকে নজর রাখতে হবে। গোলমাল ..... এই নতুন আইন করাতে মানুষের আরও সুযোগ সুবিধা আসবে এবং সেইজন্য এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের উপরে যারা আলোচনা করেছেন এবং সমর্থন করেছেন তাঁদের সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। ... (গোলমাল) ... এই আইনটা তৈরি করে তাতে অনেক সুযোগ দেওয়া হয়েছে এবং এই আইনের দ্বারা মহিলাদের জন্য এক তৃতীয়াংশ আসন সংরক্ষণের কথা লেখা হয়েছে। জনসংখ্যা বৃদ্ধির ভিত্তিতে তফসিলি জাতি ও উপজাতিদের পৌরসভা তথা পৌর আসন সংরক্ষণের কথা এই আইনে বলা হয়েছে ... (গোলমাল) ... আমি এখানে উল্লেখ করতে চাই যে বিষয়টি সামগ্রিকভাবে রাজ্য সরকারের আইন ... (গোলমাল)। এবং ৭৪তম সংবিধানে মিউনিসিপ্যালিটির কিছু যে অবজেক্টস অ্যান্ড রিজিনস সেগুলো পরিবর্তন করার চেষ্টা করছি (গোলমাল)। রাজ্য সরকার তার আইনের মধ্যে যতটুকু সংশোধন করা যায় তা করেছেন। গৃহ নির্মাণ বা বিল্ডিং রুলস-এর আইন প্রসঙ্গে কেউ কেউ বলেছেন যে এই গৃহ নির্মাণ আইনটাকে আরও শক্তিশালী করার কথা বলেছেন এবং বিশেষ কিছু বিষয় এই আইনে অন্তর্ভুক্ত করতে বলেছেন।

(গোলমাল)

বিল্ডিং রুলসকে আরও শক্তিশালী করার সিদ্ধান্ত নিয়েছি এবং তার পাশাপাশি বেআইনি যে বাড়ি নির্মাণ হয়েছে, সেই বেআইনিভাবে নির্মিত বাড়ির বিরুদ্ধে যথোচিত ব্যবস্থা যাতে নেওয়া যেতে পারে তার জন্য পৌর প্রধান এবং পৌর অফিসারদের কোয়াসি জুডিশিয়াল ক্ষমতা দেওয়া হয়েছে।

(গোলমাল)

এই বেআইনি বাড়ির ব্যাপারে ১৯৩২ সালের আইনকে পরিবর্তন করে আরও শক্তিশালী করা হয়েছে।

(গোলমাল)

তাছাড়া পৌরসভার অধীনে যাতে আয় আরও বৃদ্ধি হয় তাঁর জন্য নতুন নতুন করের সুযোগ যাতে আরও বেশি করে পাওয়া যেতে পারে তাঁর ব্যবস্থা করা হয়েছে। গৃহ সম্পত্তির কর অর্থাৎ প্রপার্টি ট্যাক্স যাতে আরও বেশি করে পাওয়া যেতে পারে তার জন্য সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে এই প্রপার্টি ট্যাক্স আরও বাড়াতে বলা হয়েছে এই আইনে। রোজগারের ভিত্তিতে সম্পত্তির মূল্যায়ন দরকার এবং তাঁর জন্য যাতে নীতি নির্ধারণ হতে পারে এবং এর থেকে যাতে কর আদায় হতে পারে সেইদিকে দৃষ্টি দেওয়া হয়েছে। তাঁর পাশাপাশি জল বন্টন ব্যবস্থারও উন্নতি করেছি।

(গোলমাল)

এতে নাগরিকদের যুক্ত করা হয়েছে এবং স্বেচ্ছাসেবীদেরও এতে যুক্ত করা হয়েছে (গোলমাল) তাছাড়া ওয়ার্ড কাউন্সিলের ব্যাপারে যে ৩০ জনের আসন ছিল সেটা ওয়ার্ড কমিটিতে আলোচনা হয়ে সেখানে সর্বোচ্চ আসন সংখ্যা ৩৫ করা হয়েছে এবং সর্বনিম্ন ১২ করা হয়েছে। আশা করি এই বিলকে সবাই সমর্থন করবেন এবং এই যে বিল আনা হয়েছে এর দ্বারা আইন করে পৌরসভাগুলিকে আরও শক্তিশালী এবং এর মধ্যে গতিশীলতা আনতে পারব এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা প্রায় সম্পূর্ণ একটি নতুন বিল এখানে উত্থাপন করছি। এই বিল তৈরি করার আগে সিলেক্ট কমিটিতে গিয়েছিল, ২১জন সিলেক্ট কমিটিতে ছিলেন, ৮ বার মিটিং হয়েছে, সেই ৮ বারের মিটিংয়ে সুব্রতবাবু অবশ্য একটি মিটিংয়েও যাননি। সিলেক্ট কমিটির মিটিংয়ে আমরা পুঙ্খানুপুঙ্খভাবে সমস্ত বিষয়ে আলোচনা করেছি, বর্তমানে আমাদের রাজ্যে ১১৬টি মিউনিসিপ্যালিটি আছে, এই মিউনিসিপ্যালিটিগুলির কাজের উন্নতি হবে এই বিশ্বাস আমাদের এখানে আছে। এতকাল দিল্লিতে সংবিধান সংশোধন হয়েছে, ৭৪তম সংশোধন আমরা গ্রহণ করেছি। কিন্তু একটি বিষয়ে আমরা কিছুতেই বুঝতে পারিনা দিল্লির মন্ত্রী, সংশ্লিষ্ট বিষয়কের মন্ত্রী শ্রীমতী শীলা কল

আমাকে জানিয়েছিলেন যেই চিঠির ভাষা ছিল এম.এল.এ., এম.পি. তারা কখনই এই সমস্ত মেম্বাররা সদস্য হবেন না, তাঁদের ভোটের অধিকার থাকবে না। তিনি যে লিখিত চিঠি দিয়েছিলেন সেই চিঠি আমার কাছে আছে The matter has been examined by the Ministry and now it has been decided that the M.Ps and M.L.As may have representation in the Municipality but without voting rights. এ সত্ত্বেও ৭৪তম সংশোধনীতে এই কথা কেন বলা হল আমরা জানিনা। আমি এটা বুঝতে পারছি না। আমি শুধু বলছি এই যে আসন সংরক্ষণ এর ৩।১ ভাগ হচ্ছে মহিলাদের জন্য, আদিবাসীদের জন্য, অন্যান্যদের জন্য এই বিল আমাদের রাজ্যে মিউনিসিপ্যালিটির ক্ষেত্রেই নয়, আইনের অনুমোদন হবে, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করলাম।

The motion of Shri Ashok Bhattacharjee that the West Bengal Municipal Bill, 1993 as reported by the select committee be taken into consideration was then put and agreed to.

**Clause 1**

**Mr. Speaker:** There is amendment to Clause 1 given by Shri Lakshmi Kanta Dey (Amendment No. 1). The amendment is in order. I now call upon Shri Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey:** Sir, I beg to move that in clause 1, to sub-clause (5), the following proviso be added :-

"provided that nothing in this Act shall be construed to affect the powers of the Council for the hill areas under sub-section (1) of section 81 of the Darjeeling Gorkha Hill Council Act, 1988."

**Shri Buddhadeb Bhattacharjee:** Sir, I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey (amendment No. 1) was then put and agreed to.

The question that Clause 1, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

**Mr. Speaker:** There is amendment to Clause 2 given by Shri Lakshmi Kanta Dey (Amendment No. 19). The amendment is in order. I now call upon Shri Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey:** Sir, I beg to move that in clause 2-

(1) in sub-clause (19) for the words "Election Authority", the words "State Election Commission," be substituted;

(2) sub-clause (20) be omitted;

(3) after sub-clame (60), the following sub-clause be inserted;

"State Election Commission" means the State Election Commission constituted in the manner referred to in sub-section (1) of section 27."

**Shri Buddhadeb Bhattacharjee :** I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey (Amendment No. 19) was then put and agreed to.

The question that clause 2, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3 to 13**

The question that clauses 3 to 13 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 14**

**Mr. Speaker :** There are amendments to Clause 14 given by Shri Abdul Mannan (amendment Nos. 8, 9) and by Shri Lakshmi Kanta Dey (amendment No. 2). The amendments are in order.

I now call upon Shri Abdul Mannan and Shri Lakshmi Kanta Dey to move their amendments.

... (As Shri Mannan was not in the House his amendments were not moved) ...

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 14 in sub-clause (3), for the words "not exceeding four years", the words "not exceeding six months" be substituted."

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey (amendment No. 2) was then put and agreed to.

বামফ্রন্টের সংযমের সাথে আরও বেশি দৃঢ়ভাবে বলতে হবে। ওরা আইনশৃঙ্খলাকে যে দিকে নিয়ে যেতে চাইছে, আমাদের সমাজকে যেভাবে ক্যাওয়াসের মধ্যে দিয়ে যেতে চাইছে, এই অবস্থায় আমি আশা করব, আমাদের শুভবুদ্ধি দিয়ে, বোধবুদ্ধি দিয়ে আইনশৃঙ্খলার বিরুদ্ধে যে কোনও অপচেষ্টার বিরুদ্ধে আমরা জেহাদ ঘোষণা করব।

[11-50 — 12-00 Noon]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রায় ২৪ বছর এই সভায় কমবেশি হল আছি। কিন্তু আমার কাছে এটা নজিরবিহীন ঘটনা। আমি ৬৯ সাল থেকে এখানে আছি। এই যে নজিরবিহীন ঘটনা হল এটা শুধু আমাদের বিধানসভায় নয়, পৃথিবীর কোনও সংসদীয় ইতিহাসে এই রকম কোনও ঘটনা ঘটেছে বলে আমার জানা নেই। বিধানসভার স্টাফ যারা রুটিন মাফিক কাজ করে তাদের উপরে ওরা আক্রমণ করেছে। এমনিতে ওরা আপনাকে কাগজের ঢেলা ছুঁড়ে মেরেছে, জ্যোতিবাবুকে জুতো দেখিয়েছে, আমাদের উপরে অকথ্য ভাষা ব্যবহার করেছে। ওদের যা কালচার তাতে ওদের কাছ থেকে বেশি কিছু আশা করি না। কিন্তু আমাদের সামনে যেভাবে গলা টিপে মেরে ফেলার চেষ্টা করেছে, এটা ভাবতে পারিনি। সমস্ত শালীনতা বিসর্জন দিয়ে কংগ্রেস দল কাল যা করেছে তার বিরুদ্ধে আমরা এখানে নিন্দা প্রস্তাব নিতে পারি। কিন্তু তা নিয়ে কি হবে? জনগণ এটা বিচার করবে। দ্বিতীয়ত আমার সরকারি কথা, কোনও নিয়ম বা আইনের মধ্যে আছে জানি না, আপনি আইনজ্ঞ, আপনি এটা জানেন। কিন্তু যেভাবে ১১-১২ জন মানুষ মারা গেল তা দুঃখজনক ঘটনা। ওরা মিছিলে পাইপগান, বেলজিয়াম বোম, পেট্রোল বোম নিয়ে এসেছিল এবং নানাকিছু লুঠপাট যা করেছে, এটা পরিকল্পিত ভাবেই করেছে। এই রকম একটা লন্ডভন্ড কান্ড করবে, এটা পরিকল্পিত ভাবেই করেছে। তারপরে আবার মানুষকে খুন করানো হল। ওরা ইতিমধ্যেই ঘোষণা করেছে যে, ওখানে পাঁচজন খুন হল, এখানে আরও বেশি করতে হবে। বিধানসভায় সৌগত রায় সরাসরি ভাবেই বলেছেন, এখানে রক্তগঙ্গা বইয়ে দেবেন। আমি এখানে দাঁড়িয়ে সরাসরি বলতে চাই, মমতা ব্যানার্জি তিনি এই সভার সদস্যা না হতে পারেন, কিন্তু বড় অর্গানাইজার। সৌগত রায় এই সভার সদস্য, তাঁর বিরুদ্ধে এটা প্রয়োগ করা যায় কিনা—এখানে অনেক আইনজ্ঞ, সংস্কৃতিবান মানুষ আছেন তাঁরা এটা ভাববেন। এটা আজকে দাবি উঠেছে—আমার রাজারহাটের একজন মারা গেলেন— যেসব মানুষ সেদিন এসেছিল তারা নানাদিক থেকে প্রভাবিত হয়ে এসেছিল, তাদের মধ্যে যারা মারা গেছে তাদের পরিবারের কাউকে চাকুরি দিতে হবে। এই দায়িত্ব মমতা ব্যানার্জিকে নিতে হবে। মৃত ব্যক্তির পরিবার 'এর দায়িত্ব ওদের নিতে হবে, এটা আমাদের পরিষ্কার কথা। যারা মারা গেছে তাদের দায়িত্ব ওদেরই নিতে হবে। কারণ ঐ সমস্ত লোকদের ওরাই ভুল বুঝিয়ে নিয়ে এসেছিল। ওদেরই দায়িত্বজ্ঞানহীনতার জন্য, দায়িত্বজ্ঞানহীন নেতৃত্বের ফলে এই জিনিস ঘটেছে। সুতরাং দায়িত্ব ওদের নিতে হবে। আমি অন্তত্তপক্ষে কংগ্রেসের কাছ থেকে অন্য কোনও উন্নত ধরনের কালচার আশা করি না। যারা অরাজনৈতিক, অসাংস্কৃতিক লোক তারা কংগ্রেস দলের মধ্যে স্থান দখল করেছে। তবে এখনও কিছু মর্যাদাসম্পন্ন লোক আছেন—যেমন, ডঃ ফুলরেণু গুহ, আভা মাইতি এঁরা আছেন। ওদের মধ্যে ইন্দিরা গান্ধী ছিলেন। সুতরাং আজকে তার পরিবর্তন হয়েছে, কংগ্রেস দলের এই নেতৃত্বের পরিবর্তন হয়েছে, সেইজন্য আজকে আমাদের রাজ্যের

জনগণকে এদের সম্বন্ধে যথেষ্ট সচেতন হতে হবে। চারিদিকে যে অশান্তি সৃষ্টি হচ্ছে তার সম্বন্ধেও সচেতন হতে হবে। আমার চতুর্থ বক্তব্য প্রশাসনের কাছে, এই কংগ্রেস দল অনেক বাস ট্রাম, সরকারি সম্পত্তি ধ্বংস করেছে। আমরা বাজেটের সময় বারে বারে বলেছি, পুলিশ প্রশাসনের যে ইনফর্মেসন মেশিনারি আছে তাকে মডার্নাইজেন করতে হবে, আরও শক্তিশালী করতে হবে। কংগ্রেস দল তো আসবে তারা গন্ডগোল করবে না এটা তো হতে পারে না, আমরা এটা জানি, কংগ্রেসদল গন্ডগোল করবেই তাহলে সেইক্ষেত্রে প্রশাসন থেকে দ্রুততার সঙ্গে কেন এই ব্যবস্থা নেওয়া হল না? আজকে এদের সম্পর্কে চিন্তা করা দরকার, ভবিষ্যতে যখন এই ধরনের আন্দোলন এরা করতে আসবে তখন তাদের কতদূর পর্যন্ত গ্রহণ করা হবে। এবারের পঞ্চায়েত নির্বাচনে গণতান্ত্রিক আন্দোলনের নামে এরা যেরকম কাজ করেছে এটা হচ্ছে হিংসাত্মক আন্দোলন। এরা আজকে বন্ধ ডেকেছে বিভিন্ন জায়গাতে তারা সন্ত্রাস সৃষ্টির চেষ্টা করছে, সুতরাং আমাদের পশ্চিমবাংলার লোকেরা তাদের পরাজিত করবে, এই দায়িত্ব পশ্চিমবাংলার মানুষ নেবে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, পরশুদিন থেকে কিছু ঘটনা ঘটেছে, পুলিশের গুলিতে মারা গিয়েছে ১২ জন, বিশৃঙ্খলা সৃষ্টির একটা পরিকল্পনা মাফিক কার্যকলাপ করা হয়েছে। গতকাল বিধানসভায় নক্কারজনক ঘটনা কংগ্রেস ঘটিয়েছে, কংগ্রেস আবার বন্ধের নামে দ্বিতীয়বার সন্ত্রাস করার চেষ্টা করছে। সব আক্রমণের উর্ধ্বে প্রধানত আক্রান্ত হয়েছে যেটা সেটা হচ্ছে গণতন্ত্র। এই যে ১২ জন মারা গিয়েছেন স্বাভাবিকভাবে দুঃখজনক ঘটনা এটা। খবরের কাগজের বিবরণ দেখে বোঝা যাচ্ছে বোমা পিস্তল নিয়ে যারা ছিল তারা গুলি খায়নি, গুলি খেয়েছে অসহায় মানুষ। যারা এখানে রক্তাক্ত গঙ্গা বইয়ে দেব বলে বক্তৃতা দিয়েছে তারা এতটাই কাপুরুষ যে একজন নেত্রী কিছু আঘাত না পাওয়া সত্ত্বেও নার্সিং হোমে ভর্তি হলেন, শোভনদেব চট্টোপাধ্যায় প্রেস ক্লাবে, সাধন পান্ডে, সৌগত রায় পালাবার সময় সহকর্মীরা তাদের গাড়ি ভাঙল, রক্তগঙ্গা বইয়ে দেবার নামে আইনশৃঙ্খলা বিপর্যস্ত করল। ফলে পুলিশকে তাদের উপর গুলি চালাতে বাধ্য করল। মাননীয় স্পিকার মহাশয়, আন্দোলন করতে এসে পুলিশের গুলিতে মৃত্যু হওয়ার ঘটনা অস্বাভাবিক নয়, বিধানসভায় যা হয়েছে এটা প্রথম ঘটনা নয়। কিন্তু মাননীয় স্পিকার মহাশয়, কিসের জন্য আন্দোলন, ফর্মটা কি বুঝতে পেরেছেন, পুলিশকে গুলি চালাতে বাধ্য করা—দিস ইজ দি ফর্ম একটা নির্বাচিত সরকারকে চলে যেতে হবে। ঠিক কখন? ঠিক দেড় মাস আগে ৩ কোটি ভোটারের ৫৫ শতাংশ ভোটে বামফ্রন্ট সরকার এসেছে, কংগ্রেস সেখানে পেয়েছে ৩৩ শতাংশ, জনগণের রায় এই সরকারের পক্ষে। সেখানে তাদের আন্দোলনের কনটেম্পটটা জনগণের রায়ে নির্বাচিত সরকারকে চলে যেতে হবে। ফর্মের দিক দিয়ে যাই হোক না কেন কনটেম্পটের দিক থেকে আন্দোলন ছিল গণতন্ত্র বিরোধী ফ্যাসিবাদের পর্যায়ে আনন্দবাজার পত্রিকা সঠিকভাবে লিখেছে এই জয় মমতা ব্যানার্জির জয়, জয় জ্যোতি বসুর বিরুদ্ধে না জয় সোমেনবাবুর বিরুদ্ধে? ১২ জন মানুষ মারা যাবে, কংগ্রেসের মধ্যে ফ্রাকশন হচ্ছে কে নেতা হবে। স্যার, আপনি জানেন কুচবিহারে ছিটমহল হস্তান্তরের সময় কিছু ঘটনা ঘটেছিল কংগ্রেসের মধ্যে একটা ফ্রাকশন আছে তারা বাধা দিয়েছিল, একটা আন্তর্জাতিক চুক্তিও এদের জন্য পালন করা যাবে না। কংগ্রেসের মধ্যে ফ্রাকশন আছে ১২ জন মানুষ মারা গেল ফ্রাকশনের জন্য, নাহলে গতকাল

এই ঘটনা ঘটেনা। সৌগতবাবু ঢুকে জুতো দেখালেন, সুব্রতবাবু ঢুকে মাইক ভেঙ্গে ফেললেন এটা গণতান্ত্রিক ঘটনা হতে পারে? একটা নির্বাচিত সরকার ১।। মাস আগে রাজ্যের সংখ্যাগরিষ্ঠ মানুষ যে সরকারকে সমর্থন জানিয়েছেন ওরা বলছেন যে তাকে চলে যেতে হবে। সেখানে একটা ওরা আলাদা ফর্ম নির্ধারণ করছে এবং সেটা দেশের বা রাজ্যের বাস্তব অবস্থার উপর নয় কংগ্রেসের অভ্যন্তরীণ ফ্যাকশনালিজমের উপর। কাজেই বিপদটা এখানেই। আক্রমণে বিধানসভার মাইকটা, বা পুলিশের জীপটা আসছে সেটা নয়, প্রকৃতপক্ষে আক্রান্ত হচ্ছে পশ্চিমবঙ্গের গণতন্ত্র। দেশের মধ্যে ব্যাপক জনসমর্থন হারানোর প্রক্রিয়া যত বাড়বে কংগ্রেসের মধ্যে স্বৈরতান্ত্রিক ঝোঁকও তত বাড়বে। মমতা ব্যানার্জির নেতৃত্বে কংগ্রেসের এই ঘটনাটা কেউ যদি মনে করেন দিল্লির লিডারশিপের টোটাল ডিসঅ্যাপ্রুভালে হচ্ছে তাহলে আমি তার সঙ্গে দ্বিমত পোষণ করব। স্যার, আই এম এফের পরামর্শ নিয়ে যে দেশ চালানো হচ্ছ সে দেশের গণতন্ত্র কখনও সুরক্ষিত হয় না। গণতন্ত্রের আকাশে যথেষ্ট কালো মেঘের ঘনঘটা আছে। গত দু দিনের ঘটনা তারই প্রতিফলন। কাজেই দু একজন নেত্রীর বিষয় এটা নয়, এখানে আক্রান্ত হচ্ছে গণতন্ত্র। আমাদের দাঁড়াতে হবে গণতন্ত্রকে রক্ষা করার জন্য। কয়েকজন নেতার নাম খবরের কাগজে উঠবে বলে এবং একটা ফ্রাকশন এখানে ডমিনেট করবে বলে পশ্চিমবঙ্গে এই বিশৃঙ্খলা তৈরি করতে দেওয়া যাবে না। স্যার, আপনার বা মাননীয় মুখ্যমন্ত্রীর নিরাপত্তাহীনতায় আমি আদপেও চিন্তিত নই কারণ রাজ্যের ৬।। কোটি মানুষ আছেন, তারা জানেন গণতন্ত্রকে এবং গণতন্ত্রের প্রহরীদের কি করে রক্ষা করতে হয়। ওনারা আজকে নেই কিন্তু জেনে রাখুন গণতন্ত্রকে রক্ষা করার জন্য পশ্চিমবঙ্গের মানুষ গ্রামে গঞ্জে, কলকারখানায় লড়বে, রাস্তায় নামবে। স্যার, পরিশেষে বলি, আমাদের বিধানসভার কর্মীরা যে আক্রান্ত হচ্ছেন এরজন্য আপনার কিছু বাড়তি উদ্যোগ নেওয়া উচিত। আপনাকে এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার কাছে দুটি বিষয়ের আবেদন রাখব। গত ২১ তারিখে যে ঘটনা ঘটে গিয়েছে তাতে যে ১১/১২ জন মানুষ মারা গিয়েছেন সে ঘটনা খুবই দুঃখজনক। আমি স্যার, প্রথমে যে ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে, হত্যার জন্য প্ররোচনা দেওয়া এটা হচ্ছে সবচেয়ে বড় অপরাধ। স্বাভাবিক ভাবেই মমতা কংগ্রেসের মমতা ব্যানার্জির নেতৃত্বে এবং প্ররোচনায় যে ঘটনা ঘটে গিয়েছে এবং তারজন্য যে ১২টি তরতাজা প্রাণ চলে গিয়েছে সেজন্য আমি মনে করি তার বিচার হওয়া উচিত। কারণ তিনিই প্ররোচিত করেছেন যাতে পশ্চিমবাংলায় বিশৃঙ্খলার সৃষ্টি হয়। মানুষ যেখানে খুন হয়েছেন সেখানে স্বাভাবিক ভাবেই তিনি বিচারের উর্ধ্বে থাকতে পারেন না। তিনি যে দলেই থাকুন না কেন বা যে দলেরই নেতৃত্ব করুন না কেন সেখানে তিনি প্ররোচিত করেছেন এবং তার জন্যই ১২টি প্রাণ চলে গিয়েছে। স্যার, আপনি আইনের ধারাগুলি জানেন কাজেই সেইভাবে তার বিচারের ব্যবস্থা হওয়া উচিত। তার বিরুদ্ধে মামলা করার ব্যবস্থা করা উচিত। পাশাপাশি আমি আবেদন করব, এখানকার স্টাফেদের উপর বিরোধীদলের সদস্যরা যেভাবে আক্রমণ করেছেন তাতেও তাদের বিচার হওয়া উচিত এবং শাস্তি পাওয়া উচিত যাতে তারা বিধানসভায় এই ধরনের ঘটনা ঘটানোর সাহস না পান।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী প্রকাশ মিঞ্জ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই, গত ১৯ তারিখ থেকে উত্তরবঙ্গের কুচবিহার, জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলায় যখন বন্যা হচ্ছে তখন আমরা দেখতে পাচ্ছি যে, যুবকংগ্রেসের ডাকে ২১শে জুলাই মহাকরণ অবরোধ করা হচ্ছে। এই অবরোধের মূল উদ্দেশ্যই হচ্ছে উত্তরবঙ্গের বন্যা পীড়িত মানুষের কাছে যাতে ত্রাণ সামগ্রী পাঠানো না যায় এবং উত্তরবঙ্গের সাথে যাতে যোগাযোগ বিচ্ছিন্ন করে দেওয়া যায়। সুপরিকল্পিত ভাবে সেই কাজই করা হয়েছে এবং তারই অংশ হিসাবে গতকাল এই বিধানসভার ভেতরেও আমরা বিভিন্ন ঘটনা লক্ষ্য করেছি। আজও সেই উদ্দেশ্য নিয়ে বাংলা বন্ধ ডাকা হয়েছে। গতকাল বিধানসভার ভেতরে এক অতি নক্কারজনক ঘটনা ঘটেছে। এখানকার স্টাফেদের পর্যন্ত মারধোর করা হয়েছে, গলা টিপে ধরা হয়েছে। গত ২১ তারিখ কলকাতার রাস্তায় সাধারণ মানুষদের উস্কানি দিয়ে, ওঁরা পুলিশের সামনে লেলিয়ে দিয়েছিলেন, ফলে ১২ জনের জীবনহানি ঘটেছে। যাঁরা মারা গেছেন তাঁদের মৃত্যুর জন্য যুব কংগ্রেসি নেতৃত্ব দায়ী বলে আমি মনে করি। সুতরাং মৃত ব্যক্তিদের আত্মীয়-স্বজন, পরিবার পরিজনদের ক্ষতিপূরণ দেওয়ার দায়িত্বও তাঁদের। এই দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গত কাল এখানে যে ঘটনা ঘটেছে তা খুবই নিন্দনীয়। চিফ হুইপ হিসাবে সাধারণত আমাকে একটু আগেই হাউসে আসতে হয়। গতকাল আমি আরো একটু তাড়াতাড়ি এসেছিলাম। আপনি নিশ্চয়ই এটা লক্ষ্য করেছিলেন। আমি এসে আপনার ঘরে বসেছিলাম। আমার মনে হয়েছিল কংগ্রেস বোধ হয় ২১ তারিখের ঘটনাকে কেন্দ্র করে ৫৮(১) ধারা অনুযায়ী হাফ-অ্যান-আওয়ার ডিসকাশন বা অর্ধ ঘণ্টার আলোচনা চাইবে বা অ্যাডজর্নমেন্ট মোশনের জন্য চাপাচাপি করবে যে, ঐ রকম একটা ঘটনা যখন ঘটল তখন তা নিয়ে বিধানসভার ভেতরে বিতর্ক হোক, আলোচনা হোক এবং মুখ্যমন্ত্রীর যখন কোয়েশ্চেনের দিন তখন নিশ্চয়ই তিনি উপস্থিত থাকবেন, তাঁর বিবৃতি ওঁরা দাবি করবেন। আপনার কাছে এই রকম কয়েকটা নোটিশও এসেছিল বলে আমি শুনেছিলাম। কিন্তু সভা শুরু হবার পর দেখলাম যে, ওঁরা সেরকম কোনও দাবি করলেন না, আলোচনা চাইলেন না, বিতর্ক করলেন না। এবং ওঁদের আচরণ দেখে আমার মনে হল যে, বিধানসভা কি একটা বিতর্ক সভা নয়, বিধানসভা কি আলোচনা সভা নয়, বিধানসভা কি গণতন্ত্রের পীঠস্থান নয়, বিধানসভা কি একটা মারামারি করার জায়গা, সন্ত্রাস করার জায়গা, ভাঙচুর করার জায়গা! গতকাল কংগ্রেসি সদস্যরা সেটাই প্রমাণ করতে চাইছেন। অবশ্য কংগ্রেসের একাংশ অন্তত বিশেষ করে দু তিন জন তা প্রমাণ করার চেষ্টা করেন নি। আমি দেখেছি তাঁরা মাথা নিচু করে বসেছিলেন। বাকিরা সামগ্রিকভাবে বিধানসভার মর্যাদাহানি ঘটিয়েছেন তাঁদের আচরণের মধ্যে দিয়ে। সংসদীয় গণতন্ত্র বিধানসভা বা আইনসভা হচ্ছে বিতর্ক সভা। বিতর্কের বক্তব্য পৌছায় গিয়ে সাধারণ মানুষের কাছে এবং সে অনুযায়ী তাঁরা সমস্ত কিছু অনুধাবন করেন, তাঁদের সিদ্ধান্ত গ্রহণ করেন। কিন্তু গতকাল ওঁরা যে গুন্ডামি করলেন—ওঁদের আচরণকে গুন্ডামি ছাড়া আর কিছু বলা যায় না—তার ফল হিসাবে বিধানসভার মার্শাল তথা কেয়ার-টেকার এখনও হাসপাতালে আছেন। সুতরাং ওঁদের ঐ কার্যকলাপ নিয়ে এখানে

আলোচনা হওয়া উচিত, প্রিভিলেজ হওয়া উচিত এবং একটা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা উচিত বলে আমি মনে করছি। গতকাল যদি ওঁরা এখানে ঐ ঘটনা ঘটাতে পারেন তাহলে আমি উপস্থিত না থেকেও এবং কাগজ না দেখেও বলতে পারি যে ২১ তারিখ ওঁরা কি করেছিলেন। কংগ্রেসের ঐ নেত্রী কি করতে চাইছেন? গতকাল বিধানসভায় কংগ্রেসের ঐ নেত্রীর অনুগত সদস্যরা যদি এইভাবে কাজকর্ম করতে পারেন তাহলে উপস্থিত থাকার দরকার হয় না, কাগজ পড়ার দরকার হয় না, দেখার দরকার হয়না, এটাই প্রমাণিত হয় একটা ফ্যাসিস্ট ব্যবস্থা কায়েম করার চক্রান্ত চলেছে। কালকে তাঁরা ঘোষণা করেছেন এবং এর আগেও তাঁরা ঘোষণা করেছেন ঐ নেত্রীর অনেক অনুগত এম এল এ যে রক্তগঙ্গা বইবে। একথা থেকেই প্রমাণ হচ্ছে, এখানে একটা ঘটনা ঘটবে। এর আগে পশ্চিমবাংলায় অনেক আন্দোলন হয়েছে। পশ্চিমবাংলার মানুষ হিসাবে আন্দোলনের অনেক অভিজ্ঞতা আছে। আন্দোলনের উপর পুলিশের লাঠি পেটানো এবং তাতে সাধারণ মানুষ অনেক মারা গেছে এটাও আমি শুনেছি। ১৯৫৪ সালে আমি শুনেছি, ট্রাম ভাড়া বৃদ্ধির বিরুদ্ধে আন্দোলন হয়েছে, পুলিশ লাঠি পিটিয়েছে। ১৯৫৯ সালে আমি শুনেছি, কারণ তখন শোনার বয়স সবে মাত্র শিখছি, খাদ্য আন্দোলনের দাবিতে পুলিশ ৮০ জন লোককে পিটিয়ে মেরেছিল। ১৯৬৫ সালে ট্রাম ভাড়া বৃদ্ধির দাবিতে আন্দোলনও দেখেছি। ১৯৬৬ সালে খাদ্য আন্দোলন এবং জিনিসপত্রের দাম বৃদ্ধির বিরুদ্ধে আন্দোলনও দেখেছি। কিন্তু একটা নির্বাচিত সরকারকে অপসারণ করতে হবে কংগ্রেসের এইরকম আন্দোলন আমি দেখিনি। গণতন্ত্রে কি এই কথা বলে নির্বাচিত সরকারকে আন্দোলন করে সরিয়ে দিতে হবে, অবরোধ করে সরিয়ে দিতে হবে? পঞ্চায়েত নির্বাচন এবং সাধারণ নির্বাচনে কংগ্রেসের ভূমিকা এবং পারসেন্টেজ অফ ভোটের পরিপ্রেক্ষিতে বিচার করতে হয়। গণতন্ত্রে জোর করে সরিয়ে দেবার প্রশ্ন আসে না। তাই বিষয়টি সাধারণভাবে ভাবার কথা নয়, দেখার কথা নয়। আজকে ধর্মঘট। গতকাল রাত্রির থেকে আমার বাড়িতে ফোন আসছে বিশেষ করে মাইনোরিটি কমিউনিটির অঞ্চল থেকে যে তারা ভয়ে আতঙ্কগ্রস্ত হয়ে পড়ছে। আমিও ওদের সাথে উদ্বেগ প্রকাশ করে পুলিশের সঙ্গে যোগাযোগ করেছি। ঐসব অঞ্চলে কংগ্রেসের মমতা গোষ্ঠী এবং বি জে পি বোমাপত্র আনছে। আমি আপনাকে অনুরোধ করছি, আপনি পুলিশকে বলুন, আমার কনস্টিটুয়েন্সি বিশেষ করে রাজাবাজার অঞ্চলের লোকেরা ভীত-সন্ত্রাস। হাওড়া লাইন, বেঙ্গল লাইন এবং মমতা ব্যানার্জি লাইন সব মিলিয়ে পরশুদিনের ঘটনা এবং কালকের ঘটনায় সবাই আতঙ্কিত যে আগামী ভারতবর্ষে কংগ্রেসের একটা অংশ অবশ্য পুরো কংগ্রেস থাকবে কিনা জানি না—ফ্যাসিস্ট কায়দায় নিয়ে যাবার চেষ্টা করবেন। তাদের পক্ষে কারা থাকবেন, এটা বিধানসভার কেবল ব্যাপার নয়, গণতন্ত্র রক্ষার জন্য যাঁরা আছেন, সে সংবাদপত্রই হোক, রেডিও হোক, টি ভি হোক প্রত্যেকের কাছে আবেদন গণতন্ত্র রক্ষার লড়াই—এটাই আমাদের সামনে এখন প্রধান বিষয়। এটা আমি অনুরোধ রাখলাম। আর আপনার কাছে যে বিষয়টি আছে সেটা আপনি নিশ্চয়ই দেখবেন। প্রিভিলেজ মোশন নিশ্চয়ই নিয়ে আসা উচিত, এ বিষয়ে আলোচনা করা উচিত। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[12-10 — 12-20 p.m.]

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Hon'ble Members, I would to inform the members about what had happened here yesterday. You have seen a number of happenings that took place yesterday in the House. To-day you have apprised the House about what you have seen. I find no words sufficient enough to condemn that took place yesterday—more so the physical assault on the members of the Assembly Secretariat. It has never happened in the past. The members of the Assembly Secretariat work dispassionately under my order—they have to carry out my order—they are supposed to carry out my order, without any fear or favour. I reveals that is in a very bad taste both politically and morally. Over the years the Assembly staff has developed a rapport with each and every member of this House. I have heard, the Leader of the Opposition has branded them as anti-socials of certain political parties. It is unfortunate that they have chosen to brand them anti-social of certain political parties. The Marshal was assaulted. He has been injured and has been admitted in hospital. He is still recuperating. He has been employed many years ago. He served many Speakers both during the Congress rule and during the rule of the Leftfront. He is about to retire in the couple of years time. It is unfortuante that at the fag end of his career if he is stigmatised just because he is carrying out the order, And what was the behavior of the Opposition in the House yesterday. What was their attitude ? Leader of the Opposition told me yesterday shortly before 11 O'clock that they wanted to discuss the essential motion against the Hon'ble Home Minister who is also the Chief Minister. So. I told them that a censure motion in the nature of no confidence motion will not be possible to have a discussion in the same session because already no confidence motion was discussed on the first day of this session. But unfortunately you filed it I will look into the technical side of it whether it is right or wrong. I will let you know my decision latter on. Shortly after that a notice of motion signed by the hon'ble member Saugata Roy was delivered to me and I forwarded it to the Secretary. It was out of order, technically out of order. A second notice was given by them when the House was in session, when the session has started. So, the disturbance started when there is a defective notice of motion was given by them. We have to understand. When technically there is no notice of motion given by them, the second notice of motion was given when the House was in session shortly before the first recess. Kaul and Sakhder says no leave of the House is required to move a censure motion. It is in the discretion of the Government to

find time and to fix a date for its discussion. Dr. Zainal Abedin, the Leader of the Opposition is a senior parliamentarian. He should know it. The time will be fixed at the discretion of the Government not at the discretion of the Opposition. They will give a notice, the Government will fix a time and will discuss. The notice is given when the House is in session before the first recess. How is the time to be fixed? When is the time to be fixed? The technicality of the notice has not been given into it—whether it is in order, whether it is legal, whether it is valued, whether it is admissible or not. The Department has to wait for it and it takes some time. There is no specific provision in the Rules for moving of the censure motion and as such it is applicable to move in general and can be admitted as a no-day-yet named motion or it is admitted as a censure motion but a date for discussion will be fixed after discussing with the Government. So, it could not have been discussed yesterday on any account at all. You have to go by the rules. What they wanted to say? We have to understand if we are here in a parliament or in a roadside gathering or in a mob or in a maffia warfare or in group battle. If we are in a parliament then we have to be guided by patience, by tolorance, by cool debate, by understandings the rules and the laws, the constitutional propriety and the rights of the parties. You cannot force your opinion, you cannot force your decision. If they were so interested in having a discussion on the question of 21st July they could have made a request for dropping Question Hour. They could have said 'serious matter has taken place, large number of people have been killed in police firing, serious disturbances have taken place, Mr. Speaker, please suspend the Question Hour today.' We have done in the past. We have discussed. There could have been a discussion. We have done it in the past. I am sorry. It pains me to say that the attitude did not appear that they wanted a discussion. It rather leads me to think that the whole attitude was to create chaos and disturbances, to stop and stall proceedings of the House, to show superior strength and power. A Speaker is very tolerant person, has to be tolerant person, has to be very cool and level headed person. But at the same time a Speaker has the responsibility to see that the business of the House goes on and the Government business settled for the day is carried out. If a Speaker cannot guarantee that he should leave the Chair and do something else. If he takes upon the responsibility of the Chairman, or the Speaker, it is his duty to see that the House functions. All opportunities under the book of rules are given to the Opposition. I have tried my level best to provide all opportunities to the Opposition. If they do not want to take it, is their bad luck. It is their misfortune, not mine. What happened yesterday has been a slur

on the Assembly, has been a darkest day of parliamentary democracy for our state. We pride ourselves. We are held in high esteem in another State. Recently, there was seminar in Delhi on growing indiscipline in parliament. I took some opposition leaders with me to Delhi. The Hon'ble Siddhartha Sankar Roy was the leader of the opposition. He was present at that seminer. There was a unanimous resolution. I have circulated a copy to all of them. I have time and again requested them to abide by those decisions. It was a unanimous resolution. We are concerned about what is happening in parliament all over the world today. We are concerned because if this institution does not remain the democracy does not remain, the country will not remain. That has to be understood. My friends in the opposition will have to understand that it is their responsibility to see that parliament is sustained, is nurtured, is protected, not attacked from within and broken from within. It is their responsibility also as much as the ruling party. If they try to demolish it from within.

[12-20 — 1-00 p.m.](including adjournment)

Then the country would not remain—the democracy does not remain.

With these words, I would like to inform all the Members that we are coming to the fag end of the Session. We have only another day to go on Monday, i.e. the 26th July, 1993. So let us come together and co-operate and the 'staff' should not be made a party to diffuse between the Opposition and the Ruling Parties. They have got no extra rights they have no interests they don't contest the elections they don't make speeches in the parliaments they don't become Minister and Members of the House. They should not be targeted for attack. It is most unfortunate. I would hope that all Members would keep this in mind in future.

With these words, I would appeal to all the Members to co-operate with me, to co-operate with the Deputy Speaker and the Secretariat staff so that the Assembly can function normally in future.

There will be no questions today. All the questions would be laid on the Table.

Today is Friday. We will now go for a Recess and we will meet again at 1-00 p.m.

And, Mr. Nani Kar, we will take up your motion after Recess.

## Heldover Starred Questions
## (to which written answers were laid on the Table)

### গোঘাটের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০২) **শ্রী শিবপ্রসাদ মালিক** : পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গোঘাটের ১নং ব্লকের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির কাজ কোন পর্যায়ে আছে?

**পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

গোঘাট ১নং ব্লকে একটি ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাবটি সরকার এখন বিবেচনা করছেন না। বিধানসভার বিষয় কমিটিও প্রস্তাব নিয়েছেন আপাতত কোনও নতুন স্বাস্থ্য কেন্দ্র স্থাপন না করার জন্য।

### যাদবপুর সমবায় কৃষি-উন্নয়ন সমিতির কার্যকাল

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮) **শ্রী প্রবীর ব্যানার্জি** : সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গাইঘাটা এলাকায় যাদবপুর সমবায় কৃষি-উন্নয়ন সমিতির কার্যকাল শেষ হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে,

(১) কবে শেষ হয়েছে ;

(২) নতুন নির্বাচনের কোনও উদ্যোগ নেওয়া হয়েছে কি না ; এবং

(৩) না হলে, কারণ কি ?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) উক্ত সমিতির নির্বাচিত পরিচালকমন্ডলীর কার্যকাল শেষ হয়েছে ;

(খ) (১) ১৭-৯-৯১ তারিখে।

(২) হ্যাঁ

(৩) প্রশ্ন ওঠে না।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে'র নির্মাণকার্য

*১৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪২) **শ্রী আব্দুল মান্নান** : পূর্ত (সড়ক) বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দুর্গাপুর এক্সপ্রেস ওয়েটির নির্মাণকার্য কোন পর্যায়ে আছে?

(খ) কবে নাগাদ ঐ কাজ শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(গ) (১) ঐ বাবদ এ পর্যন্ত কত টাকা ব্যয় হয়েছে ;

(২) কেন্দ্রের ব্যয় কত ; ও

(৩) রাজ্যের ব্যয় কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১০.০০ কিমি পিচের কাজ, ৪০.০০ কিমি ঝামা মাড়াইয়ের কাজ এবং ১৫.০০ কিমি মাটির কাজ চলছে। ৯২-৯৩ আর্থিক বছরের মাঝামাঝি পর্যন্ত আনুমানিক শতকরা ২৮ ভাগ কাজ শেষ হয়েছে।

(খ) ১৯৯৬-৯৭ আর্থিক বছরের মধ্যে কাজটি শেষ হবে বলে আশা করা যায়।

(গ) (১) এ পর্যন্ত (৩০-৬-৯৩) ৩০.৬৭ কোটি টাকা ব্যয় হয়েছে।

(২) শতকরা ১০০ ভাগ।

(৩) প্রশ্ন ওঠে না।

**হাসপাতালগুলিতে সাপ ও কুকুরের কামড়ে আক্রান্ত রোগীদের ওষুধের অভাব**

*১৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাসপাতালগুলিতে সাপের ও কুকুরে কামড়ে আক্রান্ত রোগীদের ওষুধ সরবরাহ করা হচ্ছে না ; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না, সত্যি নয় ;

(খ) প্রশ্ন ওঠে না।

**Lockout/Closure of Factories in the Howrah district**

*187. (Admitted Question No. *283) **Shri Ambica Banerjee :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the number of lock/closure of Factories in the Howrah district up to 30-4-93 ;

(b) the number of workers affected ; and

(c) steps taken by the Government to open the units ?

**Minister-in-charge of the Labour Department :**

(a) Lockout-18 and Closure-3

(b) No. of affected people due to lockout 8446 and to closure-88

(c) Proper intervention was taken by the Conciliation machinery of the Govt. to reopen the factories.

**নন্দীগ্রাম থেকে মালদা পর্যন্ত রাস্তার কাজ**

*১৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫) **শ্রী শক্তিপ্রসাদ বল :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নন্দীগ্রাম থেকে মালদা পর্যন্ত রাস্তার কাজ শুরু না হওয়ার কারণ কি ; এবং

(খ) ঐ কাজ কবে আরম্ভ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাস্তাটি নির্মাণের কাজ পূর্বেই শুরু হয়েছে কিন্তু অনুমোদিত পথরেখার কোনও কোনও অংশে জমি অধিগ্রহণ সংক্রান্ত কিছু সমস্যা থাকায় ও আর্থিক অপ্রতুলতার জন্য কাজ আপাতত বন্ধ আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**শ্রীরামপুর মহকুমা হাসপাতালে জনৈকা অবসরপ্রাপ্তা নার্সিং স্টাফের চাকুরির মেয়াদ**

*১৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৯) **শ্রী অরুণ গোস্বামী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শ্রীরামপুর মহকুমা হাসপাতালে (ওয়ালস হসপিটাল) জনৈকা নার্সিং স্টাফ চাকুরির অবসরের সময় বহুদিন পার হয়ে যাওয়ার পরও চাকুরি করছেন ;

(খ) উক্ত ঘটনার বিষয়ে অডিট রিপোর্টে তীব্র আপত্তি জানানো হয়েছে ; এবং

(গ) 'ক' ও 'খ' প্রশ্নের উত্তর যদি সত্যি হয়, তাহলে কী ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) এবং (গ) শ্রীরামপুর মহকুমা হাসপাতালের (ওয়ালস হাসপাতাল) জনৈকা নার্সিং স্টাফের জন্মতারিখ পরিবর্তনের পদ্ধতি সম্পর্কে অডিট রিপোর্টে আপত্তি করা হয়েছে। এই ব্যাপারে একটি তদন্তের ব্যবস্থা করা হয়েছে।

### মাঝেরগ্রাম-মালম্বা রাস্তাটির সংস্কার

*১৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার মাঝেরগ্রাম-মালম্বা রাস্তাটিকে সংস্কার করার কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### রাজ্যে আন্ত্রিক/কলেরা রোগে মৃত্যু

*১৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৬) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিরার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে ফেব্রুয়ারি ১৯৯৩ থেকে ৩০শে জুন ১৯৯৩ পর্যন্ত আন্ত্রিক/কলেরা রোগে কত জন আক্রান্ত হয়েছে ; এবং

(খ) কত জন মারা গেছে?

**স্বাস্থ্য ও পরিরার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭১,৩৫৯ জন আন্ত্রিক রোগে আক্রান্ত হয়েছেন। কলেরায় আক্রান্তের কোনও খবর জানা নেই।

(খ) ৯০৩ জন।

### ভাদুরীয়াপাড়া-ধনীরামপুরহাট রাস্তানির্মাণ

*১৯২। (অনুমোদিত প্রশ্ন নং *২০০) **শ্রী ইউনুস সরকার ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভাদুরীয়াপাড়া থেকে ধনীরামপুরহাট ভায়া খয়রামারী (জলঙ্গী ব্লক) রাস্তাটি তৈরির সিদ্ধান্ত নেওয়া হয়েছে কি না ;

(খ) হলে, কোন আর্থিক বছরে ঐ সিদ্ধান্ত নেওয়া হয়েছে ; এবং

(গ) ঐ রাস্তার বর্তমান অবস্থা কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) গত ১৯৮৬-৮৭ আর্থিক বছরে প্রকল্পটি সরকারের প্রশাসনিক অনুমোদন পেয়েছে।

(গ) রাস্তাটিতে ১৮ কিমি ঃ মাটির কাজ ১১ কিমি ঃ ঝামা মাড়াইয়ের কাজ এবং ৬.৫০ কিমি পিচের কাজ সম্পন্ন হয়েছে।

**বনগাঁ মহকুমা হাসপাতালের রোগী-স্থানান্তর**

*১৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৪) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বনগাঁ মহকুমা হাসপাতালে বিভিন্ন বিভাগে স্পেশলিস্ট ডাক্তার থাকা সত্ত্বেও ঐ এলাকার দরিদ্র শ্রেণীর রোগী-ভর্তি হওয়ার সাথে সাথে কলকাতায় স্থানান্তরিত করা হয়—এ সম্পর্কে সরকার অবহিত আছেন কি না ; এবং

(খ) থাকলে, এর কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই বিষয়ে কোনও খবর স্বাস্থ্য দপ্তরের জানা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**দেপাল-জুকী রাস্তানির্মাণ**

*১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৭) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দেপাল-জুকী রাস্তা নির্মাণের পরিকল্পনা এই আর্থিক বছরে রয়েছে ;

(খ) থাকলে, ঐ রাস্তাটির কাজ কত কি.মি. পর্যন্ত হয়েছে ; এবং

(গ) এতে এ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সমগ্র পথরেখার দুটি অংশে মোট ৩.৩৬ কিমি রাস্তায় ঝামা মাড়াইয়ের কাজ হয়েছে। বাকি অংশের জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে।

(গ) এ পর্যন্ত ৯,২২,০০০ টাকা খরচ হয়েছে।

**শান্তিপুর স্টেট জেনালের হাসপাতাল**

*১৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৪) **শ্রী অজয় দে ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কয়েক লক্ষ টাকা ব্যয় নির্মিত শান্তিপুর স্টেট জেনারেল হাসপাতাল পূর্ণাঙ্গরূপে চালু না হওয়ার কারণ ;

(খ) চালু করা সম্পর্কে কোনও পদক্ষেপ গ্রহণ করা হয়েছে কি না ; এবং

(গ) হয়ে থাকলে, তা কতদিনের মধ্যে হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে ৫০ শয্যাবিশিষ্ট শান্তিপুর স্টেট জেনারেল হাসপাতাল পূর্ণাঙ্গরূপে চালু আছে।

(খ) উক্ত হাসপাতালে আরও ৮১টি শয্যা চালু করার জন্য সরকারি সিদ্ধান্ত হয়েছে এবং এজন্য প্রয়োজনীয় কার্য সম্প্রতি শেষ হয়েছে।

(গ) উক্ত অতিরিক্ত ৮১টি শয্যা চালু করার জন্য বিভিন্ন শ্রেণীর অতিরিক্ত পদ সৃষ্টি প্রয়োজন অতিরিক্ত পদ সৃষ্টির জন্য ইতিমধ্যে পদক্ষেপ নেওয়া হয়েছে। পদসৃষ্টি কাজ এবং পদগুলিতে নিয়োগের কাজ সম্পূর্ণ হলেই ১৩১টি শয্যা বিশিষ্ট শান্তিপুর স্টেট জেনারেল হাসপাতাল বর্জিত অংশ চালু করা সম্ভব হবে।

**প্রয়াত সত্যজিৎ রায়ের মূর্তি স্থাপনের পরিকল্পনা**

*১৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *২০৩) **শ্রী ইউনুস সরকার ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রয়াত সত্যজিৎ রায়ের মূর্তি স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কোন স্থানে এটা হতে পারে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) এখনও স্থাপন নির্বাচন হয় নাই।

**উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ হাসপাতালে নিউরোলজি বিভাগে চিকিৎসা**

*১৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬১) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ হাসপাতালে নিউরোলজি বিভাগে চিকিৎসার কোনও সুযোগ নেই ;

(খ) সত্যি হলে, ঐ হাসপাতালের ঐ বিভাগের চিকিৎসা চালু করার কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(গ) কবে নাগাদ তা চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ হাসপাতালে নিউরোলজি রোগীদের চিকিৎসার বন্দোবস্ত আছে যদিও স্বতন্ত্র নিউরোলজি বিভাগ নেই।

(খ) আপাতত নিউরোলজি বিভাগ চালু করার কোনও পরিকল্পনা নেই। তবে মাথায় আঘাত প্রাপ্ত রোগীদের চিকিৎসার জন্য স্বতন্ত্র "হেড ইনজুরি" বিভাগ খোলার একটি পরিকল্পনা আছে।

(গ) কবে নাগাদ চালু করা যাবে এখনই সেটা বলা সম্ভব নয়।

**নন্দীগ্রাম-চন্ডীপুর বাস রাস্তাটির সংস্কার**

*১৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নন্দীগ্রাম-চন্ডীপুর বাস রাস্তাটির সংস্কার না হওয়ার কারণ কি ; এবং

(খ) কবে নাগাদ এ কাজ শুরু ও শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জেলাস্তরে উচ্চ পর্যায়ে সিদ্ধান্ত না হওয়ার দরুন রাস্তাটির মেরামতির কাজে বিলম্ব ঘটেছে।

(খ) পূর্ত (সড়ক) বিভাগ ব্যাপারে সচেষ্ট আছেন। জেলাস্তরে সিদ্ধান্ত হলেই মেরামতির কাজ শুরু করা যাবে।

(At this stage the House was adjourned till1-00 p.m.)

[1-00 — 1-10 p.m.]

(After recess)

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** Yes, Mr. Nani Kar, what will you say ?

**Mr. Nani Kar :** মাননীয় স্পিকার স্যার, আমি একটা প্রিভিলেজ নোটিশ দিয়েছি, আমি প্রথমে সেটা পড়ছি। Under rule 226 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I give the notice in writing of my intention to raise a question of privilege against the following members of the House, today the 23rd July 1993, on the grounds set out hereinafter :-

1. When the House was on sitting on the 22nd July, 1993 **Shri Saugata Roy, MLA and Shri Satya Ranjan Bapuly, MLA** shown their chappals and also threw chappals towards other members of the House.

2. **Shri Saugata Roy and Shri Nasiruddin Khan** physically assaulted Shri Ashoke Chatterjee, a staff of the Assembly Scretariat, while he was performing his duty inside the House.

3. **Shri Sudip Bandyopadhyaya,** MLA picked up Shri Gautam Manna in the same manner.

4. **Shri Saugata Roy** got held of Shri Ashoke Chatterjee while Shri Nasiruddin Khan tried to strangle him in a mind to kill him.

5. **Shri Subrata Mukherjee, MLA and Shri Sadhan Pandey, MLA** while remaining on the well of the House during its sitting took away loudspeakers from reporting personnel of the House to interrupt the proceedings of the House on the inestigation of Dr. Zainal Adedin, Leader of the Opposition.

6. **Shri Saugata Roy, Shri Nasirruddin Khan, Shri Sudip Bandyopadhyay, Shri Sadhan Pandey, Shri Satya Ranjan Bapuly and Shri Subrata Mukherjee,** all of Congress (I) Legislature Party, were shouting slogans, raised ugly utterances, used abusive languages and offensive postures, broke the microphone stands and even tried to took away the mace from the table of the House and aslo broke the light and microphone stand of the Hon'ble Speaker's table. Shri Saugata Roy had also assaulted the Marshall of the House, Shri Jayanta Majumdar.

All these rowdy and criminal activities were derogatory to the norms and all ethics of parliamentary culture which this august House always tried its best to held. They showed utter disrespect to the Chair. Their conduct has thus constitute the contempt of the House and also the breach of privilege of the House স্যার, গতকাল বিধানসভা চলাকালীন যে ঘটনা ঘটেছে তা সমস্ত সদস্য দেখেছেন এবং সেটা আমি আপনাকে জানালাম। কর্মচারিদের উপর যে যে অত্যাচার করা হয়েছে এটা শুধু মাত্র কোনও ব্যক্তিগত বিষয় নয়, আমাদের গোটা হাউসের প্রতি কনডেম করা হয়েছে, ডিসরেসপেক্ট করা হয়েছে। এই ঘটনার মাধ্যমে সমস্ত গণতান্ত্রিক ব্যবহার, পার্লামেন্ট? ডেমক্রেসিকে ধ্বংস করা হচ্ছে। আমি মনে করিয়ে দিতে চাই এবং বিশেষ ভাবে উল্লেখ করতে চাই তাঁরা এই হাউসে যে আচরণ করেছেন, স্টাফেদের যে খুন করার চেষ্টা করা হয়েছে এই ক্ষেত্রে স্টাফেদের নিজস্ব কিছু করার নেই। এমনি বাইরে যদি কোনও ঘটনা ঘটে তাহলে তার সম্পর্কে পুলিশে যেতে পারে, তারা এফ আই আর করতে পারে। কিন্তু হাউসের মধ্যে এই রকম কোনও ঘটনা ঘটলে আপনি অনুমতি না করলে তাদের সেইভাবে যাওয়ার সুযোগ নেই। তাদের এমনকি প্রাইভেট ডিফেন্সে যাওয়ারও সুযোগ নেই। তারা সরকারি কর্মচারী, তারা আমাদের সকলকে সাহায্য করে। তারা আমাদের যেমন সাহায্য করে, তেমনি ওঁদেরও সাহায্য করে। তাদের যখন গলা টিপে ধরেছে, সেটা বাইরে হলে কিছু করতে পারত, কিন্তু ঘটনাটা ঘটে এই হাউসে, তারা সেটা করেনি। তারা সেইভাবে শিক্ষিত নয়, আপনি তাদের সেইভাবে শেখান নি। অন্য জায়গায় হলে অন্যকিছু হতে পারত। কিন্তু বিধানসভায় কিছু হলে কর্মচারিরা চেষ্টা করে, আমরা চেষ্টা করি ঠেকাতে। সবচেয়ে অবাক কান্ড, এই বিধানসভার মধ্যেকার ঘটনা নয়, আপনি আজকে বলেছেন, যে ঘটনা নিয়ে তাদের ক্ষোভ, সেই ক্ষোভ প্রকাশের জন্য কোনও নিয়ম-কানুন তারা মানে নি। আপনার সামনে তারা কোনও কথা বলেনি। ওরা এরজন্য নিয়ম অনুযায়ী প্রতিবাদ জানাতে পারে, ক্ষোভ দেখাতে পারে। কিন্তু তা না করে ওরা এখানে ভাঙচুর, হাঙ্গামা, জুতো ছোঁড়াছুড়ি ইত্যাদি করেছে। আপনার যিনি কাস্টোডিয়ান তাঁর উপরে যে কান্ড করল তাতে আমাদের আশঙ্কা হয়, আমাদের ডেপুটি স্পিকারকে আপনি আইন অনুযায়ী তাঁর বসার জায়গা করে দিয়েছেন বিধানসভার চত্বরে বিধানসভায় কংগ্রেসের আসনের পেছন দিকে। আমাদের আশঙ্কা হচ্ছিল, যখন ঘটনা ঘটছিল তখন তিনি ম্যানহ্যান্ডেল হয়ে যাবেন কিনা। এটা আপনাকে ভাবতে হবে, তাঁকে কিভাবে রক্ষা করবেন। কাগজে বেরিয়েছে, এটা আপনার অধিকার আপনি বলতে পারেন। এই রকম ঘটনা যদি আগামী দিনে হয়, তাহলে যারা দায়িত্ব নিয়ে আপনাকে চতুর্দিকে ঘিরে রেখেছিলেন—আপনি বলেছিলেন—তাদের আপনি ডাকবেন না।

স্যার এটা শুধু আপনার ব্যাপার নয়, আপনি গোটা হাউসের প্রিসাইডিং অফিসার। আজকে কি অবস্থায় ওরা দাঁড় করিয়ে দিয়েছে, খবরের কাগজে এটা বেরিয়েছে। আমার ছোট নাতনি, সে বলছিল তোমরা এই রকম কর নাকি ওখানে? তিন বছরের মেয়ে, সে যখন বলছিল তখন আমার লজ্জায় মাথা হেঁট হয়ে যাচ্ছিল। তারা ভাঙচুর করল কি কারণে, না এখানকার গভর্নমেন্টকে ভাঙতে হবে। ৩৫৬ ধারা রুজু করতে হবে। ৩৫৬ ধারা সম্পর্কে আমি দুটি কথা বলব। ওরা যে ৩৫৬ ধারার কথা বলছে, দিল্লির যাঁরা এটা করবেন তাঁরা

বলছেন, না, ৩৫৬ ধারা হবে না। তাতে ওরা আরও বেশি রেগে যাচ্ছে। রেগে গিয়ে কালকে তো ঐ কান্ড করেছেন, আর আজকে ওরা স্ট্রাইক করছেন। স্যার, আমি এই কথা বলব, এখানে কেবলমাত্র একটা গভর্নমেন্ট, পার্লামেন্টারি ডেমোক্রেসি যেটা চালু আছে, আমরা তাকে রক্ষা করতে চাইছি। আর ওরা মাঝে মাঝে বলেন, পার্লামেন্টারি ডেমোক্রেসি বামফ্রন্ট রক্ষা করছে না। এই সরকার নির্বাচনে জিতেছেন, দু'বছর হল গভর্নমেন্ট আছেন। সেই গভর্নমেন্টকে ওরা ফেলে দেবেন ৩৫৬ ধারা প্রয়োগ করে। তারজন্য কি চান, ত্রিপুরায় নাকি পাঁচজন মারা গিয়েছিলেন।

**মিঃ স্পিকার ঃ** সেই বক্তৃতা সকালে হয়ে গেছে। আপনার ব্রিচ অব প্রিভিলেজ কি আছে, সেই পয়েন্টের উপরে আপনি বলুন।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী ননী কর ঃ** শুধু এটা না, আমাদের যিনি মার্শাল, আজকে তাঁকেও আক্রমণ করেছে। ব্যক্তিগত ভাবে সৌগতবাবু আক্রমণ করেছে। বর্তমানে তিনি হাসপাতালে চিকিৎসাধীন আছেন। তাঁর পক্ষে পুলিশকে বলা সম্ভব হয়নি। এই রকম ঘটনা বাইরে ঘটলে পুলিশকে রিপোর্ট হত। সেজন্যই এই প্রিভিলেজ মোশন আনা হয়েছে। আপনি অনুগ্রহ করে এটা যদি হাউসে বিচার করেন, এখানে আমাদের সবাইকে নিয়ে যদি বিচার করেন তাহলে ভাল হয়। ওরা বয়কট করেছেন। ওরা অ্যাট অল আসতে পারবেন কিনা আমরা জানি না। ইতিমধ্যে ওরা নিজেদের মধ্যে মারামারি করছেন। সকালে এটা নিয়ে আলোচনা হয়েছে ঠিকই, তবে আলোচনার শেষ নেই। ওদের রক্ষা করার জন্য গভর্নমেন্টকে আবার আপনাকে অনুরোধ না করতে হয়, হয়ত আপনাকে গভর্নমেন্টকে অনুরোধ করতে হবে। সুব্রতবাবু ডেপুটি লিডার, যিনি ভাঙচুর করেছেন, তিনি বড় না সৌগতবাবু বড়, এটা নিয়ে ওদের মধ্যে ঝগড়া। সেইজন্য তাঁকে ওরা মারতে চেয়েছেন, তাঁকে যদি মারেন আবার ওরা আবার তাদের মারবেন, অবস্থা খুব সাংঘাতিক। অতএব এই যে গণতন্ত্রকে বিপন্ন করে দিচ্ছে কংগ্রেস বিধানসভার মধ্যে বাইরে ; কিন্তু বিধানসভার মধ্যে ওরা যা করেছে কর্মচারিদের ক্ষেত্রে যা করার সুযোগ নেই, এটা সম্ভব হচ্ছে—আপনি হাউসের কাস্টডিয়ান, আপনি এটাকে দ্রুত এখানে বিচার করে আপনি এটা টেক আপ করুন, এটাই হচ্ছে আমার সাবমিশন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, এটার সাপোর্টে আমার কিছু বলার আছে।

**মিঃ স্পিকার ঃ** এর সাপোর্টে আবার কি বলবেন? আমি যদি মনে করি ব্রিচ অফ প্রিভিলেজ হয়েছে তাহলে এটা অ্যাডমিট করব, নাহলে অ্যাডমিট করব না, এর আবার প্রপোজার আর সেকেন্ডোর হয় নাকি?

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় সদস্য ননী কর যে ব্রিচ অফ প্রিভিলেজ দিয়েছে এটার ব্যাপারে আমি আপনাকে অনুরোধ করব, হাউসে এটা সকলের বিহাফ থেকে আপনি গ্রহণ করুন, আমাদের সকলের বিহাফে ননী কর হাজির করেছেন। কতকগুলি গুরুত্বপূর্ণ বিষয় আছে, সেটা আপনি প্রায়ই বক্তৃতায় বলেন। আমাদের রাজ্যে এই সংসদীয় ইতিহাসে গত

কালকের মতো কলঙ্কময় দিন ইতিপূর্বে ঘটেনি। এই সংসদীয় গণতন্ত্রে অগাস্ট হাউসের মর্যাদা যেভাবে ক্ষুন্ন হয়েছে, তাতে ভবিষ্যতে স্বার্থে একটা ন্যূনতম আইনগত সাজা হওয়া উচিত। দ্বিতীয়ত স্যার, যে ঘটনা ঘটেছে, যে ধরনের ক্রিমিনাল অ্যাকটিভিটিস যে সংসদীয় গণতন্ত্রের নিয়ম নীতি নৈতিকতার বিরুদ্ধে এবং সেটা বলা হয় it is absolutely derogatary to the norms, this and culture of this agust House. সুতরাং তাদের এই ক্রিমিনাল অ্যাকটিভিটিস যা তারা করেছেন সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে তা নজিরবিহীন কলঙ্কজনক অধ্যায়। আজকে আমাদের পশ্চিমবাংলার গণতন্ত্রপ্রিয় মানুষের কাছে, সারা ভারতবর্ষের মানুষের কাছে, ভারতবর্ষ খুব বৃহৎ গণতান্ত্রিক দেশ বলে পরিচিত এবং আমাদের রাজ্যে গণতন্ত্র প্রতিষ্ঠিত সেই রকমই একটি অগাস্ট হাউসের এই যে সামঞ্জস্য এথিকসকে ধ্বংস করেছে তার জন্যই আপনি হাউসে এই প্রিভিলেজটি অ্যাকসেপ্ট করে ন্যূনতম সাজা দিন।

**মিঃ স্পিকার ঃ** রবীনবাবু এখানে দুইটি প্রশ্ন আছে, একটা হচ্ছে অধিকার ভঙ্গ নিয়ে আর একটা হচ্ছে হাউসের মান সম্মান নিয়ে। অধিকারভঙ্গ হয়ে থাকলে ব্যক্তিগত সদস্য হিসাবে অধিকার ভঙ্গ কিম্বা অন্য কোনও সদস্যর অধিকার ভঙ্গ আর একটা হচ্ছে কনটেম্পট অফ দি হাউস, হাউসের মান সম্মান নিয়ে। আপনি এখানে কিভাবে কেসটা মেক আউট করছেন আমাকে সেটা বুঝে নিতে দিন। একটা আবেদন করছেন ননীবাবু খুব খেটেখুটে পয়েন্ট দিয়েছেন ভাল কথা। কিন্তু প্রশ্নটা হচ্ছে কোনটা ব্রিচ অফ প্রিভিলেজ হয়েছে আর কোনটা মান সম্মান নিয়ে, সঠিকভাবে এটা বলতে হবে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমি যেটা বলতে চাইছি সেটা হচ্ছে হাউসে যে ক্রিমিন্যাল অ্যাকটিভিটিস করা হয়েছে, স্টাফকে এবং মার্শালকে মারধর সেটা হচ্ছে ক্রিমিনাল অ্যাকটিভিটিস। এটা হল ডিরোগেটরি টু দি নর্মস অ্যান্ড এথিক্স অ্যান্ড দি কালচার অফ দিস অগাস্ট হাউস, এটা হল এটার বিরুদ্ধে, হাউস কনটেম্পট হল এটায়। সুতরাং এর জন্য ব্রিচ অফ প্রিভিলেজ হচ্ছে। দ্বিতীয়ত হল সংসদীয় গণতন্ত্রে নুন্যতম যে নৈতিকতা তা ভঙ্গ হয়েছে, গতকাল এটা ব্রিচ অফ প্রিভিলেজ হয়েছে। গতকাল যে ক্রিমিনাল অ্যাকটিভিটিস হয়েছে তাতে হাউসের কনটেম্পট হয়েছে এবং হাউসের মর্যাদা খুন্ন হয়েছে বিধানসভার সদস্য হিসাবে তারা যেভাবে কার্যকলাপ করেছেন এতে বিধানসভার মর্যাদা ক্ষুন্ন হয়েছে ; এই দুই ধারাতে তাদের বিরুদ্ধে ব্রিচ অফ প্রিভিলেজ গ্রহণ করা যেতে পারে, হাউসে আপনি বিচার করবেন, এটা হচ্ছে আমাদের এই পক্ষ থেকে আবেদন।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে ব্রিচ অপ প্রিভিলেজ নিয়ে এসেছেন তার সমর্থনে বলতে গিয়ে বলতেই হচ্ছে যে, প্রথমেই যে জিনিসটা আমরা মনে করি সেটা হচ্ছে, আমরা এই হাউসে সদস্য হয়ে যারা আসি, আমাদের জনগণ প্রতিনিধি করে পাঠান এখানে তাদের বক্তব্য তুলে ধরব বলে। তারজন্য একটা নির্দিষ্ট সময় দেওয়া থাকে এবং সেই সময় যথেষ্ট মূল্যবান। এরজন্য জনগণকে বহু টাকা ট্যাক্স পে করতে হয়। কিন্তু কালকে এখানে কংগ্রেসের সদস্যরা—যাদের নাম উল্লেখ করেছেন—তারা যে কান্ডটা ঘটিয়েছেন তাতে আমি মনে করি জনগণ আমাদের উপর যে দায়িত্ব দিয়েছেন, ডেমোক্রাসি আমাদের উপর যে দায়িত্ব দিয়েছে সেই দায়িত্ব পালন করার

ক্ষেত্রে তারা বাধা দিয়েছেন। আমরা হাউসে ঠিকমতো পার্টিসিপেট করতে পারি না। কাজেই এটাতে আমাদের টোটাল হাউসের ব্রিচ অফ প্রিভিলেজ হয়েছে। বলে আমি মনে করি। তারা এই কাজটা করেছেন। দ্বিতীয়ত তারা এখানে যেসব অ্যাবিউসিভ ল্যাঙ্গুয়েজ ইউজ করেছেন এবং যে ভঙ্গিমা নিয়ে এগিয়ে গিয়েছেন এবং মারধোর করেছেন—আমার চোখের সামনে কিছু সদস্য, তাদের মারা হয়েছে। এখানে এই হাউসের মধ্যে কেউ নির্বাচিত সদস্য হয়ে আসবেন এবং তিনি অন্য সদস্যের গায়ে হাত দেবেন, চটি জুতো ছুঁড়লেন—এ জিনিস বরদাস্ত করা যায় না। সে দিক থেকে মাননীয় সদস্য শ্রী ননী কর যে বক্তব্য এখানে তুলে ধরেছেন তার যথার্থতা প্রমাণ করে। আর একদিকে হাউসের যারা করণিক তারা তাদের নির্দিষ্ট দায়িত্ব পালন করেছিলেন। সেই দায়িত্ব পালন করার মুখে তাদেরকে এমন কি হত্যা করবার চেষ্টা করা হল। আজকে কাগজে দেখলাম যে আপনি পুলিশ ডাকতে চান নি। স্যার, আপনি এখানকার কাস্টোডিয়ান, আপনি যেটা করবেন সেটাই হবে কিন্তু আমাদের মনে এইসব প্রশ্ন জাগছে। শ্রী অশোক চ্যাটার্জি তাকে কালকে যদি খুন করে ফেলা হত তাহলে কি দাঁড়াত? অ্যাকচুয়ালি তাকে খুন করে ফেলা হয়েছিল এবং যে জায়গায় গিয়েছিল আর কয়েকটা সেকেন্ড গেলেই তিনি মারা যেতেন। তাহলে তিনি মারা গেলে—একজনকে খুন করছে এবং খুন করার জায়গায় চলে গিয়েছে, এটা অ্যাটেমপ্ট টু মার্ডার হয়ে যায়। তা এইরকম একজন খুনি তিনি বিধানসভায় থাকবেন তার সদস্যপদ নিয়ে এবং বাইরে গিয়ে বলবেন, 'আই অ্যাম প্রাউড অব ইট'—এটা মানা যায় কিনা, এটা টলারেট করা যায় কিনা আপনি বলবেন। কাজেই স্যার, সমস্ত দিকগুলো বিবেচনা করে মনে হয়েছে, আপনি এই ব্যাপরাটা প্রিভিলেজ কমিটিকে দিন এবং তারা এ সম্পর্কে নির্দিষ্টভাবে বলুন। আমরা মনে করি সিরিয়াস ব্রিচ অফ প্রিভিলেজ হয়েছে, কাজেই এটা সেইভাবে দেখা দরকার।

**মিঃ স্পিকার :** এবারে সুভাষ বসু বলুন, তবে বলার আগে আপনাকে বলি, আপনি আমাকে স্যাটিসফাই করুন, কোনটাতে ব্রিচ অব প্রিভিলেজ হয়েছে এবং কোনটাতে কনটেমপ্ট অব দি হাউস হয়েছে। বক্তৃতা করবেন না শুধু এইটুকু বলুন।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাল থেকেই আমি ভাবছি যে আমরা এখানে বিধানসভার সদস্যরা জনগণের দ্বারা নির্বাচিত হয়ে এসেছি এবং এখানে যে আইন আমরা তৈরি করছি সারা দেশের মানুষ সেই আইন মাফিক চলছে। সেই জায়গাতেই কালকে আইন ভাঙ্গা হল এবং অ্যাটেমপ্ট টু মার্ডার করতে যাওয়া হল। এরপর এর যদি কোনও বিচার না হয় তাহলে জনগণ আমাদের দ্বারা তৈরি আইন মানবেন কিনা সে সম্পর্কে আমি খুবই আতঙ্কিত। হাউসের মধ্যে যদি এই ঘটনা ঘটে তাহলে জনগণ কি এরপর মানবেন? এটা যদি হাউস অ্যালাউ করেন তাহলে এর পর জনগণ আর আমাদের দ্বারা তৈরি আইন মানবেন না। সেইজন্য বলছি, যারা হাউসের মধ্যে আইন ভেঙ্গেছে, অ্যাটেমপ্ট টু মার্ডারের কাজ করেছে তাদের ব্যাপরটা প্রিভিলেজ কমিটির কাছে পাঠিয়ে দিন এবং সেখানে তাদের বিচার হোক। এতে জনগণের আমাদের প্রতি আস্থা এবং শ্রদ্ধা আরও বাড়বে। আইন মেকারদের মধ্যে যারা বেআইনি কাজ করবে, হাউসের নাম মর্যাদা নষ্ট করবে তাদের সম্পর্কে ব্যবস্থা নেওয়া হলে জনগণের আমাদের প্রতি আস্থা আরও বাড়বে।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী ননী কর যে প্রিভিলেজ মোশন এখানে উত্থাপন করেছেন সেই মোশনটি যথার্থ হয়েছে। স্যার, আপনি জানতে চেয়েছেন যে কোনখানে ব্রিচ অব প্রিভিলেজ হয়েছে এবং কোনখানে কনটেমপ্ট অব দি হাউস হয়েছে। স্যার, আমার মনে হয়, গতকাল এই বিধানসভা কক্ষে বিরোধী কংগ্রেস দলের সদস্যগণ যেসব কান্ড কারখানা সংগঠিত করেছেন, ভাষা প্রয়োগ করেছেন অশ্রাব্য-বিধানসভার কর্মীদের লাঞ্ছনা করেছেন আপনার প্রতি চরম অবমাননা করেছেন, বিধানসভার যিনি নেতা, আমাদের প্রিয় মুখ্যমন্ত্রী, তাঁর দিকে জুতো উত্তোলন করে তাঁকে দেখিয়েছেন। সদস্যদের দিকে জুতো ছুঁড়ে মেরেছেন। এই সমস্ত ঘটনা হচ্ছে বিধানসভার অবমাননা। এই কাজগুলো বিধানসভার মধ্যে বিধানসভার সদস্য হিসাবে করা যায় না। এই সমস্তটাই কন্টেমপ্ট অফ দি হাউস। প্রিভিলেজ বা সদস্যদের কিছু সাধারণ অধিকার আছে। সেই অধিকারগুলো কি? বিধানসভার কাজকর্ম, নির্দিষ্ট দিনের লিস্টেড বিজনেস যেভাবে রুটিন মাফিক পরিচালিত হওয়া উচিত—সেই কাজকর্ম পরিচালনার ক্ষেত্রে যদি বাধা সৃষ্টি করা হয় তাহলে অধিকার বা প্রিভিলেজ খর্ব করা হয়। গতকাল বিরোধী দলের মাননীয় সদস্যরা সভার কাজকর্ম পরিচালনার বাধা সৃষ্টি করেছেন। সভার অন্যান্য সদস্যদের প্রতি তার জুতো নিক্ষেপ করেছেন। এই সমস্ত কাজের মধ্যে দিয়ে তাঁরা সভার মাননীয় সদস্যদের যে অধিকার তাকে খর্ব করার চেষ্টা করেছেন। হাউসের কাজকর্ম পরিচালনার ক্ষেত্রে ক্রমাগত বাধা সৃষ্টি করে হাউসকে বিশৃঙ্খল, প্যান্ডমোনিয়াম অবস্থায় নিক্ষিপ্ত করেছেন। সুতরাং তাঁদের বিরুদ্ধে অবশ্যই ব্রিচ অফ প্রিভিলেজের অভিযোগ আনা যায়। যদি সংসদীয় গণতন্ত্রে আমরা এই ঘটনাকে খুব লঘু করে দেখার চেষ্টা করি তাহলে তার ফল খুবই মারাত্মক হবে। একথা ঠিক যে, আজকে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ এই বিধানসভার ওপর আস্থা স্থাপন করেন। এটা গণতন্ত্রের পীঠস্থান। এই সভার মধ্যে যদি কোনও সদস্যকে নিগ্রহ করার চেষ্টা করা হয়, হত্যার চেষ্টা করা হয় এবং তা যদি লঘু করে দেখা হয় তাহলে আগামী দিনে সংসদীয় গণতন্ত্র প্রহসনে পরিণত হবে, মাইট ইজ রাইট, এই প্রবাদ বাক্যকে বাস্তবে রূপায়িত করার দিকেই প্রবণতা সৃষ্টি হবে। সুতরাং বিষয়টিকে প্রিভিলেজ কমিটির কাছেই পাঠানো উচিত। বিরোধী দলের সদস্যরা যে যে অপরাধ করেছেন তা আমাদের বিধানসভার কার্যপ্রণালী অনুযায়ী, প্রোসিডিয়র, নর্মস, কন্ডাক্টের মধ্যে সে সে কাজ করা যায় না। সেসব কাজই তাঁরা সংঘটিত করেছেন। সুতরাং প্রত্যেকটা বিষয়ের খুটিনাটি পর্যালোচনা করতে এটা প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দেওয়া হোক। সেখানে আলোচনা করা হোক, সিদ্ধান্ত গ্রহণ করা হোক এবং শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হোক। এটাই আমি আপনার কাছে উপস্থাপিত করছি।

**Mr. Speaker :** I am prima facie satisfied that serious breach of privilege did take place yesterday by the hon'ble members mentioned by the hon'ble member Nani Kar. But I do not think that the House should take it up now. It should go to the Committee of Privileges because the House is sitting only on Monday. We have not enough time to decide because we have to hear them, fix a date. So, I feel

that this should go to the Committee of Privilege and they should be heard over there. When the Committee of Privileges will report then the House will consider what steps should be taken in this matter. So, the matter should be sent to the Committee of Privileges for its consideration.

I think, I have the consensus of the House,

(Voices 'Ayes')

The matter is referred to the Committee of Privileges.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Calling Attention, namely :-

| | Subject | | Member |
|---|---|---|---|
| 1. | Reported assult on Marshal and other staff of the Assembly causing injury to them and destruction of properties inside the Assembly House. | : | Shri Monohar Tirkey<br>Shri Tapan Hore and<br>Shri Kshiti Goswami |
| | This matter is not for the Government to reply. It is jurisdiction of the House. It is out of order. | | |
| 2. | Reported hunger strike of the internees in the different Medical Colleges of the State | : | Shri Anjan Chatterjee |
| 3. | Steps taken to undertake the Nishchintapur 'beel' under Raghunathpur Gram Panchayet of Nadia district. | : | Shri Kamalendu Sanyal |

I have selected the notice of Shri Kamalendu Sanyal on the subject of Steps taken to undertake the Nishchintapur 'beel' under Raghunathpur Gram Panchayet of Nadia District. The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on 26th July .

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of reported police

এগিয়ে যেতে হবে। আমরা সেই নতুন পদক্ষেপের দিকেই যাচ্ছি। যেমন ক্ষুদ্র সেচ পরিকল্পনায় ব্যাপারে। এতদিন শুধু বাইরে থেকে আনা অপারেটাররাই এটা চালাতেন। নলকূপ প্রকল্পে আমরা মনে করছি একটা নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে সরকারকে এগিয়ে যেতে হবে। ঐ নলকূপ স্থাপনের অর্থ দেবেন সরকার কিন্তু তার ব্যবস্থাপনায় থাকবেন পঞ্চায়েতের সাধারণ তত্ত্বাবধানে উপকৃত যে গোষ্ঠী সেই গোষ্ঠীর দু'জন যুবক। সেখানে বাইরে থেকে অপারেটার আনার দরকার নেই। এর যেটুকু খরচ তা ঐ উপকৃত গোষ্ঠীরাই তুলতে পারবেন। নদীয়া জেলার একটা অভিজ্ঞতায় দেখেছি যে এইভাবে যখন হল এবং যুবকরাই অপারেটারের দায়িত্ব নিলেন তখন সেখান থেকে যে অর্থ আসছে তাতে শুধু সেই নলকূপের খরচ বেরিয়ে আসছে তাই নয়, নতুন নলকূপ খননের সঞ্চয়ও বেরিয়ে আসছে। একইভাবে আমরা মনে করছি, গ্রামের বৈদ্যুতিকরণের ক্ষেত্রে বিষয়টি শুধু প্রশাসনিক দিক থেকে দেখলেই হবে না সেখানে পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষকে যুক্ত করতে হবে। আর সর্বশেষে বলছি রাস্তাঘাটের কথা। আমি আমার বাজেট বক্তৃতাতে বলেছি, এ ব্যাপারে একটা নতুন পদক্ষেপ আমাদের নিতে হবে। জাতীয় সড়কের কথা বলছি না, এলাকাগত রাস্তা মেরামত, নির্মাণে যেখানে বাজেট থেকে অর্থ বরাদ্দ করা হচ্ছে আমরা মনে করি সেখানে নতুন পরীক্ষাতে যেতে হবে যেখানে কোনও কন্ট্রাকটর থাকবে না। কন্ট্রাক্টরদের বাদ দিয়েই পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষ সেখানে সরাসরি যুক্ত হন। তাহলে অর্ধেক খরচে এই রাস্তা তৈরি হয়। তা ছাড়া ঠিক সময়ে হয়। আগামীদিনে কিন্তু এই দিকেই যেতে হবে। কন্ট্রাক্টরদের বাদ দিয়ে সাধারণ মানুষকে যুক্ত করতে হবে পঞ্চায়েতের মাধ্যমে। আন্তর্জাতিক অর্থ ভান্ডারের ঋণে শর্ত অনুযায়ী ওরা সমস্ত অর্থ অধিকার বিদেশে পাচার করে দিচ্ছেন আর আমরা সমস্ত অধিকার এই সমস্ত কর্মকান্ডের মাধ্যমে এলাকার প্রতি গ্রামে ও শহরের সাধারণ মানুষের হাতে সেটা পৌঁছে দিতে চাই। অর্থাৎ সেটা আমরা ফিরিয়ে দিতে চাই। যে স্বাধীনতা নিয়ে ওরা পালিয়ে যাচ্ছিলেন আমরা সেটা সাধারণ মানুষের কাছে ফিরিয়ে দিতে চাই। এই হচ্ছে আমাদের বিকল্প নীতি এবং তার ভিত্তিতেই আমি এই ব্যয় বরাদ্দের দাবি উপস্থাপিত করেছি। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The question before the House that the West Bengal Appropriation (No-2) Bill, 1993 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1, 2, 3, Schedule and the Preamble

The question that Clauses 1, 2, 3, Schedule and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No. 2) Bill, 1993 as settled in the House be passed.

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (No. 2) Bill, 1993 as settled in the Assembly, be passed

was then put and agreed to.

**Mr. Speaker :** Yes, Mr. Manohar Tirkey, what is your point of information ?

[2-50 — 3-00 p.m.]

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা খবর পাচ্ছি আমাদের উত্তরবঙ্গে কয়েক দিনের বর্ষায় সমস্ত নদীর জল বেড়ে গেছে, বাঁধ ভেঙ্গে গেছে, ব্যাপক বন্যা দেখা দিয়েছে, তিনটি জেলা ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়ে পড়েছে এবং কয়েকশো মানুষ মারা গেছে। সব চেয়ে দুঃখের বিষয় হচ্ছে ওখানে কোনও খাবার পাওয়া যাচ্ছে না। সমস্ত রকম যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে গেছে। রেলপথ যোগাযোগে এবং সড়ক পথ যোগাযোগ সম্পূর্ণ বিচ্ছিন্ন হয়ে গেছে। চা-বাগান গুলোয় পর্যন্ত খাবারের অভাব দেখা দিয়েছে। এমন কি জন্তু জানোয়ার, পশু পাখি পর্যন্ত খাবার পাচ্ছে না, মারা যাচ্ছে। আগামীকাল অর্থমন্ত্রী, ত্রাণমন্ত্রী এবং সেচমন্ত্রী ওখানে পরিদর্শনে যাবে। কিন্তু আমি দাবি করছি এখনই ওখানে মানুষকে বাঁচাবার জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক। যে ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে সেই অবস্থা থেকে অবিলম্বে উত্তরবঙ্গে সমস্ত মানুষদের রক্ষা করার ব্যবস্থা করা হোক।

## The West Bengal Appropriation (Excess Expenditure 1982-83, 1983-84 and 1984-85) Bill 1993

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (Excess Expenditure, 1982-83, 1983-84 and 1984-85) Bill 1993.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Excess Expenditure, 1982-83, 1983-84 and 1984-85) Bill 1993 be taken into consideration.

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী এক্সেস এক্সপেন্ডিচারের যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল বিধানসভায় পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। মাননীয় অর্থমন্ত্রী 'দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন (এক্সেস এক্সপেন্ডিচারে) বিল ১৯৯৩ এই হাউসের কনসিডারেশনের জন্য উপস্থিত করেছেন। এটা খুবই ন্যায় সঙ্গত বিল এবং ন্যায় সঙ্গত কারণেই আমি এটাকে সমর্থন করছি। আমাদের রাজ্য সরকারের বিশেষত্ব এই যে, কোথাও কোনও দেনা রেখে সম্পদ সংগ্রহ করে বাজেটে নির্ধারিত অর্থের চেয়েও অতিরিক্ত অর্থ তারা প্রয়োজনে ব্যয় করতে সমর্থ হয়েছেন। আমরা জানি আমাদের রাজ্যে ৮০ লক্ষ উদ্বাস্তু আছেন এবং তাঁদের বিরাট সমস্যা আছে, এবং বিরাট সংখ্যায় অবাঙালি শ্রমিক এ রাজ্যে বসবাস করেন। এঁরা যে আমাদের রাজ্যে বসবাস করেন, এর জন্য আমরা গর্বিত। কিন্তু এই সমস্ত বিষয়ে আমাদের কেন্দ্রীয় সরকার কোনও রকম সাহায্য সহযোগিতা তো করছেনই না, উপরন্তু বিভিন্ন ক্ষেত্রে তাঁরা আমাদের বঞ্চিত করছেন। কেন্দ্রের বঞ্চনা নিয়ে এই বিধানসভায় বহু

আলোচনা হয়েছে। এত সব সত্ত্বেও রাজ্যের গরিব মানুষদের ওপর কোনও রকম বাড়তি ট্যাক্স না চাপিয়ে আমাদের রাজ্য সরকার নিজস্ব সম্পদ সংগ্রহের সাহায্যে রাজ্য পরিচালনা করছেন। মাননীয় অর্থমন্ত্রীর দক্ষতার জন্যই এটা সম্ভব হচ্ছে। স্যার, আমি এই সেদিন আমাদের পার্শ্ববর্তী রাজ্য ত্রিপুরা ঘুরে এসেছি। বর্তমান ত্রিপুরা রাজ্য সরকারের ঘাড়ে বিগত কংগ্রেসি সরকার দেড়শো কোটি টাকার দেনা চাপিয়ে রেখে গেছে। যে রাজ্যের বাস্তবিক মোট বাজেটের পরিমাণ ৩৫ কোটি টাকা, সেখানে সেই রাজ্যের ওপর বিগত কংগ্রেসি সরকার দেড়শো কোটি টাকা দেনা রেখে চলে গেছে। বিভিন্ন খাতে কন্ট্রাক্টরদের টাকা তারা বাকি রেখে গেছে। সুতরাং সেদিক দিয়ে আমি বলব, এই পরিবেশে, কেন্দ্রের বিমাতৃসুলভ আচরণের মধ্যে খুবই দক্ষতার সঙ্গে আমাদের সরকার রাজ্য পরিচালনা করছেন। যে অতিরিক্ত টাকা তাঁরা খরচ করেছেন তা খুবই গরিব মানুষের স্বার্থে খরচ করেছেন। অতএব আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালে তিন বছরের বাড়তি খরচের প্রস্তাব এই হাউসে পেশ করার সময় আমি বলেছিলাম যে, কি কি খাতে আমাদের বাড়তি খরচ করতে হয়েছিল। আমি পুনরায় মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দেবার জন্য একত্রিত করে বলছি। একটা প্রশ্ন এখানে নিশ্চয়ই উঠবে যে, কি কারণে আমাদের এই বাড়তি খরচ করতে হয়েছিল? দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, বামফ্রন্টের সরকার ক্ষমতায় আসার পর এই বাড়তি খরচের পরিমাণ বাড়ছে, না কমছে? এবং শেষ প্রশ্ন হচ্ছে কোথায় কোথায় বাড়তি খরচ হয়েছে? সবগুলো একত্রিত করে দেখছি যে, আমাদের তিনটে জায়গায় বাড়তি খরচ হয়েছে। খুবই জরুরি জনস্বার্থের প্রয়োজনে বাড়তি খরচ হয়েছে এবং বাড়তি খরচের পরিমাণ পূর্বের চেয়ে বামফ্রন্ট সরকারের আমলে কমেছে। রাস্তাঘাট মেরামত এবং নির্মাণের জন্য সেচ বাঁধ নির্মাণ ও মেরামতের জন্য ; পানীয় জল সরবরাহের যন্ত্রপাতি ইত্যাদি ক্রয়ের জন্য ৯১ কোটি টাকা বাড়তি খরচ হয়েছে। মোট বাড়তি ২২০ কোটি টাকা। তারমধ্যে ৯১ কোটি টাকা। আর ২০ কোটি টাকা বাড়তি খরচ হয়েছে গ্রামীণ উন্নয়ন প্রকল্প আর এল ই জি পি নতুন প্রকল্প সেটা যুক্ত করার জন্য। এর মধ্যে ১ বছরে ১৯৮২-৮৩ সালে খরার জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ হয়েছিল, মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকদের বেতন হার পুনর্বিন্যাস সেটা ধরা হয়নি, তারজন্য খরচ হয়েছিল ২০ কোটি টাকা। আর একটা বিরাট খরচ হয়েছিল সেই সময় লাগাতার ওভারড্রাফট নেওয়া হত। ওভারড্রাফটে কিন্তু চড়া সুদের হার। তাই ওভারড্রাফটের জন্য ৮০ কোটি টাকা বেশি দিতে হত। এই ওভারড্রাফট বিশেষ বিপদের মধ্যে দাঁড়িয়েই নেওয়া হত এবং নেওয়া সম্ভবও ছিল। ৮০ কোটি টাকা তারজন্য খরচ। অন্যগুলি সাধারণ মানুষের জন্য প্রকল্প। কেন্দ্রীয় সরকার এমন একটি প্রকল্প ঘোষণা করেছেন মাঝখানে রাজ্যের অংশ আনতে হয়েছে। দ্বিতীয় বিষয় বলছি, কারিগরি দপ্তর সেখানে যেটা বাড়তি খরচ বলে দেখানো সেটার মূল কারণ অন্য জায়গা আছে। অনেক সময় দেখা যায়, এই দপ্তরগুলির যে বুকিং দেরি করে বুকিং হয়, ডিলেড বুকিং হয় যার জন্য আর্থিক বছরে খরচ হয়েছে বুকিং তার পরের বছরে হয়েছে। সেটা ধরা ছিলনা। এর যেঅংশ সেটা বাড়তি খরচ হয়নি, প্রথাগত দেরি। এই সুযোগে বলে রাখছি, নিজেদের দপ্তরের মধ্যে আলোচনা করে, ট্রেজারির অফিসার এবং দপ্তরের অফিসারদের সঙ্গে

নিয়ে একটা মিটিং ডেকেছিলাম সেখানে বলেছিলাম যাই খরচ হোক, যে মাসের খরচ তার পরের মাসের খরচে থাকবে এবং এ জিতে পাঠিয়ে দিতে হবে যাতে কমে আসে। সর্বশেষে এই সুযোগে বলে রাখি, (কংগ্রেসের বেঞ্চের দিকে তাকিয়ে) ওদের আমি অনুভব করছি, ওদের কেউ না আসলে আমার অনুভূতি আসে না। এই যে বাড়তি খরচ কংগ্রেস আমলে কি রকম হত আর এখন কি রকম হচ্ছে সেটা আমি জোগাড় করেছি। ১৯৭৩-৭৪, ১৯৭৪-৭৫, ১৯৭৫-৭৬, ১৯৭৬-৭৭ বাজেটের এই আর্থিক বছরগুলিতে যখন ওরা (কংগ্রেসিরা) এই রাজ্যে ক্ষমতায় ছিলেন, তখন যে বাজেট পেশ করতেন ৪ বছরের গড় নিয়ে দেখেছি, ওরা ৮.১ শতাংশের মতোন অতিরিক্ত এই বাড়তি খরচ করত বাজেটে। বামফ্রন্ট সরকার আসার পর এই সময়ে অর্থাৎ ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ সালে এই বাড়তি খরচ বাজেটের একটা অংশ হিসাবে ৮.১ শতাংশ আর নেই, সেটা কমে ২.৫ শতাংশ হয়ে গেছে। বিশেষত শেষ বছরে, ১৯৮৪-৮৫ সালে ১.৮ শতাংশ মোট বাজেটের হয়েছে। অর্থাৎ রেখাচিত্র যদি অঙ্কন করা হয় তাহলে সেই রেখাচিত্রর বাড়তি খরচ এখন নিচের দিকে যাচ্ছে। তাই এই বাড়তি খরচের উপর ব্যয় বরাদ্দের প্রস্তাব আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (Excess Expenditure, 1982-83, 1983-84 and 1984-85) Bill 1993 be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3, Schedules I to III and Preamble

The question that clauses 1 to 3, Schedules I to III and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Excess Expenditure, 1982-83, 1983-84 and 1984-85) Bill 1993 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The Hosue was then adjourned at 3.01 p.m. till 11-00 a.m. on Monday, the 26th July, 1993, at the Assembly House Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday the 26th July 1993 at 11-00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 7 Ministers of State and 111 Members.

[11-00— 11-10 a.m.]

### Unstarred Questions
### (to which written answers were laid on the Table)

**দুধ সরবরাহে সরকারি নিয়ন্ত্রণ**

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯) **শ্রী আব্দুল মান্নান ঃ** প্রাণীসম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের বেসরকারি খাটালগুলি থেকে দুধ সরবরাহের ক্ষেত্রে সরকারি নিয়ন্ত্রণ ব্যবস্থা আছে কি না ;

(খ) থাকলে সেগুলি কি কি ; এবং

(গ) ঐ সব খাটালে উৎপাদিত দুধের গুণগত মান পরীক্ষার কি কি ব্যবস্থা আছে?

**প্রাণিসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) খাটাল চালানো আইন বহির্ভূত।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**কলকাতা পুরসভা এলাকায় পুকুর ভরাট**

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৬৬) **শ্রী আব্দুল মান্নান ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) গত পাঁচ বছরে কলকাতা পুরসভা এলাকায় কতগুলি পুকুর বুজিয়ে বাড়ি করা হয়েছে ;

(খ) কতগুলির ক্ষেত্রে আইনানুগ অনুমতি নেওয়া হয়েছে ; এবং

(গ) যেসব ক্ষেত্রে অনুমোদন নেওয়া হয় নি, সেক্ষেত্রে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পৌর বিষয়ক দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) গত পাঁচ বছরে এই ধরনের অনুমতি একটিও দেওয়া হয় নি। ফলে এই ধরনের একটি বাড়িও হয় নি।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) এ ধরনের কোনও ঘটনা কলকাতা পুরসভার নজরে আসে নি, কাজেই ব্যবস্থা গ্রহণের প্রশ্নও আসে না।

### Survey on the pollution level in Damodar River

19. (Admitted Question No. 84) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Environment Department be pleased to state—

(a) whether a survey on the pollution level in the Damodar River has been undertaken ; and

(b) if so, the details thereof?

**Minister-in-charge of the Environment Department :**

(a) Yes.

(b) Detailed findings of the survey are not yet available.

### Demonstration by Woman Employees of Presidency Jail

20. (Admitted Question No. 86) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Jails) Department be pleased to state—

(a) whether there were demonstrations by Woman Employees of Presidency Jail, Alipore on 13th May, 1993 ;

(b) if so, reasons thereof; and

(c) steps taken by Government in the matter?

**Minister-in-charge of the Home (Jails) Department :** According to Rule of the West Bengal Jail Code, the Superintendent of the Presidency Jail had transferred 12 numbers of Female Warders within the circle. The Female Warders of the Presidency Jail demonstrated on 13th May, 1993

against this order of transfer of the Superintendent of Presidency Jail.

The Government is taking all steps for arriving at a satisfactory solution in consultation with concerned officers and staff of Presidency Jail.

**হুগলি জেলায় বিদ্যুতায়িত মৌজার সংখ্যা**

২১। (অনুমোদিত প্রশ্ন নং ১২৫) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে হুগলি জেলায় কতগুলি মৌজায় কত কিলোমিটার বৈদ্যুতিকরণ করা হয়েছে;

(খ) উক্ত আর্থিক বছরে ঐ জেলায় লক্ষ্যমাত্রা কত ছিল; এবং

(গ) উক্ত কর্মসূচিতে—

(১) কত টাকা ব্যয়ের পরিকল্পনা ছিল;

(২) কত টাকা ব্যয় হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে হুগলি জেলায় কোন মৌজায় বৈদ্যুতিকরণ করা হয় নি। সুতরাং কিলোমিটার দূরত্বের প্রশ্নই ওঠে না।

(খ) উত্তর নিষ্প্রয়োজন।

**ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ নিগম থেকে কৃষকদের সরবরাহ করা দ্রব্যাদি**

২২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০) **শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** সরকার পরিচালনাধীন সংস্থা (Agro-Industries) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ নিগম কৃষকদের কি কি জিনিস সরবরাহ করে থাকে; এবং

(খ) বিগত আর্থিক বছরে এই সংস্থা রাজ্যের কৃষকদের মোট কত পরিমাণ সার সরবরাহ করেছে?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ কৃষি-শিল্প নিগম নিম্নলিখিত কৃষি উপকরণগুলি সরবরাহ করে থাকে ঃ-

(১) সার (Fertilizer)
(২) বীজ (Seed)
(৩) কীটনাশক (Pesticides)
(৪) ট্রাক্টর (Tractor)
(৫) পাওয়ার টিলার (Power Tiller)
(৬) ৫-অশ্বশক্তি বিশিষ্ট পাম্প (5 H.P. Pump)
(৭) কৃষি যন্ত্রপাতি (Agricultural Implements)
(৮) উচ্চ অশ্বশক্তিবিশিষ্ট পাম্প (High H.P. Pump)
(৯) সীড বিন (Seed Bin)
(১০) ট্রাক্টর চালিত যন্ত্র (Tractor drawn Implements)
(১১) ট্রাক্টর ও পাওয়ার টিলার মেরামতির যন্ত্র (Spare Parts)

(খ) বিগত আর্থিক বছরে (১৯৯২-৯৩) মোট সরবরাহকৃত সারের পরিমাণ উনিশ হাজার ছয় শত মেট্রিক টন।

**বারাবনি বিধানসভা কেন্দ্রে গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্প**

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৭২) **শ্রী এস. আর. দাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত তিন বছরে (১৯৯০-৯১) বারাবনি বিধানসভা কেন্দ্রের অন্তর্গত বারাবনি ও সালানপুর ব্লকের কোন কোন মৌজার জন্য গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পে কতগুলি প্রকল্প অনুমোদিত হয়েছে ;

(খ) অনুমোদন প্রাপ্ত কোন্ কোন্ প্রকল্পগুলি বাস্তবায়িত হয়েছে ; এবং

(গ) অনুমোদন প্রাপ্ত যে প্রকল্পগুলি বাস্তবায়িত হয় নি সেগুলি বাস্তবায়িত হতে কত সময় লাগবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্লক ভিত্তিক কোন পরিসংখ্যান রাখা হয় না, তবে বারাবনি ও সালানপুর থানার অধীন কোনও মৌজায় গত তিন বছরে কোনও নতুন প্রকল্প অনুমোদিত হয় নি।

(খ) তিন বছরের পূর্বে অনুমোদিত প্রকল্প অনুযায়ী বারবনি থানার অন্তর্গত ৫০টি মৌজার মধ্যে ৪৩ টি ও সালানপুর থানার অধীন ৬৫টি মৌজার মধ্যে ৫০টির বৈদ্যুতিকরণের কাজ ৩১-৩-৯৩ সালের মধ্যে সম্পন্ন হয়েছে।

(গ) আর. ই. সি. বারবনি অধীন ২টি মৌজার কাজ বন্ধ করার প্রস্তাব দিয়েছে। তবে ১৯৯৩-৯৪ সালে ১ বা ২টি মৌজায় রাজ্য সরকারের টাকায় কাজ করার প্রস্তাব আছে।

বাকি কাজ শেষ করা আর্থিক সংস্থানের ওপর নির্ভর করে।

**আসানসোল থেকে চিত্তরঞ্জন পর্যন্ত দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার বাসরুট**

২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৪) **শ্রী এস. আর. দাস :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্দ্ধমান জেলার আসানসোল মহকুমায় আসানসোল থেকে চিত্তরঞ্জন পর্যন্ত (ভায়া এথোড়া, লালগঞ্জ, সমিতি) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাস চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এই রুটে মিডি বাস চালানোর পরিকল্পনা দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার আছে। তবে এই বাস চালানো আসানসোলে বাস ডিপো তৈরির সঙ্গে সংযুক্ত।

(খ) ডিপো তৈরি হলে চালু হবে।

**রাজ্যে সরকারি ও বেসরকারি অনাথ আশ্রমের সংখ্যা**

২৫। (অনুমোদিত প্রশ্ন নং ২২২) **শ্রী শক্তিপ্রসাদ বল :** সমাজ কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কতগুলি সরকারি ও বেসরকারি অনাথ আশ্রম আছে ;

(খ) এই সকল অনাথ আশ্রমে কত সংখ্যক অনাথ শিশু বসবাস করে ; এবং

(গ) প্রতিটি শিশুর জন্য সরকারি সাহায্যের পরিমান কত?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে রাজ্যে ২০টি সরকারি ও ৯২টি বেসরকারি অনাথ আশ্রম আছে।

(খ) এই সকল অনাথ আশ্রমে ১০,৭০০ জন অনাথ শিশু প্রতিপালিত হয়।

(গ) বেসরকারি হোমগুলিতে প্রতিটি অনাথ শিশুর জন্য মাসিক সরকারি বরাদ্দ ২২৫ টাকা। মাথাপিছু মাসিক ২৫ টাকা স্বেচ্ছাসেবী সংগঠনগুলি বহন করে আর সরকারি হোমের শিশুদের জন্য সরকারি মাসিক বরাদ্দ ২৫০ টাকা।

**Assault on Superintendent of Presidency Jail**

26. (Admitted Question No. 232) **Shri Saugata Roy :** Will the

Minister-in-charge of the Home (Jail) Department be pleased to state—

(a) whether the Superintendent of the Presidency Jail at Alipore was recently assaulted in his Office by some members of the Jail staff;

(b) if so, reasons for assault; and

(c) steps taken by the Government in the matter?

**Minister-in-charge of the Home (Jail) Department :**

(a) No.

(b) Does not arise.

(c) Does not arise.

**Pollution in Howrah City**

27. (Admitted Question No. 237) **Shri Ambica Banerjee :** Will the Minister-in-charge of the Environment Department be pleased to state—

(a) is it a fact that Howrah has been declared as the most polluted city in the country ; and

(b) if so, steps taken or proposed to be taken by the Government to reduce pollution in Howrah?

**Minister-in-charge of the Environment Department :**

(a) Yes. Howrah has been identified by the Central Pollution Control Board as one of the polluted cities in the country.

(b) So far as industrial pollution is concerned, some of the polluting industries located in the city have already taken and some are taking steps to combat pollution at source on the directions of the West Bengal Pollution Control Board.

Moreover, the city is being comprehensively surveyed by the Ministry of Environment & Forests, Government of India to assess its pollution problems and action plans required.

**পুরুলিয়ায় রিভার লিফ্‌ট ইরিগেশন স্কীম**

২৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৫০) **শ্রী নিশিকান্ত মেহেতা :** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কতগুলি রিভার লিফ্‌ট ইরিগেশন স্কীম আছে;

(খ) এর মধ্যে কতগুলি ডিজেল দ্বারা ও কতগুলি বিদ্যুৎ দ্বারা চালিত; এবং

(গ) বিগত বন্যায় কতগুলি স্কীম সম্পূর্ণ অকেজো হয়েছে?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১২৪টি।

(খ) ১২৪টির মধ্যে ১১৯টি ডিজেল চালিত এবং ৫টি বিদ্যুৎ চালিত।

(গ) একটিও না, তবে মোট ৪২ (বিয়াল্লিশ)টি প্রকল্প বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছিল। তার মধ্যে ৩৮টি চালু হয়েছে এবং বাকি ৪টি অন্যান্য কারনে এখনও চালু করা যায় নি। দ্রুত চালু করার প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে।

**Proposal for multistoreyed Buildings at C.T.C. Depots**

29. (Admitted Question No. 251) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) whether the C.T.C. has any proposal to build multistoreyed building at Tram Depots; and

(b) if so, details thereof?

**Minister-in-charge of Transport Department :**

(a) Yes.

(b) Details are yet to be finalised.

**কলকাতা শহরকে দূষণমুক্ত করার পরিকল্পনা**

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ২৭২) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা শহরকে দূষণমুক্ত করার জন্য রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি; এবং

(খ) করলে কি কি?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) কলকাতা মহানগরীর নানাবিধ দূষণ কমাবার জন্য একটি বহুমুখি পরিকল্পনা

করা হয়েছে। এই পরিকল্পনায় বায়ুদূষণ, জলদূষণ, শব্দ দূষণ রোধ ও জঞ্জাল সাফাই ইত্যাদি কর্মসূচি তৈরি করার কথা বলা হয়েছে।

**নদী অ্যাকশন প্ল্যানে রাজ্যের নদী দূষণমুক্তকরণ**

৩১। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৫) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারের সম্প্রতি ঘোষিত নদ-নদীর দূষণমুক্তির জন্য "নদী অ্যাকশন প্ল্যান"-এর আওতায় পশ্চিমবাংলার কোনও নদীকে অন্তর্ভুক্ত করা হয়েছে কি না ; এবং

(খ) হলে, কোন্ কোন্ নদীকে ঐ প্ল্যানের অন্তর্ভুক্ত করা হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) হ্যাঁ, দামোদর নদকে অন্তর্ভুক্ত করা হয়েছে।

**বিগত পঞ্চায়েত নির্বাচন**

৩২। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৫) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সম্প্রতি অনুষ্ঠিত পঞ্চায়েত নির্বাচনে কোনও কেন্দ্রে ভোট গণনার পর প্রিসাইডিং অফিসার কর্তৃক কাউন্টিং-এর ফলাফল নির্ধারিত ফর্মে (কাউন্টিং শীট) প্রার্থীর কাউন্টিং এজেন্ট কিংবা পোলিং এজেন্টের কাছে দেওয়ার কোনও পদ্ধতি আছে কি না?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

গ্রাম পঞ্চায়েত আসনের ক্ষেত্রে ভোট গণনার পর প্রিসাইডিং অফিসার কর্তৃক কাউন্টিং -এর ফলাফল নির্ধারিত ফর্মে (কাউন্টিং শীট) প্রার্থীর কাউন্টিং এজেন্ট বা পোলিং এজেন্টকে দেওয়ার কোনও নিয়ম নেই। তবে পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদের ক্ষেত্রে ভোট গণনার পর প্রিসাইডিং অফিসার কর্তৃক কাউন্টিং-এর ফলাফল ফর্ম ২০বি (কাউন্টিং শীট) প্রার্থীর কাউন্টিং এজেন্টকে দেবার ব্যবস্থা আছে।

**পুরুলিয়ায় মহিলা বন্দিদের জন্য পৃথক কারাগার নির্মাণ**

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩০৪) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়ায় মহিলা বন্দিদের জন্য আলাদা কারাগার তৈরি করতে কত টাকা খরচ হয়েছে ;

(খ) উক্ত কারাগারে কি কি বিশেষ ব্যবস্থা থাকবে ; এবং

(গ) কারাগারটি চালু হলে কতজন মহিলা কয়েদী থাকতে পারবে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬২ (বাষট্টি) লক্ষ টাকা খরচ হয়েছে।

(খ) প্রয়োজনীয় সমস্ত রকমের সুযোগ-সুবিধার ব্যবস্থা করা হয়েছে।

(গ) ১০০ (একশত) জন মহিলা বন্দি থাকতে পারবে।

**পুরুলিয়ায় উন্মাদ বন্দিদের জন্য আশ্রম নির্মাণ**

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩০৫) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার নিরপরাধ উন্মাদ বন্দিদের পৃথকীকরণ করার জন্য আশ্রম গড়তে কত টাকা খরচ হয়েছে ;

(খ) সেখানে কতজন উন্মাদ বন্দি থাকতে পারবে ; এবং

(গ) তাদের চিকিৎসার কি কি সুযোগ সুবিধা থাকবে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নিরপরাধ উন্মাদ বন্দিদের জন্য আশ্রম গড়তে খরচ হয়েছে ৯২ (বিরানব্বই) লক্ষ টাকা।

(খ) ১৯০ (একশত নব্বই) জন উন্মাদ বন্দি থাকতে পারবে।

(গ) সমস্ত রকমের চিকিৎসার সুযোগ থাকবে। নিরপরাধ উন্মাদ বন্দিদের জন্য নির্মিত প্রতিষ্ঠানটি পরিচালনার জন্য স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের হাতে তুলে দেওয়ার পরিকল্পনা করা হয়েছে।

**শান্তিপুর থানায় আর. এল. আই. ও ডিপ-টিউবওয়েলের সংখ্যা**

৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩১৩) **শ্রী অজয় দে ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শান্তিপুর থানার অধীন এলাকায় আর. এল. ও ডিপ-টিউবওয়েলের সংখ্যা কত ;

(খ) এর মধ্যে কতগুলি বন্ধ অবস্থায় আছে ; এবং

(গ) এগুলি চালু করার ক্ষেত্রে কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আর. এল. আই. ১৫টি, উচ্চ-ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ ৫৬টি ও মাঝারী ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ ২টি।

(খ) আর. এল. আই.-৪ (চার)টি, উচ্চ-ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ ১০টি।

(গ) এইচ. টি. লাইন. এবং ট্রান্সফরমার চুরির কারণে ৪(চার)টি আর. এল. আই. চলছে না। বিদ্যুৎ পর্ষদ এবং পুলিশকে এ ব্যাপারে জানানো হয়েছে।

১০টি বন্ধ গভীর নলকূপের মধ্যে ৬টির Redrilling-এর কাজ সম্পূর্ণ হয়েছে। জল সরবরাহের জন্য আনুষঙ্গিক কাজ হাতে নেওয়া হয়েছে। ১টি বন্ধ আছে পরপর ৩ বার Transformer চুরি হবার জন্য। বিদ্যুৎপর্ষদ এবং পুলিশকে জানানো হয়েছে। ৩টি গভীর নলকূপ choked হয়ে গেছে। Redrilling প্রস্তাব বিবেচনাধীন।

**নেহেরু রোজগার যোজনা**

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩১৬) **শ্রী অজয় দে :** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নেহেরু রোজগার যোজনা খাতে সরকারি আদেশ থাকা সত্ত্বেও আজ অবধি অর্থ বরাদ্দ করা হয় নি ;

(খ) সত্যি হলে, উক্ত খাতে আদৌ অর্থ অনুমোদনের সম্ভাবনা আছে কি না ; এবং

(গ) থাকলে, তা কতদিনে সম্ভব?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**কেবল্ টি ভি ও স্টার টি ভি বসানোর ক্ষেত্রে সরকারি নীতি**

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩১৮) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেবল্ টিভি ও স্টার টিভি বসানোর ব্যাপারে রাজ্য সরকার কোনও নিয়ম নীতি রচনা করেছেন কি না ; এবং

(খ) করলে, নিয়ম নীতিগুলি কি কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেবল্ টিভিকে নিয়ন্ত্রণ করার জন্য একাধিক কেন্দ্রীয় আইনের পুনর্বিন্যাস ও যথাযথ প্রয়োগ, বা একটি সম্পূর্ণ নতুন আইন প্রণয়ন আবশ্যক। যথাযথ আইন প্রণয়ন করে কেবল্ টিভিকে নিয়ন্ত্রণ করার আশু প্রয়োজনীয়তা সম্বন্ধে কেন্দ্রীয় সরকারকে লেখা রাজ্য সরকারের চিঠির উত্তরে তথ্য ও সম্প্রচার মন্ত্রক থেকে জানানো হয়েছে যে, এ বিষয়ে কেন্দ্রীয় সরকার একটি আইন তৈরি করছেন। আশা করা যায় যে আসন্ন বর্ষাকালীন অধিবেশনে এ বিষয়ে একটি বিল সংসদে পেশ করা হবে।

(খ) প্রশ্ন ওঠে না।

### কাঁথি শহরের সুপার মার্কেট থেকে বাৎসরিক আয়

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৬) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কাঁথি শহরের সুপার মার্কেট থেকে বাৎসরিক আয় গত তিন বছরে কত হয়েছে ; এবং

(খ) উক্ত সুপার মার্কেট দেখাশুনার ভার কার ওপর ন্যস্ত আছে?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯০-৯১ = ১১,২০,১৬৩ টাকা
১৯৯১-৯২ = ১৩,৪৮,৮৪১ টাকা
১৯৯২-৯৩ = ১৫,৬৯,০০৩ টাকা

(খ) কাঁথি পৌরসভার উপর।

১৯৭৫ সাল থেকে সুপার মার্কেট সুষ্ঠুভাবে পরিচালনার জন্য একজন 'তত্ত্বাবধায়ক'কে নিযুক্ত করা হয়েছে।

### পুরুলিয়ার কাশীপুর মৌজায় গ্রামীণ বৈদ্যুতিকরণ

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৫) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার কাশীপুর ব্লকে মোট কতগুলি গ্রামীণ মৌজায় বৈদ্যুতিকরণের কাজ শেষ হয়েছে; এবং

(খ) তার মধ্যে কয়টি মৌজা আদিবাসী ও তফসিলিজাতি অধ্যুষিত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্লকভিত্তিক কোন পরিসংখ্যান রাখা হয় না, তবে কাশীপুর থানার অধীন মোট ১৯৩টি মৌজার মধ্যে ৩১.৩.৯৩ পর্যন্ত ১৯৩টি মৌজায় গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ সম্পূর্ণ হয়েছে।

(খ) ১৯৭১ সালের আদমসুমারী অনুযায়ী ৬১টি আদিবাসী ও ২৭টি তফসিলি গ্রামীণ মৌজার মধ্যে ৫৯টি আদিবাসী ও ২৬টি তফসিলি মৌজায় গ্রামীণ বৈদ্যুতিকরণ হয়েছে। ১৯৮১ সালের আদমসুমারী অনুযায়ী ৯টি আদিবাসী মৌজা জনশূন্য ঘোষিত হয়েছে।

### পুরুলিয়া জেলায় গভীর নলকূপ খনন

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৮) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় গভীর নলকূপ খনন করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### গ্রামীণ জলসরবরাহ প্রকল্পের সংখ্যা

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৭৪) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পুরুলিয়া জেলার রঘুনাথপুর মহকুমায় গ্রামীণ জলসরবরাহ প্রকল্পের সংখ্যা কত ; এবং

(খ) উক্ত মহকুমায় জলসরবরাহ প্রকল্পের কাজ অসমাপ্ত অবস্থায় পড়ে থাকলে কয়টি ও কোথায় কোথায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শূন্য।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যের গ্রামীণ মাধ্যমিক বিদ্যালয়গুলিতে বিদ্যুৎ সংযোগ**

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৩) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, পশ্চিমবাংলায় গ্রামীণ মাধ্যমিক বিদ্যালয়গুলিতে বিদ্যুৎ সংযোগ করা হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, বিদ্যুৎ বাবদ সরকারি আর্থিক সাহায্য বিদ্যালয়গুলিকে দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) গ্রামীণ মাধ্যমিক বিদ্যালয়গুলি মূলতঃ পরিচালনা করেন একটি করে নির্বাচিত কর্তৃপক্ষ ; বিদ্যুৎ নেওয়া সম্পর্কে যাবতীয় কাজ তাঁরাই করে থাকেন। সরকারের কোনও পরিকল্পনার কথা জানা নেই।

**রাজ্যে ও রাজ্যের বাইরে তথ্যকেন্দ্রের সংখ্যা**

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৫) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ও রাজ্যের বাইরে রাজ্য সরকারের মোট কতগুলি তথ্যকেন্দ্র আছে ; এবং

(খ) এগুলিতে নিযুক্ত মোট কর্মী সংখ্যা কত?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| | | |
|---|---|---|
| (ক) | রাজ্যে | ৫৪টি |
| | রাজ্যের বাইরে | ৪টি |
| | মোট | ৫৮টি |

(খ) ১৮৯ জন।

**রাজ্যে প্রকাশিত দৈনিকের সংখ্যা**

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৭) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

বর্তমানে এ রাজ্যে দৈনিক প্রকাশিত সংবাদপত্রের সংখ্যা কত?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংবাদপত্রের সংখ্যা হিসাব রাখার কোন ব্যবস্থা রাজ্য সরকারের থাকার কথা নয়। মাননীয় সদস্যের অবগতির জন্য জানাতে পারি, কেন্দ্রীয় সরকারের রেজিস্ট্রার অফ্ নিউজ পেপারস্ অফ্ ইন্ডিয়া এই কাজ করে থাকেন।

**রাজ্যে প্রাণী স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা**

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৮) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে প্রাণী স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা কত ; এবং

(খ) কোন্ জেলায় কয়টি?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৪২৪টি।

(খ)

| | |
|---|---|
| উত্তর ২৪ পরগনা | ৭৪ |
| দক্ষিণ ২৪ পরগনা | ৯৮ |
| হাওড়া | ৫৬ |
| হুগলি | ৭৮ |
| বর্ধমান | ১২৬ |
| বীরভূম | ৮৩ |
| মেদিনীপুর | ২০৪ |
| বাঁকুড়া | ৮৭ |
| নদীয়া | ৭১ |
| মুর্শিদাবাদ | ৮৯ |
| মালদা | ৭০ |
| উত্তর দিনাজপুর | ৪৬ |
| দক্ষিণ দিনাজপুর | ৩৯ |
| কুচবিহার | ৬৩ |
| জলপাইগুড়ি | ৭১ |
| পুরুলিয়া | ১০২ |
| দার্জিলিং | ৬৬ |
| কলকাতা | ১ |

**বনগাঁয় ললিতমোহন বাণী ভবনের রক্ষণাবেক্ষণ**

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪০১) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বনগাঁ শহরে অবস্থিত সংস্কৃতি কেন্দ্র ললিতমোহন বাণী ভবনের রক্ষণাবেক্ষণের দায়িত্ব কার উপর ন্যস্ত ;

(খ) উক্ত ভবন বন্ধ থাকার কারণ কি ;

(গ) উক্ত ভবনের পরিবর্ধন ও উন্নতির জন্য ১৯৮৯ থেকে ১৯৯৩ সালের মধ্যে কোন সরকারি অর্থ সাহায্য দেওয়া হয়েছে কি না ; এবং

(ঘ) দেওয়া হয়ে থাকলে, কত টাকা দেওয়া হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ললিতমোহন বাণী ভবন ট্রাস্টি বোর্ড।

(খ) প্রয়োজনীয় সংস্কার ও মেরামতির অভাবের জন্য বেশ কয়েক বছর বন্ধ আছে।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**বহরমপুর পুরসভার প্রাক্তন পরিচালকদের বিরুদ্ধে নিয়মভঙ্গের অভিযোগ**

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৫) **শ্রী রবীন দেব এবং শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** পৌর বিষয়ক দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বহরমপুর পুরসভার প্রাক্তন পরিচালকদের বিরুদ্ধে নিয়মভঙ্গের নির্দিষ্ট কোনও অভিযোগ আছে কি না ;

(খ) থাকলে, অভিযোগগুলি কি কি ; এবং

(গ) এ সম্পর্কে কোনও ব্যবস্থা নেওয়ার কথা ভাবা হচ্ছে কি না ;

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) নিয়ম বহির্ভূতভাবে পুরসভায় ৪০৪ জন কর্মচারী নিয়োগ।

(২) নিয়ম বহির্ভূতভাবে পৌর সম্পত্তি লিজ দেওয়া।

(৩) পৌরসভার নথিপত্র উপ-পৌর-প্রধানের বাড়িতে রাখা।

(৪) নিয়ম বহির্ভূতভাবে আই.ডি.এস.এস.টি এবং গঙ্গা অ্যাকশন প্ল্যানের যথাক্রমে

১৮.২০ লক্ষ টাকা এবং ৪০.৪৮ লক্ষ টাকা ব্যয় করা।

(৫) আদায়ী করের টাকা সময়মতো পুরসভার তহবিলে জমা না পড়া ও সেগুলি যথাযথভাবে নথিভুক্ত না করা।

(গ) অভিযোগগুলি তদন্ত করে দেখা হয়েছে এ সংক্রান্ত প্রতিবেদন মুর্শিদাবাদের জেলা শাসকের দপ্তরে পাঠিয়ে তাঁকে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে বলা হয়েছে।

**ময়না ব্লকে সরকারি দুগ্ধ ক্রয়কেন্দ্র স্থাপন**

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪১৪) **শ্রী মানিক ভৌমিক ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর ময়না ব্লকে সরকারি দুগ্ধ ক্রয়কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি না ;

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর ময়না ব্লকে সরকারি দুগ্ধ ক্রয়কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ময়না ব্লকে গবাদি পশুর কৃত্রিম প্রজনন**

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪১৫) **শ্রী মানিক ভৌমিক ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না ব্লকে গবাদি পশুর কৃত্রিম প্রজননের জন্য কোনও সরকারি প্রকল্প আছে কি না ; এবং

(খ) থাকলে, এ যাবৎ কয়টি গবাদি পশুকে কৃত্রিম প্রজননের আওতায় আনা হয়েছে?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) এ যাবৎ মোট ১৬১৩টি গবাদি পশুকে কৃত্রিম প্রজননের আওতায় আনা হয়েছে।

**ময়না ব্লকে বৈদ্যুতিক সাব-স্টেশন নির্মাণ**

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৮) **শ্রী মানিক ভৌমিক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না ব্লকে ৩৩ কে.ভি. বৈদ্যুতিক সাব-স্টেশন নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) যদি থাকে, তবে পরিকল্পনাটি বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(গ) এ ব্যাপারে সরকারিভাবে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে/হচ্ছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ময়না ব্লকে ৩৩।১১ কে.ভি. সাব-স্টেশন নির্মাণের পরিকল্পনাটিকে মেদিনীপুর জেলা সার্বিক সিস্টেম উন্নয়ন পরিকল্পনার অন্তর্ভুক্ত করা হয়েছে।

(খ) মেদিনীপুর জেলা সার্বিক সিস্টেম উন্নয়ন পরিকল্পনাটি বর্তমানে বিচার বিবেচনা করা হচ্ছে এবং আর.ই.সির নিকট তা আগামী আগস্ট-সেপ্টেম্বর ১৯৯৩ পেশ করা হবে।

(গ) এর আগে ময়নায় ৩৩।১১ কে.ভি. সাব-স্টেশন নির্মাণের জন্য একটি পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল এবং সেটি আর.ই.সি. এর নিকট মার্চ ১৯৯৩ তে অনুমোদন এবং আর্থিক সহায়তার জন্য পেশ করা হয়েছিল কিন্তু দুর্ভাগ্যক্রমে সেটি আর.ই.সি. কর্তৃক অনুমোদিত হয় নি।

### তমলুকে শঙ্কর আড়া খাল সংস্কারের কাজ

৫১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩২) **শ্রী মানিক ভৌমিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) তমলুকে ১ নং ব্লকের অন্তর্গত শঙ্কর আড়া খাল সংস্কারের কাজ এখন কি পর্যায় আছে ;

(খ) ঐ খাল সংস্কারের বাকি অংশের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(গ) ঐ খালের উপরাংশের কালীকুমারী হতে সোবান্‌সি পর্যন্ত স্থানীয় গোপালখাল সংস্কারের কোনও পরিকল্পনা আছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তমলুক ১ নং ব্লকের অন্তর্গত শঙ্কর আড়া খাল সংস্কারের কাজ প্রায় সম্পূর্ণ।

(খ) ঐ খালের বাকি অংশের কাজ ১৯৯৩-৯৪ আর্থিক বছরের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

(গ) আপাতত কোন পরিকল্পনা নেই।

**দামোদর নদ থেকে বাঁকুড়া জেলার উত্তরাংশে চাষের জন্য জল উত্তোলনের পরিকল্পনা**

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৬) **শ্রী অঙ্গদ বাউরী** : কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার বাঁকুড়া জেলার উত্তরাংশে দামোদর নদ থেকে ক্ষুদ্র ও প্রান্তিক চাষিদের চাষের জন্য জল উত্তোলনের পরিকল্পনা নিয়েছেন ; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) নতুন কোন জল উত্তোলন প্রকল্প বসাবার পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**আলিপুরদুয়ার শহরের বি.ডি.ও দপ্তরটির স্থানান্তরিত করার পরিকল্পনা**

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮২) **শ্রী নির্মল দাস** : পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলিপুরদুয়ার শহরে বর্তমানে অবস্থিত বি.ডি.ও দপ্তরটি ২ নং ব্লক এলাকার যশোডাঙ্গায় স্থানান্তরিত করার কোনও পরিকল্পনা আছে কি না ;

(খ) থাকলে, কবে নাগাদ স্থানান্তরিত হবে বলে আশা করা যায় ;

(গ) বি.ডি.ও দপ্তর নির্মাণের নিমিত্ত ব্যয়িত অর্থের পরিমাণ কত ; এবং

(ঘ) সংশ্লিষ্ট কর্মচারিদের স্থানীয় এলাকায় বসবাসের নিমিত্ত সরকারি বাসগৃহ নির্মানের কোনও প্রস্তাব আছে কি না?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) আলিপুরদুয়ার ২ নং ব্লক অফিস যশোডাঙ্গায় স্থানান্তর করার পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এই দপ্তর থেকে কোন অর্থ বরাদ্দ করা হয় নি, তাই অর্থ ব্যয়ের পরিমাণ জানানোর প্রশ্ন ওঠে না।

(ঘ) কোনও প্রস্তাব নেই।

## নতুন মহকুমা স্থাপনের সরকারি পরিকল্পনা

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮৬) **শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** ঃ স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার চাঁচলে একটি নতুন মহকুমা স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, ঐ পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ; এবং

(গ) ঐ সংক্রান্ত কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ১৯৮৬ সালে সিদ্ধান্ত গৃহীত হয়েছিল, এবং চাঁচলের বিষয় তত্ত্বাবধানের জন্য ১৯৯০ সালে একটি অতিরিক্ত মহকুমা শাসকের পদ সৃষ্টি করা হয়েছিল।

(খ) ও (গ) চাঁচলে নূতন মহকুমা সৃষ্টি সম্পর্কিত কোনও নতুন ট্রেজারী অফিস স্থাপনে মহামান্য হাইকোর্ট ১৭.১.১৯৯১ তারিখে একটি নিষেধাজ্ঞা জারি করেন। তাই সরকারি উদ্যোগ বাধাপ্রাপ্ত হয়। নিষেধাজ্ঞা মুক্তির জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে।

## ইতালির সহযোগিতায় সল্টলেকে ভিডিও প্রডাক্শন সেন্টার নির্মাণ

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৮) **শ্রী দীপক মুখার্জি** ঃ তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার ইতালি সরকারের সহযোগিতায় সল্টলেকে একটি সর্বাধুনিক ভিডিও প্রডাক্শন ও ট্রেনিং সেন্টার গড়ে তুলবেন ; এবং

(খ) সত্যি হলে, এই কেন্দ্র গড়ে তোলার উদ্দেশ্যগুলি কি কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সল্টলেকে একটি ভিডিও ট্রেনিং ও প্রডাক্শন সেন্টার স্থাপনের জন্য ইতালি সরকারের সহযোগিতা চেয়ে রাজ্য সরকার প্রেরিত প্রকল্প ইতালি সরকারের প্রাথমিক অনুমোদন লাভ করেছে।

(খ) প্রস্তাবিত সেন্টারের মূল উদ্দেশ্য হবে শিক্ষামূলক ও তথ্যভিত্তিক ছবি নির্মাণে শিক্ষাদান করা ও শিক্ষামূলক ও তথ্যভিত্তিক ছবি তৈরি করা। ঠিক এজাতীয় প্রতিষ্ঠান ভারতবর্ষে বর্তমানে নেই। সেন্টারটি স্থাপন করার জন্য যাবতীয় যন্ত্রপাতি ও সরঞ্জাম ইতালি সরকারের কাছ থেকে বিনামূল্যে পাওয়া যাবে। যন্ত্রপাতিগুলি বসানো ও তার সংরক্ষণ বিষয়ে ইতালির বিশেষজ্ঞরা শিক্ষা দেবেন। শিক্ষামূলক ছবির নির্মাণ-পদ্ধতি বিষয়েও ওরা

শিক্ষাদান করবেন। ইতালি সরকারের দেয় মোট সাহায্যের আর্থিক পরিমাণ প্রায় দশ কোটি টাকা। রূপায়ণ সংলগ্ন জমিতে প্রস্তাবিত ভিডিও সেন্টারটি রূপায়ণকে সম্পূর্ণতা দান করবে এবং দেশের মধ্যে এক অনন্য চলচ্চিত্র কেন্দ্রের মর্যাদা দান করবে আশা করা যায়। স্বাভাবিক কারণেই রাজ্য সরকার সেন্টারটি স্থাপন করতে বিশেষ আগ্রহী।

**রাজ্যের পুরসভাগুলিতে বে-আইনি নিয়োগ**

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫০২) **শ্রী দীপক মুখার্জি ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিভিন্ন পুরসভায় বে-আইনি লোক নিয়োগের ব্যাপারে সংশ্লিষ্ট পুরসভাগুলিকে কারণ দর্শানোর চিঠি দেওয়া হয়েছে; এবং

(খ) দেওয়া হলে, পুরসভাগুলির নাম কি কি এবং ঐ পুরসভাগুলিতে বে-আইনি নিয়োগ সংখ্যা কত?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) রিষড়া—২৬৭ (দু'শ সাতষট্টি).

(২) বরানগর—১১২ (এক'শ বার),

(৩) বাঁকুড়া—২০১ (দু'শ এক),

(৪) নবদ্বীপ—১৮১ (এক'শ একাশি)

**সেচ ও জলপথ দপ্তরে অনিয়মিত কর্মচারির সংখ্যা**

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫০১) **শ্রী তপন হোড় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সেচ ও জলপথ দপ্তরে প্রচুর অনিয়মিত কর্মচারী আছে;

(খ) থাকলে, 'এ' দপ্তরে এই স্তরের কর্মচারী সংখ্যা কত; এবং

(গ) তাদের নিয়মিতকরণের সরকারি পরিকল্পনা বর্তমানে কি পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'হ্যাঁ'।

(খ) 'প্রায় ৫,২৬৯'।

(গ) 'সরকারের বিবেচনাধীনে আছে'।

## হাইকোর্টে শিক্ষক নিয়োগ সংক্রান্ত মামলা

৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪০) **শ্রী তপন হোড় ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে প্রাথমিক বিদ্যালয়গুলিতে শিক্ষক নিয়োগের ব্যাপারে হাইকোর্টে যে সমস্ত মামলা চলছে, সে ব্যাপারে প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগ সংক্রান্ত কোনও বিকল্প প্রস্তাব সরকারের আছে কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। কোন বিকল্প প্রস্তাব সরকারের কাছে নেই।

## মেজিয়া তাপবিদ্যুৎ প্রকল্প

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৫) **শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেজিয়া তাপবিদ্যুৎ প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ;

(খ) এই প্রকল্পে কর্মসংস্থান-এর লক্ষ্য মাত্রা প্রত্যক্ষভাবে কত ; এবং

(গ) কত পরিমাণ বিদ্যুৎ প্রথম পর্যায়ে উৎপাদন হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডি. ভি. সির. তাপবিদ্যুৎ প্রকল্পে প্রতিটি ২১০ মেঃওঃ ক্ষমতাসম্পন্ন তিনটি ইউনিট স্থাপনের কাজ চলছে। বর্তমানে কর্মসূচি অনুযায়ী প্রথম, দ্বিতীয় এবং তৃতীয় ইউনিট-এর সিনক্রোনাইজেসন যথাক্রমে ডিসেম্বর, ১৯৯৪, জুন, ১৯৯৫ এবং ডিসেম্বর, ১৯৯৫ তে হবে বলে আশা করা যায়। প্রতিটি ইউনিট সিনক্রোনাইজেসনের ছয় মাস পরে বাণিজ্যিকভাবে উৎপাদন শুরু করবে বলে আশা করা যায়।

(খ) প্রকল্পটির নির্মাণ কার্য সম্পূর্ণ হলে এই প্রকল্পে প্রত্যক্ষভাবে প্রায় ৮৮০ জন লোক-এর কর্মসংস্থান হবে অর্থাৎ প্রতি মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের জন্য প্রায় ১.৪জন লোকের কর্মসংস্থান হবে যা বর্তমান রীতি অনুযায়ী অন্যান্য বিদ্যুৎ উৎপাদনকারী সংস্থাগুলি কর্তৃক নিযুক্ত লোকের সংখ্যার সাথে সামঞ্জস্যপূর্ণ।

(গ) প্রকল্পটি সম্পূর্ণ হলে প্রতিটি ইউনিট থেকে বছরে ১১৫৫ মিলিয়ন ইউনিট হিসাবে তিনটি ইউনিট থেকে মোট ৩৪৬৫ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদিত হবে বলে আশা করা যায়।

**বাঁকুড়ায় বড়জোড়া থানার ঘুটগড়িয়াতে ফিসিং হুক কারখানায় সরকারি অনুদান**

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৬) **শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার বড়জোড়া থানার অন্তর্গত ঘুটগড়িয়া ফিসিং হুক খারখানায় বাৎসরিক সরকারি অনুদান কত ;

(খ) এই কারখানায় বর্তমানে কতজন কর্মী প্রত্যক্ষ ও পরোক্ষভাবে কাজ করেন ; এবং

(গ) এই কারখানায় বাৎসরিক লাভ-ক্ষতির পরিমাণ কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ঘুটগড়িয়া ফিসিং হুক কারখানাকে প্রত্যেক বছরেই নিয়ম করে কোনও অনুদান দেওয়া হয় না।

(খ) প্রত্যক্ষভাবে ১৭ জন কর্মী এবং পরোক্ষভাবে প্রায় ২০০ টি পরিবার জড়িত আছেন।

(গ) এই কারখানাটি মুলত পরিষেবামূলক, তাই লাভ-ক্ষতির প্রশ্ন ওঠে না।

**Supply of milk by State Government Dairies in Greater Calcutta**

61. (Admitted Question No. 255) **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Animal Resource Department be pleased to state—

(a) the quantity of milk supplied by the State Government dairies daily to the consumers in Greater Calcutta and number of consumers served therefrom; and

(b) the quantity supplied by Mother Dairy and number of consumers served by it?

**Minister-in-charge of Animal Resources Development Department :**

(a) Average daily supply–1 lakh 57 thousand 2 hundred 36 litres of milk. No. of consumers served–3 lakhs 15 thousand (approx.)

(b) Average dairy supply–3 lakhs 11 thousand and 8 hundred 55 litres of milk (as per june, 1993).

Mother Dairy does not issue any card for their consumers, as such

it is not possible to give any exact information about their number of consumers.

## PRIVILEGE MOTION

[11-00 - 11-10 a.m.]

**Mr. Speaker :** No Zero hour today. I have received notice of Privilege from Shri Sudip Bandyopadhyay making allegations against some Members of the House and also against a member of the staff and Marshal of the House. Allegations are against Shri Prasanta Sur, Shri Jayanta Mazumdar, Shri Anjan Chatterjee, M.L.A., Shri Lagan Deo Singh, M.L.A. and Shri Dipak Mukherjee, M.L.A.

Under the Rules of Procedure and Conduct of Business a notice of privilege be given immediately at the earliest possible opportunity. There has been undue delay in this case. Secondly on the allegations against Marshal he says "On 22nd of July at around 12-00 O' Clock (Noon) after the House had reconvened after the first adjournment I tried to walk up to the speaker's Chair to press our demand for a discussion on the censure motion. I was physically prevented from doing so by Shri Jayanta Mazumdar, the Marshal of the House. Shri Mazumdar physically pushed me and started giving a speech to the effect that nobody will touch the Speaker except over his dead body." This allegation only proves that Shri Bandyopadhyay was attempting an act in violation of the Rules of this House because under the rules of Procedure no member is permitted to come to the podium of the Chair unless permitted to do by the Chair. On that day he was not given that permission. The Marshal on instruction from Chair was carrying out his duties so that no Members can reach the podium without Speaker's consent. Admittedly Mr. Bandyopadhyay admits that he was trying to come to the podium though there was no consent from the Chair, to come there. Marshal was carrying out his duties on that point. He has committed no offence.

As regards the allegations made against the other Members whatever took place within the House. All Members have seen it. And earlier a notice of privilege has been admitted by the House. There has been undue delay in serving this notice. As such I cannot admit it under the rules. It is rejected.

Now we come to other business of the House.

## CALLING ATTENTION

I have received one notice of Calling Attention, namely :-

Reported falling of a bus in DVC Canal at PS Barjora in the Distt. of Bankura causing death to some persons, from Shri Debo Prasad Sarkar.

I have selected the notice of Shri Sarkar on the subject of Reported falling of a bus in D.V.C Canal at P.S. Barjora in the district of Bankura causing death of some persons.

The Minister-in-charge may please make a statement to-day if possible or send the statement to the member concerned on a later date.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge of Irrigation & Waterways department may please make a statement on the subject of danger of flood at Moina Block of Midnapore district due to an opening on river-dam at "Bishnubiprachak" area.

(Attention called by Shri Manik Bhowmick on the 16th July, 1993).

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** তিন বছর আগে 'বিষ্ণু বিপ্রচক'-এ একটি স্লুইস নির্ম্মিত হয় এবং উহার উভয়পার্শ্বে সংযোগকারী বাঁধ ও নির্মাণ করা হয়। কিন্তু পুরানো বাঁধ এবং নুতন স্লুইসের মধ্যবর্ত্তী স্থানে একটি কবরস্থান থাকার জন্য উক্ত স্লুইসের সামনে পুরানো বাঁধ কেটে স্লুইসের মাধ্যমে চাষের জন্য সেচ বা নিকাশির ব্যবস্থা করা সম্ভবপর হয় নি।

বর্ত্তমান বছরে স্থানীয় পঞ্চায়েত প্রধান এবং মেদিনীপুর জিলা পরিষদের সহ সভাপতি মহাশয়ের মিলিত উদ্যোগে কবরস্থান সম্পর্কিত সমস্যা সমাধানের পর পুরানো বাঁধ কেটে স্লুইসের মাধ্যমে চাষের জলের এবং নিকাশির ব্যবস্থা করা হয়েছে।

স্লুইসের কপাট ঠিক থাকাতে এবং সংযোগকারী বাঁধ উপযুক্ত মজবুতভাবে তৈয়ারি করার ফলে কোনও জল ময়না ব্লকে প্রবেশ করছে না।

এই পরিপ্রেক্ষিতে ময়না ব্লকে বন্যায় প্লাবনেরও কোনও আশঙ্কা নেই। তাছাড়া উক্তস্থানে বিশেষ বিভাগীয় তদারকীরও ব্যবস্থা রাখা হয়েছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Irrigation & Waterways Department will make a statement on the subject of steps taken by the State Government in perspective of flood situation in North Bengal.

(Attention called by Shri Tapan Hore, Shri Sushil Kujur, Shri Monohar Tirkey and Shri Nirmal Das on the 20th July, 1993)

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** প্রাক বন্যার প্রস্তুতি হিসাবে উত্তরবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ কমিশনের

অধীনে যে সমস্ত বন্যা নিয়ন্ত্রণ প্রকল্প সমূহ গ্রহণ করা হইয়াছিল সেগুলির প্রায় সবগুলিই সমাপ্ত করা হইয়াছে। ইহা ব্যাতিরেকে অন্যান্য বাঁধের ক্ষেত্রে যথাযথ পরিদর্শন করিয়া দুর্বল স্থানগুলিকে চিহ্নিত করা হইয়াছিল। আপৎকালীন অবস্থা মোকাবিলার উদ্দেশ্যে প্রয়োজনীয় দ্রব্যাদি সংগ্রহ করিয়া রাখাও হইয়াছিল। কিন্তু দুর্ভাগ্যবশত বিগত কয়েকদিনে উত্তরবঙ্গ নদীর অববাহিকাগুলিতে এবং হিমালয় সংলগ্ন উত্তরবঙ্গ অবিশ্রান্ত ও অস্বাভাবিক বৃষ্টিপাতের ফলে প্রায় সবগুলি নদীতে ভয়াবহ বন্যা দেখা দিয়েছে। একমাত্র আশ্বাসের বিষয় এই যে অন্য নদীগুলির তুলনায় অপেক্ষাকৃতভাবে তিস্তা নদীতে বন্যার প্রকোপ ততটা ভয়াবহ নয়।

উত্তরবঙ্গের চারটি প্রধান জায়গার বিগত কয়েকদিনের বৃষ্টিপাতের পরিসংখ্যান নিম্নরূপ ঃ-

| জায়গার নাম (নদী অববাহিকা অঞ্চল) | বৃষ্টিপাতের পরিমাণ (মিঃমিঃ) | | | | | |
|---|---|---|---|---|---|---|
| | ১৬।৭ | ১৭।৭ | ১৮।৭ | ১৯।৭ | ২০।৭ | ২১।৭ |
| ১) আলিপুরদুয়ার (কালজানি) | ৩৫ | ৪৫ | ১৯১ | ২৩১ | পাওয়া যায়নি | পাওয়া যায়নি |
| | | | | | মোট - ৫০২ | |
| ২) কুচবিহার (তোরসা) | ১৩৩ | ১১১ | ১২৩ | ২৮৪ | ১৫৪ | পাওয়া যায়নি |
| | | | | | মোট - ৮১৫ | |
| ৩) জলপাইগুড়ি (তিস্তা) | ৩০ | ৪৫ | ১৬০ | ৩১৫ | ২৩ | ১১৭ |
| | | | | | মোট - ৬৮৯ | |
| ৪) শিলিগুড়ি (মহানন্দা) | ২৬ | ৪ | ১৯৮ | ৩৭৮ | ৯৩ | ৩৪ |
| | | | | | মোট - ৬৫৩ | |

| | বার্ষিক বৃষ্টিপাতের সাধারণ গড় (মিঃমিঃ) | এই বছরের মোট বৃষ্টিপাতের পরিমাণ (জানুয়ারি ৯৩ হইতে) (মিঃমিঃ) | শতকরা হিসাব |
|---|---|---|---|
| ১) আলিপুরদুয়ার | ৩৭৯৬ | ২১০২ (২০।৭ পর্যন্ত) | ৫৫.৩৭ |
| ২) কুচবিহার | ৩৫৮০ | ২৮৬২ (২০।৭ পর্যন্ত) | ৭৯.৯৪ |
| ৩) জলপাইগুড়ি | ৩২৯০ | ২৭.২৯ (২১।৭ পর্যন্ত) | ৮২.৯৫ |
| ৪) শিলিগুড়ি | ৩১৫০ | ১৮১০ (২১।৭ পর্যন্ত) | ৫৭.৪৬ |

উপরোক্ত সমস্ত ব্যবস্থা থাকা সত্ত্বেও কালজানি, জলঢাকা, তোরসা, রায়ডাক ১ নং ও ২ নং সকো, মানসাই, ডায়না, মুজনাই এবং তাহাদের শাখানদীগুলিতে বন্যার ফলে আলিপুরদুয়ার শহর সহ বিস্তীর্ণ এলাকা এবং ফলাকাটা সহ তার পার্শ্ববর্তী এলাকা প্লাবিত হইয়াছে। ঐ সমস্ত এলাকার মানুষজন জলমগ্ন ও জলবন্দি হইয়া পড়িয়াছেন। করলা নদীর জলস্ফীতির কারণে জলপাইগুড়ি শহর এলাকাও জলপ্লাবিত হইয়াছে। অন্য শহরের জল ধীরে ধীরে নামিতে শুরু করিয়াছে। কালজানি নদীর "আলিপুরদুয়ার টাউন প্রটেকটিভ বাঁধ" ভাঙ্গিয়া আলিপুরদুয়ার টাউন প্লাবিত হইয়াছে। নাগরাকাটা থানার ডায়না নদীতে বন্যার ফলে চেঙমারি বাঁধ আনুমানিক ১৫০০ মিটার ভাঙ্গিয়া গিয়াছে এবং আনুমানিক ৯০ কিঃমিঃ এলাকা প্লাবিত হইয়াছে। সংলগ্ন কলাবাড়ি চা বাগানও ক্ষতিগ্রস্থ হইয়াছে। বানারহাট থানা সংলগ্ন রেতিসুকৃতি বাঁধ ভাঙ্গিয়া গিয়াছে। মাথাভাঙ্গী সংলগ্ন মানসাই নদীর উপর ভোগ ডাররী বাঁধ ক্ষতিগ্রস্থ হইয়াছে। রায়ডাক ১ নং নদীর উপর দক্ষিণ আমবাড়ী বাঁধ প্রায় ১০০ মিটার ভাঙ্গিয়া গিয়াছে। অবিশ্রান্ত বর্ষণের ফলে জলপাইগুড়ি, শহর সংলগ্ন তিস্তা নদীর বাঁধেরও প্রচুর ক্ষয়ক্ষতি হইয়াছে। উত্তরবঙ্গের দক্ষিণাঞ্চলের উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর এবং মালদহ জিলাগুলিতে বন্যার কোনও প্রকোপ নাই।

উত্তরবঙ্গের বন্যা পরিস্থিতির উপর সার্বিকলক্ষ্য রাখা হয়েছে। বন্যার জল নামিতে শুরু করিলেই বাঁধ এবং অন্যান্য মেরামতির কাজ শুরু করা হইবে।

**ক্ষয়ক্ষতির পরিমাণ ঃ-**

যদিও নদীর জল এখনও সম্পূর্ণ সরিতে শুরু করে নাই তবে এখন পর্যন্ত প্রাপ্ত সংবাদ অনুসারে ক্ষতিগ্রস্থ বাঁধ, স্পার এবং অন্যান্য সামগ্রিক প্রয়োজনীয় মেরামতির জন্য আনুমানিক ১০ (দশ) কোটি টাকার প্রয়োজন।

[11-10—11-20 a.m.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Power Department will make a statement on the subject of reported conflagration in New Kashipur Power-Generating Station of CESC.

(Attention called by Shri Tapan Hore, Shri Lakshman Chandra Seth and Shri Anjan Chatterjee on the 21st July, 1993.)

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে বলছি সি.ই.এস.সি'র নিউ-কাশীপুর বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রে অগ্নি কান্ডের ফলে কিছু কর্মীর আহত হওয়া এবং সন্নিহিত এলাকাগুলিতে বিদ্যুৎ সরবরাহের বিপর্যয়ের ব্যাপারে মাননীয় সদস্য সর্বশ্রী লক্ষ্মণ শেঠ, তপন হোড় এবং অঞ্জন চট্টোপাধ্যায় মহাশয় কর্তৃক উত্থাপিত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের জবাবে আমি নিম্নলিখিত বক্তব্য পেশ করছি।

গত ২০শে জুলাই, '৯৩ বিকেল ৪টা ৪০মিঃ নাগাদ সি.ই.এস.সি'র নিউ-কাশীপুর বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রে একটি বিস্ফোরণ ঘটে এবং ঐ কেন্দ্রের ৩৩ কে.ভি. সুইচ গিয়ারে আগুন ধরে যায়। এই অগ্নিকাণ্ডের ফলে ৩৩ কে.ভি. সুইচের একটি অংশ দারুণ ভাবে ক্ষতিগ্রস্ত হয়। এই অগ্নিকাণ্ডের ঘটনা সম্পর্কে সি.ই.এস.সি'র সংশ্লিষ্ট অফিসারদের কাছ থেকে ঘটনার যে বিবরণ পাওয়া গেছে, তা থেকে জানা গেছে যে এই অগ্নিকাণ্ডের ফলে নিউ-কাশীপুর কেন্দ্রের চালু ৩টি ইউনিট সঙ্গে সঙ্গে 'ট্রিপ' করে যায়। এরফলে সিস্টেমের বিপর্যয় ঘটে এবং সি.ই.এস.সির সাউদার্ন জেনারেটিং স্টেশনের চালু দুটি ইউনিট 'ট্রিপ' করে যায়। কর্মরত ১৭জন ব্যক্তি অগ্নিদগ্ধ হয় এবং তাদের হাসপাতালে ভর্তি করা হয়।

সর্বশেষ প্রাপ্ত খবর অনুযায়ী সকলেই দ্রুত আরোগ্য লাভের পথে। এই বিদ্যুৎ কেন্দ্র থেকে বিমান বন্দর সহ যে সমস্ত অত্যাবশ্যকীয় সংস্থায় বিদ্যুৎ সরবরাহ করা হয় সেগুলিতে ২ ঘন্টার মধ্যে বিদ্যুৎ সরবরাহ চালু করা হয়। টালা পাম্পিং স্টেশনের বিদ্যুৎ সরবরাহ ব্যহত হয়নি এবং পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ থেকে বিদ্যুৎ নিয়ে সাউদার্ন জেনারেটিং স্টেশন ৩মিনিটের মধ্যে চালু করা হয় এবং সংশ্লিষ্ট অঞ্চলের সরবরাহ স্বাভাবিক হয়।

নিউ-কাশীপুর বিদ্যুৎ কেন্দ্রের অপর যে সমস্ত সুইচ গিয়ারগুলি ক্ষতিগ্রস্ত হয়নি সেগুলি পর্যায়ক্রমে ২১শে জুলাই সকাল ৮টার মধ্যে পুনরায় চালু করা হয়, এবং ঐ সুইচ গিয়ারগুলির সঙ্গে যুক্ত বিভিন্ন ডিস্ট্রিবিউশন কেন্দ্রগুলি থেকে বিদ্যুৎ সরবরাহ চালু করা হয়। কিন্তু উত্তর এবং উত্তর-পূর্ব কলিকাতার এবং দমদমের কিছু এলাকায় বিদ্যুৎ সরবরাহ চালু করতে কিছু বিলম্ব হয়। বেলেঘাটা, মানিকতলা, এবং কাঁকুড়গাছি এলাকার বেশিরভাগ অঞ্চলে ২১শে জুলাই তারিখের মধ্যে বিদ্যুৎ সরবরাহ চালু করা সম্ভব হলেও দমদমের কিছু এলাকায় বিদ্যুৎ সরবরাহ চালু ২২শে জুলাই দুপুর নাগাদ সম্ভব হয়েছে।

যে সমস্ত এলাকায় বিদ্যুৎ সরবরাহ ব্যহত হয়েছিল তার শতকরা ৮০ ভাগ ক্ষেত্রে বিদ্যুৎ সরবরাহ ২২শে জুলাই দুপুরের মধ্যে হয়ে গেছে এবং সন্ধ্যার মধ্যে দমদম এলাকার আরও কিছু অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা স্বাভাবিক হবে বলে আশা করা যায়। সমগ্র এলাকার বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা ২৫শে জুলাই '৯৩-এর মধ্যে স্বাভাবিক হবে বলে আশা করা যায়।

মাননীয় বিদ্যুৎমন্ত্রী ব্যক্তিগতভাবে ২১শে জুলাই সন্ধ্যেবেলায় দুর্ঘটনার স্থল পরিদর্শন করে এসেছেন। এই দুর্ঘটনা সম্পর্কে রাজ্য সরকার কর্তৃক একটি তদন্ত কমিটি গঠন করা হয়েছে।

**Mr. Speaker :** Now, the Minister-In-Charge of Land and Land Reforms Department will make a statement on the subject of steps taken to undertake the Nischintapur 'Beel' under Raghunathpur Gram Panchayat of Nadia district.

(Attention called by Shri Kamalendu Sanyal on the 23rd July, 1993.)

**Mr. Speaker :** Mr. Prabodh Chandra Sinha, I think, the statement is not ready. You will send it to the Member concerned.

## PRESENTATION OF REPORT

**Presentation of the Thirty-first Report of the Committee on Public Undertakings (1991-93) on Westing House Saxby Farmers Limited.**

**Shri Lakshman Chandra Seth :** Sir, I beg to present the Thirty-first Report of the Committee on Public Undertakings (1991-93) on Westing House Saxby Farmers Limited.

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** I have received a notice of privilege given by Dr. Zainal Abedin on 9.7.93 relating to a news item in the 'Aajkal' on certain comments made by the newspaper. I feel that their comments referred to the speaker who made severe reprimands on certain members, i.e., on the course of discussions of the Leader of the opposition and others. But I did not pass any reprimand on that day because reprimand is a form of punishment. I made some remarks, certain comments. But the news also appeared in the paper not in that sense, because nicities of the Parliament procedure may not be known to everybody. I don't take it seriously, and as such the matter is not admitted as a matter of contempt, and it is rejected.

### Motion under rule 185

**শ্রীমতী আরতি দাশগুপ্ত :** মাননীয় স্পিকার মহাশয়, আমি যে মোশন এখানে তুলতে চাইছি সেটা আমি আপনার মাধ্যমে পড়ে দিচ্ছি—

এই সভা অবগত আছে যে—

জাতীয় গুরুত্বপূর্ণ সিরামিক কারখানাগুলির অন্যতম 'বেঙ্গল পটারী' ; স্বদেশি আন্দোলনের পরিপ্রেক্ষিতে ১৯১৯ সালে আচার্য প্রফুল্লচন্দ্র রায় কর্তৃক প্রতিষ্ঠিত হয়;

দীর্ঘদিন যোগ্যতার সঙ্গে জাতীয় দায়িত্ব প্রতিপালন করার পর কারখানাটি ক্রমশ রুগ্ন হয়ে পড়ে ;

১৯৭৬ সালে কেন্দ্রীয় সরকার এটি অধিগ্রহণ করলেও ১৯৮৭ সালে কারখানাটি 'ডি-নোটিফিকেশন'-এর আওতায় আসে। যদিও হাইকোর্টের আদেশে ১৫ই সেপ্টেম্বর ১৯৯৩ পর্যন্ত এটির ডি-নোটিফিকেশন রদ হয়েছে ; এবং

সব ক'টি ইউনিয়ন একযোগে এই প্রতিষ্ঠানটি খুলে রাখার জন্যে দিল্লিতে দরবার

করলেও ফল কিছু হয় নি ;

অতএব এই জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠানটিকে বাঁচানোর খোলা রাখার বিষয়ে কেন্দ্রীয় শিল্পমন্ত্রীর সাথে আলোচনার জন্য এই সভা একটি সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর সিদ্ধান্ত গ্রহণ করছে।

আমি এই প্রস্তাব সভার কাছে রাখলাম এবং আমার যা বক্তব্য সেটা আমি পরে আবার বলব।

**মিঃ স্পিকার ঃ** এই বিষয়ে কারুর বক্তব্য থাকার কথা নয়, স্ট্রেট ওয়েতে ভোট হবে। তবে শ্রী শান্তিরঞ্জন ঘটক কিছু বলতে পারেন।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** স্যার, আমার তো কিছু বলার আছে।

**মিঃ স্পিকার ঃ** বি.এ. কমিটিতে যে রেজলিউশন নেওয়া হয়েছিল তাতে ঠিক হয়েছিল যে এই মোশনের উপরে কেউ বলবেন না এবং এতে ১৫মিঃ করে টাইম, সেই মিটিংয়ের রেজলিউশনটা তো মানতে হবে।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এই বেঙ্গল পটারিজ একটা অনিশ্চিত অবস্থার মধ্যে অনেকদিন ধরে ঝুলে আছে। এই কারখানা যাতে স্বাভাবিক অবস্থায় ফিরে আসে তারজন্য সরকার পক্ষ এবং ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে প্রস্তাব দেওয়া হয়েছিল। তাতে যদি একইসঙ্গে ১৩ কোটি টাকা লগ্নি করা যেত তাহলে সেই কারখানা আবার উঠে দাঁড়াতে পারত। এবং তারসঙ্গে ম্যানেজমেন্ট চেঞ্জ করার দরকার ছিল। কিন্তু কেন্দ্রীয় সরকার তাতে রাজি হননি। পরবর্তীকালে তারা যখন এই কারখানা তুলে দেবার চেষ্টা করেছেন তখন শ্রমিক পক্ষরা কোর্টে মামলা করে এবং সেই মামলাতে কোর্ট স্থগিতাদেশ দেয়। তাতে কারখানা চলে কিন্তু এতে কয়েক শো কোটি টাকা শ্রমিকদের মাইনে দিতে হয়েছে। ওই যে, প্রস্তাব তা নিয়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তথা আমরা সবাই কেন্দ্রীয় শ্রম দপ্তরের কাছে বহুবার বলেছিলাম কিন্তু তারা সেই প্রস্তাব শোনেন নি। এদিকে যে সময়টা অধিগ্রহণ ছিল সেই সময় পার হয়ে গেছে। ফলে শ্রমিকরা রাস্তায় এসে দাঁড়িয়েছে। সেই কারণে এই কারখানাটিকে বাঁচাবার একমাত্র উপায় হচ্ছে এর পেছনে কিছু টাকা লগ্নি করা।

[11-20—11-40 a.m.]

এই বেঙ্গল পটারী চিনা মাটির বাসন-কোসন যেগুলি তৈরি করতো সেগুলি বিদেশে এই ধরনের বাসন যা তৈরি হত তার সমতুল্য। বেঙ্গল পটারীর এই প্রোডাকশন বন্ধ হওয়ার ফলে আজকে বিদেশি অন্য কোম্পানির মাল-পত্র বাজারে দেখা যায় এবং আরো কয়েকটি রাজ্যে এই ধরনের আধুনিক কারখানা হয়েছে, তাদের মালও বাজারে ছাড়ছে। বেঙ্গল পটারীর যে প্রোডাক্ট্স তারা প্লেস করত তাতে শ্রমিকদের যে কারিগরি দক্ষতা আছে

সেটা নিশ্চিত ভাবে প্রমান করে। সেই কারণে এই যে প্রস্তাব এখানে পেশ করা হয়েছে, তাকে আমি সমর্থন করছি। সেই সঙ্গে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করব যে তারা এই কারখানাটিকে আবার পুনরুজ্জীবিত করার জন্য, ভায়েবল করার জন্য যে অর্থলগ্নি করা প্রয়োজন, টেকনিক্যাল যে সমস্ত জিনিস পরিবর্তন করা প্রয়োজন, সেগুলি নিয়ে আলোচনা করে, আমাদের সঙ্গে কথা বলে ব্যবস্থা গ্রহণ করেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী আরতী দাসগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার প্রস্তাব পেশ করার আগে একটি কথা বলতে চাই। এই প্রস্তাবকদের মধ্যে মাননীয় বিধায়ক সুব্রত মুখার্জিও ছিলেন। আজকে দুঃখের বিষয় যে তিনি এই সভায় উপস্থিত নেই। সভায় উপস্থিত না থাকলেও বেঙ্গল পটারীর যে ৫টি ইউনিয়ন আছে তার সঙ্গে আই.এন.টি.ইউ.সি ও হাতে হাত মিলিয়ে সংগ্রামে নেমেছেন। আমি একটা কথা হাউসের কাছে বলতে চাই। অনেকদিন আগে লেডী মাউন্টব্যাটেন মারা গেছেন। তার সংগ্রহের যে সমস্ত জিনিসপত্র আছে তা দেখাবার জন্য লন্ডনে একটা একজিবিশন হয়েছিল। আমি ঘুরে ঘুরে সেই একস্‌জিবিশনের মধ্যে বেঙ্গল পটারীর কিছু তৈরি করা ডিনার সেট দেখলাম তখন গর্বে আমার বুক ভরে উঠেছিল যে লেডী মাউন্টব্যাটেন সংগ্রহের মধ্যেও বেঙ্গল পটারীর জিনিস-পত্র আছে। কিন্তু আমাদের কেন্দ্রীয় সরকারকে পেনি ওয়াইজ পাউন্ড ফুলিশ বলবো, বা দুরদৃষ্টির অভাব বলবো, মাননীয় মন্ত্রী মহাশয় যেটা বললেন যে ১৪ কোটি টাকা দিয়ে কোম্পানিটিকে পুনরুজীবিত না করে ১৯ কোটি টাকা খালি মাইনা হিসাবে দিয়ে এসেছেন। ১৯ কোটির জায়গায় সেই সময়ে যদি ১৬ কোটি টাকা দিতেন তাহলে হাজার হাজার কর্মী এবং তার সঙ্গে যে সমস্ত অ্যানসিলারী ইন্ডাস্ট্রি আছে সেগুলিও বেঁচে উঠত এবং ঐতিহ্যপূর্ণ একটা কোম্পানিকে বাঁচিয়ে রাখা যেত। আমার বক্তব্য আর দীর্ঘ করবোনা। আপনার কাছে শুধু একটা অনুরোধ যে, যেকোনও ভাবেই এই বেঙ্গল পটারীকে আমাদের বাঁচিয়ে রাখতে হবে। আচার্য প্রফুল্লচন্দ্র রায়ের স্মৃতি বিজড়িত এই কারখানাটি ঐতিহ্যবাহী কাজ করে যাচ্ছিল। এদের মধ্যে দক্ষ শ্রমিক আছে, এর বাজার আছে, কিন্তু তাসত্ত্বেও কিসের জন্য এটা বন্ধ হয়ে যাবে? কাজেই এটা আমাদের দেখা দরকার। এই কারখানাটি যাতে ভাল ভাবে চলে তার জন্য আপনি যদি এই সভা থেকে একটা প্রতিনিধি দল দিল্লিতে কথাবার্তা বলার জন্য পাঠান তাহলে আমরা বাধিত হব। শ্রমিকদের তরফ থেকে এই আবেদন জানিয়ে এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Sm. Arati Dasgupta that :-

এই সভা অবগত আছে যে—

জাতীয় গুরুত্বপূর্ণ সিরামিক কারখানাগুলির অন্যতম 'বেঙ্গল পটারী', স্বদেশি আন্দোলনের পরিপ্রেক্ষিতে ১৯১৯ সালে আচার্য প্রফুল্লচন্দ্র রায় কর্তৃক প্রতিষ্ঠিত হয়,

দীর্ঘদিন যোগ্যতার সঙ্গে জাতীয় দায়িত্ব প্রতিপালন করার পর কারখানাটি ক্রমশ রুগ্ন হয়ে পড়ে;

১৯৭৬ সালে কেন্দ্রীয় সরকার এটি অধিগ্রহণ করলেও ১৯৮৭ সালে কারখানাটি 'ডি-নোটিফিকেশন'-এর আওতায় আসে। যদিও হাইকোর্টের আদেশে ১৫ই সেপ্টেম্বর ১৯৯৩ পর্যন্ত এটির ডি-নোটিফিকেশন রদ হয়েছে ; এবং সব ক'টি ইউনিয়ন একযোগে এই প্রতিষ্ঠানটি খুলে রাখার জন্যে দিল্লিতে দরবার করলেও ফল কিছু হয়নি ;

অতএব এই জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠানটিকে বাঁচানোর। খোলা রাখার বিষয়ে কেন্দ্রীয় শিল্পমন্ত্রীর সাথে আলোচনার জন্য এই সভা একটি সর্বদলীয় প্রতিনিধি দল পাঠানোর সিদ্ধান্ত গ্রহণ করছে।

was then put and caried.

**Mr. Speaker :** Now I call up on Shri Goutam Roy Chowdhury to mave his motion.

**শ্রী গৌতম রায়চৌধুরি :** স্যার, আই বেগ টু মুভ দ্যাট—যেহেতু কেন্দ্রীয় সরকার বার্ণপুরে অবস্থিত সেল এর অধীন ভারতবর্ষের গুরুত্বপূর্ণ ইস্পাত কারখানা ইস্কোর বেসরকারি করণের সিদ্ধান্ত নিতে চলেছে ;

যেহেতু শ্রমিক কর্মচারী দলমত নির্বিশেষে এই বেসরকারি করণের বিরুদ্ধে রয়েছে ;

সেহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে,

১) ইস্কো-কে বেসরকারিকরণ করা চলবে না।

২) ইস্কো-কে আধুনিকীকরণ করার জন্য কেন্দ্রীয় সরকারের সংস্থা 'সেইল'-কে দায়িত্ব নিতে হবে।

৩) এই কাজ করার জন্য প্রয়োজনীয় পরিকাঠামোগত ব্যবস্থা ও আর্থিক দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে গ্রহণ করতে হবে।

এবারে আমি দু'চারটি কথা বলব।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবটা আমি রাখলাম, কিন্তু তার সঙ্গে সঙ্গে অন্তত দু-চারটি কথা বলা প্রয়োজন। এই কারখানাটি ১৯১৮ সালে স্থাপিত হয়, এই কারখানা ভারতবর্ষের প্রাচীনতম কারখানা। এর সঙ্গে ক্যাপটিভ কোলিয়ারী, রামনগর, জিতপুর, চাসনালা রয়েছে। আর এরসঙ্গে রয়েছে গুয়া মাইনস, ম্বিরিয়া মাইনস যেখানে লোহা পাওয়া যায়। এখানে ৩৫ হাজার ওয়ার্কার কাজ করেন, '৭২ সালে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া আধুনিকীকরণের পরে, '৭৮ সালে এটা সেলকে দেওয়া হয়। ষ্টিল অথরিটি অফ ইন্ডিয়া পাকাপাকিভাবে এটাকে নেয় পার্লামেন্টে মার্চ '৭১ আইনের মাধ্যমে। স্থায়ীভাবে এরপরে এই কারখানাটি আধুনিকীকরণের জন্য '৮৮ সালে কোম্পানির সঙ্গে ইউনিয়নের প্রতিনিধিদের আলোচনা হয় এবং সেখানে জাপানী সংস্থা নিপ্পন স্টিল এবং ৫টি জাপানী কোম্পানির সঙ্গে কথাবার্তার

মাধ্যমে স্টিল অথরিটি ঠিক করে ৩ হাজার কোটি টাকা ব্যয়ে এটাকে আধুনিকীকরণ করা হবে, এর উৎপাদন ক্ষমতা হবে ২.১৫ মিলিয়ান টন। এই কারখানায় যে হিউমান রিসোর্সেস আছে এখানকার মানুষের যে কাজের ক্ষমতা তার ফলে এখানে লাভজনক হবে। এই কারখানার ব্যাপারে সেই সময় সিদ্ধান্ত হয়েছিল আধুনিকীকরণ করে ২.১৫ মিলিয়ান টন উৎপাদন হবে, এখানে নূতন টেকনোলজি আনা হবে। ৫ বছরের মধ্যে সমস্ত আধুনিকীকরণের কাজ শেষ হবে। সেই অনুযায়ী ষ্টীল অথরিটি ৬শো কোটি টাকা মঞ্জুর করেন। সেখানে আধুনিকীকরণের কাজ শুরু হয়, লেভেলিংয়ে ২১১ কোটি টাকার কাজ করা হয়। এছাড়া সেখানে কয়েকটি প্লান্ট যেগুলি পুরনো হয়েগেছে, সেইগুলি বন্ধ করে দেওয়া হয় সেই সময়। দস্তুর অ্যান্ড কোম্পানির মাধ্যমে স্টিল অথরিটি অফ ইন্ডিয়া তাদের কাজ যেভাবে করতে চান নিপ্পন ষ্টীলের সঙ্গে কথাবার্তা করে, বলা হয়, ঠিক হয় ৩ হাজার কোটি টাকা থেকে বাড়িয়ে ৫ হাজার কোটি টাকা লাগবে, সেখানে উৎপাদন বাড়বে, ২ ১৫ মিলিয়ান টন উৎপাদন হবে, এখন সেখানে কম উৎপাদন হয়, ১ মিলিয়ান টনের মতো। ইসকোর ইঞ্জিনিয়ারিং ফ্যাক্টরীর প্লান্ট রয়েছে, ৩৫ হাজার শ্রমিক কাজ করেন, এতদ্‌সত্ত্বেও কেন্দ্রীয় সরকার এটাকে বেসরকারিকরণের জন্য শঙ্কর কমিটি গঠন করেন সেখানে ঠিক হয় মুকুন্দ স্টিল বলে একটি সংস্থাকে এটিকে দেওয়া হবে, এদের ১২৫ কোটি টাকার বেশি ক্যাপিটালে এরা কাজ করবে, অথচ ইসকোর সম্পত্তি হচ্ছে ২ হাজার কোটি টাকার বেশি। এই ব্যাপারে সমস্ত ইউনিয়নের প্রতিনিধি যারা আছেন মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করেন। এই সমস্ত বিষয়টা আমি এখানে তুলে ধরতে চাইছি এবং প্রস্তাবে যে দাবি রাখা হয়েছে সেই দাবির স্বপক্ষে আমার প্রস্তাব রাখছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় স্পিকার মহোদয়, ইসকো নিয়ে কেন্দ্রীয় সরকার যে খেলা খেলছেন এটা কোন বিচ্ছিন্ন ঘটনা নয়। ইসকো হচ্ছে একটি রাষ্ট্রায়ত্ত শিল্প, অন্যান্য রাষ্ট্রায়ত্ত শিল্পগুলি যেভাবে তারা তুলে দেওয়ার পরিকল্পনা করেছেন, অথচ প্রাইভেটের হাতে দিয়ে দেওয়ার যে চেষ্টা চলছে তার পিছনে আই.এম.এফ.এর যে হাত রয়েছে তার একটা নিদর্শন হচ্ছে ইসকো। এই ব্যাপারে মুখ্যমন্ত্রী বারবার চেষ্টা করেছেন যাতে ইসকো কেন্দ্রীয় সরকারের হাতে থাকে এবং এটা আধুনিকীকরণ করা হয়। কিন্তু ওরা তা করছেন না। সুতরাং ইসকোর ব্যাপারে কি অন্যান্য পাবলিক সেক্টর সেইগুলিকে বাঁচানোর জন্য কেন্দ্রীয় সরকার যদি তার নীতিকে না পরিবর্তন করেন তাহলে এটা সম্ভব হবে না। সেই দিকে বিধানসভার দৃষ্টি আকর্ষণ করে এই যে প্রস্তাব সেটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাব রাখার সময় আমি বলেছিলাম যে এটা অত্যন্ত একটা গুরুত্বপূর্ণ জাতীয় বিষয়। এর সঙ্গে শুধু আমাদের পশ্চিমবাংলার নয়, সমগ্র পূর্বাঞ্চলের স্বার্থ জড়িত। এটা পূর্বাঞ্চলের ইস্পাত উৎপাদন কেন্দ্র হিসাবে লক্ষ্য করা দরকার। বিধানসভা থেকে একটা সর্বদলীয় প্রতিনিধি দল গিয়ে কেন্দ্রীয় মন্ত্রীর কাছে বলা দরকার, তাদের জানানো দরকার। এই রকম একটা ঘটনা ঘটতে চলেছে।

সন্তোষমোহন দেব ঐ দপ্তরের মন্ত্রী, তিনিও নানা রকম কথাবার্তা বলছেন। ঐ কারখানাটি বে-সরকারিকরণ করা হবেনা, বা এই বিষয়ে কি সিদ্ধান্ত গ্রহণ করা হচ্ছে না হচ্ছে তা আমরা জানিনা। প্রধানমন্ত্রী কেন্দ্রীয় সচিবকে নিয়ে একটা কমিটি করেছেন। ঐ কমিটির সিদ্ধান্ত সঠিকভাবে জানা হচ্ছে না এবং আধুনিকীকরণের সিদ্ধান্ত তারা গ্রহণ করবে কিনা সেটাও জানা যাচ্ছে না। আধুনিকীকরণ না হলে ঐ কারখানাটির মৃত্যু ঘটবে এবং বে-সরকারিকরণ হলেও ঐ কারখানাটির মৃত্যু ঘটবে। এই ব্যাপারটা খুব গুরুত্বপূর্ণ, তাই বিধানসভার প্রতিনিধিদল গিয়ে দিল্লিতে বলা উচিত। এর সঙ্গে অনেক ছোট শিল্প যুক্ত আছে এবং স্থায়ীভাবে ইস্পাত উৎপাদনের ও ক্ষতি হবে।

**Mr. Speaker :** The motion of Shri Goutam Roy Chowdhury that-

"যেহেতু কেন্দ্রীয় সরকার বার্ণপুরে অবস্থিত সেল-এর অধীন ভারতবর্ষের গুরুত্বপূর্ণ ইস্পাত কারখানা ইস্‌কোকে বেসরকারিকরণের সিদ্ধান্ত নিতে চলেছে ;

যেহেতু শ্রমিক কর্মচারী দলমত নির্বিশেষে এই বেসরকারিকরণের বিরুদ্ধে রয়েছে ;

সেহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে,

(১) কে বেসরকারিকরণ করা চলবে না।

(২) কে আধুনিকীকরণ করার জন্য কেন্দ্রীয় সরকারের সংস্থা 'সেইল'-কে দায়িত্ব নিতে হবে।

(৩) এই কাজ করার জন্য প্রয়োজনীয় পরিকাঠামোগত ব্যবস্থা ও আর্থিক দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে গ্রহণ করতে হবে।" was then put and agreed to.

**Mr. Speaker :** Now I call upon Shri Lakshman Chandra Seth to move the motion under Rule 185.

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্যার, আমি আমার মোশনটা এখন পড়ছি, পরে আমার বক্তব্য রাখব।

The motion of Shri Lakshman Seth to move-

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে-

ক) পশ্চিমবাংলায় অবস্থিত ২২টি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থার প্রায় ৪০টি শিল্প ইউনিটে কমবেশি ১ লক্ষ ৩০ হাজার শ্রমিক কর্মরত এবং এই শিল্প ইউনিটগুলিকে কেন্দ্রীয় সরকার রুগ্ন হিসাবে গণ্য করেছেন ;

খ) এই সংস্থাগুলি পুনরুজ্জীবনের উদ্দেশ্যে কেন্দ্রীয় শ্রমমন্ত্রকের অধীন একটি বিশেষ

ত্রিপাক্ষিক কমিটি গঠন করে। বিশদ পর্যালোচনা করে উক্ত কমিটি কর্তৃক দেওয়া রিপোর্টের ভিত্তিতে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়ার বিষয়ে প্রধানমন্ত্রী রাজ্যের মুখ্যমন্ত্রীকে আশ্বাস দেওয়া সত্ত্বেও কেন্দ্রীয় সরকার উক্ত সংস্থাগুলিকে বি.আই.এপ.আর.-এ পাঠিয়েছেন ; এবং

গ) বি.আই.এফ.আর. এই সংস্থাগুলির দায়িত্ব মালিকানা গ্রহণে অস্বীকৃত হওয়ায় সংস্থাগুলি বন্ধ অথবা বেসরকারিকরণের সম্মুখীন ;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে—

১) শিল্প সংস্থাগুলি পুনরুজ্জীবনের লক্ষ্যে অবিলম্বে বিশেষ ত্রিপাক্ষিক কমিটিকে সক্রিয় করে তুলে বিশদ পর্যালোচনা ও রিপোর্ট পেশ করার ব্যবস্থা গ্রহণ করতে হবে ; এবং

২) বি.আই.এফ.আর.-এর মাধ্যমে উক্ত পুনরুজ্জীবন সংক্রান্ত রিপোর্ট অনুমোদন করানোর ব্যবস্থা-গ্রহণ এবং চূড়ান্ত সিদ্ধান্ত গৃহীত না হওয়া পর্যন্ত উক্ত সংস্থাগুলিকে প্রয়োজনীয় ওয়ার্কিং ক্যাপিটাল যোগানোর ব্যবস্থা-গ্রহণ করতে হবে।

এই সভা উপরোক্ত দাবিসমূহ নিয়ে কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনার উদ্দেশ্যে বিধানসভার একটি সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর সিদ্ধান্ত গ্রহণ করছে।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক লক্ষ্মণচন্দ্র শেঠ যে প্রস্তাব রেখেছে, আমি সেই প্রস্তাবকে পূর্ণাঙ্গ সমর্থন করছি। সমর্থন করছি এই জন্য যে আপনি জানেন যে কেন্দ্রীয় সরকারের বাণিজ্য নীতি, শিল্প নীতি ও শুল্ক নীতি এমন অবস্থায় পৌঁছচ্ছে যে দেশের শ্রমিকদের দিকে তাদের তাকাবার দরকার নেই। বোফর্স কেলেঙ্কারি এবং শেয়ার কেলেঙ্কারির ভাগাভাগি নিয়েই তারা ব্যস্ত হয়ে পড়েছে। আজকে কারখানাগুলো বন্ধ হয়ে যাচ্ছে, শ্রমিকরা বেকার হয়ে যাচ্ছে। কিন্তু তাতে তাদের কিছু এসে যাচ্ছে না। তাই আমি মনে করি এই যে প্রস্তাব রাখা হয়েছে, এই বিধানসভার মাধ্যমে সেটাকে আমরা তুলে ধরতে চাই। তাহলেই এই ১ লক্ষ ৩০ হাজার শ্রমিককে বাঁচানো যাবে এবং বি.আই.এফ-আরের চক্রান্ত আটকানো যাবে এবং শ্রমিকদের কাজে নিযুক্ত করা সম্ভব হবে। এই আশঙ্কা এবং বিশ্বাস রেখে, এই প্রস্তাবকে আবার সমর্থন করে, সকলকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য আমি এখানেই শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ মহাশয় যে প্রস্তাব এখানে পেশ করেছেন তা আমি সমর্থন করছি। পশ্চিমবঙ্গের এই ২২টা সংস্থার ৪৩ টি ইউনিটে কর্মরত ১ লক্ষ ৩০ হাজার শ্রমিক কর্মচারির ভবিষ্যত আজকে অনিশ্চিত। কেন্দ্রীয় সরকার নয়া শিল্পনীতির নামে যে বিদায় নীতি কার্যকর করে সারা ভারতে এবং পশ্চিমবঙ্গে বিভিন্ন রাষ্ট্রায়ত্ত শিল্পগুলি বন্ধ করে দেওয়ার যে উদ্যোগ নিয়েছেন এবং বেসরকারিকরণের দিকে যাচ্ছেন তার পরিণতি অত্যন্ত মারাত্মক। আজকে এই প্রস্তাবে যে কথা বলা হয়েছে যে, ত্রিপাক্ষিক কমিটির মাধ্যমে বিশদ পর্যালোচনা করে

এই ইউনিটগুলি কি ভাবে পুনরুজ্জীবন ঘটানো যায় সেটা দেখতে হবে। এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের যে প্রতিশ্রুতি ছিল সেই প্রতিশ্রুতি অনুযায়ী ত্রিপাক্ষিক কমিটি পর্যালোচনা করে তাদের রিপোর্ট দেবেন এবং তার ভিত্তিতে এই ইউনিটগুলিকে যাতে রক্ষা করা যায় সেটা দেখা হবে এবং এ ব্যাপারে রাজ্যের মুখ্যমন্ত্রীকে প্রধানমন্ত্রী প্রতিশ্রুতিও দিয়েছিলেন। কাজেই সে দিক থেকে রাজ্যের শ্রমজীবী মানুষদের স্বার্থে অবিলম্বে ওয়াকিবহাল করানো দরকার। সাইকেল কর্পোরেশন, ইন্ডিয়ান আয়রন, ন্যাশানাল জুট ম্যানুফ্যাকচারিং কর্পোরেশন, এন.টি.সি., টায়ার কর্পোরেশন, জেশপ, ব্রেথওয়েট, গার্ডেনরিচ প্রভৃতি সংস্থাগুলিতে যদি এই অবস্থা হয় তাহলে তার ফল মারাত্মক হবে এবং রাজ্যের শিল্প ও অর্থনীতিকে বিপন্ন করে তুলবে। ফলে এই দাবির যথেষ্ট গুরুত্ব রয়েছে। সাথে সাথে আমি বলব, এই দাবি যখন উপস্থিত করা হচ্ছে তখন রাজ্যের যারা শরিকদল, রাজনৈতিক দল তারা যেটা বলছেন সেখানে কথার সঙ্গে দাবির যদি সঙ্গতি না থাকে তাহলে কিন্তু মুশকিল। এই প্রসঙ্গে অত্যন্ত বেদনার সঙ্গে বলতে হচ্ছে যে এন.টি.সি'র ব্যাপারে সাংসদ তথা সিটুর নেতা শ্রী তড়িৎ তোপদার যে ভাবে বিদায় নীতি কার্যকর করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে সহমত পোষণ করে যে অভিমত ব্যক্ত করেছেন সেটা কিন্তু এই সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর প্রস্তাবের সঙ্গে সামঞ্জস্যপূর্ণ নয়। আমি আশা করি এই ধরনের স্ববিরোধী বক্তব্য থেকে তারা বিরত থাকবেন। শ্রমজীবী মানুষদের স্বার্থে তারা এটা মনে রাখবেন বলেই আমি আশা করি। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ মহাশয়, তিনি পশ্চিমবাংলায় অবস্থিত ২২ টি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থার প্রায় ৪৩ টি ইউনিট যেগুলি কেন্দ্রীয় সরকার রুগ্ন হিসাবে গণ্য করেছেন সে সম্পর্কে যে প্রস্তাব এনেছেন এবং দাবি রেখেছেন সে সম্পর্কে বলতে গিয়ে আমি প্রথমেই বলব যে পশ্চিমবাংলায় শিল্পায়নের সম্ভাবনার দিকে তাকিয়ে তা অত্যন্ত যথোচিত এবং সময়োচিত হয়েছে। আমি এই প্রস্তাব সমর্থন করে কয়েকটি কথা বলব। স্যার, কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি, অর্থনীতি, বাণিজ্য নীতির প্রতিবাদে আমরা নেতাজী ইনডোর স্টেডিয়ামে গণ কনভেনশন করেছি।

[11-40—12-00 a.m.]

৯ই সেপ্টেম্বর সারা ভারত শিল্প ধর্মঘট আছে। এই বিষয়কে কেন্দ্র করে এই সব আন্দোলন হচ্ছে। কেন্দ্রীয় সরকারের নয়া শিল্পনীতি এবং অর্থনীতি বলছে, ভারতবর্ষের সমস্ত রাষ্ট্রায়ত্ত রুগ্ন শিল্প সংস্থাকে উচ্ছেদ করতে হবে, রুগ্ন শিল্প রাখা চলবে না। এটা হচ্ছে মূল কথা। এ বিষয়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলেছেন। সেই পরিপ্রেক্ষিতে ওঁরা বিষয়টাকে বি.আই.এফ.আর.-এর কাছে পাঠিয়ে দিয়ে ধামা চাপা দেবার চেষ্টা করেছিলেন। আমরা দেখছি বি.আই.এফ.আর.'টা আর কিছুই নয় সেরেফ ভাঁওতা। ভাঁওতা মেরে বিষয়টাকে এড়িয়ে যাবার একটা চক্রান্ত চলছে। সেদিকে তাকিয়ে গোটা পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণী পশ্চিমবাংলার রুগ্ন শিল্পগুলোকে পুনরুদ্ধার করার জন্য আন্দোলনে সামিল হয়েছেন। এই প্রস্তাব সেই আন্দোলনকে অনেকখানি সাহায্য করবে।

কেন্দ্রীয় সরকারের চক্রান্ত থেকে যদি রুগ্ন শিল্পগুলো এবং আমাদের শ্রমিক শ্রেণীকে উদ্ধার করতে হয় তাহলে আমাদের বিধানসভার বাইরে যেমন আন্দোলন করার দরকার তেমন বিধানসভার ভেতর থেকেও এই ভাবে প্রস্তাব গ্রহণের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের ওপর চাপ সৃষ্টি করতে হবে। কেন্দ্রীয় সরকারের গৃহীত নীতির ফলে আমাদের রাজ্যের প্রায় দেড় লক্ষ শ্রমিক কর্মচারী কর্মচ্যুত হতে চলেছেন। স্যার, আমরা জানি প্রতিটি মূল শিল্পের সঙ্গে কয়েকটি করে অ্যালায়েড শিল্প যুক্ত থাকে। মূল শিল্প বন্ধ হয়ে গেলে সেগুলোও বন্ধ হয়ে যায়। আমাদের এখানে সহযোগী শিল্প সংস্থাগুলোর শ্রমিক-কর্মচারী মিলিয়ে ১০ লক্ষ মানুষ তাঁদের পরিবার পরিজন সহ পথে গিয়ে দাঁড়াতে চলেছেন। এই পরিস্থিতিতে কেন্দ্রীয় সরকারের নীতির বিরুদ্ধে আমাদের রুখে দাঁড়ানো ছাড়া অন্য কোনও রাস্তা নেই। সে কারণে আমি এই প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করছি এই কারণেও যাতে আমরা এখান থেকে একটা সর্বদলীয় প্রতিনিধি দল পাঠিয়ে আমাদের বক্তব্য যথাযথভাবে কেন্দ্রীয় সরকারের কাছে উত্থাপন করতে পারি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ স্যার।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য লক্ষ্মণচন্দ্র শেঠ পশ্চিম বাংলায় অবস্থিত ২২টি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থাকে বি.আই.এফ.আর. কর্তৃক দায়িত্ব ও মালিকানা গ্রহণে অস্বীকৃত হওয়ার বিরুদ্ধে যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। স্যার, এই প্রসঙ্গে কয়েকটা কথা বলা দরকার। বিশ্ব ব্যাঙ্ক নিয়ন্ত্রিত যে নয়া আর্থিক নীতি এবং শিল্প নীতি আমাদের দেশে গৃহীত হয়েছে, তার ফলেই আজকে দেশের রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থাগুলো রুগ্ন হচ্ছে। এবং রাষ্ট্রায়ত্ত শিল্পসংস্থা গুলোকে সরাসরি ব্যক্তিগত মালিকানার হাতে তুলে দেবার ডাইরেকশন দিচ্ছে বিশ্ব ব্যাঙ্ক। এটা আজকে সকলের কাছে খুবই পরিস্কার হয়ে গেছে। এবিষয়ে বিভিন্ন সময় বিধান সভার ভেতরে এবং বাইরে আলোচনা হয়েছে। আমাদের দেশে দীর্ঘদিন ধরে রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থাগুলো জাতিকে যে কন্ট্রিবিউশন করেছে, সেই কন্ট্রিবিউশনকে অস্বীকার করে কেন্দ্রীয় সরকার সমস্ত রুগ্ন রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থাগুলোকে বি.আই.এফ.আর.-এর নাম করে-চক্রান্ত করে-ব্যক্তিগত মালিকানার হাতে তুলে দেবার চেষ্টা করছে। এটাই আজকে আমাদের সকলকে বুঝতে হবে। বিশ্ব ব্যাঙ্কের ডাইরেকশনটা কি? সেটাই হচ্ছে প্রধান প্রতিপাদ্য। কয়েকদিন আগে ১লা জুলাই এবং ২রা জুলাই তারিখে এটা সকলেরই জানা আছে বিশ্বব্যাঙ্কের ভাইস প্রেসিডেন্ট জোসেফ উড, তাঁর সঙ্গে ভারত সরকারের যে আলোচনা হয়েছে সেই আলোচনার নির্দেশিকা সমস্ত কাগজে বেরিয়েছে। সেই নির্দেশিকাটা কি? একটা ভয়ঙ্কর এবং ভয়াবহ অবস্থা, আগামীদিনে রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থাগুলির ক্ষেত্রে অন্ধকারতম দিন ঘনিয়ে আসছে এবং সেটাই আশঙ্কাজনক। সেই আশঙ্কাজনক যে পরিস্থিতি আগামীদিনে আসছে তারজন্য এই প্রস্তাবকে সমর্থন করা উচিত। এখানে বিরোধীপক্ষের সদস্যরা আজকে নেই, থাকলে তাঁদের কি ভূমিকা এক্ষেত্রে হত তা আমি জানি না। আমি যেটা বলতে চাইছি সেটা হচ্ছে, বিশ্বব্যাঙ্ক যে ডায়রেকটিভস দিয়েছে তাতে একেবারে সোজা সরল কথায় দৃঢ়ভাবে বলা হয়েছে রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির শেয়ার বিক্রির কাজ দ্রুততর করতে হবে। যে কারখানাগুলি বাধ্যতামূলক নয় সরাসরি বিক্রি

করে দিতে হবে। ব্যক্তিগত মালিকানার হাতে এবং রাষ্ট্রায়ত্ব কারখানাগুলির সম্পদ বিক্রি করে শ্রমিক এবং কর্মচারিদের ক্ষতিপূরণ দিতে হবে। কোম্পানি আইন সংশোধন করে কারখানাগুলির লিক্যুইডিশনের কথা একটা মারাত্মক ব্যাপার। লিক্যুইডিশনের ক্ষেত্রে বোর্ড অফ ইনডাস্ট্রিয়াল অ্যান্ড ফিনান্সিয়াল রি-কনস্ট্রাকশন-বি.আই.এফ.আর-এর হাতে সরাসরি ক্ষমতা তুলে দেবার জন্য কোম্পানী আইন সংশোধন করার কথা বলা হয়েছে এবং বি.আই.এফ.আরের আরো শাখা বাড়ানোর কথা বলা হয়েছে। বিশ্বব্যাঙ্কের এই নির্লজ্জকর ডায়রেকশন এটা রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থাগুলির ক্ষেত্রে একটা অন্ধকারতম দিন ঘনিয়ে আসছে বলে আমি মনে করি। বিশ্বব্যাঙ্ক মনে করছে রাষ্ট্রায়ত্ত শিল্পের ক্ষেত্রে সংস্কার দ্রুত হচ্ছে না। এটাই ভারত সরকারের কাছে তাঁরা বলতে চেয়েছেন এবং তাঁরা আরো বলতে চান, এই অবস্থা যদি চলতে থাকে তাহলে ভারত সরকার যে ঋণ চেয়েছেন বিশ্বব্যাঙ্কের কাছ থেকে তা সঙ্কুচিত হবে। ভারত সরকার ৭০০ কোটি ডলার ঋণ চেয়েছেন। এই সমস্ত কন্ডিশন যদি ফুলফিল না করেন তাহলে সেই ঋণ থেকে বঞ্চিত হতে পারেন এইরকম ইঙ্গিত তাঁরা দিয়েছেন। বিশেষ করে এমারজেন্সি যে গ্যাস এবং তৈল শিল্পের ক্ষেত্রে বেসরকারিকরণ এবং ব্যক্তিগত বিনিয়োগের ক্ষেত্রে তাঁরা বিশেষভাবে জোর দিয়েছেন। এটা সাংঘাতিকরকম খারাপ ডায়রেকশন। আমার মতে রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির বেসরকারিকরণই সমাধানের একমাত্র পথ নয়। আমি মনে করি সমাধানের পথ হচ্ছে, বিশেষজ্ঞ ইঞ্জিনিয়ারদের দিয়ে, ইউনিয়নের প্রতিনিধিদের নিয়ে, রাজ্য সরকারের প্রতিনিধিদের নিয়ে, বিভিন্ন আর্থিক সংস্থাগুলির প্রতিনিধিদের নিয়ে, ব্যাঙ্কের প্রতিনিধিদের নিয়ে শিল্পের পুনরুজ্জীবনের জন্য যে কমিটি গঠিত হয়েছে তাদের দ্বারা এন্ড টু এন্ড সার্ভে করা দরকার, তাদের দ্বারা পরীক্ষা-নিরীক্ষা করা দরকার এবং তাদের মতামত নেওয়া দরকার। আগামী দিনে এটাই হচ্ছে একটা নতুন পথ বলে আমি মনে করি। এতে করে উৎপাদনশীলতা বাড়বে। এই প্রসঙ্গে বিশেষ করে রেফার করতে হয় হলদিয়ার সার কারখানার কথা। এটাকে বি.আই.এফ.আরে পাঠানোর জন্য ডায়রেকশন দেওয়া হয়েছে। এই সার কারখানায় সরকার লগ্নি করেছে ৬০০ কোটি টাকার উপর। প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধী যখন বেঁচে ছিলেন তখন জাপান থেকে প্রতিনিধিরা এসে এ্যান্ড টু এ্যান্ড সার্ভে করে একটা এক্সপার্ট কমিটির রিপোর্ট দিয়েছিলেন। তাতে তাঁরা বলছেন, এই রুগ্ন শিল্পটাকে তুলে না দিয়ে, ব্যক্তিগত মালিকানার হাতে তুলে না দিয়ে এটাকে পুনরুজ্জীবন করার জন্য, রিভাইজ করার জন্য আবার সরকারের টাকা নিয়োগ করা হোক। আরো ৫০০ কোটি টাকা দিলে এটাকে ভায়াবেল করা যায়। আপনারা জানেন, এই হলদিয়ার বৃহত্তম সার কারখানাটি যদি উৎপাদনমুখী হত তাহলে ইস্টার্ন জোনে সারের এই সঙ্কট মিটে যেত। অথচ ব্যক্তিগত মালিকানায় পরিচালিত হিন্দুস্থান লিভার কারখানাটিকে লাইসেন্স দেওয়া হয়েছে এবং তাকে এনলার্জ করার জন্য অগ্রাধিকার দেওয়া হয়েছে। ফলে এক্ষেত্রে শিল্প এনলার্জ করার জন্য, সম্প্রসারনের জন্য শ্রীমতী ইন্দিরা গান্ধীর যে সিদ্ধান্ত ছিল সেই সিদ্ধান্ত কার্যকর করা হয়নি। অথচ আজকে বিশ্বব্যাঙ্ক নিয়ন্ত্রিত যে সমস্ত নির্দেশিকা সেসব ফলোআপ করবার জন্য যে নীতি গ্রহণ করা হয়েছে তারজন্য আজকে রাষ্ট্রীয় শিল্পে অন্ধকারতম দিন ঘনিয়ে এসেছে। সেইজন্য এই প্রস্তাবকে সর্বান্তকরণে

সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[11-50 — 12-00 Noon]

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় লক্ষ্মণ শেঠের প্রস্তাবকে সমর্থন করে দুটি কথা বলবো। সেটা হচ্ছে, এই কারখানাগুলিকে বি.আই.এফ.আর.-এ পাঠিয়ে কার্যত বিনা বিচারে আটক করে রেখে যেমনভাবে মানুষকে শেষ করে দেওয়া হয় তেমনিভাবে আজকে শিল্পগুলিকে শেষ করে দেওয়া হচ্ছে। এই বি.আই.এফ.আর একটি শিল্পেরও কোনও কিছু সল্‌ভ করেনি, অথচ মালিকরা হাত-পা ছেড়ে দিয়েছেন। সেক্ষেত্রে কেন বি.আই.এফ.আর. এর কাছে পাঠানো হচ্ছে? আমি নিজে তিনটি পাবলিক সেক্টরের সঙ্গে জড়িত ট্রেড ইউনিয়নের স্বার্থে। সি.সি.এল. একটা নামকরা ইন্ডাস্ট্রি ছিল, সাইকেল ইন্ডাস্ট্রি এদের নির্মিত র‍্যালিজ সাইকেল না হলে আসাম, বিহার এবং ওড়িষ্যায় বিয়েই হয় না। এর বাজার রয়েছে। কিন্তু আজকে অ্যাভন এবং হিরোর স্বার্থে কোনও কোনও কেন্দ্রীয় মন্ত্রীর উদ্যোগে এই শিল্পকে প্রাইভেট মালিকানায় তুলে দেওয়া হল। এই পাবলিক সেক্টরকে প্রাইভেট মালিকানায় তুলে দেবার কোনও আইনগত অধিকার ওদের নেই। ওরা এটা বেআইনি কাজ করছেন এবং তারজন্য আমরা কোর্টে যাচ্ছি। পাবলিক মানি নিয়ে যে কারখানা তৈরি সেই কারখানাকে ব্যক্তিগত মালিকানায় তুলে দেওয়ার ব্যাপারে কেন্দ্রীয় অর্থমন্ত্রী বা কেন্দ্রীয় সরকারের কোনও অধিকার নেই যতক্ষণ না পার্লামেন্টে নতুন আইন তৈরি করছেন। এবং কোর্টও সেসব কথা বলবেন আগামী দিনে। সেজন্য আমি মনে করি, শ্রী লক্ষ্মণ শেঠ যে প্রস্তাব এনেছেন সেটা সময়োপযোগী, আমি তাকে সমর্থন করছি। আজকে বি.আই.এফ.আর.এর প্রহসন বন্ধ করে ভাল ভাল শিল্পে টাকা লগ্নি করে খাটতে পারলে শিল্পগুলিকে দাঁড় করানো যেতে পারে। আজকে শিল্প শ্রমিকরা এবং আমরা যারা ট্রেড ইউনিয়ন করি তাঁরা মনে করি, এমন কি আই.এন.টি.ইউ.সিও মনে করেন যে, শিল্পগুলিকে বি.আই.এফ.আরয়ে বিনা বিচারে আটক করে রাখার মানে সেগুলোকে শেষ করে দেওয়া। সেজন্য আমি মনে করি, এই প্রস্তাব সময়োপযোগী এবং এটা গ্রহণ করে অবিলম্বে কেন্দ্রীয় সরকারকে জানানো হোক।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মিঃ স্পিকার স্যার, প্রস্তাবটা খুবই গুরুত্বপূর্ণ। আমার মনে হয়, এই ব্যাপারে আমরা এখানে অনেকবার আলোচনাও করেছি, মুখ্যমন্ত্রীও আলোচনা করেছেন। আমাদের রাজ্যে এটা একটা বিরাট সমস্যা হিসাবে দেখা দিয়েছে, কারণ আমাদের এই ২২টা কোম্পানি এবং তার ৪৩টি ইউনিটের সঙ্গে বহু ছোটখাটো অ্যানসিলিয়ারী শিল্প জড়িত রয়েছে এবং তারসঙ্গে সেইসব শিল্পে উৎপাদিত জিনিসপত্র বিক্রি করবার কাজে নিযুক্ত রয়েছেন বহু মানুষ। আজকে এইসব মানুষগুলি যদি বেকার হয়ে যান তাহলে তাদের পক্ষে বাজার থেকে জিনিসপত্র কেনা কষ্টকর হয়ে পড়বে। এরফলে বাজারে জিনিসপত্র বিক্রি হবে না। এই হচ্ছে আমাদের সামগ্রিক পরিস্থিতি। দ্বিতীয়ত, এই শিল্পগুলির মধ্যে অনেকগুলো শিল্প প্রাইভেট মালিকানার হাতে ছিল। কেন্দ্রীয় সরকার নেহেরুর সময় থেকে যে নীতি নিয়েছিলেন তাতে বলা হয়েছিল যে, রাষ্ট্রায়ত্ত শিল্প গড়ে তুলতে হবে ব্যক্তিগত

মালিকানার পাশাপাশি, বিশেষ করে কোন সেক্টরে। এই হিসাবে এরমধ্যে কতগুলো ইঞ্জিনিয়ারিং কারখানা, কতগুলো চটকল, ইত্যাদি রাষ্ট্রীয়করণ করা হয়েছিল। এছাড়াও নুতন কিছু শিল্প রাষ্ট্রায়াত্ত ক্ষেত্রে তারা প্রতিষ্ঠা করেছেন। এগুলি যে সিক হচ্ছে যেগুলি আগে সিক ছিল সেগুলি আরো সিক হচ্ছে, আর যেগুলি নুতন প্রতিষ্ঠ করা হয়েছিল, সেগুলিও সিক হচ্ছে। এই সিকনেসের কারণটা ওরা এড়িয়ে যান। আমি বেশি সময় নিতে চাইনা। কিন্তু সিকনেসের কারণ শ্রমিকরা নয়, সিকনেসের কারণ আমাদের সরকার বা আমরা নই। এই সিকনেসের কারণ হচ্ছে এর ম্যানেজমেন্ট। এর যে নীতি কেন্দ্রীয় সরকার নিয়েছেন, এই কারখানাগুলি শুধু নয়, আমাদের দেশের অন্যান্য রাষ্ট্রায়ত্ত শিল্পের যে রুগ্নতা, সেই রুগ্নতার পিছনেও কেন্দ্রীয় সরকারের একটা ভ্রান্ত নীতি আছে। দ্বিতীয়ত দেশের স্বার্থে এগুলি থেকে যে লাভ হয়েছে সেটা তারা নিয়োগ না করে ব্যক্তিগত বড়বড় মালিকদের নেওয়ার চেষ্টা করেছিলেন পাবলিক সেক্টরে। তার ফলে এই পাবলিক সেক্টর শোষিত হয়েছে। এছাড়া যেটা মার্কেটিং পলিসি ইত্যাদি তাদের ম্যানেজমেন্ট হাতীর মতো হচ্ছে সব উপরের ম্যানেজমেন্ট। তাদের জন্য যে খরচ তার ফলেও সিক হচ্ছে। আর কোনও স্তরেই তারা শ্রমিকদের সঙ্গে আলাপ-আলোচনা করতেন না। এই হচ্ছে তার আর একটা কারণ। এখানে আজকে ঘাটোরা কমিটির কথা বলা হয়েছে। এই কমিটি তারা করেছিলেন। কিন্তু আমি নিজে জানি, একদিকে কমিটি করেছেন এই ধরনের লোকদের বলার জন্য, এই যে ঘাটোর, তার সঙ্গে আমার কথা হয়েছে, তিনি হতাশা প্রকাশ করেছেন যে তার কথা কেউ শুনছে না এবং অন্য দিকে কেন্দ্রীয় সরকার, তাদের বিভিন্ন দপ্তরে আই.এম.এফ তাদের টাকা দিচ্ছেন এবং তাদের নির্দেশে এই কারখানাগুলি কি ভাবে তুলে দেওয়া যায় তার ব্যবস্থা করছেন ক্রমাগত ভাবে। আর একটা কথা উঠেছে যে মামলা করা। মামলা হতে পারে, কিন্তু আমি জানিনা তাতে কি হবে। কারণ ওরা যেটা করছেন সেটা হচ্ছে, আস্তে আস্তে এই সমস্ত শিল্পের জন্য যে ওয়ার্কিং ক্যাপিটাল দরকার, যে মাইনা দেবার টাকা দরকার, যে ইনপুট কেনার জন্য টাকার দরকার, সেগুলি দেওয়া বন্ধ করে দিচ্ছেন। এই হচ্ছে তাদের প্রক্রিয়া যে আস্তে আস্তে উপযোগী কর যাতে আস্তে আস্তে বন্ধ হয়ে যায়। আর অন্য দিকে হচ্ছে এগুলিকে বাঁচিয়ে রাখার জন্য যে টাকা প্রয়োজন তার চেয়ে অনেক বেশি টাকা শ্রমিকদের ভলানটারী রিটায়ারমেন্ট-এর নামে তাদের ছাঁটাই করার জন্য দিয়েছে এবং সেই টাকা আবার আই.এম.এফ-এর কাছে যা পাওয়া হচ্ছে তার নাম ওরা দিয়েছে ন্যাশনাল রিনিউয়াল ফান্ড, যেটা ট্রেড ইউনিয়ন করে তারা বলছেন ন্যাশনাল রিট্রেঞ্চমেন্ট ফান্ড। এটা হচ্ছে স্বাভাবিক, এই যে নীতি, এটা ভুললে চলবেনা। সেখানে আজকে ওরা এমন একটা অবস্থা দেখাচ্ছেন যে অতীতে যা হয়েছে হয়েছে, এখন আর কোনও উপায় নেই। আমরা মনে করি যে সেটা ঠিক কথা নয়, উপায় আছে। আমাদের সরকারের পক্ষ থেকে মুখ্যমন্ত্রী পরপর কয়েকটি প্রস্তাব দিয়েছেন। আমিও বিভিন্ন শ্রমমন্ত্রী সম্মেলনে সেকথাগুলি বলেছি, এখনও সেইকথা বলা হচ্ছে। প্রথম কথা হচ্ছে, নির্দ্দিষ্ট এই সমস্ত শিল্পে যে ইউনিটগুলি আছে, ঢালাও কোনও নীতি গ্রহন না করে সেখানে নির্দ্দিষ্ট ভাবে সেই শিল্পের সমস্যা নিয়ে বিস্তারিত ভাবে খুঁটিনাটি আলোচনা করা উচিত এবং ট্রেড

ইউনিয়নগুলির সঙ্গে বসে কি করা যেতে পারে সেই সমস্ত পদ্ধতি পথ ঠিক করা উচিত। দ্বিতীয় কথা হচ্ছে, আমার কাছে হিসাব আছে যে বছরের পর বছর এই কোম্পানিগুলি কেন্দ্রীয় সরকারকে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা দিয়েছেন এবং এই টাকা দিয়েছেন ব্যাঙ্কের ইন্টারেস্ট খাতে, টাকা দিয়েছেন কেন্দ্রীয় সরকারের একসাইজ ট্যাক্সে, টাকা দিয়েছেন ডিভিডেন্ড ইত্যাদিতে এবং কেন্দ্রীয় সরকারের বহু আমলা তাদের প্রচুর টাকায় এরা বসে ছিল। সুতরাং এগুলি কোনদিন লাভ হয়নি, ঘটনা তা নয়। কিছু শিল্প থাকে যা গোটা দেশের পক্ষে দরকার। যেমন বিদ্যুৎ। এই রকম আরো কিছু কিছু শিল্প আছে যা লাভ নাও হতে পারে। কিন্তু ওই শিল্প অন্য শিল্পকে বাঁচাবে। সাধারন মানুষের স্বার্থে শিল্পগুলিকে লোকসানে চালাতে হবে এবং লোকসান কি করে কমানো যায় সেটার চেষ্টা করতে হবে।

[12-00—12-10 p.m.]

সেইজন্য প্রস্তাব ছিল এই রকম যে কমপাউন্ড ইন্টারেস্ট ফ্রিজ করা হোক, সেটার ইনটারেস্ট না বাড়ে সেই রকম প্রস্তাব ছিল। এই সমস্ত রুগ্ন শিল্পকে কম সুদে টাকা দেওয়ার ব্যবস্থা করা হোক। সেই শিল্পে যাতে ক্যাপিটাল ফ্লো রাখার ব্যবস্থা করা হয় যাতে বাঁচতে পারে তার ব্যবস্থা করুন। এই রকম উদাহরণ আছে। যেমন কেন্দ্রের সংস্থা এম.এ.এম.সি, কয়লা খনির জিনিসপত্র তৈরি হয়। কিন্তু কোল ইন্ডিয়া তাদের কাছ থেকে জিনিসপত্র কেনে না, বাইরে থেকে কেনে, এমন কি বিদেশ থেকে কেনে, ফরেন থেকে নিয়ে আসছে। এর পেছনে ওঁদের হাত আছে, কেন্দ্রীয় সরকার এটা অনুমোদন করে। এই প্রস্তাবগুলি ছিল এই ভাবে বাঁচানো যেতে পারে। এই নিয়ে আরো বসা হোক আরো কিছু করা যায় কিনা, আরো কিছু উপায় বার করা যায় কিনা, আরো কিছু সাজেশন দরকার হলে দেওয়া যাবে। সকলকে স্যাকরিফাইস করতে হবে, শুধু শ্রমিকরা স্যাকরিফাইস করবে আর অন্য কেউ করবে না এটা হতে পারে না। এটা আমরা মেনে নিতে পারি না। আর হচ্ছে বি.আই.এফ.আর। বি.আই.এফ.আর-এর কার্যকারিতা কেন্দ্রীয় সরকারের কাছে অচল হয়ে গিয়েছে। বি.আই.এফ.আর-এ কয়েক জন মানুষ শুধু কাজ করছে। বি.আই.এফ.আর-এ কেন্দ্রীয় সরকার তাদের সীমারেখা টেনে দিয়েছে, সেই সীমারেখার মধ্যে কাজ করতে হবে। কিছু ভাল কাজ সেখানে হতে পারত, কিন্তু ভাল কাজ করতে পারছে না। কিছু রিটেয়ার কর্মচারী রাখা হয়েছে, বট তলায় যেমন বৃদ্ধ বয়সে গিয়ে বসেন সেই রকম বসানো হয়েছে, সেটা একটা রোজগারের জায়গা হয়েছে তাঁদের, প্রভাব পতিপত্তি খাটিয়ে তাঁরা সেই জায়গায় আছেন। কিছু লোক আছেন তাঁরা ভাল করার চেষ্টা করেন, রুগ্ন শিল্প যেগুলি আছে সেইগুলি বাঁচানোর চেষ্টা করেন। কিন্তু না সেটা হতে পারে না। এখানকার ইনচেক টায়ার কোম্পানী সম্বন্ধে এবং আরো কিছু কোম্পানি সম্বন্ধে বি.আই.এফ.আর কেন্দ্রীয় সরকারকে জিজ্ঞাসা করেছিল যে আপনারা প্রোমোটার হতে রাজি আছেন কোম্পানিকে এই ভাবে চালাবেন? কেন্দ্রীয় সরকারের অফিসার খোলাখুলি বলেছেন না, কেন্দ্রীয় সরকার কোন শিল্পে প্রমোটার হবে না, টাকা দেবে না। আজকে সেই কারণে দুটি জিনিস করছেন, একটা হচ্ছে বি.আই.এফ.আর-এর উপর বিশ্বাস নেই, হাই-কোর্টের উপর বিশ্বাস নেই। যে

প্রসেসগুলি সেখানে হচ্ছে, শ্রমিক কর্মচারিরা যে প্রসেসগুলির মাধ্যমে আইনের ব্যবস্থা নিতে পারত তাতে উইন্ডিং আপ করতে দেরি হয়। তাঁরা ঠিক করেছেন ৪টি বড় শহর যেমন কলকাতা, বম্বে, দিল্লী, ম্যাড্রাস, এই সমস্ত জায়গায় স্পেশাল ট্রাইব্যুনাল করা হবে, সেখানে এই সমস্ত সিক ইন্ডাস্ট্রিগুলি চলে যাবে। এবং তাঁরা উইনডিং আপ করার জন্য দ্রুত ব্যবস্থা নিতে পারবে। তার উপর কোন মামলা করা চলবে না। এখন আইনে কিছু বাধা আছে। কারখানা বন্ধ করতে গেলে, সে রাষ্ট্রায়ত্ব শিল্প হোক, প্রাইভেট সেক্টার হোক, কেন্দ্রীয় সরকারের হোক বা রাজ্য সরকারের কারখানা হোক রাজ্য সরকার সম্বন্ধে কোন চিন্তা নেই, আমরা সেইগুলিকে বাঁচিয়ে রাখছি - ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে আছে ১০০ জন শ্রমিক কাজ করে কিংবা তার চেয়ে বেশি শ্রমিক কাজ করে এই রকম শিল্প বা সংস্থা হয় সে কেন্দ্রীয় সরকারের হোক আর প্রাইভেট সেক্টরে হোক বা যে কোন সেক্টর হোক তাদের ক্লোজার করতে গেলে আগে রাজ্য সরকারের অনুমতি নিতে হবে। রাজীব গান্ধী যখন বেঁচে ছিলেন তখন তিনি প্রস্তাব দিয়েছিলেন চটকলের ক্ষেত্রে একমাত্র উপায় হচ্ছে ৫২ টি যে চটকল আছে সেটা কমিয়ে ২৫ টি করতে হবে, বাড়তি শ্রমিকদের টাকা দিয়ে দেওয়া হবে। আমাদের মুখ্যমন্ত্রী সেই প্রস্তাবে রাজি হন নি, তিনি বলেছিলেন যেখানে কারখানা বন্ধ হয়ে যাবে সেখানে সেই ব্যাপারে কোনও কাগজে আমি সই করব না। আমাদের যখন শ্রমমন্ত্রীদের নিয়ে সম্মেলন হয় তখন আমরা দেখেছি শুধু আমরা নয় কংগ্রেস শাসিত রাজ্যের শ্রমমন্ত্রীরা বলছে এই ভাবে যে কারখানা বন্ধ করার প্রস্তাব এসেছে সেটা আমরা মানতে রাজি নয়। কারণ এইগুলি রাজ্যের সমস্যা, কারণ শ্রমিকরা দিল্লিতে থাকবে না, পার্লামেন্ট থাকবে না, আমাদের রাজ্যে থাকবে। এরফলে যে সমস্যা সৃষ্টি হবে, ল্য অ্যান্ড অর্ডার প্রবলেম দেখা দেবে, এই অবস্থায় এই মানুষগুলো কোথায় যাবে? সুতরাং আমরা এতে রাজি নই। ওরা সেই কারণে সিদ্ধান্ত করেছেন, বর্তমান যে লোকসভার অধিবেশন চলছে তাতে ওরা একটা বিল আনবেন। এই বিলে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে যে বাধা আছে চ্যাপ্টার ফাইভে, সেই সমস্ত বাধা, চ্যাপ্টার ফাইভকে খারিজ করে দিতে চাইছেন। চ্যাপ্টার ফাইভ বলে কিছু থাকবে না। এরফলে মালিকরা যখন খুশি লে-অফ করবে, যখন খুশি ছাঁটাই করবে। ওরা আর একটা যা করছেন, ৫০ জনের কম যেখানে কাজ করে বা ৬৫ লক্ষ টাকার কম যেখানে মূলধন, সেখানে কারখানায় কোনও রকম আইন থাকবে না। মালিকদের কোন রকম আইনের বাধ্যবাধকতার মধ্যে পড়তে হবে না। সেই কারণে এই যে প্রস্তাব আছে লোকসভায়, সরকারের কিছু প্রতিনিধি ইত্যাদি পাঠাবেন, আমার মনে হয় এই ব্যাপারে মানুষের মধ্যে কিছু কিছু ভ্রান্ত ধারণা ওরা সৃষ্টি করতে পেরেছে। সমস্যাগুলোর কি কারণ, এই সমস্যার সমাধানের কোনও উপায় আছে কিনা তারজন্য আমার মনে হয়, আরও বেশি বেশি করে সাধারণ মানুষকে সাধারণ কর্মচারিদের কি করে অবহিত করানো যায় তারজন্য আরও শক্তিশালী, ঐক্যবদ্ধ পাবলিক ওপিনিয়ন নেওয়া দরকার। কেন্দ্রীয় সরকারের যে পলিসি, তারা কারখানাগুলোকে ধ্বংস করার জন্য, অন্যান্য রাষ্ট্রায়ত্ত শিল্পগুলোকে ধ্বংস করবার জন্য যেটুকু সুযোগ আছে, মালিকরা তা নিচ্ছে। তারা একটার পর একটা কারখানা বন্ধ করছে এবং অন্যান্য যে সুযোগ সুবিধা আছে

সেগুলো কেটে দিচ্ছে। এর বিরুদ্ধে সাধারণ মানুষকে বোঝানো প্রয়োজন। রাজ্য সরকারের পক্ষ থেকে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি যে প্রস্তাব এখানে রেখেছি, সেই প্রস্তাবের পক্ষে তথ্য হিসাবে কয়েকটি বিষয় উল্লেখ করছি। আমাদের রাজ্যে অবস্থিত শিল্প সংস্থার ২২টিতে আমাদের সি.আই.টি.ইউ.'এর প্রতিনিধি আছে যে ৪৩টি শিল্প সংস্থাকে ওরা রুগ্ন হিসাবে ঘোষনা করার পর সেই ব্যাপারে ১৯৯২ সালের মে মাসে আমরা মাননীয় মুখ্যমন্ত্রীকে একটা স্মারকলিপি দিয়েছিলাম। মুখ্যমন্ত্রী তারপর প্রধানমন্ত্রীকে একটা চিঠি লিখেছিলেন। সেই চিঠির উত্তরটা প্রধানমন্ত্রী দিয়েছিলেন '৯২ সালের ৯ই জুন তারিখে। প্রধানমন্ত্রী মুখ্যমন্ত্রীর চিঠির জবাবে যা লিখেছিলেন আমি তা এখানে পড়ে দিচ্ছি। তিনি লিখেছিলেন "As you also know, the special tripartite committee under the Ministery of Labour is already looking into the problems of sick PSUs in each sector and trying to find solutions. If these are agreed to, in the tripartite committees the BIFR will then really only be requested to accord formal approval to the rehabilitation plan. I believe that we should give this system a chance to work before making any further changes." অর্থাৎ প্রধানমন্ত্রী বলেন যে এই ২২টি শিল্প সংস্থার প্রতিটি ক্ষেত্রে একটা ত্রিপাক্ষিক কমিটির মাধ্যমে পরিচালনা করা হবে। কেন্দ্রীয় সরকারের শ্রম দপ্তর, ইউনিয়ন এবং ম্যানেজমেন্ট মিলে পর্যালোচনা করবেন এবং পর্যালোচনা মূলক রিপোর্ট বি.আই.এফ.আর.-এর কাছে পাঠানো হবে। বি.আই.এফ.আর.-এর কাছে পাঠানোর বিষয়টা একটা ইনফর্মাল ম্যাটার। তারজন্য কোনও ব্যবহারিক অনুমোদন লাগবে না। বি.আই.এফ.আর.কে বলা হবে এটা গ্রহণ করার জন্য। আমরা লক্ষ্য করছি যে বি.আই.এফ.আর.-এর কাছে বিভিন্ন ইউনিটগুলিকে পাঠানো হচ্ছে এবং বি.আই.এফ.আর.-এর কাছে যাওয়ার পর ভারত সরকার সেইসব শিল্প সংস্থার প্রোমোটার হবার দায়িত্ব যদি না নেন, তাহলে এগুলো বন্ধ হয়ে যাবে কিম্বা এগুলো বেসরকারি মালিকদের হাতে তুলে দেওয়া হবে। আজকে কেন্দ্রীয় সরকার বিশ্ব ব্যাঙ্কের চাপের কাছে নতি স্বীকার করে আমাদের অর্থনীতিকে, সার্বভৌমত্বকে বিপন্ন করার চেষ্টা করছেন। তারই অঙ্গ হিসাবে তাঁরা এই কাজ করছেন। প্রধানমন্ত্রী যখন মুখ্যমন্ত্রীকে লিখিত ভাবে আশ্বস্ত করেছিলেন সেই সময়ে আমরা দেখলাম একটা কমিটি 'ওঁকার গোস্বামী' কমিটি গঠন করেছেন। সেই কমিটি আবার কি রিপোর্ট দিয়েছেন? তাঁরা যে রিপোর্ট দিয়েছেন সেটা মারাত্মক, ভয়ানক। কমিটি বলেছেন যে সমস্ত রুগ্ন শিল্পকে বন্ধ করে দেওয়া হোক এবং রাষ্ট্রায়ত্ত শিল্পগুলোকে তুলে দেওয়া হোক।

[12-10—12-20 p.m.]

আজকে কেন্দ্রীয় সরকারের অভিসন্ধি সহজেই প্রকাশিত এবং এই কাজ যাতে না হয় তার চেষ্টা করছেন। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় এন.টি.সির কাপড়ের কলের সম্পর্কে সিটুর নেতা তড়িৎ তোপদারের বক্তব্য নিয়ে যেটা বলেছেন সেটা ভুল তথ্য

দিয়েছেন। আসলে তিনি ভুল খবর পেয়েছেন এবং আনন্দবাজার পত্রিকাতে যে সংবাদ পরিবেশিত হয়েছে সেটা মিথ্যা এবং এতেই তিনি বিভ্রান্ত হয়েছেন। আমি নিজে সিটু সংগঠনের সঙ্গে জড়িত। তড়িৎ তোপদার এন টি সির মতো রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির মাথাভারী প্রশাসন কমাতে বলেছেন। এটা কমাতে পারলে ব্যয় সংকোচন হলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে মূলধন বা ওয়ার্কিং ক্যাপিটাল পাওয়া যাবে এবং তা দিয়ে কারখানা চালু করা যাবে। কিন্তু কেন্দ্রীয় সরকার এই মূল জায়গাটাতেই যাচ্ছে না। আমাদের দেশের রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিকে বাঁচিয়ে রাখার জন্য স্বনির্ভরশীল বুনিয়াদ ধ্বংস করে দিতে চাইছে। এই প্রস্তাবটি খুবই গুরুত্বপূর্ণ এবং এতে ২২টি কারখানা, ৪৩টি ইউনিট এবং দেড় লক্ষ শ্রমিক ছাঁটাই হয়ে যাচ্ছে। এই কারখানাগুলি যদি বন্ধ হয়ে যায় এবং বেসরকারি মালিকানার হাতে তুলে দেওয়া হয় তাহলে রাজ্যের আর্থিক ক্ষতি হবে। সেই কারণে যে প্রস্তাব এসেছে তা খুবই গুরুত্বপূর্ণ প্রস্তাব এবং প্রস্তাব নিয়ে আলোচনার জন্য সর্বদলীয় প্রতিনিধি দিল্লিতে পাঠানো হোক। এটি রাজ্যের স্বার্থে গুরুত্বপূর্ণ এবং কংগ্রেসিরাও এতে রাজি ছিলেন, সুব্রতবাবু এই প্রস্তাবকে সমর্থন করবেন বলেছিলেন কিন্তু কার্যক্ষেত্রে তারা না থেকে ওদের চরিত্রটা ভালো বুঝিয়ে দিলেন। শুধু কথার কথা বলেন কিন্তু কাজে করেন না। এই প্রস্তাবকে সমর্থন করার জন্য সবাইকে আবেদন জানাচ্ছি।

The motion of Shri Lakshman Seth that-

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে-

ক) পশ্চিমবাংলায় অবস্থিত ২২টি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থার প্রায় ৪০ টি শিল্প ইউনিটে কমবেশি ১ লক্ষ ৩০ হাজার শ্রমিক কর্মরত এবং এই শিল্প ইউনিটগুলিকে কেন্দ্রীয় সরকার রুগ্ন হিসাবে গণ্য করেছেন ;

খ) এই সংস্থাগুলি পুনরুজ্জীবনের উদ্দেশ্যে কেন্দ্রীয় শ্রমমন্ত্রকের অধীন একটি বিশেষ ত্রিপাক্ষিক কমিটি গঠন করে। বিশদ পর্যালোচনা করে উক্ত কমিটি কর্তৃক দেওয়া রিপোর্টের ভিত্তিতে প্রয়োজনীয় পদক্ষেপ করে উক্ত কমিটি কর্তৃক দেওয়া রিপোর্টের ভিত্তিতে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়ার বিষয়ে প্রধানমন্ত্রী রাজ্যের মুখ্যমন্ত্রীকে আশ্বাস দেওয়া সত্ত্বেও কেন্দ্রীয় সরকার উক্ত সংস্থাগুলিকে বি.আই.এফ.আর.-এ পাঠিয়েছেন ; এবং

গ) বি.আই.এফ.আর. এই সংস্থাগুলির দায়িত্ব মালিকানা গ্রহণে অস্বীকৃত হওয়ায় সংস্থাগুলি বন্ধ অথবা বেসরকারিকরণের সম্মুখীন ;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে-

১) শিল্প সংস্থাগুলি পুনরুজ্জীবনের লক্ষ্যে অবিলম্বে বিশেষ ত্রিপাক্ষিক কমিটিকে সক্রিয় করে তুলে বিশদ পর্যালোচনা ও রিপোর্ট পেশ করার ব্যবস্থা গ্রহণ করতে হবে ; এবং

২) বি.আই.এফ.আর.-এর মাধ্যমে উক্ত পুনরুজ্জীবন সংক্রান্ত রিপোর্ট অনুমোদন করানোর ব্যবস্থা-গ্রহন এবং চূড়ান্ত সিদ্ধান্ত গৃহীত না হওয়া পর্যন্ত উক্ত সংস্থা গুলিকে প্রয়োজনীয় ওয়ার্কিং ক্যাপিটাল যোগানোর ব্যবস্থা গ্রহণ করতে হবে।

এই সভা উপরোক্ত দাবিসমূহ নিয়ে কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনার উদ্দেশ্যে বিধানসভার একটি সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর সিদ্ধান্ত গ্রহণ করছে।

was than put and agreed to.

**Mr. Speaker :** Now, I would request shri Nani Kar to move his motion under Rule 185.

**শ্রী ননী কর ঃ** স্যার, আই বেগ টু মুভ—

"যেহেতু, বাজারে কাঁচা পাট আসতে শুরু করা সত্ত্বেও এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার কাঁচা পাটের ন্যূনতম সহায়ক মূল্য ঘোষণা করে নি, জে.সি.আই. কাঁচা পাট কেনার ব্যাপারে কোনও উদ্যোগ নেয় নি এবং রাষ্ট্রায়ত্ত ব্যাংকগুলিও কাঁচা পাট ক্রয়ের জন্য লগ্নির প্রসার ঘটায় নি ;

যেহেতু, পাটের ন্যায্য সহায়ক মূল্য ঘোষণা না করায় পশ্চিমবঙ্গের ১২ লক্ষাধিক পাটচাষী গভীর আশঙ্কা ও উদ্বেগের মধ্যে রয়েছেন ;

যেহেতু, পাটের ন্যায্য সহায়ক মূল্য অবিলম্বে ঘোষনা না করে, ক্রয়কেন্দ্র বাড়িয়ে এবং জে.সি.আই. মারফত যথেষ্ট পরিমান কাঁচা পাট কেনার দ্রুত ব্যবস্থা না নিলে, পাটচাষিদের সামনে অনিবার্যভাবেই দুর্দশা নেমে আসবে এবং পাটচাষের পরিমাণ ক্রমেই হ্রাস পাবে যার পরিণতিতে পাটশিল্পে ও সেই সঙ্গে চটকল শ্রমিকদের জীবন বিপর্যয় নেমে আসবে ;

যেহেতু পাট উৎপাদনের বিভিন্ন খরচ (সার সহ) দারুণভাবে বৃদ্ধি পাচ্ছে ;

সেইহেতু, এই সভা এই রাজ্যের অর্থনীতিতে কাঁচা পাট ও সমগ্র পাট শিল্পের গুরুত্ব এবং এই রাজ্যের পাটচাষি ও চটকল-শ্রমিকদের স্বার্থের কথা বিবেচনা করে, রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট দাবি জানাচ্ছে যে,

(১) অবিলম্বে কাঁচা পাটের সহায়ক মূল্য ঘোষণা করতে হবে ;

(২) অস্বাভাবিকভাবে উৎপাদন খরচ বৃদ্ধির বিষয়টি বিবেচনা করে কাঁচা পাটের (গ্রেড-৫) সহায়ক মূল্য ন্যূনতম ৬৫০ টাকা প্রতি কুইন্ট্যাল এবং মেস্তার দাম ৪৫০ টাকা প্রতি কুইন্ট্যাল ধার্য করতে হবে ;

(৩) পাট ক্রয়ের জন্য জে.সি.আই-কে ব্যাঙ্কের দাদন প্রয়োজনমতো সরবরাহ করতে হবে ;

(৪) জে.সি.আই-কে পাটক্রয়কেন্দ্র বৃদ্ধি করে বাজারে আসার সাথে সাথে ক্রয় শুরু করতে হবে। পঞ্চায়েতকে পাট ক্রয় ও সংরক্ষণ ব্যবস্থার সাথে যুক্ত করতে হবে। হাটগুলিতে পাটক্রয়কেন্দ্র খুলতে হবে ; এবং

(৫) চটকলগুলি যাতে জে.সি.আই-এর কাছ থেকে পাট ক্রয় করতে বাধ্য হয় তার জন্য আইনগত ব্যবস্থা করতে হবে ; এবং

এই সভা উপরোক্ত দাবিসমূহ নিয়ে কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনার উদ্দেশ্যে বিধানসভার একটি সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর সিদ্ধান্ত গ্রহণ করেছে।”

[12-20 — 12-30 p.m.]

আমি এই প্রস্তাব সম্পর্কে দু একটি কথা বলতে চাই। স্যার, পাটের মিনিমাম সাপোর্ট প্রাইজ যাকে এম.সি-পি বলে সেটা এখনো কেন্দ্রীয় সরকার ঘোষনা করেন নি। সাধারণভাবে কৃষিপণ্যের উৎপাদিত খরচ এবং সেই সমস্ত বিষয়ে বিচার বিবেচনা করে মূল্য স্থির করার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের সিএসিপি নামে একটি সংগঠন আছে। ওরা প্রতি মার্চ মাসের মধ্যে অর্থাৎ যখন পাট বপন হয় তখন এর দামটা ঠিক করে দেন তার সঙ্গে সামঞ্জস্য থাকে না। কিন্তু যদি দামটা ঠিক করে দেয় তাহলে কৃষকরা খানিকটা উপকৃত হয়। উত্তরবঙ্গের বাজারে পাট এসে গেছে, দক্ষিণবঙ্গেও এটা এসে যাবে। কিন্তু এই দাম ঘোষণা না করাটা নূতন বিষয় নয়। '৯২ সালে ওরা গতবারে দাম ঘোষণা করেছিলেন না, জুন মাসে বামপন্থি সংগঠন তারা কৃষিমন্ত্রকের কাছে চাপ সৃষ্টি করে, আমাদের পশ্চিমবঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু তাদের কাছে লেখেন এবং আমাদের এম.পি.রা চাপ সৃষ্টি করায় গতবারের জুলাই মাসের শেষের দিকে মিনিমাম সাপোর্ট প্রাইজ ঠিক করে। কিন্তু এবারে জুলাই মাস শেষ হয়ে গেল কিন্তু কোনও পদক্ষেপ নেওয়া হল না। ইতিমধ্যে চাষের খরচ বেড়ে গিয়েছে, সারের দাম বেড়েছে, ৩৪ ভাগ, বিদ্যুৎ-এর দাম বেড়েছে ২২ ভাগ, ডিজেলের দাম বেড়েছে ২৭ ভাগ, ফলে পাটের খরচ বেড়ে গেছে। সেইজন্য দাম বাড়বে। সেখানে ২১ তারিখে যুব কংগ্রেসের গোলমালের দিনে টি.ভি.নিউজে শুনলাম বিভিন্ন কৃষিপণ্যর দাম বর্ধিত হারে ঘোষণা করেছে, কিন্তু পাটের দাম উল্লেখ করেননি, বাড়ানো তো দূরের কথা। গতবারে যে দাম চালু ছিল সেটাও উল্লেখ করেননি। ইতিমধ্যে আমাদের পার্টির নেতা কৃষক নেতা বিনয় কোঙার কেন্দ্রীয় মন্ত্রকের কাছে লিখেছেন এম.পি.দের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে যাতে তারা বলেন আমরা যদি বিধানসভা থেকে কেন্দ্রের কাছে চাপ সৃষ্টি করি তাহলে পাটচাষিরা একটু উপকৃত হবে। এই বিষয় নিয়ে এই প্রস্তাব আমরা দাবি করছি, পাটের দাম কিন্তু ৬৫০ টাকা কুইন্টাল করা হোক, আর মেস্তার দাম হোক ৪৫০ টাকা কুইন্টাল। শুধু দাম ঠিক করে ঘোষণা করবে তাহলে কি পাট চাষিরা বাঁচবেন, তা হবে না। এইজন্য পাটও কিনতে হবে। '৭১ সালে জে.সি.আই. তৈরি হয়েছিল, একটা নির্দিষ্ট দামে পাট কিনবে, সেইজন্য এই ব্যবস্থা হয়েছিল কৃষক আন্দোলনের চাপের সামনে এটা হয়েছিল। আপনাদের মনে পড়বে হয়ত তখন কেন্দ্রীয় মন্ত্রী যিনি ছিলেন এল.এন.মিশ্র

তিনি বলেছিলেন ১০ বছর আমাকে সময় দেওয়া হোক, ১০ বছরের মধ্যে আমি এমন একটা ব্যবস্থা করে দেব একচেটিয়াভাবে জে.সি.আই. পাট কিনবে, আর চাষিদেরকে পাটকল মালিকদের থেকে বঞ্চিত হতে হবে না। অন্যান্য প্রতিশ্রুতি মতো এই প্রতিশ্রুতিও প্রতারণায় পরিণত হয়েছে। জে.সি.আই. কতটা পাট কেনে '৮১-৮২, ৮৬-৮৭-র হিসাব দিচ্ছি, তারা ১০ ভাগ, ১৫ ভাগের বেশি পাট কেনেনা। '৯১-'৯২ সালে পাট মোট তৈরি হয়েছিল ৯০ লক্ষ বেল, জে.সি.আই. কিনেছিল ৬.১৮ লক্ষ বেল, অর্থাৎ ৭ ভাগ বেল। আর ১৯৯২-৯৩ সালে পাট তৈরি হয়েছিল ৯০ লক্ষ বেল, আর জে.সি.আই কিনেছিল ৯.৩৮ লক্ষ বেল। অর্থাৎ শতকরা ১৩ ভাগ তারা কিনেছিলেন। কিন্তু এবারে তারা কেনার চেষ্টাই করছেন না। স্যার, ওরা জুট কর্পোরেশনকে ওরা তুলে দিতে চাইছে। আগে ওদের স্টাফ ছিল ২৫০০ জন, আর এখন ওদের স্টাফ এসে দাঁড়িয়েছে ১৯০০ জন।

[12-20—12-40 p.m.]

রিটায়ার করার পর আর কোনও স্টাফ নেওয়া হচ্ছে না। ওরা দায়িত্ব নিতে চাইছে না বলে, টাকাও দিতে চাইছে না। ১৬৯টি ব্লকে পাট চাষ হয়, আর পাট কেনার জায়গা হচ্ছে ১২০টি। তখন প্রধানমন্ত্রী ছিলেন আমাদের প্রয়াত রাজীব গান্ধী, তার কাছে জ্যোতি বসু দাবি করেছিলেন দোকান বাড়ানোর জন্য। তিনি বলেছিলেন হ্যাঁ দোকান বাড়াব, সেটাও কিন্তু তারা বাড়াননি। কেন্দ্রীয় সরকার তার কথা পার্লামেন্টে ঘোষণা করলেন, কিন্তু জে.সি.আই দোকান বাড়ায়নি, উল্টে দোকান কমিয়ে দিয়েছে। স্টেট ব্যাঙ্ক থেকে ওরা ব্যবসা করার জন্য ধার নিয়েছিল ৭০ কোটি টাকা, আর এখন সেটা সুদে আসলে দাঁড়িয়েছে ১৫০ কোটি টাকাতে। সরকার সীড মানি দেয় ৩২ কোটি টাকা। ঐ ৩২ কোটি টাকা তারা প্রতি বছর দেয়না বলে তাদের পাওনা ৭০ কোটি টাকা। পাট কেনার কোন সুযোগ ওদের নেই বলে কৃষকদের সর্বনাশ হচ্ছে। তাই আমি দাবি করছি, শুধু পাটের দাম ঘোষণা নয়, এটা কেনারও ব্যবস্থা করতে হবে। এটা আমাদের দাবি। দেশ যখন ভাগ হয়, তখন বলা হয়েছিল, খাদ্যের উৎপাদন কমিয়ে, পাটের উৎপাদন বাড়াও। তখন ধানের জমিতে পাট চাষ হয়েছিল, কিন্তু খাদ্যশস্য যেটা দেওয়ার কথা ছিল সেটা দেওয়া হয়নি। এই ব্যবস্থার উন্নতি না হলে লক্ষ লক্ষ পাট চাষিরই শুধু সর্বনাশ হবেনা, লক্ষ লক্ষ চটকল শ্রমিকেরও সর্বনাশ হবে। সেই কারণে আজকে এই প্রস্তাব গ্রহণ করা দরকার এবং আশা করি কেন্দ্রীয় সরকার এই প্রস্তাব কার্যকর করবেন, এই কথা বলে এই প্রস্তাবকে আমি উত্থাপন করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব মাননীয় ননী কর মহাশয় উত্থাপন করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। এটা পশ্চিমবাংলার পক্ষে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা সমস্যা। এই সমস্যার সঙ্গে ৪০ লক্ষ পাট চাষি এবং দুই লক্ষ পাট শ্রমিক জড়িত। এখানে মাননীয় ননী কর যে কথা বলেছেন আমি তাকে রিপিট করতে চাইছি না। ৮০ থেকে ৯০ লক্ষ বেল পাট উৎপন্ন হয়। যখন দেশ ভাগ হয়, তখন পণ্ডিত জওহরলাল নেহেরু, আমাদের পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ডাক্তার রায়কে জানিয়েছিলেন, তোমরা ধানের জমিকে, পাটের জমিতে ট্রান্সফার করো, তারজন্য আমরা খাদ্যশস্য তোমাদের দেব

এবং যে সাহায্য করা দরকার সেই সাহায্য দেব। তখন ধানের জমিকে আমরা পাটের জমিতে ট্রান্সফার করেছি। তখন ধান কম চাষ হয়েছে, কিন্তু পরিপূরক খাদ্যশস্য আসছে না। অথচ আমাদের এখানে এখন যে অবস্থা তাতে পাট চাষিরা এবং পাট শ্রমিকরা রাস্তায় বসতে বসেছে। কথা ছিল সাপোর্ট প্রাইস দিয়ে পাটা কেনা হবে। আজকে পাটের বাজার চালু হতে চলেছে, কিন্তু এখনো সাপোর্ট প্রাইস ঘোষণা করা হয়নি। এটা শুধু এক বছরের ব্যাপার নয়, এটা প্রতি বছরের ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। পলিথিন, গ্র্যানুয়েলস্ এসব আমদানি যদি বন্ধ না করা যায় এবং চটের বদলে সিমেন্ট বা অন্যান্য ক্ষেত্রে যেসব পলিথিন ব্যাগ ব্যবহার করা হচ্ছে এটা যদি বন্ধ না করা যায় তাহলে একে বাঁচানো যাবেনা। এর বিকল্প ব্যবস্থা আমাদের ভাবতে হবে। কেন্দ্র যদি না করে তাহলে পশ্চিমবঙ্গের চাষিদের জন্য রাজ্য সরকারের কিছু করার দরকার আছে। আমাদের কেন্দ্রকে চাপ দিতে হবেই, আমাদের যেতে হবেই, বলতে হবে, আন্দোলন করতে হবে কিন্তু সঙ্গে রাজ্য সরকারকেও ভাবতে হবে। অর্থদপ্তর এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে বলেছি, এ নিয়ে আন্দোলন আমরা করছি, ৬৫০ টাকা পাটের দর হবে কিনা জানি না তবে এখানে মাননীয় সমবায়মন্ত্রী আছেন, অর্থমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে বলে, যদি এখানে কিছু অর্থের ব্যবস্থা করে মিনি জুট মিল গ্রামে গ্রামে করতে পারা যায় তাহলে ভাল হয়। এখানকার একজন সায়েনটিষ্ট মাননীয় কো-অপারেটিভ মিনিস্টারকে বোধহয় এটা করে দেখিয়েও দিয়েছেন, অল্প টাকাতে সেখানে কি ভাবে সরকার এমপ্লয়মেন্ট সৃষ্টি করতে পারেন এই পাটকে ব্যবহার করে সেটা ভাবতে হবে। কাজেই খালি কেন্দ্রীয় সরকারকে দেখিয়ে চুপ করে বসে থাকলে চলবে না, আমাদের নিজেদেরও কিছু ভাবতে হবে। ৪০ লক্ষ পাট চাষির কথা আমরা যদি না ভাবি তাহলে বিরাট অন্যায় করা হবে। সেখানে কেন্দ্রীয় সরকার যে টাকাটা দেবে সেই টাকাটা দিলে পরে এক্ষুণি পাট না কিনলেও সেটার দাম প্রাইস সার্পোটের উপর উঠে যাবে কিন্তু বাজারে যদি জে.সি.আই. পাট কিনতে না নামে কিম্বা ফড়ে এবং ব্যবসায়ীরা যদি জানতে পারে যে জে.সি.আই.-এর কাছে টাকা নেই তাদের দয়ার উপর নির্ভর করে পাট চাষিদের পাট বিক্রি করতে হবে তাহলে মুশকিল। আর একটি ব্যাপারে আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই পাটের ব্যাপারটা টেক্সটাইল ডিপার্টমেন্টের আন্ডারে আছে। আমি ননীবাবুকে অনুরোধ করব, আমরা যে প্রস্তাব তুলছি তারমধ্যে এই ব্যাপারটাও থাকা দরকার। আমরা যদি ডেপুটেশনে যাই তাহলে সেখানে গিয়ে আমাদের বলতে হবে যে পাট হচ্ছে এগ্রিকারচার ডিপার্টমেন্টের ব্যাপার, টেক্সটাইল ডিপার্টমেন্ট এর কি বুঝবে? তারা সব সময় তুলোর সঙ্গে এর তুলনা করেন। তুলোর ব্যাপারটা এবং পাটের ব্যাপারটা এক করা অন্যায়। এটা টেক্সটাইল ডিপার্টমেন্ট থেকে এগ্রিকালচার ডিপার্টমেন্টের মধ্যে আসা উচিত। এগ্রিকালচার মিনিস্ট্রি এটা সঠিকভাবে বুঝতে পারবেন। কাজেই আমি বলব, এই রেজলিউসনের মধ্যে পাটের ব্যাপারটা টেক্সটাইল ডিপার্টমেন্ট থেকে এগ্রিকালচার ডিপার্টমেন্টে আনার চেষ্টা থাকা উচিত ছিল। এখানে তিন নং-এ উল্লেখ করা হয়েছে, "পাট ক্রয়ের জন্য জে.সি.আইকে ব্যাঙ্কের দাদন প্রয়োজন মতো সরবরাহ করতে হবে।" শুধু একথা বললে তো হবে না। এখানে বলতে হবে কেন্দ্রীয় সরকারকে গ্যারান্টার হ'তে হবে। সেখানে কেন্দ্রীয় সরকার যাতে গ্যারান্টি দিতে পারেন সেটা দেখতে হবে। আর আমাদের সরকার যদি কিছু গ্যারান্টি

দেন তাহলে সেটাও ভাল হবে। আমাদের কো-অপারেটিভ ব্যাঙ্কগুলি কিছু টাকা ধার দিতে পারে কো-অপারেটিভ সোসাইটিগুলিকে এবং তা দিয়ে তারা পাট কিনতে পারে। জে.সি.আই.কে বাধ্যতামূলকভাবে পাট কিনতে হবে। আমাদের চাষিরা কো-অপারেটিভ থেকে ঋণ নিয়ে পাট লাগায় কাজেই তারা যাতে টাকাটা তুলতে পারে সেটা দেখা দরকার। এ ক্ষেত্রে সমবায় বিভাগ থেকে যদি কিছু টাকা দেওয়া যায় তাহলে প্রাইমারি সোসাইটিগুলি পাট কিনতে পারে। আমি এ বিষয়টা ভাবার জন্য বলছি। তারপর ননীবাবু বলেছেন যে, ন্যাশনাল জুটমিলের কাছে যে টাকাটা পাওনা আছে তার পরিমাণ হচ্ছে ৭০ কোটি টাকা। সেই টাকাটা কেন কেন্দ্রীয় সরকার দেবেন না? আমরা যখন ডেপুটেশনে যাব তখন অবশ্যই কেন্দ্রীয় সরকারকে একথাটা বলতে হবে।

[12-30—12-40 p.m.]

স্যার, আপনি জানেন, পাটের ব্যাপারটা বিরাট ব্যাপার। আসাম, বিহার, পশ্চিমবাংলার চাষিরা এরসঙ্গে ইনভলভ কিন্তু বিষয়টা কেউ গুরুত্ব দিয়ে দেখছে বলে মনে হচ্ছে না। আমি আনন্দিত যে আমাদের এই বিধানসভা থেকে এইরকমের একটা প্রস্তাব এসেছে। আমি যে কথাটা আগেও বলেছি, আবারও বলছি, এখানে সবচেয়ে বড় কথা হচ্ছে ঐ পি.ভি.সি. গ্রানিউলস আনা বন্ধ করতে হবে এবং সে বিষয়টা এরমধ্যে রাখা দরকার। কারণ সিন্থেটিক ব্যাগ যদি বন্ধ করা না যায় তাহলে জুটের সদ্ব্যবহার করা যাবে না। আমাদের একমাত্র খরিদ্দার ছিল রাশিয়া, রাশিয়া মৃত, তারা আর সেভাবে ব্যবসা করতে পারছে না কাজেই বাইরে থেকে যদি এই জুট না কেনে তাহলে দেশেই আমাদের জুটের ব্যবহার বাড়াতে হবে এবং তারজন্যই এই সিন্থেটিক ব্যাগ ব্যবহার বন্ধ করার জন্য অনুরোধ করতে হবে। এই বিষয়টা রেজলিউশনে থাকলে ভাল হ'ত। আমরা যখন ডেপুটেশনে যাব তখন এই দাবি গুলোও ভারত সরকারের কাছে রাখতে হবে। আমাদের দেশে পলিথিন ব্যাগ উৎপাদন এবং ব্যবহারের ওপর যদি ভারত সরকার বিধি-নিষেধ আরোপ না করেন তাহলে আমাদের এখানে যে পাট উৎপন্ন হচ্ছে তা ব্যবহৃত হবে না, বাজার পাওয়া যাবে না। গত বছরের যে বেলগুলো বিক্রি না হয়ে পড়ে আছে সেগুলো যদি এ বছরে বিক্রি না করা যায় তাহলে বিরাট পরিমাণ পাট একসেস্ হয়ে পড়ে থাকবে। সবচেয়ে বড় কথা হচ্ছে জে.সি.আই.-কে বাজারে থাকতে হবে। তারা যদি সাপোর্ট প্রাইসে নাও কেনে তথাপি তাদের বাজারে যেতে হবে। তারা বাজারে থাকলেই বাজার কিছুটা স্টেডি থাকবে। তানাহলে একবার যদি ব্যবসায়ীরা বুঝতে পারে জে.সি.আই.-র টাকা নেই, তাহলে তারা কম দামে পাট কিনে নেবে। আমাদের রাজ্যে সাধারণত প্রান্তিক চাষি এবং ক্ষুদ্র চাষিরা পাট চাষ করে। পাট ওঠার সঙ্গে সঙ্গে তারা পাট বিক্রি করতে বাধ্য হয়। এই অবস্থায় আজকে তাদের কম দামে বিক্রি করতে হচ্ছে। এখনো পর্যন্ত জে.সি.আই. বাজারে আসেনি এবং কোন সিদ্ধান্ত গ্রহন করেনি। আমরা কমরেড বিনয় কোঙারের নেতৃত্বে জে.সি.আই-তে ডেপুটেশনে গিয়েছিলাম। তাঁরা আমাদের বললেন, "আমাদের কাছে এখন পর্যন্ত কোনও খবর নেই যে, আমরা পাট এবছর কিনব, কি কিনবনা।" তাঁরা আরো বললেন, 'যে ৭০ কোটি টাকা আমাদের দেবার

কথা, সেটা যদি দেয় তাহলেও আমরা বাজারে নামতে পারি।' এই অবস্থায় আমি মাননীয় সদস্য ননী কর মহাশয়কে অনুরোধ করছি, তিনি তাঁর প্রস্তাবের মধ্যে এই দুটো কথা অন্তর্ভুক্ত করুন যে, কেন্দ্রীয় সরকারকে পাট ক্রয়ের ব্যাপারে গ্যারান্টি দিতে হবে, তাঁদের গ্যারান্টার হতে হবে এবং সিন্থেটিক ব্যাগ ব্যবহারের ক্ষেত্রে নিয়ন্ত্রন আরোপ করতে হবে। তাহলেই আমাদের এই রিজলিউসনটি সার্থক হবে। এই দুটো বিষয়কে বাদ দিয়ে আমরা যত দাবিই জানাই না কেন, কিছুই হবে না। সুতরাং এই দুটি বিষয় প্রস্তাবের মধ্যে রাখার আবেদন রেখে আমি আর একবার প্রস্তাবটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য ননী কর এবং অন্যান্যরা পাট সংক্রান্ত যে প্রস্তাব এই বিধানসভায় উপস্থাপিত করেছেন সে প্রস্তাব অত্যন্ত ন্যায্য এবং যুক্তি সঙ্গত। এই সঙ্গত প্রস্তাবকে সঙ্গত কারণেই আমি সর্বান্তকরণে সমর্থন করছি। পশ্চিম বাংলার মাটিতে পাট চাষ অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। পাট চাষের সঙ্গে লক্ষ লক্ষ মানুষ প্রত্যক্ষ এবং পরোক্ষ ভাবে জড়িত। এই পাট চাষের ওপর বহুলাংশে নির্ভর করে আমাদের দেশের বৈদেশিক মুদ্রার ভান্ডার। পাট বা জুট শিল্পের ওপর পশ্চিম বাংলার হাজার হাজার শ্রমিকের ভাগ্য নির্ভরশীল। এহেন গুরুত্বপূর্ন পাটের বাজার আজকে সঙ্কটাপন্ন। এর জন্য মূলত কেন্দ্রীয় সরকারই দায়ী, সে কথা আমরা সকলে মর্মে মর্মে উপলব্ধি করতে পারছি। পাট চাষিরা যাতে পাটের ন্যায্য মূল্য পেতে পারে তার জন্য কেন্দ্রীয় সরকারের যে সক্রিয় ভূমিকা থাকা দরকার, সেই সক্রিয় ভূমিকা কেন্দ্রীয় সরকার পালন করছে না। এক্ষেত্রে তাদের অনীহা আমরা লক্ষ্য করছি। তারা আজকে পাটকে বা পাটজাত দ্রব্যকে যতখানি গুরুত্ব দিচ্ছে তার চেয়ে অনেক বেশি গুরুত্ব দিচ্ছে সিন্থেটিক দ্রব্যকে। কেন্দ্রীয় সরকারের এই মানসিকতা কখনওই সঠিক নয়। এরই জন্য আজকে আমাদের এই বিধানসভায় এই প্রস্তাব উত্থাপিত হয়েছে যে, পাটের ন্যায্য মূল্য পাট চাষিদের দিতে হবে। আজও পাটের উপযোগিতা ফুরিয়ে যায় নি, যথেষ্ট আছে। পাট চাষ এবং পাট শিল্পের যথাযথ উন্নতি সাধন করতে হলে তার অনুকূলে পরিবেশ গড়ে তুলতে হবে এবং সে দায়িত্ব নিতে হবে কেন্দ্রীয় সরকারকে। পাটের ন্যায্য মূল্য দিতে হবে এবং কৃষকদের নিরাপত্তা দান করতে হবে যাতে করে কৃষকেরা পাট চাষ করে এবং পাটের ন্যায্য মূল্য যথাযথভাবে যাতে পায় তারজন্য কেন্দ্রীয় সরকারকে গ্যারান্টি দিতে হবে। পাট উৎপাদিত হওয়ার পরে পাট চাষিরা যখন পাট বিক্রি করবে তখন তাদের জন্য যেন বাজার অর্থাৎ বিক্রয় কেন্দ্র সুনির্দিষ্ট থাকে, পাট বিক্রি করার জন্য তাদের যেন চিন্তা করতে না হয়, ফড়েদের হাতে তাদের যেন পড়তে না হয় তারজন্য কেন্দ্রীয় সরকারকে সব রকমের ব্যবস্থা নিতে হবে এবং পাট চাষিদের নিরাপত্তা দিতে হলে জে.সি.আইয়ের উপর গুরুত্ব কেন্দ্রীয় সরকারকে আরো দিতে হবে যাতে জে.সি.আই ন্যায্য মূল্যে পাট চাষিদের কাছ থেকে কেনে এবং সহায়ক মূল্য যাতে পাট চাষিরা পায় তারজন্য ব্যবস্থা করতে হবে। এই প্রস্তাবে খুবই সঙ্গতভাবে বলা হয়েছে পাটের কুইন্টাল ৬৫০ টাকা করা। সত্যিই আজকে পাট চাষিদের পাট চাষ করতে অনেক খরচ বেড়ে গেছে। এরজন্য কুইন্টাল প্রতি সাড়ে ছয়শো টাকা করা অত্যন্ত বাঞ্ছনীয়। পাট চাষিরা যাতে ন্যায্য মূল্য পায় এবং তারজন্য যাতে অনুকূল পরিবেশ সৃষ্টি হয় তারজন্য

কেন্দ্রীয় সরকারের একটা ভূমিকা থাকা দরকার। এই ভূমিকা কেন্দ্রীয় সরকার যাতে পালন করে সেই আশা রেখে এই প্রস্তাবকে আমি সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী ননী কর এবং অন্যান্য সদস্যরা যে প্রস্তাব এখানে এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আপনি জানেন, পাট চাষিদের স্বার্থে আজকে এই প্রস্তাব গ্রহণ করা অত্যন্ত জরুরি। আপনি জানেন, তুলোর পর এই কাঁচা পাট আমাদের দেশে ক্যাশ ক্রপ হিসাবে দ্বিতীয় স্থান অধিকার করে আছে। গোটা বিশ্বে যে পাট সরবরাহ হয় তাতে শতকরা ৪০ ভাগ বাংলাদেশ এবং ৩০ ভাগ আমাদের দেশ থেকে সেটা যায়। পাট চাষ এবং পাট শিল্প আজকে আমাদের দেশে সরকারি ক্ষেত্রে একটা বিরাট লাভজনক শিল্প। ১৯৮৪ সালের পর আজও প্রায় ৩০০ কোটি টাকা বৈদেশিক মুদ্রা ভারত সরকার এই পাট শিল্প থেকে পেয়েছে। কিন্তু আজকে ভারত সরকারের নীতির ফলে আজকে পাট চাষিরা মার খাচ্ছে এবং তারই ফলশ্রুতি হিসাবে পাট চাষ বন্ধ হয়ে যাচ্ছে। এরফলে গোটা পাট শিল্পে আঘাত নেমে এসেছে। এটা একটা মারাত্মক ব্যাপার এবং এরফলে দেশের অর্থনীতি বিপন্ন করছে। পাট চাষ এবং শ্রমজীবী মানুষের সর্বনাশ ডেকে নিয়ে আসছে। এই পাট শিল্পকে রক্ষা করার জন্য, পাট চাষিদের রক্ষা করার জন্য এই প্রস্তাব কার্যকর করা প্রয়োজন। আপনি জানেন, কেন্দ্রীয় সরকার যে উদ্দেশ্য নিয়ে জে.সি.আই গঠন করেছিল কার্যত জে.সি.আই সেই ভূমিকা পালন করছে না। পাট চাষিরা অভাবে যে পাট ফাটকাবাজদের হাতে বিক্রি করে দিচ্ছে সেই ফাটকাবাজদের হাত থেকে বাঁচানোর জন্য জে.সি.আই-এর সেই ভূমিকা পালিত হচ্ছে না। আজকে ৪০ লক্ষ পাট চাষিদের যে সংখ্যা সরকারের এই নীতির ফলে হ্রাস প্রাপ্ত হচ্ছে। পাট চাষিদের বাঁচাবার জন্য এটা প্রয়োজন। পাট উৎপাদনের জন্য চাষের উপকরণের দাম বেড়ে গেছে। উৎপাদনের ব্যয় অনেক বেড়ে গেছে। সারের মূল্য এবং অন্যান্য সমস্ত খরচের জন্য ন্যূনতম সাপোর্ট প্রাইস বেঁধে দেওয়া দরকার। কারণ জলের দামে চাষিরা পাট বিক্রি করে মার খাচ্ছে।

[12-40—12-50 p.m.]

সেজন্য আজকে এই ধরনের একটা প্রস্তাব গ্রহণ করা অত্যন্ত জরুরি। তবুও একটি প্রশ্ন, আমরা যে প্রস্তাব গ্রহন করছি এবং তাতে যে দর চাওয়া হয়েছে তাতে বর্তমানে পাট চাষে যা খরচ সেটা কি উঠবে? কাজেই সাড়ে ছয়শ টাকা কুইন্টাল, এটা খুব কমই ধরা হয়েছে যেভাবে বাজার দর বেড়ে গেছে। আজকে দিল্লির সরকার যাতে তাদের ভূমিকা যথাযথভাবে পালন করেন তারজন্য এখান থেকে সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে পাঠিয়ে তাদের মাধ্যমে আমাদের এই বক্তব্য তুলে ধরতে হবে। শুধুমাত্র প্রস্তাব গ্রহণ করেই এটা কার্যকর করতে পারব না যদি না আইনসভার বাইরে সর্বদলীয় আন্দোলন গড়ে তোলা যায়। এর সাথে একথাও বলব, রাজ্য সরকার তাদের সীমিত ক্ষমতায় যতটুকু করণীয় সেটা তাদের করতে হবে পাটচাষিদের বাঁচাবার স্বার্থে। তারজন্য মহারাষ্ট্র সরকার তুলাচাষিদের

স্বার্থে যেভাবে তুলা কর্পোরেশন গঠন করেছেন সেইজন্য এখানেও নিজ উদ্যোগে জুট কর্পোরেশন গঠন করে ন্যায্য মূল্যে পাট চাষিদের কাছ থেকে পাট কেনার কথা বিবেচনা করতে হবে। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী রঞ্জিৎ পাত্র ঃ** সভায় অনুপস্থিত ছিলেন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মিঃ স্পিকার স্যার, প্রস্তাবটা খুবই গুরুত্বপূর্ণ। আমি অবশ্য একটি চিঠি কয়েক দিন আগে কেন্দ্রীয় কৃষিমন্ত্রীর কাছে পাঠিয়েছি জুটের সাপোর্ট প্রাইস ডিক্লেয়ার করবার ব্যাপারে, মিনিমাম সাপোর্ট প্রাইস এবং তার সঙ্গে সঙ্গে জে.সি.আই. যাতে পাট কেনে তার ব্যবস্থা করবার জন্য। কিন্তু তার উত্তর পাইনি, পাব কিনা জানি না। আজকে আমাদের রাজ্যের উত্তরবঙ্গে এবং আসামে রথের আগেই পাট বাজারে এসে গেছে। সুতরাং ইতিমধ্যে পাটচাষিদের একটা বড় অংশ ডিস্ট্রেস সেল করতে বাধ্য হয়েছেন। এই ব্যাপারে আমার গতবারের একটা অভিজ্ঞতা আছে। আমি নদীয়া হয়ে আসছিলাম, দেখলাম এক জায়গায় আগুন জ্বলছে এবং ধোঁয়া বেরোচ্ছে। খবর নিয়ে জানলাম, চাষি পাটের দাম পাচ্ছেন না বলে দুঃখে পাটের গাঁট জ্বালিয়ে বাড়ি চলে যাচ্ছেন। এছাড়া ওরা আর কি করতে পারেন জানি না।

এখানে জে.সি.আই. এবং এন.জে.এম.সি.-র ব্যাপারে অন্য যে প্রশ্ন উঠেছে, আমি যতদুর জানি, কেন্দ্রীয় সরকার আজকে এই দুটি সংস্থাকে দিয়ে ব্যাডমিন্টনের শাটল্ কক্ খেলাচ্ছেন। এন.জে.এম.সি. জে.সি.আই-এর কাছে টাকা পায়, আবার জে.সি.আই. এন.জে.এম.সিকে কিনতে হয়। আমি ওদের এই ঝগড়া কয়েকবার মীমাংসা করবার চেষ্টা করেছিলাম, কিন্তু করা যায়নি। গত বছর কেন্দ্রীয় সরকার জে.সি.আইকে পাট কেনার টাকা কমিয়ে দিয়েছেন। এন.জে.এম.সি. বলেন-আপনারা বাজার থেকে সরাসরি পাট কিনুন, জে.সি.আই. এর উপর নির্ভর করবেন না। ওদের পলিসি ইমপ্লিমেন্ট করবার জন্য যে সমস্ত অফিসার থাকেন, আমি জানি তাদের মধ্যে দুই একজন ঐ পাট সময়মতো ঠিক দামে কেনেন, কিন্তু বাকি যারা তাদের ন্যাশনাল জুট মিল কর্পোরেশনের মিলগুলো ঠিকমতো চলছে কিনা সেটা না দেখে অন্য দিকে ইন্টারেস্ট বেশি এবং তারজন্য তারা পুরস্কারও পান বলে আমার জানা আছে। সেজন্য ব্যাপারটা দিল্লিকে শর্ট আউট করা দরকার। মুখ্যমন্ত্রী এই ব্যাপারে বলেছিলেন, কিন্তু সময়মতো তারা পাট কিনছেন না। কিন্তু এক্ষেত্রে একটা বাফার স্টক থাকা দরকার। অনেক সময়ে প্রাইভেট সেক্টরে যে পাটের মালিকরা আছে তারা মুশকিলে পড়ে যায়। যাদের নিজস্ব কাঁচা পাটের ব্যবসা নেই তাদের বাজার থেকে কাঁচা পাট কিনতে হয়। সেখানে জে.সি.আই এবং এন.জে.এম.সি তাদের একটা মিনিমাম প্রাইস আছে, একটা রিজনবল রেট আছে তাতে যদি পাট পাওয়া যায় তাহলে খরচটা কম হয়। কিন্তু সেটা হচ্ছে না। ননীবাবু যে ফিগার দিয়েছেন, আমার যতদুর ধারনা তার থেকেও কমে পাট জে.সি.আই গত বছর কিনেছে ১৯৯২-৯৩ সালে জে.সি.আই-এর পাট কেনার পরিমাণ আরো কমে গেছে। যেটা বেড়েছে সেটা হচ্ছে স্টেট কো-অপারেটিভ যেগুলি তারা সামান্য কিছু পাট কেনে এবং সেটাই কিছু বেড়েছে। কিন্তু এই দুটো মিলিয়ে টোটাল পাট

গত বছর হয়েছে ৭০ লক্ষ বেল পাট তৈরি হয়েছে, কাঁচা পাট উঠেছে এবং সেখানে ১০ পারসেন্ট পাটও এই দুটো প্রতিষ্ঠান মিলে কেনেনি। সেদিক থেকে পাটের যারা বড়বড় মালিক তাদের হাতে কাঁচা পাট চলে গেছে। এখন এখানে পাটের যে বেশি দাম, সেই দাম চাষিরা ভোগ করতে পারছেনা, সেটা অন্যরা ভোগ করছে, অর্থাৎ মিডিলম্যানরা ভোগ করছে। আর একটা প্রশ্ন এসেছে যে রাজ্য কেন পাট কেনেনা? আমি একটু স্মরণ করিয়ে দিই। ডঃ অশোক মিত্র যখন ফাইনান্স মিনিস্টার ছিলেন, ডঃ অশোক মিত্রের মাধ্যমে রাজ্য সরকার একটা প্রস্তাব দিয়েছিলেন যে আমরা পাট কেনার জন্য একটা প্রতিষ্ঠান করতে চাই। আমার যতদূর মনে হয় যে ২ শত কি ২।। শত কোটি টাকা তার জন্য চাওয়া হয়েছিল, কিন্তু সেটাও তারা দেননি। সুতরাং এই ব্যাপারটা নিয়েও কথা বলতে হবে, আন্দোলন করতে হবে। ওরা টাকা দিলে রাজ্য সরকারের পাট কিনতে কোনও আপত্তি নেই। আমরা একথাও বলেছি যে পঞ্চায়েতের মাধ্যমে এগুলি কিনতে হবে। সেজন্য এটা একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব, এই প্রস্তাব শুধু এখানেই পাস করে নয়, বাইরে যে সমস্ত প্রতিষ্ঠান আছে তাদের সঙ্গে মিলিত ভাবে এই প্রস্তাব যাতে কার্যকর হয় সেই ব্যবস্থা করতে হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সকলেই এই প্রস্তাব সমর্থন করেছেন এবং মাননীয় সদস্য বীরেন মৈত্র মহাশয় একটা সংশোধনী দিয়েছেন, সেটা আমি গ্রহণ করছি। আমি শুধু একথা বলতে চাই যে বর্তমানে এক বিঘা জমিতে পাট চাষ করায় খরচ হচ্ছে ২১ শত টাকা। বিষয় ফলন যদি ৩।। কুইন্টাল হয় তাহলে এক কুইন্টালে খরচ হয় ৬ শত টাকা। সেজন্য খুব সামান্য মার্জিন রেখে কুইন্টালে ৬।। শত টাকা দাবি করেছি। কিন্তু মুশকিল হচ্ছে কেন্দ্রের কংগ্রেস সরকার সাম্রাজ্যবাদের কাছে নতজানু হয়ে চাষী, শ্রমিক, কর্মচারিদের স্বার্থের বিরুদ্ধে একেবারে দেশি-বিদেশি একচেটিয়া পুঁজিপতিদের কাছে তারা আত্মসমর্পণ করে দিতে চাচ্ছেন, তার বিরুদ্ধে আমাদের এই আন্দোলন। স্যার, এটা বলা দরকার যে কেন্দ্রীয় সরকার যখন বলেন যে তারা যাবেন পশ্চিমে, কিন্তু চলে যান তখন পূর্বে। আর যখন বলেন যে আমরা সমাজতন্ত্র চাই এবং সংবিধান সংশোধন করে সমাজতন্ত্রের কথা লেখেন তখন যাতে একচেটিয়াদের বাড়বাড়ন্ত হয় তার জন্য চেষ্টার কোনও ত্রুটি রাখেন না। আবার যখন বলেন যে আমরা গরিবি হঠাব তখন গরিবের সংখ্যা যাতে আরো দ্রুত বাড়ে সেই চেষ্টা করেন। সেজন্য এই কথা বলতে চাই যে দেশের স্বার্থে, শুধু পাট চাষিদের স্বার্থ নয়, সামগ্রীক ভাবে আজকে জে.সি.আই যাতে পাট কিনতে বাধ্য হয় সেজন্য নির্দিষ্ট ব্যবস্থা করা দরকার এবং কেনার জন্য শুধু মাত্র একটা ব্লক নয়, প্রতিটি ব্লকে অন্তত দুটি করে ক্রয় কেন্দ্র খোলা দরকার এবং ক্রয় কেন্দ্রগুলি যাতে সারা বছর খোলা থাকে, সেকথা যাতে বার বার বলতে না হয় তার একটা ব্যবস্থা হওয়া দরকার। কারণ এই মাইলের পর মাইল সমস্ত কৃষকদের যেতে হয় তার জন্য তাদের যা খরচ হয় সেটা যদি চাষের খরচের সঙ্গে যোগ হয়ে যায় তাহলে তাদের অসুবিধা হয়। পাট হচ্ছে আমাদের পশ্চিমবাংলার অর্থকরী ফসল। পাটের উপর নির্ভরশীল লক্ষ লক্ষ কৃষক এবং তার উপরে নির্ভরশীল লক্ষ লক্ষ মানুষ। কাজেই তাদের স্বার্থে আজকে এটা করা দরকার।

[12-50—1-30 p.m.] (including adjournment)

এটা আপনাদের বলবো যে, যে প্রতিশ্রুতির ভিত্তিতে ধান জমিতে পাট চাষ করা হয়েছে আজকে যদি পাট চাষিদের নিরুৎসাহ করা হয়, পাট চাষ কমিয়ে দেওয়া হয় তাহলে আরো একটা ক্ষতি হয়ে যাবে। সেই ক্ষতি হচ্ছে যে পাটকলগুলি আছে সেই পাটকলগুলি চলবে কিনা সেই বিষয়ে সন্দেহ দেখা দেবে। পাট শ্রমিক এবং পাট চাষিরা যে যৌথ আন্দোলন করছে সেখানে আমরা সমবেত ভাবে যুক্ত করে অগ্রসর হতে হবে। এই কথা বলে যে অ্যামেন্ডমেন্ট এসেছে তাকে গ্রহণ করে এই প্রস্তাব সকলে সমর্থন করেছেন বলে তাঁদের সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** Sir, I beg to move that ৩ নম্বর প্যারার "সরবরাহ করতে হবে" এই কথাটার শেষে যোগ হবে "কেন্দ্রীয় সরকারকে জে.সি.আই-এর পক্ষে প্রয়োজনীয় অর্থের ব্যাঙ্ক গ্যারান্টি দিতে হবে"। and also, Sir, I beg to move that. সিমেন্ট, লবন ও সারের জন্য সিনথেটিক ব্যাগের ব্যবহার আইন করে বন্ধ করতে হবে। এইচ.ডি.পি.এফ। পি.ভি.সি গ্রানুয়ালস্ আমদানি বন্ধ করতে হবে।

**মিঃ স্পিকার :** মিঃ কর, আপনি কি এই সংশোধনী গ্রহণ করছেন?

**শ্রী ননী কর :** স্যার, এই দুটি অ্যামেন্ডমেন্ট আমার প্রস্তাবের সঙ্গে সঙ্গতিপূর্ণ, সেই জন্য আমি গ্রহণ করছি।

The motion of Shri Birendra Kumar Maitra that—

৩ নম্বর প্যারার, "সরবরাহ করতে হবে" এই কথাটার শেষে যুক্ত হবে "কেন্দ্রীয় সরকারকে জে.সি.আই-এর পক্ষে প্রয়োজনীয় অর্থের ব্যাংক গ্যারান্টি দিতে হবে" (২) "সিমেন্ট লবন ও সারের জন্য সিনথেটিক ব্যাগের ব্যবহার আইন করে বন্ধ করতে হবে। এইচ.ডি.পি.ই। পি.ভি.সি গ্রানুয়ালস্ আমদানি বন্ধ করতে হবে।" were than put and agreed to.

The motion of Shri Nani Kar -that- the motion as amended, was then put and agreed to.

"যেহেতু, বাজারে কাঁচা পাট আসতে শুরু করা সত্ত্বেও এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার কাঁচা পাটের ন্যূনতম সহায়ক মূল্য ঘোষনা করে নি, জে.সি.আই. কাঁচা পাট কেনার ব্যাপারে কোনও উদ্যোগ নেয়নি এবং রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলিও কাঁচা পাট ক্রয়ের জন্য লগ্নির প্রসার ঘটায় নি ;

যেহেতু, পাটের ন্যায্য সহায়ক মূল্য ঘোষণা না করায় পশ্চিমবঙ্গের ১২ লক্ষাধিক পাটচাষি গভীর আশঙ্কা ও উদ্বেগের মধ্যে রয়েছেন ;

যেহেতু, পাটের ন্যায্য সহায়ক মূল্য অবিলম্বে ঘোষণা করে, ক্রয়কেন্দ্র বাড়িয়ে এবং

জে.সি.আই. মারফত যথেষ্ট পরিমাণ কাঁচা পাট কেনার দ্রুত ব্যবস্থা না নিলে, পাটচাষিদের সামনে অনিবার্যভাবেই দুর্দশা নেমে আসবে এবং পাটচাষের পরিমাণ ক্রমেই হ্রাস পাবে যার পরিণতিতে পাট শিল্পে ও সেই সঙ্গে চটকল শ্রমিকদের জীবন বিপর্যয় নেমে আসবে ;

যেহেতু, পাট উৎপাদনের বিভিন্ন খরচ (সার সহ) দারুণভাবে বৃদ্ধি পাচ্ছে ;

সেইহেতু, এই সভা এই রাজ্যের অর্থনীতিতে কাঁচা পাট ও সমস্ত পাট শিল্পের গুরুত্ব এবং এই রাজ্যের পাটচাষি ও চটকল-শ্রমিকদের স্বার্থের কথা বিবেচনা করে, রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট দাবি জানাচ্ছে যে,

(১) অবিলম্বে কাঁচা পাটের সহায়ক মূল্য ঘোষণা করতে হবে ;

(২) অস্বাভাবিকভাবে উৎপাদন খরচ বৃদ্ধির বিষয়টি বিবেচনা করে কাঁচা পাটের (গ্রেড-৫) সহায়ক মূল্য ন্যূনতম ৬৫০ টাকা প্রতি কুইন্ট্যাল এবং মেস্তার দাম ৪৫০ টাকা প্রতি কুইন্ট্যাল ধার্য করতে হবে ;

(৩) পাট ক্রয়ের জন্য জে.সি.আই.-কে ব্যাঙ্কের দাদন প্রয়োজনমতো সরবরাহ করতে হবে,

(৪) জে.সি.আই-কে পাটক্রয়কেন্দ্র বৃদ্ধি করে বাজারে আসার সাথে সাথে ক্রয় শুরু করতে হবে। পঞ্চায়েতকে পাট ক্রয় ও সংরক্ষণ ব্যবস্থার সাথে যুক্ত করতে হবে। হাটগুলিতে পাটক্রয়কেন্দ্র খুলতে হবে ;

(৫) চটকলগুলি যাতে জে.সি.আই-এর কাছ থেকে পাট ক্রয় করতে বাধ্য হয় তার জন্য আইনত ব্যবস্থা করতে হবে ; এবং

এই সভা উপরোক্ত দাবিসমূহ নিয়ে কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনার উদ্দেশ্যে বিধানসভার একটি সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর সিদ্ধান্ত গ্রহন করছে।"

(At this stage the House was adjourned at till 1.30 p.m)

(After Adjournment)

[1-30 — 1-40 p.m.]

**Mr. Speaker :** Hon'ble Members, now I call upon Mr. Rabin Deb to move his motion, the motion on flood, also under rule 185, will be taken up later on; this arrangement is being made with your consent.

**(voice : Yes, Yes)**

**শ্রী রবীন দেব :** Sir, I beg to move that মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রস্তাবটি আপনার মাধ্যমে উপস্থিত করছি সভার বিবেচনার জন্য। এই প্রসঙ্গে আমি জানাচ্ছি

যে, প্রস্তাবটির দু'নম্বর আইটেমে একটা টাইপিং মিসটেক আছে, মেট্রো চ্যানেলে-এর পর 'সুরুচিপূর্ণ'. এই শব্দের জায়গায় 'কুরুচিপূর্ণ' শব্দটি হবে ; আমি আরও জানাচ্ছি যে তিন নম্বর আইটেমে ধর্মনিরপেক্ষতার পরে 'পক্ষ' শব্দটি বাদ গেছে, এটি বসবে। আমি এগুলোকে সংশোধন করে আমার প্রস্তাবটি আমি পড়ছি। স্যার, আই বেগ টু মুভ দ্যাট—

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করেছে যে বর্তমানে ভারতীয় দূরদর্শনের মেট্রোচ্যানেলে প্রতিদিন সন্ধ্যায় যে অনুষ্ঠান পরিবেশিত হচ্ছে তা সুরুচিপূর্ন নয় ; এই সভা আরও লক্ষ্য করছে যে মেট্রো চ্যানেলে প্রত্যাশিত ভাবে বাংলাভাষা সমেত বিভিন্ন আঞ্চলিক ভাষায় অনুষ্ঠান পরিবেশনের ওপর গুরুত্ব দেওয়া হচ্ছে না, অথচ জাতীয়, ঐক্য ও সংহতি দৃঢ়তর করবার জন্য তা একান্ত প্রয়োজন ;

অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট দাবি জানাচ্ছে যে ঃ-

(১) এই রাজ্যে অবিলম্বে দূরদর্শনের মেট্রো চ্যানেলে বাংলা ভাষায় উপযুক্ত মানের যুক্তিসম্মত পরিমাণ অনুষ্ঠান পরিবেশনের ব্যবস্থা করতে হবে ;

(২) মেট্রে চ্যানেলে কুরুচিপূর্ণ ও অপসংস্কৃতিমূলক অনুষ্ঠান পরিবেশন বন্ধ করতে হবে এবং

(৩) দূরদর্শনের অনুষ্ঠানে বাংলা সমেত সমস্ত আঞ্চলিক ভাষা, সংস্কৃতি ও ঐতিহ্যকে তুলে ধরে ভারতের সমস্ত জাতিসত্তাকে সমমর্যাদায় প্রতিষ্ঠিত করার জন্য এবং ধর্মনিরপেক্ষতার পক্ষে ও সাম্প্রদায়িকতার বিরুদ্ধে প্রচারাভিযানের জন্য কার্যকর পদক্ষেপ গ্রহণ করতে হবে।"

আমি এই প্রস্তাবটি উত্থাপন করছি। আমি পরে বলব।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী রবীন দেব ও অন্যান্যরা, আরও কয়েকজন সদস্য মেট্রো চ্যানেল সম্পর্কে যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, বিশেষ করে কেন্দ্রীয় সরকারের কাছে যে দাবিগুলো করেছেন, আমি সেগুলোর সমর্থনে শুধু কয়েকটি কথা বলছি। মেট্রো চ্যানেল আংশিকভাবে কয়েকটি শহরে চালু হয়ে গেল। কেন হল, কিভাবে হল তা বোঝার আগেই চালু হয়ে গেল। আমরা সবাই জানি আজকে ইলেকট্রনিক্স মিডিয়া সারা পৃথিবীতে যুগান্তকারী ঘটনা ঘটাচ্ছে এবং তার ক্ষমতা অপরিসীম। কিন্তু তাতে আমাদের মতো দেশে কি হচ্ছে সেটা ভাবার বিষয়। এই প্রসঙ্গে সঠিকভাবে ভাবনা চিন্তা এবং নীতি অনুসরণ না করতে পারলেই বিপর্যয় আসতে পারে। সেই কারণে আমরা অর্থাৎ রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে বলেছি যে আমাদের দেশে প্রচার মাধ্যমকে সম্পূর্ণ ভাবে বেসরকারি হাতে দেওয়া উচিত হবে না। এটা বন্ধ করতেই হবে। আমেরিকা এবং পশ্চিমী দেশগুলিতে যেটা আছে, সেটা আমাদের দেশে সম্পূর্ণভাবে বেসরকারি প্রচার মাধ্যম কখনোই হওয়া উচিত নয়। কারণ এই মুহূর্তে

আমাদের দেশে সাম্প্রদায়িকতার যে বিপদ, এই মুহূর্তে একদল মানুষ যেখানে চাইছে দেশকে টুকরো টুকরো করতে, সেখানে প্রচার মাধ্যম বেসরকারি হাতে থাকবে তাহলে সেটা কল্পনার অতীত হয়ে পড়বে। বাবরি মসজিদ ভাঙ্গার ব্যাপারে কেন্দ্রীয় সরকার সঠিকভাবেই টি.ভি.তে দেখাতে দেন নি। তেমনি বি.জে.পির নেতা যখন শ্রীনগরে স্বাধীনতা দিবসে পতাকা উত্তোলন করছিলেন সেটাও টি.ভি.তে দেখান নি। সেটা সঠিকভাবেই দেখাতে দেওয়া হয় নি। প্রাইভেটাইজেশন সেটা পশ্চিমী দুনিয়াতে চলছে সেটা আমাদের মতো তৃতীয় বিশ্বের দেশে মারাত্মক বিপদ হয়ে দাঁড়াবে। আমাদের মতো তৃতীয় বিশ্বের দেশে যেখানে এখনো নিরক্ষরতার সমস্যা, স্বাস্থ্যের সমস্যা আছে, সেখানে সরকারের হাতে এই প্রচার মাধ্যম না থাকলে কখনোই সেটা সঠিকভাবে দেশের স্বার্থ রক্ষা করতে পারে না। আংশিকভাবে বেসরকারি পুঁজিতে প্রচার মাধ্যম চলতে পারে কিন্তু সম্পূর্ণভাবে বেসরকারি করণ করার বিরোধিতা আমরা করেছি। আমরা চেয়েছিলাম এই প্রচাম মাধ্যম আরো স্বাধীনভাবে কাজ করুক, ফাংশনাল অটোনমি যাতে থাকে তারজন্য আমরা প্রসার ভারতী বিলকে সমর্থন করেছি। কিন্তু সেই বিল পাস করার ক্ষেত্রে কেন্দ্র সমানে কয়েক মাস করে পিছচ্ছেন। প্রথমে কথা ছিল সেপ্টেম্বর মাসে পাস হবে তারপরে ডিসেম্বর মাসে প্রসার ভারতী বিল পাস হবার কথা হয়েছে। এই প্রসার ভারতী বিলে বলা আছে, এই যে বোর্ড অফ গভর্নরস্ থাকবে তারা সেটা চালাবেন। একটা আমলাতান্ত্রিক ভিত্তিতে চালানো হবে না। এই বোর্ড অফ গভর্নরসের মধ্যে রাজ্য স্তরে উপদেষ্টা কমিটি থাকবে এবং এই মিডিয়ার জন্য সাংস্কৃতিক জগতের মানুষের হাতে খানিকটা দায়িত্ব আসবে। এতে নিজের অবস্থার থেকে একটু এগিয়ে যাচ্ছে। কিন্তু সেখানে প্রসার ভারতী বিলটা আসার আগেই মেট্রো চ্যানেল চালু হয়ে গেল। এতে নাকি ক্যাবিনেটের ডিসিসন নেওয়া হয়েছে যে কয়েক ঘন্টার স্লট বিক্রি করে কিছু প্রাইভেট কোম্পানিকে সুযোগ দেওয়া হবে। তা নাকি সিদ্ধান্তও হয়ে গেছে। আংশিকভাবে এই মাধ্যমকে দিক তাতে আমাদের কোনও আপত্তি নেই। এটা ঠিকই যে আমাদের মতো দেশে এই ধরনের মাধ্যমে কত টাকা খরচ হচ্ছে সেটা আমি বাজেটেই বলে দিয়েছি। সেক্ষেত্রে আংশিকভাবে বেসরকারি সংস্থাকে দিলে কিছু টাকা আসবে। অন্যান্য দপ্তরের যে রেট অফ ইনক্রিজ সেই তুলনায় আই অ্যান্ড বি মিনিস্ট্রিতে সবচেয়ে বেশি খরচ বেড়েছে। সেখানে আমাদের মতো গরিব দেশে বেসরকারি পুঁজির খানিকটা দরকার আছে এবং তার জোগাড় হওয়া উচিত। সেক্ষেত্রে টেলিভিশনের নেট ওয়ার্ক চলার ক্ষেত্রে সারা দেশে কাজ অনেক বেড়ে গেছে এবং মেট্রো চ্যানেলকে বেসরকারি পুঁজির হাতে খানিকটা অর্থাৎ আংশিকভাবে দেওয়া যেতে পারে। কিন্তু সেখানে তাদের কোড অফ কনডাক্ট মেনেই কাজ করতে হবে। সেখানে কোড অফ কনডাক্ট মেনে দু চার ঘন্টার জন্য প্রাইভেট কোম্পানিগুলোকে দেওয়া যেতে পারে। সেখানে অল ইন্ডিয়া রেডিও এবং টি.ভি. যেরকম কোড অফ কনডাক্ট মেনে চলছে, প্রাইভেট কোম্পানিজগুলোকেও রাজনৈতিক এবং সাংস্কৃতিক দিক দেখে কাজ করতে হবে। কিন্তু সেখানে হঠাৎ করে মেট্রো চ্যানেল শুরু হয়ে গেল। এই মেট্রো চ্যানেলের ব্যাপারে কি বলা হল—সেখানে বলা হল যে ফার্স্ট কাম ফার্স্ট সার্ভ। যে আগে এসে দরখাস্ত করবে অর্থাৎ

ফার্স্ট কাম ফার্স্ট সার্ভ, সেই আগে সুযোগ পাবে। এর বিরুদ্ধে সবাই সমালোচনা করছেন। কলকাতাতে দুঘন্টা ধরে যে চলে এই মেট্রো চ্যানেল, তা এত কুৎসিত যে দেখা যায় না। সারা দেশেও তো এই জিনিস হচ্ছে শুনছি। এটা বন্ধ হওয়া উচিত। হঠাৎ করে এই ফার্স্ট কাম ফার্স্ট সার্ভ কেন করা হল? এটা খানিকটা আমলাতান্ত্রিক বুদ্ধিতে হয়েছে এবং খানিকটা স্বজনপোষণ বুদ্ধিতে হয়েছে। সেখানে যে বড় বড় বিজ্ঞাপনদাতারা আছেন, এ একচেটিয়া পুঁজির অধিকারী, তাদের কিছুটা সুযোগ দেওয়ার চেষ্টা করেছেন। ভারত সরকার একটি কমিটি করেছিলেন এ.ডি.সি.আই., তা কি ভাবে এই সময়টা দেওয়া হবে, কাদের দেওয়া হবে, সেই কমিটির রিপোর্ট বলছে, ফার্স্ট কাম ফার্স্ট সার্ভ—এইভাবে দেওয়া উচিত নয়। সেই কমিটির রিপোর্ট বলছে, দেখতে হবে এর মান, সাংস্কৃতিক মান, দেখতে হবে কমপিটিশনের মধ্যে দিয়ে সবচেয়ে উন্নততর কর্মসূচি, সাংস্কৃতিক মান এবং আর্থিক সঙ্গতি। আর্থিক সঙ্গতি বলতে কোন ব্যবসাদারের বড় পুঁজি থাকলেই হবে না, আর্থিক সঙ্গতির সঙ্গে তার সাংস্কৃতিক মানও দেখতে হবে। এই চারটি মিলিয়ে যদি সেই সংস্থাকে দেওয়া যায় তাহলে ভাল হয় তার আগে নয়। কিন্তু সমস্ত ব্যাপারটা এখন জট পাকিয়ে গিয়েছে, যেহেতু কোনও নীতি ছাড়া ফার্স্ট কাম ফার্স্ট সার্ভ ভিত্তিতে আরম্ভ হয়েছে, তাই সব ব্যাপারটা জট পাকিয়ে এখন কোর্টে গিয়েছে। আশা করা যাচ্ছে কোর্টে দু-একদিনের মধ্যে ফয়সালা হবে। শোনা যাচ্ছে নানান লোকে নানান মত দিচ্ছেন। মন্ত্রী বলছেন, ১৫ আগস্ট থেকে নূতন নীতি চালু করা যাবে। আমরা বলছি, যাই করুক কলকাতার মেট্রো চ্যানেলে সবচেয়ে গুরুত্ব থাকা উচিত আঞ্চলিক ভাষার।

[1-40 — 1-50 p.m.]

বাংলা ভাষাকে বাদ দিয়ে এই রাজ্যের অন্যান্য ভাষাকে বাদ দিয়ে আমরা ঘন্টার পর ঘন্টা বোম্বাই মার্কা ফিল্ম দেখব এই জন্য আমরা মেট্রো চ্যানেল চাইনা। আমরা চাই এই রাজ্যের স্বার্থে, এই রাজ্যের কারিগর বিদ্যা, নিরক্ষরতা, স্বাস্থ্য ইত্যাদির প্রশ্নে এই রাজ্যের সাংস্কৃতিক যে মান, আমাদের এখানের উচ্চাঙ্গ সঙ্গীত, আমাদের গ্রুপ থিয়েটারস, আমাদের ভালভাল অভিনেতা আছেন, শিল্পী আছেন, সেই সমস্ত কোয়ালিটি দেখে, গুণগত মান দেখে তার উপর বিচার করে তাদের সেই সুযোগ দেওয়া উচিত। তার বাইরে কিছু নয়। শুধু পয়সার জন্য একটা সিনেমা দেখাতে আরম্ভ করলাম তার মানে প্রাইভেটাইজেশন, তার মানে মেট্রো চ্যানেল দিয়ে দিলাম, প্রাইভেট কোম্পানির হাতে, এই যা চলছে, এ এখুনি বন্ধ হওয়া উচিত। এবং আদালত যখন রায় দেবেন আমরা বিশ্বাস করি তাদের এইভাবেই রায় দেওয়া উচিত সাংস্কৃতিক মান, প্রতিযোগিতা, আর্থিক সঙ্গতি এবং আঞ্চলিক ভাষার উপর গুরুত্বকে উপলব্ধি করে মন্ত্রী যখন বলেছেন ১৫ই আগস্ট থেকে নূতন নীতি চালু হবে, আমরা আশা করছি সেটা হবে সেই সঙ্গে সঙ্গে আমরা এটাও দাবি করছি যে প্রসার ভারতী বিলও চালু হোক এবং তার মধ্যে দিয়ে প্রকৃতপক্ষে সেই বোর্ড অফ গভর্নরস তারা ঠিক করবেন যে কারা এই যোগ্যতম প্রার্থী যোগ্যতম আবেদক কারা, কাদের হাতে দিলে দেশের নিরাপত্তা বিপন্ন হবেনা, দেশের সাংস্কৃতিক মান উন্নয়ন হবে, দেশের যে পিছিয়ে

পড়া মানুষ তাদের কাছে সাংস্কৃতিক ধারা পৌঁছে দেওয়া যাবে, এটা তারা বিচার করবেন। কারা বিচার করবেন? আমলারা। আমরা বলছি আমলারা করতে পারেননা, বোর্ড অফ গভর্নরস তৈরি করা হোক এবং রাজ্য স্তরে উপদেষ্টা কমিটি তৈরি করা হোক তাহলে মেট্রো চ্যানেল সঠিকভাবে কাজ করতে পারবে, এই কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী মহঃ ঈয়াকুব ঃ** অনারেবল্ স্পিকার স্যার, সাথী রবীন দেব ও কৃপাসিন্ধু সাহা এবং অন্যান্যদের পক্ষ থেকে যে প্রস্তাবটা এখানে উপস্থাপিত হয়েছে তাঁকে আমি সমর্থন জানিয়ে একটি বিষয়ে বিশেষ করে গুরুত্ব দিতে চাই যে আমাদের দেশের যে কালচার, যে সংস্কৃতি, বিশেষ করে বাংলায়—সেখানে এই মেট্রো চ্যানেল আরম্ভ হয়েছে, এই মেট্রো চ্যানেলের মাধ্যমে আমাদের দেশের যুবক যুবতীর মানসিকতাকে আর একটা দিকে কনভার্ট করার একটা পরিকল্পিত প্রচেষ্টা বলে আমার ধারণা ও বিশ্বাস। সেইজন্য বিশেষ করে আঞ্চলিক ভাষার উপর আমরা গুরুত্ব দিচ্ছি। বাংলায় বাংলা ভাষার মাধ্যমে শিক্ষামূলক ও সংস্কৃতিমূলক লোক সংস্কৃতি এইসব যদি প্রচার হয় তাহলে সেটিকে সমর্থন করা যায়। কিন্তু মেট্রো চ্যানেল এমন একটা সময় দেখানো হয় যখন আমাদের দেশের ছাত্র-ছাত্রীদের পড়াশোনা করার সময়। ঠিক সেই সময়টাকে বেছে নেওয়া হয়েছে। এই সময়টার একটা পরিবর্তন করার দরকার। এমন একটা সময়ে এই মেট্রো চ্যানেল আরম্ভ হয় এবং এতে বিভিন্ন বিজ্ঞাপনদাতাদের দ্বারা হিন্দি সিনেমা এবং যেসব অপসংস্কৃতিমূলক অনুষ্ঠান দেখানো হয় তাতে পরিবারের সকলে মিলে বসে দেখার মতো অবস্থা থাকেনা। তাছাড়া এমন একটা সময় এই অনুষ্ঠান আরম্ভ হয় যখন ছেলে-মেয়েদের পড়াশোনার সময়। এই সময় মেট্রো চ্যানেল ছেলে-মেয়েদের, ছাত্র-ছাত্রীদের বিশেষভাবে আকর্ষিত করে। এর থেকে আজকে লেখাপড়ার মান কোথায় নেমে যেতে পারে এটা আজকে আমাদের সব চাইতে বড় চিন্তার বিষয়! তাছাড়া বিভিন্ন বিজ্ঞাপনদাতাদের দ্বারা এই মেট্রো চ্যানেলে প্রসাধন সামগ্রী ও অন্যান্য যে সমস্ত জিনিসের বিজ্ঞাপন যেভাবে প্রচারিত হয়, তাতে আমাদের দেশের যে অর্থনৈতিক কাঠামো, আমাদের গরিব, মধ্যবিত্ত, সাধারণ মানুষের বিশেষ করে পরিবারের ছেলে-মেয়েদের, যাদের বয়স আঠারো থেকে ২০ বছরের মধ্যে তারা এইসব প্রোগ্রাম দেখার মাধ্যমে তাদের এমন একটা মানসিক অবস্থার সৃষ্টি হচ্ছে যে সাংসারিক খরচে একটা সমস্যার সৃষ্টি হচ্ছে। শুধু তাই নয়, এই- মেট্রো চ্যানেলের মাধ্যমে এমন সব প্রোগ্রাম প্রচারিত হচ্ছে, তাতে আজকে ঘরের ছেলেমেয়েরা যাদের বয়স ১৮ থেকে ৩৫ বছরের মধ্যে তারা আজকে ঘর থেকে বেরিয়ে পড়ছে, তারা আজকে নানা স্বপ্ন দেখতে শুরু করছে। সাইকোলজিকে এমন একটা হ্যামারিং করা হচ্ছে যা চিন্তার বিষয়। স্বাভাবিকভাবেই আমাদের বিধানসভার অন্যান্য সদস্যদের সাথে রবীন দেব ও কৃপাসিন্ধু সাহা যে প্রস্তাব এনেছেন সেটাকে সমর্থন করছি এবং সাথে সাথে আরেকটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি, সেটা হচ্ছে কেবল টি.ভি-র বিষয়। কেবল টি.ভিতে রাত্রির অন্ধকারে ব্লু ফিল্ম প্রদর্শিত হচ্ছে। এটার বিষয়েও আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই। সাথে সাথে ডিস অ্যান্টেনা, যেটা নাকি বিদেশ থেকে দেখানো হয়, জানিনা, সেখানে আমাদের দেশের পরিবেশ, আমাদের

দেশের কালচার, আমাদের দেশের কৃষ্টির বিপরীত জিনিস প্রচার করা হচ্ছে। যখন দেশে অর্থনৈতিক, সামাজিক সমস্যা হচ্ছে তখন সেদিক থেকে যুব, ছাত্রদের মনকে কনভার্ট করার জন্য, তাদেরকে বিপথগামী করার জন্য এটা কেন্দ্রীয় সরকারের সুপরিকল্পিত প্রচেষ্টা বলে আমি মনে করি। সাথে সাথে বলতে চাই, আজকে আমাদের এই বিষয়ে গুরুত্ব সহকারে নিজেদের চেষ্টা চালিয়ে যেতে হবে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানোর জন্য এই প্রস্তাব বিধানসভায় গৃহীত হবার পরও এবং যাতে আগামী দিনে আমরা কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করতে পারি তার চেষ্টা আমাদের করতে হবে। আরেকটা গুরুত্বপূর্ণ বিষয়, যেটা বুদ্ধদেব বাবু বলেছেন, সম্প্রদায় ও ধর্মের নামে মানুষের মধ্যে যে বিভেদ সৃষ্টি করার চক্রান্ত চলছে এইসব চ্যানেলের মাধ্যমে, মানুষের মাধ্যমে সেটাকে রোখার আমাদের চেষ্টা করতে হবে।

[1-50—2-05 p.m.]

এবং দেশকে টুকরো টুকরো করার চক্রান্তের ব্যাপারে আরো বেশি মানুষকে তারা নিজেদের পক্ষে নিয়ে আসার চেষ্টা করবে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। কাজেই স্বাভাবিকভাবেই আমি বলব, এই মেট্রো চ্যানেলের সিস্টেমের পরিবর্তন হওয়া দরকার। ধর্মের নামে যারা বিভেদ সৃষ্টি করার চেষ্টা করছে তাদের বিরুদ্ধে মানুষকে সংঘবদ্ধ করার জন্য সুষ্ঠু পরিকল্পনা নিয়ে যাতে মেট্রো চ্যানেল কাজ করতে পারে সে দিকে দেখা দরকার। ধর্মের নামে যারা মানুষের মধ্যে বিভেদ সৃষ্টি করার চক্রান্ত করছে তার বিরুদ্ধে সংগ্রাম করার জন্য সাধারণ গরিব, মধ্যবিত্ত, নিম্নবিত্ত মানুষরা যাতে ঐক্যবদ্ধ থাকতে পারেন তারজন্য মেট্রো চ্যানেলের প্রোগ্রাম বেশি বেশি করে করা উচিত—এই কথা বলে, যে প্রস্তাব এসেছে তাকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক রবীন দেব সহ আমরা সকলে যে প্রস্তাব এনেছি মেট্রো চ্যানেল সম্পর্কে সেই প্রস্তাব সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, প্রতিদিন সন্ধ্যাবেলাতে টি.ভি'র মেট্রো চ্যানেলে যে সব কান্ডকারখানা দেখানো হচ্ছে তাতে এটা খুবই পরিষ্কার যে বাংলাভাষা সহ সমস্ত আঞ্চলিক ভাষার উপর এটা একটা নগ্ন আক্রমণ। ভারতবর্ষ তথা বাংলা সংস্কৃতিকে বিপথে পরিচালিত করবার জন্য মেট্রো চ্যানেলে যেসব অনুষ্ঠান দেখানো হচ্ছে তার বিরুদ্ধেই আমাদের এই প্রস্তাব। স্যার, বড়লোকি সমাজ ব্যবস্থায় যে সব ব্যবস্থাপনা থাকে তা সাধারণ মানুষের উপর চাপিয়ে দেওয়ার জন্য এবং এখানে একটা অপসংস্কৃতি প্রচার করার জন্যই এটা একটা অপকৌশল বলে আমরা মনে করি। স্যার, বাড়িতে বাবা বলছে ছেলেকে যে টি.ভি. খুলিস না কিন্তু ছেলে টি.ভি. খুলবেই। এই নিয়ে বাড়িতে বাড়িতে অশান্তি হচ্ছে। মেট্রো চ্যানেল দেখতে সেই ছেলেটি এতই আগ্রহ প্রকাশ করছে যে যার ফলে বাড়িতে অশান্তি হচ্ছে। এইভাবে টি.ভি'র মাধ্যমে যেরকম অপসংস্কৃতির প্রচার করা হচ্ছে তাতে সেই ছেলেটি যদি রাস্তায় একটা অপকর্ম করে বসে, খোলাখুলি বলতে গেলে বলতে হয় যদি সেই ছেলেটি কোনও মহিলাকে ধরে টানাটানি করতে আরম্ভ করে তাহলে সেখানে তার কতটুকু দোষ এবং এই

ব্যবস্থাপনা যারা করছেন তাদেরই বা কতখানি দোষ সেটা ভাবতে হবে। আমি তো মনে করি সেই ছেলেটিকে থাপ্পড় মারার আগে যারা এটা চাপিয়ে দেওয়ার চেষ্টা করছেন তাদের কষে থাপ্পড় দেওয়া দরকার। স্যার, যে ধনবাদী আর্থ সামাজিক ব্যবস্থায় আমরা বাস করছি তার বিরুদ্ধে ভারতবর্ষের কোণায় কোণায় শ্রমজীবী মানুষের লড়াই, আন্দোলন চলছে। আমরা জানি, সাম্প্রদায়িকতার বিরুদ্ধেও মানুষ লড়াই করছেন এবং বাঁচার জন্য মানুষ লড়াই করছেন। সেই লড়াই আজকে ভারতবর্ষে যেভাবে জাঁকিয়ে বসেছে তাতে ভারতবর্ষের ধনবাদী গোষ্ঠী আতঙ্কিত। তাইজন্য তারা এমন সংস্কৃতির প্রচার করতে চাইছেন যার দ্বারা যুব সমাজকে বিভ্রান্ত করা যায়। স্যার, ভারতবর্ষের যুব সমাজ, যাদের উপর একদিন ভারতবর্ষ পরিচালনার ভার বর্তাবে এবং অধিকতর দায়িত্ব তাদের নিতে হবে এইভাবে অপসংস্কৃতি প্রচার করে তাদের মাথা খেয়ে দেওয়ার সঙ্গে সঙ্গে ভারতবর্ষের সমাজব্যবস্থাকে ভেঙ্গে দেওয়ার একটা চক্রান্ত চলেছে। এটা যে বড়লোকি সমাজ ব্যবস্থা কায়েমের চক্রান্ত তাতে কোনও সন্দেহের অবকাশ নেই। সে কারণেই এর বিরুদ্ধে আমাদের প্রতিবাদে সোচ্চার হতে হচ্ছে। স্পিকার স্যার, আপনি জানেন পশ্চিম বাংলায় শুধু বাংলা ভাষাই নয়, আরো অনেকগুলো ভাষা আছে। আদিবাসীদের অনেকগুলো ভাষা আছে, নেপালি ভাষা আছে। রাজ্যের বিভিন্ন অঞ্চলের মানুষদের বিভিন্ন ভাষা এবং সংস্কৃতি আছে। রাঢ় বাংলার ভাষা এবং সংস্কৃতি আমাদের রাজ্যের শহরাঞ্চলের প্রচলিত ভাষা এবং সংস্কৃতি থেকে আলাদা। অনুরূপভাবে আমাদের উত্তরবঙ্গের ভাষা এবং সংস্কৃতির আলাদা বৈশিষ্ট্য আছে। আদিবাসীদের ভিন্ন ভিন্ন ভাষা এবং সংস্কৃতি আছে। আজকে সে সমস্ত বিলুপ্ত হতে বসে আছে। আমাদের সকলেরই কর্তব্য হচ্ছে যে সমস্ত ভাষা এবং সংস্কৃতিকে বাঁচিয়ে রাখা, তার মানের উন্নতি ঘটান। সে উদ্দেশ্য নিয়ে আমাদের সকলের সচেষ্ট হওয়া উচিত। দূরদর্শন কর্তৃপক্ষ সে প্রয়াস না নিয়ে অজ্ঞাত অঙ্গগুলি-হেলনে মেট্রোচ্যানেলে প্রতিদিন সন্ধ্যায় কুরুচিপূর্ণ অনুষ্ঠান প্রচারিত করছেন। তাঁরা শুধু বাংলা ভাষাকেই নয়, ভারতবর্ষের আদি সংস্কৃতির ওপর আঘাত হানছেন। এই প্রচেষ্টাকে প্রতিরোধ করা আমাদের দায়িত্ব এবং কর্তব্য। যদি আমাদের সমাজ জীবনকে সুষ্ঠু সংস্কৃতির মধ্যে নিয়ে যেতে হয়, যদি আমাদের নিজস্ব সংস্কৃতিকে রক্ষা করতে হয় তাহলে এখানে শুধু মাত্র আলোচনা করলেই হবে না, ঐ অপচেষ্টার বিরুদ্ধে তীব্র গণআন্দোলন গড়ে তুলতে হবে। আন্দোলনকে তীব্র করে তোলার সপক্ষেই আজকে এই প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, কেন্দ্রীয় সরকারের কাছে দাবি পেশ করা হচ্ছে। এই দাবির ভিত্তিতে সুষ্ঠু সংস্কৃতির মধ্যে দিয়ে সুষ্ঠু সমাজ জীবন যাতে আমরা গড়ে তুলতে পারি তার জন্য আমাদের সর্ব প্রকারের প্রচেষ্টা গ্রহণ করতে হবে। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে, আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন দেব, কৃপাসিন্ধু সাহা প্রমুখ যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটা কথা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দূরদর্শনে মেট্রো চ্যানেলের মাধ্যমে যে সমস্ত অনুষ্ঠান আমাদের এখানে উপস্থাপনা করা হচ্ছে সেবিষয়ে উদ্বেগ প্রকাশ করে, তা বন্ধ করার জন্য এই প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে। এই যে অনুষ্ঠান প্রচার করা হচ্ছে, এটা আমি

বলব, ইট ইজ এ ক্যালকুলেটেড্ ডিজাইন—এটা একটা সুপরিকল্পিত চক্রান্ত আমাদের দেশের যুব সমাজকে নৈতিক দিক দিয়ে পঙ্গু করে দেবার ; একটা ক্রিপল্ড যুব সমাজ করে দেবার। ভারতবর্ষের শাসন এবং শোষণ ব্যবস্থার স্বার্থে তার পরিপূরক মনন তারা সৃষ্টি করতে চাইছে। আজকে সারা দেশে পুঁজিবাদী শাসন ব্যবস্থায় চরম আর্থিক সঙ্কট, রাজনৈতিক সঙ্কট যখন জনজীবনকে বিপর্যস্ত করে তুলেছে তখন এই সঙ্কটের হাত থেকে পরিত্রাণ পাওয়ার জন্য দেশের শ্রমজীবী মানুষ যখন তার বিরুদ্ধে সংগঠিত হতে যাচ্ছে বিবেক এবং মনুষত্বকে নিয়ে তখন তাকে একেবারে অঙ্কুরেই বিনষ্ট করার নানান পরিকল্পনা, ষড়যন্ত্র, চক্রান্তের অংশ রুপে মেট্রো চ্যানেলের মাধ্যমে নেওয়া হচ্ছে বিভিন্ন কর্মসূচি। মেট্রোচ্যানেলের কর্মসূচিগুলো সেই ষড়যন্ত্রেরই একটা অঙ্গ। মেট্রোচ্যানেলের বিভিন্ন অশালীন, কুরুচিপূর্ণ দৃশ্যগুলো আমাদের যুব-সমাজকে, ছাত্র-সমাজকে, তাঁদের সুকুমার প্রবৃত্তিগুলোকে, মানবিক মূল্যবোধগুলোকে যে ভাবে মেরে দিচ্ছে তাতে এটা আমাদের রাজ্যের সমস্ত শুভবুদ্ধি সম্পন্ন মানুষের কাছে খুবই আশঙ্কার এবং উদ্বেগের বিষয়। ফলে এইরকম একটা গুনমাধ্যম সঠিক ভূমিকা পালন করে সমাজে যেমন কল্যাণ করতে পারে, আবার অকল্যাণও মারাত্মক ভাবে করতে পারে যদি তাদের ভূমিকা ভিন্নমুখী হয়। এটাই সবচেয়ে বিপদজনক। আজকে সমাজজীবনে আমরা দেখতে পাচ্ছি ভয়াবহভাবে সাম্প্রদায়িক ধর্মান্ধতা, কূপমন্ডুকতা, কুসংস্কার এগুলি মানুষের যুক্তিকে বিমুখ করে তুলছে, বিজ্ঞানকে বিমুখ করে তুলছে। আমাদের দেশের কায়েমি স্বার্থকে জিইয়ে রাখতে সাহায্য করছে। আজকে সেগুলির বিরুদ্ধে সমাজমননকে গড়ে তোলার ক্ষেত্রে গণ-মাধ্যম যদি এই দায়িত্ব পালন করে তাহলে সমাজের কল্যাণ করে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, মানুষের মধ্যে এই ধর্মনিরপেক্ষতার চিন্তা, বিজ্ঞান মনস্ক চিন্তা, যুক্তিবাদী চিন্তা এগুলি গড়ে তোলার পরিবর্তে সমাজকে পিছনের দিকে নিয়ে যাওয়ার চেষ্টা করছে। কুসংস্কারচ্ছন্ন চিন্তা-ভাবনার দ্বারা মানুষকে ধর্মান্ধতা করে তুলবার চেষ্টা করছে। ধর্মীয় বিদ্বেষ সৃষ্টি করার ষড়যন্ত্র করছে। এটাই সমাজ জীবনের ব্যাধি। ফলে ধর্মান্ধতার বিরুদ্ধে, ধর্ম নিরপেক্ষতার পক্ষে গণ-মাধ্যমের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। এখানে চিহ্নিত সাম্প্রদায়িক দলগুলি সম্পর্কে কেন্দ্রীয় সরকার বলে থাকেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, তাঁরা মুখে এক কথা বললেও, দূরদর্শনের মাধ্যমে যেগুলি দেখানো হয়, কার্যক্ষেত্রে যে কথা বলেন তা পালন করেন না, সেই অনুষ্ঠানগুলি পালন করেন না। সেই বি.জে.পির হিন্দু, হিন্দুত্ববাদ, হিন্দি রাষ্ট্র, হিন্দি ভাষা এই যে মানসিকতা একটা উগ্র হিন্দুত্ববাদ যা সমাজকে ধর্মান্ধতা করে দেবার চেষ্টা চলছে। ধর্মনিরপেক্ষতার মূলে কুঠারাঘাত করার চেষ্টা করছে। দূরদর্শনের মাধ্যমে সেগুলি প্রতিফলিত হচ্ছে। একজন বয়স্ক মানুষ আমাকে বললেন, রাজভাষা, হিন্দুস্থান, এখন পর্যন্ত হিন্দুস্থান এইসব শব্দ ব্যবহৃত হচ্ছে দূরদর্শনের মাধ্যমে। ফলে এই সমস্ত লক্ষ্যণগুলি দূরদর্শনের মধ্যে পরিলক্ষিত হচ্ছে, এটা থেকে মুক্ত হওয়া দরকার। যে ধর্মনিরপেক্ষতার কথা কেন্দ্রীয় সরকার বলেন তার সঙ্গে সঙ্গতি রেখে দূরদর্শনের প্রোগ্রামগুলি সেইভাবে হওয়া উচিত। ফলে আজকে এখানে যে সমস্ত দাবি রাখা হয়েছে, সমস্ত আঞ্চলিক ভাষাকে যথাযথ গুরুত্ব দেবার কথা বলা হয়েছে এবং তার ভিত্তিতে কর্মসূচি গ্রহণের ক্ষেত্রে যথেষ্ট গুরুত্ব দিতে হবে—এই যে কথা বলা হয়েছে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রী রবীন দেব এবং অন্যান্য সদস্যরা যে প্রস্তাব এখানে উপস্থাপন করেছেন মেট্রো চ্যানেলের অনুষ্ঠান সম্পর্কে যে প্রস্তাব নিয়ে এসেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করি। আমার আগের সদস্যরা এই প্রস্তাবকে সমর্থন করেছেন। আমি মনে করি, সুস্থবোধ, চেতনা সম্পন্ন সমস্ত মানুষ এই প্রস্তাবের পক্ষে দাঁড়ানো উচিত। এখানে শুধু প্রস্তাব না, কিছু দাবিও আছে। আমি মনে করি, সেই দাবির গুরুত্ব অত্যন্ত অপরিসীম। কেন্দ্রীয় সরকারের আধা-সামন্ততান্ত্রিক ব্যবস্থা দিল্লির মসনদে বসে গোটা দেশের সমাজ ব্যবস্থাকে পরিচালনা করছেন, সর্বনাশের শেষপ্রান্তে নিয়ে যাবার যে নীতি তাঁরা গ্রহণ করেছেন সব ক্ষেত্রে, শিল্প, বাণিজ্য কৃষি সব ক্ষেত্রে সেই নীতির তাৎক্ষণিক প্রতিক্রিয়া আছে, আমরাও তাৎক্ষণিক সোচ্চার। কিন্তু এই যে নীতি এতে আমরা তাৎক্ষণিক সোচ্চার ততখানি হতে পারিনি। কিন্তু এর প্রতিক্রিয়া অন্যান্য নীতির চেয়ে আরো গুরুত্বপূর্ণ। সুস্থ সংস্কৃতিকে সম্পূর্ণরূপে ধ্বংস করে দেবার জন্য কেন্দ্রীয় সরকারের শাসকগোষ্ঠী সুপরিকল্পিতভাবে সংগঠিত করছেন।

[2-05—2-15 p.m.]

এর বিরুদ্ধে যুবসমাজ এবং বুদ্ধিজীবী মানুষ সোচ্চার হয়ে উঠেছেন। এই পরিস্থিতিতে আমাদের যদি এগিয়ে যেতে হয়, যদি বাংলার সংস্কৃতি, ভারতবর্ষের সংস্কৃতি ও ঐতিহ্যকে অক্ষুন্ন রাখতে হয়, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে যদি লড়তে হয় তাহলে সর্বভারতীয় ক্ষেত্রে গণসংগ্রাম সংগঠিত করা প্রয়োজন বলে আমি মনে করি। আজকে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবে বলা হয়েছে যে, রাত আটটা থেকে রাত দশটা এই দুই ঘন্টা ধরে দূরদর্শনে কুরুচিপূর্ণ অনুষ্ঠান দেখানো হয়। ঐ অনুষ্ঠানের মধ্যে রাত নয়টা থেকে এন্টারটেনমেন্ট প্রোগ্রাম বলে যা দেখানো হয় তাতে কি ট্রিটমেন্ট করা হয় সেটা এখানে সাংবাদিক বন্ধু যারা রয়েছেন তারা নিশ্চয়ই অবগত আছেন। ইতিমধ্যে এই সম্পর্কে অভিজ্ঞতা নিশ্চয়ই সঞ্চয় করেছেন তারা। এই এনটারটেনমেন্ট ট্রিটমেন্ট হচ্ছে গোটা সমাজকে পঙ্গু করে দেবার ট্রিটমেন্ট। যাতে মানুষ নিজের সভ্যতা, সংস্কৃতি, মনুষ্যত্ব ইত্যাদি ভুলে যায়, সেটা রক্ষার ক্ষেত্রে দায়িত্ব পালন করতে না পারেন তারজন্য এইভাবে তাদের একটা ভয়াবহ দিকে এগিয়ে দেবার জন্য চেষ্টা করা হচ্ছে। আমার আগের সদস্যরা এবং বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় সর্বভারতীয় বিপদের কথা বলেছেন। কাজেই শুধু আলোচনার মধ্যে দিয়ে বা প্রস্তাব গ্রহণ করার মধ্যে দিয়ে নয়, বিধানসভার বাইরের সর্বস্তরের মানুষের কাছে এর বিরুদ্ধে বক্তব্য তুলে ধরতে হবে। আমাদের দেশের কর্ণধারদের নির্দেশ মতো এই গণ-মাধ্যম তাদের পথ ধরেই চলবে, কিন্তু আমরা যদি এর বিরুদ্ধে আন্দোলন গড়ে তুলতে পারি তাহলে তারা বাধ্য হয়ে এই নীতির কিছুটা পরিবর্তন করতে পারেন। কাজেই এই আন্দোলনে জনগণকে আমরা পাবো এই বিশ্বাস আমাদের আছে। আজকে গোটা দেশের সামনে যে ভয়াবহ বেকার সমস্যা, শিল্পক্ষেত্রে যে বিরাট সমস্যা, এইসব নিয়ে মানুষ যাতে বিক্ষোভে সোচ্চার না হতে পারেন তারজন্য অত্যন্ত সুকৌশলে তাদের সেই সংগ্রামী মানসিকতা নষ্ট করে দেবার জন্য এসব করা হচ্ছে। অত্যন্ত কৌশলি এই পরিকল্পনা দূরদর্শনের মধ্যে দিয়ে

রূপায়ণ করা হচ্ছে বলে আমাদের মনে হচ্ছে। এর পরিবর্তন করে মেট্রো চ্যানেলে বাংলা ভাষা সহ গোটা ভারতের আঞ্চলিক ভাষার মধ্যে দিয়ে যাতে ভারতীয় সংস্কৃতির বিকাশ ঘটে, এই উদ্দেশ্যে যাতে এই ইলেকট্রনিক্স মিডিয়াকে ব্যবহার করা যায় সেটা আমাদের দেখতে হবে এবং তারজন্য গোটা দেশজুড়ে আন্দোলন, সংগ্রাম সংগঠিত করতে হবে। আজকে বিধানসভায় এই সম্পর্কে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে তার মধ্যে দিয়ে এক্ষেত্রে কয়েক ধাপ আমরা এগিয়ে যেতে পারব। আজকে আমাদের দেশে সাম্প্রদায়িকতা সবচেয়ে বড় বিপদ হিসাবে দেখা দিয়েছে, কিন্তু এই প্রচার মাধ্যমের সাহায্যে তার মোকাবিলা করবার কোনও পথনির্দেশ বা কোনও পরিকল্পনা নেই। অথচ দিল্লিতে যারা সরকার পরিচালনা করছেন তারা প্রকারান্তরে স্বীকার করেছেন যে, দেশের সামনে আজকে সবচেয়ে বড় বিপদ হচ্ছে সাম্প্রদায়িকতা। আমাদের দেশের ধর্মনিরপেক্ষতার নীতি এবং ঐতিহ্যকে শক্তিশালী করবার ক্ষেত্রে চিন্তা-ভাবনা গড়ে তোলার ব্যাপারে কোনও পরিকল্পনা এই গণ-মাধ্যমের মাধ্যমে করা হয়নি ; সেক্ষেত্রে হঠাৎ করে দেখা যাচ্ছে যে, মেট্রো চ্যানেলকে বেসরকারি সংস্থার হাতে তুলে দেওয়া হচ্ছে। এই প্রোগ্রাম আমার কয়েকদিন দেখবার সুযোগ হয়েছিল। সেটা যে কতটা অশ্লীল সেটা ভাষায় ব্যাখ্যা করতে পারছি না। নিশ্চয়ই অপরের কাছে বলতে দ্বিধাগ্রস্ত হবেন। যদি এর বিরুদ্ধে আমাদের দেশের যারা শাসকগোষ্ঠী আমাদের কর্ণধার তারা চলতি নীতির পরিবর্তন করার মত পরিস্থিতি তৈরি করতে না পারেন, যদি তাদের বাধ্য করতে না পারেন তাহলে গোটা দেশ এক ভয়াবহ অবস্থার মধ্যে চলে যাবে। সে জন্য যে প্রস্তাব রবীন দেব এবং অন্যান্যরা এনেছেন সেই প্রস্তাব অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং উপযোগী। আমি সেই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি। এই প্রস্তাবে যে দাবিগুলি রাখা হয়েছে সেই দাবিগুলিকে সমর্থন করছি। এই প্রচার মাধ্যম কে আমাদের দেশের শিক্ষা সং স্কৃতির অগ্রগতির ক্ষেত্রে ব্যবহার করবার জন্য যদি সু-নির্দিষ্ট পরিকল্পনা করতে চায়, যদি দেশের অশিক্ষার অন্ধকারে যারা ডুবে আছে তাদের মুক্ত করতে হয় তাহলে এই যে শক্তিশালী প্রচাম মাধ্যমে, ইলেকট্রিক মিডিয়া, একে যদি সেই কাজে ব্যবহার করতে পারি তাহলে ভালো হয়। স্বাধীনতার পর থেকে আজকে পর্যন্ত যে কঠিন পরিস্থিতির সৃষ্টি বা মুখোমুখি হয়েছি, সেই সময়ে এই ধরনের কোনো চিন্তা ভাবনা করা হয়নি যে অশিক্ষার অন্ধকার থেকে মুক্ত করবার জন্য এই যে হাতিয়ার, এ হাতিয়ার ব্যবহার করব, নিরক্ষরতার অভিশাপ থেকে ভারতবর্ষের কোটি কোটি মানুষ কে মুক্ত করব। ইলেকট্রনিক মিডিয়াকে এই কাজে ব্যবহার করার জন্য কোনও চিন্তা ভাবনা করা হয়নি। আগামীদিনে ইলেকট্রনিক মিডিয়াকে এই কাজে ব্যবহার করার জন্য কোনো চিন্তা ভাবনা করা হয়নি। আগামী দিনে ইলেকট্রনিক মিডিয়াকে আমাদের দেশের নিরক্ষরতার বিরুদ্ধে ব্যবহার করার জন্য, সংস্কৃতির পথ উন্নত করার জন্য, সুস্থ, সংস্কৃতি বিকশিত করবার জন্য যাতে ব্যবহার করতে পারি সেই দাবি রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন দেব সহ আমরা, কয়েকজন মিলে যে প্রস্তাব মেট্রো চ্যানেলের বিরুদ্ধে এখানে উত্থাপন করেছি, তাকে সমর্থন করছি। এটা সমর্থন করার যুক্তিকতা দুটো। আমি দৃঢ়তার সঙ্গে একথা বলতে চাই যে,

আজকে উপযুক্ত সময়ে এই প্রস্তাবটি বিধানসভার শেষ দিন হলেও এখানে উত্থাপিত করার যুক্তিকতা আছে। আজকে মেট্রো চ্যানেল যে ভাবে রাজ্যের সঙ্গে কোনও রকম পরামর্শ না করে পরিবেশিত হচ্ছে তাতে বাংলার কৃস্টি, বাংলা ভাষা এবং বাংলার সংস্কৃতির উপরে একটা চরম আঘাত বলে আমি মনে করি। আমি দৃঢ়তার সঙ্গে বলব যে, মেট্রো চ্যানেলে যা প্রদর্শিত হচ্ছে তা বাংলার সংস্কৃতি মানের সঙ্গে সঙ্গতিপূর্ণ নয়, বরং এটা অসঙ্গতিপূর্ণ। কাজেই এটা অবিলম্বে বন্ধ করা উচিত। আমাদের তথ্য ও সংস্কৃতি মন্ত্রী যে কথা বলেছেন, আমি তার সঙ্গে ঐক্যমত পোষণ করে একথা বলতে চাই যে, এটা যদি চালু থাকে, আমাদের যদি কোনও রকম কন্ট্রোল না থাকে তাহলে খুব ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। আমাদের বাংলার সংস্কৃতি, আমাদের কালচার সব কিছু হারিয়ে যাবে। আমি জোরের সঙ্গে এইকথা বলতে চাই যে, প্রসার ভারতী বিল, যেটা বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমরা বহুদিন আগে সমর্থন জানিয়েছি, এই বিধানসভায় আলোচনা হয়েছে, কিন্তু আজও সেটা পড়ে আছে। আমি জানিনা কেন পড়ে আছে। একটা চ্যানেল এখানে চলবে, আর তাতে রাজ্যের কোনও রকম হস্তক্ষেপের সুযোগ থাকবে না? বহুবার বলা হয়েছে যে দ্বিতীয় চ্যানেলটা রাজ্যের হাতে দেওয়া হোক। এটা আজকে সমগ্র রাজ্য জুড়ে একথা উঠেছে, বিভিন্ন কংগ্রেস রাজ্যেও এই কথা আলোচিত হয়েছে। বিভিন্ন সময়ে যখন দিল্লিতে আলোচনা সভা অনুষ্ঠিত হয়েছে, কংগ্রেস রাজ্যের পক্ষ থেকেও একই দাবি উঠেছে। আমরা যখন আমাদের রাজ্যের সংস্কৃত মানকে বিভিন্ন ভাবে ধরে রাখার চেষ্টা করছি তখন এই মেট্রো চ্যানেল, স্টার, টি.ভি., বিভিন্ন ভাবে অ্যাটাক করছে। এটা একটা সাংঘাতিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। এটা শুধু যে পশ্চিমবঙ্গের মানুষের মধ্যে রি-অ্যাক্ট করছে তা নয়। আমি মনে করি যে আমাদের রাজ্যে অনেক অবাঙালি যাঁরা বাস করেন, তাঁদের মধ্যে দুই, একজন যাঁরা সংস্কৃত মানের ধারক ও বাহক বলে মনে করেন, যাঁরা বাংলার সংস্কৃতিকে শ্রদ্ধার সঙ্গে

[2-15—2-25 p.m.]

স্মরণ করেন, তারাও এটা পছন্দ করেন না। আজকে এমন একটা সময় এসেছে। আমি একটা কথা বলতে চাই যে আজকে প্রসার ভারতী বিল চালু হওয়া উচিত এবং মেট্রো চ্যানেল বন্ধ হওয়া উচিত। যদি মেট্রো চ্যানেল চালু থাকে তাহলে তার জন্য একটা অ্যাডভাইসারী বোর্ড গঠন করতে হবে এবং রাজ্যের সাথে পরামর্শ করে সমস্ত জিনিস প্রদর্শন করতে হবে। রাজ্যের সাথে পরামর্শ না করে কোন প্রদর্শন হওয়া উচিত নয় বলে আমি মনে করি। এই প্রস্তাবে যে সমস্ত কথা উত্থাপন করা হয়েছে তাকে আমি পরিপূর্ণ ভাবে সমর্থন করছি। স্টার টি.ভি-র মাধ্যমে রাতে যে ভাবে অনুষ্ঠান প্রদর্শিত হয় সেটা বন্ধ করা উচিত। দ্বিতীয় চ্যানেলে রাজ্যের হাতে আসা উচিত। এই কথা বলে প্রস্তাবকে আবার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে ইতিমধ্যে সেই ব্যাপারে মাননীয় তথ্যমন্ত্রী সহ ৬ জন বিধায়ক তাঁদের মূল্যবান বক্তব্য রেখেছেন। এই প্রস্তাবে মূল অংশকে আমি সমর্থন করছি। এই প্রসঙ্গে আমি কয়েকটি

কথা বলতে চাই সেটা হচ্ছে এই যে, আমাদের দেশে এই দূরদর্শন ১৯৫৯ সালে আংশিক ভাবে চালু হয়। ১৯৬৫ সাল থেকে সমস্ত রাজ্যে চালু হয়। পরবর্তীকালে ধাপে ধাপে ১৯৮৪ সাল থেকে এটার পরিবর্তন হয় এবং ১৯৮৪ সালের পর থেকে প্রথম চ্যানেলের পাশাপাশি দ্বিতীয় চ্যানেল শুরু হয়। এই দ্বিতীয় চ্যানেল গুরুত্বপূর্ণ চারটি রাজ্যের চারটি কেন্দ্রে চালু হয়, এই দ্বিতীয় চ্যানেল দিল্লি, ম্যাড্রাস, বম্বে এবং কলকাতায় রয়েছে। এই রাজ্যে ১৯৮৭ সালে যখন এই দ্বিতীয় চ্যানেল চালু হয় তখনকার কেন্দ্রের তথ্যমন্ত্রী উদ্বোধনী বক্তব্যে বলেছিলেন যে এই দ্বিতীয় চ্যানেলের মূল উদ্দেশ্য হল আমাদের অঞ্চলের আমাদের রাজ্যের সংস্কৃতির প্রসার ঘটানো। কিন্তু এখন আমরা দেখতে পাচ্ছি এই দ্বিতীয় চ্যানেল এখন ব্যবহারিত হচ্ছে, বিশেষ করে দু ঘন্টা সন্ধ্যা ৮টা থেকে ১০ টা মেট্রো চ্যানেলের নামে, এনটারটেনমেন্ট আওয়ারের নামে অপসংস্কৃতি বিনোদন মূলক প্রচার। এখন এই দ্বিতীয় চ্যানেল বিজ্ঞাপন প্রচারের মাধ্যম হিসাবে পরিণত হয়েছে। এই দূরদর্শন ছিল গন মাধ্যম, এখন এটা বিনোদন মাধ্যম হয়েছে, সেই ভাবে এখানে সমস্ত কিছু প্রচার করা হচ্ছে। এই সরকারের ঘোষিত নীতিতে যেটা উল্লেখ করা হয়েছিল তা হল এই দ্বিতীয় চ্যানেলের মাধ্যমে বিশেষ করে আঞ্চলিক এবং বিভিন্ন রাজ্যের ভাষা, লোকসংস্কৃতির এবং শিল্পের প্রসার ঘটানো। এখন তার থেকে সরে আসা হচ্ছে। এখন এটা কমপিটিশনের নামে এই সব কথা হচ্ছে। কার সঙ্গে পাল্লা দেওয়া হচ্ছে? আজকে স্টার টি.ভি., সি.এন.এম এবং ডিস্ক অ্যান্টেনা, এদের সঙ্গে পাল্লা দিতে গিয়ে আমাদের যে ঐতিহ্য রয়েছে, আমাদের যে নূতন নূতন সম্ভাবনা তৈরি হচ্ছে সৃষ্টিশীল মনন থেকে তাকে আজকে ধ্বংস করছে। এই জিনিস আমরা সকলে লক্ষ্য করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি উল্লেখ করতে চাই এই মেট্রো চ্যানেলের মাধ্যমে শুধু যে অপসংস্কৃতি প্রচার হচ্ছে তা নয়, শুধু যে কুরুচিপূর্ণ বিজ্ঞাপন দিচ্ছে না নয়, প্রচারের অবনতি ঘটছে তা নয় এই প্রচার কোন পর্যায়ে পৌঁছেছে সেটা আমি বলছি। গত ১২ই জুলাই আমাদের রাজ্যের রাজ্যপালের প্রয়ানে সরকার রাষ্ট্রীয় শোক ঘোষণা করেছিলেন। ৩ দিন ব্যাপী শোক পালন করার কথা ঘোষণা করা হল। প্রথম চ্যানেলে যে অনুষ্ঠান ছিল সেটা বাতিল করা হল, কিন্তু মেট্রো চ্যানেলে যা অনুষ্ঠান ছিল তাই রাখা হল। প্রথম চ্যানেলে রাজ্যপালের জীবনাবসানের জন্য শোক পালন করা হচ্ছে আর মেট্রো চ্যানেলে সেই উৎকট নৃত্য, প্রেত নৃত্য গত ১২ই জুলাই দেখানো হল। রাজ্যপালের জীবনাবসানের মাত্র চার ঘন্টা পরে আমি আপনার মাধ্যমে এটা জানাতে চাইছি যে ওরা কোন পর্যায়ে নিয়ে যেতে চাইছে, আমাদের মাননীয় মন্ত্রী একটু আগে উল্লেখ করেছেন, এই দ্বিতীয় চ্যানেলে আমরা আশা করেছিলাম সম্প্রীতির পক্ষে, ধর্মনিরপেক্ষতার পক্ষে, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে, বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে হাতিয়ার হিসাবে ব্যবহৃত হবে। '৯০ সালের ৯ই ডিসেম্বর অযোধ্যায় এক যুবক সুরেশ কুমার, শিবসেনার লোক—২৬টি ডিনামাইট জড়ো করেছিল, তারপর তাকে গ্রেপ্তার করা হয়, তাকে গ্লোরিফাই করার জন্য দিল্লির টি.ভি. থেকে দ্বিতীয় চ্যানেলে তাকে দেখানো হয়। তাকে দেখিয়ে এইভাবে গ্লোরিফাই করা হয়। এদেরকে প্রচারের জন্য কারা উৎসাহিত হয়? যারা আমাদের রাজ্যের আনাচে-কানাচে আছে, বিচ্ছিন্নতাবাদী শক্তি তারা উৎসাহিত হয় এর

দ্বারা। আমরা লক্ষ্য করেছি ১২ই ডিসেম্বর বিবেকানন্দের জন্মদিন ছিল, যেদিন আমাদের রাজ্যে ৬ই ডিসেম্বরের ঘটনার বিরুদ্ধে, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে, ধর্মনিরপেক্ষতার পক্ষে হাজার হাজার যে কর্মসূচি পালিত হচ্ছিল, তখন দ্বিতীয় চ্যানেলে সেগুলোকে ঢেকে রাখা হয়েছে, আড়াল করা হয়েছে। আর পাশাপাশি, যারা এই কাজ করল তাদের ক্লোজ-আপ প্রচার করা হল। তপন শিকদারকে কত বেশি করে দেখানো যায়, টিভিতে আলাদা করে তা একবার আমরা দেখলাম। আমরা বলেছিলাম যে ঐ দিনের যে ছবি দ্বিতীয় চ্যানেলে দেখানো হয়েছে, ঐ জমায়েতের ছবি, ওটা সংশোধন করা হোক। ঐ দিনের জমায়েত আসলে ওটা ছিল কিনা, না ওটা অন্য কোনওদিনের জমায়েত যেটা ট্যাগ করে দেওয়া হয়েছিল ভিডিও ক্যাসেটে, এটা দেখা দরকার। এই যে একটার পর একটা ঘটনা ঘটছে—বৌবাজারে একটা ঘটনা ঘটলো, বিস্ফোরণ, কার পক্ষে প্রচার করা হবে? বিস্ফোরণের বিরুদ্ধে মানুষ বলছে, তার পক্ষে দেখানো হবে, নাকি যে এটা ঘটাল তাকে দেখানো হবে? কোর্টে তাকে যখন হাজির করা হচ্ছে, তখন তাকে দেখানো হচ্ছে, এটা আমরা দেখলাম তার বিরুদ্ধে বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িকতার বিরুদ্ধে, মৌলবাদের বিরুদ্ধে অসংখ্য কর্মসূচি নেওয়া হচ্ছে, তা প্রচার থেকে বাদ যাচ্ছে দেখলাম। আমি এখানে উল্লেখ করতে চাইছি যে, এই জুলাইয়ে আমাদের রাজ্যের লেখক, শিল্পী, বুদ্ধিজীবিরা যখন সম্মেলন করছিলেন তখন দ্বিতীয় চ্যানেলের এই কুরুচিপূর্ণ প্রচার করছিলেন। তাঁরা সেমিনার করছিলেন, মেট্রো চ্যানেলে সেটা কিন্তু বড় করে প্রচার হয়নি। আগামী ২২শে শ্রাবন যে বিশদ কর্মসূচি গ্রহণ করা হচ্ছে, সেই কর্মসূচি সম্পর্কে দূরদর্শন কি ভূমিকা পালন করেন তা আমরা দেখব। আমি আপনার মাধ্যমে উল্লেখ করতে চাই যে, তারা একদিকে মেট্রো চ্যানেলকে কুরুচিপূর্ণ বোম্বে মার্কা বা সাম্রাজ্যবাদী ইয়াংকি কালচার প্রচারের মধ্যে নিয়ে যাচ্ছে, যৌবনকে তারা ধ্বংস করতে চাইছে, সুকুমার প্রবৃত্তিগুলোকে ধ্বংস করে দিতে চাইছে। পাশাপাশি আপনারা দেখবেন, লো পাওয়ার টিভির নাম করে তারা কি করে মানুষকে ঠকাচ্ছে। এখানে সংস্কৃতি দপ্তরের মাননীয় একটু আগে এ সম্বন্ধে বললেন। লো পাওয়ার টিভি এখানে চালু করা হয়েছে। কিছুদিন আগে যখন এগরাতে এর মাধ্যমে সেখানে প্রচার করা হচ্ছে তখন দেখলাম পশ্চিমবাংলার মানুষের জন্য কোনও কিছু অনুষ্ঠান নেই, ওরা দেখাচ্ছেন কতদূর প্রচার মাধ্যমকে ছড়িয়ে দিয়েছেন। আপনি এগরাতে যাবেন, বহরমপুরে যাবেন, দেখবেন সেখানে কলকাতার কোনও অনুষ্ঠান প্রচারিত হয় না, সরাসরি দিল্লির অনুষ্ঠানকে প্রচারিত করা হচ্ছে এই লো পাওয়ার টিভির মাধ্যমে।

[2-25—2-35 p.m.]

এইরকম ভাবে নতুন করে আক্রমণ করছে এবং নানাভাবে প্রতিহত করা হয়েছে। আমি আপনার মাধ্যমে উল্লেখ করতে চাই যে, অনেক আন্দোলন, সংগ্রামের মধ্যে দিয়ে ১৯৯১ সালের ৩০শে আগস্ট এই দূরদর্শনকে একটা শক্তিশালী প্রচার মাধ্যম, গণ মাধ্যম হিসাবে জনস্বার্থে ব্যবহারের জন্য প্রসার ভারতী বিলটি কে সমর্থন করেছিলাম। দেশের ধর্মনিরপেক্ষতার পক্ষে, জাতীয় ঐক্যতার পক্ষে, দেশকে শক্তিশালী করার পক্ষে এই প্রচার

মাধ্যমকে ব্যবহার করার জন্য আমরা আন্দোলন সংগ্রাম করেছি। ৩০শে আগস্ট তৎকালীন সরকারের এই প্রসার ভারতী আইন পাস করার কথা ছিল, কিন্তু এখনো পর্যন্ত ওই বিলটি বস্তাপচা অবস্থায় পড়ে আছে। এই বিলটি চালু করবেন কি করবেন না তা নিয়ে একটা সংশয় রয়েছে এবং একটা জটিলতার পথ গ্রহণ করেছেন। আমি যেকথা উল্লেখ করতে চাই সেটা হচ্ছে যে, দূরদর্শনের এই মেট্রো চ্যানেল একটা অপসংস্কৃতি এনেছে এবং তার পাশাপাশি দেখবেন যে রাজ্য সরকারকে পর্যন্ত তারা উপেক্ষা করেছে। আমি এই ব্যাপারে একটি দৃষ্টান্ত হাজির করছি। ১৯৮৮ সালে আমাদের মুখ্যমন্ত্রী বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য একটি বিজ্ঞাপন দিতে বলেছিলেন দূরদর্শনকে, কিন্তু সেই আবেদন প্রত্যাখ্যাত হয়। স্বয়ং মুখ্যমন্ত্রীর আবেদনকে দূরদর্শন কর্তৃপক্ষ গ্রহণ করেন নি, কিন্তু এইসব বিজ্ঞাপন দাতার আয়োজিত অনুষ্ঠানগুলো প্রচার করছেন কি করে? এইভাবে দূরদর্শন কর্তৃপক্ষ বেসরকারি সংস্থা তথা মাল্টি ন্যাশনাল কর্পোরেশনের একটার পর একটা অনুপ্রবেশ ঘটিয়ে তারমধ্যে দিয়ে আমাদের দেশের সাধারণ মানুষকে চরম বিপদের মুখে ফেলে দিচ্ছেন। সুতরাং আজকে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে, নির্দিষ্টভাবে কেন্দ্রীয় সরকারের দাবিগুলো উত্থাপিত হয়েছে এবং এই দাবিগুলো নিয়ে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনা করবেন। আজকে আমাদের দেশের সামনে যে বিপদ, সেই বিপদের মোকাবিলা করার জন্য তাকে সঠিকপথে চালানোর জন্য দূরদর্শনের একটা বিরাট ভূমিকা আছে। কিন্তু দূরদর্শন সেই ভূমিকা পালন করছে না এবং সেই কারণে যে প্রস্তাব আনা হয়েছে তা সর্বসম্মতি ক্রমে গৃহীত হয়েছে তারজন্য আমি আনন্দিত এবং এটি কেন্দ্রের কাছে পাঠানো হোক, এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Rabin Deb that—

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, বর্তমানে ভারতীয় দূরদর্শনের মেট্রো চ্যানেলে প্রতিদিন সন্ধ্যায় যে অনুষ্ঠান পরিবেশিত হচ্ছে তা সুরুচিপূর্ণ নয় ;

এই সভা আরও লক্ষ্য করছে যে, মেট্রো চ্যানেলে প্রত্যাশিতভাবে বাংলাভাষা সমেত বিভিন্ন আঞ্চলিক ভাষায় অনুষ্ঠান পরিবেশনের ওপর গুরুত্ব দেওয়া হচ্ছে না, অথচ জাতীয় ঐক্য ও সংহতি দৃঢ়তর করবার জন্য তা একান্ত প্রয়োজন ;

অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট দাবি জানাচ্ছে যে—

(১) এই রাজ্যে অবিলম্বে দূরদর্শনের মেট্রো চ্যানেলে বাংলাভাষায় উপযুক্ত মানের, যুক্তিসম্মত, পরিমাণ অনুষ্ঠান পরিবেশনের ব্যবস্থা করতে হবে ;

(২) মেট্রো চ্যানেলে কুরুচিপূর্ণ ও অপসংস্কৃতিমূলক অনুষ্ঠান পরিবেশন বন্ধ করতে হবে ; এবং

(৩) দূরদর্শনের অনুষ্ঠানে বাংলা সমেত সমস্ত আঞ্চলিক ভাষা, সংস্কৃতি ও ঐতিহ্যকে

তুলে ধরে ভারতের সমস্ত জাতিসত্তাকে সমমর্যাদায় প্রতিষ্ঠিত করার জন্য এবং ধর্মনিরপেক্ষতার পক্ষে ও সাম্প্রদায়িকতার বিরুদ্ধে প্রচারাভিযানের জন্য কার্যকর পদক্ষেপ গ্রহণ করতে হবে।

was then put and agreed to.

**Mr. Speaker :** Now I call upon Shri Abdul Mannan to move his motion under Rule 185.

Shri Mannan is absent. The motion is not moved.

Now I call upon Shri Deba Prasad Sarkar to move his motion under rule 185.

**Shri Deba Prasad Sarkar:** Sir, I beg to move that—

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে রেল কর্তৃপক্ষের অব্যবস্থার জন্য পূর্বরেলের শিয়ালদহ ও হাওড়া ডিভিসনে কলকাতা শহরতলীর ট্রেন চলাচল ব্যবস্থা দিনের পর দিন ভেঙে পড়ছে এবং লক্ষ লক্ষ নিত্যযাত্রী ও সাধারণ যাত্রীর দুর্ভোগ বাড়ছে।

এই সভা ক্ষোভের সঙ্গে লক্ষ্য করছে যে বিগত দুই মাস যাবৎ শিয়ালদহ এবং হাওড়া ডিভিসনে টাইম টেবিলে তালিকাভুক্ত ট্রেন বাতিল করা হচ্ছে। এছাড়া উপযুক্ত রক্ষণাবেক্ষণের অভাবে ওভারহেড তার ছিঁড়ে যাওয়া, পেন্টোগ্রাফ ভেঙ্গে পড়া, ফিস প্লেট চুরি যাওয়া প্রভৃতি নানা কারণে অহরহ ট্রেন চলাচল বন্ধ হয়ে যায়। এছাড়া যাত্রীবাহী কামরাগুলির খুবই দুরবস্থা। বহু কামরাতেই আলো জ্বলে না, পাখা চলে না, ভাঙা জানালা, ভাঙা সিট। স্টেশনগুলিতে বহু ক্ষেত্রে কলে জল থাকে না। শৌচালয়গুলির অধিকাংশই ব্যবহারের অযোগ্য। বছর বছর রেলের ভাড়া ও মাসুল বৃদ্ধি সত্ত্বেও রেল কর্তৃপক্ষের সীমাহীন অবহেলা ও অব্যবস্থায় রেলযাত্রীদের দুর্ভোগের মাত্রা যে ভাবে বাড়ছে, তা খুবই উদ্বেগজনক।

সুতরাং এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে, পূর্বরেলের হাওড়া ও শিয়ালদহ ডিভিসনে কলকাতা শহরতলীর ট্রেন চলাচল ব্যবস্থার দ্রুত উন্নতি ঘটাতে হবে, নির্দ্ধারিত সময় অনুযায়ী নিয়মিত ট্রেন চলাচল সুনিশ্চিত করতে হবে এবং যাত্রীবাহী কামরা ও স্টেশনগুলি ব্যবহার উপযোগি রাখতে যুদ্ধকালীন তৎপরতা নিয়ে যাবতীয় প্রশাসনিক পদক্ষেপ গ্রহণ করতে হবে।

এই সভা উক্ত বিষয়ে আলোচনার জন্য এই বিধানসভার সকল রাজনৈতিক দলের সদস্যদের নিয়ে একটি প্রতিনিধিদল গঠন করে অবিলম্বে কেন্দ্রীয় সরকারের রেল দপ্তরের মন্ত্রী মহাশয়ের সঙ্গে সাক্ষাতের জন্য প্রেরণ করার সিদ্ধান্ত গ্রহণ করছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া এবং শিয়ালদহ শাখায় ট্রেনের যে অবস্থা তা মারাত্মক

রূপ নিয়েছে। কলকাতার শহরতলীর ২৫ লক্ষ থেকে ৩০ লক্ষ নিত্যযাত্রী প্রতিদিন কলকাতায় যাতায়াত করেন। অথচ এই দুটি শাখাতে দিনের পর দিন যেভাবে ট্রেনের অব্যবস্থা চলছে তাতে নিত্যযাত্রীদের দুর্ভোগ ক্রমশ বেড়েই চলেছে এবং তাকে ভিত্তি করে যে কোনও দিন একটা বিক্ষোভে ফেটে পড়বে। একটা মারাত্মক অবস্থার সৃষ্টি হবে। এবং এই জাতীয় বিক্ষোভকে ভিত্তি করে একটা গণ বিস্ফোরণও ঘটে যেতে পারে। আইনশৃঙ্খলার প্রশ্নে একটা মারাত্মক ভয়াবহ পরিস্থিতি দেখা দিতে পারে। দেশের মানুষের সহ্যের সীমা অতিক্রম করে গেছে এবং ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি হচ্ছে। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে হাওড়া এবং শিয়ালদহ ডিভিসনে ডেলি টাইম টেবিল অনুযায়ী শিডিউল টাইমে যে ট্রেন ছাড়ার কথা তা ছাড়ছে না। এরফলে যাত্রী সাধারণের একটা বিরাট দুর্ভোগ শুরু হয়েছে। হাওড়া ডিভিসনেও ঠিক তদ্রূপ অবস্থা, ট্রেন বাতিল হচ্ছে কারণে অকারণে। শুধু তাই নয়, ট্রেনের রক্ষণাবেক্ষণের অভাবে ওভার হেড লাইন ছিঁড়ে যায়, প্যান্টোগ্রাফ ভেঙে যায়, ফিশপ্লেট চুরি হচ্ছে, নানা রকম কারণে এইসব হচ্ছে। কোনওরকম মেইনটেনান্সের ব্যাপার নেই। বারবার দৃষ্টি আকর্ষণ করেও কোনও কাজ হয়না। সময়মতো ট্রেন চলে না। ট্রেন লেট এতো একেবারে নিত্যনৈমিত্তিক ব্যাপার, কোনও ট্রেনই সময়মতো চলেনা, টাইম শিডিউলে ট্রেন চলেনা এমন অবস্থা দাঁড়িয়েছে। শিয়ালদহে এবং হাওড়ায় একটা লেট স্লিপের কাউন্টার পার্মানেন্টলি খুলে রাখা হয়েছে। যারা সাধারণ নিত্যযাত্রী যাদের জীবন জীবিকার জন্য ট্রেনের উপর নির্ভরশীল হয়ে যাতায়াত করতে হয়, সেখানে যেভাবে ট্রেন লেট হচ্ছে, ট্রেন বাতিল হচ্ছে, কার্যত এতে তাদের জীবনজীবিকা নির্বাহ করা ডেলি প্যাসেঞ্জারি করে সম্ভব নয়। এই রকম একটা অবস্থা দাঁড়িয়েছে। পূর্ব রেলে এই রকম অবস্থা, অথচ বোম্বের ব্যাপারে আপনি জানেন, আপনি বহু জায়গায় ঘুরেছেন, বোম্বের শহরতলীতে ট্রেন সার্ভিস কত পাংচুয়াল, সেখানে ৫২ লক্ষ যাত্রীর সংখ্যা, এখানে আমাদের দুটো ডিভিসন যাত্রী সংখ্যা হবে ৩০ লক্ষ, সেখানে যদি তারা ৫২ লক্ষ যাত্রী নিয়ে পারফেক্ট ট্রেন সার্ভিস দিতে পারে তাহলে আমাদের এখানে হবে না কেন, পূর্ব রেলের থেকে সেখানে ট্রেন-এর মাসুল কি বেশি। এখানে ট্রেনের বগিতে আলো নেই, সিট নেই, স্টেশনগুলিতে জল নেই, শৌচাগারগুলি ব্যবহারের অযোগ্য। সেখানের টেলি কমিউনিকেশন সিস্টেম ফেল করছে, অথচ কোথাও যদি ফেল হয় এই টেলিকমিউনিকেশন সিস্টেম যেটায় ধরা যায় সেটা ফেল করছে এবং তার থেকে নানান সমস্যা সৃষ্টি হচ্ছে। গত ১২ই জুলাই সাউথ স্টেশনে কি অবস্থা, সন্ধ্যা ৬টা থেকে রাত্রি ১১।১২টা পর্যন্ত ট্রেন বন্ধ। সেখানকার তিনটি লাইনে লক্ষ্মীকান্তপুর, ক্যানিং, ডায়মন্ডহারবার-এর যাত্রীরা সন্ধ্যা ৬টা থেকে হাজারে হাজারে অপেক্ষা করছে ঘন্টার পর ঘন্টা। রাত্রি ১১টার সময় বলছে ট্রেন চলবে না। বৃষ্টি হচ্ছে, যাত্রীরা অসহায়, মহিলা, শিশু, বৃদ্ধা সব কোথায় যাবে, তা বলছেনা, বলছে এখুনি প্লাটফর্ম খালি করতে হবে। এই অবস্থায় সাধারণ যাত্রীরা বিক্ষোভ দেখাতেই পারে, কিন্তু সেখানে বেপরোয়াভাবে পুলিশ লাঠিচার্জ করল। এর জন্য দায়ী কে, রেল কর্তৃপক্ষ। এই যদি রেলকর্তৃপক্ষের অবস্থা হয়, এইক্ষেত্রে যাত্রী সাধারণের তো একটা সহ্যের সীমা আছে, সেটা অতিক্রম করলে তখন মারাত্মক রূপ নেবে। অথচ বছরের পর

বছর রেল মাসুল বাড়ছে, এবারে ১৮ শত কোটি টাকার বাড়তি মাসুল যাত্রী সাধারনের উপর চাপিয়ে দিয়েছে।

[2-35—2-45 p.m.]

অথচ যাত্রী সাধারণের সুযোগ-সুবিধা এইসব রেল কর্তৃপক্ষ দেখবে না। এইসব বিষয় নিয়ে আমাদের যাত্রী সাধারণের সংগঠন, ডেলি প্যাসেঞ্জার অ্যাসোসিয়েশান, তারা বার বার ডি.আর.এম, জেনারেল ম্যানেজারের কাছে ডেপুটেশন দিয়েছেন। কিন্তু বছরের পর বছর এই জিনিস চলছে, সমস্যা আরও বাড়ছে। ফলে এই রকম একটা অবস্থার মধ্যে আমরা মনে করি, কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে অত্যন্ত গুরুত্ব সহকারে দৃষ্টি আকর্ষণ করা দরকার, যাতে আগামী দিনে কোনও একটা মারাত্মক পরিস্থিতির সৃষ্টি না হতে পারে। আমি মনে করি এই বিধানসভা থেকে একটা সর্বদলীয় প্রতিনিধিদল কেন্দ্রীয় সরকারের সঙ্গে দেখা করে, সংশ্লিষ্ট মন্ত্রীর সঙ্গে দেখা করে ট্রেন যাতে নিয়মিত চলাচল করে এবং রেলের এই অব্যবস্থা যাতে দুর হয় এই দাবি নিয়ে, এর গুরুত্ব উপলব্ধি করে এই প্রস্তাব আমি উত্থাপন করেছি, আশা করি সমগ্র সদস্যরা এই প্রস্তাবকে সমর্থন করতে এগিয়ে আসবেন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেবুবাবু যে প্রস্তাব উত্থাপন করেছেন এবং শিয়ালদহ এবং হাওড়ার যাত্রীরা যে দারুণভাবে সমস্যার সম্মুখীন হচ্ছে এতে উনি যা বলেছেন সেটা ঠিক এবং আমি অ্যামেন্ডমেন্টে আরও কয়েকটি বিষয় এটার সঙ্গে যুক্ত করতে চাই। আশা করি দেবপ্রসাদবাবু এটাকে সমর্থন করবেন। এই কথাটাকে আমি থার্ড প্যারারা সঙ্গে যুক্ত করতে বলছি—

"২০ ভাগ বর্দ্ধিত রেক চালু করতে হবে, শিয়ালদহ ও হাওড়ায় প্ল্যাটফর্ম সংখ্যা বাড়াতে হবে, ক্রুসওভার বৃদ্ধি করতে হবে, দমদম শিয়ালদহের মধ্যে অন্তত ২টি অতিরিক্ত লাইন করতে হবে, বারুইপুর-শিয়ালদহ তৃতীয় লাইন, বারুইপুর থেকে লক্ষ্মীকান্তপুর-ডায়মন্ডহারবার এবং সোনারপুর থেকে ক্যানিং পর্যন্ত ডাবল লাইন করতে হবে, বারাসত থেকে বনগাঁ ডাবল লাইনের কাজ দ্রুত শেষ করতে হবে, এবং হাওড়া-আমতা-শিয়াখালা লাইন সম্পূর্ণ করতে হবে।"

এই তিনটে লাইনের ব্যাপার নিয়ে, যাত্রীদের ব্যাপার নিয়ে আমরা বহুবার কেন্দ্রীয় সরকারের কাছে বলেছি এবং বিভিন্ন ক্ষেত্রে কংগ্রেসিরা নির্বাচনের আগে একটার পর একটা মিটিঙে বলে গেছেন এবং মন্ত্রীরা কোথাও কোথাও শিলান্যাস করে গেছেন। কোথাও কোথাও শিলান্যাসের জায়গাটি মাটি ঢাকা পড়ে গেছে, কোথাও ঘাস ঢাকা পড়ে গেছে। বারবার আমরা এই ডিমান্ডগুলো উত্থাপন করেছি। কয়েক লক্ষ নিত্যযাত্রী তারা দুর্বিষহ অবস্থার মধ্যে পড়েছে। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বলব অবস্থাটাকে এমন একটা জায়গায় যাতে নিয়ে আসা যায় যাতে সুষ্ঠভাবে নিত্যযাত্রীরা আসতে পারেন। কয়েকদিন আগে বিভিন্ন জায়গায় গন্ডগোল হয়েছিল এই নিয়ে। মানুষ যাতে সুষ্ঠভাবে যাতায়াত করতে পারে তার জন্য এই অ্যামেন্ডমেন্ড আমি মুভ করছি, আশা করি দেবপ্রসাদ বাবু এটা মেনে নেবেন।

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেবপ্রসাদ বাবু যে ১৮৫ নং মোশন এখানে রেখেছেন এবং তার সঙ্গে লক্ষ্মী দে মহাশয় যে কিছুটা সংশোধন করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমার বক্তব্য শুনলে আমার মনে হয় দেবপ্রসাদবাবু আমাদের প্রস্তাবটাকে সমর্থন করবেন এবং শিয়ালদহ এবং হাওড়া রেল ডিভিসনে প্যাসেঞ্জারদের যে কমিটি আছে তাদের তরফ থেকে যে দাবিগুলো রেলের কাছে রাখা হয়েছে সেগুলো যদি আমি এখানে রাখি তাহলেই বুঝতে পারবেন আজকে এই বিধানসভা থেকে একটা পূর্নাঙ্গ প্রস্তাব গ্রহণ করা উচিত এবং তা নিয়ে সর্বদলীয় একটা টীম দিল্লিতে গিয়ে রেলওয়ে কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করে আমাদের যে দাবি সেই দাবিগুলির প্রতি দৃষ্টিকে আকর্ষণ করা। আপনারা সকলেই জানেন যে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সহ পূর্বাঞ্চলের রাজ্যগুলির প্রতি যে নিরবিচ্ছিন্ন বঞ্চনা করে চলেছেন তার অন্যতম নিদর্শন হচ্ছে রেল। আমাদের এই রাজ্যে হাওড়া-আমতা লাইনের জন্য শ্রীমতী ইন্দিরা গান্ধী ১৯৭১ সালে ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন। তারপর সেই লাইনের কাজ বহুদিন ধরে পড়ে ছিল, শুরু হয়নি এবং তারপর শুরু হয়ে বড়গেছিয়া পর্যন্ত গিয়েছে কিন্তু আমতা পর্যন্ত সেই লাইন যায়নি। এর ফলে হাওড়ার একটি বিস্তীর্ণ অঞ্চল রেল লাইন থেকে বঞ্চিত রয়ে গিয়েছে। তারপর মার্টিন রেলের দ্বারা যেটা যুক্ত ছিল সেই ডানকুনি শিয়াখালা ট্রেনও চালু হয়নি। বালুরঘাট-একলাক্ষীপুর লাইন যা উত্তর এবং দক্ষিণ দিনাজপুরকে যুক্ত করছে সেই লাইনও চালু করা হয়নি। বজবজ-নামখানা, দীঘার লাইন চালু করা হয়নি। এই সমস্ত রেলের দাবি দীর্ঘদিন ধরে পেন্ডিং পড়ে আছে। এই সমস্ত রেল লাইনের দাবিগুলিও যুক্ত করে রেল কর্তৃপক্ষের কাছে যাওয়া উচিত বলেই আমি মনে করি। তারপর ব্যান্ডেল কাটোয়া যেটা এখনও পর্যন্ত সিঙ্গল লাইন হয়ে আছে তাকে ডবল লাইন করার জন্য আমরা দীর্ঘদিন ধরে দাবি জানিয়ে আসছি এবং তার সঙ্গে সঙ্গে সেই লাইনে ইলেকট্রিফিকেশন করার দাবিও জানিয়ে আসছি কিন্তু সেই কাজ এখনও করা হয়নি। এই লাইন দিয়ে উত্তরবঙ্গের বহু মানুষ যাতায়াত করেন কারণ এই লাইন দিয়ে কামরূপ এক্সপ্রেস সহ অনেক মেল এক্সপ্রেস গাড়ি যাতায়াত করে। এই রকম একটি গুরুত্বপূর্ণ লাইন সিঙ্গল লাইন থাকার ফলে যাত্রীসাধারণ ভয়ানক অসুবিধার মধ্যে পড়েন কিন্তু রেল কর্তৃপক্ষ সে দিকে কোনও দৃষ্টি দেন না। আমাদের তাই দাবি থাকবে ঐ ব্যান্ডেল কাটোয়া লাইনকে অবিলম্বে ডবল লাইনে পরিণত করতে হবে এবং সেখানে ইলেকট্রিফিকেশনের কাজ করতে হবে। তারপর তারকেশ্বর লাইনটাকে ডবল লাইন করার জন্য আমরা দীর্ঘ দিন ধরে যে দাবি জানিয়ে আসছি তাকেও সম্মান দিতে হবে। তারপর কৃষ্ণনগর ভায়া করিমপুর বহরমপুর লাইনের ব্যাপারে আমরা দীর্ঘদিন ধরে দাবি জানিয়ে আসছি কারণ এই লাইনের সঙ্গে নদীয়া এবং মুর্শিদাবাদ জেলার বিস্তীর্ণ এলাকার মানুষের স্বার্থ জড়িত কাজেই সে দিকেও নজর দিতে হবে। এ সম্পর্কে প্রাক্তন সাংসদ শ্রী রেনুপদ দাস, বর্তমান সাংসদ অসীম বালা, অজয় মুখার্জি তারা বারবার দাবি জানিয়ে আসছেন কিন্তু কিছুই হয়নি। ১৯৭৭ সালে নির্বাচনের আগে গণি খান চৌধুরী করিমপুরে সভা করে বলেছিলেন যে এই রেল তিনি করবেনই কিন্তু সেখানে সেই বঞ্চনা আজও চলছে। স্যার, এই রেল লাইন প্রসঙ্গে বলি,

'গনি খানের রেলগাড়ি, নদীয়াবাসী তাতে চেপে স্বপ্নযোগে দেন পাড়ি।' সেই রেল লাইন আজও বাস্তবায়িত হয়নি। কাজেই আমি বলব, আজকের দাবির সঙ্গে এই দাবিগুলিও যুক্ত করা দরকার। স্যার, এই প্রসঙ্গে বলি, গত ৬ই ফেব্রুয়ারি হাওড়া ডিভিসনের শেওড়াফুলি স্টেশনের উপর ৪ জন এম.পি.— শ্রী অমল দত্ত, যিনি শিয়ালদহ ও হাওড়া ডিভিসনের অ্যাপেক্স বডির চেয়ারম্যান, শ্রী সুশান্ত চক্রবর্তী, শ্রী অনিল বসু, শ্রী সুদর্শন রায়চৌধুরি এবং আমরা কয়েকজন এম.এল.এ. মিলে বিরাট একটা কনভেনশন করি এবং তাতে ইস্টার্ন রেলওয়ের জেনারেল ম্যানেজার শ্রী অশোক ভাটনগর ও হাওড়া ডিভিসনের ডি.আর.এম. শ্রী মালহোত্রা উপস্থিত ছিলেন। সেখানে আলোচনা করে আমরা যে দাবিপত্র পেশ করেছিলাম সেগুলি আমি পড়ে দিচ্ছি। সেখানে বলা হয়েছে— Resolution of the Second Joint Convention of the commuters of the Howrah & Sealdah Divisions, held at Seoraphuli, Hooghly on February 6, 1993.

[2-45—2-55 p.m.]

reduction of railway fares bringing it back to the level of 1990. অনেক ভাড়া বেড়েছে, যেখানে দেড় টাকা ভাড়া ছিল সেখানে মিনিমাম ভাড়া ২ টাকা হয়েছে। তাহলে কত পারসেন্ট ভাড়া বৃদ্ধি হ'ল? As per suggestions placed before the Railway fares and freight committee. এটাকে আমরা ওখানে প্লেসড করেছিলাম, to ensure puntuality, safety and security. এমন কি আজকে রাজধানী এক্সপ্রেসে পর্যন্ত দুর্ঘটনা ঘটছে— ডি.এল. রায়ের কবিতার কথা মনে পড়ে যাচ্ছে, 'নৌকা ভীষন ডুবিছে, ভীষণ রেলে কোলিশন হয়।' আজকে রেলের কোলিশন নিত্য-নৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। No cancellation of trains, increase in the rakes by 20%. There should be at least one train in every five minutes during peak hours in all sections, additional booking counters, Ladies Urinals in all stations and seperate lavatories for gents and ladies. মেয়েদের টয়েলেটের ব্যাপারে আমাদের কাছে বহু মহিলা যাত্রী অভিযোগ করেছেন যে, প্ল্যাটফর্মে এই ধরনের কোন ব্যবস্থা নেই, ভীষণ অসুবিধার মধ্যে তাঁদের পড়তে হয়। lights, fans, seats doors and window in compartments. বহু জায়গায় থাকে না। বহু ট্রেনে লাইট থাকে না, অন্ধকারের মধ্যেই যেতে হয়, ফ্যান থাকে না, সীটগুলো সব ভাঙা, দরজা জানালার পাল্লা থাকে না। এই রকম অবস্থায় মধ্যে ট্রেনগুলো চলছে, যাত্রীদের প্রচন্ড অসুবিধার মধ্যে যাতায়াত করতে হচ্ছে। construction of extension of sheds in station platforms. আমরা পার্টিকুলার্স দিয়ে দিয়েছি। supply of drinking water in all stations including Halt Stations 10) raising of the level of station platforms in Halt stations, 11) increase in the number of cross-overs, 12) construction of fly-overs.

Sonarpur and Baruipur (Sealdah South), Birati Madhyamgram and Barasat (Sealdah-Bangaon) Barrackpore (Barasat road) and Ranaghat (National Highway-34) there should be reserved seats for the physically

disabled in a particular compartment on each train, conversion of Halt/ Flag stations to fulfledged stations.

Sealdah Division 1) doubling of railway tracks Barasat-Bangaon, Ranaghat-Shantipur, Ranaghat-Krishnanagar, Baruipur-Diamond Harbour, Baruipur-Lakhikantapur, Sonarpur-Canning, Ballygung-Budge-Budge, Kalyani-Kalyani Simanta 2) Electrification of Railway tracks, Circular Railway, Barasat Hansnabad, Ranaghat-Bongaon, Ranaghat-Gede, Krishnagar-Lalgola, 3) increase in the sectional capacity—two additional lines from Sealdah to Dum Dum Junction, A third line from Sealdah to Baruipur, For more accommodation conversion of rakes to 10-bogey formation. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আশা করব মাননীয় সদস্য তাঁর প্রস্তাবের মধ্যে আমার এই প্রস্তাবগুলো সংযোজন করে নেবেন তাহলে প্রস্তাবটি পূর্ণাঙ্গরূপ ধারণ করবে।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার এই সভায় যে প্রস্তাব পেশ করেছেন তার ওপর মাননীয় সদস্য লক্ষ্মীকান্ত দে যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে আমি অ্যামেন্ডমেন্ট সহ সমর্থন করছি এবং দু'চারটে কথা বলছি। স্যার, আমরা পশ্চিম বাংলায় বাস করি। আমাদের পশ্চিম বাংলার হাওড়া এবং শিয়ালদহ, এই দুটি গুরুত্বপূর্ণ রেল স্টেশন। এই দুটি স্টেশন দিয়ে দৈনিক ২৫/৩০ লক্ষ যাত্রী যাতায়াত করেন। কিন্তু এই দুটি রেল স্টেশন তথা এই দুটি প্রধান রেলওয়ে ডিভিসন সম্বন্ধে রেল কর্তৃপক্ষ একদম উদাসিন এবং তাঁদের দায়িত্ব সম্বন্ধে তাঁরা মোটেই সচেতন নন। নিত্য যাত্রীরা অভিযোগ করেন এই দুটি ডিভিসনের বেশিরভাগ গাড়িতেই কোনও ফ্যান নেই। এমন কি যে গাড়িগুলোতে ফ্যান আছে সেগুলো পর্যন্ত চলেনা। ফ্যান চললেও সে ফ্যান থেকে হাওয়া পাওয়া যায় না। বেশিরভাগ গাড়িতেই লাইট থাকে না। যেসব গাড়িতে লাইট থাকে সেগুলো আবার নেভানো যায় না। আমরা ফার্স্ট ক্লাশ-এ গিয়ে দেখি রাত্রিবেলা ঘুমাবার জন্য লাইট বন্ধ করা যায় না। এই দুটো ডিভিসনের কোনও গাড়িতে কোনও নিরাপত্তা নেই। নিরাপত্তার জন্য যাদের রাখা হয়েছে তারাই চোরের সঙ্গে আঁতাত করে যাত্রীদের সমস্ত কিছু লুঠপাট করে নেয়। ডায়রি করেও কোনও সমস্যার সমাধান হয় না, চোরের খোঁজ পাওয়া যায় না। বেশিরভাগ ট্রেনের শৌচাগারগুলো অধিকাংশই ব্যবহারের অযোগ্য। যদিও সেখানে লেখা আছে 'ব্যবহার করার পূর্বে এবং ব্যবহার করার পরে ফ্ল্যাস টানুন।' কিন্তু জল দেবার জন্য আপনি যতই টানুন এক ফোঁটা জল পড়বে না। এই রকম দুরবস্থা চলছে। কোনও গাড়িতে বা কোনও স্টেশনে একটাও বাথ-রুম পাবেন না যেটা ব্যবহারের যোগ্য। শৌচাগারগুলোর দরজা ভাঙা। ফলে সেগুলো মহিলাদের পক্ষে ব্যবহারের অযোগ্য।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সাত্ত্বিক বাবু, এটা ই.এম.ইউ. সম্বন্ধে।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** স্যার, এখানে ই.এম.ইউ. ছাড়াও বহু গাড়ি ডিজেল ইঞ্জিন

দিয়ে চালানো হচ্ছে। ই.এম.ইউ. বলুন, আর সাধারণ গাড়িই বলুন, কোনও গাড়িতে দরজা, জানালা বন্ধ করার মতো অবস্থায় নেই। আবার একবার যদি বন্ধ হয় তো খোলা যায় না। আমি শিয়ালদহ এবং হাওড়া স্টেশনের ব্যাপারে বলছি। হাওড়া স্টেশনে প্ল্যাটফর্ম নাম্বার ১৫, সেখানে আপনি দেখবেন, এর উপর কোনও শেড্ নেই। বৃষ্টির সময় প্যাসেঞ্জারদের দাঁড়িয়ে ভিজতে হবে। আপনি ই.এম.ইউ.তে বসতে যাবেন তাতে দেখবেন বেঞ্চের পায়া আছে কিন্তু বসবার মতন পাটাতন নেই। যদি যেতে চান তাহলে ঐ ফাঁকায় বসতে হবে। আজকাল দেখবেন কোনও ট্রেন সময় মতন আসে না। আমি অনেক ছেলেকে দেখেছি, যারা কলকাতায় ইনটারভিউ দেবার জন্য আসেন তারা ১ দিন আগে থেকে তৈরি হয়। কারণ ট্রেন যে কখন এসে পৌছবে তা কেউ বলতে পারে না। যদি ট্রেনটা ১০টার সময় পৌছবার সময় থাকে তাহলে দেখবেন সেই ট্রেনটি পৌছচ্ছে ৩টার সময়। এরফলে ডেলি প্যাসেঞ্জার যারা আছে তাদের দুর্দশায় পড়তে হয়। অনেক সময় দেখেছি, ডেলি প্যাসেঞ্জারদের সময় মতো ট্রেন না আসার জন্য বাড়ি ফিরে যেতে হচ্ছে। অফিস বা কাজকর্ম কিছুই করতে পারছে না। ই.এম.ইউর কথা ছেড়ে দিলাম, এবার অন্যান্য অসুবিধার কথাগুলি একটু শুনুন। হাওড়া স্টেশন এবং শিয়ালদহ স্টেশন হতে এক্সপ্রেস ট্রেন ছাড়ে। আপনি ফ্যামিলি নিয়ে যখন পৌছলেন তখন গিয়ে শুনলেন সেটা ক্যানসেল হয়ে গেছে। তারপর আপনি চেষ্টা করেও জানতে পারবেন না যে ট্রেনটি যাবে কিনা। সুপার ফাস্ট ট্রেনের ভাড়া নেবেন অথচ দেখবেন সেই সুপার ফাস্ট ট্রেনের কোনও সুযোগ-সুবিধা নেই। তাই এই ব্যাপারে যে প্রস্তাব এসেছে, আমাদের বিধানসভার সদস্যদের তরফ থেকে একটি টিম গিয়ে রেল মন্ত্রীর সঙ্গে দেখা করা উচিত। রেলের ভাড়া প্রতি বছর বাড়ছে অথচ কোনও ফেসিলিটি বাড়ছে না। রেলের যে ওয়াগন অ্যালটমেন্ট হওয়া উচিত সেই অ্যালটমেন্টও হচ্ছে না। এতে করে খাদ্য এবং অত্যাবশ্যকীয় জিনিস আসার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। তাই যে প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-55—3-05 p.m.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব নিয়ে এসেছেন এবং শ্রী লক্ষ্মীকান্ত দে মহাশয় যে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন তাকে আমি সমর্থন করছি। এই প্রস্তাবে আমিও একটি অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছি। দেবপ্রসাদবাবু এটাকে সমর্থন করবেন। এখানে হাওড়া এবং শিয়ালদহ সেকশনের প্রচুর অসুবিধার কথা সবাই বলেছেন, কাজেই আমি তার পুনরাবৃত্তি করতে চাই না। তবে আমরা বহুবছর ধরে দাবি করে আসছি বর্ধমান-আসানসোল সেকশনকে সুবারবণ সেকশন হিসাবে ঘোষণা করবার জন্য। আপনি নিজে দুর্গাপুর থেকে আসানসোল যান, নিশ্চয়ই দেখেছেন যে সেখানে তিন-চার ঘন্টার মধ্যে কোনও লোকাল ট্রেন পাওয়া যায় না যাতায়াত করবার জন্য। সেজন্য অবশ্যই বর্ধমান-আসানসোল সেকশনকে সুবারবণ সেকশন করতে হবে এবং এটাও আমাদের বহু বছরের দাবি যে, বর্ধমান-আসানসোল সেকশনে ই.এম.ইউ. কোচ অ্যালট করতে হবে। আমি নিজে শ্রমমন্ত্রী জাফর সরীফকে এই ব্যাপারে চিঠি

দিয়েছিলাম। তার উত্তরে রেল প্রতিমন্ত্রী জানিয়েছেন ১৯৯৩-৯৪ সালের ফার্স্ট হাফে ঐ সেকশনে ই.এম.ইউ কোচ চালু করা হবে। আমার এই অ্যাপিল যদি রেল দপ্তর কার্যকর করে তাহলে বর্ধমান-আসানসোল সেকশনে যাতায়াতে অনেক কম সময় লাগবে এবং তখন আর তিন-চার ঘন্টা অপেক্ষা করতে হবে না। সেজন্য আমি দাবি করছি, দেবপ্রসাদ বাবু আমার অ্যামেন্ডমেন্ট গ্রহণ করবেন। আমি দাবি করছি, বর্ধমান-আসানসোল সেকশনকে সুবারবণ সেকশন হিসাবে ঘোষণা করে সেখানে ১৯৯৩-৯৪ সালের ফার্স্ট কোয়ার্টার থেকে ই.এম.ইউ. কোচ চালু করা হোক।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব নিয়ে এসেছেন আমি সেই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করছি। আমরা সকলেই জানি, বর্তমানে কি পরিমাণ দুর্ভোগের মধ্যে দিয়ে নিত্যযাত্রীরা ই.এম.ইউ. কোচে যাতায়াত করছেন। বিশেষ করে হাওড়া এবং শিয়ালদহ বর্তমানে এমন পরিস্থিতি দাঁড়িয়েছে যারফলে কিছুদিনের মধ্যে এমন অবস্থা হবে তাতে যা চলছে সেটাও ভেঙ্গে পড়বে। রেকগুলির বর্তমানে অত্যন্ত খারাপ পরিস্থিতি। রেলওয়ে স্টেশনগুলির মধ্যে, বিশেষ করে হাওড়া এবং শিয়ালদহ স্টেশনে আন-লাইসেন্সড হকাররা এমনভাবে বসে পড়েছেন যারফলে নিত্যযাত্রীদের যাতায়াতের রাস্তা বন্ধ হয়ে যাচ্ছে। সমস্ত প্ল্যাটফর্ম জুড়ে হকাররা বসে থাকছেন। আমি বুঝতে পারছি না প্ল্যাটফর্মগুলি বাজার হয়ে যাবে কিনা। এই ব্যাপারে রেলওয়ে কর্তৃপক্ষ কি করছেন জানি না, কিন্তু এরফলে নিত্যযাত্রীদের দুর্ভোগ ভোগ করতে হচ্ছে। হাওড়া স্টেশনে আন্ডার গ্রাউন্ড দিয়ে যে রাস্তা করা হয়েছিল সেটা আগে ভালই ছিল। কিন্তু বর্তমানে মেনটেনেন্সের অভাবে তার এমন অবস্থা হয়েছে যারফলে বৃষ্টি হলেই জল সেখানে চলে আসে, দুই ধার ভেঙ্গে পড়ছে এবং সেখানকার নোংরা পরিষ্কার করবার কোন ব্যবস্থা করা হচ্ছে না। আবার নিচের রাস্তা থেকে উপরে উঠবার পথে এত সব দোকান-পাট রয়েছে যে সেখান থেকে আসতে গেলে হোঁচট খেতে হয়। নিত্যযাত্রীদের এই দুর্ভোগ থেকে মুক্ত করার জন্য রেলওয়ে কর্তৃপক্ষ কোনও নজর দেন না। কাজেই এর প্রতি নজর দেওয়া দরকার। এটা শুধু প্রস্তাব গ্রহণ করলেই হবেনা, এদের ডেকে বলা দরকার যে তোমরা এগুলি দেখছনা কেন? কাজেই আমি বলবো যে সরকার এদের ডাকুন এবং এই সম্পর্কে তাদের সঙ্গে কথা বলুন। আজকে যে অবস্থা চলছে, মানুষ যেভাবে দুর্ভোগের মধ্যে পড়ছে তাতে তারা যদি ভাঙচুর করে তাহলে কিছু বলা যাবেনা। দেবপ্রসাদ সরকার সঠিক ভাবেই এটা এনেছেন। আজকে রেলের যে অবস্থা সেটা আপনারা সকলেই জানেন। আজকে রেলের দরজা ভাঙ্গা, জানালা থাকেনা, মানুষকে ভিজে ভিজে যেতে হয়, কিন্তু এগুলি তারা রক্ষণাবেক্ষণ করবেন না। আজকে যে প্রস্তাব এসেছে, এটা আমরা গ্রহণ করব ঠিকই, কিন্তু রাজ্য সরকারকে অনুরোধ করব যে ২ জন জেনারেল ম্যানেজার-হাওড়া ডিভিসন এবং শিয়ালদা ডিভিসন, এদের ডেকে বলা হোক যে এগুলি ভাল ভাবে চালানোর ব্যবস্থা করা হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব

এখানে এনেছেন এবং লক্ষ্মীকান্ত দে যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। এটা কোন সমালোচনার ব্যাপার নয়। আজকে বাস্তব অবস্থা হচ্ছে যে শিয়ালদহ লাইনে রেল ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। একথা একজনও বলবেনা যে ট্রেন ঠিক সময়ে আসে। এদের যে টাইম টেব্‌ল আছে সেটা একটা ভোগাস জিনিস। আমরা প্রতিদিন ট্রেনে করে কলকাতা আসি। আমরা যারা ডেলি প্যাসেঞ্জার, যারা হাউসে আসি, আমাদের তিক্ত অভিজ্ঞতা আছে। আমরা দেখেছি যে একটা অলিখিত স্টেশন করে ফেলেছে ঐ কারশেডে। উল্টোডাঙ্গা থেকে আসতে ওখানে ৪বার গাড়ি থামে। এর ফলে যারা ইন্টারভিউ দেবার জন্য আসছেন তারা ইন্টারভিউ লস করছেন, যারা চাকুরির ক্ষেত্রে যাচ্ছেন তারা সেখানে লাল দাগ খাচ্ছেন, ইস্কুলে, কলেজে ছাত্ররা ঠিকমতো পৌঁছাতে পারছে না, ব্যবসা-বাণিজ্য সমস্ত কিছু আজকে বিপর্যস্ত হয়ে পড়েছে। দ্বিতীয় কথা হচ্ছে যে সেফটি-সিকিউরিটি বলে একটা কথা লেখা আছে, সেটা প্রহসনে পরিণত হয়েছে। এখানে সেফটি-সিকিউরিটি বলে কিছু নেই, মানুষ দুর্ভোগে পড়ছে, কোন সুযোগ তারা পাচ্ছেনা। এবারের বাজেটে পশ্চিমবঙ্গকে রম্ভকলা দেখিয়েছেন। পশ্চিমবঙ্গের জন্য কোনও প্রকল্প গ্রহণ করা হলনা। আগে অনেক শিলান্যাস করা হয়েছে। আজকে ভারতবর্ষের কোনও জায়গায় ট্যুরিস্ট স্পট বলে কিছু নেই যেখানে জীবনের নিরাপত্তা আছে। আমরা একটা গড়ে তুলেছি, সেখানে কয়েক টন শিলান্যাস করা হয়েছে। অথচ সেই দিঘায় আজ পর্যন্ত রেল চালু করা হয়নি। আমরা কোটি কোটি টাকা ধার-দেনা করে ট্যুরিস্ট স্পট করেছি, সেখানে ভারতবর্ষের বিভিন্ন জায়গা থেকে ট্যুরিস্টরা আসবে কিন্তু যোগাযোগ ব্যবস্থার জন্য সেটা হয়ে উঠছে না। সেজন্য দুটি বিষয়ে আমার তাদের কাছে জিজ্ঞাস্য। একটা হচ্ছে রেল সময় মতো চলবে কিনা, আর একটা হচ্ছে যে প্রকল্পগুলি বহুদিন যাবৎ চালু হয়েছে সেটা হবে কিনা? একটা ডিস্ট্রিক্ট টাউন মুর্শিদাবাদ, সেটা একটা হিস্টোরিক্যাল প্লেস। সেখানে ডবল লাইন নেই ১০০ বছরের উপরে। কাজেই এগুলি করার জন্য আবেদন জানিয়ে, এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-05—3-15 p.m.]

**শ্রী ননী কর :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব এনেছেন তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি এবং তাঁর প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি। আমাদের মাননীয় সদস্য শ্রী লক্ষ্মীকান্ত দে মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা উনি সমর্থন করবেন ধরে নিচ্ছি। আমাদের মাননীয় সদস্য যে সংশোধনী এনেছেন তাকে উনি সমর্থন না করলেও আমি সমর্থন করছি। দেবপ্রসাদবাবু আমাদের বিরুদ্ধে কথা বলেন, আর ভোট দেবার সময় উনি খটাস রঙের আলোয় ভোট দেন। আজকে এমন একটা প্রস্তাব এসেছে যেটা উনি আমাদের সঙ্গে ভোট দেবেন। আজকে আমরা এই কথা বলব কাকে? আজকে ২৬ তারিখ, নরসীমা রাও-এর বিরুদ্ধে চুরির অভিযোগ উঠেছে, সাম্প্রদায়িক শক্তিকে সমর্থন করেন এই নিয়ে তাঁর বিরুদ্ধে অভিযোগ উঠেছে, আজকে সেই ব্যাপার নিয়ে অনাস্থা প্রস্তাব এসেছে। আমি জানিনা, এখনও খবর পাইনি কি অবস্থা

সেখানে হয়েছে। যাই হোক উনি যে প্রস্তাব এনেছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। যে গভর্নমেন্ট থাকুক না কেন তার কাছে এই কথা বলতে হবে যে রেল চলছে না, সত্যি সত্যিই রেল যে ঠিকভাবে চলছে না এটা নিয়ে বেশি বলে লাভ নেই। আমি বনগাঁ লাইনের প্যাসেঞ্জার। আমার পায়ে যদি চুলকানি পায় তাহলে সেটা চুলকাতে গিয়ে অন্যের পায়ে চুলকাতে হয়। এই রকম ভাবে আমাদের ট্রেনের মধ্যে দাঁড়িয়ে থাকতে হয়। যাই হোক এই ভাবে ভর্তি ট্রেন কখন গিয়ে যে পৌছাবে সেটা সঠিক বলা যাবে না। গাড়ির মধ্যে এমন অবস্থায় দাঁড়িয়ে থাকতে হয় যে কারো পকেট থেকে কেউ যদি কিছু তুলে নেয় সেটা বোঝার উপায় থাকে না। তবে ডেলিপ্যাসেঞ্জাররা কখনও প্যাসেঞ্জারের পকেট থেকে কিছু তোলে না। কিন্তু কংগ্রেস তুলতে পারে, মন্ত্রী আছেন, নেতা আছেন তাঁরা তুলতে পারেন, ওনাদের রেল মন্ত্রী আছেন, উনি তুলতে পারেন। তবে এই কথা ঠিক যে আমার পকেটের সুপারী তুলতে গিয়ে অন্যের পকেটে হাত চলে যায়। এই অবস্থাতেও কখন গাড়ি গিয়ে গন্তব্যস্থলে পৌছাবে তার ঠিক নেই। গন্তব্যস্থলে দেড় ঘন্টায় যাবার কথা সেখানে সাড়ে তিন ঘন্টা থেকে ৬ ঘন্টা পর্যন্ত পৌছাতে লেগে যায়। নানা কারণে দেরি হচ্ছে এবং এই দেরি হবেই। আমি শিয়ালদা স্টেশন দিয়ে যাতায়াত করি, হাওড়া সম্পর্কে আমার ততটা অভিজ্ঞতা নেই, আশা করি হাওড়া স্টেশনে এই জিনিস হয় যে, কখন যে কোন প্লাটফর্ম থেকে গাড়ি ছাড়বে তার ঠিক নেই, যে কোনও সময় প্লাটফর্ম পরিবর্তন হতে পারে। আবার কখনও ট্রেন বাতিল করে দেওয়া হয় এবং বলে দেওয়া হয় যে ট্রেন চলবে না। আবার দেখা যায় রেল গাড়ির কপাট নেই। বৃষ্টিতে রাস্তা দিয়ে চলতে গেলে ছাতা না রাখলেও হবে কিন্তু রেল গাড়িতে উঠতে গেলে ছাতা রাখতেই হবে। কারণ গাড়িতে জানালা নেই এবং উপর থেকে জল পড়ে। এখন আবার দেখতে পাচ্ছি রেল প্রাইভেটাইজেশন করতে চাচ্ছে। সরকারের হাতে রাখতে চাচ্ছে না। আমরা এখন যেমন শুনি বোসের বাস দাসের লরি, এখন শুনব রামের ট্রেন। এখন ওনারা প্রাইভেটাইজেশনের দিকে যাচ্ছেন। সবটা যে ওঁরা করছেন তা নয়, ভাড়া যে বাড়ানো হচ্ছে ওঁরা যে বাড়াচ্ছে তা নয়, উপর থেকে নির্দেশ আসছে, উপর মানে একেবারে সাম্রাজ্যবাদের কাছ থেকে। প্রভুর পরামর্শে অপচয় বন্ধ করতে চাইছেন। সাম্রাজ্যবাদের মানসিকতা বাড়ছে, তাতে সাধারণ মানুষের এবং যাত্রি সাধারণের উপকার হচ্ছে না। বনগাঁ ডবল লাইন হবার কথা, সেটা কিছুতেই শেষ হচ্ছে না, এটা শেষ হোক আমি চাই। বসিরহাট পর্যন্ত যাওয়ার ব্যবস্থা হোক এই দাবি আমি করছি। এই কথা বলে প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি এবং আমাদের মাননীয় সদস্য লক্ষ্মীকান্ত দে মহাশয় যে সংশোধনী উত্থাপন করেছেন দুটোকে একত্রিত করে প্রস্তাবটা যে ভাবে আসবে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় জন-জীবনের গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করেছেন। আমরা সকলে জানি রেল বাজেটে পশ্চিমবাংলা উপেক্ষিত। সম্প্রতি যে রেল বাজেট এই বছর পাস হল তাতে আমাদের পশ্চিমবাংলায় যে চালু রেল প্রকল্প ছিল সেই চালু রেল

প্রকল্প সমাপ্ত করার জন্য যথেষ্ট অর্থ বরাদ্দ করা হয়নি। দীর্ঘ দিনের নূতন রেল প্রকল্পের ব্যাপারে যে প্রতিশ্রুতির আশ্বাস আমরা পেয়েছিলাম সেই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের রেল মন্ত্রক নীরব থেকেছে। গত বছর এই বিধানসভা থেকে সর্বদলীয় কমিটি করে রেল মন্ত্রী সি.কে.জাফর সরিফের কাছে গিয়েছিলাম রেলের বিভিন্ন সমস্যা নিয়ে আলোচনা করার জন্য। সেই আলোচনায় আমরা একমাত্র উত্তর পেয়েছিলাম আর্থিক অভাবের জন্য নূতন রেল প্রকল্প কিংবা চালু রেল প্রকল্পগুলি সম্পন্ন করতে পারছি না। তাতে আমরা আমাদের দাবি জানালাম। আমরা বলেছিলাম যে রেল প্রশাসনিক ব্যবস্থাকে যদি দক্ষতার দিকে নিয়ে যাওয়া যায় তাহলে যেভাবে রেলে চুরি হচ্ছে এবং বিনা টিকিটে ভ্রমণ করছে, এই দুটোকে যদি রক্ষা করা যায় তাহলে এর থেকে যে অর্থ উপার্জিত হবে তাতে রেলের যাত্রী ভাড়া বৃদ্ধি করা বা মাসুল বৃদ্ধি করার প্রয়োজন হবে না। প্রতি বছর মাসুল বৃদ্ধি এবং যাত্রী ভাড়া বৃদ্ধি করে যে পরিমাণে অর্থ রেল উপার্জন করে, ঐ লিকেজ যেটা আছে সেটা বন্ধ করলে তার চাইতে বেশি পরিমাণে অর্থ উপার্জন করা সম্ভব হবে। এবং তা দিয়ে রেল কর্তৃপক্ষ যাত্রী পরিষেবার কাজে উদ্যোগ গ্রহণ করতে পারবে। রেল কর্তৃপক্ষ সেই বাড়তি অর্থ উন্নয়নমূলক কাজে বিনিয়োগ করতে পারবে। এখানে দেবপ্রসাদবাবু নিত্যযাত্রীদের যে নিত্য যন্ত্রনা ভোগ করতে হয় সেই বিষয়ে যে প্রস্তাব এনেছেন, নিত্যযাত্রীদের যে নিত্যযন্ত্রনা ভোগ করতে হয়, এই বিষয়ে দ্বিমত নেই। আমরা জানি যে কলকাতায় কম করেও ৩০ লক্ষ লোক যাতায়াত করেন। রেলের বিভিন্ন সেকশনে এইসব নিত্যযাত্রীদের জন্য রেলে ন্যূনতম যে পরিষেবা থাকা দরকার তা থাকে না। ই.এম.ইউ. কোচে যাত্রীদের জন্য কোন ব্যবস্থাই থাকে না। এমনকি দূরপাল্লার এক্সপ্রেস ট্রেনগুলোতেও ন্যূনতম যে পরিষেবা থাকা দরকার সেগুলো আজকে লুপ্ত হতে বসেছে। যাত্রীদের পরিসেবার উন্নয়নের নামে রেল কর্তৃপক্ষ প্রত্যেক বছরই যাত্রী ভাড়া বৃদ্ধি করছেন। একদিকে যাত্রী পরিষেবার নাম করে ভাড়া বৃদ্ধি করছেন, অন্যদিকে দেখা যাচ্ছে যে ক্রমশ যাত্রীদের ন্যূনতম সুযোগ সুবিধা যেটুকু থাকা দরকার তা কমে যাচ্ছে। আজকে এই অবস্থায় রেল প্রশাসন চলছে। এরফলে জনসাধারণের মধ্যে ক্ষোভ বিক্ষোভ দেখা যাচ্ছে। আমরা আমাদের বাস্তব অভিজ্ঞতা থেকে দেখছি যে রেল ঠিকমতো ও সময়মতো চলছে না। নিত্য যাত্রীরা এরফলে সময় মতো অফিসে যেতে পারছেন না। নানা জায়গায় তাদের যাত্রা বিলম্বিত হচ্ছে। এরফলে মানুষের মধ্যে ক্ষোভ বিক্ষোভের সঞ্চার হচ্ছে, ভাঙচুর, নানা রকম ভাবে আইন-শৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে। এই জিনিস কখনই চলতে পারে না। রেল কর্তৃপক্ষের কাছে আমাদের দাবি উত্থাপন করা হয়েছে, এই দাবিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-15—3-25 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে, এটা জনজীবনের একেবারে জলন্ত সমস্যা। এটা সম্পর্কে সবাই ভুক্তভোগী এবং মর্মে মর্মে উপলব্ধি করছেন, সেজন্য এই প্রস্তাবকে সবাই সমর্থন করেছেন। আমি প্রথমেই মাননীয় লক্ষ্মী দে মহাশয় যিনি চীফ হুইপ, তিনি যে সংশোধনী দিয়েছেন সেটাকে

গ্রহণ করছি এবং অন্যান্য যাঁরা সাজেশন দিয়েছেন, আমি ইন স্পিরিট সেই সাজেশনগুলো গ্রহণ করছি। আজকে যে সর্বদলীয় প্রস্তাব নিয়ে আমরা রেল কর্তৃপক্ষের কাছে যাব, তাঁদের কাছে ইতিপূর্বে আমরা বিভিন্ন প্রস্তাব নিয়ে গিয়েছি। তখন তাঁরা টাকার সমস্যা ইত্যাদি অনেক অজুহাত দেখিয়ে বলেছেন পসিটি অব ফান্ড তাঁদের রয়েছে। আমরা এমন প্রস্তাব নিয়ে এবারে যাচ্ছি, এখানে কিন্তু পসিটি অব ফান্ড বলে বলা চলবে না। রেল কর্তৃপক্ষ তারা ডিউটি রাউন্ড—তাঁদের যেটা করণীয়, জনগণ ভাড়া গুনছেন, সেই পরিপ্রেক্ষিতে তাঁদের যেটা রেল কর্তৃপক্ষের কাছে প্রাপ্য, যে ফেসিলিটিস যাত্রী সাধারণ পাওয়ার অধিকারী যেমন, শিডিউল টাইমে ট্রেন ছাড়বে এবং সময় মতো ট্রেনগুলো স্টেশনে পৌছবে, এগুলো আজকে হচ্ছে না। ট্রেনগুলো শিডিউল মতো ছাড়ে না, সময় মতো রান করে না। যাত্রীদের ট্রেনে যে নেসেসারি অ্যামেনিটিজ সেগুলো দেওয়া হয় না, অথচ যেগুলোতে তারা ডিউটি বাউন্ড। আমরা এই সমস্ত দাবি নিয়ে তাঁদের কাছে যাব, এগুলোকে অগ্রাহ্য করার কোন সুযোগ তাঁদের নেই। তারা জনগণের কাছ থেকে মাসুল নেবে, ভাড়া নেবে এবং সাথে সাথে এই রকম একটা অব্যবস্থায় রেল কর্তৃপক্ষ চলবেন এটা কখনই হতে পারে না। বছরের পর বছর ধরে যাত্রীরা দুর্ভোগ ভোগ করবে, এটা কখনোই হতে পারে না। এরফলে গোটা রাজ্যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি মারাত্মক অবস্থায় চলে যেতে পারে। এই রকম দায়িত্ব জ্ঞানহীন আচরণ চলতে পারে না, বছরের পর বছর ধরে এটা আনপ্রোটেস্টেড, আনচ্যালেঞ্জড হয়ে থাকবে, এটা কখনও চলতে পারে না। এ সম্পর্কে মানুষ সচেতন। আমরা এই বিধানসভায় জনগণের এই দাবি নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে যাব, যাতে অবিলম্বে রেল চলাচলের ক্ষেত্রে যে অবস্থা সৃষ্টি হয়েছে, সেগুলোকে যাত্রী সাধারণের সুবিধার্থে, পরিষেবার ক্ষেত্রে মিনিমাম গ্যারান্টি যেটা যাত্রী সাধারণকে দিতে দায়বদ্ধ সেটা তাঁরা পালন করবেন। সেখানে দায়িত্ব পালন করার প্রস্তাব নিয়ে আমরা দিল্লি যাব এবং আমার প্রস্তাবকে সবাই সমর্থন করার জন্য ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি এবং লক্ষ্মীকান্ত দে মহাশয় যে প্রস্তাবটি রেখেছেন সেটাও সমর্থন করছি। The motion of Shri Lakshmi Kanta Dey that- At the end of the third para the following be inserted "২০ ভাগ বর্দ্ধিত রেক চালু করতে হবে, শিয়ালদহ ও হাওড়ায় প্ল্যাট ফর্ম সংখ্যা বাড়াতে হবে, ক্রস ওভার বৃদ্ধিতে করতে হবে, বারুইপুর শিয়ালদহ ডবল লাইন ও দমদম শিয়ালদহের মধ্যে অন্তত ২টি বর্দ্ধিত লাইন করতে হবে, এবং হাওড়া আমতা শিয়াখালা লাইন সম্পূর্ণ করতে হবে। was then put and agreed to.

The motion of Shri Deba Prasad Sarkar, as amended

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, রেলকর্তৃপক্ষের অব্যবস্থার জন্য পূর্ব রেলের শিয়ালদহ ও হাওড়া ডিভিসনে কলকাতা শহরতলীর ট্রেন চলাচল-ব্যবস্থা দিনের পর দিন ভেঙ্গে পড়ছে এবং লক্ষ লক্ষ নিত্যযাত্রী ও সাধারণ যাত্রীর দুর্ভোগ বাড়ছে।

এই সভা ক্ষোভের সঙ্গে লক্ষ্য করছে যে বিগত দুই মাস যাবৎ শিয়ালদহ এবং হাওড়া ডিভিসনে টাইম-টেবিলে তালিকাভুক্ত ট্রেন বাতিল করা হচ্ছে। এছাড়া উপযুক্ত

রক্ষণাবেক্ষণের অভাবে ওভারহেড তার ছিঁড়ে-যাওয়া, পেন্টোগ্রাফ ভেঙ্গেপড়া, ফিস প্লেট চুরি যাওয়া প্রভৃতি নানা কারণে অহরহ ট্রেন চলাচল বন্ধ হয়ে যায়। এছাড়া যাত্রীবাহী কামরাগুলির খুবই দুরবস্থা। বহু কামরাতেই আলো জ্বলে না, পাখা চলে না, ভাঙ্গা জানলা, ভাঙ্গা সিট। স্টেশনগুলিতে বহুক্ষেত্রে কলে জল থাকে না। শৌচালয়গুলির অধিকাংশই ব্যবহারের অযোগ্য। বছর-বছর রেলের ভাড়া ও মাসুল বৃদ্ধি সত্ত্বেও রেলকর্তৃপক্ষের সীমাহীন অবহেলা ও অব্যবস্থায় রেলযাত্রীদের দুর্ভোগের মাত্রা যেভাবে বাড়ছে, তা খুবই উদ্বেগজনক।

সুতরাং, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে, পূর্বরেলের হাওড়া ও শিয়ালদহ ডিভিসনে কলকাতা শহরতলীর ট্রেনচলাচল-ব্যবস্থার দ্রুত উন্নতি ঘটাতে হবে, নির্ধারিত সময় অনুযায়ী নিয়মিত ট্রেন চলাচল সুনিশ্চিত করতে হবে এবং যাত্রীবাহী কামরা ও স্টেশনগুলি ব্যবহার উপযোগী রাখতে যুদ্ধকালীন তৎপরতা নিয়ে যাবতীয় প্রশাসনিক পদক্ষেপ গ্রহণ করতে হবে। ২০ ভাগ বর্ধিত রেক চালু করতে হবে, শিয়ালদহ ও হাওড়ায় প্লাটফর্ম সংখ্যা বাড়াতে হবে, ক্রসওভার বৃদ্ধি করতে হবে, দমদম-শিয়ালদহের মধ্যে অন্তত ২টি অতিরিক্ত লাইন করতে হবে, বারুইপুর-শিয়ালদহ তৃতীয় লাইন, বারুইপুর থেকে লক্ষ্মীকান্তপুর-ডায়মন্ড হারবার এবং সোনারপুর থেকে ক্যানিং পর্যন্ত ডাবল লাইন করতে হবে, বারাসত থেকে বনগাঁ লাইনের কাজ দ্রুত শেষ করতে হবে, এবং হাওড়া-আমতা-শিয়াখালা লাইন সম্পূর্ণ করতে হবে।

এই সভা উক্ত বিষয়ে আলোচনার জন্য এই বিধানসভার সকল রাজনৈতিকদলের সদস্যদের নিয়ে একটি প্রতিনিধিদল গঠন করে অবিলম্বে কেন্দ্রীয় সরকারের রেল দপ্তরের মন্ত্রী মহাশয়ের সঙ্গে সাক্ষাতের জন্য প্রেরণ করার সিদ্ধান্ত গ্রহণ করছে। was then put and carried.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that—

" Whereas, for incessant and very heavy rainfall in the sub-Himalayan Regions of Sikkim, Bhutan and North Bengal for the last few days, all the rivers of North Bengal are in spate. Rivers-Teesta, Mansai, Torsa, Kaljani, Raidak-II and Sankosh have crossed the Danger Level and are rising. Raidak-I crossed the Extreme Danger Level on 20.7.93 at Toofangang Town. River Torsa crossed Extreme Danger Level at 9.10 hrs. on 20.7.93. Breaches have already occurred in some of the embankments and also many others are being threatened. in some of the embankments and also many others are being threatened. Jalpaiguri Town is under knee-deep water. Alipurduar Town with its Surroundings have been flooded by water of River Kaljani by breaching of Alipurduar Town Protective Embankment. Falakata Township and its adjoining areas have been flooded by River Torsa. Road and Railway communications have been totally disrupted. Several thousands of people living in low lying areas have been affected by flood. Rescue operation of the marooned

people are being carried out by the Civil as well as Military Personnel;

Whereas, occurrence of 790.00 mm. of rainfall, abnormal by any standard, in the upper catchment of Torsa within a time span of 18 hrs (from the afternoon of 20.7.93) has been reported;

Whereas, untold suffering to a large number of inhabitants of the North Bengal Region, extensive loss of homesteads, agricultural crops, livestocks etc. and extensive damages have occurred to the flood embankments and spurs of the Irrigation Departments;

Whereas, in view of the limited fund position of the State Exchequer, it is hardly possible for the Government of West Bengal to take up adequately the relief and restoration works at a large scale within the usual budget provision of the Government. under the circumstances, it is absolutely essential that the Government of India also comes forward to bear the expenses thereof beyond the normal provisions. The State Government, however, has already released a sum of Rs. 1 crore for immediate tackling of the situation.

Therefore, in view of the position stated above, this House hereby resolves to send an all-party delegation from the West Bengal Legislative Assembly to New Delhi for appropriate appraisal of the very grave flood situation. The delegation would meet the Hon'ble Prime Minister, Mr. P.V. Narashima Rao to impress upon him the urgency of the action required to be taken in the matter by the Government of India through appropriate departments."

মাননীয় স্পিকার মহাশয়, আমি যে প্রস্তাব ফ্লাড সংক্রান্ত উত্থাপন করেছি সেই প্রস্তাব ডিস্ট্রিবিউশন হয়েছে এবং তাতে ডিটেলস আকারে সব বলা আছে এবং আমি সেই বিষয়ে বলছি না। এই মুহূর্তে উত্তরবঙ্গে যে বিভিন্ন নদী আছে এবং সেই নদীর বিভিন্ন ক্ষেত্রে এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে যে উত্তরবঙ্গের মানুষ এতে দারুণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। ঘরে মানুষ নেই, পশুপক্ষী সব মরে গেছে। বিশেষ করে পশ্চিমবঙ্গের দুটি জেলা এত বেশি এফেকটেড হয়েছে যে ওখানে একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। এই বন্যার মোকাবিলার জন্য সরকারের পক্ষ থেকে উদ্যোগ গ্রহণ করা হয়েছে। আপনি জানেন যে, বিভিন্ন জায়গায় শহরাঞ্চল বিশেষ করে আলিপুরদুয়ার থেকে শুরু করে বিভিন্ন শহরাঞ্চল জলের তলায় চলে গেছে।, মেন যে রাস্তা, সেই রাস্তার এমন অবস্থা যে তা দিয়ে লরি ঢুকতে পারছে না। একটা দুঃসাধ্য ব্যাপার ছিল, তবে সবেমাত্র চালু হয়েছে। এমন অবস্থা দাঁড়িয়েছিল যে এয়ার ফোর্স থেকে খাদ্যদ্রব্য ড্রপ করাও যাচ্ছিল না। বিভিন্ন তথ্যানুযায়ী প্রায় ২৫ হাজারের উপরে মানুষ এফেকটেড হয়েছে। বেশ কিছু মানুষ মারা গেছে। সরকারি মন্ত্রী যাঁরা গেছেন তারা ফিরে এলে পরে আরো তথ্য ভালো পাওয়া যাবে। তবে প্রায় ৫ হাজারের উপরে

গবাদি পশু মারা গেছে। এমন কি জাতীয় সড়ক রক্ষার যে পথ সেটাও জলে ডুবে গেছে, যাতায়াত বন্ধ হয়ে গেছে। পশ্চিমবঙ্গ সরকার ইতিমধ্যেই উদ্যোগ গ্রহণ করেছেন। মাননীয় অর্থমন্ত্রী, ত্রানমন্ত্রী, সেচমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী সেখানে গিয়েছেন। মুখ্যমন্ত্রী স্বয়ং ওই দুটি জেলাতে গিয়েছিলেন এবং স্বাস্থ্যমন্ত্রী গেছেন। সমস্ত জায়গা ঘুরে দেখেছেন এবং বন্যাকবলিত ও পীড়িত মানুষদের কিভাবে সাহায্য করা যায় তারজন্য উদ্যোগ গ্রহণ করেছেন। ইতিমধ্যে ত্রাণশিবির খোলা হয়েছে, প্রায় ৯২টি কুচবিহারে, জলপাইগুড়িতে ১০৮টি ত্রাণশিবির খোলা হয়েছে। আপনি জানেন ইতিমধ্যে পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে ঘোষণা করা হয়েছে ১ কোটি টাকা বন্যার জন্য দেওয়া হবে, গতকাল আমরা জানলাম যে আরো ২ কোটি টাকা এই ব্যাপারে খরচ করবেন। আমরা দেখেছি, যারা মারা গিয়েছেন তাদের পরিবারকে ১০ হাজার টাকা দেওয়া হবে, যাদের বাড়িঘর-এর ক্ষতি হয়েছে তাদের ৪০০ টাকা দেওয়া হবে, আরো ঘোষণা করা হয়েছে গৃহনির্মাণ বাবদ ১ হাজার টাকা দেওয়া হবে, যারা চাষের ব্যাপারে ক্ষতিগ্রস্থ হয়েছে তাদেরকে ব্যাঙ্ক ঋণ দেওয়া হবে, এমন কি যারা আগে ঋণ নিয়েছেন শোধ দিতে পারেননি, তাদেরও এই ঋণের টাকা দেওয়া হবে। ৯০ টন চাল, ৩০ টন গম, তিন হাজার ত্রিপল, ৩২০০ কে.জি. দুধ, হ্যালোজেন ট্যাবলেট দেওয়া হয়েছে। এই সবটাই দেওয়া হয়েছে, বন্যা পীড়িত মানুষদের কিভাবে রক্ষা করা যায় তার জন্য। আমাদের রাজ্য সরকারের তরফ থেকে এই উদ্যোগ গ্রহণ করা হয়েছে। শুধু সরকারের তরফ থেকে যে সাহায্য দেওয়া হয়েছে তাই নয়, অন্য প্রতিষ্ঠানগুলি থেকে যা সাহায্য এসেছে তাও নেওয়া হয়েছে। এই ভাবে বন্যার মোকাবিলা করা হচ্ছে। কেন্দ্রীয় সরকার এই বন্যার জন্য ২৮ লক্ষ টাকা সাহায্যের কথা ঘোষণা করেছেন, এটা আমরা শুনেছি। এখানে প্রস্তাব উত্থাপন করেছিলাম দুইটি কারণে, প্রথম কারণটি হচ্ছে উত্তরবঙ্গের জন্য মানুষ ভাবছেন, আর অন্য দিকটি হচ্ছে পশ্চিমবঙ্গের দক্ষিণবঙ্গের জন্য যেখানে এখনও বন্যা হয়নি, সেই সমস্ত মানুষদের কথাও চিন্তা করতে হবে, এবং পশ্চিমবঙ্গের সমস্ত মানুষকে যাতে সর্বদিক দিয়ে সাহায্য করার জন্য এগিয়ে আসেন তার জন্যও এই প্রস্তাব উত্থাপন করা হয়েছে। আজকে যে বন্যা হয়েছে পশ্চিমবঙ্গ সরকার তার মোকাবিলা করছেন যথেষ্টভাবে, তা সত্ত্বেও দক্ষিণবঙ্গের ব্যাপক অংশের মানুষ যারা আছেন তারা উত্তরবঙ্গের মানুষের কথা ভাবেন, তারাও ত্রাণ সাহায্যের ব্যাপারে এগিয়ে আসবেন, বিভিন্ন অংশের মানুষ যারা আছেন, এমন কি দলমত নির্বিশেষে যে সমস্ত মানুষ আছেন তাদের কাছে বিধানসভার মাধ্যমে এই প্রস্তাব পৌঁছে দেওয়া হচ্ছে আমাদের লক্ষ্য তারজন্য আমরা এটা উল্লেখ করেছি। প্রধানমন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে আমরা সর্বদলীয় কমিটি করে দেখা করতে চাই। উত্তরবঙ্গের মানুষ যারা ক্ষতিগ্রস্থ হয়েছেন তাদের জন্য কেন্দ্রীয় সরকার যাতে কিছু করতে পারে সেই ব্যাপারে আমি রেডিও, টি.ভি.তে শুনেছি, কেন্দ্রীয় সরকারের বিভিন্ন মন্ত্রীরা বলেছেন হ্যাঁ সাহায্য দেওয়া হয়েছে। আমার মূল কথা হচ্ছে বন্যা হলে, প্রাকৃতিক দুর্যোগ হলে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের পক্ষ থেকে একটা মিলিত ফান্ড আছে, সেখান থেকে অর্দ্ধেক অর্দ্ধেক করে উভয়ের পক্ষ থেকে টাকা দেওয়া হয়। এই যে জেলার সর্বত্র ক্ষতিগ্রস্থ হল, মানুষেরা ক্ষতিগ্রস্থ হল, গবাদিপশু মারা গেল, চাষাবাদের ক্ষতিগ্রস্থ হল, এই ব্যাপারে যে ত্রাণ তহবিল আছে, সেখানে কেন্দ্রীয় সরকার দিলেন, রাজ্য সরকার দিলেন, এটা দিলেই যে এই বন্যার

মোকাবিলা করা যাবে এটা আমি মনে করিনা। উত্তরবঙ্গের বন্যাপীড়িত মানুষদের পাশে এসে দাঁড়ানো উচিত। এবং আরো কিছু অর্থ এই বন্যাপীড়িত মানুষদের জন্য দেওয়া উচিত, কেন্দ্রীয় মন্ত্রীরা বললেন টাকা পয়সা দেওয়া হবে, সব রাজ্যের ক্ষেত্রেই এটা চালু আছে, রাজ্য সরকার অর্দ্ধেক টাকা দেয়, কেন্দ্রীয় সরকার অর্দ্ধেক টাকা দেয়, এই ব্যাপারে আমি বলব যদি সত্যিই উত্তরবঙ্গে মানুষদের প্রতি তাদের ভালবাসা থাকে, কংগ্রেসের ভালবাসা থাকে তাহলে তারা সত্যিই সাহায্যের হাত বাড়িয়ে দেবেন।

[3-25—3-35 p.m.]

এই নিপীড়িত মানুষদের পাশে, এই বন্যা কবলিত মানুষদের পাশে দাঁড়ানো উচিত যাতে উত্তরবাংলার মানুষরা উপকৃত হতে পারে। কংগ্রেসিরা এখানে একদিন বলেছিল প্রধানমন্ত্রী নিশ্চয় এখানে আসুক, আমরাও দাবি করি প্রধানমন্ত্রী এসে এই বন্যা দেখে যাক এবং প্রচলিত প্রথার বাইরে যাতে তারা সাহায্য পেতে পারেন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তাই এই প্রস্তাব আমি উত্থাপন করলাম। আমাদের ধারণা এখানে যারা উপস্থিত আছেন, বিরোধীদল হিসাবে এখানে এস.ইউ.সি.আই উপস্থিত আছে তারা এটাকে সমর্থন করবেন এবং কংগ্রেসিরা যারা এখানে উপস্থিত নেই তারাও এই ব্যাপারে রাজনীতি করবেন না এবং কেন্দ্রীয় সরকারের কাছে তারাও এই আবেদন করবেন।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, লক্ষ্মীবাবু, কৃপাসিন্ধু সাহা, ক্ষিতি গোস্বামী এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন আমি সর্বান্তকরণে সেই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি। উত্তরবাংলার আলিপুরদুয়ার, জলপাইগুড়ি, কোচবিহার এইসব জায়গায় লক্ষ লক্ষ মানুষ আজকে বন্যা কবলিত, এটা আমরা কাগজে দেখছি এবং রেডিওতে শুনছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** রবীন বাবু এক মিনিট বসুন, কালীপদ বাবু একটা অ্যামেন্ডমেন্ট যোগ করবেন প্রস্তাবটার সঙ্গে।

**শ্রী কালিপদ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্তরবাংলার বন্যা পরিস্থিতির মোকাবিলায় মাননীয় সদস্য লক্ষ্মীকান্ত দে এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবের শেষ লাইনে, চার প্যারার শেষ লাইনে, যেখানে এক কোটি টাকা লেখা আছে, সেটা এক কোটি টাকার বদলে তিন কোটি টাকা উল্লেখ করতে হবে, এই অ্যামেন্ডমেন্টটা আমি আনলাম।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী, স্বাস্থ্যমন্ত্রী, সেচমন্ত্রী, ত্রাণমন্ত্রী ঐ বন্যা কবলিত মানুষদের পাশে গিয়েছেন। ত্রাণ দপ্তর থেকে ও বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে উত্তরবাংলায় বন্যায় যারা সর্বশান্ত—এককথায় যাদের ঘর গেছে, বাড়ি গেছে, জমি গেছে—যারা সর্বহারা হয়ে গেছে তাদের পাশে গিয়ে দাঁড়িয়েছে। প্রথম বামফ্রন্ট সরকার আসার পর ১৯৭৮ সালে পশ্চিমবঙ্গের প্রায় ১৬টি জেলায় বন্যা হয়েছিল এবং ঐ রকম বন্যা ১০০ বছরের মধ্যে হয়নি—যারা প্রবীণ মানুষ

তাদের কাছ থেকে শুনেছি—তখন সেই বন্যা কবলিত মানুষদের পাশে বামফ্রন্ট সরকার দাঁড়িয়েছিল এবং তাদের মুখে খাদ্য দিয়ে তাদের হাঁসি ফুটিয়ে তুলেছিল। উত্তর বাংলার বন্যা কবলিত মানুষ, যারা আজকে সর্বশান্ত হয়েছে, আমি আশা করব তাদের মুখেও বামফ্রন্ট সরকার আবার হাসি ফোটাতে পারবে। ১৯৭৮ সালে যখন বন্যা হয়েছিল তখন কেন্দ্রে মোরারজি দেশাইয়ের জনতা সরকার ছিল এবং তারা সর্বশক্তি দিয়ে পশ্চিমবাংলার সরকারের পাশে এসে দাঁড়িয়েছিল। আজকে আমাদের ভারতবর্ষে যে সরকার আছে এবং তাদের যে বিমাতৃসুলভ মনোভাব এবং সরকার থাকবে কি থাকবে না এই রকম একটা অবস্থায় এই কেন্দ্রীয় সরকার রয়েছে, তাই আমরা খুব চিন্তিত। আজকে কেন্দ্রে যে দুর্নীতিগ্রস্ত সরকার রয়েছে তার বিরুদ্ধে দলমত নির্বিশেষে মানুষ লড়াই করছেন। সেখানে কি বামপন্থী শক্তি, কি অন্যান্য শক্তি, সকলে একমত হয়ে ভারতবর্ষকে রক্ষা করার চেষ্টা করছেন। এমন অবস্থায় উত্তরবঙ্গের ভয়াবহ বন্যাতে যে ক্ষয়ক্ষতি হয়েছে তাতে সরকারের একার পক্ষে উত্তরবঙ্গের মানুষের মুখে হাসি ফোটানো সম্ভব নয়। উত্তরবঙ্গের মানুষদের জন্য চাই সেচের উন্নতি, কৃষির উন্নতি। যাদের বাড়ি পড়ে গিয়েছে, গরু মরে গিয়েছে অর্থাৎ যারা সর্বশান্ত হয়ে গিয়েছে তাদের সমস্ত কিছু দিয়ে রক্ষা করতে হবে। আজকে ভারত সরকার যদি পড়েও যায় তাহলেও কেন্দ্রে যে সরকারই থাকুন তাদের কাছে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে একটি কমিটি গঠন করে তার মাধ্যমে দাবি পেশ করে এবং তা আদায় করে উত্তরবঙ্গের মানুষদের বাঁচাতে হবে। যারা মারা গিয়েছেন তাদের পরিবারবর্গের প্রতি আমি সমবেদনা জানাচ্ছি এবং এই প্রসঙ্গে বলছি, আমাদের আশু কর্তব্য হচ্ছে মৃত ব্যক্তির পরিবারবর্গের প্রতি যথাযথ দায়িত্ব পালন করে তাদের মুখে আমাদের হাসি ফোটাতে হবে। আজকে অত্যন্ত কঠিন সময়ের মধ্যে দিয়ে আমরা চলেছি। ভারতবর্ষের চারিদিকে সাম্রাজ্যবাদী শক্তি মাথাচাড়া দিয়ে উঠেছে। এই রকম একটা সময় উত্তরবঙ্গের মানুষরা বন্যা কবলিত হয়ে পড়েছেন কাজেই আমাদের দায়িত্ব আজকে আরও কঠিন হয়ে পড়েছে। আমাদের তাই অঙ্গীকার করতে হবে যে আর কোনও মানুষকে আমরা মরতে দেব না। আমি নিশ্চিত যে আমাদের সব মন্ত্রীরা তাদের পাশে গিয়ে দাঁড়াবেন এবং যেখান থেকেই হোক টাকা জোগাড় করে তাদের সাহায্য করবেন। এরজন্য একটা টিম গঠন করে কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করতে হবে। আমরা জানি এমনিতে উত্তরবঙ্গের সঙ্গে সঙ্গে দক্ষিণবঙ্গের পাটচাষিরা তাদের পাটের ন্যায্য দাম পান না কাজেই তারা যাতে পাটের নায্য দাম পান, কৃষির যাতে উন্নতি হয় এবং সেচের যাতে ব্যবস্থা হয় সেটা আমাদের দেখতে হবে। পরিশেষে আমি বলব, উত্তরবঙ্গের মানুষদের কল্যাণের জন্য এবং এখনই তাদের উপযুক্ত সাহায্য দেবার জন্য আমাদের বামফ্রন্ট সরকার নিশ্চয় ব্যবস্থা করবেন। এই কথা বলে এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে যে প্রস্তাব এসেছে উত্তরবঙ্গের বন্যাকে কেন্দ্র করে সে সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। বন্যার যে ভয়াবহতা সে সম্পর্কে আজকে আর কোনও সন্দেহ নেই। সেখানে বহু মানুষ মারা গিয়েছেন—কয়েক হাজার মানুষ হয়ত বা মারা গিয়েছেন এবং ক্ষয়ক্ষতি যা হয়েছে তার কোনও

পরিমাপ নেই। স্যার, আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে এই যে, এই বন্যার ব্যাপারটাই আমাদের পশ্চিমবাংলায় দিনের পর দিন একটা ভয়াবহ সমস্যার আকারে দেখা দিচ্ছে। এবারে হয়ত বিশেষ করে আলিপুরদুয়ার সাবডিভিসনে এবং কুচবিহারজেলাতে বন্যার প্রকোপ খুব বেশি কিন্তু আমরা লক্ষ্য করছি যে প্রতি বছরই এই বাংলার কোনও না কোনও দিকে বন্যা হচ্ছে। কখনও দিনাজপুর জেলাতে বন্যা হচ্ছে, কখনও মালদহতে বন্যা হচ্ছে, কখনও দক্ষিণবঙ্গে বন্যা হচ্ছে। এই বন্যার মূল ব্যাপারটাতে যা মনে হয়, এই বন্যাকে রোধ করার জন্য যে কর্মসূচি আমরা গ্রহণ করি সেই কর্মসূচি গ্রহণ করার ক্ষেত্রে আমাদের কোন ত্রুটি-বিচ্যুতি থাকে কিনা সেটাই আমার জিজ্ঞাস্য বিষয় বা এখানে যা প্রয়োজন, যেভাবে বন্যাকে নিয়ন্ত্রিত করা দরকার সে সম্পর্কে আমাদের যথেষ্ট পরিমাণে দৃষ্টি থাকে কিনা এটাও আমার আর একটা প্রশ্ন। যদি থাকত তাহলে বহু ক্ষেত্রেই এই যে বিভিন্ন জায়গায় যখন জলের চাপ বাড়ে, এমব্যাঙ্কমেন্ট ভেঙ্গে যায় এবং দেখা যায় মাইলের পর মাইল এমব্যাঙ্কমেন্ট ভেঙ্গে যাচ্ছে বা কোনও কোনও জায়গায় কোনও কোনও নদীকে বাঁধ দিয়ে আটকানো দরকার কারণ প্রতি বছরই সেই নদী একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি করছে কিন্তু এতদসত্ত্বেও সেই নদীকে বাঁধ দিয়ে আটকে রাখা যায়না, রাখা হয়না। তাহলে প্রতিবারই যখন বর্ষা আসবে তখন আমাদের হেড, টেল করে অপেক্ষা করতে হবে যে এবারে বন্যা হবে কিনা। যদি হয় তাহলে আমরা ঠেকাতে পারব না, জলে ভেসে যাবে, বেশিরভাগ জায়গাই ভেসে যাবে। তা সে ক্ষেত্রে আমাদের দৃষ্টিভঙ্গির সেই জায়গায় বোধহয় কোনও একটু অভাব থেকে যাচ্ছে অথবা আমরা যেভাবে ভাবছি সেটা বাস্তবে রূপায়িত করার ক্ষেত্রে যে সঙ্গতি আমাদের থাকা দরকার সেই সঙ্গতি আমাদের থাকছে না। সেই সঙ্গতি নেই বলে আমরা খানিকটা আত্মসমর্পণের দৃষ্টিভঙ্গি নিয়ে দাঁড়িয়ে থাকছি।

[3-35—3-45 p.m.]

এই ভাবে যদি আমরা আত্মসমপর্ণ করে থাকি আর যদি প্রতি বছর এই ভাবে শস্যহানি হয়, গবাদি পশুর ক্ষয়-ক্ষতি হয়ে যায়, মানুষের প্রাণহানি হয় তাহলে আমরা মানুষের কাছে জবাবদিহি করব কি করে। সেইজন্যই আমি বলছি বন্যা বা প্রাকৃতিক রোষ থাকবেই, মানুষ প্রকৃতির সঙ্গে লড়াই করে বেঁচে আছে এবং লড়াই করেই তাকে বেঁচে থাকতে হবে। আমাদের পশ্চিম বাংলা নদীবহুল দেশ, পশ্চিম বাংলায় বন্যা হবে এবং বন্যার সঙ্গে আমাদের লড়াইও করতে হবে। কিন্তু সে লড়াইয়ে অবশ্যই আমাদের পরিকল্পনা থাকবে, সে পরিকল্পনাকে আমাদের বাস্তবায়িত করতে হবে যাতে বন্যাকে আটকানো যায়, নদীগুলোকে নিয়ন্ত্রণে রাখা যায়। নদীগুলোকে উন্মুক্ত রেখে দেব, কোনও দিন কিছু করব না, প্রতি বছর হাজার হাজার মানুষ মরবে আর তাঁদের আত্মীয়-স্বজনরা আমাদের অভিশাপ দেবেন—এই ভাবে যদি পরিস্থিতির কাছে আমরা আত্মসমর্পণ করে বসে থাকি তাহলে নিশ্চয়ই সেটা আমাদের কাছে সুখকর হবে না। আমি মনে করি আমরা এখনো পরিস্থিতির কাছে আত্মসমর্পণ করে বসে আছি এবং সে কারণেই প্রতি বছর বন্যা আসছে, বার বার সম্পত্তিহানি হচ্ছে, প্রানহানি ঘটছে এবং লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা আমাদের রিলিফে

ব্যয় করতে হচ্ছে। রিলিফে টাকা বেরিয়ে যাচ্ছে, বন্যাকে আমরা নিয়ন্ত্রণ করতে পারছি না প্রতিবার আমাদের কেন্দ্রের কাছে টাকা চাইতে হচ্ছে। তাদের কাছ থেকে টাকা পাই, ন পাই, আমাদের ব্যয় করতে হচ্ছে। কোটি কোটি টাকা রিলিফে ব্যয় করা হবে, অথচ বাঁ দেওয়া হবে না, নদীতে ড্রেজিং-এর ব্যবস্থা করা হবে না, টাকা খরচ হবে, অথচ মানুষকে বিপদে রক্ষা করতে পারব না, এ অব্যবস্থা কত দিন আর চলবে? নিশ্চয়ই এটা বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি নয়। অথচ বামফ্রন্ট সরকারকে এই ভাবেই এই অব্যবস্থার মধ্যে চলতে হচ্ছে। আমার সব চেয়ে খারাপ লাগছে, সংবাদপত্রে বেরিয়েছে,—তিন দিন ধরে ওখানে প্রশাসন ছিল কিনা সে বিষয়ে সন্দেহ দেখা দিয়েছে। এ বিষয়ে আমার বক্তব্য হচ্ছে সবে মাত্র আমাদের পঞ্চায়েত নির্বাচন হয়েছে। এখনো পর্যন্ত পঞ্চায়েত বোর্ডগুলো গঠিত হয় নি এখনো জেলা পরিষদ গঠিত হয় নি। আমরা জনপ্রতিনিধিরা অনন্য সময়ে যেভাবে এলাকায় থেকে কাজকর্ম করি এবারে সেভাবে আমরা কাজকর্ম করতে পারি নি। কিন্তু আমাদের বুরোক্রেসি কি করছিল? আমলাতন্ত্র তো ওখানে আছে, ডি.এম.আছেন, এস.ডি.ও., আছেন আদার অফিসারসরা আছেন, তাঁরা কি করছিলেন? তিন দিন ধরে কোনও অ্যাডমিনিস্ট্রেশন থাকবেনা কেন? কবে পঞ্চায়েত ক্ষমতা পাবে, তারপরে তাঁরা মানুষের পাশে গিয়ে দাঁড়াবেন? আর বুরোক্রেসি সেখানে চুপ করে বসে থাকবে? এ আমরা কোথায় চলে যাচ্ছি! এটা সরকারকে আজকে দেখতে হবে। কাদের ওপর আমরা নির্ভর করে আছি, এটা কি ধরনের নির্ভরশীলতা? বা এটা ইচ্ছে করে করা হচ্ছে কিনা আমি জানি না! কিন্তু এর ফলে মানুষের মধ্যে ক্ষোভ বাড়ছে এবং শেষ পর্যন্ত ঐ ক্ষোভ আমাদের সামলাতে হবে, ক্ষুদ্ধ, ক্ষুধার্ত, মৃতপ্রায় মানুষের সামনে গিয়ে আমাদের দাঁড়াতে হবে। অথচ আমরা এক বিরাট অফিসার বাহিনী পুষব, ওঁরা সারা বছর ধরে কোটি কোটি টাকা স্যালারি নেবেন, কলম ছেড়ে রাস্তায় নামতে পারবেন না, জলে নামতে পারবেন না। এ জিনিস চলতে পারে না। সরকারকে বলছি, আমাদের এদের ওপরেও কড়া নজর রাখতে হবে। কেন এই জিনিস হবে? যে কোনও জায়গায় যে কোনও মুহূর্তে এমার্জেন্সি পরিস্থিতির সৃষ্টি হতে পারে, অবশ্যই তাঁদের তা মোকাবিলা করার জন্য যেতে হবে। সব সময় তাঁদের প্রস্তুত থাকতে হবে। এ ক্ষেত্রে তাঁদের যদি ত্রুটি-বিচ্যুতি হয়ে থাকে তাহলে তা অবশ্যই খতিয়ে দেখা দরকার। ত্রুটি-বিচ্যুতি হতে থাকলে ক্ষয়-ক্ষতির মোকাবিলা সঠিক ভাবে কখনই করা সম্ভব নয়। সুতরাং এটা যথেষ্ট খতিয়ে দেখার প্রয়োজন আছে। উত্তরবঙ্গের তিনটি জেলায় আজকে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে তা এক কথায় ভয়াবহ। সর্বকালের রেকর্ড পরিমাণ বৃষ্টি হয়েছে। মাত্র ১৮ ঘন্টায় ৭৯০ মিলি মিটার বৃষ্টি- আমরা ভাবতেও পারি না। যেহেতু পাহাড়ের ঢালে বৃষ্টি হয়েছে সেহেতু একদিকের ঢাল বেয়ে সমস্ত জল নেমে এসেছে এবং সমস্ত নদীগুলোকে প্লাবিত করেছে। আবার অন্য সময় দেখুন উত্তরবাংলায় নদী বলতে বিশেষ কোনও অস্তিত্বই অনুভব করা যায় না। মনে হয় সব বালিয়াড়ি হয়ে গেছে। তার মধ্যে দিয়ে যে জল যায় তা মনেই হয় না। এবারের বন্যার ফলে ঐ নদীগুলোতে যে বালি এবং পলি জমবে তাতে নদী বক্ষ আরো উঁচু হয়ে যাবে। ফলে আগামী দিনে আরো বন্যার বিপদের সম্ভবনা দেখা দেবে বালি সরাতে না পারলে। সে জন্য রাজ্য সরকারকে এবিষয়ে ভাবতে হবে। বন্যাকে নিয়ন্ত্রিত করার জন্য সঠিক কর্মসূচি গ্রহণ করতে হবে এবং কর্মসূচিকে

সঠিকভাবে বাস্তবায়িত করতে হবে। তা নাহলে আগামী দিনেও আমরা বন্যার প্রকোপ থেকে মানুষকে রক্ষা করতে পারব না। ত্রানের জন্য এখনই আমাদের সকলকে ছুটে যেতে হবে। পরিশেষে আমি আশা করব আমাদের সরকার জরুরি ভিত্তিতে যুদ্ধকালীন তৎপরতা নিয়ে ত্রানের ব্যবস্থা করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে উত্তরবাংলায় বন্যা-নিয়ন্ত্রণের জন্য যে প্রস্তাব এখানে উপস্থাপিত হয়েছে কেন্দ্রীয় সরকারের সাহায্যের জন্য, আমি সেই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি। উত্তরবাংলার দুটি জেলা, কোচবিহার এবং জলপাইগুড়ি আজকে এক ভয়াবহ বন্যার শিকার, ১৬ লক্ষেরও বেশি মানুষ আজকে বন্যা কবলিত। মৃত্যুর সংখ্যা ঠিক বলা যাচ্ছে না কত। সরকারি রিপোর্টে বলছে ১১০ জন, মাননীয় মুখ্যমন্ত্রী গতকাল সাংবাদিক সম্মেলনে বলেছেন কোচবিহারে মৃতের সংখ্যা ১৩৬ জন, আবার ফালাকাটার বি.ডি.ও বলেছেন, শুধু মাত্র ফালাকাটায় বি.ডি.ও ব্লকে আড়াইশো জন মানুষ মারা গেছেন। বেসরকারি সূত্রে এই মৃতের সংখ্যা হাজার ছাড়িয়ে যেতে পারে। এর পাশাপাশি গবাদি পশুও মারা গেছে। লক্ষ লক্ষ ঘরবাড়ি ভেঙে পড়েছে এবং বহু ফসল নষ্ট হয়েছে। ফলে ক্ষয়-ক্ষতি অত্যন্ত মারাত্মক এবং ব্যাপক। এই ক্ষয়-ক্ষতির যে ম্যাগনিচিউড-এটা ঠিক রাজ্যসরকারের একক প্রচেষ্টায়—তার সীমিত তহবিলে এর মোকাবিলা করা সম্ভব নয়। ফলে আজকে যথাযথভাবে এর মোকাবিলা করার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের সাহায্যের প্রয়োজন আছে এবং সেই কারণে কেন্দ্রীয় সরকারকে এই সর্ম্পকে অ্যাপ্রাইস করার জন্য একটা সর্বদলীয় কমিটির মাধ্যমে এই প্রস্তাবটিকে নিয়ে যাবার জন্য যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে আমি সেই প্রস্তাবটিকে সমর্থন করি। সাথে সাথে আমার পূর্ববর্তী বক্তা মাননীয় সদস্য ক্ষিতিবাবু তিনি যথার্থই বলেছেন, এখানে রাজ্যসরকারের যে করণীয় দিকগুলি রয়েছে তা যথাযথভাবে পালন করা দরকার। কারণ আমরা দেখতে পাচ্ছি, বন্যা আমাদের কাছে অভিশাপ। কেন্দ্রীয়ই বলুন আর রাজ্যই বলুন—আজকে নদী সংস্কারের ক্ষেত্রে, বাঁধগুলি রক্ষণাবেক্ষণ, মেরামত করার জন্য এবং নির্মাণের ক্ষেত্রে যে চরম সরকারি অবহেলা তার অভিশাপ থেকে আমরা মুক্ত হতে পারছি না। ফলে বছরের পর বছর বন্যার কবলে পড়ছি, বন্যার অভিশাপ জর্জরিত করছে। এক্ষেত্রে বিশেষ করে উত্তরবাংলায় যে বন্যা হয়ে গেল—কোচবিহার এবং জলপাইগুড়িতে—এখানে যে প্রাকৃতিক দুর্যোগ সেক্ষেত্রে প্রশাসন যথেষ্ট তৎপর থাকলে—প্রাকৃতিক দুর্যোগকে প্রতিহত করা নিশ্চয়ই প্রশাসনের পক্ষে সম্ভব নয়, কিন্তু প্রাকৃতিক দুর্যোগকে ভিত্তি করে যে ক্ষয়-ক্ষতি, প্রশাসন সতর্ক হলে—অনেকখানি কমিয়ে আনা যায়। আমার প্রথম প্রশ্ন, এইরকমভাবে যে বিপর্যয় নেমে আসল আলিপুরদুয়ারে, কালজানি, ডিমা, সংকোন প্রভৃতি এই সমস্ত নদীগুলিতে যে পাহাড়ী জলের ঢল নামল, এরজন্য মিনিমাম—বিজ্ঞানের যতটুকু উন্নতি হয়েছে—সেচ দপ্তর বা অন্যান্য যে দপ্তরগুলি রয়েছে তাদের অন্তত আগাম কিছু বিপদ সঙ্কেত পাওয়ার কথা। তারা যদি এই বিপর্যয় সর্ম্পকে এলাকার মানুষকে, শহরের মানুষকে ওয়েল ইন অ্যাডভান্স সতর্ক করে দেয় এবং এটা যদি করা যেত তাহলে এত ক্ষয়-ক্ষতি, এত ব্যাপক প্রাণহানি, এত সম্পত্তি হানি যেভাবে হয়েছে সেটা নিশ্চয়ই কিন্তু কমানো যেত। এই ব্যাপারে সরকারের

সুনির্দিষ্ট বক্তব্য কি? আমরা দেখছি, পারস্পরিক অভিযোগ। সেচ দপ্তর বলছে, তারা নাকি ১২ ঘন্টা আগে খবর দিয়েছে। মহকুমা শাসক, জেলা শাসক, জেলা প্রশাসন তারা নাকি সেই খবরটার উপর গুরুত্ব দেয়নি। আবার জেলা প্রশাসন বলছে, আগাম খবর দেয়নি। ফলে পারস্পরিক দোষারোপ চলছে। কিন্তু পরিণতি যা ঘটবার ঘটে গেল। তাই বলছি, এটা কিন্তু একটা ক্রিমিন্যাল অফেন্স। সরকারকে এ ব্যাপারে সন্তোষজনক জবাব দিতে হবে। দ্বিতীয় কথা, এটা বাস্তবিকই, এইরকম একটা বন্যায় এত ক্ষয়-ক্ষতি হয়ে গেল, আজ ৬দিন হতে চলল বন্যার পর,

[3-45—3-55 p.m.]

কিন্তু এলাকার যা অবস্থা, যে পরিস্থিতি তাতে ত্রাণের প্রশ্নে, উদ্ধার কার্যের প্রশ্নে এইরকম একটা হ্যাজার্ট। প্রায় হাজারের মতো মানুষ সেখানে মারা গেছেন, অথচ প্রশাসন একটা আছে কিনা সেটা অন্তত এলাকাগুলো দেখে বোঝা যায়নি। প্রত্যক্ষদর্শী সাংবাদিক যারা ঐ এলাকায় গেছেন তাদের বক্তব্য হচ্ছে এই। সরকার বলেছেন যে, এলাকাগুলো দুর্গম এবং বিচ্ছিন্ন বলে সেখানে সেনা বাহিনী নামানো হয়েছে এবং সেজন্য সেখানে প্রয়োজনীয় ত্রাণসামগ্রী যেতে পারেনি বা উদ্ধারকার্য ঠিকমতো হয়নি। অদ্ভুত সব কথা। যদি সেখানে স্বেচ্ছাসেবী সাধারণ মানুষ, ভলানটিয়াররা উদ্ধারকার্যে যেতে পারেন, সাংবাদিকরা পৌঁছোতে পারেন তাহলে সেখানে সরকারি প্রশাসন দুর্গম বিচ্ছিন্ন জায়গা বলে ত্রাণ পৌঁছে দিতে পারবে না? সেখানে হেলিকপ্টারে করে আকাশ থেকে প্যাকেটে করে কিছু খাবার ফেলা হয়েছে যার অর্ধেক নষ্ট হয়েছে জলে পড়ে, বাকি অর্ধেক তারা পেয়েছেন। এইরকম একটা অবস্থা। সেখানে জল নেমে যাবার পর কাদার মধ্যে মৃতদেহগুলি ফুলে উঠেছে, দেহগুলি মানুষের এবং জীবজন্তুর। আজকে আলিপুরদুয়ারের পরিবেশ পুতিগন্ধময়, পরিশুদ্ধ পানীয় জল নেই, বিদ্যুৎ নেই। সেখানে কোনও প্রশাসন আছে বলে মনে হয় না দেখলে। ফলে ঐ এলাকার মানুষ মহামারীর আশঙ্কায় এলাকা ছেড়ে পালাচ্ছেন, এদিকে এরা সংবাদপত্রে বিবৃতি দিচ্ছেন! জ্যোতিবাবু সাংবাদিক সম্মেলনে বলেই দিলেন যে, সমস্ত মৃতদেহ সরানো হয়ে গেছে। প্র্যাকটিক্যালি গত দুই-তিনদিন, শনিবার পর্যন্ত, এলাকায় কোনও সরকারি রিলিফই পৌঁছায় নি। সেখানে যতটুকু রিলিফ পৌঁছেছে সেটা বেসরকারি রিলিফি। সংবাদপত্র দেখলাম, বি.এস.এফ. সেখানে বেসরকারি রিলিফ বন্টন করছেন, তারা কোনও সরকারি রিলিফ পাননি। কি প্যাথেটিক অবস্থা! এইরকম ত্রানের অপ্রতুলতার কারণে কি পরিস্থিতিতে পড়লে মানুষ খাদ্যশস্যের ওয়াগন লুট করতে যান বুঝতে হবে। পুলিশের গুলি খেয়ে আজকে তারা মরিয়া হয়ে গিয়ে সর্বত্র লুটপাট করছেন। আজকে কি কুচবিহার, কি আলিপুরদুয়ার, কি জেলার অন্যত্র এইরকম একটা অবস্থা। মানুষ দোকানপাট, ঘরবাড়ি সব লুটপাট করছেন। বানভাসী মানুষগুলি যারা ত্রান পেলেন না, সাহায্য পেলেন না, তারা যখন খাদ্য না পেয়ে উন্মত্ত, তখন সেইসব বুভুক্ষু মানুষের উপর গুলি চালিয়ে তাদের হত্যা করা হল। এইরকম একটা মর্মান্তিক দৃশ্য সেখানে। আজকে যখন ওয়ার ফুটিং এর উপর দাঁড়িয়ে রিলিফের ব্যাপারে প্রো-পিপল্ অ্যাটিচ্যুড নিয়ে যেভাবে ঝাঁপিয়ে পড়া উচিত ছিল সেটা করা

হয়নি। বলা হচ্ছে, সেখানে সেনাবাহিনী নামানো হয়েছে, কিন্তু ছয় দিনের মধ্যে একটি গভর্নমেন্ট যাদের হাতে মিলিটারী রয়েছে, এন্টায়ার মেশিনারী রয়েছে, তারা ত্রাণ পৌঁছে দিতে ব্যর্থ হয়েছেন। এটা প্যাথিটিক। আজকে ত্রাণ মোকাবিলার চক্রে সরকারের দৃষ্টিভঙ্গি যা দেখলাম সেটা দুর্ভাগ্যজনক। এই কথা বলে আবার এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্তরবাংলা বন্যায় বিপর্যস্ত। সেই বিপর্যয়ের মোকাবিলা করার জন্য আমাদের রাজ্য সরকারের যে ভূমিকা, সেই ভূমিকা পালনের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে সাহায্য, সেই সাহায্য আদায়ের উদ্দেশ্যে এই যে প্রস্তাব, এই প্রস্তাব আমি সমর্থন করছি। একথা বলতে গিয়ে আমি প্রথমেই বলতে চাই, গত কয়েকদিন ধরে কেন্দ্রীয় সরকারের যে ভূমিকা আমরা দেখছি, এখন অতিরিক্ত দায়িত্ব পালনের জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে বলতে বলছি। কিন্তু ন্যাচারাল ক্যালামেটির জন্য ফিফটিঃফিফটি শেয়ারের রেসপনসিবিলিটি তাদের আছে। কেন্দ্রীয় সরকারের যে রেসপনসিবিলিটি সে ক্ষেত্রে তাদের যে রোল সেটা শুধু ব্যর্থতাই নয়, অমানবিক। কারণ এত সঙ্কটের মধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্য সরকার ৩ কোটি টাকা বরাদ্দ করতে পেরেছেন। কিন্তু সেক্ষেত্রে কেন্দ্রীয় সরকার মাত্র ২৮ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। এটা যে শুধু ব্যর্থতা তাই নয়, আমি আবার রিপিট করছি, এটা অমানবিক কাজ। এই অবস্থায় দাঁড়িয়ে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করতে যাচ্ছি যে তথাকথিত দায়িত্ব পালনের অজুহাত দিয়ে কেন্দ্রীয় সরকারের এড়িয়ে যাওয়া চলবেনা, আরো দায়িত্ব পালন করতে হবে। কিন্তু আমি এই বিষয়ে মূল যেটা দৃষ্টি আকর্ষণ করতে চাই যে বন্যায় বিপর্যয়ের মূল প্রত্যক্ষ কারণ এখানে অল্প সময়ের মধ্যে অতিরিক্ত বৃষ্টিপাত। কিন্তু মূল কারণ এটা নয়। মূল কারণ সংগঠিত হবার পিছনে কংগ্রেস সরকারের অতীতের যে ভূমিকা সেটাই মূলত দায়ী। এর মূল কারণ হচ্ছে, নদী গর্ভ মজে যাওয়া, নিকাশি পথ মজে যাওয়া। আপনি জানেন যে কি উত্তর বাংলা, কি মধ্য বাংলা, কি দক্ষিণ বাংলা, সমস্ত জায়গায় নদী গর্ভগুলি মজে যাওয়া, নিকাশি পথ রুদ্ধ হয়ে যাওয়া তার দুটি কারণ আছে। একটা হচ্ছে, বিশেষ করে মধ্য বাংলা এবং দক্ষিণ বাংলায় কংগ্রেসি জমানায় ভ্রান্ত নদী পরিকল্পনা নেওয়া এবং রং ফরেস্ট পলিসি করা। যার ফলে নির্বিচারে অরণ্য ধ্বংস করে পশ্চিমবাংলায় সমস্ত জায়গায় ভূমিকম্প এবং উত্তরবাংলায় ধ্বংস দেখা দেয় এবং তার ফলে সমগ্র পশ্চিমবাংলাতে নদী, নালা মজে গেছে। আজকে উত্তরবাংলায় বন্যা, কালকে মধ্য বাংলায় বন্যা, পরশুদিন দক্ষিণ বাংলায় বন্যা, এটা নিত্য-নৈমিত্তিক হয়ে দাঁড়িয়েছে সুতরাং কংগ্রেস পার্টির দীর্ঘ ২৫ বছরের রাজত্বে তাদের রং পলিসির জন্য তারা পশ্চিমবঙ্গের সর্বনাশ করেছে এবং সেন্ট্রাল গভর্নমেন্টের শুধু রং পলিসি নয়, আপনারা জানেন যে দেশ বিভাগের ফলে একদিকে পাঞ্জাব, আর একদিকে পশ্চিমবঙ্গের উপরে রিফিউজির চাপ এসে পড়ে। আপনারা ভাল করে জানেন যে পাঞ্জাবের সমস্ত বড়বড় নদী পরিকল্পনার ১০০ পারসেন্ট ফিনান্সিয়াল রেসপনসিবিলিটি সেন্ট্রাল গভর্নমেন্ট বহন করেছিলেন। কারণ পাঞ্জাবের উপরে রিফিউজির দায়িত্ব পড়েছিল। হয়্যারঅ্যাজ, পশ্চিমবঙ্গের ক্ষেত্রে তিস্তার ক্ষেত্রে অতি সম্প্রতি ২০ কোটি টাকা মাত্র ব্যাতিক্রম

ছাড়া কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত কোনও সাহায্য সেচ এবং নিকাশি খাতে আমরা পাইনি। এই অবস্থাতে কেন্দ্রীয় সরকার কোন যুক্তি দাঁড় করাননি এবং কোনও যুক্তি পশ্চিমবঙ্গের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের খাটেনা। কারণ দেশ বিভাগের ফলে যে দায়-দায়িত্ব তার বৃহত্তর বোঝা পশ্চিমবঙ্গ সরকারকে বহন করতে হচ্ছে। সাংবিধানিক বাধ্য-বাধকতায় ইরিগেশন হচ্ছে স্টেট সেক্টর এবং স্টেট'স রেসপনসিবিলিটি। সুতরাং সেন্ট্রাল গভর্নমেন্টের কোন যুক্তি এখানে খাটেনা যে দায়িত্ব পালন করব না। শুধু যুক্তফ্রন্টের জমানা থেকে নয়, কং গ্রেস আমলেও কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনা করে চলেছেন। কেন্দ্রীয় সরকারের ৪০ বছরের ইতিহাস হচ্ছে কেন্দ্র কর্তৃক বঞ্চনার ইতিহাস। এবং পশ্চিমবাংলায় কংগ্রেসের রাজত্বে ভ্রান্ত নদী পরিকল্পনা এবং অরণ্য ধ্বংসের ফলে নদ, নদী, নালাগুলিকে ডুবিয়ে গেছেন। তাই, আজকে একটা অস্বাভাবিক বৃষ্টির ফলে উত্তরবাংলায় বন্যা হচ্ছে, কালকে দক্ষিণ বাংলায় বন্যা হবে। সুতরাং এই দায়-দায়িত্ব কি শুধু আমাদের পশ্চিমবঙ্গের মানুষকে বহন করতে হবে? এই দায়-দায়িত্ব কি শুধু পশ্চিমবঙ্গ সরকারকে বহন করতে হবে? স্বাভাবিক ভাবে জাতীয় দায়িত্ব পালনের বৈধ্য-বাধকতা কেন্দ্রীয় সরকারের উপরে এসে পড়ে। সুতরাং আপাতত ত্রাণ কার্যের জন্য যে দাবি সনদ কেন্দ্রীয় সরকারের কাছে আমরা নিয়ে যাচ্ছি সেই দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে অবশ্যই পালন করা উচিত। এই বিষয় সম্পর্কে আমি আর একটি কথা উল্লেখ করব। এই বন্যার জন্য আপাতত সেখানকার ঘরবাড়ি, চাষ-আবাদ ইত্যাদি তৈরি করার ব্যাপার আছে। এগুলি যা আছে সেটা আছে। কিন্তু মূল সমস্যা হচ্ছে, আমাদের এখানে যে নদ, নদী, নালা ইত্যাদির আজেবাজে জিনিস পরিষ্কার করা, এগুলি কি হবে? এর জন্য কি আমাদের কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করতে হবে? আমাদের দুর্ভাগ্য যে আজ পর্যন্ত, এখানে মাননীয় সেচমন্ত্রী আছেন, মন্ত্রিসভার অন্যান্য সদস্যারা আছেন, কখনও পশ্চিমবাংলার বিধানসভা থেকে কংগ্রেস পার্টি থেকে ফ্লাড কন্ট্রোলের উপরে গুরুত্ব দিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রতিনিধি দল পাঠাননি। শুধু তাই নয়, আমি এই প্রসঙ্গে বলবো যে আমাদের রাজ্য সরকারের ক্ষেত্রেও আমরাও এখানে রং পলিসি নিয়ে চলেছি। অর্থমন্ত্রী থাকলে আমি তার কাছে আবেদন করতাম। আমি বাজেট বক্তৃতার সময়ে বলেছিলাম। আমি সেচ দপ্তরের বক্তৃতার সময়েও বলেছিলাম। এবারেও দেখুন আমাদের পলিসি, আমাদের মধ্যে আন্ডারস্ট্যান্ডিং নেই। আমরা যখন বাস্তব অবস্থা জানি যে অতীতের কংগ্রেস রাজত্বে রং পলিসির ফলে আমাদের নদী, নালাগুলি বুজে গেছে। যার ফলে ফ্লাড, যার ফলে ডিভেস্টেশন, যার ফলে ইরোসন হচ্ছে এবং পশ্চিমবঙ্গকে সাফার করতে হচ্ছে। যখন আমরা এই বাস্তব অবস্থা বুঝি তখনই আমাদের ইন্টারন্যাল বাজেটে আমরা কি সেই ভাবে পলিসি নিয়ে... এবারের বাজেটে ফ্লাড কন্ট্রোলের ক্ষেত্রে ১২ কোটি টাকা কমিয়ে দিয়েছেন। নিশ্চয়ই আমাদের অর্থের ঘাটতি আছে। কিন্তু আমি একথা মনে করিনা যে অন্য কোন জায়গা থেকে অর্থ বাঁচিয়ে বন্যা নিয়ন্ত্রণের খাতে অর্থ বাড়ানো যায় না। আমাদের রাজ্যের অর্থ বাজেটে সেই অবস্থা নেই, এটা আমি বিশ্বাস করিনা।

[3-55—4-05 p.m.]

আমি বিশ্বাস করি, আমি মানি এটা করা উচিত। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, আমি বলব রিভাইজড বাজেট করেন, তার কথা ভাবুন। এই কথা আমি বাজেট আলোচনার সময় বলেছিলাম। বার বার বিপর্যয় হবে, আর কেন্দ্রীয় সরকারের কাছে ত্রানের জন্য বার বার বলতে যাব? নিশ্চয়ই বলতে যাব। সেটা মূল বিষয়ের উপর বলতে যাবো। আমরা বলতে যাব আমাদের এখানে বন্যা নিয়ন্ত্রণের দায়-দায়িত্ব নিতে হবে, আমাদের এখানে সেচের সমস্ত দায় দায়িত্ব নিতে হবে। পাঞ্জাবের ক্ষেত্রে নিয়েছেন, আমাদের এখানে নিতে হবে। কেন্দ্রের যে বঞ্চনা আছে এটা তো ঠিক। আমাদের মাত্র ২০ কোটি টাকা দিয়েছেন। পশ্চিমবাংলার প্রধান সমস্যা সেচ নয়, প্রধান সমস্যা হচ্ছে নিকাশি সমস্যা, বন্যা নিয়ন্ত্রণ সমস্যা, ভূমি ক্ষয় থেকে রক্ষা করার সমস্যা। এই সমস্ত ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কাছে যদি দাবি পেশ করতে হয় তাহলে আমাদের আগে কিছু করতে হবে। আপনি আচরি ধর্ম তারপর তো বলতে যাব। আমরা নিজেরা যদি বন্যা নিয়ন্ত্রণের টাকা কমিয়ে দিই, নদী ভাঙন রোধের টাকা কমিয়ে দিই তাহলে কেন্দ্রীয় সরকারকে কি করে বলতে যাব? আমাদের পশ্চিমবাংলার তরফ থেকে বন্যা নিয়ন্ত্রণের জন্য আলাদা করে টাকা বরাদ্দ করুন। আমি এই কথা বলব যে আমাদের নিজেদের আত্ম সমীক্ষার প্রয়োজন আছে অর্থ বরাদ্দের ক্ষেত্রে। এটা করার পর তারপর আমরা কেন্দ্রীয় সরকারকে বলব ক্ষুদ্র, বৃহৎ সেচ এবং বন্যা নিয়ন্ত্রণের জন্য আরও বেশি করে আপনাদের দায়-দায়িত্ব পালন করতে হবে। তাঁরা যে আমাদের পশ্চিমবাংলার ব্যাপারে অমানবিক ভূমিকা পালন করছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু আমাদের আরো বেশি করে চাপ দিতে হবে। এখন বন্যার জন্য যে তিন কোটি টাকা দেওয়া হয়েছে অবিলম্বে সেই টাকা কেন্দ্রীয় সরকারকে দিতে হবে এবং আরো অতিরিক্ত বরাদ্দ এই রাজ্যের জন্য করতে হবে এই দাবি আমাদের করা উচিত। যে রাজ্যে হয়েছে সেই রাজ্যই যে অতিরিক্ত দায়িত্ব পালন করতে হবে এটা ঠিক নয়, কেন্দ্রকে আরো দায়িত্ব পালন করতে হবে। এখানকার বন্যা নিয়ন্ত্রণের জন্য কেন্দ্রীয় সরকারকে এগিয়ে আসতে হবে। আমাদের নিজেদের পলিসির ক্ষেত্রে ভাল ভাবে বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে সমর্থক গুরুত্ব দিতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আমাদের মাননীয় চিফ হুইপ লক্ষ্মীকান্ত দে, মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা এবং অন্যান্য সদস্যরা যাঁরা এই যুদ্ধকালীন গুরুত্ব দিয়ে এই বিষয়টা প্রস্তাব আকারে নিয়ে এসেছেন তাঁদের আমি ধন্যবাদ জানাচ্ছি। খুব সময়োপোযোগী ব্যাপারটা এসেছে। আলোচনার মাধ্যমে আমরা যাঁরা বিধানসভায় আছি তাঁদের প্রত্যেকের সঠিক খবরগুলি জানা দরকার। তা না হলে আমাদের নিজেদের মধ্যে একটা বিভ্রান্তির সৃষ্টি হতে পারে। পশ্চিমবাংলার মানুষ যাঁরা আমাদের পাঠিয়েছে তাঁরাও হয়ত বিভ্রান্ত হতে পারে। স্বাভাবিক ভাবে আমাদের সঠিক খবর আমাদের জানা দরকার। সেইজন্য এই সুযোগ করে দেবার জন্য আমি মাননীয় চিফ হুইপকে ধন্যবাদ জানাচ্ছি। আপনারা জানেন যে ইদানিংকালে বেশ কয়েক বছর ধরে দেখছি হঠাৎ হঠাৎ

এমন এক-একটা ঘটনা ঘটছে যার ফলে সমস্ত মানুষকে একটা বিভ্রান্তির জায়গায় নিয়ে আসছে। আগে দেখতাম আগস্ট-সেপ্টেম্বর-অক্টোবর মাসে মূল বন্যাগুলি আসে। সেইমতো আমরা সবাই তৈরি থাকি। কিন্তু বেশ কয়েক বছর যাবৎ দেখছি এই ধরনের ঘটনাগুলি হঠাৎ ঘটে যাচ্ছে। গত ১৬ তারিখ থেকে আরম্ভ করে ২১ তারিখ পর্যন্ত জলপাইগুড়ি, কুচবিহার এবং শিলিগুড়ির কিছু অংশে যে পরিমাণ বৃষ্টি হয়েছে ইদানিংকালের সমস্ত রেকর্ড ব্রেক করে দিয়েছে। এই কদিনে জলপাইগুড়িতে ৫২৩ মিলিমিটার, কুচবিহারে ৬১৯ মিলিমিটার এবং শিলিগুড়িতে প্রায় ৩০০ মিলিমিটার বৃষ্টি হয়েছে। সেখানে সাংঘাতিক বৃষ্টি হয় এবং লাগাতার কয়েক দিন ধরে বৃষ্টি হয়। বন্যার কারণ কি সেটা জানা দরকার। কয়েক দিন ধরে যে লাগাতার বৃষ্টি হয় এই বৃষ্টির ফলে পাশাপাশি যে নদী আছে যেমন কালজানি, তোর্সা, এবং ডায়না, এই সমস্ত নদীতে সাংঘাতিক জলস্ফিতি হয় এবং তার ফলে পাশাপাশি সমস্ত গ্রামে জলে ডুবে যায়। তখন এমন অবস্থা হয়েছিল, হ্যাঁ, আমাদের প্রশাসনিক ক্রটি-বিচ্যুতি যেটা আছে, বাস্তব ভিত্তির উপরে নির্ভর করে বামফ্রন্ট সরকার তা স্বীকার করে। আমাদের বামফ্রন্ট সরকার নিশ্চয়ই সত্যের অপলাপ করবে না, যেটুকু ক্রটি আছে সেটা আমরা নিশ্চয়ই স্বীকার করব। তবে এখানে অদ্ভুত কথা যদি কোন বন্ধু বিধায়ক বলেন, আমি বলব যে তিনি যেন সেটা সংশোধন করে নেন। প্রথমে যখন বৃষ্টি আরম্ভ হয়, আমাদের জেলা প্রশাসনের সবাই তখন বিভ্রান্ত হয়ে যান। তখন যেখানে সরকারি কর্মচারিরা, পুলিশ কর্মচারিরা ছিলেন, যাঁরা মূলত বিপন্ন মানুষকে রক্ষা করেন, তাঁরা সবাই বন্যা কবলিত অবস্থায় পড়েছিলেন। এই রকম অবস্থা দু-তিন দিন থাকার পর আমাদের কাছে যখন খবর আসে তখন সাথে সাথে আমরা সেনা বাহিনীকে পাঠাই। সেনা বাহিনী বন্যার্ত মানুষকে রক্ষার জন্য যান। সেখানে মানুষের নিশ্চয়ই কিছু ক্ষোভ আছে, যেহেতু বেশ কিছুক্ষণ সময়, বেশ কয়েক ঘন্টা মানুষ সেখানে নিরাশ্রয় হয়ে পড়েছিলেন, তাঁদের উদ্ধার করা যায় নি। তাঁরা খাবার পান নি। এইজন্য তাঁদের মধ্যে নিশ্চয়ই ক্ষোভ থাকতে পারে। কিন্তু সরকারের পক্ষ থেকে এতটুকুও ক্রটি হয়নি। সেনা বাহিনী প্রায় ৮ লক্ষ মানুষকে উদ্ধার করেছেন এবং তাঁদের সাতশো ত্রাণ শিবিরে রাখা হয়েছিল। এখনও ত্রাণ শিবিরে বেশ কিছু মানুষ আছেন। তাঁদের মধ্যে অনেকেই আস্তে আস্তে ঘরে ফিরে গেছেন। কুচবিহারে এবং জলপাউগুড়িতে এই রকম অবস্থা হয়েছে। জলপাইগুড়িতে ১৩টি ব্লক এবং দুটি মিউনিসিপ্যালিটি এলাকা এফেক্টেড হয়েছে। কুচবিহারেও এই রকম কিছু ব্লক এবং মিউনিসিপ্যালিটি এলাকা এফেকটেড হয়েছে। তবে সেখানে রাস্তাঘাট খুব খারাপ হয়ে যায় নি, জলপাইগুড়ির তুলনায় ভাল ছিল। সেজন্য স্বাভাবিক ভাবে বিপন্ন মানুষকে সেখানে উদ্ধার করা গেছে। কিন্তু জলপাইগুড়িতে একটু অসুবিধা হয়ে গিয়েছিল। সেখানে রাস্তাঘাট ভেঙে গিয়েছিল, খালবিল জলে ভরে গিয়েছিল—রাস্তা নেই, কালভার্ট, রেল লাইন, ব্রিজ সমস্ত ভেঙেচুরে গিয়েছিল। সেখানে বিপন্ন মানুষকে উদ্ধার করতে কিছুটা প্রস্তুতি নিতে হয়েছিল, স্বভাবতই তারজন্য কিছুটা সময় নিতে হয়েছিল। এর পর থেকে মানুষকে খাবারের ব্যবস্থা করা হয়েছে। আমরা খবর পাওয়া মাত্র আমি এবং আমাদের মাননীয় অর্থমন্ত্রী, মাননীয় সেচমন্ত্রী সেখানে গিয়েছি। প্রশাসনে যে যেখানে ছিলেন তাঁদের প্রত্যেককে সেখান থেকে নিয়ে আনা হয়েছে। তাঁরা

আগেই অবশ্য কাজে নেমেছিলেন। ডি.এম. এবং এস.পি.কে আমরা সেখানে দেখতে পাইনি বলে মাননীয় সরকার মহাশয় যেটা বললেন সেটা ঠিক নয়। আমরা শনিবার সেখানে গিয়েছিলাম। আমরা গিয়ে শুনলাম যে বৃহস্পতিবার থেকেই ডি.এম. এবং এস.পি. চলে গিয়েছেন এবং তাঁরা উদ্ধার এর কাজ আরম্ভ করেছেন। গরু ছাগল যেগুলো মরে পড়েছিল সেগুলোকে উদ্ধারের জন্য তাঁরা গিয়েছেন। রবিবারের মধ্যে প্রায় সব পরিষ্কার হয়ে গেছে। আমরা সেখানে গিয়ে নিজের চোখে দেখে এসেছি। সাংবাদিকরা আগে যা শুনেছিলেন, এখন তাঁরা দেখে এসে নিশ্চয়ই বুঝেছেন যে যা হয়েছে তাতে সেখানে অসুবিধা কিছু নেই। তাঁরা নিশ্চয়ই এটা বুঝেছেন যে সরকারের কোনও গাফিলতি ছিল না, কিছুটা বাধা বিপত্তি ছিল। সরকার কাজে নেমেছে এবং মানুষের মধ্যে একটা আস্থার ভাব এসেছে। ওয়াগান ব্রেক নিয়ে যেটা বলেছেন, এটা পশ্চিমবাংলার নতুন কিছু নয়। ১৯৭৭ সালের আগে থেকে এই রকম ওয়াগন ব্রেক হত এবং খাদ্য লুঠ হত, গুলি চলত—সবই হত।

[4-05—4-15 p.m.]

এখন পশ্চিমবঙ্গে তো আর ওই ওয়াগান ব্রেকের ঘটনা ঘটে না ফলে স্বাভাবিকভাবেই এটা নতুন ঘটনা মনে হচ্ছে। তবে এই ওয়াগান ব্রেকের ব্যাপারে কেউ বলছেন যে ভিসিপি গেছে, কেউ বলছেন সিমেন্ট গেছে এই ব্যাপারে এখনো সন্দেহ আছে। তবে বন্যা কবলিত মানুষেরা এর মধ্যে জড়িত নয়। এই বন্যা পীড়িত মানুষের মধ্যে একটা ক্ষোভ ছিল, দুঃখ ছিল। এরমধ্যে এক ধরনের বিরোধীপক্ষ বিভিন্ন সুযোগ করে নিয়েছেন। ওইসব খাদ্যদ্রব্য যাতে তাদের হাতে না পড়ে, মানুষ না পায় তারজন্য অন্য পথ ধরেছিল। সরকারি ত্রাণ নিয়ে যে এই ধরনের আচরণ করতে পারেন সেটা ভাবা যায় না। সেখানে সরকারি প্রতিনিধিরা যাতে পৌঁছতে না পারে তারজন্য অনেক কিছু করা হয়েছিল। কিন্তু সরকারের ত্রান দপ্তর থেকে এবং বিভিন্ন দপ্তরের মন্ত্রীরা যাবার ফলে বন্যা কবলিত মানুষদের ভুল ভাঙ্গতে দেরি হয় নি। অচিরেই সমস্ত ভুল ভেঙ্গে গেছে। সবাই আজকে প্রশাসনকে গ্রহণ করেছেন, আজকে ওখানে ডিজেল, পেট্রোল, কেরোসিন, লবন, মোমবাতি, সমস্ত রকমের খাদ্যশস্য যথা চাল, গম থেকে সুরু করে চিনি, তেল, সবকিছু গেছে। ওখানকার মানুষ বুঝেছে যে আমরা ওদের জন্য চিন্তা করছি এবং দুদিন যে ছিলাম কেউ আরাম করিনি। এমন কি মাননীয় মুখ্যমন্ত্রী সারা দিন অক্লান্ত পরিশ্রম করে সবার সঙ্গে কাঁধে কাঁধ মিলিয়ে বন্যা পরিস্থিতি মোকাবিলা করেছেন। সর্বশেষ যে খবর পেয়েছি তাতে এটুকু বুঝেছি যে ওঁনার উপস্থিতির খুব প্রয়োজন ছিল এবং সেখানে যে প্রশাসনিক দুর্বলতা ছিল সেটাও চাঙ্গা হয়ে উঠে কাজে হাত দিয়েছে। জলও ক্রমশ কমতে শুরু করেছে। নদীগুলো অনেক শুকিয়ে এসেছে এখানে যে এতবড় বন্যা হয়েছিল সেটা এখন আর মনে হচ্ছে না। মানুষজন ঘরে ফিরতে শুরু করেছে। তাদের অনেক ক্ষয়ক্ষতি হয়েছে এবং সেই ক্ষয় ক্ষতির ক্ষেত্রে সরকারের পক্ষ থেকে যতটা সম্ভব পূরণ করার চেষ্টা হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী দেড় কোটি টাকা খরচ করার অনুমতি দিয়েছেন এবং সেই টাকা কুচবিহার এবং আরো ওখানকার জায়গার জন্য খরচ হয়ে গেছে। মাননীয় মুখ্যমন্ত্রী ত্রাণ দপ্তর থেকেও ১ কোটি এবং

১ কোটি এই ভাবে ২কোটি টাকা দেবার কথা বলেছেন। অনেকদিন ধরে যে ফাইল চলাচলি করছিল যে ৫০০ টাকাটা ১০০০ টাকা করার জন্য এবং ২০০ টাকাটা ৪০০ টাকা করার জন্য, এবার তার অনুমতি পাওয়া গেছে। অর্থাৎ যাদের ঘরবাড়ি একেবারে ভেঙ্গে গেছে তাদের ক্ষেত্রে ৫০০ টাকা করে মেরামতি বাবদ দেওয়া হত এবং যাদের অর্দ্ধেক ঘর ভেঙ্গে গেছে তাদের ২০০ টাকা করে মেরামতি বাবদ দেওয়া হবে। এবার সেটা বেড়ে ৫০০ টাকার জায়গায় ১০০০টাকা করা হল এবং ২০০টাকার জায়গায় ৪০০টাকা করা হল। তারপরে বন্যাতে যাদের মৃত্যু হয়েছে তাদের পরিবারকে ৫হাজার করে টাকা দেওয়া হত। সেটা নিয়ে বহুদিন টালবাহনা হবার পরে সরকার মৃতব্যক্তির পরিবারবর্গকে ১০হাজার করে টাকা দেওয়ার সিদ্ধান্ত নিয়েছেন। কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে কোনও দায়িত্ব পালন করছেন না, সেখানে পশ্চিমবঙ্গকে তো আংশিকভাবে দায়িত্ব নিতে হবে। যাদের বন্যাতে বাঁচাতে পারলাম না তাদের অন্তত পরিবারবর্গকে ১০ হাজার করে টাকা দিয়ে তাদের বাঁচানোর চেষ্টা করা হচ্ছে। যারা কৃষক তারা যাতে আবার চাষাবাদ করতে পারেন তারজন্য কৃষি দপ্তরকে বলা হয়েছে তারা যাতে মিনিকিট ইত্যাদি সরবরাহ করে তাদের চাষের সাহায্য করে। পাওয়ারের যাতে ব্যবস্থা হয় তারজন্য বিদ্যুৎমন্ত্রী ওখানে বসে আছেন এবং যেখানে বিদ্যুৎ বিপর্যয় হয়েছে সেখানে সেখানে বিদ্যুৎ দেবার চেষ্টা করছেন। যে সমস্ত দপ্তরের মন্ত্রীরা পালা করে যাচ্ছেন এবং সমস্ত দপ্তরের প্রশাসনিক অফিসাররা এখান থেকে যাচ্ছেন। যেহেতু কুচবিহার এবং জলপাইগুড়ি জেলা জলমগ্ন হয়ে পড়েছে এবং ওখানকার প্রশাসনিক অফিসারদের কাজের অসুবিধা হচ্ছে সেইকারণে এখান থেকে দক্ষ অফিসারদের সেখানে পাঠানো হয়েছে। সেখানে মানুষদের যে ক্ষতি হয়েছে সেটা পূরণ করার যতটা সম্ভব চেষ্টা করা হচ্ছে। ওখানকার মানুষেরা তাদের ভুল বুঝতে পেরেছে তারাও কাজে উদ্যম ফিরে পেয়েছে এবং সমস্ত কর্মচারী এবং জনগণ কাজে এগিয়ে এসেছে। সুতরাং সমালোচনা করার আগে জেনে নেওয়া দরকার কি রকম পরিস্থিতি এবং সরকারের তরফ থেকে কাজ হচ্ছে কিনা। তারপরে পশ্চিমবঙ্গে অন্য প্রদেশ থেকে যথা বিহার প্রভৃতি রাজ্য থেকে নদ নদী এখানে এসেছে যে যার চাপ আমাদের সহ্য করতে হয় এবং একটা ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি করে। কোটি কোটি টাকা দিয়ে আমরা কেন নদনদীগুলি খনন করব, কেন আমরা পাড়গুলি বাঁধাবনা, তাতে হয়ত প্রকৃতিকে রোধ করা যাবেনা, কিন্তু এতে হয়ত কিছুটা মানুষকে রিলিফ দিতে পারব। এখানে মাননীয় সদস্যারা যে প্রস্তাব এনেছেন এই মুহূর্তে আমরা চাইব যে এই বন্যার্ত মানুষদের সাহায্যের জন্য আপনারা এগিয়ে আসুন। আমার শেষ কথা হচ্ছে দূর্গত মানুষ, যারা জনপ্রতিনিধি, যারা সাধারন মানুষ যারা সমস্ত ব্যাপারে বিরোধিতা করেন, যারা এটা নিয়ে দলবাজি করছেন, তারা যেন এই মুহূর্তে সহযোগিতার হাতটা বাড়িয়ে দেন, অন্তত বিরোধিতা যেন এই মুহূর্তে না করেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার :** এটার জন্য সময় নির্দিষ্ট ছিল ৪.১৮ মিঃ পর্যন্ত, আমি এটার জন্য সভার অনুমতি নিয়ে আরো আধঘন্টা বাড়িয়ে দিচ্ছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গের বন্যা পীড়িত এলাকার উপর মাননীয় বিধায়করা শ্রী লক্ষ্মীকান্ত দে, কৃপাসিন্ধু সাহা, ক্ষিতি গোস্বামী, শক্তিপ্রসাদ বল যে ১৮৫ মোশন এনেছেন তা শুধু সময়াপযোগী নয়, এটা নিয়ে প্রবল আন্দোলনও গড়ে তোলা দরকার। বিশেষ করে উত্তরবঙ্গের বন্যার ভয়াবহতা সম্পর্কে সকলেই অল্প বিস্তর শুনেছেন, কাগজের মাধ্যমে জেনেছেন এবং আপনারাও কিছু খবর জেনে আজকে বলেছেন। উত্তরবঙ্গের বন্যার একটা বিশেষত্ব রয়েছে গত ১৬ বছরে মন্ত্রিত্বে থেকে পশ্চিম-বাংলার বিভিন্ন এলাকার বন্যার ধরন সম্বন্ধে জানার সুযোগ হয়েছে। '৮৭সালে যে ভয়াবহ বন্যা পশ্চিম দিনাজপুরের জেলাকে গ্রাস করেছিল, '৫৬, '৫৯, '৭৮ সালের বীরভূম, বর্দ্ধমান, মেদিনীপুর, মুর্শিদাবাদ, নদীয়াকে যেভাবে গ্রাস করেছিল সেই বন্যার সঙ্গে উত্তরবঙ্গের বন্যার প্রকৃতির একটা তফাত রয়েছে। উত্তরবঙ্গের বন্যাকে আমরা সাধারণত বলি ফ্লো অফ ফ্লাড, আর মেদিনীপুর, মুর্শিদাবাদ, নদীয়া, মালদা, বীরভূম, হুগলি, হাওড়ায় '৫৬, '৫৯, '৭৮ সালে যে বন্যা দেখা দিয়েছিল প্রচন্ড বৃষ্টিপাতের পরে, বা ড্যামগুলিতে জল ছেড়ে দেওয়ার পরে যে বন্যা হয়েছে সেই বন্যার জল কম করে দেড় মাস, দুই মাস থেকে যেত। কিন্তু উত্তরবঙ্গের বন্যার বিশেষত্ব হচ্ছে, ওখানকার মানুষের কাছে এই বন্যার নাম হচ্ছে বেগ বেগা। বেগে বন্যা আসবে, বেগে বন্যা চলে যাবে। এই ধরনের বন্যা এবারেও হয়েছে। এর কারণ সম্বন্ধে নূতন করে বলতে হবে না, ১০০ বছর অতিক্রম করে গেছে হাসিমারার রেকর্ড, যে ফিগারটা এখানে বলা হচ্ছে ৭৯১ মিঃমিঃ, সেটা ১ হাজার মিঃমিঃ এর বেশি বৃষ্টিপাত হয়েছে, গত তিনদিনে ৭৯১মিঃমিঃ বৃষ্টিপাত হয়েছে। অন্য জায়গাতে শিলিগুড়িতে ৬০০ মিঃমিঃ উপর, কুচবিহারে সেই পরিমাণ বৃষ্টিপাত, বিশেষ করে গত তিনদিনে হয়েছে। এখানে মাননীয় বিধায়ক কামাখ্যা দাস মহাপাত্র মহাশয় যে কথা বললেন এটা এইভাবে হঠাৎ করে হয়নি, গত ৩০ বছরে বন্যাকে নিয়ন্ত্রণ করার জন্য যেভাবে কংগ্রেস কাজ করেছিল, দূর দুরান্ত থেকে নূতন করে যেভাবে টুকরো টুকরো ভাবে পিসমিল করে চেষ্টা করতেন সেইভাবে পরিকল্পনা না করে সার্বিকভাবে তারা কেন পরিকল্পনা রচনা করেননি?

[4-15—4-25 p.m.]

মাননীয় প্রিয়রঞ্জন দাসমুন্সি মহাশয় আমাকে একবার বলেছিলেন দেবব্রত বাবু আপনি নর্থ বেঙ্গলের ফ্লাড কন্ট্রোলের ব্যাপারে কোন সার্বিক মাস্টার প্ল্যান করেছেন কিনা। আমি প্রিয়রঞ্জন দাসমুন্সি মহাশয়কে বলেছিলাম উত্তরবঙ্গের বন্যা পরিস্থিতি দেখার জন্য, তার নিয়ন্ত্রণের জন্য যে নতুন প্রশাসনিক সংস্থা রয়েছে, নর্থ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল কমিশন, তারা প্রতি বছর বছর যেমন সমীক্ষা করেন, তেমন সার্বিকভাবেও করেন। আমি জানিয়ে রাখতে চাই, যে ঐ সর্বোচ্চ করিগরি কমিটির নাম হচ্ছে বোর্ড অফ টেকনিকাল কন্সালটেন্স। তারা প্রতি বছর কতগুলো পরিকল্পনা দেন এবং এই বছরও তারা কতগুলো পরিকল্পনা দিয়েছেন। নুন্যতম পরিকল্পনা যেটা বোর্ড অফ টেকনিকাল কনসালটেন্স দিয়েছেন তার ১৪ ভাগের মাত্র এক ভাগ আমরা গ্রহণ করতে পেরেছি। আমরা উত্তর বাংলার বন্যার জন্য চার কোটি টাকা খরচ করেছিলাম, তার আগের বছর আমরা পাঁচ কোটি টাকা খরচ করেছিলাম।

যেখানে ওদের সিদ্ধান্ত কার্যকর করতে গেলে ৫০ থেকে ৫২ কোটি টাকা প্রয়োজন হয়। আমি শুধু একটা জায়গার কথা বলছিলাম, সারা পশ্চিমবাংলার কথা ছেড়েই দিলাম। এই পরিস্থিতিতে উত্তরবাংলায় তিনদিন অবিরাম, অবিশ্রান্ত বৃষ্টির ফলে যে বন্যা হয়েছে সেটাকে স্টাডি করবার যেটুকু সুযোগ আমি পেয়েছি তাতে দেখেছি এবারের মূল বন্যা এসেছে একটা মাত্র নদী থেকে, সেটা হচ্ছে তোর্সা নদী। তোর্সার পাশে হচ্ছে জলঢাকা, মানসাই, কালজানি, শঙ্কোস, ডায়না। যেটুকু এখনো সমীক্ষা হয়েছে-সমীক্ষা এখনো পুরো হয়নি সরকারি ফিগার আমরা যেটুকু পেয়েছি তাতে দেখা যাচ্ছে ১২-১৩টা জায়গা এফেকটেড হয়েছে। তার বেশিও হতে পারে। ১৭ লক্ষ লোক এফেকটেড হয়েছে। সমীক্ষা বলছে ১৩০টা গ্রাম পঞ্চায়েত এফেকটেড হয়েছে এই দুটো জেলাতে। ১৯৭৮ সালে দেখেছিলাম এই দুটো জেলাতে ১ লক্ষ ৭৫ হাজার লোক এফেকটেড হয়েছিল, ফিগারটা একটু বেশিও হতে পারে। তাহলে ১৯৭৮ সালের থেকে নিশ্চয় এবারের বন্যার ভয়াবহতা বুঝতে পারছেন। লো লেভেল দিয়ে যাবার সময় দেখেছি সেচ দপ্তরের অনেকগুলো বাঁধ ভেঙ্গে গেছে। তোর্সা, কালজানি, মানসাই, শঙ্কোস, ডায়না এই পাঁচ-টা নদীর নাম করলাম। মোট ১৭টি নদীতে বাঁধ ভেঙ্গে গেছে ৬২টির মতো এবং তার প্রাথমিক খরচ হচ্ছে ১০ কোটি টাকার মতো। এক একটা জায়গায় দেখেছি এক একটা বাঁধের এক কিলোমিটারের মতো স্ট্রাকচার ভেঙ্গে গেছে। এই রকম অবস্থায় বি.ডবলু.ডি ডিপার্টমেন্টের আমি প্রশংসা করব, তারা যেভাবে কাজ করে যাচ্ছেন সেখানে। শুধু ন্যাশনাল হাইওয়ে থার্টি ওয়ান, যেটা হাঁসিমারা থেকে আসাম বর্ডার পর্যন্ত গেছে, সেখানে ৪২টি জায়গায় রাস্তা ভাঙ্গচুর হয়ে গেছে। স্টেট ন্যাশনাল হাইওয়ে দিয়ে যাওয়া যাচ্ছে না। হাঁসিমারা থেকে ফরেস্টের মধ্যে দিয়ে একটা ডাইভারসন রাস্তা করা হয়েছে, দু-তিনদিনের মধ্যে এই রাস্তা করা হয়েছে। তারা বলেছেন এন.এইচ থার্টি ওয়ান অন্তত ২০ দিনের আগে কিছুতেই রিপেয়ার করা সম্ভব হবে না। ঠিক অনুরূপভাবে আমরা যখন গিয়ে পড়েছি তখন দেখছি চারিদিক অন্ধকারে আচ্ছন্ন, বিদ্যুতের চরম বিপর্যয়। আমরা গিয়ে পৌঁছাবার পর ২৪/২৫ এই দু'দিনের মধ্যে দেখলাম যে সেখানে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর নেতৃত্বে যে টিম গিয়েছিলেন—সেখানে তারা একটা টিম হিসাবে মুভ করেছেন—সেখানে বলতে পারি, আমাদের প্রশাসনের পক্ষে গৌরবের কথা, আলিপুরদুয়ারে পাওয়ার রেসটোর করা গিয়েছে এবং অন্যান্য জায়গাতে আস্তে আস্তে রেসটোড হচ্ছে। ঠিক অনুরূপভাবে পি.এইচ.ই-রও প্রচন্ড সমস্যা দেখলাম। সমস্ত কল বিকল হয়ে গিয়েছে, পলি উঠছে, পলি জমে গিয়েছে, সেই অবস্থায় অন্তত মূল মূল ৫/৬ টি জায়গাতে আজকে সেটা রেসটোর করা গিয়েছে। আমি একথা বলছি না যে ত্রান সামগ্রী সমস্ত জায়গায় পৌঁছাতে পেরেছি। আমরা আলিপুরদুয়ার পর্যন্ত অতি কষ্টে পৌঁছাতে পেরেছি। আলিপুরদুয়ার থেকে বড় বড় জায়গাতে যাবার চেষ্টা করছি। আমি একথা বলতে পারব না বা বললে সত্যের অপলাপ করা হবে যে আমরা দলসিংপাড়াতে পৌঁছাতে পেরেছি, আমরা জয়ন্তীতে পৌঁছাতে পেরেছি, আমরা আসামের সীমান্তে কুমারগ্রামদুয়ারের সমস্ত জায়গায় পৌঁছাতে পেরেছি। তবে আমরা আপ্রান চেষ্টা করছি। আমাদের মেশিনারী সেখানে যেভাবে গিয়ার আপ করতে পেরেছি তাতে আগামী ৩২ থেকে ৩৬ ঘন্টার মধ্যে দূরপ্রান্তে যেগুলি

একেবারে সম্পূর্ণ যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে গিয়েছে—আমরা আলিপুরদুয়ারের কথা বলছি ঠিকই সবচেয়ে বিপর্য্যয় কিন্তু বিপর্যয়ের ব্যাপারে অনেকেই জানেন না যে হাসিমারাতে কি বিপর্যয় হয়েছে, ফলাকাটার বিস্তীর্ণ অঞ্চলে কি বিপর্যয় হয়েছে। সেজন্য আমাদের আরো কিছুদিন সময় লাগবে। আমরা বলছি, আজকে যে বিপর্যয় হয়েছে, যেখানে বোর্ড অব টেকনিক্যাল কনসালটেন্সী- বি.টি.সি., এটা কোন রাজনৈতিক নেতা বলছেন না, যারা উচ্চ কারিগরি জ্ঞান সম্পন্ন ব্যক্তি রয়েছেন তারা বলছেন যে অন্তত উত্তরবঙ্গের জন্য ৫০ থেকে ৫৪ কোটি টাকার পরিকল্পনা বছরে বছরে হওয়া দরকার। সেখানে আমরা মাত্র ৫ থেকে ৭ কোটি টাকা বরাদ্দ করে থাকি। আজকে সেইজন্য সঠিকভাবেই শ্রী লক্ষ্মী দে, ক্ষিতি গোস্বামী মহাশয়রা যে প্রস্তাব এনেছেন আমি মনে করি সেই প্রস্তাব নিয়ে দিল্লিতে যেতে হবে এবং সেখানে তাদের বোঝাতে হবে। আপনারা সকলেই জানেন যে পশ্চিমবঙ্গ হচ্ছে টেল এ্যান্ড অব গঙ্গা বেসিন। উত্তরপ্রদেশ, বিহারে বেশি জল হলে সেই জল রাজমহল দিয়ে এসে ভাসিয়ে দেয় মালদহ, মুর্শিদাবাদ, নদীয়াকে। আজকে সাঁওতালপরগনা, ছোটনাগপুর অঞ্চলের অববাহিকায় যদি বেশি বৃষ্টি হয় তাহলে তার অবশ্যম্ভাবী ফলশ্রুতি হিসাবে ভেসে যায় বীরভূমজেলা, কান্দি মহকুমা, বর্ধমানজেলা, হাওড়া, হুগলির বিস্তীর্ণ অঞ্চল। অনুরূপভাবে মেদিনীপুর জেলার অববাহিকায় বেশি বৃষ্টি হলে তার অনিবার্য পরিণতি হিসাবে মেদিনীপুরের ব্যাপক অংশ ভেসে যায়। আমরা সেইজন্য এসব কথা অতীতে বারবার কেন্দ্রকে বলেছি। অতীতে যখন প্রয়াত রাজীব গান্ধীর সঙ্গে দেখা হয় তখন তাকে এসব কথা বলার চেষ্টা করেছি, শ্রীমতী ইন্দিরা গান্ধীর সঙ্গে যখন দেখা করার সুযোগ হয়েছিল তখনও এসব কথা তাকে বলেছি। আমরা বলেছি যে, পশ্চিমবঙ্গ কি অপরাধ করেছে যে সমস্ত দায়ভার তাকে বহন করতে হবে? যেকথা কামাখ্যাবাবু বলেছেন যে ভূমি ইরোসান হচ্ছে, ইন্টারন্যাশনাল বাউন্ডারি বিপন্ন হয়ে যাচ্ছে সেটাও বিবেচনা করতে হবে। বাউন্ডারি যখন শিফটেড হয় তখন তার নৈতিক দায়দায়িত্ব কি থাকেনা কেন্দ্রীয় সরকারের? আমরা এরজন্য ৩৫৫ কোটি টাকার পরিকল্পনা পেশ করেছিলাম। বিশেষ করে হুগলি, পদ্মা, ভাগীরথী নদী সম্পর্কে তারা বলেছিলেন যে পরিকল্পনা দিন, আমি বলতে পারি, আমার দপ্তর গৌরব বোধ করতে পারে যে ১৫ দিনের মধ্যে ৮২ টি পরিকল্পনা সেখানে জমা দেওয়া হয়েছে। আজকে প্রণব মুখার্জি বলছেন, এটা স্টেট অ্যাফেয়ার্স, আমরা এতে টাকা দিতে পারবো না। সেইজন্য আমরা বলছি, এইসব কাজ করতে গেলে বিশেষ করে কেন্দ্রীয় সরকারকে এগিয়ে আসতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী একবার বিশেষ করে গঙ্গা, পদ্মা ইরোসানের উপর ন্যূনতম ২০০ কোটি টাকা চেয়েছিলেন ১০ বছরের মেয়াদে, বছরে বছরে ২০ কোটি টাকা করে। ঠিক এখানেও আমাদের প্রস্তাবে খুব পরিচ্ছন্নভাবে বলতে হবে যে উত্তরবঙ্গের জন্য যেখানে বোর্ড অব টেকনিক্যাল কনসালটেন্সী বছরে বছরে অন্তত ৫০ কোটি টাকা দেবার কথা বলেছেন সেখানে অন্তত বেশ কিছু টাকা কেন্দ্রীয় সরকারকে বহন করতে হবে। সারা পশ্চিমবাংলা জুড়ে সেই আন্দোলনে আমাদের মুখর হতে হবে। মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় যে সব কথা বলেছেন তা অর্ধ সত্য এবং অর্ধ অসত্য। সব জায়গায় আমরা পৌঁছাতে পারি নি। তিন দিনের মধ্যে ১৮/১৯/২০ মধ্যে কোন সম্ভবনা সেখানে ছিল না যা বৃষ্টি হচ্ছিল।

[4-25—4-35 p.m.]

২১,২২,২৩,২৪ এবং ২৫ তারিখ-এই পাঁচ দিনের মধ্যে যে জায়গায় পৌঁছতে পেরেছি, তার জন্য আমরা কৃতিত্ব দাবি করতে পারি। পরস্পর দোষারোপের খবর কোথা থেকে পেয়েছেন তা জানি না! সেচ দপ্তর জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনকে দোষারোপ করেছে, এ খবর কোথা থেকে পেয়েছেন জানি না! এ ক্ষেত্রে এটা সেচ দপ্তর, ওটা সাধারণ প্রশাসন, এই ভাবে বিচার করা হয় নি। আজকে যে বিপদের সৃষ্টি হয়েছে সেটা শুধু উত্তরবঙ্গেরই বিপদ নয়, সারা পশ্চিম বাংলার বিপদ। এই বিপদ মোকাবিলায় আমাদের সকলকে এগিয়ে যেতে হবে। কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের দাবি জানাতে হবে। উত্তরবঙ্গ সহ সমগ্র পশ্চিমবঙ্গের কথা আমরা অতীতে বার বার বলেছি, আমরা পরিকল্পনা জমা দিয়েছি। আমাদের প্রস্তাব টার্নড ডাউন হয়ে গেছে। আবার আমাদের জোর দিয়ে বলবার চেষ্টা করতে হবে, বিশেষ করে বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে কেন্দ্রকে আরো বেশি বরাদ্দ করতে হবে। আজকে সময় এসেছে, দি টাইম হ্যাজ নাউ কাম্, এব্যাপারে আমাদের আরো ভাল করে আলোচনা করে জোরের সঙ্গে আমাদের দাবি পেশ করতে হবে। এই কথা বলে মাননীয় সদস্য লক্ষ্মীকান্ত দে মহাশয়ের আনীত প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় মন্ত্রী এবং সদস্য যাঁরা আজকে এখানে উপস্থিত আছেন তাঁরা সকলেই আমার এই প্রস্তাবকে সমর্থন করেছেন কেবল মাত্র প্রস্তাব সমর্থনই নয়, এখানে আজকে সকলেই এটা চেয়েছেন যে, উত্তরবাংলার বিপর্যস্ত মানুষদের পাশে এই সভার সব দলের সব সদস্যরাই যে আছেন সেটা প্রমাণ করতে। আমি এই প্রস্তাব উত্থাপন করার সময় এই আশা প্রকাশ করেছিলাম যে, যে সমস্ত সদস্যরা আজকে এখানে উপস্থিত নেই তাঁরাও নিশ্চয়ই এই প্রস্তাবের পক্ষে আছেন। আমি এখনো এই আশাই প্রকাশ করছি যে, তাঁরা উত্তরবঙ্গের মানুষের প্রতি তাঁদের দরদ শুধু মুখে নয় কাজেও দেখাবেন। আমরা কাগজ, টি.ভি., রেডিও প্রভৃতির মাধ্যমে কেন্দ্রীয় সরকারের প্রতিশ্রুতি শুনতে পাচ্ছি। তাঁরা বলছেন, উত্তরবঙ্গের বন্যার জন্য তাঁরা টাকা দেবেন। আমি ইতিপূর্বে বলেছি যে, আমরা তাঁদের কাছ থেকে এখন পর্যন্ত কোনও টাকা পাই নি। তবে একটা তথ্য পাওয়া যাচ্ছে যে, ২৮ লক্ষ টাকার মতো তাঁরা নাকি মঞ্জুর করেছেন। সেটা তাঁরাই ভাল বলতে পারবেন। তবে আমাদের মতে বন্যা নিয়ন্ত্রণ এবং ত্রাণের ব্যাপারটা শুধু মাত্র রাজ্য সরকারের ব্যাপার হতে পারে না। আজকে সঠিক ভাবে উত্তরবঙ্গের মানুষদের [illegible] গেলে, বাংলার সমস্ত জায়গায় বন্যা নিয়ন্ত্রণ করতে হলে যে টাকার প্রয়োজন সেই টাকার [illegible] কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। এটাই আমাদের মূল দাবি। এটা আজকে আমাদের সকলকে বুঝতে হবে যে, এই দাবি কেবল মাত্র বামফ্রন্টের নয়, এই দাবি পশ্চিম বাংলার সব ক'টি রাজনৈতিক দলেরই হওয়া উচিত। সে জন্যই পশ্চিমবঙ্গের স্বার্থে আজকে এই প্রস্তাব আমরা উত্থাপন করেছি। আজকে আমাদের রাজ্যে যে জরুরি অবস্থার সৃষ্টি হয়েছে এই অবস্থার মোকাবিলায় জরুরি ভিত্তিতে আমাদের টাকা দিতে হবে। ১০০০ মিলি মিটার বৃষ্টির ফলে উত্তরবঙ্গে যে বন্যা দেখা দিয়েছে সে বন্যা

মোকাবিলায় এখনো পর্যন্ত আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আশানুরূপ কোনও সাড়া পাই নি। আমরা দেখেছি বিভিন্ন ক্ষেত্রে বন্যা বা এই জাতীয় ঘটনা ঘটলে প্রধানমন্ত্রী সে সমস্ত ক্ষেত্রে পরিদর্শনে যান। আমরা চাই তিনি সেরকম এখানেও আসুন, অবস্থা দেখুন। এই হাউস থেকে আমরা এই দাবি জানাচ্ছি। আজকে এখানে বিভিন্ন এম.এল.এ.-রা এই দাবি জানিয়েছেন—তিনি আসুন, দেখুন, টাকা দিন যাতে উত্তরবঙ্গের বন্যা বিধ্বস্ত মানুষদের ত্রানের ব্যবস্থা হয়। সাথে সাথে তিনি সঠিক পদক্ষেপ গ্রহণ করুন যাতে আগামী দিনে আমরা বন্যা নিয়ন্ত্রণের জন্য পরিকল্পনা গ্রহণ করতে পারি। সেই উদ্দেশ্য নিয়েই আজকে পশ্চিম বাংলার সব মানুষের পক্ষ থেকে আমরা এই প্রস্তাব এখানে উত্থাপন করেছি। মাননীয় সদস্যরা সকলেই এটাকে সমর্থন করেছেন। আমরা এখান থেকে সর্বদলীয় কমিটি গঠন করে দিল্লিতে যাব, তাঁদের বোঝাব এবং দিল্লি থেকে টাকা নিয়ে এসে পশ্চিম বাং লার বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে, উত্তরবঙ্গের বন্যা ত্রাণের ব্যাপারে আমরা একটা জায়গায় গিয়ে দাঁড়াতে পারব। মূল প্রস্তাবের ওপর একটা সংশোধনী এসেছে, সেটা এমন কিছু নয়, সেটা আমি গ্রহণ করছি। এই প্রস্তাবটি যখন রচনা করা হয়েছিল তখন এক কোটি টাকার কথা বলা হয়েছিল, সে অনুযায়ী প্রস্তাবে তা উল্লেখ করা হয়েছে, কিন্তু তারপর—ইতিমধ্যেই ২ কোটি টাকা দেওয়া হয়ে গেছে। অতএব এবিষয়ে আমাদের পক্ষ থেকে যে সংশোধনীটি পেশ করা হয়েছে সেটি সহ প্রস্তাবটি সর্বসম্মতিক্রমেই গ্রহণ করা হবে। এই আশা আমি করছি। পশ্চিম বাংলার সমস্ত মানুষের ভালবাসা নিয়ে আমরা দিল্লিতে গিয়ে আমাদের প্রচেষ্টার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা নিয়ে এসে বন্যা ত্রাণ এবং বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা গ্রহণ করতে পারব এই আশা রেখে, সংশোধনী সহ প্রস্তাবটিকে সমর্থন করার জন্য সকলের কাছে আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There is one amendment to the motion given by Shri Kali Prasad Biswas. The amendment is in order. I call upon Shri Biswas to move the amendment.

**Shri Kali Prasad Biswas :** Sir, I beg to move that in the last line of para 4 the amount "Rs.1 crore" may be sustituted by "Rs.3 crores".

The amendement of Shri Kali Prasad Biswas was then put and agreed to.

The motion of- Shri Lakshmi Kanta Dey, that—

Whereas, for incessant and very heavy rainfall in the sub-Himalayan Regions of Sikkim, Bhutan and North Bengal for the last few days, all the rivers of North Bengal are in spate. Rivers Teesta, Mansai, Torsa, Kaljani, Raidak-II and Sankosh have crossed the Danger Level and are rising. Raidak-I crossed the Extreme Danger Level on 20.7.'93 at Toofanganj Town. River Torsa crossed Extreme Danger Level at 9.10 hrs.

on 20.7.93, Breaches have already occurred in some of the embankments and also many others are being threatened. Jalpaiguri Town is under knee-deep water. Alipurduar Town with its surroundings have been flooded by water of river Kaljani by breaching of Alipurduar Town Protective Embankment. Falkata Township and its adjoining areas have been flooded by River Torsa. Road and Railway communications have been totally disrupted. Several thousands of people living in low lying areas have been affected by flood. Rescue operation of the marooned people are being carried out by Civil as well as Military personnel;

Whereas, occurrence of 790.00 mm. of rainfall, abnormal by any standard, in the upper catchment of Torsa within a time span of 18 hrs. (from the afternoon of 20.7.93) has been reported;

Whereas, untold suffering to a large number of inhabitants of the North Bengal Region, extensive loss of homesteads, agricultural crops, livestocks etc. and Extensive damages have occurred to the flood embankments and spurs of the Irrigation Department;

Whereas, in view of the limited fund position of the State Exchequer, it is hardly possible for the Government of West Bengal to take up adequately the relief and restoration works at a large scale within the usual budget provision of the Government. Under the circumstances it is absolutely essential that the Government of India also comes forward to bear the expenses thereof beyond the normal provisions. The State Government, however, has already released a sum of Rs. 3 crore for immediate tacking of the situation.

Therefore, in view of the position stated above, this House hereby resolves to send an all party delegation from the West Bengal Legislative Assembly to New Delhi for appropriate apprisal of the very grave flood situation. The delegation would meet the Hon'ble Prime Minister, Mr. P.V. Narashima Rao to impress upon him the urgency of the action required to be taken in the matter by the Government of India through appropriate departments. as amended was then put and carried.

## ALL PARTY DELEGATION

**Mr. Speaker :** An all Party Delegation consisting of the following Members will go to Delhi on all relevant Motions adopted today relating to jute, Bengal Potteries, IISCO, Metro Channel, floods and Rail.

1. Shri Patit Paban Pathak, M-I-C
2. " Benoy Krishna Chowdhury, M-I-C

3. " Probodh Chandra Sinha, M-I-C
4. " Debabrato Bandyopadhyay, M-I-C
5. " Nihar Bose, M-I-C
6. " Lakshmi Kanta Dey, Chief Whip
7. " Kripasindhu Saha, MLA
8. " Kshiti Goswami, MLA
9. " Kamakshyanandan Das Mahapatra, MLA
10. " Nani Kar, MLA
11. " Rabin Mondal, MLA
12. " Deba Prasad Sarkar, MLA
13. " Subrata Mukherjee, MLA
14. " Abdul Mannan, MLA
15. " Dr. Manas Ranjan Bhunia, MLA
16. " Rabin Deb, MLA
17. " Lakshman Chandra Seth, MLA
18. Shri Sudhan Raha, MLA
19. " Samar Baura, MLA
20. Smt. Arati Dasgupta, MLA
21. Shri Bramhomay Nanda, MLA
22. Smt. Santi Chatterjee, MLA
23. Shri N.K. Muktan, MLA
24. " Goutam Roy Chowdhury, MLA .
25. Dr. Debesh Das, MLA

This all-party delegation will report by the next session of this House.

## BRIEF RESUME OF BUSINESS

**Mr. Speaker :** To-day the 26th July 1993 is the last day of the Fifth Session of the Eleventh Assembly. Before I adjourn the House sine-die I would like to make an announcement regarding Questions. Starred Questions to which replies have been received in the Secretariat but not answered in the House would be treated as Un-starred ones and replies

there to would be circulated to the Members.

Now I shall narrate in brief about the business transacted during the Fifth (June-July, 1993) Session of the Eleventh Assembly.

(Position as on the 26th July, 1993)

**QUESTIONS :**

| | | |
|---|---|---|
| (1) Total number of notices of Question received | ... | 570 |
| (a) Short Notice | ... | Nil |
| (b) Starred | ... | 492 |
| (c) Un-starred | ... | 78 |
| (2) Total number of notices of Half-an-hour Discussion received | ... | 1 |
| (3) Number of Questions admitted as- | | |
| (a) Short Notice | ... | Nil |
| (b) Starred | ... | 263 |
| (c) Un-starred | ... | 91 |
| (4) Number of notices of Half-an-hour Discussion admitted | ... | Nil |
| (5) Number of Questions replied as— | | |
| (a) Short Notice | ... | Nil |
| (b) Starred | ... | 159 |
| (c) Un-starred | ... | 16 |
| Total number of Questions replied | ... | 175 |
| Total number of Half-an-Hour Discussion replied | ... | Nil |
| Total number of Questions disallowed | ... | 33 |

**GOVERNMENT BILLS :**

| | | |
|---|---|---|
| No. of Bills Introduced | ... | 14 |
| No. of Bills Passed | ... | 15 |

| | | |
|---|---|---|
| Presentation of report of Select Committee | ... | 1 |
| **RULES :** | | |
| Notices received for laying of Rules | ... | 3 |
| Rules laid " " " " | ... | 3 |
| **ADJOURNMENT MOTION :** | | |
| Notices received | ... | 11 |
| Consent withheld | ... | 11 |
| **CALLING ATTENTION NOTICE :** | | |
| Notices received | ... | 94 |
| Notices admitted | ... | 20 |
| Statement made | ... | 18 |
| **MOTION UNDER RULE - 185 :** | | |
| Notices received | ... | 14 |
| Admitted | ... | 12 |
| Disallowed | ... | Nil |
| Under correspondence | ... | 2 |
| Discussed and adopted | ... | 7 |
| Discussed and lost | ... | Nil |
| Not moved | ... | 1 |
| **MOTION UNDER RULE - 199 :** | | |
| Notices received | ... | 2 |
| Admitted | ... | 1 |
| Disallowed | ... | 1 |
| Discussed and lost | ... | 1 |
| **RESOLUTIONS :** | | |
| (i) Government :- | | |
| Notices received | ... | 1 |
| Discussed and adopted | ... | 1 |

(ii) Private Members Resolution :-

| | | |
|---|---|---|
| Notice received | ... | 1 |
| Discussed and adopted | ... | 1 |

**Laying of Annual Reports and Accounts of Government Companies and Undertakings**

| | | |
|---|---|---|
| Reports laid | ... | 8 |

**Privilege Issues**

| | | |
|---|---|---|
| Notices Received | ... | 7 |
| Disallowed | ... | 4 |
| Disposed | ... | 2 |
| Case referred to the Privilege Committee | ... | 1 |
| **Mention Cases** | ... | 295 |
| **Zero Hour Mention** | ... | 134 |
| **Number of Sitting** | ... | 23 |

Total Hour Sitting— [107 Hours 55 Minutes (Upto 3-00 p.m.]

## FELICITATION

[4-35—4-45 p.m.]

**Mr. Speaker :** Hon. Members, I am thankful to the Hon'ble Chief Minister, the Members, Cabinet Ministers, Ministers of State, Members of the Treasury Bench and to the Opposition for the support and cooperation rendered to me for running this Session. I am specially thankful to the Chief Whip, my Deputy Speaker, the Chief Whips of all the political parties. I am also thankful to the Leader of the Opposition and the Whip of the Opposition for the support as long as it was made available to me in running the House successfully. It has been a very eventful session. We have done a lot of work. Unfortunately at the fag end of the Session some unfortunate and unprecedented incident took place which has marred and slurred the name of this Assembly. But parliamentary democracy in the world is under attack from outside and from inside both. It is upto us to see that it is preserved and protected and conserved and sustained and nurtured for future development. I hope that in the years to come not

only in our State but also all over the country, at the national level we parliamentarians should become more aware of our responsibility to see that the system of parliamentary democracy is protected, nourished and nurtured so that it gets stronger routes. It has been successful in India so far. When we look, we look to our neighbours we feel proud that inspite of certain aberrations, parliamentary democracy system is successful in our country. We have been able to bring about certain social changes through this system—not all, but certain changes. But we have to make it more effective in the cause of the people who depend on us. But we have to find out how we use this weapon, how we use this system in the interest of the people. We can break it, we can misuse it, we can demolish it and we can develop it to suit the Indian condition to make it more favourable, to make it more useful for the interest of the people in West Bengal. We have very high tradition of parliamentary democracy. I always say in the seminar, debates in the national level, in our Presiding Officers' Conference even in International Seminars that Parliament is not a place where there will be absolute peace because absolute peace is found only in graveyard and crematorium. In Parliament there will be noise, there will be ramblings, there will be unhappiness, there will be discontent over the affairs of the State but all ramblings and discontent will have to be expressed in a certain form, in a disciplined manner in accordance with certain rules, certain discipline, certain decorum, in obedience to certain law, certain forms and norms, It can become decadent. We cannot allow it to destroy within itself because if we do that then the system won't remain, Parliament won't remain, Assembly won't remain, nothing will remain. If that won't remain, the result is for all to know and see total damage, chaos and anarchy, despotism, dictatorship and mafia control. We have to avoid these things at all costs.

Our friends in the Opposition are not here today. We expect that better sense will prevail in them in the interest of the people in the next Session. We will have them here in the next Session. They will make their contributions. They have every right to be here. They are the persons representing a large section of the people of our State. Their voice has to be heard and understood but all in a proper manner. With these words, I thank you all making a special note of reference to this Assembly Secretariat Staff who had to face a difficult time in this Session. Some of them sustained physical injury and one of them is still lying in the hospital. I hope that he will recover soon and will be able to join his normal duty and look forward to better functioning of Assembly in the future Session.

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান অধিবেশনের আজকে শেষ

দিন। এই অধিবেশন শুরু হয়েছিল অনাস্থা প্রস্তাবের মধ্যে দিয়ে, আর আজকে তার সমাপ্তি ঘটেছে। এই অধিবেশন নানা দিক থেকে খুবই ঘটনাবহুল। আপনি সেকথা এখানে উল্লেখ করেছেন। আমরা সকলেই আপনার এই বক্তব্যের সঙ্গে এক মত। এই অধিবেশনে শুধু আমরা বাজেট পেশ করে আমাদের কাজ শেষ করিনি। পশ্চিমবঙ্গের প্রশাসনিক কাঠামো পরিবর্তনের ক্ষেত্রে, আর্থ সামাজিক ব্যবস্থার পরিবর্তনের ক্ষেত্রে অনেক গুরুত্বপূর্ণ আইন এবং বিল আমরা এখানে পাস করেছি। বিধানসভার মূল যে দায়িত্ব রাজ্যের অগ্রগতি যাতে অব্যাহত থাকে সেই দিকে লক্ষ্য রেখে সেই কাজ আমরা সম্পন্ন করার চেষ্টা করেছি। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যে গত সপ্তাহে যে ঘটনা এই বিধান সভায় ঘটে গেছে, বিরোধী দলের দ্বারা সংঘটিত হয়েছে, তা পশ্চিমবাংলার বিধান সভার গৌরবজনক যে ভূমিকা ছিল, যেটা সারা ভারতবর্ষে একটা দৃষ্টান্ত স্বরূপ ছিল, সেই গৌরবজনক ভূমিকা, তার মান মর্যাদা সব কিছু ম্লান হয়েছে, হ্রাস হয়েছে, সংসদীয় গণতন্ত্রের মর্যাদা ক্ষুন্ন হয়েছে, সেটা আমাদের পক্ষে খুবই লজ্জার বিষয় হয়ে দাঁড়িয়েছে। পশ্চিমবঙ্গের যে সংস্কৃতি, যে ঐতিহ্য, এই ঘটনা তার সঙ্গে কখনও সামঞ্জস্যপূর্ণ নয়। সংসদীয় গণতন্ত্রে যে সমস্ত নিয়ম-কানুন আছে সেগুলি মেনে আমাদের কাজ করতে হয়। আপনি সঠিক ভাবে বলেছেন যে সব সময়ে নিরবিচ্ছিন্ন, শান্ত বিধান সভা বা পার্লামেন্ট বিরাজ করবে, এটা ঘটনা নয়। উত্তাপ সৃষ্টির জন্য কিছু সংঘাত হয়ত দেখা দেবে কিন্তু তার একটা সীমা থাকে। কতদুর পর্যন্ত সেই উত্তাপ বয়ে নিয়ে যাবে, কতটা সীমা পর্যন্ত যাবে, কোনটা অতিক্রম করলে যে মূল কাঠামোর উপরে দাঁড়িয়ে যারা ভারতবর্ষের শাসন ব্যবস্থা পরিচালনা করছেন, তার মূলে কুঠারাঘাত হচ্ছে কিনা সেটা বিচার করা দরকার। গত কয়েকদিনের মধ্যে বিরোধী দলের দ্বারা যে ঘটনা সংঘটিত হয়েছে তার বিস্তারিত আলোচনার মধ্যে আমি যাচ্ছি না। সেই ঘটনা আমাদের সংসদীয় গণতান্ত্রিক যে কাঠামো তার উপরে কুঠারাঘাত করা হয়েছে। এই রকম একটা চরম সিচুয়েশনে আমরা আপনাকে দেখেছি যে আপনি অবিচল থেকে সেই সমস্যার মোকাবিলা করেছেন শান্ত ভাবে। অর্থাৎ ঠিক যে ভাবে করা প্রয়োজন ঠিক সেই ভাবে করেছেন। আমরা অনুভব করেছি যে সংসদীয় গণতন্ত্রে বিধান সভার একজন অধ্যক্ষ হিসাবে বিধান সভা পরিচালনার ক্ষেত্রে আপনার নিপুণতা, দক্ষতা, পারদর্শীতা, যেটা ইতিপূর্বেও এই বিধান সভায় বিরোধী দলের সদস্যরা যা করেছেন সেই সময়েও দেখিয়েছেন, সেটা আর একবার প্রমাণ করেছেন। আপনার চেয়ারের মর্যাদা আপনি আরো উচ্চে তুলে ধরার চেষ্টা করেছেন, এই বিষয়ে কোনও সন্দেহ নেই।

[4-45—4-55 p.m.]

এই বিধানসভায় আপনি অনেক নূতন নূতন জিনিস করেছেন—যদিও কোনও কোনও ক্ষেত্রে অন্য জায়গায় হয়েছে—যাতে মাননীয় বিধায়করা এই বিধানসভায় কাজকর্ম করার ক্ষেত্রে প্রেরণা লাভ করতে পারে, যাতে সংসদীয় গণতন্ত্রের অগ্রগতি ঘটে তার জন্য আপনি অগ্রণী ভূমিকা নিয়েছেন। কক্ষের বাইরে সংসদীয় গণতন্ত্র যাতে আরো সঠিক ভাবে পালন করতে পারে, আমাদের সংসদীয় গণতন্ত্রে একজিকিউটি এবং লেজিসলেটিভের যে সম্পর্ক,

আইনের সঙ্গে প্রশাসনের সুসম্পর্ক স্থাপন করে তাদের দায়বদ্ধতা আরো বেশি যাতে এনসিয়োর করা যায়, আরো বেশি নিশ্চিত করা যায়, জনগণের অর্থ যাতে সঠিক ভাবে ব্যয়িত হয়, সেটা বিধানসভা যাতে ঠিকমতো নজর রাখতে পারে তার জন্য আপনি নানা প্রয়াস, নানা ব্যবস্থাপনা চালু করেছেন। এই সমস্ত জিনিস যাতে সঠিক ভাবে চালু রাখা যায় তার ব্যবস্থা আপনি চালু করেছেন। এই সংসদীয় গণতন্ত্রকে যে ভাবে অনুধাবন করে মূল স্পিরিটরা আত্মস্ত করেছেন তাতে আপনি যে সকলের আন্তরিক ভাবে প্রশংসা পাবেন এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আপনার বিচক্ষণতা এবং নিরপেক্ষতার পরিচয় পেয়েছি। মাঝে মাঝে আপনার সুতীক্ষ্ম রসিকতা সকলের মনে দাগ কেটেছে। বিরোধী পক্ষ থেকে আরম্ভ করে সরকার পক্ষ পর্যন্ত আপনার স্বরস কটাক্ষ সকলকে অনুপ্রাণিত করেছে। আপনি একজন দক্ষ এবং যোগ্য স্পিকার. এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি ব্যক্তিগত ভাবে, সরকার পক্ষ থেকে এবং মাননীয় মুখ্যমন্ত্রীর পক্ষ থেকে আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আপনার অবর্তমানে মাননীয় ডেপুটি স্পিকার যথেষ্ট দৃঢ়তার সাথে দক্ষতার সাথে বিধানসভার অধিবেশন পরিচালনা করেছেন। আমি তার জন্য তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। বিধানসভার অফিসার এবং কর্মচারী বন্ধু যাঁরা এই নিয়মিত কাজকর্ম পরিচালনা করার জন্য সাহায্য এবং সহযোগিতা করেছেন তাঁদের আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। সংবাদপত্রের যে সমস্ত প্রতিনিধি এবং রেডিও এবং টেলিভিশনের প্রতিনিধিরা এই বিধানসভার কক্ষে উপস্থিত থেকে বিধানসভার খবর জনগণের কাছে পৌছে দিয়েছেন তাঁদের আমি আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। এটা বাস্তব সত্য কথা যে গণ মাধ্যমই হচ্ছে বিধানসভার সঙ্গে জনগণের যোগসূত্র ঘটানোর একমাত্র পথ। আমি তাঁদের আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। পুনরায় আমি আর একবার মাননীয় স্পিকার মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে এই অধিবেশনের শেষ দিন। এই সুদীর্ঘ হাউস আপনি যে ভাবে চালিয়েছেন তাতে আপনাকে ধন্যবাদ জানাতেই হয়। আমরা জানি ভারতবর্ষে অন্যান্য যে সমস্ত স্পিকার আছেন, বিভিন্ন বিধানসভার এমন কি পার্লামেন্টের যে সমস্ত স্পিকার আছেন, চেয়ার ম্যান, ডেপুটি চেয়ারম্যান এবং চেয়ারপারসন আছেন তাঁদের আপনার থেকে স্পিকারের আসনে বসে কাজ পরিচালনা করার সময়টা কম। এখনও পর্যন্ত বলা যায় আপনি ভারতবর্ষের মধ্যে সব চেয়ে বেশি দিন কাজ পরিচালনা করছেন। আমি সঠিক জানি না, তথ্য দিয়ে বলতে পারবো না, এই মুহুর্তে আমরা যেটা দেখছি সেটা হল যে ভারতবর্ষে এত দিন ধরে স্পিকার পদে অধিষ্ঠিত আছেন এমন কেউ আছেন বলে আমি জানি না, বোধ হয় নেই। আপনি স্পিকার হিসাবে শুধু মাত্র ভারতবর্ষের কাছেই নয়, ভারতবর্ষের বাইরের দেশের কাছে পশ্চিমবাংলার মুখ উজ্জ্বল করেছেন। স্পিকার হিসাবে আমাদের রাজ্যের বিধানসভা পরিচালনার ক্ষেত্রে আপনি একটা গুরু দায়িত্ব পালন করেছেন। অনেক ক্ষেত্রে, যদিও এটা ঠিকই, আমাদের মনে হয় যে বিরোধী দলকে আপনি বেশি সুযোগ সুবিধা দিচ্ছেন। কিন্তু পার্লামেন্টের ইতিহাসে, বিধানসভার ইতিহাসে এগুলো প্রচলিত রীতি। আমাদের দুঃখ, সব সময়ে একটা জিনিস ঘটছে, বারবার বিধানসভার সেসন যেদিন শেষ হচ্ছে, ঠিক এবারকার মত নাহলেও এই রকম শেষদিনে বিরোধীদলের কোনও

সদস্য থাকেন না। এটা যেন প্রচলিত রীতি হয়ে যাচ্ছে। এই রীতি পাল্টানো যাবে কিনা আমি জানিনা। এটা বিরোধীদলের মর্জি। কিন্তু বারেবারে দেখি যে, বিধানসভার অধিবেশনের শেষ দিনে তাঁরা থাকছেন না যে কোনও কারণেই হোক। প্রতিবাদের ভাষা এক একজন মানুষের এক এক রকম—মানুষের এক রকম, প্রাণীর এক রকম। প্রত্যেকে প্রতিবাদ করেন। আমরা জানি, বিধানসভার মধ্যে সরকারকে কোণঠাসা করা, আপনাকে কোণঠাসা করা, এটা প্রচলিত রীতি। আইনসভার মধ্যে বিরোধীদল থাকবেন, তাঁরা বলবেন, বাইরে মতো প্রতিফলিত করবেন। আমরা এটা জানি যে, তাঁরা শুধু সমালোচনা নয়, তারা এমন কোনও কথা বলবেন যা সরকারের কাছে গ্রহণ করার মতো হয়। গত কয়েকদিন আগে যে ঘটনা ঘটল, আমাদের আশা ছিল যে বিরোধীদল আমাদের বেকায়দায় ফেলবেন। কিন্তু আমরা দেখলাম, বিধানসভার মধ্যে যা হওয়া উচিত নয় তা হল। তাঁরা এখন পর্যন্ত ফেরৎ আসেন নি। আপনি পরবর্তী ক্ষেত্রে বলেছেন, নির্দেশ দিয়েছেন, আমরা দাবি করছি, এইসব কিছু ঘটেনি। এখানে যাঁরা চীফ হুইপ আছেন, তাঁদের প্রত্যেককে আমি ধন্যবাদ জানাচ্ছি এই ক'দিন আমাকে সাহায্য করার জন্য। আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। ডেপুটি স্পিকার আছেন, তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এখানে যাঁরা বসে মাঝে মাঝে বিধানসভা চালান তাঁদের, আমাদের পক্ষ থেকে বিধানসভার যাঁরা কাজ করেছেন তাঁদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। সব দলের সদস্য এবং আমাদের বামফ্রন্ট-এর সদস্য যাঁরা আছেন, যাঁরা উপস্থিত ছিলেন—মাঝে মাঝে ভয়ও হয়েছিল, এক একদিন কোরাম আছে কিনা, তা সত্ত্বেও সবটা শেষ হয়ে গেছে—তাঁদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। যাঁরা আপনার দপ্তর চালান, সেক্রেটারি, ডেপুটি সেক্রেটারি, বিভিন্ন স্তরের কর্মচারিরা যাঁরা সাহায্য করেছেন, তাঁদের আমাদের পক্ষ থেকে ধন্যবাদ জানাচ্ছি এই সেসনকে চালাবার জন্য যেভাবে তাঁরা সাহায্য করেছেন, সেজন্য তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। এখানে পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টার আছেন, তাঁকেও ধন্যবাদ জানাচ্ছি। সর্বপরি আপনাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। কারণ এবারে অনেকগুলো সরকারি বিল পাস হলো, বাজেট পাস করা ছাড়াও। নাম করে বলা যায়, সবচেয়ে ভাল বিল, পশ্চিমবঙ্গের সবগুলো পৌরসভার জন্য যে বিল এসেছে এবং পাসও হয়েছে। আগামী দিনে পশ্চিমবঙ্গের শহরগুলোতে যে মিউনিসিপ্যালিটিগুলো আছে সেখানে এবং পঞ্চায়েতগুলোতে কাজ করার অধিকার, নির্বাচিত প্রতিনিধির অধিকার, সেগুলো হল। এইসব হওয়ার জন্য এবং ঠিকঠিক ভাবে পরিচালিত হওয়ার জন্য, পাস হওয়ার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। ঠিকঠিক ভাবে কাজ চালাবার জন্য আপনাকে আবার একবার ধন্যবাদ জানাচ্ছি।

[4-55—5-05 p.m.]

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** মিঃ স্পিকার স্যার, সংসদীয় গণতন্ত্রে যিনি স্পিকার তাঁর বেশি কাজ হচ্ছে বাই ইম্পার্শিয়ালি—উইদাউট ফিয়ার অ্যান্ড ফেভার তিনি কাজ করবেন। এবং সেটা করলে বলা যেতে পারে, ইট ইজ বেটার টু সে দ্যাট দি স্পিকার ইজ দি মিরর অব দি অ্যাসেম্বলি। আমরা অনেক সময়েই দেখেছি যে একটা ডিফিকাল্টিজ অ্যারাইজ করে, সেই ডিফিকাল্টিজ হচ্ছে আমাদের দেশে স্পিকার এখনো পার্টি টিকিটে ইলেকটেড

হয় এবং সেখানে ন্যাচারালি একটা ডিফিকাল্টি যে নেই তা নয়। কিন্তু তা সত্ত্বেও এই যে অবস্থা এই অবস্থার ভেতরেও তিনি নানা অসুবিধার মধ্যে স্পিকার মহাশয় মোটামুটি প্রেস্টিজ অফ দি অ্যাসেম্বলি রাখার চেষ্টা করেছেন। এইজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। সেই সাথেসাথে আমাদের মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্টাফ এবং সংবাদপত্রের লোকেরা যারা এখানে কাজ করেছেন তাদের সবাইকে ধন্যবাদ আমাদের পার্টির ফরোয়ার্ড ব্লকের তরফ থেকে জানাচ্ছি। মাননীয় স্পিকার মহাশয় সুষ্ঠভাবে যে লং সেসান চালাতে পেরেছেন তারজন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি ছোট করব না। আপনি যে ভূমিকা পালন করেছেন সেই ভূমিকা নিয়ে অনেকেই বিবৃতি দিয়েছেন, সুতরাং সেই ব্যাপারে বিশেষ কিছু বলার নেই। তবে এই যে ঘটনা বহুল অধিবেশন সেটা যে নিশ্চিন্তে আপনি ঠিক ঠিকভাবে শেষ করতে পেরেছেন এটা আমাদের আনন্দের কথা। অনেকগুলো বিল পাস হয়েছে এবং অনেক বিজনেস হাউসে হয়েছে, বিরোধীপক্ষ শেষ অবধি থাকলে আরো ভালো হত কিন্তু শেষ অবধি তারা কখনোই থাকেন না। বিধানসভার ইতিহাসে একটা কলঙ্কিত অধ্যায় গত ২২ তারিখে ঘটে গেল। এই ঘটনার মোকাবিলা করে শেষ অবধি যে অধিবেশন চালানো গেছে এরজন্য সবাইকে ধন্যবাদ জানাই। আমি নিশ্চয় ধন্যবাদ জানাই ডেপুটি স্পিকার, চীফ হুইপ এবং মাননীয় সদস্য যাঁরা আছেন তাদের সবাইকে। সাংবাদিক বন্ধু যারা আছেন, যারা নিত্যদিন খবর সংগ্রহ করে বাইরে প্রচার করেছেন এবং কর্মীবৃন্দ ও অফিসার যারা আছেন তাদের সবাইকে ধন্যবাদ জানাই। বিধানসভার কর্মীবৃন্দ, যারা এই হাউসের মর্যাদা রক্ষা করার জন্য অক্লান্ত পরিশ্রম করেছেন গত ২২ তারিখের ঘটনার তাদের সবাইকে আমি অভিনন্দন জানাচ্ছি এবং এই বলে বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এইবারের বিধানসভা খুব টারময়েল ছিল। আপনি প্রায়ই বলেন যে হাউস বিলংস্ টু অপোজিশন এবং আপনি অপোজিশনদের খুব সুযোগ দিয়েছেন এবং ন্যায্যভাবেই দিয়েছেন। এই বিধানসভা পরিচালনা করার ক্ষেত্রে আপনি যে দক্ষতা এবং উদারতার পরিচয় দিয়েছেন তা অতুলনীয়। খুব গোলমালের ভেতরেও যে দক্ষতার সঙ্গে আপনি অ্যাসেম্বলি পরিচালনা করেছেন এটাই আপনার কৃতিত্ব। পার্লামেন্টারি ডেমোক্রেসি রক্ষা করতে যে ভূমিকা পালন করতে হয় তা আপনি সুষ্ঠভাবে তার পরিচয় দিয়েছেন। সেই সঙ্গে সঙ্গে ডেপুটি স্পিকার এবং আমাদের এখানের বিধানসভার স্টাফ এবং সাংবাদিক বন্ধুরা যাঁরা আছেন, তাঁরা পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যবিবরণী সবার সামনে তুলে ধরেছেন, তাদের সবাইকে ধন্যবাদ জানাই। তবে কিছু দুঃখজনক ঘটনা ঘটেছে এবং আজকে কংগ্রেসিরা থাকলে ভালো হত। আমি জানি তারাও যদি থাকতেন তাহলে তারাও বলতেন, আপনার পরিচালনায় বিধানসভা ভালভাবে চলেছে। আমি আপনার কর্ম পরিচালনায় দক্ষতায় সত্যিই খুব উপকৃত, সেইজন্য আমি আপনাকে, ডেপুটি স্পিকার মহাশয়কে এবং আমাদের অন্যান্য বিধায়কদের, চীফ হুইপ, সাংবাদিক এবং হাউসের স্টাফ, অফিসারদের সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের দীর্ঘ অধিবেশনের শেষ দিন এবং দেশের দুর্যোগপূর্ণ রাজনৈতিক অবস্থা ও ঘটনাবহুল পরিস্থিতির মধ্যে দিয়ে আজকে এই অধিবেশন শেষ হতে চলেছে। আজকে গোটা দেশে গণতান্ত্রিক মূল্যবোধের যে অধঃপতন তার প্রতিফলন সর্বত্র ঘটবে, আইনসভাতেও ঘটবে, কিন্তু তার মধ্যেও সংসদীয় গণতন্ত্রের মর্যাদাকে রক্ষা করার দায়িত্ব সকলের উপর বর্তায় এবং আমি এই সুযোগে বলব, যে সুযোগ আগে পাইনি, সদস্যদের বিভিন্ন ব্যাপারে ক্ষোভ থাকতেই পারে, বিক্ষোভ হতে পারে বাইরের কোনও ঘটনায় কিন্তু তার বহিঃপ্রকাশ এইভাবে হওয়ায় কংগ্রেসি সদস্যরা তারা সেদিন যেভাবে হাউসের মধ্যে আচরণ করেছেন সেটা সংসদীয় মর্যাদাকে যথেষ্টভাবে ক্ষুন্ন করে এবং বিশেষ করে আমাদের হাউসের স্টাফ যাদের সঙ্গে সদস্যদের মধুর সম্পর্ক তারা পর্যন্ত লাঞ্ছিত হয়েছেন, যেটা খুবই দুর্ভাগ্যজনক, দুঃখজনক। আমি তাই সেদিনের ঘটনার নিন্দা করছি এবং সর্বশেষে আমি বলব এই হাউস পরিচালনার ক্ষেত্রে, আপনি নানান ঝড়, ঝাপটার মধ্যে যেভাবে সুষ্ঠভাবে হাউসকে পরিচালনা করেছেন এবং এই হাউসে আমাদের সরকারি সদস্যরা এবং অপোজিশনের সদস্যরা নানান সময়ে নানান সম্পর্কে তিক্ত বিরক্ত হয়েছে, আবার একটা পরিবেশ সৃষ্টি করে যেভাবে হাউস পরিচালনা করেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাই, উপাধ্যক্ষ মহাশয়কেও ধন্যবাদ জানাই। অন্যান্য চেয়ারপার্সন যারা আছেন, তাদেরকেও ধন্যবাদ জানাই। এই সংসদীয় ব্যবস্থার পরিচালনার জন্য সেক্রেটারি, মেম্বার, কর্মচারিগণ, যারা গণমাধ্যমের সঙ্গে ও অন্যান্য বন্ধু যারা এই বিধানসভার দৈনন্দিন কার্যবিবরণী জনগণের সামনে তুলে ধরেন তাদের সকলকে ধন্যবাদ জানিয়ে, আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমর হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট এবং বর্ষাকালীন অধিবেশনের আজকে শেষ দিন। স্যার, আপনি এই বিধানসভার অধিবেশন চালাতে গিয়ে সরকার পক্ষের সদস্য এবং বিরোধী পক্ষের সদস্যদের নিয়ে যে নিরপেক্ষভাবে সভাকে পরিচালনা করেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। সেইসঙ্গে ধন্যবাদ জানাচ্ছি আপনার অনুপস্থিতিতে, আপনাকে যিনি সহযোগিতা করেছিলেন ডেপুটি স্পিকার এবং চেয়ারম্যান তাদেরও ধন্যবাদ জানাচ্ছি। সেইসঙ্গে আরো ধন্যবাদ জানাচ্ছি এই বিধানসভার অফিসারগণ এবং সরকারি কর্মচারী যারা অক্লান্ত পরিশ্রম করে এই হাউসের কাজ চালাতে সাহায্য করেছেন। আপনি অক্লান্ত পরিশ্রম করে এই হাউসকে পরিচালনা করেছেন, তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এবং বিভিন্ন সংবাদপত্রের যারা সাংবাদিক, যারা বিধানসভার খবর মানুষের কাছে প্রচার করেছেন তাদের ধন্যবাদ জানাচ্ছি। আবার আপনাকে ধন্যবাদ জানিয়ে আমাদের বক্তব্য শেষ করছি।

[5-05—5-14 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বর্তমান যে অধিবেশন যা এতদিন ধরে চলছিল তার শেষদিন। আপনি যেভাবে নিষ্ঠা সহকারে এই সভার কাজ পরিচালনা করেছেন তার জন্য আপনাকে অশেষ ধন্যবাদ জানাই। আপনি যে সহনশীলতা

অবলম্বন করে এই হাউস পরিচালনা করেছেন তা দেখে বিস্মীত হই যে এত ধৈর্য মানুষের থাকে গীতার একটা শ্লোক আমার মনে পড়ছে-

দুঃখেষ্বনুদ্বিগ্নমনাঃ সুখেষু বিগতস্পৃহাঃ

বীতরাগঃ ভয়ক্রোধঃ স্থিতধীর্মুনীরুচ্যতে ।।

গত ২২ তারিখ এই বিধানসভার মধ্যে যে তান্ডব নৃত্য চালিয়েছে কংগ্রেসিরা, তার মাঝখানে অবিচলভাবে বসে থেকে আপনি কাজ করে গেছেন এবং আমাদের সঠিক হাতে পরিচালনা করে গেছেন এবং আমরা আপনার কথা মেনেছি। আজকে আমার নির্দিষ্ট করা যে মাইক সেটা আমি ব্যবহার করতে পারছি না, ওরা ভাঙ্গচুর করে দিয়েছে। এইভাবে সংসদীয় গণতন্ত্রের কালাদিবস বলতে যা বোঝায়, ২২ তারিখ সেই কালাদিবস গেছে। বাড়িতে ফিরে গিয়ে ছেলে-মেয়েদের কাছে আমরা উত্তর দিতে পারিনা। ছেলে-মেয়েরা বলছে, বাবা বিধানসভায় যেতে হবেনা, ওখানে মারামারি হয়। তারা সংবাদপত্রে দেখেছে এবং রেডিওতে শুনেছে। যাইহোক এটা আমাদের পক্ষে খুব দুঃখজনক, এটা সমস্ত বিধায়কের পক্ষে দুঃখজনক। আপনি সেই ঘটনাকে নিন্দা করেছেন এবং কঠোর হাতে তাকে দমন করেছেন, তারজন্য আপনাকে ধন্যবাদ জানাই। ডেপুটি স্পিকার এবং এই বিধানসভার যারা অফিসার এবং যারা উপর থেকে আমাদের শব্দ নিয়ন্ত্রণ করেন সবাইকে যিনি দেখতে পান, যাকে আমরা দেখতে পাইনা—তাদের এবং মার্শাল জয়ন্তবাবু, যিনি হাসপাতালে আছেন, তার আরোগ্য আমি কামনা করি। তিনি সেদিন যথেষ্ট ধৈর্যের পরিচয় দিয়েছেন এবং বিভিন্ন সংবাদপত্র, যারা সব সময় থেকে এখানকার রিপোর্ট প্রকাশ করেছেন তাদের ধন্যবাদ জানাই। ধন্যবাদ জানাই দূরদর্শনের সাংবাদিকদের এবং পুনরায় আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিন ধরে বিধানসভার যে অধিবেশন চলছে, আজকে তার শেষ দিন এবং এই শেষ দিনে আপনাকে ধন্যবাদ জানাতে হয়। এই দীর্ঘদিন ধরে হাউস চলাকালীন আপনি যেভাবে সভার কাজ পরিচালনা করে গেছেন, তাতে কি সরকার পক্ষের সদস্য, কি বিরোধী পক্ষের সদস্য, তাদের সকলকে আপনি বলার সুযোগ দিয়েছেন। এই কারণে আমি আপনাকে আমাদের পার্টির তরফ থেকে ধন্যবাদ জানাই। সাথে সাথে আপনার অনুপস্থিতে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় যে সভার কাজ পরিচালনা করেছেন, তার জন্যও তাকে ধন্যবাদ জানাই। এই বিধানসভার সেক্রেটারি, ডেপুটি সেক্রেটারি এবং অন্যান্য অফিসাররা সভার কাজ সুষ্ঠভাবে পরিচালনা করার জন্য সহযোগিতা করেছেন, তারজন্য তাদের ধন্যবাদ জানাই এবং যে সমস্ত সাংবাদিক বন্ধু রয়েছেন তাদের ধন্যবাদ জানাই। আমাদের সরকার পক্ষের চিফ হুইপ, তিনি যেভাবে, সুষ্ঠভাবে পরিচালনা করেছেন তারজন্য অকে ধন্যবাদ জানাই।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই হাউসের যিনি লিডার, মাননীয় মুখ্যমন্ত্রী, আমি তাঁকে ধন্যবাদ জানাই। আমি ধন্যবাদ জানাই চিফ হুইপ এবং অন্যান্য দলের নেতাদের। ধন্যবাদ জানাই মাননীয় বিরোধীদলের নেতাকে। দীর্ঘদিন ধরে

এই হাউস পরিচালনা করার ক্ষেত্রে তাঁরা সকলে আপনাকে এবং আমাকে সাহায্য ও সহযোগিতা করেছেন। কিন্তু স্যার, দুঃখের বিষয়, গত সপ্তাহে ভারতবর্ষের সংসদীয় গনতন্ত্রের ইতিহাসে একটি অন্ধকারময় দিন অতীতে হয়েছে। সেদিন সংসদীয় গনতন্ত্রের উপর যে আঘাত হানা হয়েছে সেটা আমরা সকলেই জানি। স্যার, আপনি জানেন, একটা ছুরি দিয়ে যেমন অপারেশন করে মানুষের জীবন রক্ষা করা যায় তেমনি সেই ছুরি দিয়ে মানুষকে হত্যাও করা যায়। একটা প্রদীপে যেমন অন্ধকারকে দূরীভূত করা যায় তেমনি সেই প্রদীপ আবার আগুন লাগাতেও সাহায্য করে। ঠিক সেই রকম সংসদীয় গণতন্ত্রকে আমরা যেভাবে ব্যবহার করব ঠিক সেইভাবেই তা ব্যবহৃত হবে। আমরা যদি সংসদীয় গণতন্ত্রের মাধ্যমে অন্ধকারকে দূরীভূত করতে চাই, গরিব মানুষের জন্য কাজ করতে চাই, মানুষকে বাঁচাতে চাই তাহলে এই সংসদীয় গণতন্ত্রকে ব্যবহার করে আমরা তা করতে পারবো। অনুরূপভাবে আমরা ধ্বংস চাই, আগুন লাগাতে চাই, মানুষের প্রাণ নিতে চাই তাহলে সংসদীয় গণতন্ত্র ধ্বংস করে মানুষের অমঙ্গল করতে পারব না। এই চেতনা যতক্ষণ পর্যন্ত না আসবে ততক্ষণ পর্যন্ত এই সংসদীয় গণতন্ত্রের অপব্যবহার হতে থাকবে। ৫০-এর দশকে, ৬০-দশকে বা দীর্ঘদিন ধরে পশ্চিমবঙ্গে গণতন্ত্রের যে উজ্জ্বল ইতিহাস রচিত হয়েছে আজকে যারা ভুল করেছেন আমি আশা করি সেই কথা মনে করে আগামীদিনে তারা তাদের ভুল বুঝতে পারবেন। যারা আজকে গণতন্ত্রের ক্ষতি করেছেন আগামীদিনে আমি আশা করি তারা সংসদীয় গণতন্ত্রকে উজ্জ্বল পথে নিয়ে যাবার জন্য সদ্ ভাবনা নিয়ে এগিয়ে আসবেন। স্যার, এই কথা বলে, বিধানসভার কর্মী, যারা দীর্ঘদিন ধরে অক্লান্ত পরিশ্রম করে হাউস চালাতে সাহায্য করেছেন তাদের ধন্যবাদ দিয়ে, সাংবাদিকদের ধন্যবাদ দিয়ে এবং প্রত্যেক দলের সদস্য যারা সংসদীয় গণতন্ত্রকে রক্ষা করার জন্য কাজ করেছেন তাদের সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Hon'ble Members, thank you for your nice words spoken in my favour and in favour of my Deputy Speaker. I am proceeding to Cyprus to attend the 39th Commonwealth Parliamentary Conference. I will be returning by the end of September. I am grateful for the cooperation rendered by my Panel of Chairman, all the newspapers' reporters, media and their people here. I have said earlier that the Members of the Opposition even of the Congress Party and the Leader of the Opposition and the Whips for the cooperation that have been extended to me during this Session and their affection to the extent they have given to me. I look forward to more of it in the future Session. I do not know when the next Session will be held. If it is held after the Puja then my advance greetings to you all and with these words I adjourn the House sine die.

Accordingly, the House was adjourned at 5-14 p.m. sine die.

---

The House was accordingly prorogued with effect from 28.7.93 vide Circular No. 615 PA dated 29.7.93.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

**Vol : 102 No-II (Hundred and second Session) (June to July, 1993)**

(The 8th, 9th, 12th, 15th, 16th, 19th, 20th, 21st, 22nd, 23rd & 26th July, 1993)

**Discussion on the Incidents on 21st July, 1993. regarding 'Mahakaran Abhijan'**

**Question**